সূচী

# ভূমিকা

ঘটনার পৌর্বাপর্ব মোটামুটি রক্ষা করলেও এই ইতিহাস বর্ণনাত্মক নয়, বিশ্লেষণাত্মক। কোনো ঘটনাই পৃথকভাবে তাৎপর্যপূর্ণ নয়। একটা বৃহৎ প্রেক্ষাপটে, অনেক ঘটনার সঙ্গে অন্বয়ের বা দ্বন্দ্বের ফলে, তার ঐতিহাসিক মূল্য নির্ধারিত হয়ে থাকে। আমার প্রেক্ষাপটে জনসংখ্যার হ্রাসবৃদ্ধি, সামাজিক স্তরভেদ, অর্থনৈতিক ব্যবস্থা, রাজনৈতিক শক্তিবিন্যাস, সাংস্কৃতিক ধ্যানধারণা—সব কিছুর স্থান আছে। স্থাপত্যগত তার কাঠামো না বুঝলে তথ্যের অরণ্যে পথ হারানো অসম্ভব নয়।

প্রথমেই বলে রাখা ভাল, আমার বিষয়বস্তু স্বাধীনতা সংগ্রামে কংগ্রেসেব ভূমিকা। প্রসঙ্গত অন্যান্য রাজনৈতিক দলের কথা উঠেছে, কারণ তারাও নানা সময়, নানাভাবে সেই সংগ্রামে যোগ দিয়েছে বা তার থেকে বিচ্ছিন্ন হযে গেছে। যখনই বিপ্লবী দল বা কম্যুনিস্ট পার্টি স্বাধীনতা আন্দোলনে কংগ্রেসের সহযোগিতা করেছে বা বিরোধিতা করেছে, তখনই পাদপ্রদীপের আলো তাদের ওপর পড়েছে। লক্ষ্য ও উপায় নিয়ে তাদেব আদর্শ আলাদা, তাদের কর্মপদ্ধতিও আলাদা। শতবর্ষেব ভারতীয় ইতিহাসের সামগ্রিক চিত্র তুলে ধরা বর্তমান গ্রন্থের উদ্দেশ্য নয়, গ্রন্থকারের শক্তিরও বাইরে। ফরাসী বিপ্লবের দশ বছরের সামূহিক ইতিহাস যদি লেফেভর ও সবুলের মত মহান ঐতিহাসিকের অসাধ্য হয়, তবে কংগ্রেসের ইতিহাস লিখতে গিয়ে কোন সাহসে আমি অন্যান্য দলের ইতিহাস লিখতে বসব ?

এমনিতে কংগ্রেসের শতবর্ষের ইতিহাস লেখাই যথেষ্ট কঠিন। একদিন ভারতের জাতীয় কংগ্রেস গ্রামের তৃণমূল থেকে শহরের সৌধশীর্ষ পর্যন্ত ব্যাপ্ত ছিল। তার পূর্ণাঙ্গ ইতিহাস লিখতে গেলে স্থানীয় ঘটনার ওপর অনেক বেশি জোব দিতে হবে। বস্তুত কেমব্রিজ গোষ্ঠী এই কাজ করতে গিয়ে একদা আমাদের চোখ ধাঁধিয়ে দিয়েছিলেন। স্থানীয় প্রতিষ্ঠান, স্থানীয় নেতা, স্থানীয় কর্মকাণ্ডের ওপর জোর দিয়ে তাঁবা আমাদের জাতীয়তাবাদী সংগ্রামকে প্রায় উড়িয়ে দিয়েছেন।

কেমব্রিজ গোষ্ঠী প্রতিপন্ন করতে চাইছেন প্রধানত দুটো জিনিস—(১) ব্রিটিশ রাজের উদ্যোগ, সাম্রাজ্যিক স্বার্থে নিয়ন্ত্রিত হলেও, ভারতীয় রাজনীতিকে সচল ও সক্রিয় করেছিল। রাজা, জমিদার, উচ্চবিত্ত শ্রেণীর সঙ্গে রাজের সহযোগিতার ভিত্তি ছিল কর ও খাজনার বিনিময়ে স্থানীয় ব্যাপারে অসপত্ন কর্তৃত্ব। উনিশ শতকের মধ্যপাদ থেকে ক্রমবর্ধমান সাম্রাজ্যের দাবি সেই ছেড়ে দেওয়া এলাকায় উত্তরোত্তর হস্তক্ষেপ করলে অসন্তোষের সৃষ্টি হয়। স্থানীয় স্বায়ত্তশাসন, প্রতিনিধিত্বমূলক আইন সভা প্রভৃতি সুযোগ দিয়ে ১৯১৯ সাল পর্যন্ত তাকে সীমাবদ্ধ বাখা হয়েছিল। উপরন্তু রিজলের মত ঝানু আমলার পরামর্শে বর্ণহিন্দু, মুসলিম, শিখ, তফসিলী সম্প্রদায় ইত্যাদি জাতপাতের ও সম্প্রদায়ের কাল্পনিক category দ্বারা ভারতীয় জনগণের মধ্যে বিভেদের ছোট বড় প্রাকার রচিত হয়েছিল। কিন্তু এর ফলে স্থানীয়, প্রাদেশিক ও জাতীয় স্তরে ভারতীয়দের মধ্যে এক ধরনের যোগসূত্র স্থাপিত হল, যার পরিণাম—জাতীয়তাবাদ। (২) সেই জাতীয়তাবাদের

মধ্যে ইডিওলজির স্থান নেই। সুরাটের দক্ষযজ্ঞের পেছনে নিছক কংগ্রেসমঞ্চ দখলের লড়াই ছিল—চরমপন্থী ও নরমপন্থীর ইডিওলজির সংঘাত নয়। গান্ধীজির বড়ো বড়ো আন্দোলন ছোট ছোট অভ্যন্তরীণ দ্বন্দ্বকে মাঝে মাঝে ধামাচাপা দিত। কিন্তু ১৯২২-২৩-এ স্বরাজীদের আইনসভা প্রবেশের দাবি কোন আদর্শের ভিত্তিতে তোলা হয়েছিল ? তাঁদের সিদ্ধান্ত—"Imperialism built a system which interlocked its rule in locality, province and nation; nationalism emerged as a matching structure in politics." জাতীয়তাবাদ যেন সাম্রাজ্যবাদী নীতি বিবর্তনের আদর্শহীন প্রতিক্রিয়া মাত্র।

এই গ্রন্থ শুরু হয়েছে নেমিয়ারপন্থী কেমব্রিজ ইতিহাস দর্শনের প্রতিবাদ দিয়ে। জাতীয়তাবাদী ইতিহাসের বিরোধিতা উঠেছে 'নিম্নবর্গপন্থী' ঐতিহাসিকদের কাছ থেকেও। সম্প্রতি প্রকাশিত পিটার মার্শালের Bengal: The British Bridgehead গ্রন্থে স্বীকার করা হয়েছে যে কেমব্রিজ গোষ্ঠী ঘোষিত সহযোগিতার পথ সব সময় এবং সব অঞ্চলে কুসুমাস্তীর্ণ ছিল না। সাব-অলটার্ন গোষ্ঠীর প্রধান প্রবক্তা রণজিৎ গুহ Elementary Aspects of Peasant Insurgency in Colonial India ও তাঁর সহযোগীরা ছয় খণ্ডে প্রকাশিত Subaltern Studies-এ সেই সব বিদ্রোহ (insurgency)-এর তত্ত্ব বিশ্লেষণ করেছেন। এলিট-নেতৃত্বের গুরুত্ব বরবাদ করে তাঁরা নিম্নবর্গের সচেতন নেতৃত্ব (গ্রামস্চির 'multiple elements of conscious leadership but no one of them....predominant'), স্বকর্তৃত্ব (autonomy)-কে বড়ো করে দেখাতে চাইছেন। Subaltern Studies-এর তৃতীয় খণ্ডের ভূমিকায় গুহ বলছেন, "We are opposed as much of the prevailing practice in historiography and the Social Sciences for its failure to acknowledge the Subaltern as the maker of his own destiny." এটা প্রতিষ্ঠিত করতে গেলে 'elitist paradigm' বা উচ্চবর্গীয় আদর্শ-এর প্রতিবাদী হওয়া ছাড়া গত্যন্তর নেই। "Negativity is therefore the very raison d'etre as well as the constitutive principle of our project." তাঁরা সহজ জাতীয়তাবাদী ব্যাখ্যা সাম্রাজ্যবাদী ইতিহাস ব্যাখ্যার মতই (কারণ উভয়ই "one sided and blinkered historiography") নস্যাৎ করবেন, আবার কেমব্রিজ গোষ্ঠীর মত সব আদর্শবাদের 'রাংতাওলা মোড়ক' ছিন্ন করবেন—এমন ঘোষণা প্রথম খণ্ডের ভূমিকায় পড়েছি। তাঁদের মতে জাতীয় সংগ্রাম ঔপনিবেশিকতাবাদ ও ভারতীয় জনগণের সংগ্রাম নয়, বিদেশী ও স্বদেশী এলিটদের সঙ্গে নিম্নবর্গের সংগ্রাম। আশ্চর্য নয়, বামপন্থী ঐতিহাসিক বিপান চন্দ্র মন্তব্য করছেন, "The Subaltern school's characterization of the national movement bears a disturbing resemblance to the imperialist and neo-imperialist characterization of the national movement. This approach is also characterized by a generally ahistorical glorification of all forms of popular militancy and consciousness and an equally ahistorical contempt for all forms of initiative and activity by the intelligentsia, organized party leaderships and other elites."

নিম্নবর্গীয় ইতিহাস রচনার প্রয়াস আমাদের জ্ঞানের পরিধি ব্যাপকতর ও গভীরতর

করলেও তার মধ্যে অনেক ফাঁক রয়েছে। প্রথমত, নিম্নবর্গ-এর কোন পরিষ্কার ও যুক্তিগ্রাহ্য সংজ্ঞা তাঁরা দিতে পারেননি। আদিবাসী বিদ্রোহকে অধিক গুরুত্ব দিতে গিয়ে অন্যান্য শ্রেণীর প্রতিবাদকে লঘু করা হয়েছে। এদের উপজাতিক, খণ্ডজাতিক বিভেদ স্বীকৃত। দ্বিতীয়ত, অনেক ক্ষেত্রে এলিট নেতৃত্ব (বিশেষত গান্ধী নেতৃত্ব)-এর মাধ্যমেই নিম্নবর্গ তার আশা, আকাঙ্ক্ষা, স্বপ্নকে রূপ দিতে চেয়েছে—সে প্রত্যক্ষ সত্য প্রায় অস্বীকৃত। উচ্চবর্গীয় নেতাদের বিশ্বাসঘাতকতা ঘোষণায় সাবঅলটার্ন ঐতিহাসিকগণ রজনী পাম দত্তের মতই সোচ্চার। তৃতীয়ত, স্ট্রাকচারালিজমের আঙ্গিক নির্বিচারে প্রয়োগ করতে গিয়ে হয় প্রথাগত তথ্য, ব্রিটিশ বা উচ্চবর্গীয় discourse অপবাদ দিয়ে, বর্জন করা হয়েছে না হয় recursive reading দ্বারা বিকৃত করা হয়েছে। যেমন 'বদমাশ' বললেই বুঝতে হবে গ্রামীণ প্রতিবাদে অংশগ্রহণকারী, 'ডাকাতে গ্রাম' বললেই বুঝতে হবে রাষ্ট্রের সৈন্যবাহিনীর বিরুদ্ধে বিদ্রোহী গ্রাম। নাম, পোশাক, রণহুঙ্কার উচ্চবর্গীয়দের কাছ থেকে ধার নিয়ে নিম্নবর্গ সব প্রতিষ্ঠিত ব্যবস্থা ওলটপালট করতে চেয়েছিল, তাই তাদের ঐতিহাসিকরা উচ্চবর্গীয় discourse ওলটপালট করে প্রতিবাদের ভাষা উদ্ধার করতে চাইছেন। বলা বাহুল্য, এ ধরনের ইতিহাস দর্শন এক ধরনের বুদ্ধির খেলা—সত্যের মুকুর নয়।

এই দুই মতবাদ ছাড়া সাধারণ বামপন্থী ব্যাখ্যাও বিবেচনা করেছি। একদা তা ছিল অতিমাত্রায় যান্ত্রিক। ভারতবর্ষের মত বৃহৎ, বিচ্ছিন্ন, জাত-ভাষা-ধর্ম-অঞ্চল নানাবিধ দ্বন্দ্বে বিদীর্ণ দেশে যান্ত্রিক মার্ক্সবাদী শ্রেণীভিত্তিক বিশ্লেষণ যে সব সময় করা যায় না এবং তার ভিত্তিতে জাতীয় সংগ্রামের বিভিন্ন পর্বের বিচার খাটে না এ কথা আমি স্মরণ করিয়ে দিয়েছি। জাতীয় সংগ্রামে নরমপন্থী ও 'জাতীয় বুর্জোয়া'র ভূমিকা নিয়ে এখনও বিপান চন্দ্র ও অন্যান্য বামপন্থীদের বিতর্ক চলেছে। ১৯৪৫-৪৭ সালে গণবিপ্লব কতটা সম্ভব ছিল বা সফল হত তা নিয়েও বিপান চন্দ্রের মত সুমিত সরকার প্রভৃতি ঐতিহাসিকের সঙ্গে মেলে না। দ্বিতীয় দল কংগ্রেসের ইডিওলজিকে ভান বা মুখোশ মনে করেন—অনেকটা কেম্ব্রিজ গোষ্ঠীর মতই। গান্ধীকে তাঁরা বুঝবার চেষ্টা করেন না, প্রথমদিকের নেহরুকে প্রশ্রয় দিলেও পরের দিকে নিন্দার্হ মনে করেন, বল্লভভাইকে ধনিক শ্রেণীর মুখপাত্র মনে করেন, সুভাষ বসুকে এক সময় ব্যবহার করে পরে পরিত্যাগ করেন।

আমার বিশ্লেষণ ও ব্যাখ্যা পুরাতন জাতীয়তাবাদীর কংগ্রেস ভজনা এবং কেম্ব্রিজ গোষ্ঠী, নিম্নবর্গীয় ঐতিহাসিক গোষ্ঠী, যান্ত্রিক মার্ক্সবাদী বা তার শোধিত সংস্করণের কংগ্রেস নিন্দা উভয় পথই পরিহার করেছে। উল্লেখপঞ্জীতে চোখ বুলোলে বোঝা যাবে—যত দূর সম্ভব তথ্য সংগ্রহ করেছি। হতে পারে নিম্নবর্গীয়রা আমাকে empiricist আখ্যা দেবেন, তবু তাঁদের মত একটি উপাদানের ভিত্তিতে বিশাল এক সিদ্ধান্তের সৌধ গড়ার সাহস আমার নেই। উপাদানের অভাব নেই, প্রকৃতিও বহুবিধ। বরং তাদের জটিল জটার জালে পথ হারানই স্বাভাবিক। এই গ্রন্থে যখন যে ধরনের উপাদান প্রাসঙ্গিক মনে হয়েছে, গ্রহণ করেছি। বিশেষ জোর পড়েছে সংখ্যাতাত্ত্বিক উপাদানের ওপর। সহজবোধ্য সারণীতে বা অন্যভাবে উপস্থাপিত সংখ্যা জাতীয় সংগ্রামের অনেক পর্বের ওপর যে আলোকপাত করে প্রথাসিদ্ধ রাজনৈতিক দলিল বা নেতাদের ব্যক্তিগত চিঠিপত্রও তা করে না। প্রথম মহাযুদ্ধের সমকালীন ও অব্যবহিত পরের দ্রব্যমূল্য, আমদানি রপ্তানি, স্টারলিং এবং টাকার বিনিময় হারের হ্রাস বৃদ্ধি রাওলাট ও অসহযোগ আন্দোলনের পটভূমিকা রচনা করেছে। ১৯৩০-৩১-এর আইন অমান্যের ক্ষেত্রে বিশ্বব্যাপী মান্দ্যের ভূমিকা অনুরূপ। শেষ পর্বে ভারতীয় উদ্যোগে ব্যবসা বৃদ্ধি ও মূলধন বিনিয়োগ, ব্রিটিশ ব্যবসা সংকোচন ও স্টারলিং

পাওনার সমস্যা প্রভৃতির অপরিসীম রাজনৈতিক মূল্য সংখ্যাতত্ত্বে উদ্ভাসিত। রাজনৈতিক দলগুলি নানা নির্বাচনে কিভাবে শক্তি বৃদ্ধি বা ক্ষয় করছে, বিশেষত মুসলিম লীগ বাংলো ও পঞ্জাবে এবং কেন্দ্রে কিভাবে শক্তিবৃদ্ধি করছে, কিভাবে তফসিলী সম্প্রদায়ের অনুপ্রবেশ রাজনৈতিক ভারসাম্য নষ্ট করছে—তাও দেখান হয়েছে সংখ্যাতত্ত্ব প্রয়োগে। বাংলার কৃষকশ্রেণীর উচ্চ-নীচ বিন্যাস, পূর্ব ও পশ্চিমবাংলায় কৃষক সংহতির পার্থক্য, বিশেষ কারণে ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যাবৃদ্ধি ভালোভাবে না বুঝলে কৃষক-প্রজা দল বা লীগের অভ্যুদয়, সাম্প্রদায়িক সংঘর্ষ বা বাংলা ভাগের দাবি বোঝা যাবে না। মোটের ওপর, সংখ্যাতত্ত্ব এই গ্রন্থের অন্যতম প্রধান উপাদান।

তাই বলে আমি economic determinism-এ বিশ্বাসী মনে করলে ভুল হবে। জাতীয়তাবাদের ইডিওলজি ভারতে একটা বিশেষ মাত্রা পেয়েছিল। ভারতীয় সংস্কৃতিতে অজ্ঞ কেম্‌ব্রিজগোষ্ঠী তা উপেক্ষা করেছেন, আবার নিম্নবর্গীয় সংস্কৃতি বিশ্লেষণে নিপুণ রণজিৎ গুহরা উচ্চবর্গীয় সংস্কৃতিকে অপ্রাসঙ্গিক মনে করেছেন। অথচ আমাদের জাতীয়তাবাদ ইতালী, জার্মেনী, আয়র্ল্যান্ডের জাতীয়তাবাদের মতই প্রথম পর্বে সাংস্কৃতিক রূপ নিয়েছিল। কিন্তু সে সংস্কৃতি ছিল high culture—তার পেছনে ছিল প্রথমে লুপ্তোদ্ধৃত বেদান্ত, পরে মহাভারত ও ভাগবত, শেষে বেদ। পাশ্চাত্যশিক্ষিত ভারতীয় চিন্তানায়করা বার্ক দ্বারা প্রভাবিত হয়ে ঐতিহ্যের মূল্য দিতে শিখেছিলেন। মাৎসিনি থেকে দেশপ্রেম। তারপর জার্মান রোমান্টিকদের মত দেখা দিল ভারতীয় ভাষা, সাহিত্য ও সংস্কৃতির মধ্যে ভারতীয় সত্তার আদি ও অবিকৃত রূপের অনুসন্ধান। জার্মানরা যেমন নেপোলিয়নীয় সাম্রাজ্যের প্রতিবাদে ফরাসী জাতীয়তাবাদের সর্বজনীন মডেল প্রত্যাখ্যান করে খাঁটি টিউটনিক মডেলে প্রত্যাবর্তন করতে চাইছিল, আমাদের চিন্তানায়করাও তেমনি ব্রিটিশ সাম্রাজ্যের প্রতিবাদে ব্রিটিশ ধ্যানধারণার অন্ধ অনুকরণ ত্যাগ করে আপনমূলে ফিরে যেতে চাইলেন। নরমপন্থীরা প্রধানত তার অর্থনৈতিক ধ্যানধারণা (laissez faire) প্রত্যাখ্যান করলেন, চরমপন্থীরা তার সব কিছুই। শরৎচন্দ্র 'শেষ প্রশ্ন'-এ আশুবাবুর মুখ দিয়ে এঁদের কথাই বলাচ্ছিলেন—"সেই ব্রহ্মচর্য, সেই সংযম সাধনা, সেই পুরনো রীতি-নীতির প্রবর্তন—এ সবই কি আমাদের সেই অতীত দিনটির পুনঃ প্রতিষ্ঠার উদ্যম নয়? তপোবনের যে আদর্শ কেবল আমাদেরই ছিল, পৃথিবী খুঁজলেও কি আর কোথাও এর জোড়া মিলবে অজিত? আমাদের সমাজকে যাঁরা একদিন গড়েছিলেন, আমাদেব সেই প্রাচীন শাস্ত্রকর্তারা ব্যবসায়ী ছিলেন না, ছিলেন সন্ন্যাসী; তাঁদের দান নিঃসংশয়ে, নত শিরে নিতে পারাই হল আমাদের চরম সার্থকতা।" সে যুগে কেউ বিবেকানন্দের আত্মসমীক্ষা নিয়ে কমলের মত প্রশ্ন করেনি, "লুপ্ত বস্তুর পুনরুদ্ধার মাত্রই যে ভাল তার প্রমাণ নেই। মোহের ঘোরে মন্দ বস্তুরও পুনঃ প্রতিষ্ঠা সংসারে ঘটতে দেখা যায়।" চরমপন্থীরা বলতে চেয়েছিলেন, ভারতের জ্ঞান, ভারতের সমাজ ব্যবস্থা, বিশেষত ভারতের ধর্ম—ভারতের প্রাণ, তাদের জন্যই স্বরাজ সাধনা, তাদের বাদ দিয়ে স্বাধীনতা অর্জন করাও পরাজয়ের নামান্তর। সে ধর্ম দয়ানন্দের অসহিষ্ণু, বিধর্ম-বিদ্বেষী, সংগ্রামী আর্যধর্ম। তাতে আর্যেত্তর পৌরাণিক ধর্মকে প্রতীক রূপে ব্যাখ্যা করতে হয়, আর মুসলিম, শিখ ও খ্রিস্টান ধর্ম—অপাঙক্তেয়। যা কিছু বিদেশী তাই বস্তুবাদী যন্ত্রসভ্যতার পাপ স্পর্শে কলুষিত এমন ধারণা ভারতকে পেয়ে বসে—অথচ রামমোহন থেকে বিবেকানন্দ বিজ্ঞান ও প্রযুক্তিকে মূঢ় অতীত বন্দনার সংস্কার থেকে, দেশের নিদারুণ দারিদ্র থেকে, মুক্তির উপায় মনে করতেন।

গান্ধীর মধ্যে এই আর্য শ্রেয়োমন্যতা, বর্ণাশ্রমিক নিষ্ঠুরতা, সাম্প্রদায়িক সংকীর্ণতাব স্থান

নেই, তবু 'হিন্দ-স্বরাজ'-এর বিশ্ববীক্ষায় অরবিন্দযুগের ছায়া পড়েছে। গান্ধী দর্শনের বিস্তৃত আলোচনা করেছি—তাঁর লক্ষ্য ও উপায়ের প্রকৃতি বোঝাবার জন্য, তাদের পরস্পর-নির্ভরতা প্রতিপাদনের জন্য। তিলকের গীতার ব্যাখ্যা ও গান্ধীর গীতার ব্যাখ্যা দুই যুগের পার্থক্য চিহ্নিত করেছে। তবু (অহিংস হলেও) অসহযোগের ভাবনা চরমপন্থার উত্তরাধিকার। রবীন্দ্রনাথের বিশ্বচেতনার সাথে এর দ্বন্দ্ব অবশ্যম্ভাবী—তাই সে বিতর্ক উল্লেখ করেছি। কিন্তু বিতর্কটা শুধু গান্ধী-রবীন্দ্রনাথের মধ্যে নয়, একদিকে পুরোনো বিপ্লবীদের সঙ্গে অন্যদিকে স্বরাজীদের সঙ্গে—যাঁরা সশস্ত্র যুদ্ধে ইংরেজদের হটিয়ে কিংবা আইনপরিষদের ভেতর থেকে শাসনতন্ত্র বানচাল করে সংগ্রাম চালাতে চেয়েছিলেন। এই দুই প্রতিপক্ষ শেষ পর্যন্ত টিঁকে ছিল। সুভাষ বসু হয়ে ছিলেন প্রথম পক্ষের প্রতিভূ, ভুলাভাই, রাজাজিরা—দ্বিতীয় পক্ষের। গান্ধীর আবেদন ছিল বৃহত্তর জনগণের কাছে, প্রথম দিকে খিলাফতী ও পরে জাতীয়তাবাদী মুসলমানের কাছে, সর্বোপরি নতুন প্রজন্মেব তরুণ নেতা—জওহরলাল, বল্লভভাই, রাজেন্দ্র প্রসাদদের কাছে।

কলকাতা কংগ্রেস (১৯২০) থেকে মাউন্টব্যাটেনেব আগমন (১৯৪৭) পর্যন্ত নানা উত্থানপতনের মধ্য দিয়ে গান্ধীই কংগ্রেসকে ভেতর বা বাইবে থেকে নেতৃত্ব দেন। বীরভজনার তাগিদে নয়, শুধু সেই বাস্তব কারণে, গান্ধী এই গ্রন্থের কেন্দ্র বিন্দু। কিন্তু তাঁর সহকর্মীরা বা বিরোধী নেতারা, দেশ জোড়া তাঁর অখ্যাত, অজ্ঞাত সৈনিকরা কেউই উপেক্ষিত হননি। যখনই গান্ধী কোন ভুল নীতি নিয়েছেন তাব কঠোর সমালোচনা করেছি, আবার যখন তাঁর কাজের অন্যায় নিন্দা করা হয়েছে, জবাব দেবাব চেষ্টা করেছি। কেমব্রিজ গোষ্ঠীর জুডিথ ব্রাউন গান্ধীর ওপর পুঙ্খানুপুঙ্খ গবেষণা কবেছেন, কিন্তু শুধু শক্তিব লড়াই-এর ওপর জোর দিয়েছেন বলে ও ভারতীয় স্বাধীনতা সংগ্রামীদেব ব্রিটিশ শাসকদের চোখে দেখেছেন বলে তাঁর প্রতিবাদ করতে বাধ্য হয়েছি। কিন্তু কংগ্রেসের মধ্যে দেশবন্ধু, নেহরু, সুভাষ ও জয়প্রকাশ প্রভৃতি নেতা এবং বাইবে বিপ্লবী ও কম্যুনিস্টরা কম সমালোচনা করেননি। সব সময য অন্যায় করেছেন তাও নয়। তবে ওতর-চাপানের অন্যতম কারণ ভুল বোঝাবুঝি। গান্ধীব জীবনদর্শনের কথা বলেছি। অনেক সহকর্মী তা মেনে নেননি। গান্ধীর কার্যক্রমের একটা বিশেষ স্টাইল ছিল। যেমন,আন্দোলন কখন শুরু করতে হবে ও কখন থামাতে হবে তা বোধি বলে বুঝলেও তার সাংগঠনিক দিকটা বা বিভিন্ন সংগ্রামী নীতি ও কৌশলের দিকটা তিনি কোনদিন পরিষ্কার ভাবে ছক করে নেননি। ফলে অকালে অনেক সময় পশ্চাদপসবণ করতে হয়েছে। সব শ্রেণীকে নিয়ে একটা সার্বিক রাজনৈতিক আন্দোলন গড়তে চেয়েছিলেন তিনি। সামাজিক ও অর্থনৈতিক মুক্তি আন্দোলন তাঁর প্রাগাধিকারের প্রথমেই স্থান পায়নি। তাঁর অনুগততম শিষ্য নেহরু রাজনৈতিক সংগ্রামকে প্রথম স্থান দিলেও অর্থনৈতিক বিপ্লবের লক্ষ্য কোন দিন বিস্মৃত হননি, বরং একটু একটু করে কংগ্রেসকে সে দিকে টানতে চেয়েছেন। সুভাষ বসু চাইছেন দ্বিতীয় মহাযুদ্ধের সুযোগ নিয়ে সর্বাত্মক সংগ্রাম। কম্যুনিস্ট পার্টি তো ১৯২০ সাল থেকেই গান্ধীকে লেনিনের ভূমিকায় দেখতে চাইছেন। অন্যদিকে দক্ষিণপন্থীরা এসবের মধ্যে দেখছেন জাতীয় সংহতি ও কংগ্রেসী ঐক্যের অবলোপ। গান্ধীকে এই বিপরীতমুখী টানের মাঝখানে থেকে ভারসাম্য রাখতে হয়েছিল। সেজন্যই ব্রিটিশরা তাঁকে ১৯৪৬ পর্যন্ত সমীহ করত। উদারপন্থী সাপ্রু জয়াকরও। ধনিক ও বণিক দলের নেতা—ঠাকুরদাস, বিড়লারাও। ১৯২০ ও ১৯৩০-এর আন্দোলনে কৃষকদের শ্রেণীস্বার্থ রক্ষিত না হলেও তারাই ছিল ১৯৪২-এর আন্দোলনের অন্যতম সৈনিক। তবু নেহরু ও সুভাষ তাঁদের

সভাপতির ভাষণে এবং কম্যুনিস্ট পার্টি তাঁদের বিভিন্ন রচনায়/আন্দোলনে গান্ধী নেতৃত্বের সীমাবদ্ধতা (constraints)-র প্রতি ইঙ্গিত করে ঠিকই করেছিলেন। ধনিকরা যতটা উপকৃত হল, এমন কি বড়ো কৃষকরা, অন্য কৃষক ও শ্রমিক তা হয়নি। এই ফাঁকি কংগ্রেসী আন্দোলনকে ক্রমশই দুর্বল করেছিল, কিছুটা হিন্দু-মুসলিম বিদ্বেষের কারণও হয়েছিল।

প্রসঙ্গত মুসলিম বিচ্ছিন্নতাবাদ হিন্দু-মুসলিম সমঝোতার নানা চেষ্টা, মুসলিম লীগের রাজনীতি, জিন্নার অভ্যুত্থান ও ক্রমবর্ধমান প্রভাব, পাকিস্তান আন্দোলন ও দেশভাগে জিন্নার দায়িত্ব আলোচিত হয়েছে। কংগ্রেসী রাজনীতি গান্ধী নেতৃত্বে খানিকটা সংহতি পেলেও মুসলিম রাজনীতি বহুদিন পর্যন্ত আঞ্চলিক নেতৃত্ব-নির্ভর ছিল। মুসলিম সংখ্যালঘু প্রদেশ ও মুসলিম সংখ্যাগুরু প্রদেশ মুসলিম স্বার্থ এক চোখে দেখত না। মুসলিম নেতৃত্ব কংগ্রেসী নেতৃত্বের থেকে ঢের বেশি elitist তো ছিলই, উপরন্তু লীগও ছিল নানা দল উপদলে বিভক্ত। ১৯৩৪ সালের পূর্বে জিন্না লীগের নেতৃত্ব পাননি। পরেও বাংলার ফজলল হক বা পঞ্জাবের সিকান্দার হায়াৎ খান জিন্নার বশম্বদ ছিলেন না। সিন্ধু ও সীমান্ত তো কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে চলত। ১৯৩৭-এর নির্বাচনে জিন্নার শোচনীয় ব্যর্থতা লক্ষণীয়। কি মন্ত্রবলে তিনি ১৯৪০-৪৬-এর মধ্যে লীগের অবিসংবাদী নেতা হলেন, কি পবিস্থিতিতে 'পাকিস্তান'-এর মত অব্যাখ্যাত এবং অবাস্তব এক ভাবনা ১৯৪০-৪৬-এর মধ্যে মুসলিম ঐক্যসূত্র হয়ে দাঁড়াল তা নিয়ে বিশদ আলোচনা করেছি। সম্প্রতি জিন্নার দায়িত্ব স্খালনের জন্য অনেক প্রচেষ্টা চলেছে। আয়েষা জালালের মত শোধনবাদী ঐতিহাসিকও তাঁব 'ক্যারিসমা' এড়াতে পারেননি। আমার মত ভিন্ন এবং করাচী ও অন্যত্র প্রাপ্ত দলিলাদি দ্বাবা তা প্রতিষ্ঠিত করেছি। দেশভাগের জন্য অবশ্যই তিনি একা দায়ী নন—সব সম্প্রদায়ই দায়ী, নেতৃত্বের ব্যর্থতাও দায়ী, সবচেয়ে বেশি দায়ী বোধহয় ব্রিটিশ বিভাজন নীতি এবং উচ্চবর্গীয় হিন্দুদের নিম্নবর্গীয় মুসলিমদের দাবিদাওয়া পূবণে অনীহা। অনেকটা সেই কারণে জাতীয়তাবাদী মুসলিমদের সামান্য প্রয়াসও বিঘ্নিত হয়।

ব্রিটিশ নীতিকে কেমব্রিজ গোষ্ঠীর মত 'prime mover' না মনে করলেও তাকে গুরুত্ব দিতে হবে। কারণ আমাদের জাতীয় সংগ্রামে তারাই ছিল প্রতিপক্ষ। ভারতীয় সমাজ যে pluralist বা বহু স্তরে বিভক্ত এ খবর তাঁদের মত কেউ জানতেন না। এক হাতে তাঁরা নীচু স্তরের আন্দোলন দমন করেছেন, অন্য হাতে উঁচু স্তরে বিভেদের বীজ বপন করেছেন। প্রথমে হিন্দু ও পরে মুসলিম সহযোগিতার পথ বেছে নিয়ে তাঁরা বিভেদটাকে পাকা করেছেন। মুসলিমরা শিক্ষায় ও চাকুরিতে পিছিয়ে পড়েছে, দোষ দিয়েছে হিন্দুদেব; মুসলিম কৃষকরা ব্রিটিশ করনীতির শিকার হয়েছে, দোষ পড়েছে হিন্দু জমিদার-জোতদারের ঘাড়ে। তারপর এসেছে প্রকাশ্যে মদত দেওয়ার পালা। মিন্টো-মর্লে সংস্কার থেকে ক্যাবিনেট মিশন পরিকল্পনা পর্যন্ত এই বিভাজননীতি ক্রিয়াশীল। বস্তুত স্যার সৈয়দ আহমদ, আগা খান, ঢাকার ও বগুড়ার নবাব, স্যার আবদার রহিম, মহম্মদ সাফি, সিকান্দার হায়ৎ খান, জাফরুল্লা খান, শেষে মহম্মদ আলি জিন্না, নাজিমুদ্দিন, সুরাবর্দি—যখন যাকে তোলবার দরকার হয়েছে তখনই বড়লাট/ছোটলাট সচেতন ভাবে তা করেছেন। সবচেয়ে মদৎ দিয়েছেন কার্জন, মর্লে, রিডিং, উইলিংডন, লিনলিথগো ও ওয়াভেল এবং বিলেতের রক্ষণশীল দল সর্বদা। শেষোক্ত দুই বড়লাট ও চার্চিলের সহযোগিতায় জিন্না গান্ধীর সমকক্ষ হয়েছেন, শেষে গান্ধীকে চালে মাৎ করেছেন।

এই গ্রন্থের অন্যতম রাজনৈতিক ঘটনাবলীর জন্য প্রভূত ও বিচিত্র উপাদান ব্যবহৃত হয়েছে যার মধ্যে প্রধান সরকারী চিঠিপত্রের চেয়েও ব্যক্তিগত চিঠিপত্র। বড়লাট

ভারতসচিবদের এবং ছোটলাট/আমলারা বড়লাটদের যা লিখতেন তা গোপনীয় ছিল, কখনও প্রকাশ করার কথা ছিল অকল্পনীয়। তাই তাতে সত্যকার, ভেতরকার, ইতিহাস বেশি পাওয়া যায়। গান্ধীর ও নেহরুর সুরক্ষিত ও সম্পূর্ণ রচনা সংগ্রহ ছাড়া শুধু এ· আই· সি· সি· ফাইল থেকে কংগ্রেসের ইতিহাস লেখা যেত না। জিন্নার চিঠিপত্র সব পাওয়া যায়নি——তবু তাঁর ও লীগের অন্যান্য নেতার চিঠিপত্র যতদূর সম্ভব ব্যবহার করেছি। বিপ্লবীরা স্বভাবতই এ ধরনের কাগজপত্র রাখতে পারেননি। তাঁদের (অনেক সময় পরস্পর বিরোধী) স্মৃতিকথার ওপর নির্ভর করতে হয়েছে। টেগার্ট-পত্নী সংকলিত তাঁর জীবনী আমার আবিষ্কার। সুভাষচন্দ্র এবং প্যাটেলের চিঠিপত্রও খণ্ডিত। গোয়েন্দা দফতরের দলিলপত্র সবসময় নির্ভরযোগ্য না হলেও মাঝে মাঝে আশাতীত সংবাদ দিয়েছে। জার্মানি প্রবাসকালীন সুভাষচন্দ্রের কর্মকাণ্ড ভিয়েনা থেকে প্রকাশিত এক জার্মান সংকলন থেকে নিয়েছি। ১৯৪৩-৪৫-এর বহু ঘটনা পেয়েছি আমার আবিষ্কৃত ছোটলাট কেসির ডায়েরি থেকে।

এই বাহ্য। রাজনৈতিক মতবাদ ও কার্যাবলীর পেছনে যে মনস্তত্ত্ব ক্রিয়া করে আমার রচনায় তাও কিছু কিছু বিশ্লেষণ করার চেষ্টা করেছি। আমি অবশ্যই মার্কিন psycho-history লিখিনি, তা সম্ভব বলেও মনে করি না। তবু মাঝে মাঝে তা ঘটনার ওপর আলোকপাত করে। মানুষ সাধারণত যুক্তিবাদী হলেও অযৌক্তিক কাজ করে না তা নয়, আবেগ দ্বারা পরিচালিত হয় না তা নয়। তার পেছনে ক্রোধ, ঈর্ষা, জয়ের বাসনা ও পরাজয়ের ভয় কাজ করে। স্বাধীনতা সংগ্রামের সুর খুব উঁচু গ্রামে বাঁধা হলেও তার থেকে স্খলন পতন মানবিক নিয়মেই ঘটেছে। জনগণ যখন থেকে রঙ্গমঞ্চে অবতীর্ণ হল তখন থেকে যূথমনস্তত্ত্ব (লেফেভরের বা রুদের crowd psychology) কাজ করতে শুরু করেছে। গান্ধী যে তিনটি গণ-আন্দোলনের পরিকল্পনা করেছিলেন তার দুটিতে তিনি নেতৃত্ব দিতে পেরেছেন। শেষটিতে নয়। জনগণ তাঁর ইচ্ছামত চলেনি। এদের তিনি রাজনৈতিক মুক্তি সংগ্রামে আহ্বান করেছিলেন বটে কিন্তু এরা রাজনৈতিক লক্ষ্যের সঙ্গে আপন অর্থনৈতিক অভাব অভিযোগ দাবিদাওয়া মিশিয়ে ফেলল। আবাব জনগণের সব স্তরের দাবিও এক রকমের ছিল না। লাগল অন্তর্বিরোধ। মধ্যবিত্ত কংগ্রেস নেতৃত্ব ধনিক ও শ্রমিকের, জমিদার ও কৃষকের, বড়ো চাষী ও ছোট চাষী/ ভূমিহীনের বিরোধ মেটাতে পারেনি। তার সঙ্গে যোগ দিয়েছে প্রাদেশিক নেতৃত্ব ও জাতীয় নেতৃত্ব নিয়ে বিরোধ। গোখ্‌লে ও তিলকের, সুরেন্দ্রনাথ ও চিত্তরঞ্জনের দ্বন্দ্ব প্রতিফলিত হয়েছে জাতীয় কংগ্রেসের রঙ্গমঞ্চে। আবার জাতীয় নীতি নিয়ে বিরোধ দেখা দিয়েছে দেশবন্ধু, মতিলাল ও গান্ধীর মধ্যে, গান্ধী ও নেহরুর মধ্যে, গান্ধী ও সুভাষের মধ্যে।

তথাপি জাতীয় সংগ্রামকে একটা ঐক্য দিতে পেরেছিল সেদিনকার কংগ্রেস, কারণ সব ব্যক্তিগত, জাতপাতগত, শ্রেণীগত বিরোধের চেয়ে বড়ো হয়ে উঠেছিল ব্রিটিশ সাম্রাজ্যবাদী শাসন ও ঔপনিবেশিক শোষণ থেকে মুক্তি পাবার তাগিদ। ভারতবর্ষের মত খণ্ড, ছিন্ন, বিক্ষিপ্ত দেশ 'বন্দেমাতরম্' বলে মরা গাঙে তরী ভাসিয়ে ছিল। ত্যাগব্রতে দীক্ষা নিয়ে, বিঘ্ন হতে শিক্ষা নিয়ে, দুঃখকে মহান বিত্ত বলে মেনে, মৃত্যু নিশ্চিত জেনে, আসমুদ্র হিমাচল প্রবল ব্রিটিশ শক্তিকে বলেছিল, "বিধির বিধান কাটবে তুমি এমনি শক্তিমান কি তুমি, এমনি শক্তিমান ?" কংগ্রেসের নেতারা দেশবাসীকে আশ্বাস দিয়েছিলেন, "ওদের বাঁধন যতই শক্ত হবে ততই বাঁধন টুটবে।" মৃত্যুঞ্জয় বীর্যের বার্তা বহন করাই ছিল কংগ্রেসের ভূমিকা। সেদিন বিপ্লবী ও সাম্যবাদী, ব্রাহ্মণ ও শূদ্র, চাষী, মজুর ও আদিবাসী, নিম্নবিত্ত কৃষক ও

কোটিপতি শিল্প মালিক, বাঙালী ও পাঞ্জাবী, হিন্দু ও মুসলমান সে ডাকে সাড়া না দিয়ে পারেনি। কংগ্রেসের বিশাল মণ্ডপে সবাই জড়ো হয়েছিল মুক্তিযজ্ঞে হবিঃ অর্পণ করতে। তারপর হয়তো এক এক করে মুসলমান, কৃষক, শ্রমিক, বিপ্লবী, সাম্যবাদী সরে গেছে। তবু একজন বজ্রানলে বুকের পাঁজর জ্বালিয়ে নিয়ে একলা চলেছিলেন। সে কংগ্রেস আর নেই। কালের প্রভাবে তা জীর্ণ, সাংগঠনিক অনৈক্যে বিদীর্ণ, নৈতিক শিথিলতায় আচ্ছন্ন, গণসংযোগ থেকে বিচ্ছিন্ন। তবু তাব পরিণতির আলোকে সে দিনের কংগ্রেসকে দেখা ঐতিহাসিক ভ্রান্তি হবে। সে কংগ্রেস আমাদের পরাধীনতার লজ্জা দূর করেছে। রেখে গেছে আমাদের জন্য মুক্তবন্ধ সমাজ গড়াব দায়ভাগ।

'দেশ কংগ্রেস সংখ্যা'য় ও পরে সাপ্তাহিক 'দেশ' পত্রিকায় এই গ্রন্থ ধারাবাহিক ভাবে প্রকাশ করার জন্য সম্পাদক সাগরময় ঘোষকে আন্তরিক শ্রদ্ধা জানাই। গ্রন্থাকারে প্রকাশের সময় কিছু পরিবর্জন, পরিমার্জন ও পরিবর্ধন করা হয়েছে। আনন্দ পাবলিশার্স পুস্তকাকারে প্রকাশের ভার নিয়ে আমাকে মুক্তি দিয়েছেন। কর্মকর্তা বাদল বসু প্রকাশনার সুব্যবস্থার জন্য ধন্যবাদার্হ। 'দেশ'-এর তানাজী সেনগুপ্ত ও আনন্দ পাবলিশার্সের শোভন বসু নানা সাহায্য করার জন্য আমি কৃতজ্ঞ। বহু ছাত্র, অধুনা অধ্যাপক, নানা ভাবে সাহায্য করেছে। এই গ্রন্থে দুটি মানচিত্র সংযোজিত হয়েছে। অনিবার্য কারণে ব্রিটিশ ভারতের মানচিত্র বাংলায় ও স্বাধীন ভারত ও পাকিস্তান-এব মানচিত্র ইংরেজিতে দেওয়া হল। আমার বহু দিনের পঠন-পাঠন চিন্তার ফসল এই গ্রন্থ ভুলত্রুটি সত্ত্বেও যদি জাতীয় সংগ্রামের ইতিহাস বুঝতে সাহায্য করে—ধন্য হব।

পি ৪১৬, ব্লক জি, নিউ আলিপুর — অমলেশ ত্রিপাঠী

কলকাতা

# প্রথম পর্ব

॥ ১ ॥

'বন্দেমাতরম্' মন্ত্রের উদ্‌গাতা বঙ্কিমচন্দ্র 'বিবিধ প্রবন্ধে' দুঃখ করে লিখেছিলেন, "ভারতবর্ষের এমনই অদৃষ্ট, যেখানে কোন প্রদেশীয় লোক সর্বাংশে এক, যাহাদের এক ধর্ম, এক ভাষা, এক জাতি, এক দেশ, তাহাদের মধ্যেও জাতির একতা জ্ঞান নাই। জাতি প্রতিষ্ঠা নানা কারণে ভারতবর্ষে অনেকদিন হইতে লোপ পাইযাছে।" তাঁর মতে ব্রিটিশাধিকারের পূর্বে শুধু দুবার—মারাঠা ও শিখদের মধ্যে—জাতীযতার উন্মেষ ঘটেছিল। "যে সকল অমূল্যরত্ন আমরা ইংরেজের চিত্তভাণ্ডাব হইতে লাভ কবিতেছি, তাহাদের মধ্যে দুইটি—স্বাতন্ত্র্যপ্রিয়তা এবং জাতিপ্রতিষ্ঠা—ইহা কাহাকে বলে, তাহা হিন্দু জানিত না।" মৃণালিনী ও সীতারামে তিনি দেখিয়েছেন হিন্দুরা আঞ্চলিক স্বাধীনতা অর্জনে নিজ দোষে বিফল হয়েছিল। হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও নবীন সেনেব কাব্যে, হিন্দু মেলাব নানা গানে আমরা এই ক্ষোভের প্রতিধ্বনি শুনি। ১৯২৫ সালে প্রকাশিত সুবেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যাযের আত্মজীবনীর নাম বিনা কারণে *A Nation in Making* (নির্মীয়মাণ জাতি) রাখা হয়নি। বহুদিন পর্যন্ত ভাবতীযেরা নিজেদের বাঙালী, শিখ, রাজপুত, মাবাঠী বা তামিল বলে পরিচয দিত ; আজও মনে মনে তাই ভাবে বলে পঞ্জাব , আসাম নিয়ে বিস্ফোবণ ঘটে , শুধু জাতীয় সংহতি নয়, জাতীয় সত্তাও বিপন্ন হয়। আলিবর্দিব আমলে বাঙালীদের চোখে মাবাঠীরা ছিল বর্গীদস্যু, উনিশ শতকের শেষে উত্তব প্রদেশের কাযস্থ ও মুসলমানবা বাঙালীকে বলত বিদেশী। ১৯০৮ সালে লেখা 'সমস্যা' প্রবন্ধে ববীন্দ্রনাথ মন্তব্য করেছিলেন, "যে দেশে একটি মহাজাতি বাঁধিয়া ওঠে নাই সে দেশে স্বাধীনতা হইতেই পাবে না।· স্বাধীনতা কাহার স্বাধীনতা ? ভারতবর্ষে বাঙালি যদি স্বাধীন হয তবে দাক্ষিণাত্যের নায়র জাতি নিজেকে স্বাধীন বলিযা গণ্য করিবে না··" বঙ্গভঙ্গের যুগে বাঙালী জাতীয়তাবোধ তাঁকে অনুপ্রাণিত করলেও পরে জনগণঐক্যবিধায়ক ভাবত ভাগ্য বিধাতাব কাছে আবেদন জানাতে হযেছিল।

অস্ট্রিয়ার চান্সলার মেটাবনিখ ইটালী সম্বন্ধে অবজ্ঞাভবে বলেছিলেন, "a mere geographical expresssion." ইংরাজরাও ভাবত সম্বন্ধে অনুরূপ মন্তব্য করত আঠারো শতকে। সাম্রাজ্যের মাধ্যমে ঐক্য ও সংহতি স্থাপন ভাবতে ব্রিটিশরাজের বহুবিঘোষিত কীর্তি। হেস্টিংস থেকে মাউন্টব্যাটেন এবং প্রায় সব ভারত সচিবের (বিশেষত চার্লস উডের) ব্যক্তিগত চিঠিপত্রে ও সরকারী ডেসপ্যাচে, পার্লামেন্টের বক্তৃতায়, বেসরকারী সাহেবদের রচনায় ভারতের যে ভাবমূর্তি রচিত হযেছিল তা সতীদেহের মত খণ্ড, ছিন্ন, বিক্ষিপ্ত। যখনই কোন শাসনতান্ত্রিক সংস্কারের কথা উঠেছে, তখনই ক্যানিং বা ডাফরিন, মিন্টো বা মন্টেগু, বার্কেনহেড বা স্যামুয়েল হোর এই মৌল দুর্বলতার অজুহাতে ভারতীয়দেব আত্মনিয়ন্ত্রণের দাবি অগ্রাহ্য করেছেন। এ ব্যাপাবে আদম-সুমারি তাঁদের প্রভূত সাহায্য করেছিল। কখনো হিন্দু সমাজের জাতিভেদ, কখনো সাম্প্রদায়িক কলহ,

কখনো ভাষাবিরোধ (হিন্দী বনাম উর্দু), কখনো বা জমিদার, মহাজন, উকিল শ্রেণীর অত্যাচার পাদপ্রদীপের সামনে তুলে ধরে ব্রিটিশ রাজের বিধি-নির্দিষ্ট ভূমিকাকে স্পষ্ট করা হয়েছে। অপক্ষপাতী শাসন ব্যবস্থা, পাশ্চাত্য শিক্ষা, ক্রমপর্যায়ে প্রদত্ত আইনপ্রণয়নের অধিকারের মাধ্যমে বহুধা বিভক্ত ভারতীয় সমাজকে এক সূত্রে গেঁথে ও আধুনিক শিল্পোদ্যোগ, যোগাযোগ, বিশ্বজোড়া বাজারের ব্যবস্থা করে ইংরাজরাই ভারতীয় জাতীয়তাবাদের পথ প্রস্তুত করে দিয়েছিলেন এমন একটা আত্মতুষ্টি ১৯৪৭ সাল পর্যন্ত প্রকট ছিল। নিজ গুণে তাঁরা যা জোড়া লাগিয়েছিলেন, নিজের দোষে আমরা তা ভেঙেছি এমন অপবাদ দিয়েই তাঁরা বিদায় নিয়েছিলেন।

অধুনাবিখ্যাত কেমব্রিজ গোষ্ঠীর ঐতিহাসিকবৃন্দ সাম্রাজ্য ও জাতীয়তাবাদের যে নয়া ব্যাখ্যা দিচ্ছেন তাতে white man's burden-এর মহিমা উচ্চগ্রামে কীর্তিত না হলেও বিচ্ছিন্নতা ও বিভেদের ওপর জোর পড়েছে অনেক বেশি। তা শুধু এখন অঞ্চল বা প্রদেশে আবদ্ধ নেই, প্রতি গ্রামে গঞ্জে প্রসারিত। ১৯৫৩ সালে গ্যালাহার ও রবিনসন 'The Imperialism of Free Trade' শীর্ষক নিবন্ধে এই মতবাদের গোড়াপত্তন করেন ও ১৯৬১ সালে Africa and the Victorians গ্রন্থে আফ্রিকার ক্ষেত্রে প্রয়োগ করেন। ষাটের দশকে গ্যালাহারের প্রেরণায় অনিল শীল এবং পরে উভয়ের কতিপয় শিষ্য আধুনিক ভারতের ক্ষেত্রে ব্যাপকতর পরীক্ষা নিরীক্ষা চালালেন। তার ফলে ১৯৭৩ সালে প্রকাশিত Locality, Province and Nation নামক সংকলনে প্রাথমিক মত কিছুটা পরিমার্জিত হয়। ১৯৭৪ সালের ফোর্ড বক্তৃতাবলীতে ও ১৯৮১ সালের Nationalism and the Crisis of Empire 1919-1922 প্রবন্ধে গ্যালাহারের ব্যাখ্যা পূর্ণ রূপ পায়। এই সব প্রচেষ্টার প্রচারিত উদ্দেশ্য সাম্রাজ্য ও জাতীয়তাবাদের বস্তুনিষ্ঠ, নির্মোহ বিশ্লেষণ হলেও, তার প্রেক্ষাপটে ঠাণ্ডা লড়াই (cold war)-এর মনস্তত্ত্ব কাজ করছিল। তখনো সাম্রাজ্যগৌরব নিয়ে রোমান্টিক দীর্ঘশ্বাস ফেলার সময় আসেনি, কিন্তু হবসন-লেনিন প্রবর্তিত সাম্রাজ্যবাদের মার্কসীয় ব্যাখ্যা খণ্ডন করার তাগিদ দেখা দিয়েছে। একই সঙ্গে ভারতীয় ঐতিহাসিকদের জাতীয়তাবাদের ব্যাখ্যাকে তাচ্ছিল্য করার বাসনাও উদিত হল। উভয় লক্ষ্যভেদ কবার জন্য তাঁবা গ্রহণ করেছিলেন আচার্য লুই বল নেমিয়ারেব পদ্ধতি।

অষ্টাদশ শতকের ব্রিটিশ বাজনীতি বিশ্লেষণ কবতে গিয়ে নেমিয়ার কোন মহৎ আদর্শবাদেব সন্ধান পাননি। তিনি দেখেছিলেন শাসকশ্রেণীব অন্তর্ভুক্ত ক্ষুদ্র বৃহৎ গোষ্ঠীব স্বার্থসংঘাত, পৃষ্ঠপোষক ও অনুগৃহীতের সম্পর্ক, নিছক ক্ষমতার খেলা। পরে সমসাময়িক পূর্ব ইউরোপেব ইতিহাস আলোচনা করতে গিযে তাঁকে জাতীয়তাবাদেব ভূমিকা ব্যাখ্যা করতে হয়। তাঁর মনে হল জাতীয়তাবাদ যুক্তিবোধবর্জিত, আবেগপ্রবণ ও নৈবাজ্যপ্রসূত। ইতালীয় সমাজতাত্ত্বিক পেবেটোর এলিটবাদ ও ফ্রয়েডের অযৌক্তিকতার মনস্তত্ত্ব (psychology of the irrational) তাঁকে গভীব ভাবে প্রভাবিত করেছিল। কিন্তু তাঁর নিজস্ব তিক্ত অভিজ্ঞতা এতে ইন্ধন জোগায়। তাঁর পিতা ছিলেন পোলান্ডের ক্ষুদ্র ইহুদী ভূম্যধিকারী। হ্যাপসবার্গ সাম্রাজ্যের পতনের পর নেমিয়ারকে স্বদেশ ত্যাগ করে ইংল্যাণ্ডে পুনর্বাসন নিতে হয়। এই মর্মন্তুদ বেদনার জন্য তিনি পূর্ব ইউরোপের জাতীয়তাবাদকে দায়ী করেছিলেন। তদুপবি যে ইংল্যান্ডে তিনি নতুন করে শেকড় গাড়তে চাইলেন, সেখানে উদারতন্ত্রের স্বর্ণযুগ শেষ হয়ে গেছে। এসেছে এলিয়টের 'পোড়োজমির' যুগ। এই পরিবেশে নেমিয়ারের ইতিহাস দর্শন অনিবার্য ভাবে এলিটপন্থী, রক্ষণশীল ও জাতীয়তাবিরোধী হল। সাম্রাজ্যের অবসান ও ঠাণ্ডা লড়াই-এর পরিবেশে কেমব্রিজ গোষ্ঠী

নেমিয়ারকে গুরু রূপে বরণ করবেন এতে আশ্চর্য কি।

কেমব্রিজ মতবাদের একটা সংক্ষিপ্তসার দিলে ব্যাপারটা পরিষ্কার হবে। ভারতীয়দের মধ্যে অনৈক্য প্রথমাবধি ব্রিটিশ (তথা অন্য ইউরোপীয়) বণিকদের চোখে পড়েছিল। ব্রিটেন থেকে কোনও দিন এত মূলধন বা সামরিক সাহায্য আসেনি যা দিয়ে আসমুদ্রহিমাচল বাণিজ্য বা সাম্রাজ্য বিস্তার করা যায়। তাই কোম্পানীর কর্মচারীরা কোম্পানীর ও নিজেদের ব্যক্তিগত স্বার্থে ভারতীয়দের সঙ্গে সমঝোতা করতে বাধ্য হয়। তারা দেখেছিল প্রত্যেক অঞ্চলে, এমন কি তালুকে, ভারতীয় পণ্য সংগ্রহ ও বিলাতী বা এশীয় পণ্য বিক্রয় করতে গেলে স্থানীয় সহযোগিতা আবশ্যক। আরও দেখেছিল, সম্পদ, প্রতিপত্তি ও ক্ষমতা নিয়ে সর্বত্র ভারতীয়দের সঙ্গে ভারতীয়দের তীব্র প্রতিযোগিতা চলেছে। এখানকার মাটিতে স্থায়ী প্রতিষ্ঠা পেতে হলে এদের একাংশকে পক্ষে নিতে হবে, যদিও অনিবার্যভাবে অপরাংশের বিরাগভাজন হতে হবে। কি সাম্রাজ্যবাদ কি জাতীয়তাবাদ এই সহযোগিতা ও বিরোধিতার ইতিহাস। স্থানীয় স্তরে সহযোগিতার নীতি ক্রমশ প্রসারিত হয়ে সাম্রাজ্যবাদে রূপান্তরিত হয়। তেমনি স্থানীয় বিরোধিতা প্রথমে আঞ্চলিক ও পরে ভারতীয় জাতীযতাবাদে পরিণত হয। সাম্রাজ্যের কিছু নীতি, যেমন ইংরেজী শিক্ষা, স্থানীয় স্বায়ত্তশাসন, প্রতিনিধিত্বমূলক গণতন্ত্র, তালুককে প্রদেশের সঙ্গে এবং প্রদেশকে দেশের সঙ্গে যুক্ত করে। এরই প্রতিক্রিয়া স্বরূপ স্থানীয় রাজনৈতিক গোষ্ঠী থেকে উদ্ভূত হয় প্রাদেশিক সমিতি, আবার তার থেকে জাতীয় কংগ্রেস। ভারতীয় রাজনীতির কোন নিজস্ব সাধারণ লক্ষ্য নেই, সামান্য পটভূমিকা নেই। শক্তিশালী ব্যক্তিত্বকে কেন্দ্র করে তা ঘুরেছে। তার বৃহত্তর বঙ্গমঞ্চে ঘটেছে স্থানীয় বাদবিসম্বাদের পুনরভিনয়। বাংলায় কৃষ্ণদাস পাল ও সুরেন ব্যানার্জীর দল, পঞ্জাবে মহাত্মা ও কলেজ দল, মহাবাষ্ট্রে ডেকান সোসাইটি ও পুনা সার্বজনিক সভাব নেতৃত্ব নিয়ে গোখলে ও তিলকেব দল যে কলহে লিপ্ত হয়েছিল তাই প্রসারিত হযেছে কংগ্রেসের সভামণ্ডপে। ক্ষমতা রক্ষা ও ক্ষমতা দখলের জন্য এক অঞ্চলেব গোষ্ঠী অন্য অঞ্চলেব সমধর্মী গোষ্ঠীর সঙ্গে হাত মিলিযেছে। শেষ অবধি কংগ্রেস একটা "নড়বড়ে কোয়ালিশন" থেকে গেছে। বৃহত্তব জনগণেব সমর্থন লাভের জন্য তার হাতিযাব ছিল বাক্-চাতুর্য, বিপক্ষকে পরাভূত কবাব জন্য সদসৎ কলাকৌশল। ক্ষুদ্র গোষ্ঠী, ক্ষুদ্র স্বার্থ, ক্ষুদ্র জয়পরাজয়, ক্রমাগত দলবদল ও নতুন চক্রগঠনেব ইতিহাসকে গৌরবময সংগ্রাম বলা চলে না।

ব্রিটিশ শক্তিও ছিল আসলে দুর্বল। এত বড সাম্রাজ্য বক্ষাব জন্য প্রযোজনীয় অর্থবল, অস্ত্রবল, লোকবল, এমনকি শেষেব দিকে মনোবলও তার ছিল না। যতদিন তার শাসন ছিল পবোক্ষ, স্থানীয় সহায সম্পদ বণ্টনে তা প্রত্যক্ষ ভাবে হস্তক্ষেপ করেনি, ততদিন সহযোগিতা পেয়েছে। যখনই কোন কাবণে—বাজস্ব বাড়াতে গিয়ে, যুদ্ধেব ব্যয় মেটাতে বা প্রগতির খাতিরে—তা স্থানীয় অধিকাবে প্রত্যক্ষ ভাবে নাক গলিয়েছে, তখনই জোরদাব প্রতিরোধের সম্মুখীন হয়েছে। প্রথম মহাযুদ্ধ ও শাসনসংস্কাব থেকে পতনেব শুরু, দ্বিতীয় মহাযুদ্ধ ও ক্ষমতা হস্তান্তরে তাব শেষ। ভারত জোড়া অসংখ্য দাবার ছকে জয পবাজয়ের ভারসাম্য বাখতে না পেরে ইংরাজকে বিদায় নিতে হয়। নইলে, গ্যালাহারেব ভাষায়, পিকউইক ছাড়া সাম্রাজ্যবাদ ও জাতীয়তাবাদ এই দুই "খড়ের পুতুলেব লড়াই"কে কে প্রকৃত সংগ্রাম বলবে? জাতীয়তাবাদ সম্বন্ধে তাঁর অবজ্ঞা সুপবিস্ফুট। এত বড় বৈপ্লবিক কার্যকলাপের ইতিহাস বিস্মৃত হয়ে তিনি মন্তব্য করেছেন, "We have no Dublin post offices in our story..."

অনিল শীল তাঁকে "the most English Irishman" আখ্যা দিয়েছেন।

নেমিয়ারের মত তিনিও ছিলেন অনিকেত—কি আপন দেশ আয়ার্ল্যান্ড কি পুনর্বাসনভূমি ইংল্যান্ড, কারও ঐতিহ্যের সঙ্গে তাঁর নাড়ীর যোগ ছিল না। কি করে জাতীয়তাবাদের প্রবল উন্মাদনা উপলব্ধি করতে পারবেন তিনি? আধা ভারতীয় আধা ইংরেজ শীলের অবস্থা বেশি ভাল নয়। কোন কিছু বৃহৎ বা মহৎ মূল্যবোধকে এঁরা সন্দেহের চোখে দেখেছেন। মানব চরিত্র সম্বন্ধে এঁদের ধারণা ছিল হব্‌সের অনুরূপ—nasty, poor, brutish and short—জৈব, হীন, স্বল্পস্থায়ী। আদর্শবাদের মুখোশের তলায়, বৈপ্লবিক উগ্রতার আড়ালে চলে ব্যক্তি এবং দলের সমঝোতা ও আদানপ্রদানের ক্রূর খেলা। আদর্শবাদ সম্বন্ধে নেমিয়ার লিখেছেন—"Idealism and Idealist are misnomers...when bestowed merely because self-interest or ambition is not writ large on the surface." বারবার এ উক্তির প্রতিধ্বনি কেমব্রিজ গোষ্ঠীর ইতিহাসে শুনতে পাই। অনিল শীল বলছেন, "Ideology provides a good tool for fine carving, but it does not make big buildings."

কিন্তু সত্যই কি তাই? মানুষের কাজ থেকে মানুষের চিন্তাকে, ধ্যানধারণাকে কি বিচ্ছিন্ন করা চলে? ডারউইন যেমন বিবর্তনবাদ থেকে ঈশ্বরকে বাদ দিয়েছিলেন, নেমিয়ারের অনুসরণে গ্যালাহার-শীল সম্প্রদায়ও তেমনি ঐতিহাসিক প্রগতি থেকে মানুষের মহৎ স্বপ্নকে বাদ দিয়েছেন। নেমিয়ারের সমালোচনায় অধ্যাপক হারবার্ট বাটারফিল্ড বলেছিলেন, "human beings are careers of ideas as well as repositaries of vested interests..." সূক্ষ্ম ও জটিল পথে মানুষের স্বার্থবুদ্ধি বৃহত্তর শুভবুদ্ধির সঙ্গে জড়িয়ে যায়। যান্ত্রিক মার্কস্‌বাদী ও নেমিয়ার-পন্থীদের একই সঙ্গে সমালোচনা করে ক্রিস্টোফার হিল বলেছিলেন, ইতিহাস তো শুধু ক্ষমতাসীন ও ক্ষমতাহীনদেব লড়াই নয়। দলীয় স্বার্থকে জনসাধারণের গ্রহণীয় করার জন্যই ইডিওলজি তৈরি হয় না। "I do not believe that material conflicts are the only ones deserving serious analysis." বস্তুর জন্য লড়াই ইতিহাসের অনন্য বিবেচ্য বিষয় হতে পারে না।

কেমব্রিজ গোষ্ঠীর কাছে ইডিওলজি ও আদর্শবাদ যেমন অবাস্তব তেমনি অবান্তর দেশের জন্য আত্মবলিদান। গ্যালাহাব, শীল, জনসন, জুডিথ ব্রাউন যখন দেশব্যাপী জরিমানা, পিটুনি কর, সম্পত্তি ক্রোক, নির্বিচার লাঠি ও গুলি চালনা, পুলিশ হাজতে অকথ্য অত্যাচার, নির্জন কারাবাস, ফাঁসিব মঞ্চে জীবনদান সব ভুলে গিয়ে অসংখ্য জ্ঞাত ও ততোধিক অজ্ঞাত নরনারী বৃদ্ধবৃদ্ধার আত্মবলিদানকে অগ্রাহ্য করেন, তখন মনে হয় এ ধরনেব বিশ্লেষণে কোথায় একটা মারাত্মক ভুল রয়েছে। নেতারা না হয় ভাবী মন্ত্রিত্ব বা ব্যবসার সুবিধা বা ভালো চাকুরির লোভে দুঃখ বরণ করেছেন, জনগণও কি তাই? বাবদোলি, মেদিনীপুরের কৃষক, বোম্বাই-এর শ্রমিক, অন্ধ্রের আদিবাসী, সীমান্ত প্রদেশের খুদাই খিদমদগার? কোনও একটা মন্ত্রে (যতই অবাস্তব হোক) উদ্বুদ্ধ হয়ে, কোনও একটা স্বপ্নে (যতই অসম্ভব হোক) আবিষ্ট হয়ে, সাময়িক সুখ সুবিধার কথা তারা ভুলেছিল।

বীরের এ রক্তস্রোত, মাতার এ অশ্রুধারা
এর যত মূল্য সে কি ধরার ধুলায় হবে হারা।

তাছাড়া নেতাবা এলিট বলেই কি সর্বদা স্বার্থপর হবেন? চাকুরিতে উন্নতি হল না বলে ব্যর্থতার ঝাল মেটাতে বঙ্কিমচন্দ্র লিখেছেন 'আনন্দমঠ'? এটা কি তথ্য হিসাবেও নির্ভুল?

তাছাড়া কিসের ঝাল মেটাতে রবীন্দ্রনাথ লিখলেন 'রাজাপ্রজা'র অসামান্য প্রবন্ধাবলী ও পরে 'সভ্যতার সংকট' ? শরৎচন্দ্র—'পথের দাবী' ? ভদ্রলোকের কাছে চাকুরিই যদি একমাত্র মূল্যবোধ হয়ে থাকে তবে আই· সি· এস-এর লিখিত পরীক্ষায় উত্তীর্ণ হয়ে অরবিন্দ কেন অশ্বারোহণের পরীক্ষা দিলেন না বা সুভাষচন্দ্র কেন সব পরীক্ষা উত্তীর্ণ হয়েও পদত্যাগ করলেন ? রূপকথার রাজপুত্রের মত ভাগ্যবান জওহরলালই বা কেন উত্তর প্রদেশের কৃষক পল্লীতে রাত্রি যাপন করলেন ? আবার ক্ষুদিরামের মত স্বল্পবিত্ত কিশোর পরলেন ফাঁসির মালা ? এঁরা না হয় উন্মাদ তরুণ, কিন্তু শান্তমস্তিষ্ক, প্রাজ্ঞ, প্রৌঢ় চিত্তরঞ্জন দাশ, মতিলাল নেহরু, রাজেন্দ্র প্রসাদ, বল্লভভাই প্যাটেল বিপুল আয়ের নিশ্চিত আশ্রয় হেলায় ত্যাগ করলেন কিসের আশায় ? মন্ত্রীদের প্রাপ্য বেতন (গগনেন্দ্রনাথের অনবদ্য কার্টুনের ভাষায়—চৌষট্ হাজার) তো এঁদের এক মাসের আয় ! আসল কথা, বেতারযন্ত্রে যেমন সব তরঙ্গ ধরা পড়ে না, নেমিয়ার তথা গ্যালাহার-শীল পদ্ধতিতেও তেমনি জাতীয়তাবাদের তাৎপর্য ধরা পড়ে না।

এঁদের ইতিহাসে ব্রিটিশ নীতির কিছু দিক (প্রায় সবই ভালো) তুলে ধরা হয়েছে—যেমন পাশ্চাত্য শিক্ষাপ্রসার, স্থানীয় স্বায়ত্তশাসন ইত্যাদি। এগুলি নাকি অচল ভারতীয় ইতিহাসে গতির সঞ্চার করেছিল। হয়তো ভারতের আভ্যন্তরীণ বাজারের সীমাবদ্ধতা মূলধন সঞ্চয় ও বিনিয়োগে বাধা দিয়েছিল, হযতো তকুগাওয়া আমলের জাপানের মত আঠারো শতকের ভারতে উন্নত কৃষি, শান্তি ও শৃঙ্খলা ছিল না। তবু প্রাক-ব্রিটিশ ভারতের অনগ্রসরতা ও অনৈক্যের ওপর জোর দিতে গিয়ে এঁরা ঔপনিবেশিক অর্থনীতি ও সরকার প্রণোদিত বিভেদনীতির সর্বনাশা ভূমিকা সুকৌশলে এড়িয়ে গেছেন। ধনতান্ত্রিক ব্যবস্থা ভারতবর্ষের উৎপাদন পদ্ধতিতে, তথা সমাজে, ভাঙচুরের মধ্য দিয়ে পরিবর্তন আনছে, মার্কস তা বুঝেছিলেন। যদিও রজনী পাম দত্ত বা মানবেন্দ্র রায়ের যান্ত্রিক মার্কস্‌বাদ পুরো মানা যায় না এবং সোভিয়েট ভারতবিদ্ পাভ্‌লভ্, কোমারভ্, লেভ্‌কোভ্‌স্কি প্রভৃতির বিশ্লেষণে সরলীকরণের ঝোঁক দেখা যায়, তবু ঔপনিবেশিক শোষণের ব্যাপারটা তো দাদাভাই নৌরজি, মহাদেব গোবিন্দ রানাডে ও রমেশচন্দ্র দত্তের মত নরমপন্থীদের চোখও এড়িয়ে যায়নি। বিলাতী পণ্যের বাজার তৈরি করার জন্য গৃহীত অবাধ বাণিজ্যনীতি, স্বদেশী শিল্প-সংহার, সম্পদ নিষ্কাশন (drain), মাল বা সৈন্য চলাচলের জন্য ব্যযবহুল রেলপথ, লগ্নীর বিভিন্ন ক্ষেত্রে ব্রিটিশ মূলধনের আধিপত্য, ঊর্ধ্বগামী রাজস্বের চাপে ক্রমবর্ধমান দারিদ্র্য ও আনুষঙ্গিক দুর্ভিক্ষ, জনসংখ্যার বাহুল্য, আংশিক শিল্পায়ন, কৃষিজমির দ্রুত হস্তান্তর, কৃৎ কৌশলের দৈন্য ও বিনিযোগের স্বল্পতার ফলে উৎপাদিকা শক্তির হ্রাস, জমিদার-জোতদার-ধনী কৃষকের শোষণ ও প্রজাস্বত্ব আইনের ভ্রান্ত প্রয়োগে ভূমিহীন কৃষকের সংখ্যা বৃদ্ধি, ঔপনিবেশিক অর্থনীতির উক্ত কুফলগুলির ক্রিয়াপ্রতিক্রিয়া কি দেশের সর্বস্তরে অসন্তোষের আগুন জ্বালায়নি ? তাই কি জাতীয়তাবাদের মূল প্রেরণা নয় ?

শীল বা ব্রুমফিলড্ প্রধানত উচ্চবর্ণ, উচ্চশিক্ষিত, শহরবাসী মধ্যবিত্তকে ব্রিটিশের প্রতিপক্ষ খাড়া করেছেন। কিন্তু ব্রিটিশাধিকারের আদিপর্ব থেকে কোথাও রাজা-তালুকদার-পলিগারের মত অভিজাত, কোথাও পাইকচুয়াড়ের মত আশ্রিতবর্গ, কোথাও সাধারণ চাষী, কোথাও বা সাঁওতাল, কোল, মুণ্ডার মত আদিবাসী ইংরাজদের বিরুদ্ধে বিদ্রোহ করে গেছে। ১৭৬৫ থেকে ১৮৫৭ পর্যন্ত ২৯টি বিদ্রোহের উল্লেখ করেছেন ক্যাথলিন গাফ। এই সব বিদ্রোহ ছিল মূলত কিষাণ আন্দোলনের অগ্রদূত। শিল্পবিকাশের বিকৃতি, নীচুহার ও যোগ্য নেতৃত্বের অভাবে শ্রমিক আন্দোলন হয়তো তেমন জোরদার

হয়নি। তবু অল্পবিত্তর তারাও সাম্রাজ্যবিরোধী শিবিরে যোগ দিয়েছিল। আরউইন থেকে ওয়াভেল এ বিষয়ে সতর্ক ছিলেন।

নিম্নবর্গের সাম্প্রতিক ইতিহাসে নানা কথা স্পষ্ট হচ্ছে। রণজিৎ গুহ সম্পাদিত পাঁচ খণ্ডের Subaltern Studies-এ বলা হয়েছে যে এতদিন ধরে জাতীয় আন্দোলনের এলিট নেতৃত্বকে অযথা গুরুত্ব দেওয়া হয়েছে। স্বকীয় বিদ্রোহী চেতনায় উদ্বুদ্ধ নিম্নবর্গের একটা সমান্তরাল ভূমিকা ছিল। তাদেব ভিন্ন লক্ষ্য ছিল, নিজেদের নেতা ছিল, আন্দোলনের স্বতন্ত্র পদ্ধতি ছিল। অবশ্য গুহ ও তাঁর সহযোগীবৃন্দ জাতীয় স্তরের এলিট নেতা ও নিম্নবর্গকে একটু বেশি কৃত্রিম ভাবে পৃথক করে দেখেছেন। নানা ভাবে উভয়ের কর্মধারা ও রাজনৈতিক চৈতন্যের মধ্যে সেতু রচিত হচ্ছিল। মাঝে মাঝে সেতুবন্ধের প্রকৃতি পরিবর্তনের ফলে উভয়ের বাজনীতি নতুন রূপও নিচ্ছিল। কৃষক বিপ্লবে জাতের গুরুত্ব স্বয়ং নামবুদ্রিপাদ স্বীকার করেছেন। এক হিন্দুধর্ম যেমন উচ্চবর্গেব ব্রাহ্মণকে ও নিম্নবর্গেব দেবী আন্দোলনকাবীদের বেঁধে রেখেছিল গুজবাটে, তেমনি এক ইসলাম্ বেঁধে বেখেছিল উচ্চবিত্ত মুসলিম জমিদাব ও দবিদ্র মুসলিম তাঁতীকে মুবারকপুরে। দরিদ্র কৃষক ও আদিবাসীরা গান্ধীর বাণী স্বকীয অভাব, অভিযোগ, কল্পনা ও স্বপ্নের আলোকে কি ভাবে ব্যাখ্যা করেছিল তা কয়েকটি প্রবন্ধে বিশদ কবা হয়েছে। ফবাসী ঐতিহাসিকদেব অনুসবণে সংঘ মানসিকতার (collective mentality) দিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছে আর কয়েকটি প্রবন্ধ। তবু সে মানসিকতাব পবিবর্তন নির্দেশে Subaltern Studies যথেষ্ট নয়। তাঁবা একটা ব্যাপাব স্পষ্ট করেছেন—স্বাধীনতা সংগ্রাম রূপ নাটকে মধ্যবিত্তই একমাত্র নায়ক নয়।

কেমব্রিজ গোষ্ঠীর মতে ইংবেজ শাসন, বাণিজ্য ও শিক্ষা বিভিন্ন সময়ে ও পবিমাণে বিস্তৃত হওয়ায় জাতীযতাবোধ বিকাশে একটা আঞ্চলিক বৈষম্য দেখা দিয়েছিল। ঔপনিবেশিক শোষণেব ক্ষেত্রেও অনুরূপ পার্থক্য লক্ষণীয়। ব্রিটিশ ধনতন্ত্রের মুষ্টি বাংলাদেশে যেমন দৃঢ় ছিল, পশ্চিম ভারতে ততটা ছিল না। এ জন্যই আধুনিক শিল্প ও বুর্জোয়া শ্রেণীব বিকাশ সম্ভব হযেছে বোম্বাই-গুজবাট অঞ্চলে, আব বাংলাব অর্থনীতি ভূমি ও বৃত্তিনির্ভর থেকে গেছে। তবে পশ্চিমাঞ্চলে ধনিক ও বণিক শ্রেণীব সঙ্গে শাসক শ্রেণীর সম্পর্ক সব সময় প্রতিকূল ছিল না। তার মধ্যে সহযোগিতা ও বিরোধিতার টানাপোড়েন দেখা যায়। লীটন ও এলগিনের আমলে আমদানী শুল্ক হ্রাস ও উৎপাদন শুল্ক বাড়ানো নিয়ে প্রবল প্রতিবাদ তারা জানিয়েছিল এবং তাতে কংগ্রেসের শক্তি বাড়ে। কিন্তু আমদানী বাণিজ্যেব সঙ্গে যাঁবা যুক্ত তাঁবা স্বদেশী ও গান্ধীবাদী আন্দোলন কালে অল্পকালের মধ্যেই বয়কট ব্যাপারে অনীহা দেখাতে থাকে। অ্যানড্রুজ ও ঠাকুরদাসের কাগজপত্র তার প্রমাণ। এঁরা সকলেই আম্বালাল সারাভাই ও ঘনশ্যামদাস বিড়লার মত দূরদৃষ্টিসম্পন্ন ছিলেন না। বিড়লাও কতটা দেশপ্রেমে উদ্বুদ্ধ হয়েছিলেন বলা কঠিন। বড়ো ব্যবসায়ীর সহজাত সূক্ষ্ম বুদ্ধি দ্বারা কে জিততে যাচ্ছে তা বুঝতে পেরেছিলেন তিনি।

কংগ্রেস বুর্জোয়া না মধ্যবিত্তদের প্রতিষ্ঠান এ নিয়ে বেশ কিছুদিন বিতর্ক চলেছিল। একদা বামপন্থীরা কংগ্রেসকে বুর্জোয়া শ্রেণীর প্রতিভূ মনে করতেন। প্রথম যুগের কংগ্রেস সম্বন্ধে সেকথা বলা যায় না। সি এস বেইলির প্রতিবেদন (১৮ জুন ১৮৯৯)-এ দেখি কংগ্রেসের তহবিলে প্রথমদিকে যাঁরা মোটা অঙ্কের অর্থ সাহায্য কবতেন তাঁরা বুর্জোয়া নন, মধ্যবিত্ত তো নয়ই, বরং দ্বারভাঙার মহারাজার মত বিরাট জমিদার বা ভিজিয়ানাগ্রাম, বরোদার মত দেশী রাজন্যবর্গ। স্বদেশী আন্দোলনের প্রথম দু বছরের ব্যয়ভার বহন

করেছেন নাটোর, মৈমনসিং, গৌরীপুর, নাড়াজোল, টাকী ও উত্তরপাড়ার জমিদার। তিলকের রসদদার ছিলেন বড়ো বড়ো মারাঠা সর্দার ও জায়গীরদার যাঁদের অন্যতম—নাটু ভ্রাতৃদ্বয়। লাজপৎ ও অজিৎ সিংকে সাহায্য করতেন পঞ্জাবের ভূস্বামী রামভুজ দত্ত চৌধুরী। মাদ্রাজে পাই রামনাদের রাজাব নাম। কংগ্রেস যে প্রথমদিকে চিরস্থায়ী বন্দোবস্ত সমর্থন করত তার কারণ এখানেই। আবার অন্যদিকে দেখি উত্তরপ্রদেশের তালুকদার শ্রেণী সিপাহী বিদ্রোহের পরবর্তীকালে ব্রিটিশ রাজের পূর্ণ সহযোগিতা করছে। ১৮৯০ সালে ছোটলাট হারকোর্ট বাটলার বলেছিলেন, "The Taluqdars are Oudh."

আবার যাদের আমরা মধ্যবিত্ত বৃত্তিজীবী বলছি, তাদের স্বরূপই বা কি? সূক্ষ্মতর বিশ্লেষণ দ্বারা সি এ বেইলি The Local Roots of Indian Politics : Allahabad 1880-1920 গ্রন্থে দেখাচ্ছেন এলাহাবাদের ইংরাজী শিক্ষিত মধ্যবিত্ত উকিল ও অন্য বৃত্তিভোগী স্বদেশী নেতারা আসলে শেঠিয়া শ্রেণীব (ব্যাঙ্কাব, বণিক, জমিদার) অনুগৃহীত মুখপাত্র মাত্র। এখানে জাতপাত ভাষার ঐক্যেব চেয়ে বড়ো পৃষ্ঠপোষক-অনুগৃহীতের সম্পর্ক। ডি এ ওয়াশব্রুক The Emergence of Provincial Politics : The Madras Presidency, 1870-1920 গ্রন্থে দেখাচ্ছেন মাদ্রাজেব উকিল শিবস্বামী আয়ার ছিলেন বামনাদরাজের মুখপাত্র। বোম্বাই-এব বাজনীতিতে শেঠিয়া প্রাধান্যের কথা তুলেছেন ক্রিস্টিন ডবিন। তবে এ সিদ্ধান্ত পুরো মানা যায় না। আইনজীবী হলেও ফিবোজ শা মেহ্‌তা কাবও অনুগৃহীতের মত চলবেন একথা ভাবা দুষ্কব। ওযাচা ও দাদাভাই নৌবজিব পত্রসংকলনে তাব প্রমাণ মিলবে। গোখ্‌লের অন্যতম পৃষ্ঠপোষক ছিলেন মেহ্‌তা, কোন শেঠিয়া নয়, এবং সে প্রভাব গোখ্‌লে কাটিয়ে ওঠেন। বাংলার রাজনীতির অন্যতম কর্ণধার আনন্দমোহন বসু ছিলেন একাধাবে জমিদার, শিক্ষাব্রতী ও ব্যারিস্টার, অন্য কর্ণধার সুবেন্দ্রনাথ ছিলেন শিক্ষাব্রতী ও সম্পাদক। সুরেন্দ্রনাথ মহারানী স্বর্ণমযীর কাছে ঋণ স্বীকার করেছেন, কিন্তু কোনদিন তাব মুখপাত্ররূপে চলেননি। অর্থাৎ যদিও জমিদার, বণিক, মধ্যবিত্ত সকলে মিলে কংগ্রেস সৃষ্টিতে হাত লাগিযেছিল, গান্ধী যুগের আগে বণিকদের দান নগণ্য বললেও চলে। সেই প্রথম তাঁরা তিলক স্বরাজ ফাণ্ডে এক কোটিব প্রায় অর্ধেক তুলে দেন।

১৮৫৮ সালে ব্রিটিশ সরকাবেব সর্বময় কর্তৃত্ব গ্রহণ শুধু বিদ্রোহ দমনে কোম্পানীর ব্যর্থতার জন্যই নয়, তা বহুদিনের অনুসৃত নীতিব পরিণাম। তার চেয়েও বড়ো পরিবর্তন এল অর্থনীতির ক্ষেত্রে। তাও ঠিক ১৮৫৮ সাল থেকে শুরু হযনি। ১৮১৩ ও ১৮৩৩ সালের মধ্যে কোম্পানীর ভাবত ও চীন বাণিজ্যেব একচেটিয়া অধিকাব বিলুপ্ত হয় এবং অবাধ বাণিজ্য নীতি প্রবর্তিত হয়। সিপাহী বিদ্রোহেব ব্যয় মেটাতে বিলাতী দ্রব্যের ওপর আমদানী শুল্ক অল্প বাড়ালেও ল্যাঙ্কাশায়ারের চাপের কাছে ভারত সবকারকে নতি স্বীকার করতে হয়। দ্বিতীয় পবিবর্তন আসে রেলপথ এবং চা, পাট, কয়লা প্রভৃতি শিল্পে উদ্বৃত্ত ব্রিটিশ মূলধন নিয়োগে। প্রথমটার ফল প্রাচীন বস্ত্র শিল্পের দ্রুত অবনতি ও কাটুনি-তাঁতী সম্প্রদায়ের জীবিকা-সঙ্কট। মরিস ডি মরিসের মতে ক্ষতির পরিমাণ অযথা বাড়ানো হয়েছে, বিলাতী কাপড় শুধু বর্ধিত চাহিদা মিটিয়েছে। উত্তরে জাপানী পণ্ডিত তরু মাচি বলছেন, সস্তায় বিলাতী সুতো পেলেও যান্ত্রিক তাঁত ও অন্যান্য সুবিধার অভাবে দেশী তাঁতীর লাভ হয়নি। এ ছিল এক অসম যুদ্ধ। অমিয় বাগচী বিহারের পরিসংখ্যান বিশ্লেষণ করে দেখিয়েছেন শিল্পনির্ভর পরিবারের সংখ্যা দিন দিন কমছে। অন্যদিকে কৃষ্ণমূর্তি দেখাচ্ছেন তাঁতীরা ব্যাপকভাবে কৃষিজীবিকা গ্রহণ করেছিল এমন প্রমাণ নেই। দ্বিতীয় পরিবর্তনের

ফলে দেশী উদ্যোগ শুধু বস্ত্র শিল্পে সীমাবদ্ধ হয়। চা, পাট, কয়লা ছিল পুরো ইংরেজদের হাতে।

এসব বিতর্কিত বিষয় ছাড়া অন্য ফলগুলির কথা ভাবা যাক। ১৮১৩ সালের আগে কোম্পানীর লভ্যাংশ, কর্মচারীদের সঞ্চয়, ব্যক্তিগত বাণিজ্যের মুনাফা ইওরোপ পাঠানো হত ভারতীয় পণ্যের মাধ্যমে। তার মধ্যে মুখ্য ছিল নানা ধরনের সূতী বস্ত্র, রেশম ও রেশমী কাপড় এবং নীল। শিল্প বিপ্লবের ফলে ভারতীয় বস্ত্র বিদেশের বাজারে মার খেল, সংরক্ষণের অভাবে দেশের বাজারে। নীলের দাম বড়ো বেশি ওঠানামা করত। ১৮২৫ থেকে ১৮৪৭ যে তিনটি বাণিজ্য সঙ্কট দেখা দেয় তার কারণ নীলে ফাটকা। চীনের মাধ্যমে যে পরোক্ষ রপ্তানী হত তার মধ্যে আফিম প্রধান হয়ে ওঠে, কিন্তু চীন সরকারের বাধা লঙ্ঘন করতে গিয়ে দু দুটো যুদ্ধ ঘটে। ১৮৩৩ সালের পর এক রপ্তানী সঙ্কট দেখা দেয়। আমদানী বাণিজ্যের দ্রুত বৃদ্ধি (প্রায় দশ গুণ) এতে ইন্ধন জোগায়। ভারতকে নতুন নতুন রপ্তানীর কথা ভাবতে হয়—যেমন চা, পাট, পাটজাত শিল্প, চিনি, চামড়া, এমন কি খাদ্যশস্য। ভারতকে শুধু আমদানীর বদলা দিলেই চলত না, অন্যান্য দেশের সঙ্গে বাণিজ্যে ব্রিটেনের যে ঘাটতি দেখা দিত তাও পূরণ করতে হত। তার ওপর ছিল Home charges—যা একদিক দিয়ে পরাধীনতার মূল্য শোধের মত।

এই বিপুল বহির্বাণিজ্য ও শিল্পের কর্তৃত্ব প্রথম থেকেই ছিল প্রবাসী ইংরাজ ও স্কটদের হাতে।

**সারণী—১**

| সাল | জয়েন্ট স্টক কোম্পানীর সংখ্যা | সংগৃহীত পুঁজি (কোটি টাকা) |
|---|---|---|
| ১৮৮০-৮১ | ৪৭৫ | ১৪.৯ |
| ১৮৮৯-১৯০০ | ১৩৪০ | ৩৫.৪ |
| ১৯১৩-১৪ | ২৭৪৪ | ৭৬.৬ |

১৯১১ সালে সাহেবদের হাতে ৬৫২টা চা-বাগান (মাত্র ৩০টা ভারতীয়), ৪৮টা চটকল ও ৫৩টা কয়লা কোম্পানীর কর্তৃত্ব ছিল। তাদের মূলধন জোগাতে যে ব্যাঙ্ক ও নিরাপত্তার জন্য যে বীমা ব্যবস্থা গঠিত হল, যে রেলপথ ও বাষ্পীয় জাহাজের প্রয়োজন হল তাও গেল সাহেবদের হাতে। রেলপথের লভ্যাংশ শোধের দায় পড়ল ভারত সরকারের কাঁধে। অথচ রেল, ইঞ্জিন, কামরা সবই আসত বিলেত থেকে। অর্থাৎ কিনডলবার্জার রপ্তানীউদ্বৃত্ত অর্থনৈতিক প্রগতিকে যে সব শর্তে সাহায্য করতে পারে দেখিয়েছেন, তার কোনটাই পূর্ণ হল না।

দ্বিতীয়ত সিপাহী বিদ্রোহ দমন করতে ভারত সরকার প্রায় দেউলিয়া হতে বসেছিল। ১৮৫৬ সালে সৈন্যবাহিনীর খরচ ছিল ১ কোটি ১৫ লক্ষ পাউণ্ড। ১৮৫৯ সালে তা বেড়ে হল ২ কোটি ৯৯ লক্ষ পাউণ্ড। এ বিপুল ব্যয়ভার মেটাতে সরকারকে বিলেত থেকে প্রভূত ঋণ নিতে হল যার বার্ষিক সুদের পরিমাণই ২০ লক্ষ পাউণ্ড। একই কারণে এল বহু শ্বেতাঙ্গ সৈন্য। তাদের মাইনে, ভাতা, পেনশন সব কিছুর ব্যবস্থা করতে হল। বিদ্রোহের পর মধ্যে মধ্যে সে বাহিনীকে সাম্রাজ্য রক্ষার তাগিদে পাঠানো হত সুদূর প্রাচ্য থেকে ভূমধ্যসাগর। তার ব্যয় নগণ্য ছিল না। প্রশাসন ব্যবস্থাও যথেষ্ট সম্প্রসারিত হয়েছিল। কিন্তু বিদেশী কর্মচারীর সংখ্যা না বাড়িয়ে দেশী কর্মচারীর নিয়োগ করার কথা বিদ্রোহের পরিপ্রেক্ষিতে

অভাবনীয় ছিল। নৈবেদ্যের ওপর চূড়ার মত বিরাজ করত ইণ্ডিয়া অফিসের ব্যয়ভার। বাণিজ্য সম্পর্ক রহিত এসব ব্যয়েব নাম দেওয়া হয়েছে Home charges.এ বাবদ প্রতি বছর যে ভারতীয় সম্পদ রপ্তানীর মাধ্যমে বিলেত যেত তার কোন প্রতিদান মিলত না বলে ভারতীয় অর্থনীতিবিদরা এর নাম দিয়েছেন সম্পদ-নিষ্কাশন বা drain of wealth. ১৮৯৭-৯৮ সালে এর পরিমাণ ছিল ২৫ কোটি ৩০ লক্ষ টাকা। এর যথার্থ হিসেব বাব করা দুষ্কর। কিন্তু হ্যারি জনসন আন্তর্জাতিক বাণিজ্যেব ক্ষেত্রে হ্যাবড-ডোমার পদ্ধতি প্রয়োগ করে দেখিয়েছেন দীর্ঘদিন এ রকম চললে অর্থনৈতিক অগ্রগতি ব্যাহত হয। নানা ব্যয় মেটাতে ভারত সরকারকে ভূমিরাজস্ব বাড়াতে হল ; আয়কর, লাইসেন্স-কব প্রবর্তন কবতে হল ; এমন কি ম্যাঞ্চেস্টারের আপত্তি সত্ত্বেও আমদানী শুল্ক ফের বসাতে হল ; ডালহৌসির আমল থেকে কিছু উন্নয়নের কাজ (খাল, রাস্তা, প্রাথমিক শিক্ষা) হাতে নিয়েই তার জন্য বসাতে হল ক্যানাল কর, রোড ও শিক্ষা সেস। ১৮৭৩-এর পর টাকাব বিনিময় মূল্য দ্রুত কমতে থাকে এবং ১৮৯৪ পর্যন্ত সঙ্কট চলে। সেজন্য বাজেটে অতিরিক্ত ব্যয়বরাদ্দ প্রয়োজন হল। তাই এলগিনের আমলে আমদানী শুল্ক পুনরায় বসানো হল কিন্তু ম্যাঞ্চেস্টারের আপত্তি এড়াতে ভারতীয় উৎপাদনের ওপব বসানো হল সমহাবে শুল্ক। তাতে ভারতীয় শিল্পপতিদের মনে দেখা দিল বিরূপ প্রতিক্রিয়া এবং জাতীযতাবাদ পেল তাদের সমর্থন।

উনিশ শতকের শেষার্ধে করনীতি প্রায সকল শ্রেণীকে অসন্তুষ্ট করেছিল। তাব মধ্যে সবচেয়ে সোচ্চাব ছিল পশ্চিম ভারতের সদ্যসৃষ্ট শিল্পপতিবৃন্দ ও আযকব-বিরোধী মধ্যবিত্ত। ১৮২৫, ১৮৩০-৩৩ ও ১৮৪৭-৪৮ সালেব বাণিজ্য সঙ্কটে বাংলার বণিকবা মাব খেয়ে পিছু হটে যায় কিন্তু পশ্চিম ভাবতেব পার্শী বণিকরা চীনেব সঙ্গে ও গুজরাটী বণিকরা পশ্চিম এশিয়াব সঙ্গে বাণিজ্য চালাতে থাকে। ১৭৩৬ থেকে ১৮৫৭ পর্যন্ত বোম্বাই বন্দবে ২৬৭টি জাহাজ তৈরি হয। প্রথমদিকে ব্রিটিশ বণিকদের সহযোগী হলেও আমেবিকাব গৃহযুদ্ধ-প্রসূত কাঁচা তুলার বিরাট চাহিদার কৃপায় তাদের প্রচুর লাভ হয এবং তাবাই বোম্বাই ও আমেদাবাদে প্রথম যান্ত্রিক বস্ত্র শিল্পের পত্তন করে। ১৮৬৫ সালেব মধ্যে বোম্বাইতে কারখানার সংখ্যা দাঁড়ায দশে (যদিও অধিকাংশই সুতোব কল ছিল)। এসব কলে এত মোটা সুতো তৈরি হত যে ভাবতীয় বাজাবে বিলাতী সুতো বা কাপড়েব সঙ্গে পাল্লা দেওযার কথাই উঠে না। তাদের আসল বাজার ছিল দূব প্রাচ্য ও পূর্ব এশিয়ার দ্বীপপুঞ্জ। ম্যাঞ্চেস্টাবের প্রথম আপত্তি ওঠে ১৮৭৪ সালে। কিন্তু বাজস্ব বাঁচাতে নর্থব্রুক সুতোর ওপর ৩½% ও কাপড়ের ওপব ৫% আমদানী শুল্ক বজায রাখেন। এ নিয়ে ভারতসচিবের সঙ্গে বিরোধের ফলে তিনি পদত্যাগ করেন। পার্লামেন্টে বক্ষণশীল দলেব নির্বাচন সম্ভাবনা (১৮৭৯) ব্যাহত হচ্ছে এই অজুহাতে ভারতসচিব চাপ দিলে লীটন ৩০ সুতোর কমে তৈরি বিলাতী কাপড়ের ওপর শুল্ক প্রত্যাহার করেন। ১৮৯৪ সালে ভারত সরকার বিলাতী কাপড় ও সুতোব ওপর ৫% শুল্ক বসায, কিন্তু সেই সঙ্গে, ভারতসচিবেব নির্দেশে, বিশ ও তদূর্ধ্ব সুতোর ওপর ৫% উৎপাদন শুল্কও। অর্থসচিবের আপত্তি অগ্রাহ্য হয়। ১৮৯৬ সালে আমদানী ও দেশী সুতোর ওপর কর বিলোপ কবা হয বটে কিন্তু বিদেশী বস্ত্রের ওপর ৩½% আমদানী শুল্ক এবং দেশী বস্ত্রেব ওপর একই হাবে উৎপাদন শুল্ক বসান হয়।[২] যেখানে ভারতীয় মিল মালিকরা শিশু বস্ত্রশিল্পের সংবক্ষণ চাইছিল সেখানে তারাই হল ল্যাঙ্কাশায়ারের লোভের শিকার। ফলে তারা কংগ্রেসেব প্রতি ঝুঁকল। বয়কটের কথা আগেই উঠেছিল, এখন তিলকের নেতৃত্বে শুধু বযকটই হল না, বিলাতী বস্ত্রের বহ্ন্যুৎসবও

হয়ে গেল।

কেবল মিল মালিকরাই নয়, কোনও কোনও ক্ষেত্রে জমির মালিকরা এবং সর্বত্র কৃষকরা অসন্তুষ্ট হচ্ছিল। রাজস্বের হার বাড়ানো হচ্ছিল, তা আগেই বলেছি। হোলট মেকেঞ্জি, বার্ড ও টোমাসন উত্তর-পশ্চিম প্রদেশে এবং গাবিনস্ অযোধ্যায় রাজস্ব বন্দোবস্তকালে রিকার্ডোর তত্ত্ব প্রয়োগ করেছিলেন। নানা পরীক্ষাব পর 'সাহারানপুর নীতি' দ্বারা স্থির হয় যে নীট খাজনার অর্ধাংশ রাজস্বস্বরূপে ধার্য হবে। নীট খাজনার অর্থ হল কৃষিজ দ্রব্যের মূল্য থেকে কৃষকের শ্রমের মূল্য ও উৎপাদনের খরচ বাদ দিয়ে যা বাকী থাকে। বলা বাহুল্য এ হার বড় বেশি এবং অযোধ্যার বন্দোবস্তের সঙ্গে গণ-অভ্যুত্থানের প্রত্যক্ষ যোগ ছিল। বোম্বাই অঞ্চলে প্রিঙ্গল, গোল্ডস্মিড ও উইনগেট রিকার্ডোর তত্ত্ব প্রয়োগ করেছিলেন। ১৮৭২ সালে যখন উইনগেটের বন্দোবস্ত সমাপ্ত হল তখন রাজস্বের হার ৩২ শতক বেড়ে গেছে।[৩] ফ্রিকেনবার্গ স্বীকার করেছেন যে মাদ্রাজের বায়তওয়ারী বন্দোবস্তেব মূল উদ্দেশ্য ছিল প্রত্যেক রায়তেব সঙ্গে আলাদা চুক্তিদ্বাবা রাজস্ব বৃদ্ধি করা।[৩ক] অবশ্য মাদ্রাজ অঞ্চলে বাংলার মত এমন বড়ো জমিদাবও ছিল না যাদের সঙ্গে মান্‌বো বন্দোবস্ত করতে পারতেন। প্রথম থেকেই খাজনাব হার ছিল চড়া। ১৮২২ সালে সেচবিহীন ও সেচসেবিত এলাকায খাজনাব হার যথাক্রমে মোট উৎপাদনের ১/৩ ও ১/২ করা হয বটে, তবে দীর্ঘদিন ধবে মূল্যমান্দ্য চলায় রাযতদেব ওপব কবভাব বাড়ে। এছাড়া ছিল রাজস্ব বিভাগের কর্মচাবীদেব ব্যক্তিগত মর্জি। কোন কোন জেলা (কোয়েমবাটুব ও থাঞ্জাভুর) ছিল ভাগ্যবান আবার কোন জেলা (কুরনুল) দুর্ভাগা। বমেশচন্দ্র দত্তেব বায়তওয়াবী বিরোধী মত অনেকাংশে খণ্ডন কবলেও ধর্মাকুমার স্বীকার কবেছেন যে দবিদ্র চাষীদের অবস্থা খাবাপ হয়েছিল। তাছাড়া ব্যাপক হারে লাখেরাজ বাজেয়াপ্ত শুরু হলে মিবাসদাব সম্প্রদায়ও ক্ষুব্ধ হয়। বাজস্ব নীতি কোন কোন স্থানে সাম্প্রদাযিক বিদ্বেষেব বীজ বপন কবে। মালাবাব ও কোচিনে ব্রাহ্মণ ও নায়াব জেনমিদেব সঙ্গে বন্দোবস্ত কবাব ফলে মুসলিম কানমদারবা ক্ষুণ্ণ হয়।[৪]

মাদ্রাজে মানরো, উত্তব প্রদেশে বার্ড ও পশ্চিম ভাবতে উইনগেট আদর্শগত ভাবে জমিদারি প্রথার বিরোধী ছিলেন। পুবনো আমলেব মালিকরা এতে ক্ষতিগ্রস্ত হয়েছিল। কৃষিবাণিজ্যীকবণের ফলে ও জমিব বাজাব তৈরি হওযায জমিব হস্তান্তব দ্রুত হয়। ঋণগ্রস্ত কৃষককুল বহু জায়গায মহাজনেব কাছে জমি বন্ধক বাখতে বাধ্য হয় ও শেষে বন্ধকী জমি হাবিয়ে খাজনায় বা ভাগে জমি নেয। আমেরিকার গৃহযুদ্ধ শেষে পশ্চিম ভারতে তুলোব কারবার প্রচণ্ড মাব খায়। তাব ফলে তুলাচাষীবা ('কুনবি') মহাজন ('বনি')-এর দ্বাবস্থ হতে বাধ্য হয়। জমির দাম বাডায মহাজন মামলা করে জমির দখল নিতে থাকলে বহিরাগত 'বনি'দের ওপর স্থানীয় কৃষকবা খেপে যায। ১৮৭৫ সালে দাক্ষিণাত্যে যে বড়ো কৃষক বিদ্রোহ দেখা দেয় অবস্থাপন্ন কুনবিরা তার নেতৃত্ব দিয়েছিল। কৃষক অসন্তোষেব সুযোগ নিয়ে বলবন্ত ফাড়কে বিদ্রোহ ঘোষণা কবেন।

স্টোকস,[৫] কেসিংগার[৬] প্রমুখ ঐতিহাসিক জমির মালিকানার ব্যাপক পবিবর্তনেব কথা অস্বীকার করেছেন। স্টোকসের মতে ১৮৬০ থেকে ১৯০০ সাল ছিল ধনী কৃষকেব স্বর্ণযুগ।[৭] ওয়াশব্রুক[৮], নীল চার্লসওয়ার্থ[৯] ও পি· জে· মাসগ্রেভ[১০] বলছেন, অধিকাংশ ক্ষেত্রে ধনী কৃষকরাই ছিল মহাজন, কোন বাইরের লোক নয়। শস্যের বাজার নিয়ন্ত্রণের মাধ্যমে তারা শক্তি ও সম্পদ বাড়াচ্ছিল। জর্জ ব্লিনের হিসেব (এগ্রিকালচারাল ট্রেণ্ডস্ ইন ইণ্ডিয়া, ১৮৯১-১৯৪৬), মতে ১৯০১-১৯৩৭ সালের খাদ্যশস্য উৎপাদক জমির এলাকা বেড়েছে মাত্র ১৬% আর নগদ টাকায় বিক্রেয় শস্য উৎপাদক জমির এলাকা বেড়েছে অনেক

বেশি হারে যেমন আখে—৬৯%, তুলায়—৫৯%, তৈলবীজে—৩৬%, পাট চাষে—১৪% (পাট শুধু পূর্ববঙ্গে সীমাবদ্ধ বলে)। এর অর্থ—ভাল জমি, সার, সেচ নগদ টাকায় বিক্রেয় শস্যেই বেশি নিযুক্ত হচ্ছে। উত্তর প্রদেশে কৃষি বাণিজ্যীকরণ প্রক্রিয়ায় দুটি পর্যায় ছিল। মাজের্দ সিদ্দিকি জোর দিয়েছেন খাদ্যশস্যের পণ্যীকরণের ওপর, শহীদ আমিন আখ চাষে পুঁজির আধিপত্যের ওপর। মহারাষ্ট্রে লম্বা আঁশের তুলো বুনতে বেশি ঋণ দরকার। আবাদী ঋণ ছাড়াও দরকার পেটখরচ চালাবার ঋণ। তা গোনা হত ২০০-৩০০% হারের সুদে। বোম্বাই-এর বাজারে বিক্রীর জন্য চাই মধ্যস্থ। চাষীর টিকি বাধা পড়ল মহাজন ও ব্যাপারীর হাতে। বর্ধিষ্ণু ও গরীব চাষীর পার্থক্য বাড়ে।

দাক্ষিণাত্যের বিদ্রোহেব প্রায় সমসাময়িক ছিল পাবনার কৃষক বিদ্রোহ। এর আগে নীল বিদ্রোহ (১৮৫৯-১৮৬০)-এর কালে লক্ষ্য ছিল অত্যাচাবী নীলকব ও তাদের সমর্থক রাজকর্মচারী। এখন লক্ষ্য হল দেশী জমিদার। ষাটের দশকে জমিদাররা বার বার আবওয়াব বাড়াতে থাকায় জোতদার ও ধনী কৃষকদের নেতৃত্বে মাঝারি ও গরীব চাষীরা সংঘবদ্ধ হয। পাবনা থেকে উত্তর ও পূর্ববঙ্গেব অনেক স্থানে বিদ্রোহ ছড়িয়ে পড়ে। জমিদারদের প্রতিষ্ঠান ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিযেশন এর বিবোধিতা কবলেও মধ্যবিত্তদের প্রতিষ্ঠান ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন ধনী কৃষকদেব পক্ষ নেয়।[১০ক] এখন থেকে ১৮৮৫ সালে বঙ্গীয় প্রজাস্বত্ব আইন বিধিবদ্ধ হওয়া পর্যন্ত প্রজাব স্বত্ব, খাজনার পবিমাণ, বৃদ্ধির নিয়ম নিয়ে নানা বাদানুবাদে বাজনৈতিক আসর সরগরম হয়ে ওঠে। বিংশ শতকের প্রথমে পঞ্জাবের বাওলপিণ্ডি প্রভৃতি অঞ্চলে খাজনা বাড়ে, বাবি-দোযাব খালেব জলেব ওপর কর বাড়ে. মহাজনবা ঋণী কৃষকদেব জমি কিনতে থাকে, কলোনাইজেশন বিলেব ফলে লয়ালপুব, শিযালকোট, ফিরোজপুর ও লাহোবে অসন্তোষেব সৃষ্টি হয়। ছোটনাগপুর ও অন্ধ্রের আদিবাসী অধ্যুষিত অঞ্চলে সমস্যাটা অন্য রূপ নেয়। ব্যক্তিগত সম্পত্তির ধারণা তাদেব ছিলই না, অথচ কৃষির বাণিজ্যায়ন যৌথ মালিকানাব ঐতিহ্যকে বিপন্ন করেছিল। বহিবাগত ('দিকু' নামে পবিচিত) মহাজন, বানিযা, নানা ধরনেব ঠিকাদাবদের লুব্ধ দৃষ্টি পড়েছিল কুমারী ভূমির ওপর। নানা আইনের মাধ্যমে সবকাব অবণ্যের অধিকার হরণ কবতে থাকে। বর্তমানের বেদনা আদিম কৌম জীবনেব স্মৃতি ও ভবিষ্যতেব স্বর্গরাজ্যের স্বপ্নেব সঙ্গে মিশে সাঁওতাল, মুণ্ডা, গোদাবরী অঞ্চলেব বামপা প্রভৃতি আদিবাসীদের বিদ্রোহে প্রণোদিত করে।

কিন্তু ব্রিটিশ নীতি দেশী শিল্পপতি, কৃষক ও আদিবাসীদের যতই বিড়ম্বিত করুক, তাদের প্রতিবাদ কোন দীর্ঘস্থায়ী রাজনৈতিক আন্দোলনেব রূপ নেযনি। শিল্পপতিদেব সহযোগিতার ঐতিহ্য প্রায় শেষ পর্যন্ত প্রবাহিত ছিল। কৃষক ও আদিবাসীবা মাঝে মাঝে প্রচণ্ড বিস্ফোরণে ফেটে পড়েছে বটে কিন্তু অন্তর্নিহিত শ্রেণী, জাতি বা উপজাতি বিভেদ, আঞ্চলিকতা, অন্যান্য শ্রেণীর সহযোগিতাব অভাব ইত্যাদি কাবণে অল্পকালেই ব্রিটিশ শক্তির হাতে পরাভূত হযেছে। রণজিৎ গুহ Elementary Aspects of Peasant Insurgency in Colonial India-তে জোর দিয়ে বলছেন এদের বাজনৈতিক চেতনা ছিল এবং যোগ্য নেতৃত্বের অভাবও হয়নি। কিন্তু নানা ত্রুটি ও দুর্বলতাব কথা তিনি স্বীকার কবেছেন। সকল শ্রেণী নিয়ে, সমস্ত অঞ্চল জুড়ে, দীর্ঘস্থায়ী প্রতিরোধ গড়াব মানসিকতা, শিক্ষা, আর্থিক সামর্থ্য, বুদ্ধির তীক্ষ্ণতা, নীতির নমনীয়তা—এদেব ছিল না। এদের বাস্তববোধ তীব্র হলেও মাঝে মাঝে তা আচ্ছন্ন করেছে অবচেতনের স্তর থেকে উঠে আসা আদিম এক স্বর্ণযুগের স্মৃতি। যে সব গুণের কথা বললাম তা অল্পবিস্তর দেখা গেল মধ্যবিত্ত, ইংরেজীশিক্ষিত,

উচ্চবর্ণের সম্প্রদায়ের মধ্যে। পেছনে ছিল বহুদিনের ঐতিহাসিক প্রস্তুতি। এরা সব সময়ই ব্যক্তিগত, শ্রেণীগত বা আঞ্চলিক স্বার্থের শেকলে বাঁধা পড়েনি, মোটামুটি সব শ্রেণীর প্রতিনিধিত্ব করেছে। এরা প্রথমপর্ব ছাড়া পশ্চিমী রাজনীতির নকলনবীশী করেনি। ভারতীয় সংস্কৃতির সঙ্গে এদের নিবিড় যোগ ছিল। কখনো যুক্তি, কখনো অতীতের ঐতিহ্য, কখনো ভবিষ্যতের স্বপ্ন, কখনো বা বণিকসুলভ লেনদেনের মনোভাব এবং পরমুহূর্তে আদর্শবাদী আত্মোৎসর্গ, কখনো হিংসা কখনো অহিংসা—যখন যে পদ্ধতি কাজে লাগে তা প্রয়োগ করার স্থিতিস্থাপকতা মধ্যবিত্তের মধ্যেই সর্বাধিক লক্ষণীয় ছিল বলে তারাই স্বাধীনতা সংগ্রামে অগ্রণীর ভূমিকা নেয়।

মুদ্রানির্ভব অর্থনীতির আবির্ভাব ও মধ্যবিত্তেব উৎপত্তি নিয়ে নানা বসিকতা পাশ্চাত্য ঐতিহাসিক মহলে চালু আছে। ভাবতের ক্ষেত্রে বাঁকেবিহাবী মিশ্রের বিশ্লেষণ মধ্যবিত্তদের একান্তভাবেই ব্রিটিশ রাজত্বেব সঙ্গে যুক্ত করেছে।[১১] এ ধাবণা পুরো সত্য নয়। সি· এ· বেইলি **Rulers, Townsmen and Bazzars** গ্রন্থে দেখিয়েছেন অষ্টাদশ শতকে মাঝারি ও ছোট শহরের জনসংখ্যা কমেনি ববং বেড়েছে এবং তাতে আমলাশ্রেণীর ভদ্রলোক ও একটা সংঘবদ্ধ বণিকগোষ্ঠী ঘাঁটি গেড়ে বসেছে।[১২] এরাই ব্রিটিশ বাণিজ্য ও শাসনজাল বিস্তারেব সুযোগ নেয়। এদের সঙ্গে ভূমির সম্পর্ক ছিল না মনে করা ভুল। কর্ণওয়ালিসের বন্দোবস্তেব সুবিধা বণিক, মহাজন, সেনাবাহিনীব ঠিকাদাব, লবণ আফিম রাজস্ব বোর্ডের কর্মচারী অনেকেই নিযেছিল। একথা ঠিক যে পুরোনো জমিদারকুল নির্মূল হযনি। সিরাজুল ইসলাম দেখিয়েছেন অন্য জমিদাব এবং জমিদারেব আমলাবাও নীলাম ধরত। তবু ভূমিসম্পর্কহীন আমলারা যে জমিদাবী নীলামের সুযোগ নেযনি সেকথাও ঠিক নয়। চিরস্থায়ী বন্দোবস্তেব সময় প্রজাব দেয খাজনা প্রায ঊর্ধ্বতম সীমায় নির্দিষ্ট হয়েছিল। তাব চেযে বাড়ালে সে জমি ছেড়ে চলে যেত, কাবণ জনসংখ্যার তুলনায কৃষিজমিব পবিমাণ তখনো ঢের বেশি। কিন্তু উনিশ শতকেব প্রথম তিন দশকে অকৃষি-পতিত-জলা জমি ব্যাপক ভাবে কৃষি জমিতে রূপান্তরিত হয। কৃষিপণ্যের মূল্যেব ঊর্ধ্বগতি তাব অন্যতম কারণ। পরে জনসংখ্যাব চাপও কিছু সাহায্য কবে। যাই হোক, প্রজাদেব দেয় খাজনা ও জমিদারের দেয রাজস্বেব মধ্যে ফারাক ক্রমশ বাড়তে থাকে এবং জমিতে অর্থ বিনিয়োগ লাভজনক হয়।[১৩] শহরের চাকুরে বা অন্য বৃত্তিজীবী বাঙালী নিলামে জমি কেনে বা পত্তনি প্রথায় জমি বন্দোবস্ত নেয়। ১৯১৮ সালে বাখরগঞ্জেব জেলা গেজেটিয়াবে জ্যাক বলছেন মালিক ও আসল চাষীব মধ্যে অন্তত আট স্তর মধ্যস্বত্বাধিকারী রযেছে।

১৮৫৯-এর বিখ্যাত 'খাজনা আইন' দখলদারী (occupancy) বাযতদেব কিছু সুবিধা দিলেও খাজনাব হার নির্ধাবণেব ব্যাপাবটা গোলমেলে থেকে যায। ১৮৬৫ সালে 'গ্রেট রেন্ট কেসের' ফুলবেঞ্চের সিদ্ধান্তের পরও মূল্য, উৎপাদনেব পরিমাণ ইত্যাদি বিষযে সঠিক পরিসংখ্যানের অভাবে কলেক্টারেব রায়ই শেষ কথা হয়ে দাঁড়ায়। এটাতে জমিদারেরই সুবিধা হয়। দখলদাবীস্বত্ব অর্জন বন্ধ করার জন্য জমিদাব চাষীদের এক জমি থেকে আর এক জমিতে ক্রমাগত সরিয়ে দিত। এসব রায়তরা আবার ইচ্ছামত জমি হস্তান্তর করতেও পারত না। পাবনা কৃষক আন্দোলনের প্রেক্ষাপটে রমেশচন্দ্র দত্ত **Peasantry in Bengal**-এ লেখেন যে ১৮৫৯ সালেব আইন প্রজার দখলি স্বত্ব কাযেম করতে সক্ষম হয়নি। অন্য এক নিবন্ধে তিনি খাজনার চিরস্থায়িত্ব দাবি করেন। 'বঙ্গদেশের কৃষক' প্রবন্ধে বঙ্কিমচন্দ্র এ মত সমর্থন করেছিলেন। ১৮৮৫ সালের বঙ্গীয় প্রজাস্বত্ব আইনের আগে প্রজার জোত বিক্রয় বা বন্ধক রাখা বা বন্দোবস্ত দেওয়ার ক্ষমতা এবং খাজনাবৃদ্ধি নিয়ে

জমিদার পক্ষে সওয়াল চালায় ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন এবং প্রজাপক্ষে দাবি তোলে ইণ্ডিযান অ্যাসোসিয়েশন। বাংলার ছোটলাট ক্যাম্বেল প্রমুখ সরকাবের উর্ধ্বতন কর্মচারীরা জমিদারদেব খাজনাবৃদ্ধি, আবওয়াব বৃদ্ধি প্রভৃতির বিরোধিতা করছিলেন। তাঁরা চাইছিলেন জোতদারদেব (এবা অনেক সময় মহাজন ও শস্য ব্যাপাবীও ছিল) বক্ষা কবতে পাবলে মূলধন গঠন ও উৎপাদন বৃদ্ধি সম্ভব হবে। যাই হোক, এসব আন্দোলনের পশ্চাতে শহুরে বৃত্তিজীবী মধ্যবিত্তদের হাত স্পষ্ট। তারা সঞ্চিত অর্থ দিয়ে জোত কিনছিল এবং আপন সুবিধা বাড়াতে চেষ্টা কবছিল। বুর্ডিলন মন্তব্য করেছেন যে উকিল, জজ, ম্যাজিস্ট্রেট, ডাক্তার সবাই দখলদারী জমি কিনছে। এদেব সুবিধাব জন্য ১৮৮৫ সালের আইনে নানা পরিবর্তন আনা হয। স্থিব হয় যে জমিদার খাজনা বাড়াতে পাববে পুরনো খাজনার ১২½% হারে, কিন্তু পনের বছরের মধ্যে খাজনা আবার বাড়ানো চলবে না। তবে মামলা কবে আদালতেব নির্দেশে খাজনা বাড়ানো চলতে পারে। দখলি স্বত্ব সম্বন্ধে স্থিব হয যে কোন জমিদারের অধীন প্রজা বাবো বৎসবেব বেশি কোন জমি যদি চাষ কবে থাকে তবে তাকে দখলিদাব প্রজা বলে স্বীকাব কবতে হবে। অর্থাৎ এক জমি থেকে অন্য জমিতে সবিযে লাভ হবে না। এই আইনের ফলে আইনদ্বাবা সংবক্ষিত স্বত্ব আর একটা বাড়ল মাত্র। বেশিব ভাগ চাষীই তাব আওতাব বাইবে থাকল।

তবে মধ্যবিত্ত মাত্রই ভূমির সঙ্গে জড়িত ছিল না। সিপাহী বিদ্রোহেব পর তারা চাকুবির ক্ষেত্র বাড়াবার দাবি তুলেছিল। বেণ্টিঙ্কেব আমলে মুনসেফ ও পবে ডেপুটি ম্যাজিস্ট্রেট, ডেপুটি কলেক্টারেব চাকুবি দিযে হিন্দু কলেজেব বিদ্রোহী ছাত্রদেব বশে আনাব চেষ্টা হয। কিন্তু ১৮৫৩ সালে যখন প্রতিযোগিতামূলক সিভিল সার্ভিস পবীক্ষা চালু হল তখন বোর্ড অব কন্ট্রোলেব সভাপতি চার্লস উড তা ভাবতেব মাটিতে গ্রহণ কবতে অবাজি হলেন। তাঁর মতে ভাবতীয় শিক্ষাব্যবস্থা আদৌ এব অনুকূলে নয়। তাছাড়া এই চাকুবিব জন্য প্রয়োজনীয় সাধুতা ও চাবিত্র্যগুণ "কলকাতাব বুলিমুখস্থ কবা বাবুদেব" নেই।[১৪] সিপাহী বিদ্রোহেব সময যে শিক্ষিত বাঙালী প্রুতকণ্ঠে ইংবাজের জয় চেয়েছিল তাবা সবিস্ময়ে দেখল যে সে গুণ আছে অযোধ্যাব বিদ্রোহী তালুকদারেব। ভারতে সিভিল সার্ভিস পবীক্ষা নেওযা তো হলই না উপরন্তু তাতে ঢোকাব উর্ধ্বতন বয়ঃসীমা ২২ থেকে ২১ ও পবে আবো কমিয়ে ১৯ বছব কবা হল। যে মুষ্টিমেয় ধনী সন্তানেব বিলেত গিযে পবীক্ষায বসাব সঙ্গতি ছিল (যেমন সত্যেন্দ্রনাথ ঠাকুব বা বমেশচন্দ্র দত্ত) তাবা অত অল্পবযসে বিলেতেব বিশ্ববিদ্যালয বা পাবলিক স্কুলের ছাত্রদেব সঙ্গে পাববে কি কবে? শুধু ভাবতীয়দেব জন্য লীটনেব আমলে স্ট্যাটুটারী সিভিল সার্ভিস প্রবর্তিত হয। ১৮৮৭ সালে মোট ভাবতীয় কভেনাণ্টেড সিভিলিয়ানেব সংখ্যা দাঁড়ায় বারোতে, আর ১৮৮৬ পর্যন্ত স্ট্যাটুটাবী সিভিলিযানের সংখ্যা ছিল ৪৮।[১৫]

এ তো গেল সবচেয়ে উঁচুপদের চাকুরির কথা। অন্যান্য কম বেতনের পদের ব্যাপাবেও অসন্তোষ ঘনীভূত হল। ১৮৫৭ সালে দেশে তিনটে বিশ্ববিদ্যালয় স্থাপিত হওযায় উচ্চ শিক্ষিতের হাব দ্রুত বাডছিল। ১৮৬৪-৮৫-ব মধ্যে ব্রিটিশ ভাবতে এন্ট্রান্স পাশ করেছিল ৪৮,২৫১; এফ-এ-১২,৫১৮; বি-এ-৫,১০৮, ও এম-এ-৭০৮। বলা বাহুল্য বাংলা এ বিষয়ে অগ্রণী ছিল। এখানে ১৮৮৭ সালে আর্টস কলেজেব সংখ্যা ছিল ১৬, ১৮৯১-তে তা দাঁডায ৩৪। ছাত্রসংখ্যা বাড়ে চারগুণ। সব সেরা প্রেসিডেন্সী কলেজেব ছাত্রদের মধ্যে উচ্চবিত্ত পরিবার থেকে পাঁচ শতকেরও কম ছাত্র আসত, একথা স্বীকাব করেছেন অধ্যক্ষ সাটক্লিফ। সরকারী শিক্ষা অধিকর্তার ১৮৮৩-৮৪ সালের বার্ষিক প্রতিবেদনে দেখি ২০০

টাকা থেকে ৫০০০ টাকার বার্ষিক আয় সম্পন্ন পরিবার থেকে অধিকাংশ কলেজ (৭৮%) ও হাইস্কুলেব (৬৭%) ছাত্র আসত।[১৬] উচ্চশিক্ষা ছাড়া মধ্যবিত্তের উপায় ছিল না। এক শিক্ষা অধিকর্তা বলেছেন, "They must either be educated or go to the wall."

বোম্বাইতে কলেজের সংখ্যা ৫ থেকে বেড়ে হয ৯, ছাত্রসংখ্যা বাড়ে পাঁচ গুণ। মাদ্রাজেব পরিসংখ্যান বলে, কলেজের সংখ্যা ১১ থেকে ৩৫ এবং ছাত্রসংখ্যা প্রায় নয গুণ বাড়ে। আর্টস কলেজেব আধিপত্য প্রমাণ করে বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যা কত পিছিয়ে ছিল।

১৮৭০ সালে বিলেত থেকে নির্দেশ এল উচ্চশিক্ষা খাতে টাকা ব্যয় না করে প্রাথমিক শিক্ষা বিস্তারে করতে হবে। এব অবশ্যম্ভাবী ফল উচ্চশিক্ষাব ক্ষেত্রে ব্যক্তিগত উদ্যোগের প্লাবন। ১৮৭০-৮৪ সালের মধ্যে বাংলায কলেজগামী ছাত্রসংখ্যা তিন গুণ বাড়ে মুখ্যত ব্যক্তিগত উদ্যোগ ও কম মাইনের কল্যাণে। ১৮৮৩-তে সব সরকারী স্কুল মিলিযে ছাত্রসংখ্যা ছিল ১৭৫০ আব একমাত্র মেট্রোপলিট্যান ইনস্টিট্যুশনে ১০০০। পরে আনন্দমোহন বসু স্থাপিত সিটি স্কুল-কলেজ ও সুরেন্দ্রনাথের বিপন স্কুল-কলেজ এই ঐতিহ্য সম্প্রসারিত করে। বোম্বাইতে ডেকান এডুকেশান সোসাইটি একই কাজ কবছিল। তাদের ফার্গুসন কলেজ (১৮৮৫) সরকারী এলফিনস্টোন কলেজের প্রতিদ্বন্দ্বী হয। মাদ্রাজেব পচায়েপ্পা কলেজ (১৮৪২) বণিকদের অবদান।

ইংরাজী পড়ুয়াদের সংখ্যা বাডল কিন্তু কোথায এত চাকুরি? ভারতের পশ্চিমাঞ্চলে বা সুদূর দক্ষিণে বাণিজ্য, শিল্প ও দেশীয় রাজন্যবর্গের দরবারে জীবিকা কিছু কিছু মিলত কিন্তু পূর্বাঞ্চলে তার সম্ভাবনা ছিল না। সিভিল সার্ভিসের কথা আগেই বলেছি। সরকারী নীতির জন্য ডেপুটির পক্ষে শাসন বিভাগের ওপরে ওঠা দুরূহ ছিল। স্বযং বঙ্কিমচন্দ্রকে অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারীর পদে পাকা করা হযনি। ডাক, তার, রেল, লবণ, আফিম প্রভৃতি বিভাগের তখনো ইংরেজ ওপরওযালা এবং মধ্যস্তরে ইঙ্গ-ভারতীযের আধিপত্য। ১৮৬৭ সালে ৭৫ টাকা বা তদূর্ধ্ব মাস মাইনের চাকুরির সংখ্যা ছিল ১৩,৪৩১ যার অর্ধেকের বেশি ছিল এদেরই হাতে। ১৮৬৭ থেকে ১৮৮৭ চাকুরির সংখ্যা বেড়ে দাঁডায ২১,৪৬৬। এর মধ্যে হিন্দুদের ভাগ ৩৮% থেকে বেড়ে হয ৪৫%, মুসলমানদের ভাগ ৭%। অথচ তখনো বড় চাকুরিতে ইংরেজদের ভাগ—২৯% ও ইঙ্গ ভারতীযের ১৯%।

বেসরকারী শিক্ষা প্রসারের ফলে অনেকেই শিক্ষকবৃত্তি অবলম্বন করে। তেমনি সংবাদপত্রের প্রসার সাংবাদিকতাকে আকর্ষণীয় করল। সে যুগের বহু সাংবাদিক জাতীয় আন্দোলনের নেতৃত্ব দেন বা প্রেরণা দেন। নীলকর অত্যাচারের বিরুদ্ধে 'হিন্দু পেট্রিযট', দাক্ষিণাত্যের রাজস্ব বৃদ্ধির প্রতিবাদে 'মারাঠা' ও 'কেশরী', সিভিল সার্ভিস, স্বায়ত্তশাসন ও প্রজাস্বত্ব আইনের ব্যাপারে 'সোমপ্রকাশ' ও 'বেঙ্গলী', স্বদেশী আন্দোলনের সময় 'বন্দেমাতরম্', 'সন্ধ্যা' ও 'যুগান্তর' এক গৌরবময় আদর্শ স্থাপন করে। সাংবাদিক ভারতেন্দু হরিশচন্দ্র হিন্দী সাহিত্যের অন্যতম জনক ছিলেন।

কিন্তু সবচেয়ে বেশি সংখ্যক শিক্ষিত মধ্যবিত্ত আইন ব্যবসায়ের দিকে আকৃষ্ট হন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১৮৭৪-৭৮-এর ডাক্তারী ছাত্রের সংখ্যা ছিল ৪২৬, ১৮৮৪-৮৮-তে কমে দাঁড়ায় ১৬৩-তে। ইঞ্জিনিয়ারিং-এ ৩৪ দাঁড়ায় ২১-এ। অথচ আইনের ছাত্রসংখ্যা ৩১৩ থেকে বেড়ে হয় ৫৮৭। হিন্দু পেট্রিয়টের ১৮৮২-র ২৩ অক্টোবর সংখ্যায় দেখা যাচ্ছে ১৮৫৮-৮১-র মধ্যে পাশ করা ১৭১২ স্নাতকদের মধ্যে ৪৬৬ জন আইন ব্যবসায় নিয়েছে। বোম্বাই ও মাদ্রাজে অবস্থা এতটা সঙিন হয়নি।

সরকার পক্ষে শিক্ষিতের হারের সঙ্গে পাল্লা দেবার ইচ্ছা ছিল না। বরং দেখি জাতি ও

সম্প্রদায়ভিত্তিক বৈষম্যনীতি চালু হচ্ছে। বাঙালী বাবু, চিৎপাবন ও তামিল ব্রাহ্মণ, পঞ্জাবী ক্ষত্রী ও অরোরা ক্রমশই কর্তাদের বিষনজরে পড়ছে। মুসলিম বিচ্ছিন্নতাবাদ এতে উস্‌কানি দেয়। হাণ্টার কমিশনের সামনে স্যার সৈয়দ আহমেদ যে প্রতিবেদন দেন তাতে মুসলিম চাকুরিপ্রার্থীর সমস্যাই প্রাধান্য পেয়েছিল। উত্তর প্রদেশে আবার তিনকোনা প্রতিদ্বন্দ্বিতা শুরু হয় কায়স্থ, বাঙালী ও মুসলমানদের মধ্যে। তামিল অব্রাহ্মণ ও মারাঠীবা (জটিরাও ফুলেব প্রেরণায়) মাথা চাড়া দিতে থাকে। ব্যাপক শিল্পায়ন ঘটলে এদের অনেককেই সুযোগ দেওয়া যেত কিন্তু ঔপনিবেশিক পরিস্থিতিতে তা সম্ভব হয়নি। শিল্পায়ন ছিল আংশিক ও ছোট ছোট গণ্ডীতে (enclave)এ সীমাবদ্ধ। বাংলার শিল্প ও বাণিজ্য ছিল ইংরাজ ও স্কটদের হস্তামলক, সেখানে বাঙালীদের উচ্চাশা মাঝারি স্তরের কেরানীগিবিব ওপরে উঠতে পারত না। তেমনি বোম্বাইতে পার্শী, গুজবাটী ও মুসলিম ব্যূহ ভেদ করা পুণার ব্রাহ্মণ বা মারাঠীদের পক্ষে অসম্ভব ছিল।

সংক্ষেপে বলা যায়, মধ্যবিত্তদের প্রথম দাবি হয় অধিক সংখ্যক চাকুরি ; দ্বিতীয়, বাণিজ্যে সংরক্ষণ নীতি ও স্বদেশী শিল্প বিস্তার ; তৃতীয়, সর্বস্তবে ব্যয়বৃদ্ধি ও করবৃদ্ধির প্রতিবাদ ; চতুর্থ, ভূমি বাজস্বের ও খাজনার চিবস্থায়ী বন্দোবস্ত। এগুলি অভিজাত থেকে কৃষক কোনো ভারতীয়ের কথাই বাদ দেয়নি। শেষ পর্যন্ত দাবি আদায় করতে তারা সক্রিয় কিন্তু নিয়মতান্ত্রিক পথ নেয়। প্রথমে স্থানীয় স্বায়ত্তশাসন, পরে প্রাদেশিক ও কেন্দ্রীয় বিধানসভার অধিকতর সভ্যপদ এবং শেষে শাসনযন্ত্রে অধিকতব কর্তৃত্ব লাভ রাজনৈতিক আন্দোলনের লক্ষ্য হয়ে দাঁড়ায়। স্বাভাবিক কারণেই অগ্রণী ভূমিকা নেয় তিন প্রেসিডেন্সীব তিন রাজধানী—কলকাতা, বোম্বাই ও মাদ্রাজ। ব্যতিক্রম দেখি বোম্বাই প্রেসিডেন্সীতে, সেখানে পুণায় এক সমান্তরাল আন্দোলন লক্ষ্য করি। মনে বাখতে হবে পুণা ছিল ব্রিটিশ সাম্রাজ্যের শেষ প্রতিদ্বন্দ্বী মাবাঠা সাম্রাজ্যের প্রাণকেন্দ্র।

॥ ২ ॥

প্রেসিডেন্সী শহর ত্রযীব প্রাতিষ্ঠানিক রাজনীতিব সামাজিক পটভূমিকা নিয়ে অনেক আলোচনা চলছে।[১৭] মিলটন সিংগারের ভাষায় কলকাতা পাটলীপুত্র বা উজ্জয়িনী বা কাঞ্চীব মত মূল সম্ভূত নয়, অপব সম্ভূত (heterogenetic)। সোজা ভাষায়—এখানে পুরোনো ঐতিহ্যের সঙ্গে নবাগত (এবং বিদেশী) এক ঐতিহ্যের টানাপোড়েন চলেছে। বিদেশী ঐতিহ্য ও ঔপনিবেশিক পবিস্থিতিতে বিকৃত। আজও আমরা এ দুটো ধাবাকে মেলাতে পাবিনি। কলকাতায যাদের 'ভদ্রলোক' বলা হয়েছে, তারা কিন্তু দুটো বড়ো ভাগে বিভক্ত ছিল (১) প্রধানত দক্ষিণ রাঢ়ী ব্রাহ্মণ ও কায়স্থ এবং তন্তুবায়বণিক শ্রেণীর অভিজাত পরিবার, (২) মধ্যবিত্ত। প্রথম দল ঘটক ও পণ্ডিত সমাজের সাহায্যে গোত্র তৈরি করত, কুলগ্রন্থ লেখাত,টাকা ছড়িয়ে মৌলিক থেকে কুলীন হত, গোষ্ঠীপতিত্ব নিয়ে দলাদলি কবত। উদাহরণস্বরূপ শোভাবাজারের দেবদের সঙ্গে হাটখোলার দত্তদের বা শেঠবসাকদের সঙ্গে অন্য তন্তুবণিকদের দলাদলি উল্লেখ করা যায়। এর থেকে বেরিয়ে আসত কতকগুলি দলের সমাহার—যাদের বলা হত সভা বা সমাজ। অভিজাত গৃহস্থরা ছিল পরস্পর নির্ভর। মধ্যবিত্তদের কোন নির্দিষ্ট সামাজিক গোষ্ঠীতে ফেলা যায় না। এরা বিদেশী শাসন ও অর্থনীতিপ্রসূত বিভিন্নবৃত্তি এবং ভূমির সঙ্গে যুক্ত ছিল বলে সবসময় জাতের কথা ওঠে না।

উভয় ভাগই ভদ্রলোকের প্রতিষ্ঠা চাইলেও তাদের রাজনৈতিক দাবিদাওয়া এবং

আন্দোলনের রীতিনীতি আলাদা ছিল। বেনিয়ানগিরি ও জমিদারীর কল্যাণে অভিজাতদের সঙ্গে সরকারী বেসরকারী ইংরেজদের সম্পর্ক অনেক নিবিড় ছিল। উনিশ শতকের দ্বিতীয়ার্ধে তাদের মুখপাত্র ছিল ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন (১৮৫১)। অস্ট্রেলিয়ার অধ্যাপক জন ম্যাকগুইয়ার যন্ত্রগণকের সহায়তায় দেখিয়েছেন এই প্রতিষ্ঠানের কর্মকর্তাদের শতকরা ৮৫ ভাগ ধনী, ৬৮ ভাগ হয় জমিদার নয় ব্যবসায়ী, বেশির ভাগই রাঢ়ী ব্রাহ্মণ ও সুবর্ণবণিক। এরা ছিলেন মূলত গোঁড়া হিন্দু (অথচ হিন্দু কলেজের ছাত্র !)। প্রথম ষোল বছর রাধাকান্ত দেব ছিলেন উক্ত প্রতিষ্ঠানের সভাপতি, পরে ঠাকুর, সিংহ ও ঘোষাল পরিবার। সভ্যদের চাঁদার হার (পঞ্চাশ টাকা) মধ্যবিত্তদের পক্ষে বড় বেশি ছিল। কিন্তু এই প্রতিষ্ঠান বোম্বাই ও মাদ্রাজে স্থায়ী শাখা স্থাপন করতে পারেনি বা সাধারণ ভারতীয়ের স্বার্থ বা অধিকার রক্ষায় সচেষ্ট হয়নি।

কলকাতা পৌরসভায় ভারতীয় প্রতিনিধির সংখ্যা বৃদ্ধির জন্য বা বিচারবিভাগে জাতি-ভিত্তিক পক্ষপাতিত্বের বিরুদ্ধে বা সিভিল সার্ভিসের ব্যাপারে প্রস্তাব নিলেও এঁরা শ্রেণীস্বার্থ ক্ষুণ্ণ হবার সম্ভাবনা দেখা দিলেই পিছিয়ে যেতেন। নির্বাচনের চেয়ে মনোনয়নই এঁরা পছন্দ করতেন, লবণ কর বাড়িয়ে আয়কর কমালে এঁদের আপত্তি ছিল না, যে কোন প্রজাস্বত্ব আইনের ঘোর প্রতিবাদ করতেন এঁরা। এমন কি কারখানা-আইন-বিষয়ক বিতর্কে শিশু শ্রমিক নিয়োগও এঁরা সমর্থন করেছিলেন। রাজেন্দ্রলাল মিত্র ও কৃষ্ণদাস পালের মত মধ্যবিত্ত এদের পৃষ্ঠপোষিত মুখপাত্র।

মধ্যবিত্তরা প্রথমে ইণ্ডিয়ান লীগ ও পরে ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশনের মাধ্যমে আপন দাবি-দাওয়া তোলে। ১৮৬০ সাল থেকেই এ ধরনের প্রতিষ্ঠানেরপ্রয়োজনীয়তা উপলব্ধি করেন বিদ্যাসাগর ও দ্বারকানাথ মিত্র। ইণ্ডিয়ান লীগের কর্মকর্তাদের ৬৮% ছিল মধ্যবিত্ত, ৩৮% আইনজীবী, ১৪% ছোট বা মাঝারি জমিদার এবং ঐ সংখ্যক শিক্ষক ও কর্মচারী। এঁদের অর্ধাংশ এসেছিলেন পূর্ব বঙ্গ থেকে—অনেকেই গোঁড়া হিন্দু নয়, বরং ব্রাহ্ম বা খ্রীস্টান-ঘেঁষা। মোটামুটি কলকাতার সমাজপতিদের আওতার বাইরে হলেও শম্ভু মুখার্জি বা অক্ষয় সরকারের পৃষ্ঠপোষক ছিলেন বৌবাজারের দত্তরা। মজার ব্যাপার, শীঘ্রই অভিজাতরা এর মধ্যে অনুপ্রবেশ করেন এবং এর চরিত্র বদলে যায়। শিশিরকুমার ঘোষকে কেন্দ্র করে নেতৃত্ব নিয়ে বিরোধ দেখা দেয়। ১৮৭৫ সালের ২২ ডিসেম্বর ব্রাহ্ম সভ্যরা দল বেঁধে পদত্যাগ করলে এঁরা দুর্বল হয়ে পড়েন। পৌর রাজনীতির বেশি এঁরা কোনদিন এগোননি।

সে তুলনায় ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন আরও মধ্যবিত্তভিত্তিক। কর্মকর্তাদের মধ্যে শিক্ষক ছিলেন ৩৩%, আইনজীবী ৩৫% এবং আইনজীবীদের মধ্যে আবার বিলেত ফেরৎ ব্যারিস্টারের সংখ্যাধিক্য লক্ষণীয়। এখানে কলকাতার বাইরের লোকের প্রতিপত্তি ছিল বেশি, গোঁড়া হিন্দুর সংখ্যা আরো কম এবং ব্রাহ্মের সংখ্যা ঢের বেশি। ৫৪% কর্মকর্তাই কোন না কোন ব্রাহ্ম সমাজ থেকে এসেছিলেন, তবে সাধারণ ব্রাহ্ম সমাজের অবদানই সর্বাধিক (৪৮%)। এঁদের অনেকেই প্রেসিডেন্সী কলেজের ছাত্র। অর্থাৎ শিক্ষা, বৃত্তি, মানসিকতা এঁদের অনেক বেশি সংহতি দিয়েছিল। নানা স্কুল কলেজ, প্রেস, ব্রাহ্ম সমাজের মত প্রভাবশালী সংস্থার সঙ্গে ঘনিষ্ঠ যোগ থাকায় জনমত, বিশেষত ছাত্র ও যুব মত, এঁরা সংগঠন করতে পারতেন অনেক ভালোভাবে। ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশনের উদ্বোধনীর দিন সুরেন্দ্রনাথের ছাত্ররা লীগ সমর্থকদের প্রচণ্ড চীৎকারে থামিয়ে দেয়। ইলবার্ট বিল আন্দোলনে ছাত্রেরাই ছিল সব চেয়ে সোচ্চার। জজ নরিস শালগ্রাম শিলাকে সাক্ষ্য রূপে



এ আই সি সি ১৯৩৭ কলকাতা



এ আই সি সি ১৯৩৮, হরিপুরা



এ আই সি সি ১৯৪২, বোম্বাই



নোয়াখালিতে গান্ধীজি



ক্ষমতা হস্তান্তর ও ভারতবিভাগ ঘোষণা ৩ জুন ১৯৪৭

স্বাধীন ভারতের প্রধানমন্ত্রীরূপে নেহরুর শপথ গ্রহণ ১৫ আগস্ট ১৯৪৭

আহ্বান করলে সুরেন্দ্রনাথ যখন তীব্র প্রতিবাদ জানালেন এবং হাইকোর্ট অবমাননার দায়ে তাঁর কারাদণ্ড হল তখন ছাত্রদের (যার পুরোভাগে ছিলেন স্বয়ং আশুতোষ মুখার্জী) তীব্র ধিক্কারে ইংলিশম্যান সম্পাদক জে· ফ্যারেল সিপাহী বিদ্রোহের কথা স্মরণ করেন। মফস্বলের সঙ্গে এই সভার যোগ ছিল বলে কলকাতার প্রগতিশীল চিন্তাধারা ও আন্দোলন পদ্ধতি মফস্বলেও ছড়িয়ে পড়ে। কৃষকশক্তি সম্বন্ধে এঁরাই প্রথম সচেতন হন এবং তাদের দলে আনার জন্য চাঁদার হার এক টাকা করা হয়। ভারত সরকার যখন (১৮৮১) খাজনা সম্পর্কিত আইনের খসড়া প্রকাশ করে জনমত যাচাই করছিলেন তখন এঁরা বেশ কিছু কৃষকসভা করেন। ১৮৮৪ সালেব খসড়ার প্রতিবাদও জানান এঁরা। তবু এঁদের কৃষকবন্ধু মনে করা ঠিক হবে না। দখলদারী প্রজার অধীন কোর্ফা প্রজা, ভাগচাষী ও ভূমিহীন চাষী সম্বন্ধে এঁরা নীরবই ছিলেন।

ব্রিটিশ অর্থনৈতিক শোষণ ও একাধিপত্যের বিরুদ্ধে এটা সচেতন প্রতিবাদ—বজত রায়ের এ মন্তব্য মানা শক্ত।[১৮] মধ্যবিত্তদের উচ্চাকাঙ্ক্ষা ছিল · আই· সি এস· পরীক্ষা ভারতেও নিতে হবে এবং তাতে প্রবেশের বযস বাড়াতে হবে, পৌরসভা ও আইন সভায় অধিকতর আসন দিতে হবে। ১৮৭৬ সালেব পৌব আইনের ৭২ জন পৌব কমিশনারের মধ্যে $\frac{২}{৩}$ অংশের নির্বাচনেব ব্যবস্থা হয়। তখন থেকে এঁদের লড়াই বাধে অভিজাত পরিচালিত ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশনেব সঙ্গে। ১৮৫৭-১৮৮৫-র মধ্যে বডলাটের আইন পবিষদে সব মনোনীত সদস্যই ছিল অভিজাত ভূম্যধিকারী এবং ব্রিটিশ ইণ্ডিয়ানের সঙ্গে যুক্ত। ইংবাজরা দেখেছিল এঁবাই সমাজপতি, এঁদের মনোনয়ন করলে ভারতীয সমাজ পক্ষে রইবে। বডলাট নর্থব্রুককে লেখা ছোটলাট টেম্পলেব চিঠিতে (৩০ জুন ১৮৭৫) এ কথা স্পষ্ট। ছোটলাটের আইন পবিষদে ইংবাজী জানা অভিজাত ও মধ্যবিত্ত উভয়েব স্থান ছিল, যদিও প্রথমের সিংহ ভাগ।

কবপোবেশনেব রাজনীতি নিযে উভযেব মধ্যে গোলমাল লাগল। ১৮৭৬-এর পর নির্বাচিত পৌব কমিশনাবদের মধ্যে ৩৫% ছিল অভিজাত, মধ্যবিত্ত ৬০%। নির্বাচিত আইনজীবীব সংখ্যা ৯% থেকে বেড়ে হয় ৩৭%। কোন কোন মধ্যবিত্ত অভিজাতদের লোক হলেও শিক্ষায দীক্ষায়, ধর্ম ও সামাজিক চিন্তায় এঁরা ছিলেন স্বাধীন। প্রথম দিকে অভিজাত প্রতিনিধিবা একবাব ইংবেজদের সঙ্গে অন্য বাব মধ্যবিত্তদের সঙ্গে মৈত্রী গডতেন। পরে পৌব বাজনীতি ইংরেজ ও মধ্যবিত্তেব বণভূমিতে পরিণত হয। ছোটলাট ইডেন ও বিভার্স টমসন ব্যাপারটা আদৌ পছন্দ কবেননি। ১৮৮৮ ও ১৮৯৯ সালে এদেব ক্ষমতা খর্ব কবতে দু' দু'বাব পৌব আইন বদলানো হয়।

কলকাতাব বাইবে ও বাংলাব বাইরে শাখা স্থাপন কবে ইণ্ডিযান অ্যাসোসিযেশন প্রাক্তন অভিজাত রাজনীতিব ক্ষুদ্রগণ্ডী অতিক্রম কবল। ১৮৭৬ সালে এব শাখা ছিল মাত্র দশটি ; ১৮৮৫ সালে তা দাঁডায় আশীতে। পরবর্তীকালে জেলা বার অ্যাসোসিয়েশন, মফস্বল মু্যনিসিপ্যালিটি ও লোকাল বোর্ডেব মাধ্যমে জনসংযোগ স্থাপন কবা সহজ হয়। ১৮৭৬ ও ১৮৭৯-তে উত্তর ভাবত পরিক্রমা করে সুরেন্দ্রনাথ অ্যাসোসিয়েশনের উদ্দেশ্য প্রচার কবেন। ইতিমধ্যে সব চেয়ে বিতর্কিত বিষয় হয়ে উঠেছিল, লীটনের নানা দমনমূলক নীতি—অস্ত্র আইন, দেশী ভাষার সংবাদপত্র আইন, ইত্যাদি। আয়কর, অবাধ বাণিজ্যনীতি, বরোদার রেসিডেন্টকে বিষপ্রয়োগে হত্যার চেষ্টায় গায়কোয়াড়ের বিরুদ্ধে অভিযোগ, পুলিশের অত্যাচার, কৃষ্ণাঙ্গদের অহেতুক নির্যাতন নিয়ে দেশী ভাষার সংবাদপত্র নিজস্ব মতামত প্রকাশ করতে শুরু করলে ভারত সরকার চিন্তিত হয়ে ওঠেন। যদিও বড়লাট

নর্থব্রুকের মতে ইংল্যাণ্ডের খবরের কাগজ বেশি দায়ী [১৯]; ছোটলাট ক্যাম্বেল তাঁকে সংবাদপত্র-নিরোধ আইন প্রণয়নের পরামর্শ দেন।[২০] লীটন প্রথম থেকেই তা কার্যকর করার কথা ভাবেন। ১৮৭৭ সালের ৪ঠা জুন তিনি ভারতসচিব সল্‌সবেরিকে লিখলেন, "শত্রুতা দূর করার সর্বোত্তম উপায় হল শত্রু নির্মূল করা।" ১৮৭৮-এর ১লা মার্চের চিঠিতে তাঁর সংকল্প দৃঢ়তর হতে দেখি এবং ঐ মাসেই তিনি দেশী সংবাদপত্র দমন আইন পাস করেন। নর্থব্রুককে লেখা (২৫ এপ্রিল ১৮৭৮) চিঠিতে তিনি আরেকটি কারণ দেখিয়েছেন—দেশী সংবাদপত্র গুজব ছড়াচ্ছে যে রাশিয়া ও তুরস্ক মিলে ভারত থেকে শীঘ্রই ব্রিটিশদের বিতাড়িত করবে। এ সব গুজব প্রশ্রয় দেয়া ঠিক হবে না।

যাই হোক, ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন লীটনের নীতির বিরুদ্ধে আন্দোলন শুরু করে। লীটনের দিল্লী দরবারের পর সুরেন্দ্রনাথ নেটিভ প্রেস অ্যাসোসিয়েশন গঠন করেন এবং তাতে পুণার প্রতিনিধিরাও যোগ দেয়। বিলাতের লিবারেল দলের সঙ্গেও যোগাযোগ স্থাপিত হয়। ১৮৭৯ সালে এঁদের প্রতিনিধি হিসাবে লালমোহন ঘোষ বিলাত যান সিভিল সার্ভিসের ব্যাপারে আবেদন জানাতে। সুরেন্দ্রনাথের আত্মজীবনীর ভাষায়, "অ্যাসোসিয়েশন এক সর্বভারতীয় আন্দোলনের কেন্দ্র হোক এই চিন্তা আমাদের মনে কাজ করছিল। মাৎসিনির প্রেরণা-প্রসূত ঐক্যবদ্ধ ভারত ভাবনা, অন্তত সমগ্র ভারতকে এক সাধারণ মঞ্চে উপস্থাপন করার ভাবনা, বাংলার ভাবতীয় নেতাদের মন আচ্ছন্ন করেছিল।" এর পরিণতি হল ১৮৮৩ সালে কলকাতায় জাতীয় কন্‌ফারেন্সের অধিবেশন।

শতাব্দীর প্রায় মধ্যপর্ব পর্যন্ত বোম্বাই শহরে ইংরাজী শিক্ষার প্রসার অপেক্ষাকৃত কম ছিল এবং সভা-সমিতি সংগঠনে বা আন্দোলনে ইংরাজী শিক্ষিতদের আগ্রহ লক্ষিত হয়নি। ১৮২৬ সালের পর ডিরোজিওর প্রেরণায় নব্যবঙ্গ দল যেমন তৎপর হয়ে ওঠে তেমনি অধ্যাপক দাদাভাই নৌরজির প্রেরণায় নবীন বোম্বাই-এর জন্ম হয় এলফিনস্টোন কলেজে ১৮৪৮ সালে। আর. সি. পটবর্ধনের সম্পাদনায় দুই খণ্ডে প্রকাশিত দাদাভাই-এর পত্রাবলী ও ১৯১০-এ প্রকাশিত তাঁর রচনাবলীর 'আত্মজীবনীর এক অধ্যায়'-এ দাদাভাই-এর বিচিত্র অবদান সম্বন্ধে আমরা নানা তথ্য পেয়েছি। স্ত্রীশিক্ষা, মাতৃভাষায় শিক্ষা, ধর্মসংস্কার, সংবাদপত্রের সাহায্যে জনমত গঠন তার মধ্যে অন্যতম। ১৮৫২ সালের আগস্টে স্থাপিত হল বোম্বে অ্যাসোসিয়েশন। ক্রিস্টিন ডবিন দেখিয়েছেন এর কর্মকর্তারা ছিলেন পার্শী, গুজরাটী বানিয়া ও মুসলিম বণিক যাদের সামগ্রিক নাম ছিল শেঠিয়া।[২১] সভাপতি ছিলেন সে যুগের বণিক চূড়ামণি—জগন্নাথশঙ্কর শেঠ। ১৮৬০ সালের মধ্যেই এই প্রতিষ্ঠান থেকে মধ্যবিত্ত বুদ্ধিজীবীর দল বিতাড়িত হয় এবং 'রাস্ত গোফতর' (দাদাভাই), 'ইন্দুপ্রকাশ' ও 'নেটিভ ওপিনিয়ান' (বিষ্ণুরাম মাণ্ডলিক) প্রভৃতি পত্রিকার মাধ্যমে শিক্ষিত সম্প্রদায়ের দাবি প্রচার করতে থাকে। ১৮৬৬ সালে নৌরজি বিলেতে ইস্ট ইণ্ডিয়া অ্যাসোসিয়েশন প্রতিষ্ঠা করেন। তার বোম্বাই শাখা (১৮৬৯) মধ্যবিত্তদের আশ্রয়স্থল ছিল। ইতিমধ্যে শেঠিয়া ও মধ্যবিত্তের বিরোধ বাধে পৌরসভার করনীতি নিয়ে। শেঠিয়ারা বিপুল ভূসম্পত্তির মালিক, তারা চাইতো জনসাধারণের ওপর করভার চাপিয়ে নিজেরা বাঁচতে। ১৮৭১ সালে বিষ্ণুরাম মাণ্ডলিক ছোট ব্যবসাদার, দোকানদার করদাতাদের নেতৃত্ব দিলেন। পৌর আইন (১৮৭২) আলোচনার সময় ফিরোজ শা মেহ্‌তা, বদরুদ্দিন তায়েবজি, কাশীনাথ ত্রিম্বক তেলাং নির্বাচন নীতির পক্ষে আন্দোলন জোরদার করলেন। কিন্তু আইন তৈরি হল বৃহৎ সম্পত্তির মালিকদের অনুকূলে। অধিকাংশ শিক্ষিত মধ্যবিত্তের ভোটই ছিল না। ১৮৮২-তে সদস্য সংখ্যা ও ভোটাধিকার সম্প্রসারিত না হওয়া পর্যন্ত পৌরসভায় শেঠিয়া কর্তৃত্ব অটুট ছিল।

১৮৭৯ সালে শিক্ষিত বুদ্ধিজীবীরা লীটনের শুল্ক নীতির প্রতিবাদ জানিয়ে শিল্পপতিদের সমর্থন পান। ১৮৮৫ সালে তাঁরা তৈরি করলেন সম্পূর্ণ নিজেদের প্রতিষ্ঠান—বোম্বে প্রেসিডেন্সী য়ুনিয়ন। তবু বোম্বাই-এর বাইরে এর কোনও শাখা ছিল না। এর দাম দিতে হল। পুণা হয়ে দাঁড়াল বোম্বাই-এর সবচেয়ে বড়ো প্রতিদ্বন্দ্বী।

হিন্দু পাদপাদশাহীর কেন্দ্র পুণার ব্রাহ্মণদের (বিশেষত চিৎপাবন শ্রেণীর) বৈপ্লবিক সম্ভাবনা ১৮৭৯ সালেই বিচার্ড টেম্পলের দৃষ্টি আকর্ষণ করেছিল। কেন তারা উনবিংশ শতাব্দীর শেষে ও বিংশ শতাব্দীর প্রথমে ভারতীয় রাজনীতিতে এত গুরুত্ব পেল সে বিষয়ে গর্ডন জনসনের বিশ্লেষণ অবশ্যপাঠ্য।[২২] রত্নগিরি, কোলাবা ও পুণা অঞ্চলে এদের সংখ্যা ছিল গুরুত্বপূর্ণ। সাতাবা আসে পবে। তাদেব অমিত অধ্যবসায় ও উচ্চাশার কথা কর্তৃপক্ষ জানতেন। সাধারণত শহরবাসী, শিক্ষিত, উচ্চাশী চিৎপাবন যেকোন বৃত্তি অবলম্বন কবতো, বিশেষ করে সবকারী চাকুরি। পেশোয়াদের আমলে তাদেব উত্থান—ব্রিটিশ আমলেও তা ব্যাহত হয়নি। তাবা সবচেয়ে বেশি সংখ্যায় ইংরাজী শিখল এবং শাসন বিভাগের অধস্তন কাজকর্ম প্রায় একচেটিযা কবে নিল। বৃত্তিব মধ্যে এদেব বিশেষ ঝোঁক ছিল সাংবাদিকতার প্রতি।

১৮৬৭ সালে প্রতিষ্ঠিত হয় পুণা সার্বজনিক সভা। তাব প্রধান পৃষ্ঠপোষক ছিলেন মাবাঠা সর্দাব নাটু ভ্রাতৃদ্বয় এবং অন্যতম সদস্য ছিলেন বিখ্যাত স্বদেশী সমর্থক গোপালহরি দেশমুখ। ১৮৭০ সালে নতুন কবে ঐ নামেই এক সমিতি গঠিত হল গণতান্ত্রিক ভিত্তিতে। প্রত্যেক সদস্যকে অন্তত পঞ্চাশজন প্রাপ্তবয়স্কেব প্রতিনিধি হতে হত। সদস্যের তালিকা বিশ্লেষণ কবলে দেখা যায় সর্দাব, জমিদাব, ব্যবসাদাব, অবসবপ্রাপ্ত কর্মচাবী, উকিল, সাংবাদিক, শিক্ষক সবাই বযেছেন। এঁদের অধিকাংশই হিন্দু এবং ব্রাহ্মণ। ১৮৭৮ থেকে ১৮৯৬ কর্মকর্তাদেব মধ্যে চিৎপাবনেব সংখ্যাধিক্য চোখে পড়ে। সবচেয়ে উৎসর্গিত কর্মী ছিলেন জি ভি· যোশী ('সার্বজনিক কাকা' নামে পবিচিত) আব মস্তিষ্কস্বৰূপ ছিলেন তদানীন্তন মহাবাষ্ট্রের সবচেয়ে শিক্ষিত ও কৃতী সন্তান—মহাদেব গোবিন্দ বানাডে। এ সভাব কার্যকলাপ শুধু আবেদন নিবেদনেই আবদ্ধ ছিল না। স্বদেশী প্রচাবে যোশী আত্মনিযোগ কবেন। ১৮৭২ ও ১৮৭৬-৭৮-এব দুর্ভিক্ষের সময ব্যাপক ত্রাণকার্যে নেমেছিলেন সভ্যবা। কৃষকদেব দুববস্থা অনুসন্ধানেব এক কর্মসূচি গ্রহণ কবা হয, ১৮৭৫-এব ডেকান বাযটেব পূর্বে খাজনা বন্ধ আন্দোলন কবা হয ও তাব মাধ্যমে মফস্বলের সঙ্গে যোগ স্থাপিত হয। পঞ্চাযেৎ (ন্যাযসভা)-এব সাহায্যে এঁবা বহু স্থানীয বিবাদ মেটাতেন। বোম্বাই-এর বর্ণবিষযক বিধি, লাইসেন্স ট্যাক্স, লীটনেব দমননীতিব সমালোচনা তো ছিলই।

এঁবা মধ্যবিত্ত আন্দোলনেব সীমা অতিক্রম করেন। পথের মোড়ে, হাটে বাজাবে, সহজ মাবাঠী ভাষায, গানেব সাহায্যে জনসাধাবণেব মধ্যে দেশপ্রেম প্রচাব কবা হত। সভার ত্রৈমাসিক পত্রিকায় প্রকাশিত বানাডেব প্রবন্ধাবলী তদানীন্তন অর্থনৈতিক সমস্যা বিশ্লেষণে অসাধাবণ কৃতিত্ব দেখায। শীঘ্রই বাজপুরুষদেব সন্দেহ জাগে। ১৮৭৮ সাল থেকে এঁদেব রাজদ্রোহী বলে বিবেচনা কবা হতে থাকে এবং বানাডেকে পুণা থেকে নাসিকে ও নাসিক থেকে ধুলিযায বদলি করে তাঁব প্রভাব ক্ষুণ্ন করাব চেষ্টা হয়। ১৮৮০ সালে আমলাতন্ত্র রানাডেব হাইকোর্ট জজের পদে নিয়োগে বাধা দেয। বোম্বে কাউন্সিলেব সদস্য র‍্যাভেনস্ক্রাফট লেখেন, "আয়র্ল্যাণ্ডে পার্নেল যা দাক্ষিণাত্যে বানাডেও তাই।" তবু এঁরা যে ইণ্ডিযান অ্যাসোসিয়েশনের সভ্যদেব চেয়ে উগ্রতর কিছু ছিলেন তা বলা চলে না। ১৮৭৬

সালের দিল্লী দরবারের প্রাক্কালে সুরেন্দ্রনাথের সঙ্গে এঁদের মত বিনিময় হয় এবং নেটিভ প্রেস অ্যাসোসিয়েশনের গঠনের ব্যাপারে আলোচনা করতে যোশী কলকাতা আসেন। এ সময় ভারতীয় প্রতিনিধিদের একটা বাৎসরিক সম্মেলনের কথা ওঠে। ১৮৭৮ সালে পুণার সার্বজনিক সভা এরকম প্রস্তাবও দেন। তাতে যা কর্মসূচির উল্লেখ ছিল আশ্চর্যভাবে তা কংগ্রেসের প্রথম বিশ বছরের কর্মসূচির অনুরূপ। বোম্বে অ্যাসোসিয়েশনের সঙ্গে সার্বজনিক সভার যুক্ত অধিবেশনে (মার্চ, ১৮৭৮) ব্রিটিশ নীতির কিছু গুরুত্বপূর্ণ দিক (যেমন হোমচার্জ ও আমদানী শুল্ক) নিয়ে ঐকমত্য হয়। কৃষকদের সম্বন্ধে উৎসাহ দেখালেও সার্বজনিক সভা চিরস্থায়ী বন্দোবস্তের বাইরে কিছু ভাবতে পারেনি। দাক্ষিণাত্যের বৃত্তিজীবী ব্রাহ্মণদের স্বার্থ ভূমির সঙ্গে জড়িত ছিল (যেমন ছিল বাংলার মধ্যবিত্তের)। কৃষি সমস্যার সমাধানকল্পে এঁদের ত্রৈমাসিক পত্রিকায় লেখা হয়েছিল, "দরিদ্র, মূলধনহীন চাষীদের হাতে জমি দেওয়া সম্ভব নয়, কৃষিব উৎকর্ষের জন্য চাই মূলধন।" দ্বিতীয়ত সভা পরিচালনায় ব্রাহ্মণদের প্রতিপত্তি শীঘ্রই অব্রাহ্মণদের ঈর্ষা উদ্রেক করে। রোজালিণ্ড ও' হ্যানলন-এর **Caste, Conflict and Identity: Mahatma Jatirao Phule and Low Caste Protest in 19th Century Western India** গ্রন্থে পাই জটিবাও ফুলের নেতৃত্বে স্থাপিত হয় সত্যশোধক সমাজ (১৮৭৩)। ১৮৮৮ সালে ফুলে শূদ্রদের সার্বজনিক সভার সঙ্গ বর্জন করতে বলেন, পরের বছর—কংগ্রেস বর্জন। এখানে স্যার সৈয়দ আহমদেব সঙ্গে তাঁর মিল লক্ষণীয়। তৃতীয় দিক থেকে সভার কাজের প্রতিবাদ ওঠে। চিপলোঙ্কারের 'নিবন্ধমালা' ঔপনিবেশিক শাসনকে সব দুঃখদুর্দশার জন্য দায়ী করে। তাঁর জ্বালাময়ী রচনা (বঙ্কিমের 'কমলাকান্ত'-কে স্মরণ করায়) তিলক প্রভৃতি তরুণ নেতাকে উদ্দীপিত করে। তাঁদের প্রতিষ্ঠিত ডেকান এডুকেশন সোসাইটি ও ফার্গুসন কলেজ (১৮৮৫), সংবাদপত্র—'কেশরী' ও 'মারাঠা' (১৮৮১)—তরুণদেব সংগ্রামমুখী কর্মসূচির ইঙ্গিত দেয়। রানাডে প্রথম মারাঠী ঐতিহ্যের গৌরবময় ইতিহাস তুলে ধরেন, আর চিপলোঙ্কার ও তিলক তাকে দেন ব্রিটিশবিরোধী তাৎপর্য। 'মারাঠা'ব প্রথম সংখ্যায় (২ জানুয়ারি, ১৮৮১) শিবাজীকে জাতীয়তার জনক রূপে প্রতিষ্ঠা করা হয়। এর অবশ্যম্ভাবী পরিণতি ১৮৯৬ সালের শিবাজী উৎসব। পঞ্চমত পুণার রাজনীতিতে সমাজ সংস্কারের গুরুত্ব নিযে বিভেদ দেখা দেয়। আগারকারেব স্ত্রীশিক্ষা পরিকল্পনায় আপত্তি জানালে এবং বখমবাই মামলায় রানাডের বিরোধিতা কবলে ১৮৯০ সালে তিলককে ডেকান এডুকেশন সোসাইটি ছাড়তে হয়। তার দু' বছব আগে তিলক 'মারাঠা' ও 'কেশরী'র কর্তৃত্ব কেড়ে নিযেছিলেন। ১৮৯১ সালে **Age of Consent Bill** নিয়েও মতভেদ দেখা দেয়। এভাবে একদিকে বানাডে, আগাবকর ও গোখ্‌লে, অন্য দিকে তিলকের নেতৃত্ব নিয়ে বিবাদে পুণাব রাজনীতিতে ভাঙন ধরে। ১৮৯৫ সালে সার্বজনিক সভায় তিলকের অবিসংবাদিত কর্তৃত্ব স্থাপিত হয়।

মাদ্রাজ ইংরেজী শিক্ষা প্রসারে কলকাতা থেকেও এগিয়েছিল। ১৮৬৪ ও ১৮৮৬ সালের মধ্যে মাদ্রাজের এনট্রান্স পরীক্ষার্থীর সংখ্যা কলকাতার তুলনায় বেশি ছিল, স্নাতক প্রায় সমসংখ্যক। মাদ্রাজের মধ্যে আবার তামিলভাষী অঞ্চল অন্যান্য অঞ্চল থেকে এগিয়েছিল। তবে কলকাতা ও বোম্বাই শহরের মত মাদ্রাজ শহরের প্রাধান্য দেখি না। তামিলভাষী তাঞ্জোর, তিনিভেলি ও ত্রিচি, তেলুগুভাষী গোদাবরী উপত্যকা, মালায়ালী-ভাষী মালাবার বেশ অগ্রসর ছিল। কলেজের ছাত্র সংখ্যার প্রায় ৭৫ শতক ছিল ব্রাহ্মণ। মাধ্যমিক শিক্ষায় ব্রাহ্মণ ও অব্রাহ্মণ সমতুল। ১৮৭৯-'৮৪-র মধ্যে অব্রাহ্মণরা ক্রমশ গুরুত্ব পাচ্ছিল। কি মাদ্রাজে কি মালাবারে ভূম্যধিকারী ও কর্মচারীদের সন্তানরাই

উচ্চ শিক্ষার জন্য ব্যাকুল হয়েছিল। মাদ্রাজ নেটিভ অ্যাসোসিয়েশনের জন্ম হয় কলকাতার ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশনের শাখারূপে (২৬ ফেব্রুয়ারি, ১৮৫২)। কিন্তু অল্পদিন পরেই নামবদলে তা স্বাধীন সত্তা ঘোষণা করল এবং সনদের ব্যাপারে পৃথক দাবিপত্র পেশ করল। তার মধ্যে অন্যতম দাবি ছিল উৎপীড়ন দ্বারা রাজস্ব আদায় বন্ধ করতে হবে। মাদ্রাজের ভূম্যধিকারী বা বণিক নেতারা বাংলা বা বোম্বাই-এর নেতাদের মত ধনী বা শিক্ষিত ছিলেন না বলে ১৮৬২ সালের মধ্যে উক্ত অ্যাসোসিয়েশন নিষ্ক্রিয় হয়ে পড়ে। আইন, শিক্ষা, সাংবাদিকতা প্রভৃতি বৃত্তির প্রসার বিলম্বিত হওয়ায় মধ্যবিত্ত নেতৃত্বের অভ্যুদয় বিলম্বিত হয়েছিল। ১৮৭০-এর দশকে অন্যান্য অঞ্চলের কর্ম-চাঞ্চল্য, ১৮৭৬-৭৭-এর দুর্ভিক্ষ, লীটনের দমনমূলক নীতি মাদ্রাজের শিথিল পালে হাওয়া লাগাল। এই ব্যাপারে উইলিয়াম ডিগবির দান স্মরণীয়। সুব্রহ্মণ্য আয়ার, বিজয়রাঘবাচারি, রঙ্গিয়া নাইডু, আনন্দ চার্লু, রামস্বামী মুদালিয়ার প্রভৃতি নবীন নেতাদের অধিকাংশই ছিলেন আইনজীবী। তাঁরা মাদ্রাজের ছোটলাট গ্র্যান্ট ডাফের হিন্দু-বিদ্বেষী শাসননীতিতে খুবই উত্তেজিত হয়েছিলেন। আবার রিপনের স্থানীয় স্বায়ত্তশাসননীতিতে উৎসাহিত হয়ে তাঁরাই নেটিভ অ্যাসোসিয়েশনকে পুনরুজ্জীবিত করলেন। ১৮৮৩-৮৪ সালে এঁরা যে তিনটি কর্মসূচি নেন তার সবকটি রিপন-কেন্দ্রিক। প্রবীণ ও নবীন নেতাদের দ্বন্দ্ব শুরু হয় সরকারী কর্মচারী কারমাইকেলের বিদায়-সংবর্ধনা নিয়ে। প্রতিবাদে নবীনরা মাদ্রাজ মহাজন সভা স্থাপন করেন (১৬ মে ১৮৮৪)। শীঘ্রই মফস্বলের সঙ্গে এঁদের যোগ প্রতিষ্ঠিত হয়। মাদ্রাজ তখন থিয়োজফি প্রচারের প্রধানকেন্দ্র। তার মাধ্যমে ভারতীয় সংস্কৃতি সম্বন্ধে সম্ভ্রম এবং সর্বভারতীয় সংহতি বোধ জাগ্রত হয়েছিল। রিপনের বিদায় সভায় যোগ দিতে ১৮৮৪-র শেষে এঁরা বোম্বাই যান এবং সেখানকার নেতাদের সঙ্গে কথাবার্তা বলেন। আনন্দ চার্লুর স্মৃতিকথায় আছে, সর্বভাবতীয় বাৎসরিক সভার প্রস্তাব আনেন দাদাভাই স্বয়ং এবং তেলাং মাদ্রাজকে পরের বছর সে সভা আহ্বান করতে অনুরোধ জানান। সামর্থ্যের অভাবে মাদ্রাজ তাতে রাজি হয়নি। এর পরপরই মাদ্রাজে মহাজন সভার অধিবেশন বসে এবং আডেয়ারে থিওজফি কনভেনশ্যন। থিওজফিপন্থীরা বাজনৈতিক কর্মসূচিব বিরোধিতা করায় মাইলাপুরে রঘুনাথ বাও-এব বাড়িতে সর্বভারতীয় সভার প্রস্তাব গৃহীত হয়। সেখানে উপস্থিত ছিলেন ইণ্ডিয়ান মিরবেব সম্পাদক নবেন্দ্রনাথ সেন। কলকাতা ফিরে এসে তিনি এ ব্যাপারে উৎসাহ জাগাবাব চেষ্টা করেন।

## ॥ ৩ ॥

এখানেই ভারতের জাতীয় কংগ্রেসের জন্ম নিয়ে বিতর্কের শুরু। ১৮৮৬ সালে কর্নেল অলকট, ১৮৮৮-তে রঘুনাথ রাও, ১৮৮৯-তে নবেন্দ্রনাথ সেন দাবি করেন যে থিওজফিস্টবাই কংগ্রেসের জন্মদাতা। ১৯১৫-তে অ্যানি বেসান্ত এ মত সমর্থন করেছিলেন। পাল্টা দাবি ওঠে অ্যালান অক্টোভিয়ান হিউমের পক্ষে। যাঁরা হিউমকে জাতীয় কংগ্রেসের জনক রূপে স্বীকার করেছেন তাঁদের মধ্যে রয়েছেন প্রথম সভাপতি উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়, পঞ্চম সভাপতি উইলিয়াম ওয়েডারবার্ন, কংগ্রেসের সরকারী ঐতিহাসিক পট্টভি সীতারামায়া থেকে কংগ্রেসের কঠিনতম সমালোচক বামপন্থী রজনী পাম দত্ত। প্রায় দু দশক পূর্বে ভারতীয় অভিলেখ কমিশনের সভায় সরকারী ও ব্যক্তিগত চিঠিপত্র বিশ্লেষণ করে এ সিদ্ধান্ত অমূলক প্রমাণ করেছিলাম। পরে অনিল শীল ও বৃটন মার্টিন স্বীকার করে

নিয়েছেন।

ওয়েডারবার্নের ভাষায়, লীটন আমলের শেষদিকে সরকারের অন্যতম সচিব হিউমের হাতে এমন সব কাগজপত্র আসে যাতে তাঁর বিশ্বাস হয় যে ভারতে গণবিদ্রোহ আসন্ন। এটা দানা বাঁধলে শিক্ষিত মধ্যবিত্ত শ্রেণী নেতৃত্ব দেবে। বিদ্রোহের ফল মঙ্গলজনক হবে না মনে করে তিনি ভারতীয় নেতৃবৃন্দের সঙ্গে আলোচনা শুরু করেন এবং বিশেষ করে যুবকদেব মনোভাব অন্যদিকে ঘুরিয়ে দিতে চান। ১৮৮৩ সালের ১লা মার্চ কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্নাতকদের উদ্দেশ্যে এক খোলা চিঠিতে তিনি তাদেব দেশপ্রেম ও ত্যাগস্বীকারে উদ্বুদ্ধ কবেন। একটা সর্বভারতীয় প্রতিষ্ঠানের প্রয়োজনীয়তা উপলব্ধি কবেছিলেন তিনি। প্রথমে গাঁর মনে হয়েছিল প্রাদেশিক সমিতিগুলি রাজনীতি করুক, সর্বভারতীয় সম্মেলন করবে সামাজিক সমস্যা বিচার। সেখানে প্রাদেশিক ছোটলাট সভাপতিত্ব কববেন এবং ভারতীয নেতা ও আমলাতন্ত্রেব মধ্যে সহযোগিতার মনোভাব গড়ে উঠবে।

এব পরবর্তী ঘটনা উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যাযেব লেখা Introduction to Indian Politics (1898) গ্রন্থে পাই। হিউম তাঁর পবিকল্পনা বডলাট ডাফবিনের কানে তুললেন। তিনি এ ধবনেব সমাজ সংস্কাব সভার কার্যকাবিতা সম্বন্ধে প্রশ্ন তুললেন। ভাবতবর্ষে যেটা দবকার সেটা হল সবকারী নীতিব দাযিত্ববান সমালোচনা, তাকে আবো ভাল কবাব প্রস্তাব নিয়ে বিতর্ক। এ ধবনেব সভায় প্রাদেশিক লাটেব উপস্থিতি বাধা হয়ে দাঁড়াবে। হিউম নিজের ও ডাফরিনেব প্রস্তাব ভাবতীয নেতাদেব সামনে উপস্থিত কবলেন—কোনটা কাব না জানিযে। তাঁবা ডাফবিনেব প্রস্তাব গ্রহণ করলেন। ঠিক হল ২৫ থেকে ৩১ ডিসেম্বব (১৮৮৫) পুণায় বসবে সেই সর্বভাবতীয সম্মেলন। হিউম তাব নাম দিযেছিলেন Indian National Union. মাদ্রাজ ও কলকাতা ঘুবে জনমত সংগ্রহ কবে হিউম বিলেতে গেলেন লিবাবেল নেতাদেব সঙ্গে পবামর্শ কবতে। পুণায কলেবা দেখা দেওযায শেষ মুহূর্তে সম্মেলনেব স্থান সরিয়ে নেওযা হল বোম্বাই শহবে। সেই সম্মেলনেব নাম বদলে বাখা হল Indian National Congress. অ্যানি বেশান্তের How India wrought for Freedom গ্রন্থে (১৯১৫) আমবা প্রথম কংগ্রেসের এক জীবন্ত চিত্র পাই।

কিন্তু ব্যাপারটা ঠিক এভাবে ঘটেনি। বাঙালী নেতৃত্বের, বিশেষত সুবেন্দ্রনাথেব ভূমিকা, এতে ছোট করে দেখান হয়েছে। হিউমেব মনে সর্বভাবতীয় সম্মেলনেব কথা উঠবাব আগে সুরেন্দ্রনাথ তা ভেবেছিলেন।১৮৮২ সালেব ২৭ মে তাঁব কাগজ 'বেঙ্গলী'-তে আমবা প্রথম National Congress কথাটি পাচ্ছি। এব উদ্দেশ্য হবে—"(to) prepare the way for concerted action in reference to political matters among the different political bodies scattered throughout the country." সুরেন্দ্রনাথ আরও বলেন, ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন এমনি এক কংগ্রেসের আয়োজন করছে। প্রথম কংগ্রেসের প্রায দু বছব আগে তাঁর জাতীয় কনফাবেন্সেব প্রথম (কলকাতা) অধিবেশনকে জাতীয় কংগ্রেসের মহড়া বলা চলে। আব ভাবতীয় নেতারা কোনকালেই ডাফরিন বা আমলাদের সঙ্গে জ্ঞানে বা অজ্ঞানে ষড়যন্ত্রে লিপ্ত হননি। হিউমের নানা স্বকপোলকল্পিত উক্তি ও তার ওয়েডারবার্ন-উমেশ বন্দ্যোপাধ্যায় কৃত ভাষ্য ইতিহাস বলে চলছে। তার ওপর নির্ভর করতে গিয়ে রজনী পাম দত্তও ভুল করেছেন।

হিউম উত্তরাধিকার সূত্রে পিতার কাছ থেকে র‍্যাডিক্যাল চিন্তাধারা পেয়েছিলেন। কিন্তু সিপাহী বিদ্রোহের বেড়াজালে আটকে পড়ে তাঁর মধ্যে একটা প্রচণ্ড ভীতির সঞ্চার হয়। সব সময় তিনি এবংবিধ গণবিদ্রোহের দুঃস্বপ্ন দেখতেন। অবশ্যই ভারতীয়দের প্রতি বন্ধুভাবে

তিনি ছিলেন অবিচল। এর প্রমাণ ১৮৭২ এর ১লা আগস্ট নর্থব্রুককে লেখা তাঁর চিঠি। রাজস্ব, কৃষি ও বাণিজ্য বিভাগে প্রায় আট বছর সচিব পদে থাকাকালে ভারতীয় কৃষকদের দুঃখদুর্দশা, বৈপ্লবিক সম্ভাবনা সবই তাঁর চোখে পড়েছিল। তাদের সম্বন্ধে উদারতন্ত্রী নীতি প্রয়োগ করতে গিয়ে তিনি অনেক আমলার বিরাগভাজন হন। চাকুরি নিয়ে রেষারেষি এতে ইন্ধন জোগায়। শেষে তাঁর বড়লাটের কাউন্সিলের সভ্য হওয়ার পথ বন্ধ করে দেওয়া হয়। লীটন তাঁকে উত্তরপ্রদেশে বদলি করে দিলে তিনি অবসর গ্রহণ করেন। থিওজফির প্রতি তাঁর আকর্ষণ খানিকটা হতাশাপ্রসূত। যে সব 'গুরু' 'চেলা'দের কাছ থেকে নানা খবর পেয়ে হিউমকে দেন (হিউম যাকে সাত খণ্ডের নথিপত্র বলছেন) তাঁরা থিওসফির বিশেষ সংজ্ঞায় 'গুরু'। তাঁদের নানা অপ্রাকৃত রহস্যময় ক্ষমতা। বহুদূর থেকে 'চেলা' মারফৎ তাঁরা খবর পান। ১৮৮৩-তে তাঁরা তিব্বত থেকে খবর পাঠাচ্ছিলেন যে এক বিরাট বিপদ ঘনিয়ে আসছে। অবশ্যই তখন হিউম রিপনকে সাবধান করেন। আসলে রিপনের স্বায়ত্তশাসন প্রস্তাব (১৮ মে ১৮৮২) তাঁকে আবার সক্রিয় রাজনীতির দিকে টানল। বুদ্ধিমান রিপন হিউমের অভিজ্ঞতা ও ভারতীয় নেতাদের সঙ্গে সৌহার্দ্য কাজে লাগাতে চান। শীঘ্রই ইলবার্ট বিল নিয়ে যে বিতর্ক শুরু হল তাতে তাঁর প্রয়োজন হল। ১৮৮৩-র গোড়ায় (২ ফেব্রুয়ারি) কোর্টনি ইলবার্ট ভারতীয় সিভিলিয়ানদের মফস্বলের ইউরোপীয় অপরাধীদের বিচার ক্ষমতা দিতে চেয়ে এক বিল আনেন। এর আগে ফৌজদারি কার্যবিধি অনুযায়ী নিজে সাহেব না হলে কোন ম্যাজিস্ট্রেট, দায়রা জজ বা জে. পি সাহেবদের বিচার করতে পারতো না। ইলবার্ট চেয়েছিলেন শুধু অযৌক্তিক জাতিভিত্তিক বাধা দূর করতে। ভারতীয় জজদের শ্বেতাঙ্গ অপরাধীদের মৃত্যুদণ্ড দেবার অধিকার দেওয়া হয়নি। হেবিয়াস কর্পাসও বজায় ছিল। কিন্তু এর ফলে অ্যাংলো ইণ্ডিয়ান মহলে এমন উষ্মা ও উত্তেজনার সৃষ্টি হয় যে কেউ কেউ তাকে 'শ্বেত বিদ্রোহ' আখ্যা দিয়েছেন। এরারকার আন্দোলন মেকলে ও বীটনের আনা 'কালা কানুন' নিয়ে আন্দোলনকেও ছাড়িয়ে গেল। কিন্তু ইঙ্গ-বঙ্গ সম্প্রদায়ের আসল লক্ষ্য ছিল রিপন-প্রবর্তিত উদারতান্ত্রিক শাসননীতি। ফিটজেমস স্টিফেনের 'টাইমস' পত্রিকার চিঠিতে (১ মার্চ ১৮৮৩) ও রেযাবিং-এর 'নাইনটিনথ সেঞ্চুরি' পত্রিকার প্রবন্ধে (অক্টোবর, ১৮৮৩) একথা পরিষ্কার। রক্ষণশীলদের আশঙ্কা হচ্ছিল যে রিপন কালা আদমিদের গদীতে বসাতে চাইছেন। এরা 'ইউরোপীয়ান অ্যাণ্ড অ্যাংলো ইণ্ডিয়ান ডিফেন্স অ্যাসোসিয়েশন' গঠন করল এবং দেশে বিদেশে বিলের বিরুদ্ধে প্রচার চালালো। এমনকি, কটনের মতে, এরা নাকি রিপনকে বন্দী করে বিলেতে পাঠাবার ষড়যন্ত্রেও লিপ্ত হয়।

বিলাতে তখন লিবারেল সরকার, তবু তারা বা পার্লামেন্টের লিবারেল সদস্যরা রিপনকে এমন দ্বিধাগ্রস্ত সমর্থন জানালো যে রিপন হতাশ হয়ে ইঙ্গভারতীয়দের সঙ্গে সমঝোতায় এলেন। ঠিক হল যে শ্বেতাঙ্গদের বিচারকালে সমসংখ্যক শ্বেতাঙ্গ ও ভারতীয় জুরী থাকবে। এই নতি স্বীকারের ফলে ভারতীয়দের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া দেখা দিল। 'হিন্দু পেট্রিয়ট' (খুবই অনুগত) বলল—"এটা অসম্মানজনক শান্তি"। 'রইস অ্যাণ্ড রায়ত' (পত্রিকা) লিখল, "এ লজ্জার তুলনা নেই।" 'ব্র্যানসনিজম' (ইঙ্গ-ভারতীয়দের নেতা ব্র্যানসনের নামানুসারে) প্রসঙ্গে 'লোকরহস্য'-এ বঙ্কিমচন্দ্রের অপূর্ব ব্যঙ্গচিত্র স্মরণীয়। কলকাতা-বোম্বাইয়ের তীক্ষ্ণধী নেতারা বুঝলেন বেশি প্রতিবাদ করে লাভ নেই বরং রিপনের পেছনে সর্বশক্তি নিয়ে না দাঁড়ালে সব সংস্কারই বাতিল হয়ে যাবে। একমাত্র উত্তর—ঐক্যবদ্ধ সর্বভারতীয় রাজনৈতিক প্রতিষ্ঠান গঠন। হিউম রিপন ও ভারতীয়

নেতাদের মধ্যে দৌত্য করতে এগিয়ে এলেন। রিপনের বিদায়-সংবর্ধনা (নভেম্বর-ডিসেম্বর ১৮৮৪)র সুযোগ নিলেন তিনি। হিউম, চিপলোঙ্কার, নৌরজি, রানাডে ও মেহতার মধ্যে ১৯ জানুয়ারি ১৮৮৫ এ বিষয়ে কিছু কথা হল। ইণ্ডিয়ান ন্যাশানাল য়ুনিয়ন গঠনের প্রস্তাব উঠল।

ইতিমধ্যে বাংলায় অনেক ঘটনা ঘটে গেছে। ১৮৮৩-র মে মাসে আদালত অবমাননার অভিযোগে জজ জে· এফ· নরিস সুরেন্দ্রনাথকে দু মাস জেল দিয়েছেন। রায় বেরোলে ছাত্ররা হাইকোর্টের জানালা ভেঙে পুলিশকে পাথর মেরে, ছাত্র আন্দোলনের নতুন নজীর সৃষ্টি করেছে। কলকাতায় হরতালও হয়ে গেল। হিন্দু-মুসলিম-শিখ ঐক্যের এমন অভূতপূর্ব নিদর্শন 'ইংলিশম্যান'-এর সম্পাদকের শ্যেন দৃষ্টি এড়ায়নি। সুরেন্দ্রনাথের মুক্তির পর ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন জাতীয় ফাণ্ডে টাকা তোলার সিদ্ধান্ত নিল। বিভিন্ন প্রাদেশিক রাজনৈতিক প্রতিষ্ঠানের প্রতিনিধি নিয়ে বাৎসরিক সম্মিলনীর কথা আবার উঠল। (১৮৮২ সালে একেই সুরেন্দ্রনাথ 'জাতীয় কংগ্রেস' আখ্যা দেন)। আনন্দমোহন বসুর আহ্বানে ১৮৮৩-র ২৮ ডিসেম্বর ভারতের বিভিন্ন প্রান্ত থেকে প্রায় একশত প্রতিনিধি কলকাতার অ্যালবার্ট হলে মিলিত হলেন। 'ন্যাশনাল কনফারেন্স' বসল।

অনিল শীলের মতে, এ সম্মেলন আদৌ প্রতিনিধিত্বমূলক ছিল না। কিন্তু এব গুরুত্ব সেখানে নয়। এই সম্মেলন বসাতে পারাটাই প্রথম বড় কথা। দ্বিতীয়ত, এর গৃহীত প্রস্তাবগুলির সঙ্গে ঠিক দু বছব পবে গৃহীত কংগ্রেসের প্রস্তাব তুলনা করলে দেখা যাবে প্রায় হুবহু মিলে যাচ্ছে। প্রস্তাবের মধ্যে ছিল ইংল্যাণ্ড ও ভারতে একই সঙ্গে সিভিল সার্ভিস পরীক্ষা গ্রহণ, ঐ সার্ভিসে ঢোকাব সর্বোচ্চ বযস বাড়িয়ে ২২ বছর করা, স্ট্যাটুটারী সিভিল সার্ভিসের জন্য পরীক্ষা ব্যবস্থা, প্রশাসন ও বিচার বিভাগের বিযুক্তি, অস্ত্র আইন বাতিলকবণ, সামরিক ব্যয় হ্রাস, আইন পরিষদে অধিক সদস্য নির্বাচন, ইত্যাদি।

মজার ব্যাপার, নিজের প্রস্তাবিত ইণ্ডিয়ান ন্যাশনাল য়ুনিযান নিয়ে কথা বলতে হিউম যখন কলকাতা এলেন (মার্চ, ১৮৮৫), তখন নরেন্দ্রনাথ সেন ও উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে আলোচনা করলেন—আনন্দমোহন বসু বা সুরেন্দ্রনাথের সঙ্গে নয। বসুর ডায়েরি (২২ মার্চ ১৮৮৫)-তে হিউমেব সঙ্গে সাক্ষাৎকারেব কথা আছে, কিন্তু সর্বভাবতীয় সম্মেলনের কোন প্রস্তাবেব উল্লেখ নেই। নভেম্বরের শেষাশেষি সুবেন্দ্রনাথ জানতে পারেন যে পরের মাসে পুণায় হিউম-প্রস্তাবিত সম্মেলন বসছে। তখন তিনি কলকাতায ন্যাশনাল কনফাবেন্সের দ্বিতীয় অধিবেশনের আয়োজনে ব্যস্ত। তাঁব বা তাঁর দলের পক্ষে জাতীয় কংগ্রেসের প্রথম অধিবেশনে যোগদান সম্ভব ছিল না। তাহলে কি হিউম তাঁদের বাদ দিতে চেয়েছিলেন ? এরকম ষড়যন্ত্র থেকে নবেন্দ্রনাথ, উমেশচন্দ্র এবং মনোমোহন ঘোষকেও বাদ দেওয়া যায় না।

রজনী পাম দত্ত আর এক গভীবতর ষড়যন্ত্রের উল্লেখ করেছেন—সেটা হিউম, কংগ্রেস নেতৃবৃন্দ ও বড়লাট ডাফরিনের মধ্যে। তাঁর সিদ্ধান্তের ভিত্তি স্বল্প—উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়েব রচনা। এর আংশিক সমর্থন এসেছে এস আর· মেহরোত্রার **The Emergence of the Indian National Congress** (১৯৭১) পুস্তকে। তাঁর সিদ্ধান্তের ভিত্তি রিপনকে লেখা হিউমেব ১৩ জানুয়ারি, ১৮৮৯র চিঠি। মেহরোত্রার মতে হিউম এ ব্যাপারে ডাফরিনের মত চেয়েছিলেন এবং বোম্বাই-এর ছোটলাট লর্ড রিএ (Reay)-র সভাপতিত্বের প্রস্তাব ছাড়া অন্য ব্যাপারে সম্মতিও পেয়েছিলেন। কিন্তু এর অনেক আগে রিএকে লেখা ডাফরিনের চিঠি (১৭ মে ১৮৮৫) প্রমাণ করে যে ডাফরিন এ

ধরনের সম্মেলনের প্রস্তাব সন্দেহের চোখে দেখেছিলেন। তাঁর ভাষায়, "হিউমকে বুদ্ধিমান ও ভদ্র মনে হলেও তাঁর মাথায় ছিট রয়েছে ("seems to have got a bee in his bonnet")।" এ কথা ঠিক যে, আগের সাক্ষাৎকারে হিউম এ রকম সম্মেলনের প্রস্তাব পেড়েছিলেন এবং রিএকে সভাপতি করার কথাও বলেছিলেন। কিন্তু ডাফরিন তাঁর উভয় প্রস্তাবই অগ্রাহ্য করেন। তাঁর ভাষায়, "এ ধরনের সভার কাজই হবে সরকারী নীতি বা কাজের সমালোচনা, বা এমন দাবিরচনা যা সরকারের পক্ষে পূরণ করা অসম্ভব...আমি তাঁকে বলেছি এমন পরিকল্পনার সঙ্গে প্রাদেশিক শাসনকর্তাকে জড়িত করা অদ্ভুত হবে।" তাছাড়া হিউম যাই বলুন এবং উমেশচন্দ্র যাই লিখুন না কেন, ডাফরিন কোনদিন চাননি এ ধরনের সভা রাজনৈতিক আলোচনায় নামুক। হিউম নিজে সমাজ সংস্কারে আলোচনা আবদ্ধ রাখতে চেয়েছিলেন তাও মনে হয় না। তিনি যে এ বিষয়ে বেশ সতর্ক ছিলেন তার প্রমাণ চিপলোঙ্কারকে লেখা ২৭ নভেম্বর, ১৮৮৪ ও ১২ ফেব্রুয়াবি, ১৮৮৫-র চিঠি এবং বহরামজি মালাবারিকে লেখা ১ ফেব্রুয়ারি, ১৮৮৫-র চিঠি। সমাজ সংস্কার থেকে দূরেই থাকতে চেয়েছিলেন তিনি।

ডাফরিন যদি কংগ্রেসেব মত কোন প্রতিষ্ঠান হোক চাইতেন তাহলে ১৮৮২-র ৩০ নভেম্বর সেন্ট অ্যানড্রুজ ডে ডিনাব বক্তৃতায় তাকে "অণুবীক্ষণিক সংখ্যালঘুদের প্রতিনিধি" বলে উপহাস করতেন না। রিপন তো এই ভীষণ ভাষণ শুনে চমকে গিয়েছিলেন এবং হিউমেব কাছে ঐ বছরের ২৫ ডিসেম্বরের চিঠিতে কৈফিয়ৎ চেয়েছিলেন। অর্থাৎ ডাফরিন সম্বন্ধে অনেক মনগডা কথা হিউম বলতেন, উমেশচন্দ্রদেব কাছেও বলেছেন। তাবই ওপব ভিত্তি করে উমেশচন্দ্র কংগ্রেসের জন্মকাহিনী লেখেন এবং সীতাবামায়া, বজনী পাম দত্ত সবাই তা বিশ্বাস করে বসেন।

আসলে ডাফরিন কোনও দিন এরকম প্রতিষ্ঠান তো চানইনি, পরেও তাকে সমালোচনার দৃষ্টিতেই দেখেছেন। ভারত সচিব কিম্বার্লিকে লেখা এক চিঠিতে (২৯ এপ্রিল ১৮৮৬)-তে তিনি সুরেন্দ্রনাথের দলকে আইরিশ হোমরুলাবদেব সঙ্গে তুলনা করেছেন, তাদের মধ্যে খুঁজে পেয়েছেন "bastard disloyalty"। ওযাচা দাদাভাইকে যে চিঠি লেখেন (৩০ মে ১৮৮৫) তাতে হিউম-ডাফরিন প্রসঙ্গে সন্দেহ লক্ষ্য কবি। হিউম নিজের ধাবণা অন্যের ওপর চাপাতে চেয়েছিলেন এ সম্বন্ধে আমাব বিন্দুমাত্র সন্দেহ নেই। হয়তো বা ডাফরিনের প্রশ্রয় আছে বলে তিনি ভাবতীয়দেব বিশ্বাসভাজন হতে চেযেছিলেন।

আগেই বলেছি, সুরেন্দ্রনাথেব দলকে এত বড় ব্যাপাবটা জানাবার কোনও চেষ্টা হিউম করেননি। ৫ই ডিসেম্বর-এব 'হিন্দু' পত্রিকায পুণায ইণ্ডিযান ন্যাশনাল য়ুনিযনের অধিবেশন বসছে এ খবর প্রকাশিত হলে তাঁরা বিস্মিত হন। কিন্তু তখন ন্যাশনাল কনফারেন্সের প্রস্তুতি অনেক দূর এগিযে গেছে, তাঁদের যোগ দেওয়া সম্ভব হযনি। পুণায কলেরা দেখা দেওয়ায় শেষমুহূর্তে সভার স্থান বোম্বাই-এর গোকুল দাস তেজপাল সংস্কৃত কলেজ হলে সরিয়ে নেওয়া হয়। অধিবেশনেব প্রথম দিন (২৮ ডিসেম্বর ১৮৮৫) উপস্থিত ছিলেন বাহাত্তর জন প্রতিনিধি—অধিকাংশই বোম্বাই (৩৭) ও মাদ্রাজের (২২)। হিউমের দেওয়া নাম বদলে রাখা হয় ইণ্ডিয়ান ন্যাশানাল কংগ্রেস। সভাপতি পদে বৃত হন উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

অতঃপর হিউমকে 'ভারতীয় কংগ্রেসের জনক' আখ্যা দেওয়া সম্ভব নয়। তাঁর ভারত প্রীতি, সংগঠন প্রতিভা, লিবারেল দল ও বড়লাটদের সঙ্গে হৃদ্যতা বিস্মৃত না হয়েও বলা যায়, তিন প্রেসিডেন্সীতে, বিশেষ করে বাংলায়, রাজনৈতিক চেতনা যেভাবে অগ্রসর হচ্ছিল এবং রিপনের শাসন সংস্কারের ফলে আশায় ও ইলবার্ট বিলে পরাজয়ের ফলে হতাশায়

যেভাবে উদ্দীপিত হয়েছিল তাতে হিউম না থাকলেও কোন না কোন সর্বভারতীয় রাজনৈতিক প্রতিষ্ঠানের জন্ম হত। হয়তো তার কেন্দ্র হত কলকাতা, কর্তা—সুরেন্দ্রনাথ। বাংলো দলকে বাদ দেওয়ার চেষ্টা প্রথমেই বিভেদের বীজ রোপণ করতে পারত কিন্তু সুরেন্দ্রনাথের বিচক্ষণতার ফলে তা অঙ্কুরেই বিনষ্ট হয়। ১৮৮৬ সালে কংগ্রেসের দ্বিতীয় অধিবেশন কলকাতায় বসে এবং সুরেন্দ্রনাথ সদলে যোগ দেওয়ায় কংগ্রেস সত্যই জাতীয় কংগ্রেসে পরিণত হয়।

বোম্বাই-এর অধিবেশনে যে নটি প্রস্তাব গৃহীত হয় তাব অনেকগুলি ১৮৮৩-র ন্যাশনাল কনফারেন্সেও গৃহীত হয়েছিল এবং তারও আগে বিভিন্ন প্রাদেশিক সভার অধিবেশনে ও পত্র-পত্রিকায় আলোচিত হয়েছিল। প্রথমটিতে ভারতীয় প্রশাসন পর্যালোচনার জন্য এক রাজকীয় কমিশন গঠনের দাবি করা হয়। দ্বিতীয়টিতে ভারত সচিবের কাউন্সিল বিলোপ। তৃতীয়টিতে বর্তমান আইন সভায় নির্বাচনের ব্যবস্থা, উত্তব পশ্চিম প্রদেশ/অযোধ্যায় এবং পঞ্জাবে আইন সভা প্রবর্তন ও সরকারী কাজকর্ম সম্বন্ধে প্রশ্ন তোলার দাবি জানানো হয়। চতুর্থ প্রস্তাবে ছিল ভারতে ও ইংল্যাণ্ডে একই সময়ে আই সি এস পরীক্ষা গ্রহণ ও প্রার্থীদের বযঃসীমা বৃদ্ধির দাবি। পঞ্চম ও ষষ্ঠ প্রস্তাবে সামরিক ব্যয় হ্রাস চাওয়া হল। সপ্তমটিতে জানানো হয় উত্তর ব্রহ্ম অধিকাবের বিরুদ্ধে প্রতিবাদ। অষ্টম প্রস্তাবে বলা হল কংগ্রেসের আলোচ্য প্রস্তাবগুলি যেন বিভিন্ন জনসভায় আলোচিত ও গৃহীত হবার পর প্রাদেশিক রাজনৈতিক সভাব মাধ্যমে পাঠানো হয। শেষ প্রস্তাবে পরবর্তী অধিবেশনেব স্থান ও কাল ঘোষণা করা হয়।

কেউই এগুলিকে বৈপ্লবিক আখ্যা দেবে না। বস্তুত দু দশক ধরে নরমপন্থী নেতারা এধরনের প্রস্তাবে ইংল্যাণ্ডেব পার্লামেন্ট ও জনগণের কাছে আমলাতন্ত্রেব বিরুদ্ধে আবেদন নিবেদন জানিযে যান। ১৮৮৫ থেকে ১৯০৫ পর্যন্ত যে সব প্রস্তাব গৃহীত হয়েছিল তা বিশ্লেষণ কবলে প্রথম পর্বেব কংগ্রেসেব চবিত্র ও কর্মপদ্ধতি স্পষ্ট হয়ে উঠবে।

শাসন সংস্কাবের ব্যাপাবে ভারত সচিবেব কাউন্সিল লোপ করাব প্রস্তাব প্রথম কংগ্রেসেই গৃহীত হয়েছিল। ১৯০৫ সালে তাব সঙ্গে এক বিকল্প যোগ করা হল—তিনজন ভারতীযকে উক্ত কাউন্সিলেব সভ্য কবতে হবে এবং কমনস্ সভায় প্রতি প্রদেশ থেকে দুজন করে প্রতিনিধি নিতে হবে। বলা বাহুল্য দুটি প্রস্তাব কিছু পরস্পর-বিবোধী। ১৮৮৫, ১৮৯৩ ও ১৮৯৭ সালে ভাবতেব সর্বোচ্চ আইন পবিষদ ও প্রাদেশিক আইন পবিষদগুলিব সম্প্রসারণ, তাদের অন্তত অর্ধেক সদস্যের নির্বাচন এবং উত্তর পশ্চিম অযোধ্যা প্রদেশ ও পঞ্জাবে আইন পবিষদ প্রবর্তনেব প্রস্তাব নেওযা হয়েছিল। ১৯০৫-এ দাবি এল বডলাটেব শাসন পবিষদে দুজন ভারতীয এবং বোম্বাই ও মাদ্রাজেব ছোটলাটের শাসন পবিষদে একজন কবে ভারতীয সদস্য নিতে হবে। প্রথম কংগ্রেসে প্রস্তাব নেওয়া হয প্রাদেশিক আইন পরিষদে বাৎসরিক ব্যয়বরাদ্দ পেশ কবতে হবে, প্রশ্ন তুলতে দিতে হবে এবং পরিষদের সংখ্যাগরিষ্ঠের মত অগ্রাহ্য করলে তাব বিরুদ্ধে কমনস সভার এক স্থাযী কমিটিব কাছে আবেদন জানানো চলবে। এত সব দাবি জানানোর পব ১৮৮৬ ও ১৮৮৯ সালে কংগ্রেস পরোক্ষ নির্বাচনের নীতি মেনে নেয়। এই পরস্পরবিরোধিতার সুযোগ নিলেন ভাবত সচিব লর্ড ক্রস তাঁর ১৮৯২ সালের শাসনসংস্কার বিলে। ডাফরিন যে উদ্দেশ্যে ১৮৬১ সালের শাসনতন্ত্রের সংস্কার চেয়েছিলেন তা ক্রসকে লেখা ১৮৮৭ সালের ২ মার্চের চিঠিতে সুস্পষ্ট। বৃত্তিজীবী মধ্যবিত্তদের সংগঠিত ও সোচ্চার হতে দেখে তিনি অভিজাত ভূম্যধিকারী ও রাজারাজড়াব প্রতিনিধি বেশি নিয়ে একটা ভারসাম্য আনতে চেয়েছিলেন।

সে জন্যই তিনি দ্বিস্তর পরিষদের প্রস্তাব দেন। ল্যান্সডাউন ক্রসকে আরেক চিঠি (১৮৮৯, ১লা জানুয়ারি)-তে জানান, তিনি কোন ভৌগোলিক অঞ্চলের বা জনসংখ্যার আনুপাতিক প্রতিনিধিত্ব চান না, তিনি চান বিভিন্ন "শ্রেণী ও টাইপের" প্রতিনিধিত্ব। ক্রস বা প্রধানমন্ত্রী সলসবেরি কেউই পরোক্ষ নির্বাচন চাননি।

১৮৯২-র সংস্কার অনুযায়ী ল্যান্সডাউন যে সব বিধি চালু করলেন তাতে কেন্দ্রীয় ও প্রাদেশিক আইন পরিষদের সভ্য সংখ্যা কিছু বাড়ানো হলেও গণতান্ত্রিক নির্বাচন প্রথা প্রবর্তিত হয়নি। মিউনিসিপ্যালিটি ও জেলা বোর্ড কর্তৃক প্রেরিত তালিকা থেকে সরকারই শেষ মনোনয়ন করতেন। সরকারী সংখ্যাগরিষ্ঠতা বজায় থাকবে, পরিষদে বাজেট নিয়ে ভোটাভুটি হবে না, সভ্যরা কোন প্রস্তাব আনতে বা সরকারী প্রস্তাবের বিরোধিতা করতে পারবেন না এবং সর্বোপরি বড়লাটের যে কোন আইন বা রেগুলেশান করার ক্ষমতা থাকবে—এই সব অগণতান্ত্রিক প্রথাও চালু থাকল। অর্থাৎ আইন পরিষদের পরামর্শ দেওয়ার বেশি কোন অধিকার স্বীকৃত হয়নি। এমন কি স্বাধীন সত্তাও নয়। এভাবে কংগ্রেসের শাসন সংস্কার বিষয়ক বিভিন্ন প্রস্তাব নাকচ হযে গেল।

কংগ্রেসের দ্বিতীয় দাবি ছিল বিভিন্ন রাজকর্মে অধিকতর ভারতীয় নিয়োগ। প্রথম কংগ্রেসে বিলেত ও ভারতে একই সঙ্গে আই সি এস পরীক্ষাব দাবি জানানো হয়, নিয়োগের সর্বোচ্চ বয়ঃসীমা ২৩ বছর করতে এবং স্ট্যাটুটাবী সিভিল সার্ভিসের আইনকানুন আরো উদার করতে বলা হয। সিভিল সার্ভিস কমিশন পরামর্শ দেন বয়ঃসীমা বাড়ানো হোক, স্ট্যাটুটাবী সিভিল সার্ভিস তুলে দেওযা হোক এবং ১০৮টি পদ, যা এতকাল সিভিলিয়ানদেব জন্য নির্দিষ্ট ছিল, তা প্রাদেশিক সিভিল সার্ভিসের সঙ্গে যোগ কবা হোক। কিন্তু সব পদ প্রাদেশিক সার্ভিসে আসতে ঢের সময লাগতো। ১৮৮৯ ও ১৮৯২-তে গোখ্‌লে এ ব্যাপাবে তাঁব উষ্মা প্রকাশ কবেন "আমাদের দেশেব পদেব জন্য দেশেই যদি পরীক্ষা নেওয়া না হয় তবে ন্যায় ও সাম্যেব অর্থ কি জানি না।" নানা সমালোচনার ফলে কমনস্‌ সভা ১৮৯৩ সালের ২ জুন ভাবত ও ব্রিটেনে একযোগে আই সি এস পরীক্ষাব প্রস্তাব গ্রহণ কবলেন। কিন্তু ভাবত সচিব কিম্বার্লি শাসনের জন্য ন্যূনতম য়ুরোপীয় কর্মচারীর প্রয়োজন অজুহাত দেখিয়ে তা কার্যকব করেননি।[২৩] ফলে·১৮৯৫ সালে কংগ্রেস প্রতিবাদ জানালো। কিন্তু এখনও তা সমূহ পদের এক তৃতীয়াংশের বেশি ভারতীয়দেব জন্য সংবক্ষণেব দাবি তুললো না। ওয়েলবি কমিশনেব সামনে সাক্ষ্য দিতে গিয়ে গোখ্‌লে একে "moral drain" আখ্যা দিয়েছিলেন। ১৯০০ সালেব কংগ্রেস পুলিশ, ডাক্তাবী, পূর্ত, রেল, আফিম, শুল্ক ও অন্যান্য বিভাগে আবো ভারতীয় নেবার দাবি তোলে। সর্বাধিক পরিতাপেব বিষয় শিক্ষাবিভাগে বহু যোগ্য ভারতীয় থাকা সত্ত্বেও বড়ো বড়ো কলেজের অধ্যক্ষ পদ ইংবেজদের জন্যই সংরক্ষিত ছিল। এর শিকাব হন স্বয়ং জগদীশচন্দ্র বসু।

কংগ্রেসের সমালোচনার তৃতীয বিষয় ছিল সামবিক ব্যয়বাহুল্য। ১৮৮৫-তে ১১০০০ নতুন ইংবেজ সৈন্য নিযুক্ত হলে তাব প্রতিবাদ ওঠে। ভাবতীয় সৈন্য নিয়োগ করলে ব্যয় সংকুলান হবে এমন যুক্তি দেখানো হয়। ১৮৯২-ব অধিবেশনে বলা হয় সাম্রাজ্যের স্বার্থে ভারতীয় বাহিনী ব্যবহার করা হচ্ছে বলে সামরিক ব্যযেব একটা অংশ ইংল্যাণ্ডের বহন করা উচিত। বঙ্কিম লিখেছিলেন, "ইংলণ্ডের গৌরবার্থ আবিসিনিযায় যুদ্ধ হইল, ব্যয়ের দায়ী ভারতবর্ষ।" এরকম বিভিন্ন সময়ে চীন থেকে ক্রিমিযা, নিউজিল্যাণ্ড থেকে মাল্টা ভারতীয় বাহিনীকে ব্যবহার কবা হয়েছিল। ১৮৯৫ সালের কংগ্রেস এলগিনের ব্যয়বহুল সীমান্তনীতি বিষয়ে আপত্তি তোলে। ১৮৮৬-তে ভারতীয় সৈন্য নিয়োগের সুপারিশ করা

হয়, পরের বছর অফিসার পদের জন্য। অফিসারদের প্রশিক্ষণদানের জন্য সামরিক কলেজ স্থাপনের প্রস্তাবও ওঠে। কিন্তু জেনারেল রবার্টস অসন্তুষ্ট বাঙালী ও মারাঠীর হাতে অস্ত্র সমর্পণ করতে রাজি হননি। কিম্বার্লির আপত্তিতে ভারতীয় অফিসার (মাত্র দুটি রেজিমেন্টে) নিয়োগের প্রস্তাব বাতিল হয়। তাদের রাজকীয় কমিশন দেবার প্রস্তাব এলগিনই নাকচ করে দেন। ভারতে গোখ্লে ও বিলেতে দাদাভাই এ নিয়ে অনেক আন্দোলন চালান। ওয়েলবি কমিশনের সামনে গোখ্লের সাক্ষ্য (১৮৯৭) স্মরণীয় হয়ে থাকবে। কমিশন কিন্তু মূষিক প্রসব করে। ব্রিটেনের দেয় সামরিক ব্যয়ের অংশ ছিল নগণ্য। একথা কার্জনও স্বীকার করেছিলেন। টাকার বিনিময় হার হ্রাসের জন্য ব্রিটিশ কর্মচারীরা যা ক্ষতিপূরণ বাবদ পায় তা ঐ অর্থের চেয়ে ঢের বেশি।[২৪]

শেষ পর্যন্ত সমস্ত বিতর্ক কেন্দ্রীভূত হয় ঔপনিবেশিক শাসনের অর্থনৈতিক কুফলের ওপর। এতে অংশ নেন সব নরমপন্থী নেতা—বিশেষত: দাদাভাই, রমেশ দত্ত ও গোখ্লে। জন ডিকিনসন, মেজব ইভানস বেল, জন ব্রাইট প্রভৃতি কোম্পানীর সমালোচক ও ক্লিফ লেসলি, ফ্রেডরিক লিস্ট প্রভৃতি অর্থনীতিবিদদেব প্রভাবে তাঁবা বলেন, ব্রিটিশ ক্লাসিকাল অর্থনীতি ভাবতের ক্ষেত্রে নিরঙ্কুশভাবে প্রয়োগ করতে গিয়ে দুর্দশা ডেকে আনা হয়েছে। এতে দেশের সম্পদ বাইরে চলে গেছে, দেশজ শিল্প ধ্বংস হয়েছে, ক্রমাগত দুর্ভিক্ষের কবলে পড়ে লক্ষ লক্ষ মৃত্যু ঘটেছে, রাজস্বেব ক্রমবর্ধমান চাপে জনগণেব দাবিদ্র্য চবমে উঠেছে। বিদেশী রাজত্ব, সম্পদ নিষ্কাশন ও দাবিদ্র্য এক সূত্রে গ্রথিত।[২৫] এ সম্বন্ধে যে প্রতিবাদ উঠেছে তা গ্রাহ্য নয়।[২৬]

১৮৭১ সালেব ১৫ ফেব্রুয়ারি ইস্ট ইণ্ডিযা অ্যাসোসিযেশনের সভায় দাদাভাই এক পরিসংখ্যান দাখিল কবেন। তাতে পাই ভাবতেব বাৎসরিক জাতীয় আয তিরিশ কোটি পাউণ্ড, বাজস্ব পাঁচ কোটি পাউণ্ড এবং সম্পদ-নিষ্কাশনেব পরিমাণ এক কোটি কুড়ি লক্ষ পাউণ্ড। ডিগবিব মতে ১৮৩৪ থেকে প্রতি বছব গড়ে তিন কোটি পাউণ্ড নিষ্কাশিত হয়েছে। দাদাভাই পবে দেখান, ভাবতীযদের গড় বার্ষিক আয় দাঁড়িযেছে মাত্র কুড়ি টাকা। ১৯০১ সালে কার্জনও একে তিরিশ টাকাব ওপব নিয়ে যেতে পারেননি। গোখলে দেখান ভাবতের জাতীয ঋণ ১৮৬২-১৮৭০-এব মধ্যে বেড়েছে ৭ কোটি ২০ লক্ষ টাকা, ১৮৭১-৮১'এর মধ্যে—৫০ কোটি টাকা ও ১৮৮১-৯৪'ব মধ্যে ৭০ কোটি টাকা। তিনি ও রমেশচন্দ্র হোমচার্জ বাবদ পাউণ্ডে দেয অর্থেব পবিমাপ কবেছিলেন। তাঁদেব সিদ্ধান্ত ফাঁপানো মনে হলে আধুনিক জন ম্যাক্লেনেব হিসাব—২৫ কোটি ৯৫ লক্ষ টাকা—মানতে আপত্তি না হওয়াই উচিত। এর জন্য দায়ী ছিল মাথাভারী প্রশাসনিক ব্যয়, অস্বাভাবিক সামরিক ব্যয় (সামগ্রিক ব্যযেব ৩৫%), বেলওয়ের গ্যাবাণ্টিকৃত লভ্যাংশ বাবদ ব্যয়, ঋণের সুদ বাবদ ব্যয। ভারতে সাম্রাজ্য বিস্তার ও সিপাহী বিদ্রোহ দমনেব জন্য যে খবচ হযেছিল তার প্রতিটি পেনী জুগিয়েছে ভারত স্বযং।

প্রতিকাবস্বরূপ নবমপন্থীরা চান (১) করভাব কমাতে হবে, (২) ভাবতকে শিল্পায়িত করতে হবে, (৩) অবাধ বাণিজ্যনীতি বর্জন কবতে হবে। ১৮৮৭ সালের কংগ্রেসে আয়করের নিম্নতর সীমা ১০০০ টাকা স্থিব করার দাবি ওঠে, তাছাড়া বিলাতী কাপড়ের ওপর শুল্ক বসানোর দাবি। কিন্তু ব্রহ্ম যুদ্ধ, সীমান্ত যুদ্ধ, দুর্ভিক্ষ, টাকাব বিনিময মূল্যের ক্রমাবনতি সরকারকে করভার বাড়াতে বাধ্য করল। ১৮৮৬ সালে আয়কর পুনঃপ্রবর্তিত হল, লবণের ওপব কব মন পিছু দু টাকা থেকে আড়াই টাকা করা হল। ১৮৯৪ সালে বিলাতী বস্ত্র ও সুতোব ওপর শুল্ক বৃদ্ধির সঙ্গে সমতা রাখার জন্য ভারতীয় মোটা সুতোর

উৎপাদনের ওপর কর ধার্য হল। কংগ্রেসের দীনশা ওয়াচাব তীব্র প্রতিবাদ সত্ত্বেও ১৮৯৬ সালে বিলাতী ও দিশী কাপড়েব ওপব সমহারে শুল্ক বসল। 'ইংলিশ হিস্টরিক্যাল রিভু'র সাতাত্তরতম সংখ্যায় পিটার হারনেটি এ বিষয়ে বিশদ বিশ্লেষণ কবেছেন।[২৭]

এ সময টাকা ও পাউণ্ডের আনুপাতিক মূল্য নিয়ে বিতর্ক বাধে। ১৮৯৩ সালে সরকাব কৃত্রিম উপাযে টাকার মূল্য এক শিলিং চাব পেন্স ধার্য করলে ওযাচা তাকে '১৮৯৩-র অপরাধ' আখ্যা দিলেন। এব ফলে খাজনাব ও সুদেব আসল মূল্য বেড়ে গেল অথচ কৃষিপণ্যের প্রকৃতমূল্য গেল কমে। কৃষক (এবং ঋণী) কুলেব প্রচণ্ড ক্ষতি হয়ে গেল। কংগ্রেস প্রতিবাদ কবতে ভোলেনি।

এবপর মনে রাখতে হবে কংগ্রেস বস্ত্রশিল্পপতি ও কৃষকদেব ব্যাপাবে সমান সচেতন ছিল।

বাজস্বেব সঙ্গে কৃষি ব্যবস্থা ও উৎপাদন সম্বন্ধ অঙ্গাঙ্গীভাবে জড়িত। আমলাদেব মতে ভাবতীয কৃষি জন স্টুয়ার্ট মিলেব 'স্থাণুস্তব' উত্তীর্ণ হযেছিল। কৃষিজমিব পবিমাণ বেড়েছিল ৫০% থেকে ১০০%, সেচ ব্যবস্থা সম্প্রসাবিত হযেছিল, কৃষিব বাণিজীকরণ অনেক দূর এগিযেছিল। এব ফলে জমিদাব-চাষী ও খাতক-মহাজনেব সম্পর্কেব ক্রমাবনতি ঘটলেও সবকাব তাকে অগ্রগতিব অনিবার্য শর্ত মনে কবতেন। সবকাবেব মনোভাব কিছুটা পিতৃসুলভ ছিল। দখলীদাব রাযতদেব কিছু সুবিধা তা দিযেছিল এবং দাক্ষিণাত্যেব প্রজাবিদ্রোহেব পব সহজে ঋণ পাওযার ব্যবস্থাও কবেছিল। কিন্তু কোনও সময মৌল কৃষি ব্যবস্থা সম্বন্ধে গভীব চিন্তা কবা হযনি, টেম্পল ও স্ট্রেচিব বচনায তাব ভুরি ভুরি প্রমাণ মেলে। টেম্পলের মতে জমিদাবীব বাজনৈতিক মূল্য বযেছে। তাছাড়া কৃষকদের বেশি সুবিধা দিলে কৃষিতে লগ্নী কমে যাবে। চাষীব হাত থেকে জমি হস্তান্তব বেড়ে যাচ্ছে জেনেও লী ওযার্নাব তা সমর্থন কবেন, কাবণ এব ফলে "সঞ্চযী, পবিশ্রমী ও কৌশলী" ভূম্যধিকাবীব উদয হবে। সবকাবেব কাজ সুদেব হাব কমিযে বাখা ও আইনেব সাহায্যে সাউকবদেব সংযত বাখা।

১৮৯১ সালে কংগ্রেস বাজস্বেব উচ্চহাব, ত্রিশশালা বন্দোবস্ত, বাজস্ব আদাযের কঠোর পদ্ধতিব প্রতিবাদ জানায। বিভিন্ন প্রস্তাবে বলা হয যে ব্যক্তিগত সম্পত্তিব বিকাশ ও কৃষিলগ্নি ব্যাহত হচ্ছে। গ্রামাঞ্চলে ঋণ জোগাবাব জন্য কৃষি ব্যাঙ্কেব দাবি তোলা হয (১৯০২)। 'বঙ্গদেশীয কৃষক'-এ চিবস্থাযী বন্দোবস্ত অসাম্যেব কারণ প্রতিপাদন কবেন বঙ্কিমচন্দ্র "আমবা বলি যে এই চিরস্থাযী বন্দোবস্ত জমীদাবেব সহিত না হইযা প্রজাব সঙ্গে হওযাই উচিত ছিল। তাহা হইলেই নির্দোষ হইত। তাহা না হওযাতেই ভ্রমাত্মক, অন্যায় এবং অনিষ্টজনক হইযাছে।" এর ফলে পবাণ মণ্ডলেব কি দশা হযেছে তা 'সাম্য' গ্রন্থে দেখি। বমেশচন্দ্র দত্তও তাঁব ১৮৭৩ সালেব বচনায এবং কার্জনকে লেখা চতুর্থ খোলা চিঠিতে কৃষকদেব খাজনা চিবস্থায়ী কবার পবামর্শ দেন। রানাডে প্রাসীয ব্যবস্থা আমদানি কবতে চেযেছিলেন। তাতে অধিকাংশ চাষী ছোট কিন্তু স্বাধীন জোতেব মালিকে পবিণত হত, যদিও য়ুঙ্কাব (Junker) -এর মত কতিপয বড় জমিদাবও থাকত। জি ভি যোশী রাযতওযারি এলাকায তা চাননি। মতবিবোধ থাকা সত্ত্বেও ১৮৮৯ ও ১৯০২ সালে কংগ্রেস ভারত সচিবের শর্তে চিরস্থায়ী বন্দোবস্তেব প্রসার দাবি করে। বমেশচন্দ্রের খোলা চিঠির জবাবে (১৮ জানুয়ারি, ১৯০২) কার্জন তাঁব সব যুক্তি নস্যাৎ করে দিলেন।

কৃষির উন্নতির সঙ্গে কুটিব শিল্প যুক্ত করে দেখেছিল কংগ্রেস। ১৮৮৭-তে আধুনিক কৃৎকৌশলে শিক্ষাদান দাবি করা হয়। ১৮৯৮ সালে জাপানী আদর্শে শিল্প স্থাপনের প্রস্তাব

নেওয়া হয়। ১৯০১ থেকে প্রতি বছর কংগ্রেস অধিবেশনেব সঙ্গে স্বদেশী শিল্প প্রদর্শনী বসত। ১৮৯১-তে লালা মুরলীধব বিলাতী বিলাসদ্রব্য বর্জনের এবং ১৮৯৮-তে মদনমোহন মালব্য দেশী শিল্পদ্রব্য ব্যবহারের আহ্বান জানান। আমবা বঙ্গভঙ্গেব পূর্বেই স্বদেশী ও বয়কটের মৃদু মেঘমন্দ্র শুনি।

নেতারা অধিকাংশই আইনজীবী ছিলেন বলে স্বভাবতই আইন ও বিচাব বিষয়ক সমস্যা কংগ্রেসের আলোচ্য ছিল। ১৮৯২ সালে জুরী নোটিফিকেশনের বিরুদ্ধে তাঁরা সোচ্চার হন। শেষে জজ প্রিন্‌সেপেব নেতৃত্বে স্পেশ্যাল কমিশনেব প্রতিবেদনের ফলে উক্ত নোটিফিটেশন প্রত্যাহৃত হয় এবং বাংলার সাতটি জেলায় আগে যে সব ফৌজদারী মামলার জুরী বিচার হত সে ব্যবস্থা অপবিবর্তিত থাকে। ১৮৮৬-তে কংগ্রেস প্রশাসন ও বিচারবিভাগের পৃথকীকরণ দাবি করে। পুণার প্লেগ অফিসাব ব্যাণ্ড ও আয়ার্স্টেব হত্যার পর সরকাব যখন বাংলা (১৮১৮), মাদ্রাজ (১৮১৯) ও বোম্বাই (১৮২৭)-এব বহুদিন অব্যবহৃত রেগুলেশন আইন পুনঃ চালু করল এবং হত্যাকাবী চাপেকাবদেব পৃষ্ঠপোষক সন্দেহক্রমে নাটু ভ্রাতৃদ্বয়কে দেশান্তবে পাঠাল, কংগ্রেস (১৮৯৭) তখন তাব তীব্র প্রতিবাদ জানায়। মানবিক অধিকাব লঙ্ঘনেব বিরুদ্ধে সেদিন শুধু সুবেন্দ্রনাথেব কম্বুকণ্ঠই শোনা যায়নি, ববীন্দ্রনাথেব মধুরকণ্ঠও তীক্ষ্ণতব হয়েছিল। সিডিশন বিল পাশ হবার আগেব দিন টাউন হলে তিমি পড়েছিলেন 'কণ্ঠবোধ'।

ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন ১৮৫৯ সালে যে অতিসীমিত আবেদন জানিয়েছিল তাব থেকে অনেক দূব এগোলেও কংগ্রেসেব প্রতিবাদের সুব ও আন্দোলনেব পদ্ধতি বেশি এগোয়নি। চরমপন্থীবা একে "ভিক্ষুকেব বাজনীতি" বলে ব্যঙ্গ কবাব আগেই বঙ্কিমচন্দ্র কমলাকান্তের মুখ দিয়ে বলেছিলেন "জয় বাধে কৃষ্ণ! ভিক্ষা দাও গো! ইহাই তাহাদেব পলিটিকস্।" এ ধবনেব সাবমেয় সুলভ "আবেদন নিবেদন প্রতিবেদনেব" স্থলে তিনি দেখতে চেয়েছিলেন "বৃষ জাতীয়" পলিটিকস।

কংগ্রেসেব মঞ্চে ও কাউন্সিলকক্ষে নবমপন্থীবা যে দ্ব্যর্থহীন ভাষায সাম্রাজ্যবাদের অর্থনৈতিক শোষণেব দিক তুলে ধরেছিলেন তা শুধু চবমপন্থী নয গান্ধীবাদীদের চিন্তাধাবাব অচ্ছেদ্য অঙ্গ হযে দাঁড়ায। তবু তাদেব দুর্বলতা ছিল যথেষ্ট। প্রথম দুর্বলতা আভ্যন্তবীণ। কলকাতা কংগ্রেস (১৯০৬) পর্যন্ত বোম্বাই গোষ্ঠীর ফিরোজশা মেহতা ও দীনশা ওয়াচার কঠিন হস্তে কংগ্রেসের কর্তৃত্ব ন্যস্ত ছিল। বাংলাব সুবেন্দ্রনাথ ও মাদ্রাজেব আনন্দ চার্লুব সঙ্গে সমঝোতা করে তাঁবা আপন প্রভুত্ব অক্ষুণ্ণ বেখেছিলেন। দাদাভাই-এব কাছে লেখা (৪ নভেম্বর ১৮৮৪) চিঠিতে ওযাচা ও মেহতাব দাম্ভিক ব্যবহাবেব প্রতিবাদ জানাচ্ছেন। ১৮৯৯ সালে কংগ্রেসের শাসনতন্ত্র বচিত হলেও তা কার্যে পবিণত হযনি। ফিবোজ শা শুধু ওয়াচার সঙ্গে গোখ্‌লেকে যুগ্মসচিব নিযুক্ত কবেছিলেন। মাদ্রাজ কংগ্রেসে (১৯০৩) মেহ্‌তার আপত্তিতে নতুন শাসনতন্ত্রের প্রস্তাব পিছিযে দেওযা হয। ম্যাকলেন এব মধ্যে ব্রাহ্মণ্য, ইংরাজী শিক্ষা ও সম্পদগর্বের সঙ্গে জনগণ সম্বন্ধে ভীতিও লক্ষ্য কবেছেন।[২৮] বস্তুত তখনকার (এমনকি আজও) রাজনীতি ছিল শক্তিমান ব্যক্তিত্ব-কেন্দ্রিক। তিলকের চারদিকে ও গোখ্‌লের চারদিকে যেমন পুণায় আলাদা বৃত্ত গড়ে উঠেছিল তেমনি আলাদা বৃত্ত বোম্বাইতে মেহ্‌তা-ওয়াচাকে ঘিরে, বাংলায় সুবেন্দ্রনাথ-ভূপেন বসুকে কেন্দ্র করে, ইত্যাদি। অরবিন্দ এজন্যই ঠাট্টা করে বলেছিলেন "ব্যানার্জী, বনার্জী ও লাল মোহন ঘোষদের বিজাতীয় কংগ্রেস"। গর্ডন জনসন এব পশ্চাতে অনুচরদের উচ্চাকাঙ্ক্ষা ও পারস্পরিক বিদ্বেষ বা ভীতিব খেলা দেখেছেন (যা আজও সত্য)।[২৯] কংগ্রেসের প্রকৃত

ঐক্য যে প্রাদেশিক ও গোষ্ঠী স্বার্থ বিসর্জনে এবং সামগ্রিক স্বার্থানুসরণে এ বোধ জন্মাতে অনেক দেরি হয়েছে। আজও কি হয়েছে ?

ঐতিহ্যপন্থী, ইংরেজী শিক্ষাবঞ্চিত (কিন্তু দেশী ভাষায় শিক্ষিত) জনগণের এক বৃহদাংশকে কংগ্রেসেব সামিল করে বাল গঙ্গাধর তিলক রানাডে-মেহ্‌তা-গোখ্‌লের বজ্রমুষ্টি শিথিল করার চেষ্টা করলেন। একদিক দিয়ে এটা পুণা ও বোম্বাই-এব মধ্যে কর্তৃত্বের লড়াই, অন্যদিকে গণতান্ত্রিক কংগ্রেসের জন্য লড়াই। এর কেন্দ্র হল রানাডেব সমাজ সংস্কার স্পৃহা। রানাডে সমাজ সংস্কারকে রাজনৈতিক আন্দোলনেব পরিপূরক তথা অচ্ছেদ্য অঙ্গ মনে করতেন। তাই প্রতি বছব কংগ্রেস অধিবেশনের পরপর তাঁব ন্যাশনাল সোস্যাল কনফাবেন্সেব অধিবেশন বসত। তিলক নিজে যে কট্টব প্রাচীনপন্থী ছিলেন তা নয়, কিন্তু বাজনৈতিক স্বাধীনতা ও সমাজ সংস্কার মিশিয়ে ফেললে গোঁড়া রক্ষণশীলবা (এবং তারা সমাজের একটা বড় অংশ) কংগ্রেস পবিহার করবে এবং তাতে আন্দোলন অযথা শক্তি হারাবে এমন আশঙ্কা তাঁব ছিল। তাছাড়া বিদেশী রাজশক্তিকে আইনের মাধ্যমে ওপর থেকে সমাজসংস্কাব চাপিয়ে দিতে দিলে তাকে দৃঢতব করা হবে। যাইহোক, বানাডের দল ১৮৯১ সালে সহবাসবিষয়ক আইনকে সমর্থন জানালে তিলক সংস্কাবক ('সুধারক')-দেব বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করলেন ও বহু পুরাতনপন্থী, দেশীয় ভাষায় শিক্ষিত, এমনকি অশিক্ষিত লোকেব সমর্থন পেলেন। সমর্থনের ভিত্তি সম্প্রসাবিত কবার জন্য তিনি ১৮৯৩ সালে মহাসমারোহে গণপতি পূজাব আযোজন করেন ও ১৮৯৬ সালে 'শিবাজী উৎসব' প্রবর্তন কবেন। ১৮৯৫ সালে পুণায় কংগ্রেস বসলে চাপেকরদের মত উগ্র তরুণদেব সাহায্যে তিনি ন্যাশনাল কনফারেন্স বন্ধ কবে দিলেন।[৩০]

দ্বিতীয় দুর্বলতা ছিল মুসলিমদেব কংগ্রেস বর্জন। প্রথম যুগেব নেতাদের ধর্মনিবপেক্ষতা অতীব প্রশংসার্হ। বদরুদ্দিন তায়েবজির অন্‌জুমান গঠনে ও আইন পবিষদে রহমৎউল্লা সায়ানিব নির্বাচনে হিন্দু ও পার্শীবা প্রভূত সাহায্য কবেছিল। কিন্তু তাদেব সর্বৈব চেষ্টা মুসলিম সম্প্রদাযকে কংগ্রেসের পতাকাতলে আনতে পাবেনি। আলিগড বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র কবে স্যার সৈযদ আহমেদ মুসলিম রাজনীতিকে ব্রিটিশ সহযোগীব ভূমিকায দৃঢভাবে প্রোথিত করেছিলেন। নানা মুসলিম এডুকেশন কনফাবেন্সে বক্তৃতায়, এডুকেশন কমিশনের সামনে সাক্ষ্যদান ও আইন পরিষদেব বিতর্কে (বিশেষত উত্তরপ্রদেশ স্বাযত্তশাসন বিষয়ক আইনের ওপব বিতর্কে) অগ্রসর ও সংখ্যাগবিষ্ঠ হিন্দু সমাজেব সঙ্গে পাল্লা দেওয়া অসম্ভব এই যুক্তিতে স্যাব সৈয়দ প্রতিযোগিতামূলক পরীক্ষা, কংগ্রেসের মত গণপ্রতিষ্ঠান বা কোন নির্বাচনমূলক শাসনসংস্কার সযত্নে পবিহার কবতে বলেছিলেন মুসলিমদেব। এমন কি তাঁরই মুখে প্রথমে দ্বিজাতিতত্ত্বের স্পষ্ট উল্লেখ পাই। ১৮৮৮ সালের এলাহাবাদ কংগ্রেসে মুসলিম প্রতিনিধির সংখ্যা ২২২ হলেও, ছোটলাট কলভিনের ভাষায়, কোন সম্ভ্রান্ত বা সম্পন্ন মুসলিম তাব অন্তর্ভুক্ত ছিল না। তায়েবজি যখন স্যার সৈয়দকে কংগ্রেসের ভেতরে থেকে মুসলিম স্বার্থরক্ষা করতে আহ্বান জানালেন, সৈয়দ তার উত্তবে (২৪ ফেব্রুয়াবি ১৮৮৮) লিখলেন, "এই অন্যায়ভাবে নামিত জাতীয় কংগ্রেস কেবল আমাদের সম্প্রদায়ের পক্ষেই ক্ষতিকর নয়, সমগ্র ভারতের পক্ষে ক্ষতিকর। ভারতকে এক জাতি মনে করে এমন যে কোন ধরনের কংগ্রেসে আমার আপত্তি রয়েছে।" কংগ্রেসের প্রতিটি প্রস্তাবই মুসলিমদের পক্ষে ক্ষতিকর মনে করতেন তিনি, এমনকি কংগ্রেসপ্রভাব ক্ষুণ্ণ করার জন্য বিভিন্ন অঞ্চলে চরও পাঠিয়েছিলেন।[৩১]

পরে আমরা দেখব তিলক, লাজপৎ রায়, অরবিন্দ ঘোষ প্রমুখ নেতা হিন্দু-সংহতির জন্য

হিন্দু ধর্ম ও ঐতিহ্যকে কাজে লাগাতে চেয়েছিলেন এবং অনিচ্ছা সত্ত্বেও সাম্প্রদায়িক বিচ্ছিন্নতাবাদে ইন্ধন জুগিয়েছিলেন। কিন্তু বিচ্ছিন্নতাবাদের জন্ম তাঁরা দেননি। বঙ্কিমচন্দ্রের বিরুদ্ধে এই অভিযোগ আরও ভিত্তিহীন। দযানন্দ স্বামীর ভাবধাবা ও কার্যকলাপে সাম্প্রদায়িকতাব ছোঁয়া লেগেছে, কিন্তু তার অনেকটাই স্যাব সৈয়দেব প্রতিক্রিয়া।

নবমপন্থীদের তৃতীয় দুর্বলতা ছিল ঔপনিবেশিক শোষণ বিষযে সজাগ হলেও চরম দারিদ্র্যে নিপীড়িত, জাতপাতেব জটিল সংস্কাবে আবদ্ধ, অশিক্ষায় অন্ধ জনসাধারণ সম্বন্ধে তাঁবা কোনো সুষ্ঠু নীতি গ্রহণ কবতে পারেননি। কৃষকদেব সমস্যা সমাধান বানাডের পথে হত না। রমেশচন্দ্রের কল্পনা চিরস্থায়ী বন্দোবস্তের প্রয়োজনীয সংস্কাবেব বেশি এগোয়নি। একই সঙ্গে বডো জমিদার ও দখলদাবী বাযতকে খুশি বাখতে তাঁরা চেযেছিলেন—ইংবেজদেব মতই। শুধু তিক্ত ভেষজকে কৃষি ব্যাঙ্ক, কুটির শিল্প ইত্যাদি মধুব অনুপান দিয়ে গ্রহণীয কবতে চেয়েছিলেন তাঁবা। পার্থ চ্যাটার্জি Bengal 1920-1947 The Land Question গ্রন্থে দেখাচ্ছেন এই দ্বন্দ্ব, দ্বিধা, অক্ষমতা বাংলাব কংগ্রেসকে কতো দুর্বল করেছিল এবং শেষে সাম্প্রদায়িক বাজনীতিব জালে জডিযে ফেলেছিল। কি করে যে বানাডে ইংরেজদেব কাছে দেশী শিল্পের সংবক্ষণ আশা করতেন তা বোঝা শক্ত। পবাধীন ভারত বিসমার্কেব জার্মেনীর মত শুল্ক নীতি নিতে পারে না একথা তিলক মুহূর্তেই বুঝেছিলেন। তাই বিদেশী বর্জন ও স্বদেশী গ্রহণ শেষ পর্যন্ত স্ববাজেব দাবিতে পরিণত হয।

১৮৮৫-১৯০৫-ব মধ্যে উত্থাপিত সব কিছু দাবি যখন নাকচ হল বা অতি খণ্ডিতাকাবে গৃহীত হল তখন নবমপন্থীদেব বাজনৈতিক আদর্শ ও পদ্ধতি দুর্বল হযে পডল। তাব ভিত্তি ছিল ব্রিটিশ উদাবতন্ত্রে দুর্মব বিশ্বাস। কিন্তু কংগ্রেসেব ব্রিটিশ কমিটি (১৮৮৯—) ও ভাবতীয পার্লামেন্টাবী কমিটি (১৮৯৩—) শত চেষ্টা সত্ত্বেও ইংল্যাণ্ডেব জনচিত্তে সাডা জাগাতে পারেননি।

তাব একটা বডো কাবণ ভাবতেব জনচিত্তে কংগ্রেসেব শিথিল মূল। ১৮৯৯ সালের আগে কংগ্রেসের কোন গঠনতন্ত্র রচিত হযনি। বিচিত্র ধবনের স্থানীয দল থেকে প্রতিনিধি নির্বাচিত হত। অনেক সময প্রতিনিধিবা স্বনির্বাচিত হতেন। স্থানীয কমিটি হয নেই, না হয অস্থায়ী। যেখানে বাৎসবিক অধিবেশন বসাব কথা সেখানকাব কমিটিই আয়োজন করত। কোন নিযমিত আযেব ব্যবস্থা ছিল না। এর ফলে কংগ্রেসেব বাৎসবিক সভায উপস্থিতির হাব ক্রমশ কমে যাচ্ছিল। ১৮৯৬ থেকে কমতে কমতে ১৯০২ (আমেদাবাদ)-এ তা দাঁডালো মাত্র ৪৭১-এ। লাজপৎ বায ১৮৯৩ থেকে ১৯০০ কোন অধিবেশনে যোগ দেননি। ১৮৯৭ (অমরাবতী)-ব অধিবেশন শেষে অশ্বিনী দত্ত কংগ্রেসকে "তিনদিনেব তামাশা" আখ্যা দিযেছিলেন। 'কেশবী'তে এর প্রতিধ্বনি শুনি ১৯০৩ সালে। তিলক বারংবাব নতুন গঠনতন্ত্র দাবি কবছিলেন। তাতে উত্যক্ত হযে দাদাভাই তাঁকে মৃদু তিরস্কার করে বলেন, "কংগ্রেস ভেঙে গেলে লাভ হবে ইঙ্গ-ভাবতীযদেব।" বোম্বাই (১৯০৪) অধিবেশনে মেহ্‌তার প্রবল আপত্তি সত্ত্বেও তিলকেব দাবি বিষয় নির্বাচনী কমিটি মেনে নেয়। এসব তথ্য বডলাটেব অজ্ঞাত ছিল না। ১৯০০ সালেব ১৮ নভেম্বব কার্জন ভারতসচিব হ্যামিলটনকে লেখেন, "আমাব দৃঢ় বিশ্বাস কংগ্রেস ভেঙে পডছে এবং ভারতে থাকাকালীন আমাব উচ্চাকাঙ্ক্ষা হবে তাব শান্তিপূর্ণ মবণে সাহায্য করা।"[৩২]

কংগ্রেসের মধ্যে নরমপন্থী চিন্তাধারার প্রতিবাদ উনিশ শতকের শেষ দু'দশক ধরে শোনা যাচ্ছিল। এর সবটাই যে রাজনৈতিক কারণে তা নয়। সিপাহী বিদ্রোহের পর প্রাচ্য ও পাশ্চাত্যের সাংস্কৃতিক সম্পর্কে একটা বড়ো পরিবর্তন লক্ষিত হচ্ছিল। এখন আমরা কারণ খুঁজতে সাংস্কৃতিক ইতিহাসের দিকে দৃষ্টি দেব। প্রথম দিকের নেতারা শুধু দ্বিভাষী ছিলেন না, ছিলেন দুই সংস্কৃতির সন্তান। প্রাচীন ভারতীয় সভ্যতার ও হিন্দু ধর্মের মহিমা সম্বন্ধে রামমোহন থেকে অরবিন্দ ভালোভাবেই সচেতন ছিলেন। পশ্চিমের প্রাচ্যবাদী (Orientalist) পণ্ডিতদের প্রাচ্য বিষয়ক ধারণা বা প্রাচ্য-প্রতীচ্যের দ্বন্দ্বের তত্ত্ব তাঁরা সম্পূর্ণ মেনে নিয়েছিলেন এবং নিজেদের ভাবনা সেই ছকে গড়ে তুলেছিলেন এডওয়ার্ড সেডের (Said) এহেন উক্তি মানা যায় না। পাশ্চাত্য পণ্ডিতদের গবেষণার বিষয় ছিলেন বলে তাঁরা "non-active, non-autonomous, non-sovereign to itself" হয়ে যাননি। তার প্রধান কারণ, ভারতীয় সংস্কৃতির গভীবে প্রবেশ করার জন্য তাঁদের ওরিয়েন্টালিস্ট পণ্ডিতদের দ্বারস্থ হতে হয়নি। ইংরেজ অধিকারের পূর্বে ভারতের বহু স্থানে (যেমন বারাণসী, পুণা, উৎকল, মাদ্রাজ ও কেরল) সংস্কৃত পঠনপাঠনেব ধারা অব্যাহত ছিল। বাংলায় বেদান্ত চর্চা লুপ্ত হলেও রামমোহন কাশী থেকে তা শিখে আসেন। ডেভিড কফের নানা যুক্তি সত্ত্বেও ফোর্ট উইলিয়াম কলেজ বা এশিয়াটিক সোসাইটির ভূমিকা অযথা বাড়িয়ে দেখা ঠিক হবে না। দয়ানন্দ কি বেদাভ্যাস করেছিলেন ম্যাক্সম্যুলরের টোলে ? বিবেকানন্দ কি উপনিষদ পড়েছিলেন ডয়সেন সাহেবের পদতলে ? তাঁর পত্রাবলীতে দেখি কি কঠোর অধ্যাবসায়ে পাণিনি, ও পতঞ্জলি তিনি অধ্যযন করছেন শাস্ত্রের মর্মে প্রবেশ কবতে। তাছাড়া তো ছিল বামকৃষ্ণের মত মহাপুরুষেব উপলব্ধির প্রেবণা। সংস্কৃতে প্রায় স্বযং শিক্ষিত বঙ্কিমচন্দ্র সাহেব প্রাচ্যবিদদেব বহু গবেষণা নির্মমভাবে ব্যঙ্গ কবেছেন কৃষ্ণচরিত্র, লোকরহস্য, কমলাকান্তের দপ্তরে।

কিন্তু এহ বাহ্য। তাঁদের উদ্দেশ্যও ছিল ভিন্ন। সাহেবদেব ওবিযেন্টালিজম "a kind of Western projection on to and will to govern the Orient" বা রেনা থেকে মার্ক্স, লেন থেকে সেসি, ফ্লবের থেকে নার্ভাল "saw the Orient as a locale requiring Western attention, reconstruction, even redemption"—সেডের এ উক্তি যথার্থ হতে পাবে, কিন্তু ভারতীয় শ্রেষ্ঠ প্রাচ্যবিদদের পক্ষে তা খাটে না। তা মধ্যযুগীয় শাস্ত্র চর্চা থেকে গুণগতভাবে পৃথক ছিল। বামমোহনের ও বিবেকানন্দেব বেদান্ত চর্চা নিছক নব্য-ন্যায়ের কচকচি বা ব্যক্তিগত মোক্ষ সাধনের পন্থা ছিল না। উপনিষদের মধ্যে তাঁরা আবিষ্কার করেছিলেন ভারতেব শ্রেষ্ঠ ঐতিহ্য। তার উৎসমুখ থেকে মৃতসঞ্জীবনী আহরণ করে ব্যক্তি ও সমাজকে উজ্জীবিত কবতে চেয়েছিলেন তাঁরা। তেমনি বঙ্কিমচন্দ্র মহাভারত, গীতা ও ভাগবত থেকে পুরুষোত্তম (superman) শ্রীকৃষ্ণের জীবনাদর্শ আহবণ কবেছিলেন নতুন যুগেব আদর্শ নির্দেশ করতে।

এখানেই তাঁদের সঙ্গে রেনেশাঁসেব মানববাদীদের মিল। পেত্রার্কা বা ব্রুনি বা অ্যালবের্তি প্রাচীন গ্রীস ও রোমের অন্ধ অনুকরণ(imitation) করতে চাননি। তাঁরা ক্ল্যাসিক্যাল সংস্কৃতির সাহায্যে জীবন ও পৃথিবী সম্বন্ধে প্রথাবদ্ধ দৃষ্টিভঙ্গির মৌল রূপান্তর ঘটাতে চেয়েছিলেন। ডাচ পণ্ডিত হুইজিঙ্গার ভাষায়, "Europe, after having lived in

the shadow of antiquity, lived in its sunshine once more." মধ্য যুগ ক্ল্যাসিক শিল্প বা সাহিত্যের সঙ্গে পরিচিত ছিল না তা নয়, কিন্তু তার কাছে ক্ল্যাসিক অতীত ছিল একটা বাহ্য অলঙ্কার মাত্র। রেনেশাঁসের কাছে তা হল জীবন ও সৃষ্টির নতুন শৈলী—ভাসারির ভাষায়, maniera. মধ্যযুগের অনুভূতি মানবিক বা ঐহিক ছিল না বললে ভুল হবে, তবে তার প্রেরণা যে কেন্দ্র থেকে আসত তা নগর-রাষ্ট্র বা ইন্দ্রিয় পরবশ মানুষ নয়—স্বয়ং ঈশ্বর। শিল্প সমালোচক প্যানোফ্স্কি দেখাচ্ছেন ক্ল্যাসিকসের "অপরাজেয় সূর্যের" প্রতীক অ্যাপোলো মধ্যযুগে, "ন্যায়ধর্মের সূর্যের" প্রতীক খ্রীস্টে রূপান্তরিত হয়েছিলেন। রেনেশাঁসের মানববাদীরা এভাবে সব সাধনাকে এক পারমার্থিক সাধনার অঙ্গমাত্র মনে করতেন না, প্রত্যেক বিদ্যাকে তার আপন গুরুত্বের জন্যই চর্চা করতেন।

রেনেশাঁসের সংস্কৃতি ধর্মনিরপেক্ষ বা নাস্তিক মনে কবা বুর্খহার্টের পক্ষে ভুল হয়েছিল। এডগার উইনড (Edgar Wind) তাঁর Pagan Mysteries in the Renaissance গ্রন্থে লিখছেন, "রেনেশাঁস শিল্প এমন অনেক ভিনাসের মূর্তি তৈরি করে যাতে মাদোনা ও মডলেনের আদল স্পষ্ট।" উইটকোয়ার (Witkower) Architectural Principles in the Age of Humanism গ্রন্থে লিখছেন, "খ্রীস্টকে আগে ক্রুশবিদ্ধ মানবত্রাতা রূপে দেখা হোত, এখন দেখা হল সঙ্গতিব সর্বাঙ্গসুন্দর প্রতীকরূপে।" প্যানোফস্কি Meaning in the Visual Arts গ্রন্থে দেখাচ্ছেন, ড্যুরাব অ্যাপোলোকে অ্যাডামে এবং অ্যাডামকে খ্রীস্টে রূপান্তবিত কবেছিলেন। নিও-প্লেটোনিক ভাবধাবা মিকেলেঞ্জোলোর ভাস্কর্য ও চিত্রকলাকে কিভাবে প্রভাবিত করেছিল তাব কথা অজানা নয়। জড় থেকে অধ্যাত্মস্তরে উত্তরণের আকুতি সিসটাইন চ্যাপেলের ছাদ জোড়া, পূজা-বেদী জোড়া ফ্রেস্কোতে ঈভের সৃষ্টি থেকে কুমারীমাতাব সৃষ্টিতে ফুটে উঠেছে।

আর এক জায়গায রেনেশাঁস ও মধ্যযুগেব পার্থক্য ছিল—তা একাধাবে অতীতের পুনরুদ্ধার ও প্রকৃতির আবিষ্কাব। লেওনার্দো দা ভিঞ্চি ক্লাসিক্যাল শিল্প বা শিল্পশাস্ত্র থেকে তাঁর আদর্শ নেননি শুধু, তিনি বৈজ্ঞানিকের আগ্রহ, নিষ্ঠা ও নৈর্ব্যক্তিকতা নিয়ে প্রকৃতির অন্তবে প্রবেশ করতে চেয়েছিলেন। উইনডসর প্রাসাদে রাজকীয সংগ্রহশালায তাঁব যে অমূল্য ড্রইংগুলি বযেছে তা দেখলে মনে হয় স্বযং প্রকৃতি যেন তাঁব অন্তর্বাস স্তরের পর স্তব অনাবৃত করছেন লেওনার্দোবি বিমুগ্ধ চোখের সামনে। অথচ যখন তিনি 'শেষ ভোজনের' প্যানেল আঁকছেন যেন শাবীবিক বাস্তবেব সঙ্গে মনস্তাত্ত্বিক বাস্তব মিশে গেছে, আর সব ব্যাপ্ত করে বিরাজ করছে এক মিস্টিক অনুভূতি।

অতীত ও বর্তমানেব, আধ্যাত্মিক ও ইহলৌকিকের সেতুবন্ধন শ্রেষ্ঠ ভারতীয় চিন্তার মধ্যেও লক্ষণীয়। অর্থ ও পরমার্থ, মানব ও ঈশ্বব, ব্যক্তি ও সমাজ, বহিঃ ও অন্তঃপ্রকৃতি উভয় কোটিকে যুক্ত করতে চেয়েছিলেন তাঁরা ভারতেব স্বকীয় সমন্বয়ী প্রতিভা দিযে। প্রায় এক শতাব্দী ধরে বাংলার শ্রেষ্ঠ মনীষীদের উপনিষদ নিয়ে ভাবনার একটা সমাজতাত্ত্বিক কাবণ ছিল। রামমোহনে এর সূত্রপাত, বিবেকানন্দে পরিণতি। কিন্তু তাঁরা উপনিষদ বা বেদান্ত সূত্র পড়েছেন শঙ্কব-ভাষ্যেব ঠুলিতে চোখ বেঁধে নয়, বাইরের পৃথিবী, যুগের প্রয়োজন, সব দিকে নজর রেখে।

পথিকৃৎ বলে রামমোহনের কাছে নির্গুণ, নিরাকাব ব্রহ্মোপাসনাই সত্যধর্ম বলে মনে হয়েছিল। মূর্তিপূজা, অবতারবাদ, পুরোহিতেব শাসন, লোকাচার তাঁর কাছে শুধু যুক্তিবিরুদ্ধ নয়, সাধারণ বুদ্ধিবিরুদ্ধ, বলে প্রতীয়মান হয়েছিল। নিরাকার নির্গুণ ব্রহ্মের শাস্ত্রীয় প্রমাণ তিনি সংগ্রহ করেছিলেন অদ্বৈতপন্থী উপনিষদগুলি থেকে। যজুর্বেদ বলেছেন, তাঁর

প্রতিমা নেই। মাণ্ডুক্য বলছেন, তিনি অচিন্ত্য, শুধু 'একাত্ম প্রত্যয়সার'। কঠ বলছেন, বাক্য, মন, চক্ষুর অগোচর তিনি। কি করে তা হলে মূর্তির মধ্যে তাঁকে ধরবো ? কেন উপনিষৎ বলছেন, "নেদম্ যদিদমুপাসতে"—যা পূজা করছ তা ব্রহ্ম নয়। রামমোহন তাই বৃহদারণ্যকের মহাবাক্য 'অয়মাত্মা ব্রহ্ম' অনুসরণ করে স্থির করেছিলেন—আত্মোপাসনাই শ্রেষ্ঠ উপাসনা।

এ সব কথা মুষ্টিমেয় জ্ঞানমার্গী সাধকের পক্ষে প্রযোজ্য হলেও বিপুল জনসাধারণের পক্ষে অনধিগম্য। রামমোহন অধিকারীভেদ স্বীকার করতেন না বলে মনে হয়। কিন্তু তা অতি বাস্তব সত্য। নির্গুণ নিরাকারের ধ্যান কি দুরূহ গীতায় তা বারবার বলা হয়েছে। রামকৃষ্ণ দেখালেন, মূর্তিপূজা কেবল দুর্বলাধিকারীর আশ্রয় নয়, জ্ঞানমার্গীর পক্ষেও চিত্তশুদ্ধির সোপান। "যতক্ষণ দেহাত্মবোধ, আমি, তুমি বোধ আছে, ঈশ্বরকে ব্যক্তি বলে বোধ আছে, ততক্ষণ সগুণ ব্রহ্মকে মানতে হবে।" নির্গুণ ও সগুণ নিত্য ও লীলার খেলা—"নিত্য ধরে লীলা, আবার লীলা ধরে নিত্য।" সাধনার বিভিন্ন স্তরে কখনো দ্বৈত, কখনো অদ্বৈতের প্রয়োজন হয়। ব্রহ্ম অবাঙ্‌মনসগোচর বলেই তাঁর স্বরূপ নিয়ে কলহ। একবার প্রত্যক্ষ উপলব্ধি হলে সব সংশয় ছিন্ন হয়ে যায়। ভক্তিবাদীর চোখে এই তো রাধা ও কৃষ্ণের বিরহ-মিলনকথা। রবীন্দ্রনাথ মূর্তিপূজার বিরোধী হলেও সীমা ও অসীমের রহস্যের কথা বারবার বলেছেন। গোরার সেই অনবদ্য উক্তি মনে পড়ে, "আকারের রহস্য কে ভেদ করতে পেরেছে ?"

বিবেকানন্দ উপনিষদ থেকেই গুরুর সমন্বয় সিদ্ধান্ত আরও বিশদ করেছিলেন। ছান্দোগ্য বলছেন, 'সর্বং খল্বিদং ব্রহ্ম'। ঈশা শুরুই করেছেন, 'ঈশাবাস্যমিদং সর্বম'। কঠ বলেছেন, ব্রহ্ম 'রূপম্ রূপম্ প্রতিরূপম্ বভূব'। বৃহদারণ্যক নেতি নেতি করেও স্বীকার করেছেন 'দ্বোবাব ব্রহ্মণো রূপ মূর্তঞ্চ বামূর্তঞ্চ।' ব্রহ্ম সৃষ্টিতে অনুস্যূত, ক্ষুর যেমন ক্ষুরাধারে। তিনি ও সৃষ্টি ওতপ্রোত—"এতস্মিন্ নু খল্বাক্ষরে গার্গি, আকাশ ওতশ্চপ্রোতশ্চ।" জীব ও জগৎ ব্রহ্মরূপ উর্ণনাভের উর্ণা, ব্রহ্মরূপ অগ্নির স্ফুলিঙ্গ। তাই ঋকবেদ ব্রহ্মকে সহস্র শীর্ষ সহস্র চক্ষু, সহস্রপাৎরূপে দেখেছিলেন। শিব ও জীবের স্বরূপত কোন পার্থক্য নেই।

রামমোহন থেকে বিবেকানন্দ পর্যন্ত উপনিষদ পাঠ থেকে কি শিখলেন ঊনবিংশ শতাব্দীর মনীষীরা ? শিখলেন, কোন কিছুই অবাস্তব নয়, সবই সেই পরমবস্তুর প্রকাশ বলে বাস্তব। মায়া শঙ্করকথিত অবিদ্যা নয়, ঈশ্বরের অনির্বচনীয় সৃষ্টিশক্তি। ঈশ্বর 'আনন্দরূপমমৃতম্', তাই জগতের আনন্দ যজ্ঞে আমাদের সকলের নিমন্ত্রণ। তিনি অনন্ত জ্ঞান, তাই নানা পথে, এমনকি যুক্তি ও পরীক্ষার পথে, তাঁকে খুঁজতে হবে। বিজ্ঞান ও যোগ প্রতিবাদী নয়, পরিপূরক। তিনি অরূপ হয়েও রূপে রূপে প্রতি রূপে বিভাসিত—তা হলে জাতি, বর্ণ, দেশ নিয়ে বিতর্কের বা বিরোধের অবকাশ কোথায় ? মানুষ বিত্ত দ্বারা তর্পণীয় নয়, তাই ত্যাগ করেই ভোগ করতে হবে। এসব বিচার করে যাঁরা জীবন গঠন করবেন তাঁদের কাছে তপস্যার অর্থ কৃচ্ছ্রসাধন নয়, লোকহিতে জীবনোৎসর্গ ; সংসার নয় মোহগর্ত, তা অহম্-এর উর্ধ্বে ওঠার সোপান , কর্ম নয় বন্ধনডোর, ফলত্যাগের মাধ্যমে তা হয়ে ওঠে উপাসনার নৈবেদ্য ; ধর্ম আর অযৌক্তিক দেশাচার থাকে না, হয় পূর্ণতার অনুধ্যান।

জাতীয়তাবাদ স্ফুরণের জন্য উপনিষদের যুক্তি ও অধ্যাত্মচেতনা, কর্মোদ্যম ও ফলত্যাগ, আত্মবিশ্বাস ও ঐক্যবোধের প্রয়োজন ছিল। কিন্তু রামকৃষ্ণ-বিবেকানন্দের সমন্বয়বাদ বুদ্ধিজীবীদের মর্মে প্রবেশ করার পূর্বে বড়ো হয়ে উঠেছিল জ্ঞানমার্গী নিরাকার সাধনা এবং তা বৃহত্তর হিন্দুসমাজকে দূরে ঠেলে দিয়েছিল। দেবেন্দ্রনাথ ও কেশবচন্দ্র ব্রাহ্মধর্মে

ভক্তিসঞ্চার করলেও তার মধ্যে ঠিক প্রাণ ছিল না, তাতে জনগণচিত্তস্পর্শকারী আবেগের ছোঁয়া লাগেনি। জনগণের অধিকাংশ ছিল অনধিকারী। সংস্কৃত জ্ঞানের অভাবে উপনিষদ ছিল তাদের কাছে অলভ্য, পাশ্চাত্য শিক্ষার অভাবে বিচারবোধ সুপ্ত। তারা গড্ডলিকাবৎ পুরোহিত বা তাদের পৃষ্ঠপোষক ধনবান সমাজপতিদের নির্দেশে চলত—অন্ধেন নীয়মানা যথান্ধাঃ। এদের প্রতিভূ ছিল রাধাকান্ত দেবের ধর্মসভা, পরের দিকে দয়ানন্দের গৌরক্ষিণী সভা।

এ সব পিছুটানের কথা স্মবণ করে রামমোহন ও বিদ্যাসাগর সমাজসংস্কারকে শ্রুতি-স্মৃতির বচনের ওপর প্রতিষ্ঠিত করতে চেয়েছিলেন। ইচ্ছে করলেই তাঁরা শুধু পশ্চিমী যুক্তিবাদ বা উপযোগিতাবাদের দোহাই পাড়তে পারতেন। বিদ্যাসাগর তো মানবতার দোহাই দিয়েওছিলেন। তবু দেখি তিনি পরাশর সংহিতার বচনের ওপর নির্ভর করেছেন বেশি। তাঁরা দেখাতে চেয়েছিলেন সনাতন (চিরন্তন অর্থে) হিন্দুধর্মের সঙ্গে প্রচলিত দেশাচার লোকাচারের কোন সম্পর্ক নেই। সেগুলো বরং হিন্দু রাজত্ব ও হিন্দুধর্মের অবনতির সূচক। আজ যুগপ্রয়োজনে তা বর্জন করলেও সত্যকার ধর্মের গায়ে কোন আঘাত লাগবে না। বানাডে একইভাবে চিন্তা কবেছিলেন।[৩৩] ব্যাপারটা অত্যন্ত স্পর্শকাতর বুঝে বিবেকানন্দ সমাজসংস্কারের ওপরে ধর্মসংস্কারের, ঠিক তাও নয়, প্রকৃত ধর্মবোধ উদ্দীপনের ওপর জোব দিয়েছিলেন।

কিন্তু কয়েক হাজাব বছরেব পুবোনো হিন্দু ধর্মেব কোনটা সত্য? কতটা সত্য? রামমোহন ও বিবেকানন্দ বেছে নিযেছিলেন বেদান্তের ঐতিহ্য, দযানন্দ বেছে নিলেন বেদের। তিনি আর্যেতব কোন যুগকে, কর্মকাণ্ডেব বাইবের কোন জীবনাদর্শকে, স্বীকাব কবতেন না। শুধু বৌদ্ধ ও জৈন ধর্ম না, তিনি অদ্বৈততত্ত্ব, গীতার ভক্তিবাদ, পুবাণের মূর্তিপূজা, সবই বর্জন কবেছিলেন। ইসলাম ও খ্রীস্টধর্ম তো তাঁব আক্রমণেব মূল লক্ষ্য ছিল। তাঁর ঈশ্বব ইহুদীদেব জেহোভাব মত রুদ্র, ভযঙ্কব। তিনি পাপেব বিচাবক ও শাস্তিদাতা। তিনি আর্য ছাড়া আব কাউকে ত্রাণ কবেন না, ভালবাসেন না।[৩৪]

যাঁরা কোনও পরিবর্তন চাননি, বাহ্যিক আচারকেই ধর্ম বলে আঁকড়ে ধবেছিলেন, তাঁরা বেছে নিযেছিলেন পঞ্চদশ-ষোড়শ শতকেব রঘুনন্দন-সংকলিত স্মৃতির যুগকে। এখানে মনে রাখতে হবে বিদ্যাসাগব যে স্মৃতির উপর সমাজসংস্কাবেব ভিত্তি বচনা কবেছিলেন তাব সঙ্গে এর পার্থক্য আছে। সে স্মৃতি গুপ্তযুগে রচিত হয়েছিল, বা তাব কিছু পবে, যখনও হিন্দুধর্মের জীবনীশক্তি, বিস্তাব শক্তি, বাইবের ভালো জিনিস গ্রহণ কবাব শক্তি এবং তা মূল প্রবাহের সঙ্গে মিলিয়ে নেবাব শক্তি অবসিত হয়নি। রঘুনন্দনের স্মৃতি রচিত হযেছিল পাঠান যুগের শেষে, মুঘল যুগের আদিতে। তখন হিন্দুর চিন্তাধারার গতিশীলতা স্তব্ধ হযে গেছে, সমন্বয় প্রতিভা অবসিত, আত্মবক্ষার্থে তা কূর্মবৃত্তি অবলম্বন করেছে। চৈতন্যের ভক্তি আন্দোলন যে উদার, মানবিক ধর্মের ও মুক্ত, গতিশীল সমাজেব স্বপ্ন বহন করে এনেছিল, তা বৃন্দাবন প্লাবিত করলেও নবদ্বীপকে স্পর্শ করতে পারেনি। বাঙালীর শক্তি সাধনা কৃষ্ণানন্দ আগমবাগীশ ও বঘুনন্দনের অচলাযতনে আশ্রয নিল; বাঙালীব বৈষ্ণব ধর্ম গৌরনাগরবাদে ও সহজিয়া বৈষ্ণবাচারে পরিণত হল।

নবদ্বীপের টোলে বেদান্তের ও নারদীয় ভক্তিসূত্রের ওপর উড়ল নব্যন্যায়ের বিজয় বৈজয়ন্তী। এই ধারাই কলকাতার দলপতিদের পৃষ্ঠপোষকতায় পুষ্ট হয়ে ধর্মসভার রক্ষণশীলতার রূপ নিল। আগে মুসলমানদের হাত থেকে আত্মরক্ষার তাগিদ কাজ করেছিল, এখন খ্রীস্টান, তথা পাশ্চাত্য, সংস্কৃতির হাত থেকে আত্মরক্ষার তাগিদ।

বঙ্কিমচন্দ্রের মধ্যে আমরা চতুর্থ এক ঐতিহ্যের সন্ধান পেলাম ১৮৭০ সালের পর থেকে। এটা বেদ, বেদান্ত বা অবচীন স্মৃতির ঐতিহ্য নয়, এর উৎস হল মহাভাবত, গীতা ও ভাগবতের শ্রীকৃষ্ণতত্ত্ব। এতে প্রয়োজনীয় সমাজসংস্কারকে ওপর থেকে চাপিয়ে দেবার প্রয়াস নেই, আবার হাজার হাজার সই জোগাড় করে তা বানচাল করার জেদও নেই। মিল ও কোঁৎ-এর তত্ত্ব প্রয়োগ করে বঙ্কিম হিন্দু ধর্ম বিশ্লেষণ কবে দেখালেন, এক নিবাকার নির্গুণ ব্রহ্ম উপাসনা হিন্দু ধর্মের শেষ কথা নয়। "এই ধর্ম অতি বিশুদ্ধ, কিন্তু অসম্পূর্ণ।" ভক্তিশাস্ত্রই তার শেষ কথা। দ্বিতীয়ত, এ ধরনের উপাসনা সকলের জন্য নয়, মানবের সব বৃত্তিও তাতে তৃপ্ত হয না। আবার "হিন্দুধর্মে ঈশ্বব ভিন্ন দেবতা নাই।" 'ধর্মতত্ত্ব' গ্রন্থে ও প্রচাব পত্রিকায় 'দেবতত্ত্ব ও হিন্দুধর্ম' শীর্ষক প্রবন্ধে তিনি দেখালেন, বহু দেববাদ ও বিভূতি, দেশাচার ও লোকাচার ধর্ম নয়। ব্যক্তির সর্বাঙ্গীণ বিকাশে ও সেই বিকশিত ব্যক্তিত্ব মানবহিতে উৎসর্গে হিন্দুধর্মের সারতত্ত্ব নিহিত। তিনি এর নাম দিলেন 'অনুশীলন' ধর্ম। নিম্নাধিকারীর জন্য তিনি সাকাব পূজাব প্রযোজন মেনে নিলেন, বিশেষত তাতে মানুষের চিত্তরঞ্জিনী বৃত্তি তৃপ্ত হয় বলে। অবতারবাদেব নতুন ব্যাখ্যা দিলেন তিনি। তাঁর অবতার মনুষ্যদেহে অবতীর্ণ ঈশ্বর নন, তাঁব অবতাব সেই অনুশীলিত পুরুষোত্তম যিনি সুকঠিন প্রয়াসে পূর্ণতা লাভ কবেছেন এবং মানবহিতে নিজেকে উৎসর্গ কবেছেন। এব শ্রেষ্ঠ নিদর্শন হলেন মহাভারতেব শ্রীকৃষ্ণ। বুদ্ধ বা যীশুর মত তিনি সংসার ত্যাগ কবেননি, সংসারের সকল দুঃখ বীবেব মত বহন কবেছেন, সকল কর্ম করেছেন নিরাসক্ত চিত্তে, যে যুদ্ধের তিনি সাবথি তা ধর্মযুদ্ধ, তার উদ্দেশ্য ধর্মবাজ্য স্থাপন। গীতাব আদর্শ পুরুষকে ভাবতীয জনচিত্তে নতুন আলোয উদ্ভাসিত করে বঙ্কিম ক্লৈব্যগ্রস্ত অর্জুনদের ডাক দিলেন কর্মফল ত্যাগ কবে মহাভারতেব স্বপ্ন সফল কবাব জন্য নতুন এক কুরুক্ষেত্রেব দিকে অগ্রসব হতে। তাঁর এই দুঃসাহসিক কল্পনা পববর্তী যুগকে প্রভাবিত কবেছিল। তিলক, অরবিন্দ, লাজপৎ-এব মত হিন্দু চরমপন্থীবা তো বটেই, ব্রাহ্ম বিপিন পাল ও ক্যাথলিক ব্রহ্মবান্ধবও তাব ব্যতিক্রম নন।

হার্বার্ট স্পেন্সার- অনুসাবী বঙ্কিমেব দেশপ্রীতি কিন্তু মানবপ্রীতি (তাঁর ভাষায় 'জাগতিকী প্রীতি')র সোপান মাত্র এবং সে মানবপ্রীতি আবার ঈশ্বর ভক্তিব ফল। দেশপ্রীতি তাঁর কাছে শেষ কথাও নয়, ধর্মের বিকল্পও নয়। উভয়কে এক করলে কি বিপত্তি দেখা দেয় সে বিষয়ে সত্যানন্দের গুরু আমাদের সাবধান বাণী শুনিয়েছেন। কিন্তু সব সতর্কবাণী উড়ে গেল 'বন্দেমাতরম্' সঙ্গীতের উন্মাদনায়। দেশকে দুর্গার সঙ্গে একাত্ম কবে দেখার ফলে যে প্রবল আবেগ হিন্দু মানসে সঞ্চারিত হল তাই জাগাল মুসলিম মানসে তীব্র প্রতিক্রিয়া। বঙ্কিমকে মুসলিম-বিদ্বেষী মনে করা হল। কিন্তু 'সীতারামে' ফকিব ও সীতাবামের কথোপকথন যাঁরা পডবেন তাঁরা দেখবেন বঙ্কিমের মানবপ্রীতিতে মুসলমানের স্থানও আছে কাবণ মুসলমানও জগদীশ্বরের সৃষ্টি। যেখানে শুভবুদ্ধি ও সৎকর্মেব মাত্রা লঙ্ঘিত হয়েছে সেখানে হিন্দু মুসলমান কেউই তাঁর কশাঘাত থেকে রক্ষা পাযনি। 'বাজসিংহেব' আলমগীর চরিত্র বা 'আনন্দমঠেব' সন্তানদের কিছু মুসলিম-বিদ্বেষী শব্দ প্রযোগ দেখে আমরা ভুলে যাই পশুপতির উচ্চাকাঙ্ক্ষা, ভবানন্দের ব্রতচ্যুতি, সীতাবামেব যৌনমোহ ও গঙ্গারামের বিশ্বাসঘাতকতা তিনি ক্ষমা কবেননি। ইংবেজদের বিরুদ্ধে অস্ত্র ধারণ করার যে দুর্জয় সাহস মীরকাশিম দেখিয়েছিলেন তা রাজসিংহের বীরত্বের চেয়ে কম প্রশংসা পায়নি ; কতলু খাঁ জঘন্য, কিন্তু তার কন্যা আয়েষা 'রমণীরত্ন'। জেব উন্নিসার উত্তরণ যত সহানুভূতির সঙ্গে তিনি দেখিয়েছেন, শৈবলিনীর প্রতি ততটা নয়।

তবে এতসব কথা তলিয়ে বোঝার ক্ষমতা বা ইচ্ছা অরবিন্দের ছিল না। 'আনন্দমঠে'র

সত্যানন্দ মহেন্দ্রকে মায়ের তিনমূর্তি দেখিয়েছিলেন। তার মধ্যে "মা যাহা হইয়াছেন"—"হৃতসর্বস্বা তাই নগ্নিকা"—সেই কালীর মধ্যে অরবিন্দ দেখেছিলেন ব্রিটিশ শোষিত ভারতকে। পত্নী মৃণালিনী দেবীকে লেখা (৩০ আগস্ট ১৯০৫) চিঠিতে পড়ি, "মার বুকের উপর বসিয়া যদি একটা রাক্ষস রক্তপানে উদ্যত হয়, তাহা হইলে ছেলে কি করে ? নিশ্চিন্তভাবে আহার করিতে বসে...না মাকে উদ্ধার করিতে দৌড়াইয়া যায় ?" 'আনন্দমঠের' কাহিনীকে তিনি ইংরেজদেব বিরুদ্ধে নতুন সন্তানদল গঠনেব কাজে লাগাতে চেয়েছিলেন। বঙ্কিম সত্যানন্দের গুরুর মুখ দিয়ে যতই জড় বিজ্ঞানশিক্ষা প্রসারে ও জাতীয়তাবোধ জাগবণে ইংরেজদের প্রয়োজনীয়তাব কথা বলুন না কেন, অরবিন্দ তার গুরুত্ব দেননি। তিলক বা তিনি ইংরেজদের প্রতি সুবিচার করতে বসেননি—নীতিবাদ প্রচারও তাঁদের লক্ষ্য ছিল না। বঙ্কিমের দু দশক পরে লেখা তিলকের গীতাভাষ্যে ধর্মরাজ্য স্থাপনার্থ ধর্মযুদ্ধে কোন পন্থাই অন্যায বলে পরিত্যক্ত হয়নি। ১৮৯৭ সালের শিবাজী উৎসবে আফজল খাঁর হত্যাকাণ্ড তিনি কৃষ্ণের উক্তি দ্বারাই সমর্থন কবেছিলেন।

বিবেকানন্দ সম্বন্ধেও চরমপন্থীবা একই ধরনের অপব্যাখ্যা করেছেন এবং একই উদ্দেশ্যে। 'যত মত তত পথে'র প্রবক্তা বামকৃষ্ণেব প্রিযতম শিষ্য বিবেকানন্দেব প্রাচ্য ও পাশ্চাত্যের প্রকৃতি বুঝতে ও তাদের সমন্বয় করতে কোনদিনই ভুল হয়নি। পশ্চিমকে তিনি দিয়েছিলেন সত্য, ত্যাগ ও প্রেমের ঘনীভূত মূর্তি রামকৃষ্ণেব অমর বাণী ও জীবনাদর্শ, অদ্বৈত ও যোগের তত্ত্ব, আবার প্রাচ্যে আনতে চেয়েছিলেন পশ্চিমেব বীর্য, কর্মোদ্যম, সুকঠিন শৃঙ্খলাবোধ, বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার সাহায্যে দুঃখমোচনেব নিবলস প্রযাস। তিনি এমন এক ধর্ম প্রচাব কবতে চেয়েছিলেন যা সকল ভূতেব মনের উপযোগী—"সমভাবে দর্শনমূলক, তুল্যরূপে ভক্তিপ্রবণ, সমভাবে মরমী এবং কর্মপ্রেবণাময," যার লক্ষ্য বহিঃপ্রকৃতি ও অন্তঃপ্রকৃতির জয় এবং আত্মাব ব্রহ্মস্বরূপ ব্যক্ত করা। পূর্ণ মানবগঠনের এই স্বপ্ন শুধু ভারতের জন্যই তিনি দেখেননি, বিশ্বেব জন্য দেখেছিলেন। এখানে গোঁড়ামি, শ্রেয়োবোধ, সাম্প্রদায়িক বিদ্বেষের স্থান নেই। ইউরোপকে সত্ত্বের ও ভাবতকে রজের সাধনায প্রবুদ্ধ করতে পারস্পরিক বোঝাপড়া, লেনদেন প্রয়োজন একথা বুঝেছিলেন বীর সন্ন্যাসী। অথচ চবমপন্থীরা তার ভুল ব্যাখ্যা করলেন। পশ্চিমেব যে সব দোষ বন্ধুর মত তিনি দেখিয়েছিলেন, সেগুলির উপর জোর দেওয়া হল, আর "কলম্বো থেকে আলমোড়া"র বক্তৃতাবলীতে প্রাচ্যের যে সব দোষত্রুটি তিনি তীব্র কশাঘাতে জর্জব করেছিলেন তা চেপে যাওয়া হল। সন্দেহ নেই তিনি আমাদেব জাতীয়তাকে দিয়েছেন প্রবল পৌরুষ, অদ্বৈতের অভীঃমন্ত্র, শিখিয়েছেন "আমরা মায়ের জন্য বলিপ্রদত্ত"। তার চেযেও বডোকথা, বঙ্কিমের যে দেশ ছিল কবিব কল্পনা, তাকে তিনি দিয়েছিলেন রক্ত, মাংস, মজ্জা। যে দেশ তাঁর শৈশবেব ক্রীড়াভূমি, যৌবনের উপবন, বার্ধক্যের বারাণসী তা মূর্খ অন্ত্যজ, দরিদ্রের দেশ—তাকে অন্নদান, আরোগ্য দান, জ্ঞান দান করতে হবে। তবেই আসবে আত্মজ্ঞান। তখন যে শক্তির সৃষ্টি হবে তার সামনে জাতপাত, শ্রেণী, সাম্রাজ্য কোন বিভেদ, বাধাই টিকবে না। অববিন্দ ও পাল এর গুরুত্ব বুঝলেন না ; বললেন, মানুষ তৈরি করা ধর্মের চেয়ে বডো কথা স্বরাজ। রাজনৈতিক সমস্যার সমাধান না হলে কোন সমস্যার সমাধানই হবে না ; এবং সে সমাধান শুধু ইংরেজবহিষ্কারে নয়, পশ্চিমী সভ্যতার বহিষ্কারেই সম্পূর্ণ হবে। বিবেকানন্দ ধর্মের সঙ্গে রাজনীতি জড়াতে চাননি, নিবেদিতাকে এ বিষয়ে সাবধান করে দিয়েছিলেন ; অথচ জনসমর্থন সংগ্রহ করতে অরবিন্দ ও তিলক হিন্দুধর্মকে কাজে লাগালেন এবং অন্য ধর্মের সমর্থন হারালেন। যে কুলি মজুর মেথরকে ঝোপড়ি থেকে

বেরিয়ে এসে নতুন সমাজ গড়তে আহ্বান করেছিলেন বিবেকানন্দ,তারা ভদ্রলোক ও উচ্চ জাতির (বিশেষত ব্রাহ্মণের) বহু পেছনে আসন নিল।[৩৫]

ইংরেজদের জাত্যাভিমানের পেছনে চরমপন্থীরা দেখেছিলেন টিউটনিক জাতিকুলের শ্রেয়োমন্যতা। আর্য শ্রেয়োমন্যতা জাহির কবে উত্তর দিতে চেয়েছিলেন তাঁরা। এখানে তাঁদের গুরু দয়ানন্দ স্বামী। বঙ্কিম বেদকে হিন্দুধর্মের মূল বলে স্বীকার করলেও শীর্ষ বলে মনে করেননি। বিবেকানন্দ তো কর্মকাণ্ডকে 'অপরা বিদ্যা' মনে করতেন। অথচ দয়ানন্দের কাছে বেদ ঈশ্বরের বাণী, তার মধ্যে শুধু আধ্যাত্মিক জীবনের প্রথম ও শেষ কথা নেই, আছে জড়বিজ্ঞানের সকল তথ্য। বেদ ব্যাখ্যায় দযানন্দ ম্যাকসমূলাবকে তো অবজ্ঞাই করতেন, এমনকি সায়নভাষ্যও সব জায়গায় মানেননি। তাঁর মতে ঋক্‌বেদ আদৌ প্রকৃতি দেবতার উদ্দেশ্যে ছন্দোবন্ধে নিবেদিত প্রার্থনা নয়, তা একেশ্বরবাদের প্রথম ও পূর্ণ রূপ, এবং তার পবে হিন্দুধর্মেব যা কিছু বিবর্তন হয়েছে—বেদান্ত থেকে শুরু করে পৌরাণিক হিন্দু ধর্ম—সবই ভ্রান্ত এবং বর্জনীয়। অরবিন্দ এব মধ্যে আর্য পৌরুষের অনমনীয় দৃঢ়তা লক্ষ্য করেছেন, যা সকল চিন্তাঝটিকাব মধ্যে অচল, অটল। কিন্তু 'সত্যার্থপ্রকাশ'-এ আপন মত প্রতিষ্ঠা করাব জন্য ভুল ইতিহাস ও মনগডা মিথের যে সংমিশ্রণ দয়ানন্দ করেছিলেন তাও কি বৈজ্ঞানিক বলে মানতে হবে? দেবদেবীর মূর্তিপূজা বর্জন কবে গোমাতার পূজা ব্যবস্থা করা কতখানি যুক্তিযুক্ত? কতখানি সম্ভব ছিল আধুনিক ভারতে শত শত তপোবন বানিয়ে অহোবাত্র বৈদিক যজ্ঞেব অনুষ্ঠান? বা ইংরাজী সাহিত্য বিজ্ঞান চর্চা বন্ধ করে গুরুকুল-সম্মিত সংস্কৃত শাস্ত্রপাঠ? হাজাব বছব ধরে যে ইসলাম ভারতের মাটিতে বাসা বেঁধেছে, হিন্দুদেব সঙ্গে সাংস্কৃতিক আদানপ্রদান কবেছে, তাদের বাদ দেওয়া বা তাদের সবাইকে ধর্মান্তরিত করাই কি ধর্ম হত? ইহুদীসুলভ অসহিষ্ণুতার চিহ্ন চরমপন্থীদের চিন্তায় বয়ে গেছে।

দযানন্দেব দেখাদেখি অন্যরাও এ খেলায় যোগ দিলেন। তিলক আর্য আগমনের ইতিহাস চার হাজার খ্রীঃ পূঃ-এ নিয়ে গেলেন, তাদের আদি বাস উত্তর মেরুতে ছিল তা প্রমাণ করলেন। পঞ্জাবে আর্যধর্ম ছড়িয়ে পড়ল, লাজপৎ তা বরণ কবলেন। আর্যসমাজীরা শুদ্ধিব মাধ্যমে অহিন্দুদেব হিন্দুত্ব দিতে গিযে মুসলিমদেব সন্দেহভাজন হল। মোগল, আফগান, ইংরেজদের হাতে বারংবার পরাভূত পাঞ্জাবী পৌরুষ এই ভাবে মনস্তাত্ত্বিক ক্ষতি পূবণ আদায় করতে চাইল।

চরমপন্থীরা এমন এক আদর্শভারত রচনা করতে চেয়েছিল যার ধমনীতে আর্যরক্ত প্রবাহিত, যার ধর্ম হিন্দু ঐতিহ্যাশ্রিত, শ্রীকৃষ্ণের মত অতিমানব ও শিবাজীর মত যোদ্ধা গডেছেন যার গৌববময় ইতিহাস। রাজনীতি, সমাজ, অর্থনীতি, সংস্কৃতি সব দিক দিয়ে তার অবদান প্রথম এবং শ্রেষ্ঠ। বিপিন পাল বললেন, "বর্ণকে সহনীয় করেছিল আশ্রম", অরবিন্দ বললেন, "আত্মাব কল্পনা সকল বিভেদপ্রবণতা দূব করবে;" উভয়ে বললেন, প্রাচীন ভারতেব রাষ্ট্র ব্যবস্থা, গ্রাম পঞ্চায়েৎ ব্যবস্থার মত মহৎ কিছু আজও পশ্চিমে গড়ে ওঠেনি। ১৯০৫ সালে শামা শাস্ত্রী আবিষ্কৃত কৌটিল্যের অর্থশাস্ত্র হিন্দু রাজনৈতিক প্রতিভার চরম প্রমাণ। তাঁদের বিশ্বদর্শনে পশ্চিমী সভ্যতা বস্তুবাদের বিষে জীর্ণ। তাকে পুনরুজ্জীবিত করতে ভারতীয় অধ্যাত্মবিদ্যার ভেষজ চাই। বিবেকানন্দের আমেরিকা অভিযান পথ প্রস্তুত করেছে। স্ববাজ লাভ সে পথ প্রশস্ত করবে। পশ্চিমের স্বার্থেই চাই ভারতের স্বাধীনতা। রবীন্দ্রনাথ কিছুদিন এ ধরনের বিশ্বদীক্ষার মোহে পড়েছিলেন, তার প্রমাণ—'ভারতবর্ষ', 'ব্যাধি ও প্রতিকার', 'ব্রাহ্মণ', প্রভৃতি প্রবন্ধ, 'নৈবেদ্যের' বহু কবিতা।

কিন্তু ১৯০৭ সালে প্রকাশিত 'গোরা' উপন্যাসে দেখি তাঁর মোহভঙ্গ হচ্ছে, অন্ধ, আত্মম্ভরী, প্রচারবাদী দেশপ্রেমের ঊর্ধ্বে এক উদার, সর্বজনীন, সমন্বয়বাদী, দেশপ্রেমের সন্ধান তিনি পাচ্ছেন।[৩৬]

॥ ৫ ॥

চিন্তার দিক থেকে চরমপন্থার যতই প্রস্তুতি থাকুক, কার্জনের নীতি তাকে দানা বাঁধতে সাহায্য করেছিল। উনিশ শতকের শেষে ব্রিটিশ সাম্রাজ্য এক সংকটের মুখে পড়ে। তার প্রধান কারণ ফরাসী ও রুশ সাম্রাজ্যের প্রতিদ্বন্দ্বিতা ছাড়াও তাকে জার্মানি সাম্রাজ্যবাদের সম্মুখীন হতে হয় এবং পশ্চিমে আমেরিকা ও প্রাচ্যে জাপানের মত দুটি প্রবল শক্তির অভ্যুদয় হয়। কিপলিং-এর বহু কবিতায়, বিশেষত ভিক্টোরিয়ার হীরকজয়ন্তী অনুষ্ঠান উপলক্ষ্যে লিখিত **Recessional**-এ, এই উদ্বেগ ধরা পড়ে। যাঁরা এ দুর্যোগে ব্রিটিশ সাম্রাজ্যবাদের পালে নতুন করে হাওয়া লাগাতে চাইলেন তাঁদের মধ্যে কার্জন অন্যতম। ভারতসচিবের সহকারীরূপে তাঁর হাত দিয়ে ১৮৯২ সালের শাসন সংস্কার আইন পাশ হয়েছিল। তখন থেকেই তিনি কংগ্রেসবিরোধী, হিন্দুবিরোধী, খানিকটা বাঙালীবিরোধী মনোভাবের শরিক। ধর্মপ্রচারকের যে বিশ্বাস ও উদ্যম নিয়ে শাসনযন্ত্র পরিচালনা করতেন তিনি তার মধ্যে শাসিতের প্রতি সহানুভূতির কোন স্থান ছিল না। ভারতীয়দের চরিত্র, সততা ও কর্মক্ষমতা সম্বন্ধে তাঁর ধারণা ছিল খুব খারাপ। কংগ্রেসকে তিনি মরণাঘাত দেবার জন্য উদ্‌গ্রীব ছিলেন।

স্বায়ত্তশাসনের প্রতীক কলকাতা পৌরসভার গঠনতন্ত্রের ওপর আঘাত হেনেই তাঁর অভিযান শুরু হ'ল। তার আগেই এ বিষয়ে এক বিল এসেছিল। তিনি তা সংশোধন করে যে নতুন বিল খাড়া করলেন তাতে সদস্য সংখ্যা দাঁড়ালো একশতের জায়গায় পঞ্চাশ। তার মধ্যে নির্বাচিত ভারতীয় ও মনোনীত ও নির্বাচিত সবরকমের ইংরাজদের সংখ্যা হবে সমান সমান—২৫ করে, কিন্তু সভাপতি হবেন একজন ইংরাজ। ইনিই আবার পৌরসভায় গৃহীত নীতি কার্যে পরিণত করবেন। কাউন্সিল ও সভাপতির মধ্যে থাকবে বারোজনের এক জেনারেল কমিটি, সেখানে নির্বাচিত ভারতীয়দের সংখ্যা মাত্র ৪। বলা বাহুল্য, এর মুখ্য উদ্দেশ্য, কলকাতার বহুব্যাপ্ত ব্রিটিশ বাণিজ্যিক স্বার্থ সংরক্ষণ—এবং তাও অনেকটা ভারতীয়দের দেওয়া করে। এর আরেকটা দিক ছিল। ১৮৯৩-৯৯ সালের মধ্যে যাঁরা বাংলার আইন পরিষদে নির্বাচিত হয়েছিলেন, তাঁদের ঘাঁটি ছিল পৌরসভা ও মফঃস্বলের মিউনিসিপ্যালিটি। সুরেন্দ্রনাথ বিপদ বুঝতে পেরে সদলে পদত্যাগ করলেন।

দ্বিতীয় আঘাত পড়ে শিক্ষার ওপর। যে ব্যবস্থা চালু ছিল কেউ তাকে আদর্শ বলবে না। 'শিক্ষার হেরফের' ও 'তোতা কাহিনী'তে রবীন্দ্রনাথ তাকে ব্যঙ্গ করেছেন। প্রাথমিক শিক্ষার অবনতি, মাতৃভাষার মাধ্যম পরিহার, শিল্প শিক্ষার অভাব, যৌথ জীবনহীন (অনেক ক্ষেত্রে আবাসহীন) বিশ্ববিদ্যালয়, আইনজীবী-পরিকীর্ণ সেনেট, ব্যক্তিগত লাভের জন্য পরিচালিত দ্বিতীয় শ্রেণীর কলেজ ও আইন কলেজ—এ-সব কথা রূঢ় হলেও সত্য। বিশ্ববিদ্যালয়ে স্নাতকোত্তর পঠন-পাঠনের কোন ব্যবস্থাও ছিল না। কিন্তু প্রতিকারার্থ কার্জন যা নীতি নিলেন তা আরও মারাত্মক। সিমলায় তিনি যে শিক্ষা সম্মেলন ডাকলেন তাতে কোন ভারতীয় প্রতিনিধি ছিল না। যে শিক্ষাকমিশন গঠিত হ'ল তাতে প্রথমে কোন হিন্দু প্রতিনিধিও ছিল না। সবাই ভাবল পৌরসভার মত উচ্চশিক্ষাও হবে সরকারী

প্রতিষ্ঠান—বিশ্ববিদ্যার মুক্তঅঙ্গন নয়, আমলাতান্ত্রিক নৈপুণ্য প্রদর্শনের ক্ষেত্র। র‍্যালে (Raleigh) কমিশনের প্রস্তাবিত সংস্কাব অনেকেব উদ্বেগ সঞ্চার কবল। সব দ্বিতীয় শ্রেণীব কলেজ তুলে দিলে মফঃস্বলের ছেলেবা কোথায় পড়বে ? আইন কলেজ তুলে দিলে উচ্চাশী ভারতীয়দের স্বাধীন ব্যবসায়ের ক্ষেত্র কি সংকুচিত হবে না ? ন্যূনতম বেতনহারের ফলে গরীব ছাত্ররা বঞ্চিত হবে না ? গুরুদাস বন্দ্যোপাধ্যায এদেব কথা তুললে কার্জন সবকারী ফাইলে মন্তব্য করলেন, "আমরাতোএদেরেই বাজনৈতিকভাবে দমন করতে চাই।"

শিক্ষিত বাঙালীর প্রতিবাদে শেষ পর্যন্ত দ্বিতীয় শ্রেণীব কলেজ ও সুরেন্দ্রনাথের আইন কলেজ টিঁকে গেল, কিন্তু বিশ্ববিদ্যালয়েব যা শাসনতন্ত্র ঠিক হল তাতে ইউরোপীয সংখ্যাগবিষ্ঠতা ও আমলাতান্ত্রিক নিয়ন্ত্রণ কাযেম হল। সেনেটেব ১০০ জন সভ্যের মধ্যে ৮০ জনেব মনোনয়নের ভার পড়ল বডলাটের ওপব। ইউরোপীয় সভ্যেব সংখ্যা হল ৫৪। সিণ্ডিকেটকে দেওযা হল কলেজেব স্বীকৃতি দান ও হবণেব ক্ষমতা। সর্বোপবি বইলেন সাহেব শিক্ষাঅধিকর্তা। বিলের বিরোধিতা করে গোখ্‌লে বললেন, "এতে বিশ্ববিদ্যালয সবকাবী বিভাগে পবিণত হবে।" ১৯১৭ সালে স্যাডলার কমিশন এ ভবিষ্যদ্বাণী সমর্থন

নবমপন্থীদের সহযোগিতা নীতি আবাব লাঞ্ছিত হল, Official Secrets Amendment Act-এ। এই আইনেব বলে অসামবিক গুপ্ত তথ্য প্রকাশনার জন্য সংবাদপত্রকে দণ্ডনীয কবা হয়। কার্জন চেযেছিলেন কোন অবস্থায কেউ যেন আমলাতন্ত্রের সমালোচনা না করে। এ নীতি প্রেস স্বাধীনতাব পবিপন্থী বলে তুমুল আপত্তি উঠল। চবমপন্থীবা বিনামূল্যে এক বিবাট প্রচাবমাধ্যম হাতে পেয়ে গেলেন।

নানা কাবণে যে সব অসন্তোষ ঘনীভূত হচ্ছিল তা ফেটে পডল বঙ্গভঙ্গ উপলক্ষ কবে। নরমপন্থীদের অববোধ বিপুল আবেগেব বন্যায ভেসে গেল। অবশ্য কার্জনই বঙ্গভঙ্গেব প্রথম প্রস্তাব দেননি। যখন বাংলা প্রেসিডেন্সী ১৮৫৪ সালে এক স্বতন্ত্র প্রদেশে পরিণত হয তখনই তাব আযতন ছিল ২,৫৩,০০০ বর্গমাইল, জনসংখ্যা ৪ কোটি ৬০ লক্ষ। ওড়িশাব দুর্ভিক্ষের সময প্রশ্ন ওঠে এতবড প্রদেশেব সুশাসনেব জন্য কি কবা উচিত। জন লরেন্স তখন বডলাট। বাংলাকে বোম্বাই বা মাদ্রাজের মত করাব বিরুদ্ধে মত দিযে তিনি বলেন, বাংলাব কিছু অংশ, যেমন আসাম ও তার সন্নিহিত জেলাগুলিকে, আলাদা কবে দেওয়া যেতে পারে। ১৮৭৪ সালে বাংলাভাষী সিলেট, কাছাড ও গোযালপাড়া জেলাসহ আসাম এক স্বতন্ত্র চীফ কমিশনারেব অধীন প্রদেশ বলে ঘোষিত হল। কিন্তু এই ক্ষুদ্র প্রদেশে কোন সিভিলিযান যেতে রাজি হল না। তখন চীফ কমিশনাব উইলিযম ওয়ার্ড ১৮৯৬ সালে প্রস্তাব দিলেন চট্টগ্রাম বিভাগ এবং ঢাকা ও মৈমনসিংহ জেলাকে আসামেব সঙ্গে যুক্ত করা হোক। প্রবল প্রতিবাদেব ফলে তা কার্যকর করা গেল না।

১৯০০ সালে কার্জন আসাম পরিভ্রমণে যান এবং চা-বাগানের মালিকবা চট্টগ্রামে চা বফতানীর সুবিধার্থ বন্দব গঠনের দাবি তোলেন। এবপব ১৯০২ সালে নিজামের কাছ থেকে বেরাব পান তিনি। তখন তাঁব মনে চিন্তাব উদয হয বেবাব কি বোম্বাই-এর সঙ্গে, চট্টগ্রাম কি আসামের সঙ্গে জুড়ে দেওয়া উচিত ? তখনো বৈজ্ঞানিক সীমানাবিন্যাসের প্রশ্নটা বড়ো ছিল, বাজনৈতিক দুবভিসন্ধি যুক্ত হয়নি। ১৯০২ সালে সি পিব চীফ কমিশনার অ্যাণ্ড্রু ফ্রেজাবের প্রস্তাব এল ওড়িশা ও সম্বলপুবকে মধ্যপ্রদেশের সঙ্গে জুড়ে দেওয়া হোক। অন্যান্য আমলারা আলাদা প্রস্তাব দিলে ফ্রেজাব (এখন তিনি বাংলার ছোটলাট)-কে ভালো করে খসড়া তৈরি করতে বলা হল। ১৯০৩ সালের শেষে নানা আলোচনার পর রিজলে

পত্ররূপে এই দ্বিতীয় প্রস্তাব প্রকাশিত হ'ল। ঠিক হল চট্টগ্রাম বিভাগ, পার্বত্য ত্রিপুরা, ঢাকা ও মৈমনসিং জেলা আসামে যাবে, ছোটনাগপুর যাবে মধ্যপ্রদেশে, বাংলা পাবে সম্বলপুর ও গঞ্জাম। এতে বাংলার লোক সংখ্যা কমবে এক কোটি নয় লক্ষ, আসাম প্রশাসনের সুবিধা বাড়বে, ওড়িশাবাসীরা এক শাসনাধীনে আসবে। নতুন দুটো কারণ দেখান হল—(১) কলকাতার বিপজ্জনক প্রভাব থেকে পূর্ববঙ্গ মুক্ত হবে, (২) মুসলিম অধিবাসীদের প্রতি ন্যায়সঙ্গত ব্যবহার কবা সম্ভব হবে। এখানেই আমরা সাম্প্রদায়িকতার সুর শুনতে পেলাম।

জন ম্যাক্‌লেনের মত অনেকেই রিজলে-পত্রের বিরোধিতার পেছনে পূর্ববঙ্গের জমিদাব, বণিক, উকিল ও সংবাদপত্রের স্বার্থের খেলা দেখেছেন। হয়তো কিছুটা সত্য। কিন্তু জনসংখ্যা বৃদ্ধিই যদি বঙ্গভঙ্গেব আসল কাবণ হয়, তবে বাংলাভাষী অঞ্চল বাদ না দিয়ে হিন্দী ও ওড়িযাভাষী অঞ্চল বাদ দেওয়া হ'ল না কেন ? ক্যাম্বেল ও কটনতো'সেই পরামর্শ দিযেছিলেন। আব অবিভক্ত বাংলাকে বোম্বাই ও মাদ্রাজের মর্যাদা দিলে বাংলার ছোটলাট কাউন্সিলেব সাহায্যে কি আবো ভাল শাসন চালাতেন না ? এতে কেন আপত্তি করলেন রিজলে ও অন্যান্য সিভিলিযান ? বাঙালীবা কাউন্সিলে ঢুকতে চাইবে বিজলেব এই ভয় কতটা সমূলক ?

কার্জন বাঙালীব আপত্তিব পেছনে বাগাড়ম্বব ছাড়া কিছুই দেখেননি। অস্থাযী ভাবত সচিবকে তিনি লিখলেন, "বাঙালীরা নিজেদের এক মহাজাতি মনে কবে এবং এক বাঙালীবাবুকে লাটসাহেবের গদীতে বসাতে চায বঙ্গভঙ্গেব প্রস্তাব তাদেব এই স্বপ্নেব সফল রূপায়ণে বাধা দেবে। আমবা যদি তাদেব আপত্তিব কাছে নতি স্বীকাব কবি তবে ভবিষ্যতে কোনদিনই বাংলা ভাগ কবতে পাবব না এবং আপনারা ভারতেব পূর্ব পার্শ্বে এমন এক শক্তিকে জোরদাব কববেন যা এখনি প্রবল এবং ভবিষ্যতে বর্ধমান বিপদেব উৎস হযে দাঁড়াবে।"[৩৭]

ঠিক এই সময তিনি পূর্ববঙ্গ সফব করছিলেন। মুসলমানপ্রধান পূর্ববঙ্গ সমর্থন না কবলে বঙ্গভঙ্গ কার্যে পরিণত কবা সম্ভব ছিল না। তাই দেখি পবিকল্পনা আরো ব্যাপক রূপ নিচ্ছে। বিজলে, ফ্রেজাব ও ইবেটসনের পবামর্শে তিনি বিজলে-পত্রে বর্ণিত জেলাগুলিব সঙ্গে জুড়ে দিলেন সমগ্র বাজশাহী বিভাগ (দার্জিলিং বাদে, কিন্তু মালদা-সহ) ও ঢাকার বাকী জেলাগুলি। চট্টগ্রাম বিভাগতো আগে থেকেই ছিল। রিজলেব মন্তব্য এ বিষয়ে আলোকপাত কবে "সংযুক্ত বাংলা শক্তিশালী। বিভক্ত বাংলা বিভিন্ন দিকে আকৃষ্ট হবে। কংগ্রেস নেতারা এ ভয় কবছেন। তাঁদেব আশঙ্কা নির্ভুল এবং সেটাই এই প্রস্তাবেব সবচেযে বড়ো গুণ। আমাদেব অন্যতম প্রধান উদ্দেশ্য ব্রিটিশ বাজত্বেব বিরোধী এক সুসংহত দলকে টুকবো করে দুর্বল কবে দেওয়া।"[৩৮] কার্জন ঢাকাব বক্তৃতায় ঘোষণা কবলেন—মুসলিমদেব হৃতগৌরব পুনরুদ্ধাবেব জন্য আলাদা প্রদেশ বচনাই তাঁব লক্ষ্য। ঢাকাব নবাব সলিমুল্লাকে নামমাত্র সুদে এক লাখ পাউণ্ড ধাব দেওযা হল। বঙ্গভঙ্গেব প্রস্তাবে সাম্প্রদায়িক মাত্রা সুস্পষ্টভাবে যুক্ত হ'ল। রিজলেব মন্তব্যে তির্যকভাবে ও ফ্রেজাবের মন্তব্যে প্রকাশ্যে ফবিদপুর, বাখবগঞ্জ প্রভৃতি জেলার চবমপন্থী কার্যকলাপের প্রতি ইঙ্গিতও করা হযেছে। নতুন প্রদেশে তাদেব দমন কবা সহজ হবে এমন আশা ছিল।

কার্জন কংগ্রেসেব প্রতিবাদ অগ্রাহ্য করলেন। বঙ্গভঙ্গেব শেষ প্রস্তাবে বাংলা হারাল ১৫টি জেলা। ৯০ লক্ষ মুসলমান নিয়ে তার জনসংখ্যা দাঁড়াল ৫ কোটি ৪০ লক্ষে। নবগঠিত পূর্ববঙ্গ ও আসাম প্রদেশের জনসংখ্যা হ'ল ৩ কোটি ১০ লক্ষ, তার মধ্যে ১ কোটি ৮০ লক্ষই মুসলিম। কিছুটা টালবাহানা কবে ভারত সচিব সম্মতি দিলেন। পূর্ণ প্রস্তাব

১৯-এ জুলাই ঘোষিত হল এবং ১৬ অক্টোবর কার্যে পবিণত হ'ল।

অদূরদর্শী কার্জন বোঝেননি যে কি মারাত্মক অস্ত্র তিনি চরমপন্থীদের হাতে তুলে দিলেন। সরকারী প্রস্তাব প্রকাশিত হবার আগেই 'সঞ্জীবনী' বিদেশী বর্জনের ডাক দিল। যেদিন বাংলার বুক চিরে কার্জনের আঁকা দাগ পাকা হয়ে গেল (১৬ অক্টোবর), সেদিন 'বন্দেমাতরম্' ও রবীন্দ্রনাথের স্বদেশী সঙ্গীত কণ্ঠে নিয়ে দলে দলে বালকবৃদ্ধযুবা অরন্ধন ও রাখীবন্ধনের মাধ্যমে স্বদেশী আন্দোলনেব সূত্রপাত করল।

কিন্তু কিভাবে "বাংলার মাটি বাংলার জল" এক হবে ? স্বদেশী আন্দোলন ত্রিধাবায় প্রবাহিত হয়েছিল। প্রথম ধারাকে বলা যেতে পাবে গঠনমূলক স্বদেশী। 'স্বদেশীসমাজ' প্রবন্ধে রবীন্দ্রনাথ এ ধরনেব গঠনমূলক কাজের কথা বিশদ কবেছিলেন। তাঁর প্রধান উদ্দেশ্য ছিল আত্মশক্তির উদ্বোধন। বয়কটকে তিনি মনে কবতেন নঞর্থক—"বয়কট দুর্বলের প্রয়াস নহে, ইহা দুর্বলের কলহ।"[৩৯] যদি গ্রামে গ্রামে সমবায় প্রথায কৃষি, ব্যাঙ্ক ও বিক্রয ভাণ্ডার গড়ে ওঠে, যৌথ খামাব তৈবি হয়, গ্রামীণ শিল্প শেখাবাব বিদ্যালয় স্থাপিত হয, সর্বোপবি জমিদার-মহাজন-আদালতেব পেযাদা ও পুলিশ প্রতিরোধেব নৈতিক শক্তি জেগে ওঠে তবে বাইবে ইংরেজ রাজের ঠাট বজায় থাকলেই বা কি এসে যায ? বিলাতী কাপড়ের চেয়ে সস্তায়, অন্তত সমান দামে, দেশী কাপড জোগাতে না পারলে বয়কট হবে দবিদ্রেব ওপব অত্যাচাব এবং শেষ পর্যন্ত তা সাম্প্রদায়িক কলহ ডেকে আনবে। "ভাবতের সমাজ উচ্চনীচ নানা স্তরে বিভক্ত।" "আমাদেব বৈচিত্র্য আছে কিন্তু কোন ঐক্যের তত্ত্ব কাজ কবছে না।" এ অবস্থায় "শুদ্ধমাত্র ভাঙন, নির্বিচাব বিপ্লব কোনমতেই কল্যাণকর হইতে পাবে না।"[৪০]

স্বদেশী বলতে প্রফুল্লচন্দ্র রায় ও নীলবতন সবকাব কিন্তু বৃহদাকাব ও আধুনিক শিল্পের কথাই ভেবেছিলেন। এ সময় বঙ্গলক্ষ্মী কটন মিলেব মত স্বদেশী কাপডেব কল, উন্নত তাঁত, চীনামাটি, চামডা, দেশলাই ও সাবানেব কাবখানা, এমনকি জাহাজ নির্মাণের উদ্যোগ গডে ওঠে। অধিকাংশ ক্ষেত্রে মূলধন ও অভিজ্ঞতাব অভাবে তা বিনষ্ট হলেও সফল ব্যতিক্রম—জামসেদজি টাটাব লৌহ ও ইস্পাত কারখানা—আজও আমাদের গর্বের বিষয়। স্বেচ্ছাসেবীব দল মাযেব দেওয়া মোটা কাপড বাড়ি বাড়ি ফিবি করত। আদর্শবাদেব কমতি না থাকলেও বিলাতী ব্যবসাযেব গায়ে তা প্রবল বা দীর্ঘস্থায়ী আঘাত হানতে পাবেনি।

দ্বিতীয় ধাবা বযকটকে প্রাধান্য দিয়েছিল। সুবেন্দ্রনাথ ও গোখলেব মত নবমপন্থীরা বযকটকে একটা সামযিক এবং রাজনৈতিক হাতিযাব রূপে দেখতেন। তাঁবা মনে কবেছিলেন ল্যাঙ্কাশিযবেব স্বার্থ ব্যাহত হলে, তা পার্লামেন্ট ও ভাবত সরকারেব ওপর চাপ দেবে এবং বঙ্গভঙ্গ প্রত্যাহৃত হবে। তিলক ও অববিন্দ কিন্তু বযকটকে এত সামযিক ও সীমাবদ্ধ প্রয়োজনে ব্যবহার করতে চাননি। তাঁবা একে মনে কবতেন স্ববাজলাভের জন্য প্রয়োজনীয আত্মিক প্রস্তুতি। তিলক এব নাম দিয়েছিলেন—"বহিষ্কাবের যোগ।" তাছাডা তাঁবা বযকট বলতে শুধু কাপড, চিনি, নুন বর্জন বোঝেননি, তাঁবা চেয়েছিলেন শাসনেব সব ক্ষেত্রে—শিক্ষা, বিচার, পৌরসভা, আইন পবিষদ—তাকে প্রয়োগ করতে। অরবিন্দ এর নাম দিয়েছিলেন "নিষ্ক্রিয় প্রতিরোধ।" বযকট অনেক কাবণেই প্রত্যাশিত সাফল্য লাভ কবেনি। কলকাতা বন্দরে আমদানীব সংখ্যাতাত্ত্বিক বিশ্লেষণে দেখা যায় আমদানী বিলাতী কাপডেব মূল্য ১৯০৫-৬-এ ছিল ২১·৪৪ কোটি টাকা, ১৯০৬-৭-এ ১৮·৬২ কোটি টাকা, ১৯০৭-৮-এ ২৩ ৭৩ কোটি টাকা এবং ১৯০৮-৯-এ ১৬ ২০ কোটি টাকা। সরকাবী মতে ১৯০৮ সালের কমতিব জন্য বিশ্বমান্দ্য দাযী। পবেব বছরই আমদানী বেড়ে হয় ২০ ২০

কোটি টাকা। মাড়োয়ারী ব্যবসায়ী ও বিদেশী মিলমালিকদের ঝগড়া খানিকটা দায়ী। তিলক ও খাপার্ডের বহু চেষ্টা সত্ত্বেও তাবা বিলাতী বস্ত্র বিক্রয় বন্ধ করেনি। উত্তবপ্রদেশের নেতাবা তো সরকারকে বলপ্রয়োগে বয়কট বন্ধ করতে অনুরোধ করেছিলেন। লবণ ও চিনির আমদানী তো বেড়ে গিয়েছিল।[৪১]

জাতীয় শিক্ষার পরিকল্পনা এই ব্যাপক বযকটের অবশ্যম্ভাবী অঙ্গ। সতীশ মুখোপাধ্যায়ের ডন সোসাইটি এ নিয়ে আলোচনা শুরু করেছিল এবং ববীন্দ্রনাথ, গুরুদাস সবাই এতে যোগ দিয়েছিলেন। কার্জনের বিশ্ববিদ্যালয় আইন (১৯০৪) ও কার্লাইল সার্কুলার (১০ অক্টোবর ১৯০৫) জাতীয় শিক্ষা আন্দোলনকে সক্রিয় করল। স্থাপিত হল জাতীয় শিক্ষা পবিষদ ও বেঙ্গল ন্যাশনাল কলেজ ; নবমপন্থীদেব চেষ্টায বেঙ্গল টেকনিক্যাল ইনস্টিট্যুট। প্রথমটির অধ্যক্ষরূপে অববিন্দ বললেন, এ শিক্ষায যে সাংস্কৃতিক জমি তৈরি হবে, তাতে উৎপন্ন হবে স্বাধীনতাব ফসল। দেশের বাহ্য সম্পদ উন্নয়নের বা বৃত্তি শিক্ষাব জন্য অরবিন্দ মাথা ঘামাতেন না। কর্তৃপক্ষেব সঙ্গে মনোমালিন্য হওয়ায় তিনি যখন পদত্যাগ করলেন, তখন ২৫টি মাধ্যমিক ও ৩০০ প্রাথমিক জাতীয় বিদ্যালয সংগঠিত হয়েছে।

কিন্তু চবমপন্থীদের চোখে স্বদেশী, বয়কট, জাতীয় শিক্ষা গৌণ, মুখ্য—স্বরাজ। এ নিয়ে কলকাতা কংগ্রেস (১৯০৬)-এ তুমুল বিতর্ক হযে গেল। বাবাণসী কংগ্রেস (১৯০৫)-এব সময থেকে মহারাষ্ট্র ও বাংলার চবমপন্থী দলেব বোঝাপডা শুরু হয়। ১৯০৬-এর জুন মাসে তিলক কলকাতা এলে যোগাযোগ ঘনিষ্ঠতর হয। আব এল মুধোলকব গোখ্‌লেকে লেখেন (১৪ সেপ্টেম্বব ১৯০৬), গোলমাল অনেকদূব গডাবে। তিলককে সভাপতি কবার প্রস্তাব ওঠে কিন্তু বোম্বাই দল কংগ্রেস বর্জনেব ভয দেখায। গোখলে আশঙ্কা কবেন যে গোলমালেব ফলে মর্লের শাসনতান্ত্রিক সংস্কাবেব কল্পনা ভেস্তে যাবে। নটেশনকে লেখা চিঠিতে (২রা অক্টোবব ১৯০৬) তিনি তিলকেব "ষডযন্ত্র কবাব তুলনাহীন ক্ষমতা" ও অবিবেকিতাকে দায়ী কবেছেন। শেষে দাদাভাই নৌরিজিকে সভাপতি পদে আহ্বান কবে নরমপন্থীবা বিপক্ষের মুখ বন্ধ কবেন। পুবো বন্ধ যে হযনি তাব প্রমাণ ৩ অক্টোবরেব 'বন্দেমাতরম্'-এ অববিন্দেব প্রবন্ধ।

দ্বাবভাঙার মহাবাজাব বাড়িতে কংগ্রেসেব সভা বসল। আগেব বছবেব সভাপতি রূপে গোখলে বঙ্গভঙ্গেব সমালোচনা কবেছিলেন, এমনকি বয়কট পছন্দ না কবলেও সাময়িক অস্ত্র হিসাবে তা ব্যবহাব করতে বাজিও হয়েছিলেন। কিন্তু কংগ্রেসেব লক্ষ্য বদলাতে তিনি সম্মত ছিলেন না। এদিকে চবমপন্থীরা ঔপনিবেশিক স্বায়ত্তশাসনে থেমে থাকতে রাজি নন। গোখ্‌লে মাদ্রাজ ও উত্তব প্রদেশেব প্রতিনিধিদের পুরো, বোম্বাই, পঞ্জাব ও সি পি-র দুই তৃতীযাংশ এবং বাংলার অর্ধেক ভোট পাবেন আশা করেছিলেন। কিন্তু খাপার্ডেব ডায়েরি (২৪ ডিসেম্বব)-তে দেখি তিলক দলের লোকদেব নিয়ে আলাদা সভা করেছেন এবং স্থিব হযেছে যে তাঁদের প্রস্তাব বিষয় নির্বাচনী কমিটি প্রত্যাখ্যান কবলে তা পূর্ণাঙ্গ অধিবেশনে পেশ করা হবে। দ্বাবভাঙার মহাবাজা বোজকার ঘটনা জানাতেন বড়লাটেব সচিব ডানলপ স্মিথকে। তাঁব ডায়েরিতে পড়ি, খাপার্ডে ও পাল ব্রিটিশ আশ্বাসে বিশ্বাস স্থাপন করেননি। ঔপনিবেশিক স্বায়ত্তশাসনে তাঁরা সন্তুষ্ট ছিলেন না। তিলক ও মতিলাল ঘোষ প্রায় একই দলে। লাজপৎ বায় তাঁদের নরম কবাব চেষ্টায ব্যর্থ হয়েছিলেন। আব অজিত সিং চরমপন্থীদের পক্ষ নেন। ভোটাভুটি হলে পালরা জিততেন। কিন্তু মতিলালের চিঠিতে (জওহরলালকে—২৭ ডিসেম্বব ১৯০৬) জানি দাদাভাই ভোট হতে না দেওয়ায়

চবমপন্থীরা সভা ত্যাগ করে। পূর্ণ অধিবেশনে 'স্বরাজ' শব্দ ব্যবহার করে দাদাভাই উভয় পক্ষকেই খুশি করার চেষ্টা করেন। স্বরাজ বলতে নরমপন্থীরা বুঝল ঔপনিবেশিক স্বায়ত্তশাসন, চরমপন্থীরা বুঝল—স্বাধীনতা। দাদাভাই-এব ব্যবহৃত পুরো কথাগুলি হ'ল "Self Government or Swaraj like that of the United Kingdom or the Colonies." যে যা মানে করে তাই। তার পব উঠল বয়কট প্রসঙ্গ। চরমপন্থীরা চাইল সর্বভারতীয় ক্ষেত্রে সর্বাঙ্গীণ বয়কট, নবমপন্থীবা কয়েকটি সীমিত ব্রিটিশ পণ্যেব ব্যাপারে তার প্রয়োগ। স্বদেশীব ব্যাপারে নরমপন্থীদের বয়ান ছিল, "এমনকি স্বার্থত্যাগের দরকাব হলেও", আব চরমপন্থী বয়ান ছিল, "যে কোন ত্যাগে স্বদেশী।" মালব্যের ভাষণে পবিষ্কাব বোঝা যায় তিনি বাংলাব বাইরে বয়কট আন্দোলন চাননি। তাঁব মত অনেকেই। চবমপন্থীরা দলে ভাবী ছিল। দাদাভাইকে কেউ অপমান করেনি বটে তবে সুবেন্দ্রনাথ ও মেহ্‌তা তরুণদের হাতে লাঞ্ছিত হন। তিলকবা বোঝেন যদি তাঁদেব মত প্রতিষ্ঠিত করতে হয় তবে নতুন এক দল গডতে হবে। তাঁবা এ দলেব নাম দিলেন New Party, পঞ্জাবে অজিত সিং গড়লেন 'ভারতমাতা সভা।'[৪২]

স্বদেশী আন্দোলনের পক্ষে জনমত সংগঠনেব জন্য জেলায় জেলায় সমিতি স্থাপিত হ'ল। গৃহীত নীতি কার্যে পরিণত করাব জন্য তৈবি হল জাতীয় স্বেচ্ছাসেবী দল। সমিতির মধ্যে বিখ্যাত ছিল ববিশালেব 'স্বদেশ বান্ধব', ফরিদপুবেব 'ব্রতী', মৈমনসিংহের 'সুহৃদ' (ও 'সাধনা')—আব সবচেয়ে বিখ্যাত ঢাকাব 'অনুশীলন'। জেলা সমিতির অধীনে অনেক শাখাও স্থাপিত হয। তবে কেন্দ্রীয সমিতিব কর্মকর্তাদেব তালিকা প্রতিপন্ন কবে যে এগুলি মূলত ভদ্রলোকদেব প্রতিষ্ঠান। যেমন স্বদেশ বান্ধব সমিতিব ৭৩ জন কর্মকর্তার মধ্যে ছিলেন সাতজন জমিদাব, উনিশ জন উকিল. পনেব জন শিক্ষক। সাধাবণ সভ্যদেব মধ্যে ছাত্র, অল্পবযেসী উকিল ও মধ্য স্বত্বাধিকাবীব সংখ্যা ছিল বেশি। এব প্রাণপুরুষ অশ্বিনীকুমাব দত্ত মুসলমানদের দলে আনার চেষ্টায কিছুটা সফল হলেও হিন্দু ভদ্রলোকদের অনীহা ও সবকাব পক্ষের কূট চালেব ফলে তা ব্যাহত হয।

হিন্দু জমিদার, কর্মচাবী, মহাজন (ঢাকাব সাহা) কর্তৃক নিপীড়িত মুসলিম জোতদাব, প্রজা ও ভাগচাষীদের মধ্যে সাম্প্রদাযিক উসকানি দেওযা সহজ ছিল। খাজনা বাডিযে, মাথোট বসিয়ে, প্রতিমা পূজা বাবদ ঈশ্বববৃত্তি চাপিযে তাবা যৌথ স্বদেশী আন্দোলনের বিরোধিতাই করেছিল। তাছাড়া মুসলিম নবাব, জমিদার, তালুকদারদেব খুশি করতে মিণ্টো-মর্লে সাম্প্রদায়িক ভোট দানের ব্যবস্থা করেন। এদেরই প্রতিষ্ঠান মুসলিম লীগ (১৯০৬) জন্ম লগ্ন থেকেই স্বদেশীর শত্রু ছিল। মোল্লা ও মৌলভীদের অনেকেই সলিমুল্লাব লোক ছিল এবং নদীয়া, ঈশ্বরগঞ্জ, ব্রাহ্মণবাড়িয়ার হাঙ্গামায় মদত দিয়েছিল। 'লাল ইস্তাহারেব' মত প্রচার পুস্তিকা কম প্ররোচনামূলক নয। জেলাশাসক হিউজ বুলার লিয়াকত হোসেনেব প্রচাব সাফল্যে শঙ্কিত হয়ে সাম্প্রদাযিক বিদ্বেষ ছড়াবার কাজে ইব্রাহিম খাঁকে লাগান। কুমিল্লার জেলাশাসক গার্লিক সাম্প্রদাযিক সংঘর্ষের ব্যাপাবে নবাবকে সমর্থন করলে হাইকোর্ট তাঁর পক্ষপাতিত্বের প্রতি কটাক্ষ কবেছিল। ছোটলাট হেয়ার তাঁর পূর্বসূবী ব্যামফিল্ড ফুলারেব চেয়ে কম সাম্প্রদায়িক ছিলেন না। তাঁব ও মিণ্টোর পত্রালাপ এ প্রসঙ্গে অনেক আলোকপাত করে।[৪৩]

তবু রবীন্দ্রনাথের সাবধানবাণী আজও কানে বাজে : "একথা বলিয়া নিজেকে ভুলাইলে চলিবে না যে হিন্দু মুসলমানের সম্বন্ধের মধ্যে কোন পাপই ছিল না, ইংরেজই মুসলমানকে আমাদের বিরুদ্ধে করিয়াছে...শনি তো ছিদ্র না পাইলে প্রবেশ কবিতে পারে না; অতএব

শনির চেয়ে ছিদ্র সম্বন্ধেই সাবধান হইতে হইবে।" স্বদেশী নেতারা অনেকেই এই ছিদ্রের সমস্যা সমাধান না করে বয়কট জোর করে চাপাতে চেয়েছিলেন। কেউ কেউ আবার স্বদেশী আন্দোলনকে সামনে রেখে গোপনে সন্ত্রাসবাদেব পথে পা বাড়ালেন।

তাঁদের নেতৃত্ব দিলেন অরবিন্দ ঘোষ—কনিষ্ঠ ভ্রাতা বারীনের মাধ্যমে। গোয়েন্দা বিভাগেব ড্যালির মতে ১৯০০ সালে (অনেকের মতে ১৯০২) বরোদা থেকে তাঁর দূত যতীন ব্যানার্জী আসেন কলকাতার অনুশীলন সমিতির প্রধান পি মিত্রের সঙ্গে যোগাযোগ স্থাপন কবতে। ১৯০২ সালে তিনি নিজে আসেন এবং সে সময় মেদিনীপুরের কিছু নেতা—হেমচন্দ্র কানুনগো, সত্যেন বসু প্রভৃতিকে—দীক্ষা দিয়ে যান। গোয়েন্দা বিভাগের নিকসনের মতে বারীন বিভিন্ন জেলার অবস্থা পরিদর্শন কবেন কিন্তু যতীন ব্যানার্জীর সঙ্গে কলহের ফলে বাংলা ত্যাগ করেন। ১৯০৪ সালে ঝগড়া মেটাতে অরবিন্দ দ্বিতীয়বার বাংলায় আসেন। ড্যালির মতে বাবীন ফিবে আসেন ১৯০৫ সালে (নিকসনের মতে ১৯০৪ সালে) এবং বঙ্গভঙ্গের ফলে বৈপ্লবিক পবিস্থিতি দানা বাঁধছে দেখে অববিন্দ নিজে আসেন পবেব বছব। অরবিন্দেব নির্দেশে এক দল যুবক মণীন্দ্র লাহিড়ী, অবিনাশ চক্রবর্তী প্রভৃতিব আর্থিক সাহায্যে 'যুগান্তব' পত্রিকা প্রকাশনা শুরু করেন। অরুণচন্দ্র গুহ Aurobindo and Yugantar গ্রন্থে লিখছেন, "...the starting of *Jugantar* was the beginning of Yugantar as a separate group—actively dedicated to the cause of a revolutionary movement."বারীন 'যুগান্তর' নামে একটা উপদল তৈরি করেন এবং ছাত্র ভাণ্ডাব, আত্মোন্নতি সমিতি ও চন্দননগবের পূর্ব স্থাপিত দলগুলিব সঙ্গে যোগাযোগ স্থাপন কবেন। ঢাকাব অনুশীলন সমিতি আর্মস্ট্রং এর মতে ১৯০৫ এর ৩ নভেম্বব, (কিন্তু বার্ডেব মতে ১৯০৬ সালেব সেপ্টেম্বব মাসে) প্রতিষ্ঠিত হয়। এর নেতা পুলিন দাশেব অস্ত্রশিক্ষা সরলাদেবীব আখড়ায়। অসাধারণ কর্মপটু পুলিন অতি শীঘ্রই পূর্ববঙ্গ ও আসামে পাঁচশত শাখা খোলেন, যাব সদস্য সংখ্যা তিন হাজাবেব মত। ১৯০৬ সালে বরিশাল প্রাদেশিক কনফাবেন্সে পুলিশেব বেপরোয়া লাঠি চালনার প্রতিবাদে সন্ত্রাসবাদী কার্যকলাপ শুরু হয়। ১৯০৭ সালে শ্যামজী কৃষ্ণ বর্মাব সাহায্যে হেমচন্দ্র কানুনগো বোমা তৈবি শিখতে প্যাবিস যান এবং ফেরেন ১৯০৮ সালের জানুয়ারি মাসে। ইতিমধ্যে ১৯০৭ সালে বিভিন্ন ডাকাতি, ঢাকাব জেলাশাসক অ্যালেনকে হত্যাব চেষ্টা, দুবাব ছোটলাট ফ্রেজাবেব ট্রেন ওড়াবাব চেষ্টা চলে। অন্যদিকে অরবিন্দদেব মুরারিপুকুরেব বাগানবাড়িতে 'যুগান্তর', 'বন্দেমাতরম্' ও ছাত্র ভাণ্ডাবের দল নিয়ে বারীন অস্ত্র সংগ্রহ ও শিক্ষাদান শুরু করেন। অজিত সিং-এর সদ্য প্রকাশিত আত্মজীবনী Buried Alive থেকে দেখা যায় গুরুদাসপুর, অম্বালা, ফিরোজপুরে সৈন্যদেবও উত্তেজিত করা হয়। রাওলপিণ্ডি ও লাহোরে ইংরেজদের ওপর হামলা হয়। চারদিকে ছড়িয়ে পড়ে বাঁকে দয়ালের গান—"পাগড়ি সাম্‌হালও জাত্তা, পাগড়ি সাম্‌হালও"।

বাংলায় এসব কাজের প্রাণপুরুষ ছিলেন অরবিন্দ, কিন্তু তাঁর কোনও ব্যাপক পরিকল্পনা ছিল বলে মনে হয় না। নিজে মিস্টিক স্বভাবের ছিলেন বলে তিনি বিশ্বাস করতেন মা (দেশমাতা ও কালী অবশ্যই সমার্থক) প্রয়োজনে সব জুগিয়ে দেবেন। কিন্তু তিনি শুধুই গোপন ষড়যন্ত্রে লিপ্ত ছিলেন না—নরমপন্থীদের হাত থেকে কংগ্রেসেব কর্তৃত্বও কেড়ে নিতে চেয়েছিলেন। প্রকাশ্যে কংগ্রেসেব মাধ্যমে এবং গোপনে বিপ্লবীদের মাধ্যমে তিনি যুগপৎ আক্রমণ করতে চেয়েছিলেন। প্রথমে, মেদিনীপুর প্রাদেশিক কনফারেন্সে সুরেন্দ্রনাথকে পুলিশের সঙ্গে যোগসাজসের দায়ে অভিযুক্ত করে অভিপ্রায়ের ইঙ্গিত

দিয়েছিলেন তিনি। তারপর সদ্যমুক্ত লাজপৎ রায়কে জানালেন পরবর্তী কংগ্রেসের সভাপতি হবার আহ্বান। গোখ্‌লে ও সুরেন্দ্রনাথের অনুরোধে লাজপৎ পিছিয়ে যেতে তিনি তিলকের নাম তুললেন।

ইতিমধ্যে নরমপন্থীরাও সংগ্রামের জন্য তৈরি হচ্ছিল। বোম্বাই প্রাদেশিক কনফারেন্সে মেহ্‌তা বয়কট ও জাতীয় শিক্ষার কথা উল্লেখ করেননি। তিনি ও গোখ্‌লে ঠিক করেন নাগপুরে অধিবেশন ডেকে ও রাসবিহারী ঘোষকে সভাপতি করে তাঁরা সংখ্যাগরিষ্ঠতা অর্জন কববেন এবং তাব সাহায্যে কলকাতায় গৃহীত প্রস্তাবগুলি আবো জোলো করে দেবেন। মর্লের শাসন সংস্কার সম্বন্ধে নিঃসংশয় হবার জন্যই তাঁদেব এত আয়োজন। তখন অভ্যর্থনা সমিতি সভাপতি নির্বাচন করত। চরমপন্থীবা সে সমিতি দখল করল এবং তার কার্যনির্বাহিক সমিতিতে নিজেদেব লোক ঢুকিয়ে তিলকের নাম প্রস্তাব করতে চাইল। এর ফলে নরমপন্থীরা প্রমাদ গুনল ও নাগপুব থেকে অধিবেশন সবাতে চাইল। ১৯০৭-এর ২ অক্টোবর মেহ্‌তাকে এই পরামর্শ দিলেন মুধোলকার। একই পরামর্শ আসে বড়লাটের ব্যক্তিগত সচিব ডানলপ স্মিথেব কাছ থেকে। ওয়াচাকে লেখা অ্যালফ্রেড নন্দীর (১১ অক্টোবব ১৯০৭) চিঠি থেকে তা জানা যায়। ১০ নভেম্বব স্থায়ী কমিটির সভায় সুবাটে অধিবেশন স্থানান্তবিত করার প্রস্তাব উঠলে তিলক ও খাপার্ডে ভোট দানে বিবত থাকেন। ১৪ নভেম্বব ওয়াচা গোখ্‌লেকে জানাচ্ছেন সুবাট রাজি হয়েছে এবং তিনি বাসবিহাবী ঘোষেব সভাপতিত্ব পাকা কবে ফেলেছেন। একটি ছাড়া সব প্রাদেশিক কমিটি ও অভ্যর্থনা সমিতি রাজি হল। 'বন্দেমাতরমে' অরবিন্দ লিখলেন, "মেহ্‌তা ঐন্দ্রজালিকেব মত সুরাটে কংগ্রেস সবিয়েছেন।" তাঁর দলের ক্ষোভ অনুমেয।

তবুও প্রায ১৬০০ প্রতিনিধিব মধ্যে অন্ততঃ ৬০০ ছিল চবমপন্থী এবং সুরেন্দ্রনাথ বয়কট ও স্বদেশী প্রস্তাবে মেহ্‌তাব বিবোধিতা করতে রাজি ছিলেন। অন্যদিকে মেহ্‌তা চাইছিলেন কলকাতা কংগ্রেসের বিতর্কিত প্রস্তাবগুলি বাদ দিতে। সুরেন্দ্রনাথ বহু চেষ্টা করেও তাঁকে নবম কবতে পারলেন না। তবে তিনি বাসবিহারী ঘোষেব সভাপতিত্ব নিয়ে আপত্তি তুলতে নাবাজ হন। এই ছিল সুবাট দক্ষযজ্ঞের প্রেক্ষাপট।

২৬ ডিসেম্বর, ১৯০৭। অম্বালাল দেশাই আনুষ্ঠানিক ভাবে বাসবিহাবীর নাম প্রস্তাব কবলেন। সুরেন্দ্রনাথ সমর্থন কবতে উঠলে গোলমাল শুরু হল ও সভা মুলতুবি বাখা হল। লাজপতেব মতে তিলক দুবার বাসবিহাবীব সভাপতিত্ব মেনে নিতে রাজি হন যদি প্রস্তাবগুলি বিষয় নির্বাচনী কমিটির হাতে ছেড়ে দেওয়া হয়। তিলকের অনুচররা এত নমনীয় ছিলেন না। যাই হোক, রুশ কনসাল জেনারেলের রিপোর্টে দেখা যায় নরমপন্থীরা সমঝোতার প্রস্তাব নাকচ করলে ২৭ ডিসেম্বর তিলক সভাপতি অনুমোদনের সংশোধনী তুলতে চাইলেন। অভ্যর্থনা সমিতিব সভাপতি মালভি তাঁকে বলতে না ডাকায় তিলক উঠে দাঁড়ালেন।

এতে বাসবিহারী ও মালভি আপত্তি জানালেন। এব মধ্যে অববিন্দকে বিশ্রী ভাষায় গালাগাল দেওয়ার জন্য বাংলা দল আরও খেপে ছিল। যখন বাসবিহারী ভাষণ পড়ছিলেন এবং তিলক তাঁর নির্বাচনে আপত্তি জানাচ্ছিলেন তখন হঠাৎ একটা মাবাঠী জুতো আছড়ে পড়ল মঞ্চের ওপর, মেহ্‌তার গা থেকে ছিটকে লাগল ব্যানার্জীর গায়ে। শুরু হল তাণ্ডব—লাঠালাঠি, চেয়ার ভাঙাভাঙি, মাথা ফাটানো এবং শেষ পর্যন্ত পুলিশের আগমন। বিদেশী সাংবাদিক নেভিনসন তার নিখুঁত বর্ণনা রেখে গেছেন।

অরবিন্দ পরে লিখেছিলেন, "আমি তিলকের সঙ্গে পরামর্শ না করেই হুকুম দিয়েছিলাম

কংগ্রেস অধিবেশন ভেঙে দিতে।" তাঁর ভাই বারীনের ভাষায়, "সবারই কাঁধে দক্ষযজ্ঞনাশী পিনাকীর এক একটি দানা সওয়ার হইয়াছে, সবাই পুরাতনের কালাপাহাড়! নূতনের নেশাখোর নবাস্বাদিত শক্তিসুরার মাতাল।' সুরাটের দক্ষযজ্ঞ পণ্ড করার ব্যাপারে তিলকের খুব বেশি হাত ছিল না। বি· আর· নন্দ তাঁর গোখ্‌লে-জীবনীতে তিলকের প্রতি অন্যায় করেছেন।[৪৪]

অরবিন্দের দল তখন পুরোপুরি সন্ত্রাসবাদী কাজের দিকে ঝুঁকেছে। হেমচন্দ্র ফিরে এসেছেন। মুরারিপুকুরের কাজ চলেছে প্রায় পুলিশের চোখের ওপরে। কিন্তু কিংসফোর্ড হত্যার চেষ্টায় বিফল ক্ষুদিরাম ধরা পড়লে বাগানবাড়িতে তল্লাসি হল, অস্ত্রশস্ত্র ধরা পড়ল, অরবিন্দেব দলের প্রায় সবাই গ্রেপ্তাব হয়ে আলিপুরে বোমার মামলায অভিযুক্ত হল। ইণ্ডিযা অফিস লাইব্রেরীতে টেগার্টেব এক অপ্রকাশিত জীবনী "Memoirs of an Indian Police Officer" অবিষ্কার করেছি। এটি সংকলন করেছেন টেগার্টের পত্নী কে· এফ· টেগার্ট (Mss. Eur. C 235/1). এতে বিশদ বিববণ পাওয়া যাবে। বোমা নিয়ে 'কেশরী'তে প্রবন্ধ লেখাব জন্য তিলকের ছ'বছর দ্বীপান্তর হয়ে গেল। কৃষ্ণকুমার মিত্র, অশ্বিনী দত্ত প্রভৃতি আরো কয়েকজন নির্বাসিত হলেন। সমিতিগুলিব ওপর নামল রাজরোষ। আলিপুর মামলায় অরবিন্দ ছাড়া পেলেও বাকীরা হয় দ্বীপান্তর না হয সশ্রম কারাদণ্ডে দণ্ডিত হলেন। ক্ষুদিরাম এবং নরেন গোঁসাই-এর হত্যার জন্য কানাই ও সত্যেন ফাঁসীর মঞ্চে জীবন দিলেন। ১৯১০-এর এপ্রিলে ছোটলাট বেকার অরবিন্দকে পুনরায় গ্রেপ্তাব করার জন্য আবেদন করলে মিণ্টো অনুমতি দেন। কিন্তু পূর্বাহ্লে খবর পেযে অরবিন্দ চন্দননগরেব পথে পণ্ডিচেবী রওনা হযে যান। তাঁব পণ্ডিচেবী প্রয়াণে এ পর্বেব অবসান ঘটল। সত্যকাব ধর্মবোধ তাঁর মধ্যে জাগ্রত হচ্ছিল—তা "কারাকাহিনী" পডলেই বোঝা যায়। তিনি ধর্মেব সঙ্গে সন্ত্রাসবাদকে খাপ খাওযাতে পারছিলেন না।[৪৫] তবে বিপ্লববাদ নতুন মোড নেয যতীন্দ্রনাথ মুখোপাধ্যায়েব নেতৃত্বে। পুলিন দাসের নেতৃত্বে ঢাকা অনুশীলন স্বদেশী আন্দোলনের কার্যসূচির সঙ্গে জড়িয়ে পড়েনি। প্রথম থেকেই তাব ভূমিকা ছিল এক সুকঠিন শৃঙ্খলাবদ্ধ গুপ্ত সন্ত্রাসবাদী দলের। ১৯১০-এ ছাডা পাওয়াব পর পুলিন পুনরায় কারারুদ্ধ হন ও ঢাকা ষড়যন্ত্র মামলায় অভিযুক্ত হন। নেতৃত্ব দেন মাখন সেন, নরেন সেন, প্রতুল গাঙ্গুলী প্রমুখ। ক্যাম্বেল কের (Kerr) উভয় দলের পার্থক্য তুলে ধরেছেন।[৪৬]

রবীন্দ্রনাথের মন্তব্য দিয়ে এ প্রসঙ্গ শেষ করছি। "মধ্যমপন্থী ও চরমপন্থী এই উভয দলই কংগ্রেস অধিকাব করাকেই যদি দেশের কাজ করা বলিয়া একান্ত ভাবে না মনে কবিতেন, যদি দেশের সত্যকার কর্মক্ষেত্রে ইঁহারা প্রতিষ্ঠালাভ করিতে থাকিতেন—দেশেব শিক্ষা-স্বাস্থ্য-অন্নের অভাব মোচন করিবার জন্য যদি ইঁহারা নিজের শক্তিকে নানা পথে অহরহ একাগ্রমনে নিয়োজিত করিয়া বাখিতেন, দেশহিতেব সত্যকার সাধনা ও সত্যকাব সিদ্ধি কাহাকে বলে তাহার স্বাদ যদি পাইতেন এবং দেশের জনসাধাবণের সঙ্গে কায়মনোবাক্যে যোগ দিয়া দেশের প্রাণকে দেশের শক্তিকে প্রত্যক্ষ ভাবে উপলব্ধি করিতেন তাহা হইলে কংগ্রেস সভার মঞ্চ জিতিয়া লইবার চেষ্টায় এমন উন্মত্ত হইয়া উঠিতেন না।"[৪৭]

দুদিকের এই জিদ প্রমাণ করল যে কোন পন্থীই কংগ্রেসকে তেমন বড়ো করে দেখেনি। স্বার্থের পার্থক্য ও মতের অনৈক্য সহ্য করে সত্য রক্ষা ও মঙ্গলকে কাজে প্রতিফলিত করার শিক্ষা পেতে কংগ্রেসকে আরো দশ বছর অপেক্ষা করতে হয়েছিল। সে শিক্ষা এসেছিল মোহনদাস করমচাঁদ গান্ধীর কাছ থেকে। জনগণের সমর্থন লাভের জন্য ধর্মকে কাজে

লাগিয়ে তাঁরা সাম্প্রদায়িক বিপত্তি ডেকে এনেছিলেন। আবার জনসাধারণ—যার মধ্যে কৃষকদের সংখ্যা সর্বাধিক—তাদের জন্যও চরমপন্থীদের কোন অর্থনৈতিক পরিকল্পনা ছিল না। গান্ধীর শক্তির পেছনে ছিল দেশব্যাপী কৃষক সম্প্রদায়ের সমর্থন এবং খিলাফৎ আন্দোলনের মাধ্যমে হিন্দু-মুসলিম ঐক্য। তবু চরমপন্থীরা একটা কথা প্রাণ দিয়ে বুঝিয়ে দিয়ে গেলেন যে "আবেদন নিবেদনের থালা বহি বহি নতশির" নরমপন্থীদের কোনো রাজনৈতিক ভবিষ্যৎ নেই। এঁরাই প্রমাণ করলেন শর্তহীন সহযোগিতার নীতি ভ্রান্ত, তা মর্লের শাসন সংস্কারের বেশি কিছু আদায় করতে পারে না। তাঁরা বোঝালেন ইংরাজদের কাউন্সিল মায়ার ছলনা, তার মোহে পড়লে মনুষ্যত্ব বিসর্জন দিতে হয়। তাঁরা দেখালেন ভারতের লক্ষ্য—পূর্ণ স্বরাজ এবং তা অর্জন করতে হবে বীর্য ও মৃত্যুর শুল্কে। নঞর্থক বয়কট ও সদর্থক স্বদেশীর সাফল্য যতই সীমিত হোক, গান্ধীকেও তা গ্রহণ করতে হয়।

সুরাটের অব্যবহিত পরে মিন্টো মর্লেকে লেখেন, "কংগ্রেসের পতন আমাদের পক্ষে একটা বড় জয়।" তাঁর চেয়ে দূরদর্শী মর্লে উত্তর দেন, "আপাতপতন মনে হলেও চবমপন্থীরাই একদিন কংগ্রেস দখল কববে।" ১৯১৭ সালের পর তাই ঘটল। গান্ধীর আবির্ভাবে ভারতের ম্রিয়মাণ জাতীয় জীবনে আবাব বেজে উঠল নব বসন্তের নতুন প্রাণের গান।

Then for whom is it ? sad question ;
Fate no clear reply concedes,
When in days of sheer misfortune,
One great nation, silent, bleeds.
But strike up new songs and livening
Stand no more thus bowed, aghast,
Earth engenders songs again
As she has for ages past.

(Chorus, Goethe, *Faust,* Part II Act III)

# টীকা

১। অমিয় বাগচী (সং), The Evolution of the State Bank of India The Roots 1806-1876, ২ খণ্ড (অক্সফোর্ড, ১৯৮৭), অমলেশ ত্রিপাঠী, Trade and Finance in the Bengal Presidency 1793-1833 (Oxford, 1979) ও ভারতীয় বিদ্যাভবন প্রকাশিত রমেশচন্দ্র মজুমদার (সং), British Paramountcy and Indian Renaissance খণ্ডে অমলেশ ত্রিপাঠীর ব্যাংকিং বিষয়ক অধ্যায় দ্রষ্টব্য। অতি সম্প্রতি বেরিয়েছে সব্যসাচী ভট্টাচার্য, ঔপনিবেশিক ভারতের অর্থনীতি ১৮৫০-১৯৪৭ (কলকাতা, ১৩৯৬)

২। গভর্নর জেনারেলকে ভারত সচিব, ৩১ মার্চ, ১৮৯৪, পার্লামেন্টারী কলেকশন নং ২৭৬, রেভিনিউ নং ৬৫, পৃঃ ২২২, ঐ ১৩ ডিসেম্বর, ১৮৯৪, তদেব, রেভিন্যু নং ১৬৯, পৃঃ ২৩০-৩১, আর্থার রেডফোর্ড, ম্যাঞ্চেষ্টার মার্চেন্টস অ্যাণ্ড ফরেন ট্রেড ২ খণ্ড, পৃঃ ৪১; এলগিনকে ফাউলার, ২, ৮, ১১, ২৫ জানুয়ারী ও ৮ ফেব্রুয়ারী ১৮৯৫, এলগিন পেপার্স, Eur Mss. F 84 ; ভারত সচিবকে গভর্নর জেনারেলের তার ৬ ফেব্রুয়ারী ১৮৯৬, পার্লামেন্টারী কলেকশন্‌স নং ২৭৬, পৃঃ ২৯৭, মারাঠা, কেশরী, বেঙ্গলী ইত্যাদির প্রতিবাদ এর জন্য অমলেশ ত্রিপাঠী, ভারতের মুক্তিসংগ্রামে চরমপন্থী পর্ব (কলিকাতা ১৯৮৭), পৃঃ ৫৯-৬০; পিটার হারনেটি, 'দা ইণ্ডিয়ান কটন ডিউটিজ কনট্রোভার্সি ১৮৯৪-১৮৯৬', ইংলিশ হিষ্টরিক্যাল রিভ্যু, ৭৭ (অক্টোবর ১৯৬২), পৃঃ ৬৮৪-৭০২; ইরা ক্লিন, 'ইংলিশ ফ্রি ট্রেডারস অ্যাণ্ড ইণ্ডিয়ান ট্যারিফস্, ১৮৭৪-১৮৯৬,' মডার্ন এশিয়ান ষ্টাডিজ, ৫,৩ (জুলাই ১৯৭১), পৃঃ ২৫১-৭১

৩। রবীন্দ্রকুমার, ওয়েষ্টার্ন ইণ্ডিয়া ইন দ্য নাইনটিন্থ সেঞ্চুরি—এ ষ্টাডি ইন সোস্যাল হিষ্টরি অব মহারাষ্ট্র (লণ্ডন, ১৯৬৮)

৩ক। আর ই ফ্রিকেনবার্গ, গুন্টুর ডিষ্ট্রিক্ট ১৭৮৮-১৮৪৮ ইত্যাদি (অক্সফোর্ড, ১৯৬৫), ঐ (সং), ল্যাণ্ড কন্ট্রোল অ্যাণ্ড সোস্যাল ষ্ট্রাকচার ইন ইণ্ডিয়ান হিষ্টরি (ম্যাডিসন, ১৯৬৯)

৪। ধর্মাকুমার (সং), কেমব্রিজ ইকনমিক হিষ্টরি অব ইণ্ডিয়া, ২ খণ্ড (কেমব্রিজ, ১৯৮২), 'ল্যাণ্ড ওনারশিপ অ্যাণ্ড ইকোয়ালিটি ইন ম্যাড্রাস প্রেসিডেন্সি ১৮৫৩/৪—১৯৪৬/৪৭,' I E S H R, 12, 3 (July-Sept 1975)

৫। এরিক ষ্টোকস দ্য পেজান্ট অ্যাণ্ড দ্য রাজ ইত্যাদি (কেমব্রিজ, ১৯৭৮), ১, ৯, ১২ অধ্যায় বিঃ দ্রঃ, ঐ, কেমব্রিজ ইকনমিক হিষ্টরি, ২ খণ্ড, পৃঃ ৩৬-৮৬

৬। টম জি কেসিংগার বিলায়তপুর ১৮৪৮-১৯৬৮ সোস্যাল অ্যাণ্ড ইকনমিক চেঞ্জ ইন আ নর্থ ইণ্ডিয়ান ভিলেজ (বার্কলে, ১৯৭৪)

৭। রবীন্দ্রকুমার, ডেভিড লো সম্পাদিত সাউণ্ডিংস ইন মর্ডান সাউথ এশিয়ান হিষ্টরি (লণ্ডন, ১৯৬৮) ষ্টোকসের সিদ্ধান্ত সমর্থন করেছেন। কিন্তু নীল চার্লসওয়ার্থ বলছেন এটা পুরো মানা যায় না। পূর্ব ও মধ্য দাক্ষিণাত্যে কৃষি জমির প্রসার, ইক্ষু ও তুলাচাষের বিস্তার, মালবাহন ও যাতায়াতের ব্যবস্থার উন্নতি হলেও কোনো পরিকাঠামোগত (structural) পরিবর্তন বা সামাজিক বিপ্লব সংঘটিত হয়নি। নীল চার্লসওয়ার্থ, পেজান্টস অ্যাণ্ড ইম্পিরিয়াল রুল, অ্যাগ্রিকালচার অ্যাণ্ড অ্যাগ্রেরিয়ান সোসাইটি ইন দ্য বোম্বে প্রেসিডেন্সী ১৮৫০-১৯৩৫

৮। ডেভিড ওয়াশব্রুক, 'ইকনমিক ডেভেলপমেন্ট অ্যাণ্ড সোশ্যাল ষ্ট্র্যাটিফিকেশন ইন রুর্যাল ম্যাড্রাস দ্য ড্রাই রিজিয়ন ১৮৭৮-১৯২৯' ক্লাইভ ডিউই ও এ জি হপকিন্স (সং), দ্য ইম্পিরিয়াল ইমপ্যাকট ষ্টাডিজ ইন দ্য ইকনমিক হিষ্টরি অব অ্যাফ্রিকা অ্যাণ্ড ইণ্ডিয়া (১৯৭৮), পৃঃ ৬৮-৮২

৯। নীল চার্লসওয়ার্থ, 'রিচ পেজান্টস অ্যাণ্ড পুওর পেজান্টস ইন লেট নাইনটিনথ সেঞ্চুরি মহারাষ্ট্র', তদেব, পৃঃ ৯৭-১১৩

১০। পি জে মাসগ্রেভ, রুর্যাল ক্রেডিট অ্যাণ্ড রুর্যাল সোসাইটি ইন দ্য য়ুনাইটেড প্রভিন্সেস ১৮৬০-১৯২০', তদেব, পৃঃ ২১৬-৩২, 'সোস্যাল পাওয়ার অ্যাণ্ড সোস্যাল চেঞ্জ' ইন দ্য য়ুনাইটেড প্রভিন্সেস ১৮৬০-১৯২০', কে এন চৌধুরী ও ক্লাইভ ডিউই (সং) ইকনমি অ্যাণ্ড সোসাইটি এসেজ ইন ইণ্ডিয়ান ইকনমিক অ্যাণ্ড সোস্যাল হিষ্টরি (নিউ দিল্লী, ১৯৭৯), পৃঃ ৩-২৫, ই হুইটকোম্ব, অ্যাগ্রেরিয়ান কণ্ডিশনস ইন নর্থান ইণ্ডিয়া, ১ খণ্ড, দ্য য়ুনাইটেড প্রভিন্সেস আণ্ডার বৃটিশ রুল, ১৮৬০-১৯০০ (বার্কলে ১৯৭২)

১০ক। ব্লেয়ার ক্লিং, দ্য ব্লু ম্যুটিনি—দ্য ইণ্ডিগো ডিসটারবেন্সেস ইন বেঙ্গল ১৮৫৯-৬২ (ফিলা, ১৯৬৬), কল্যাণকুমার সেনগুপ্ত, পাবনা ডিসটারবেন্সেস অ্যাণ্ড দ্য পলিটিক্স অব রেণ্ট ১৮৭৩-৮৫ (নি দি, ১৯৭৪)

১১। বি বি মিশ্র, দ্য ইণ্ডিয়ান মিডল ক্লাসেস দেয়ার গ্রোথ ইন মর্ডান টাইমস (দিল্লী, ১৯৬১)

১২। সি এ বেইলি, রুলারস টাউনসমেন অ্যাণ্ড বাজারস (কেমব্রিজ, 1983)

১৩। বি বি চৌধুরী, পূর্ব ভারতের ওপর অধ্যায়াংশ, ধর্মাকুমার (সং), কেমব্রিজ ইকনমিক হিষ্টরি অব ইণ্ডিয়া, ২ খণ্ড, পৃঃ ৮৬-১৭৬, ৩২৪-২৯

১৪। ক্যানিংকে স্যার চার্লস উড, ২৭ আগস্ট ১৮৬০, হ্যালিফাক্স (উড) পেপার্স, (ইণ্ডিয়া অফিস), ৪ খণ্ড, পৃঃ ৮৪

১৫। অমলেশ ত্রিপাঠী, ভারতের মুক্তিসংগ্রামে চরমপন্থী পর্ব, পৃঃ ৫৭, ৯৫

১৬। বি. টি ম্যাককালি ইংলিশ এডুকেশন অ্যাণ্ড দ্য অরিজিন অব ইণ্ডিয়ান ন্যাশানালিজম (নিউ ইয়র্ক, ১৯৪০), অনিল শীল, দ্য এমার্জেন্স অব ইণ্ডিয়ান ন্যাশানালিজম কম্পিটিশন অ্যাণ্ড কোলাবোরেশন ইন দ্য লেটার নাইনটিন্থ সেঞ্চুরি (কেমব্রিজ, ১৯৬৮), অ্যাপেণ্ডিক্স

১৭। এস এন মুখার্জি-র প্রবন্ধ, লিচ, এডমাণ্ড অ্যাণ্ড মুখার্জী (সং), এলিটস ইন সাউথ এশিয়া (কেমব্রিজ, ১৯৭০)

১৮। রজতকান্ত রায়, আরবান রুটস অব ইণ্ডিয়ান ন্যাশানালিজম প্রেসার গ্রুপস অ্যাণ্ড কনফ্লিক্ট অব ইন্টারেস্টস ইন ক্যালকাটা সিটি পলিটিক্স, ১৮৭৫-১৯৩৯ (নিউ দিল্লী, ১৯৭৯)

১৯। সলসুবেরিকে নর্থব্রুক, ১৪ জুন, ১৮৭৫
২০। নর্থব্রুককে ক্যাম্বেল, ২৮ জুলাই ১৮৭২
২১। ক্রিষ্টিন ডবিন, আর্বান লিডারশিপ ইন ওয়েষ্টার্ন ইণ্ডিয়া'পলিটিক্স অ্যাণ্ড কম্যুনিটিজ ইন বম্বে সিটি ১৮৪০-১৮৫৫ (লণ্ডন, ১৯৭২)
২২। গর্ডন জনসন, 'চিৎপাবন ব্রাহ্মিনস্ অ্যাণ্ড পলিটিকস্ ইন ওয়েষ্টার্ন ইণ্ডিয়া', লিচ, এডমাণ্ড অ্যাণ্ড মুখার্জী (সং), এলিটস্ ইন সাউথ এশিয়া (কেমব্রিজ, ১৯৭০)
২৩। ল্যান্সডাউনকে কিম্বার্বলি, ৯ জুন, ১৮৯৩, ল্যান্সডাউন পেপার্স, Eur. Mss. D 558/IX/V, পৃঃ ৪৪
২৪। হ্যামিলটন (লর্ড জর্জ হ্যামিলটন, ভারত সচিব)কে কার্জন, ২৩ এপ্রিল, ১৯০২, Eur Mss. D 510/10, পৃঃ ৪৫২
২৫। বিপিনচন্দ্র, দ্য রাইজ অ্যাণ্ড গ্রোথ অব ইকনমিক ন্যাশানালিজম্ ইন ইণ্ডিয়া (নিউ দিল্লী, ১৯৬৬), 'ইণ্ডিয়ান ন্যাশানালিষ্টস্ অ্যাণ্ড দ্যা ড্রেইন, ১৮৮০-১৯০৫' IESHR, vol II/No 2 (April, 1965), পৃঃ ১০৩-৪৪
২৬। ভিন্ন মতের জন্য কে এন চৌধুরী, 'ইণ্ডিয়াজ ইন্টারন্যাশানাল ইকনমি ইন দ্য নাইন্টিস্থ সেঞ্চুরি অ্যান হিষ্টরিক্যাল সার্ভে', মর্ডার্ন এশিয়ান ষ্টাডিজ, ২, ১ (ফেব্রুয়ারী, ১৯৬৮), পৃঃ ৩১-৫০, আধুনিক গণনার জন্য, টি মুখার্জী, 'দ্য থিওরি অব ইকনমিক ড্রেইন দ্য ইমপ্যাক্ট অব বৃটিশ রুল অন দ্য ইণ্ডিয়ান ইকনমি, ১৮৪০-১৯০০', কে ই বোলডিং ও টি মুখার্জী (সং), ইকনমিক ইম্পিরিয়ালিজম্ আ বুক অব রিডিংস (অ্যান আর্বার, ১৯৭২), পৃঃ ১৯৫-২১২
২৭। পাদটীকা ২ দ্রষ্টব্য।
২৮। জন ম্যাকলেন, ইণ্ডিয়ান ন্যাশানালিজম্ অ্যাণ্ড দ্য আর্লি কংগ্রেস (প্রিন্সটন, ১৯৭৭)
২৯। গর্ডন জনসন, প্রভিন্সিয়াল পলিটিক্স অ্যাণ্ড ইণ্ডিয়ান ন্যাশানালিজম্ ইত্যাদি (কেমব্রিজ, ১৯৭৩)
৩০। অমলেশ ত্রিপাঠী, ভারতের মুক্তি সংগ্রামে চরমপন্থী পর্ব, পৃঃ উঃ, পৃঃ ৭৪-৭৫, এস এ ওলপার্ট, টিলক অ্যাণ্ড গোখলে রেভল্যুশন অ্যাণ্ড রিফর্ম ইন দ্য মেকিং অব মডার্ন ইণ্ডিয়া (ক্যালিফোর্নিয়া, ১৯৬২), ৩ অধ্যায়।
৩১। সান মোহম্মদ (সং), সৈয়দ আহ্‌মেদ খান, রাইটিংস অ্যাণ্ড স্পিচেজ (বম্বে, ১৯৭২), পিটার হার্ডি, দা মুসলিমস অব বৃটিশ ইণ্ডিয়া (কেমব্রিজ, ১৯৭২), অনিল শীল, পৃঃ উঃ
৩২। হ্যামিলটনকে কার্জন, ১৮ নভেম্বর, ১৯০০, Eur Mss. D 510/6, পৃঃ ২৯৩-৯৪
৩৩। অমলেশ ত্রিপাঠী, বিদ্যাসাগর—ট্রাডিশনাল মর্ডানাইজার (কল, ১৯৭৪)
৩৪। দয়ানন্দ সরস্বতী, সত্যার্থ প্রকাশ, চার্লস হিমেসাথ, ইণ্ডিয়ান ন্যাশানালিজম অ্যাণ্ড সোস্যাল রিফর্ম (অক্সফোর্ড, ১৯৬৪); কেনেথ জোন্স, আর্যধরম, হিন্দু কনসাসনেস ইন নাইনটিস্থ সেঞ্চুরি পাঞ্জাব (ক্যালিফ, ১৯৭৬), শ্রীঅরবিন্দ, দয়ানন্দ অ্যাণ্ড দা বেদ', বেদিক ম্যাগাজিন, ১৯১৬
৩৫। অমলেশ ত্রিপাঠীর টোকিয়ো – কিয়োটো-তে ইন্টারন্যাশানাল কংগ্রেস অব হিউম্যান সায়েন্সেস ইন এশিয়া অ্যাণ্ড নর্থ আফ্রিকা ৩১তম অধিবেশনে (১৯৮৩) পঠিত—'দা রোল অব ট্র্যাডিশনাল মর্ডানাইজারস বেনগলস এক্সপিরিয়েন্স ইন দ্য নাইন্টিস্থ সেঞ্চুরি'তে রামমোহন থেকে বিবেকানন্দ পর্যন্ত চিন্তাধারার পরিবর্তনের বিশ্লেষণ দ্রষ্টব্য। দ্য ক্যালকাটা হিষ্টরিকাল জার্নাল, ৮ম খণ্ড, নং ১-২, জুলাই ১৯৮৩—জুন, ১৯৮৪, পৃঃ ১-২৩
৩৬। চরমপন্থী ইডিওলজির জন্য ঐ, ভারতের মুক্তিসংগ্রামে চরমপন্থী পর্ব, পৃঃ উঃ, প্রথম ও দ্বিতীয় অধ্যায়।
৩৭। ব্রডরিককে কার্জন, ১৭ ফেব্রুয়ারী, ১৯০৪, কার্জন পেপার্স, ১৬৩ খণ্ড, ২ পর্ব, সংখ্যা ৯
৩৮। রিজলের নোট, ৭ ফেব্রুয়ারী ১৯০৪, হোম পাব প্রোসিডিংস (এ), ফেব্রুয়ারী ১৯০৫, নং ১৫৫ ও ৬ ডিসেম্বর ১৯০৪, ঐ, নং ১৬৪
৩৯। রবীন্দ্রনাথ, 'স্বদেশী সমাজ', বঙ্গদর্শন, ভাদ্র ১৩১১
৪০। ঐ, 'অপমানের প্রতিকার', সাধনা, ভাদ্র, ১৩০১, 'পথ ও পাথেয়', বঙ্গদর্শন, জ্যৈষ্ঠ ১৩১৫
৪১। অমলেশ ত্রিপাঠী, ভারতের মুক্তি সংগ্রামে চরমপন্থী পর্ব, ৪ অধ্যায়, পৃঃ ১৪৩
৪২। তদেব, পৃঃ ১৭৯-৮০
৪৩। তদেব, পৃঃ ১৬৮-৬৯
৪৪। তদেব, পৃঃ ১৩৪-৩৫, ১৮৬
৪৫। তদেব, পৃঃ ১৪১-৪২, ১৮৭-৮৮
৪৬। ক্যাম্বেল কের, পলিটিক্যাল ট্রাবলস ইন ইণ্ডিয়া ১৯০২-১৭, অরুণচন্দ্র গুহ, অরবিন্দ অ্যাণ্ড যুগান্তর (কলকাতা, তারিখহীন), পৃঃ ৩৪-৩৫
৪৭। রবীন্দ্রনাথ, যজ্ঞভঙ্গ, রবীন্দ্ররচনাবলী, ১০ খণ্ড, পৃঃ ৬৩৭

## দ্বিতীয় পর্ব

॥ ১ ॥

নরমপন্থীরা সুরাটের প্রতিশোধ নিল কংগ্রেসের নূতন গঠনতন্ত্র প্রণয়ন করে। ১৯০৮-এর ১৮ ও ১৯ এপ্রিল এলাহাবাদে যে কনভেনশন কমিটি বসে তাতে বাংলা ও পঞ্জাবের প্রতিনিধিদেব আবেদন সত্ত্বেও মেহ্‌তাব দল এমন গঠনতন্ত্র তৈরি করলেন যাতে চরমপন্থীরা কোনওদিন কংগ্রেসে ফিরে আসতে না পাবেন। প্রথম ধারাতেই পবিষ্কার করে বলে দেওয়া হল কংগ্রেসেব লক্ষ্য—ব্রিটিশ সাম্রাজ্যের স্বশাসিত সভ্যরাষ্ট্রের সমতুল্য শাসনব্যবস্থা অর্জন এবং এর জন্য আইনসম্মত পন্থা নিতে হবে। যদি চরমপন্থীরা লিখিতভাবে এ-ধারা গ্রহণ কবে তবেই তাদেব সভ্যপদ দেওয়া হবে। তালুকা কংগ্রেস কমিটি থেকে নিখিল ভারতীয় কংগ্রেস কমিটি গঠনে নির্বাচনী ব্যবস্থা সুপারিশ করা হল। কিন্তু কে এসব কমিটি গডবে, কেই বা চালাবে ? বুঝতে অসুবিধা হয় না চরমপন্থীদের ঠেকানই আসল উদ্দেশ্য ছিল।

যে সবকারের প্রসাদলাভেব জন্য এত করা সেই সবচেয়ে বড়ো আঘাত হানল। গোখ্‌লের আপ্রাণ চেষ্টায মর্লে শাসনসংস্কার বিষয়ে আলোচনা শুরু কবেন, কিন্তু মিণ্টো ও তাঁর সহকর্মীরা প্রতিপদে বাধা দেন ও শেষে তার মূলনীতি বানচাল কবতে সমর্থ হন। প্রথমত ১৯০৬ সালেব ১ অক্টোবব সিমলায এক মুসলিম প্রতিনিধিদলের সঙ্গে সাক্ষাৎকাবে মিণ্টো এমন সব প্রতিশ্রুতি দেন যাতে স্বতন্ত্র তথা সাম্প্রদায়িক ভোটদান প্রথা ও সংখ্যানুপাতিক প্রাপ্য আসনের বেশি আসন পাওয়া মুসলমানদের পক্ষে সম্ভব হয়। মিণ্টো ও মর্লের ব্যক্তিগত চিঠিপত্রে এ বিষয়ে অনেক তথ্য পাওয়া গেছে এবং আমার 'জাতীয় মুক্তি সংগ্রামে চরমপন্থী পর্ব' গ্রন্থে সবিস্তাবে আলোচিত হয়েছে। আলিগড় কলেজের সম্পাদক মহ্‌সিন-উল-মুলক্‌কে মিণ্টো বলেন, হিন্দুদেব ক্রমবর্ধমান ক্ষমতার সঙ্গে পাল্লা দিতে গেলে মুসলিমদের নিজস্ব রাজনৈতিক সংগঠন চাই। তদনুসাবে ১৯০৬ সালেব শেষে ঢাকায় অল ইণ্ডিয়া মুসলিম লীগ প্রতিষ্ঠিত হয। আগা খাঁ, মুলক্ ভ্রাতৃদ্বয়, ঢাকার নবাব-এব মত বিশিষ্ট রইস মুসলিমদের এই দল প্রথম থেকেই স্বদেশী আন্দোলনেব বিরোধিতা করে, এমন কি সাম্প্রদায়িক দাঙ্গায মদত দেয়। ওয়েডারবার্নকে লেখা (২০ মে ১৯০৭) চিঠিতে গোখলে অভিযোগ কবেছিলেন, সরকাবী কর্মচারীবাও এই হীন ষড়যন্ত্রে লিপ্ত।

দ্বিতীয় আঘাত এল ১৯০৯ সালের শাসনসংস্কাব আইন ও নির্বাচনবিধি মারফত। প্রথমটি রচনা করেছিলেন মর্লে, যদিও বিভিন্ন মুসলিম প্রতিনিধি দল, মিণ্টো ও ইংল্যাণ্ডের রক্ষণশীল দল তাঁকে অনেক মৌলিক পরিবর্তন আনতে বাধ্য করেন। নির্বাচনবিধি তো সম্পূর্ণ ইঙ্গ-ভারতীয় আমলাদের রচনা। বস্তুত, মর্লে ও মিণ্টোর ঘোষিত নীতি ছিল "নরমপন্থীদের দলে টানো" (Rally the Moderates) কিন্তু নরমপন্থী বলতে মিণ্টো বুঝতেন দ্বারভাঙা ও গিধোড়ের মহারাজা আর মর্লে বুঝতেন গোখ্‌লে ও রমেশচন্দ্র দত্তকে।

মিণ্টো ও তাঁর আমলাদের ধারণা ছিল ১৮৯২ সালের শাসনসংস্কারের সুবিধা নিয়েছে উকিলশ্রেণী এবং প্রতীকারার্থ জমিদার ও বণিকদের জন্য বিশেষ ব্যবস্থা করা দরকার। তাছাড়া সন্ত্রাসবাদের সামান্য উপক্রমে মিণ্টো সংস্কারবিষয়ক আলোচনা পিছিয়ে দিতে চেযেছিলেন। ১৯০৭ সালে লাহোরে ইউরোপীয়দের ওপর আক্রমণ ও রাওলপিণ্ডিব দাঙ্গার পর পঞ্জাবের ছোটলাট ইবেট্সনের কথায় তিনি লাজপৎ বায় ও অজিত সিং-কে নির্বাসনে পাঠান। 'সন্ধ্যা', 'যুগান্তর', 'বন্দেমাতরম্' প্রভৃতি পত্রিকাব বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থাও এইসময় নেওয়া হয। স্টিভেনসন মুরের প্রতিবেদন (১ মে ১৯০৮) থেকে জানা যায় যুগান্তর দলের সঙ্গে 'যুগান্তর' পত্রিকার ঘনিষ্ঠ যোগ ছিল।[১] 'সন্ধ্যা'-সম্পাদক ব্রহ্মবান্ধব উপাধ্যায়ের জোরালো চল্তি ভাষায় ও তীব্র ব্যঙ্গের সুরে লেখা ফিরিঙ্গী বিদ্বেষী গদ্য পদ্য বচনা খুবই জনপ্রিয় হয়েছিল। 'বন্দেমাতবম' সম্পাদনাব ভার বিপিনচন্দ্র পালেব হাত থেকে অরবিন্দের হাতে আসার পব তার সুব হযেছিল অনেক বেশি চডা।[২] মিণ্টো এসব পত্রিকার কণ্ঠরোধ করতে চেয়েছিলেন। অ্যাণ্ড্রু ফ্রেজার তো বিপিনচন্দ্রেব নির্বাসন দাবিও করেছিলেন।[৩] কিন্তু গোখ্লে জানতেন লাজপৎ বায় নির্দোষ। তিনি তাঁর মুক্তির দাবি তুললে ক্রুদ্ধ মিণ্টো লেখেন, "মনে মনে তিনি (গোখ্লে) পালের মতই বিপ্লবী।"[৪] মিণ্টো চাইছিলেন গোখ্লে চরমপন্থীদের বিরুদ্ধে প্রকাশ্যে যুদ্ধ ঘোষণা করুন। কিন্তু তা তিনি করবেন কেন ? শুধু যে এতে অকাবণ বিভেদেব সৃষ্টি হবে তাই নয়, জনচিত্তে কোন সাডাই জাগবে না। গোখ্লে প্রস্তাবিত সংস্কারকে গণতান্ত্রিক মনে কবতেন না, পূর্বশর্তরূপে বঙ্গভঙ্গ বদও চেয়েছিলেন।[৫]

সুরাটে কংগ্রেস ভেঙে গেলে সবকারের কাছে গোখলেব মূল্য কমে গেল। নরমপন্থীরাও সুখী পবিবার ছিলেন না। গোখ্লে সুরেন্দ্রনাথকে "pompous and inefficient" আখ্যা দিচ্ছেন, মতিলাল ঘোষকে "sneak"।[৬] কিংসফোর্ড হত্যার চেষ্টা ও মানিকতলার অস্ত্রাগার আবিষ্কারেব পব গোখ্লেকে একসিকিউটিভ কাউন্সিলে নিতে আপত্তি করেন মিণ্টো, কাবণ "তিনিও একজন মাবাঠা ব্রাহ্মণ", অর্থাৎ তিলকেব মতই সাঙ্ঘাতিক।[৭] মজঃফরপুব বোমাব সমর্থনে তিলকের ১২ মে ও ৯ জুনেব (১৯০৮) প্রবন্ধ পড়ে, মর্লের আপত্তি সত্ত্বেও, তাঁর বিরুদ্ধে মামলা রুজু করাব নির্দেশ দেন মিণ্টো। তিলকেব ছ বছরের (মান্দালয়ে) নির্বাসন দণ্ড হয়। মিণ্টোর মতে, এমন দেশের জন্য আবার শাসন সংস্কার কি ? "চিবকালই একে ব্রিটিশ সামরিক শক্তি বক্ষা কবেছে, ভবিষ্যতেও করবে।"[৮] এ ধবনের মনোভাব যাঁর তিনি শাসনসংস্কার সমর্থন করবেন কেন ?

মর্লে একে জারসুলভ নীতি মনে করতেন। লাজপৎ, পাল, অশ্বিনী দত্ত প্রভৃতির নির্বাসন বা ঢালাও সভাসমিতি সংবাদপত্র দমন তাঁব উদারতন্ত্রী বিবেকে বাধছিল। নানা টালবাহানার পর ভারত সরকাব ১ অক্টোবর ১৯০৮-এর ডেসপ্যাচে যে প্রস্তাব পাঠালো তাতে গণতান্ত্রিক নির্বাচনেব ব্যবস্থা ছিল না। অন্যতম রচয়িতা বিজলেব উদ্দেশ্য ছিল মুসলিম ভূম্যধিকারী ও বণিক প্রতিনিধিদের দিয়ে উকিলশ্রেণীর বিরোধিতা কাটানো। পৃথক নির্বাচনকে অগ্রাধিকার দেওয়া হল, মুসলিমদের জন্য আইন পরিষদে পাঁচটি আসন (একটি আপাতত মনোনয়নে) সংরক্ষিত কবা হল।

এ সব তথ্য গোপন ছিল, তাই মাদ্রাজ কংগ্রেস (১৯০৮) মর্লে-সংস্কারকে স্বাগত জানায। গোখ্লে চেয়েছিলেন সব সম্প্রদায়ই ভৌগোলিক অঞ্চল অনুযায়ী একযোগে ভোট দেবে। যদি এর ফলে কোনো সম্প্রদাযের ক্ষতি হয তবে পৃথক ভোটের ব্যবস্থা করা যেতে পারে।[৯] ভারত সরকারের প্রস্তাবে ঠিক বিপরীত অগ্রাধিকার দেওয়া হয়েছিল, কারণ

সেইরকম প্রতিশ্রুতি সিমলা সাক্ষাৎকারে মিণ্টো দেন। মর্লে এটা অগণতান্ত্রিক মনে করে মিশ্র নির্বাচনী কলেজের প্রস্তাব দিলেন। তা বানচাল করতে ভারত থেকে মিণ্টো ও তাঁর সহকর্মীগণ এবং বিলেতে হাজির হয়ে আমীর আলি ও আগা খাঁর দল দুর্বল ভারত সচিবের ওপর চাপ সৃষ্টি কবল। কার্জন ও রক্ষণশীল দল, ভারত সচিব কাউন্সিলের সদস্য থিওডোর মবিসন, টাইমস্ পত্রিকা সবাই আমীর আলিদের সঙ্গে সুব মেলান। সুযোগ বুঝে মিণ্টো রাজনৈতিক কাবণে নির্বাচন বাতিল করার অধিকার দাবি কবে বসলেন। উভয় ক্ষেত্রেই তাঁর জয় হল। মর্লে মিশ্র নির্বাচক মণ্ডলীর প্রস্তাব বর্জন কবলেন। স্থির হল মুসলিমদেব জন্য সংরক্ষিত আসন সংখ্যা হবে ছয়। তাতে শুধুই সাম্প্রদাযিক ভিত্তিতে নির্বাচন হবে। সাধাবণ আসন ও জমিদাব, বণিক প্রভৃতির জন্য সংরক্ষিত আসন থেকে মুসলিমরা কিছু পেতে পারে। তাছাডা বড়লাট তাদেব মনোনয়ন দেবেন। আমলারা এমনই নির্বাচন বিধি তৈবি কবলেন যে প্রথম কেন্দ্রীয় আইন পবিষদের ২৭টি নির্বাচিত আসনের মধ্যে মুসলমানরা পেল ৬টি সংরক্ষিত ও ৪টি অন্যান্য আসন। এর ওপবও বড়লাট দুইজনকে মনোনীত করলেন![১০] উত্তরপ্রদেশেব মুসলিমবা জনসংখ্যাব ১৪% হযেও ২০টি নির্বাচিত আসনের ৭টি পান। মুসলমানদেব অধিকতর গুরুত্ব (Weightage) দিতে গিযে ভূম্যধিকারী নির্বাচন কেন্দ্রে খাজনাব অঙ্ক, আয়কবেব পরিমাণ ইত্যাদি যোগ্যতা নির্ধাবক ব্যাপারে হিন্দু ও মুসলমানদেব মধ্যে দৃষ্টিকটু পার্থক্য কবা হল। শিক্ষাগত যোগ্যতার মাপকাঠিও মুসলিম পাল্লাই ভারী করল। এহেন বৈষম্য দেখে গোখ্‌লে দুঃখ কবেছিলেন, "মুসলিম প্রতিনিধিত্ব শুধু অন্যায্য হয়নি, ভয়াবহ ভাবে অন্যায্য হযেছে।"[১১]

কিন্তু তখন বড়ো দেবি হয়ে গেছে। গোখ্‌লেব উচিত ছিল অবাস্তব ঔদার্য্য না দেখিযে প্রথম থেকে মিণ্টো, আমীব আলি ও আগা খাঁব দাবিব প্রতিবাদ কবা। এই ছিদ্রপথেই দেশবিভাগের শনি প্রবেশ করেছিল। মতিলাল নেহরুব মত ঝানু লোকেব বুঝতে অসুবিধে হয়নি তৃতীয়পক্ষ, ইংরেজ, জিতল।[১২]

নতুন সংস্কারের ফলে নরমপন্থীদের কোন আশাই পূর্ণ হল না। আইন পবিষদের প্রথম অধিবেশনের আগে সন্ত্রাসবাদ আবার মাথা চাডা দিযেছিল। মিণ্টোব প্রাণনাশের চেষ্টা হল। নাসিকের কালেক্টার জ্যাকসন, ভারত সচিবের সহকাবী কার্জন ওয়াইলি, আলিপুব বোমা মামলাব পাবলিক প্রসিকিউটর আশুতোষ বিশ্বাস ও গোয়েন্দা বিভাগেব শামসুল আলম সন্ত্রাসবাদীদের হাতে নিহত হলেন। পূর্ববঙ্গ ও আসামেব সমিতিগুলিকে বে-আইনী ঘোষণা করে (১৯০৯), সন্ত্রাসবাদীসভা দমন আইন (১৯০৭) সর্বত্র প্রযোগ কবে (১৯১১), কঠোব প্রেস আইন প্রবর্তন করে (১৯১০), ঢাকা ও হাওড়া ষড়যন্ত্র মামলা চালু কবে, মিণ্টো শাসনযন্ত্রকে অটল রাখতে চাইলেন। কিন্তু বোঝা গেল সন্ত্রাসবাদীরা নতুন ভাবে সংগঠিত হচ্ছে। এবার নেতৃত্ব দিলেন যতীন্দ্রনাথ মুখোপাধ্যায।[১৩] বিশ্বাস হত্যার আসামী চারু বোস যতীন মুখার্জীর সহকর্মী ছিলেন। আলম হত্যায় অভিযুক্ত বীবেন দত্তগুপ্ত 'যুগান্তর'-এর প্রভাব স্বীকার করে বলেন—এ দলে তাঁকে আনেন যতীন মুখার্জী। তাঁব আরও বিশিষ্ট সহযোগীদের মধ্যে নরেন ভট্টাচার্য, অতুল ঘোষ, অমরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ও হরিকুমার চক্রবর্তী উল্লেখযোগ্য। সমসাময়িক দমননীতির অনেক প্রমাণ পাই ভগিনী নিবেদিতার ১৯১০ সালে লেখা বিভিন্ন চিঠিপত্রে।[১৪]

দ্বিতীয়ত, সরকারীনীতি বা ব্যয়বরাদ্দ আলোচনায়, পরিপূরক প্রশ্ন বা বেসরকারী বিল উত্থাপনের ব্যাপারে এমন দুস্তর বাধা সৃষ্টি করা হল যে গোখ্‌লের পক্ষে সীমিত সমালোচনার ক্ষেত্রও ছিল না। রাজস্ব, ঋণ, সমরবিভাগ, দেশীয় রাজ্য, বৈদেশিক নীতি সম্পূর্ণভাবে

আলোচনা বহির্ভূত ছিল। সরকারী ও বেসরকারী মনোনীত সভ্যগণ বাংলা ছাড়া সব প্রদেশেই সংখ্যাগরিষ্ঠ ছিল এবং সরকার তাদের স্টীম রোলারের মত ব্যবহার করতেন। বাংলায় বেসরকাবী সংখ্যাগরিষ্ঠতা ভাঁওতা মাত্র, কারণ তাদের মধ্যে চারজন ইউরোপীয় বণিক সমাজের প্রতিনিধি কোনওদিনই ভাবতীয়দের সঙ্গে ভোট দেবেন না। বস্তুত, ছোটলাট কারমাইকেল ভদ্রলোক, মুসলিম ও ইউবোপীয় বণিক প্রতিনিধিদের দিয়ে বাজনৈতিক ভারসাম্য এনেছিলেন। সবাব ওপরে ছিল বডলাটেব ভিটো প্রয়োগ ক্ষমতা। গোখ্‌লে অবৈতনিক প্রাথমিক শিক্ষা বিষয়ক বিল প্রত্যাহাব করতে বাধ্য হলেন। দক্ষিণ আফ্রিকাব শ্বেতাঙ্গ উপনিবেশগুলি ভারত থেকে কুলি সংগ্রহ কবত। তিনি প্রস্তাব আনলেন এ কুপ্রথা (ইনডেন্‌চাব) বন্ধ কবা হোক। তাও প্রত্যাহার করতে হল। সন্ত্রাসবাদী সভাবিষযক বিলেব ব্যাপাবে (১৯১১) তাঁর সমালোচনা নিষ্ফল হল। সুরেন্দ্রনাথ স্বীকার করলেন, স্বাস্থ্য, শিক্ষা, পূর্ত কোন ব্যাপারেই ভাবতীযদের নিয়ন্ত্রণ নেই। মর্লে-মিণ্টো সংস্কাব আমলে কেন্দ্রীয় আইন পবিষদে আনীত ৫৯% বিল বিনা আলোচনায় গৃহীত হযেছিল ও মাত্র পাঁচটি বেসরকাবী বিল পাস হযেছিল। এটাই সবচেযে বডো প্রমাণ যে সংস্কাবের ফলে কোনো গুণগত পরিবর্তন লক্ষিত হয়নি। তা পুবাতন 'দববার প্রথা'ই থেকে গিয়েছিল। মর্লে একটা খাঁটি কথা পার্লামেণ্টে বলেছিলেন, "দাক্ষিণাত্যেব গরমে ক্যানাডাব ফাবকোট বেমানান", অর্থাৎ পাশ্চাত্য ধাঁচের গণতন্ত্র ভাবতে অচল।

একথা ক্রমশই স্পষ্ট হতে থাকে যে নবমপন্থীদেব বাড়ানো হাত সরকাব-পক্ষ গ্রহণ কববে না এবং চবমপন্থীদের তারা শক্ত হাতে দমন কববে। জুডিথ ব্রাউন যাকে 'সীমাবদ্ধতার রাজনীতি' (politics of limitation) আখ্যা দিয়েছেন, তাতে সংকট দেখা দিয়েছিল। গুজরাট, বিহাব, সি পি ও উত্তরপ্রদেশ কংগ্রেসী রাজনীতিব প্রায বাইবে ছিল। কুন্‌বি, এজুভা, নমঃশূদ্রের মত নিম্নবর্ণেব স্থান সেখানে ছিল না। ওডিয়া ও তেলুগুভাষীবা যথেষ্ট সংখ্যক হলেও আপনাদের উচ্চাকাঙক্ষা তৃপ্ত করতে পাবছিল না, এমন কি ন্যায্য প্রাপ্য মর্যাদা পাচ্ছিল না। কৃষক সম্প্রদায কংগ্রেসী রাজনীতিব আওতায আসেনি। সৈয়দ আহ্‌মদের পরামর্শে মুসলমানবা প্রথম থেকেই একে বর্জন করেছিল আর মিণ্টো ও তাঁর আমলারা বিচ্ছিন্নতাবোধ প্রায পাকা কবে ফেলেছিলেন। ১৯১৫ সালে কিছু অতৃপ্ত হিন্দু হিন্দু মহাসভা স্থাপন করেছিল। শুধু সংগঠনে নয়, লক্ষ্য এবং উপায নির্ণযে কংগ্রেস প্রতিষ্ঠানেব সীমাবদ্ধতা সুস্পষ্ট। একদিকে নবমপন্থীদের অতিসাবধানী মনোভাব সংস্কারের ফলে প্রচণ্ড ধাক্কা খেল, অন্যদিকে পবিকল্পনার অভাব, ধর্মোন্মাদনার প্রযোগ, গণসংযোগে অনীহা, বিচ্ছিন্ন সন্ত্রাসবাদী কার্যকলাপ চবমপন্থাব দুর্বলতাই প্রকট কবল। নতুন প্রজন্মের নেতা জওহরলাল নেহরু, বল্লভভাই প্যাটেল, বাজেন্দ্রপ্রসাদ ইত্যাদিব কাছে নবম ও চবম পন্থবী দ্বন্দ্ব প্রাক্-টিউডর যুগেব শ্বেত ও বক্তগোলাপেব দ্বন্দ্ব রূপে প্রতীয়মান হল। শেকস্‌পীয়র যেমন "রোমিও ও জুলিয়েট" নাটকে মুমূর্ষু টিবল্টেব মুখ দিয়ে যুগের আকাঙক্ষার বাণীরূপ দিয়েছিলেন—"A plague o' both your houses" —তেমনি মনোভাব দেখা দিয়েছিল তরুণ দেশপ্রেমীদেব মধ্যে। তাঁবা চাইছিলেন অভিনব এক রাজনৈতিক পন্থা যা জীবনে জাগাবে নৈতিক মূল্যবোধ, সংগ্রামে আনবে বিপুল বিস্তার। আসন বণ্টন নিয়ে হিন্দু-মুসলিম কলহের তুচ্ছতা ভাসিয়ে, কংগ্রেস মঞ্চ দখলের লড়াইয়ের দৈন্য ঘুচিয়ে, সকল শ্রেণীর মানুষকে সাম্রাজ্যবাদবিরোধী আন্দোলনের সামিল করে, সত্যকার স্বরাজ আনবে। আবির্ভূত হবেন নতুন এক নেতা, যিনি নবম বা চরম কোন পন্থার সঙ্গে যুক্ত নন বলে ব্যর্থতার গ্লানিমুক্ত, যিনি নন কোন বিশেষ অঞ্চল, শ্রেণী, সম্প্রদায় বা

সংস্কৃতির প্রবক্তা, যিনি সকল ভারতীয়ের মুক্তির জন্য জীবন উৎসর্গ করতে পারেন বলেই সকলের মধ্যে সংগ্রামী উদ্দীপনা সঞ্চার করতে পারবেন। নতুন মন্ত্রে দীক্ষা দেবেন নতুন রণগুরু।

শুধু তরুণ হিন্দু নেতাদের মধ্যেই নয়, তরুণ মুসলিমদেব মধ্যেও অনুরূপ প্রতিক্রিয়া লক্ষণীয়। আনসারি, আজাদ ও আলি ভ্রাতৃদ্বয় পুরোনো সৈয়দ-আহমেদ পন্থী রাজনীতিতে[১৫] আস্থা হারিয়েছিলেন। ফ্রান্সিস রবিনসনের **Separatism among Indian Muslims The Politics of the United Provinces' Muslims 1860-1923 (N.D. 1975)** ও ব্রুমফিল্ডের **Elite Conflict in a Plural Society Twentieth Century Bengal (Berkeley, 1968)** গ্রন্থে দেখি কি উত্তরপ্রদেশ কি পূর্ববঙ্গের মুসলিম সমাজে নবীন-প্রবীণের দ্বন্দ্ব চলেছে। মিণ্টো-মর্লের দেওয়া স্বতন্ত্র ভোটাধিকার তাদের সব দাবি মেটাতে পারেনি। অনেকে চেয়েছিল তা একেবারে লোকাল বোর্ড নির্বাচন পর্যন্ত সঞ্চাবিত হোক। সদ্য আবিষ্কৃত মুসলিম সত্তাব সুরক্ষার জন্য অনেকে চাইছিল আলিগড় কলেজকে বিশ্ববিদ্যালযের মর্যাদা দিতে। লীগের কর্তাবা ছিলেন অভিজাত, তাই লীগ রাজনীতিতে মুসলিম কৃষকদের স্থান তো ছিলই না, মুসলিম মধ্যবিত্ত, যেমন উকিল ফজলুল হক বা আল আজ্‌হার বিশ্ববিদ্যালয়ের কৃতী ছাত্র মৌলানা আবুল কালাম আজাদ বা পত্রিকা সম্পাদক মহম্মদ আলিরও স্থান ছিল না।[১৬]

সরকারী নীতি এই অসন্তোষে ইন্ধন যোগায়। মিণ্টো বুঝেছিলেন মুসলিমরা প্রাপ্যের চেয়েও বেশি পেয়েছে বলে হিন্দুরা অসন্তুষ্ট। হিন্দু মহাসভার প্রতিষ্ঠাই তার প্রমাণ। পাল্লা সমান রাখার জন্য এবং কিছুটা বাঙালী নরমপন্থীদের হাত করতে ও সন্ত্রাসবাদ প্রশমিত করতে, বঙ্গভঙ্গ বাতিল করালেন বড়লাট হার্ডিঞ্জ সম্রাট পঞ্চম জর্জেব মুখ দিযে। হার্ডিঞ্জের ব্যক্তিগত চিঠিপত্রে (কেমব্রিজ বিশ্ববিদ্যালয় লাইব্রেরীতে বক্ষিত) দেখি বাঙালীদের টুকবো করতে বঙ্গদেশ ভাগ করা হয়েছিল, কিন্তু তাদের মনোবল টুকরো হযনি। দুই বঙ্গেই বাঙালী হিন্দু সংখ্যালঘুতে পর্যবসিত হয়েছিল—পূর্বে সাম্প্রদাযিক দিক থেকে, আর পশ্চিমে ভাষাগত দিক থেকে। এ ব্যবস্থা তাবা মেনে নিতে পাবে না। হার্ডিঞ্জ কার্জনের চেয়েও ধুরন্ধর রাজনীতিজ্ঞ। তিনি বাঙলাভাষীদের একত্র কবলেন বটে কিন্তু নবগঠিত যুক্তবঙ্গে মুসলিম সংখ্যাগরিষ্ঠতা আনুষ্ঠানিকভাবে প্রতিষ্ঠিত হল। তাছাড়া বঞ্চিত ঢাকাকে তুষ্ট করাব জন্য ও উত্তর ভারতের মুসলিমদেব পক্ষে দিল্লীতে রাজধানী সরিযে নিলেন। আলিগড় বিশ্ববিদ্যালয়ের জন্যও তদ্‌বিব করেন তিনি, কিন্তু ভারত-সচিব বাজি হননি। মুসলিমরা চেয়েছিল ভারতের যে-কোন স্থানেব মুসলিম কলেজকে বিশ্ববিদ্যালযেব আওতায় আনতে। অনুরূপ অধিকার বারাণসী বিশ্ববিদ্যালয দাবি করতে পারে ভেবে ভারত-সচিব সম্মতি দেননি।

মুসলিম অসন্তোষেব তৃতীয় কারণ—ব্রিটিশ সরকারের বৈদেশিক নীতি। ১৯১১ সালে ইতালীর ত্রিপলি অভিযান ও ১৯১২-১৩ সালে বালকান যুদ্ধের সময় ব্রিটেন তুর্কী-পক্ষ নেয়নি। আলি ভ্রাতৃদ্বয় এই অভিযোগে 'কমবেড' ও 'হামদরদ্' পত্রিকা জমিয়ে ফেললেন।[১৭] এখন থেকে আন্তর্জাতিক ইসলামী আন্দোলনের ছায়া ভারতের মানচিত্রের ওপর পড়তে থাকে। তুরস্কে রেডক্রেসেণ্ট মিশন প্রেরণ, মুসলিম পুণ্যতীর্থ (মক্কা, মদিনা প্রভৃতি) রক্ষার জন্য আঞ্জুমান-ই-খুদম্-ই-কাবা গঠন, এ সবের মধ্যে খিলাফৎ আন্দোলনের প্রথম গোলা বর্ষিত হল। আলিগড়ের নেতৃত্ববিরোধী নবীন নেতারা আবদুল বাবির ফিরিঙ্গি মহলের উলেমাদের সঙ্গে যোগ দিলেন। কানপুর মসজিদেব অংশ ভাঙা নিয়ে দাঙ্গা,

পুলিশের গুলিচালনা, মুসলিম পত্রিকায় তার তীব্র সমালোচনা, প্রতিবাদে মহম্মদ আলির ইংল্যাণ্ড গমন সরকারকে হিন্দু চরমপন্থীদের কথা স্মরণ করিয়ে দিল। বস্তুত আলি ও আজাদের সমালোচনায় মাঝে মাঝে 'সন্ধ্যা' ও 'যুগান্তরের' প্রতিধ্বনি শোনা যেত। এরপর যখন প্রথম মহাযুদ্ধ বাধল ও আলিরা তুরস্কের পক্ষ নিলেন, তখন (এপ্রিল, ১৯১৫) তাঁদের গৃহবন্দী করা হল। এর প্রতিশোধ নিল নতুন দল লীগ কর্তৃত্ব দখল করে ও লীগের কর্মকেন্দ্র আলিগড় থেকে লখ্নউতে স্থানান্তরিত করে। শেষে স্থানীয় নির্বাচনে হেরে তারা কংগ্রেসের সঙ্গে আপোস করতে চাইল। নতুন লীগের লক্ষ্য হল—"ভারতবর্ষেব পক্ষে উপযোগী স্বশাসন।"

অন্যদিকে ভেতরের ও বাইরের চাপে কংগ্রেসের নরম ও চবমপন্থী দল কাছাকাছি আসতে বাধ্য হল। ১৯১০-এর এলাহাবাদ কংগ্রেস গোখ্লেব কার্যক্রম সমর্থন করে। গোখ্লের জীবনীকার বি আব নন্দ বঙ্গভঙ্গ রদে তাঁর কৃতিত্বকে অত্যন্ত বাড়িয়ে দেখেছেন। এ বিষয়ে মুখ্য ভূমিকা নেন হার্ডিঞ্জ, কিছুটা পঞ্চম জর্জ।[১৮] সবকারকে খুশি রাখতে অত্যধিক ব্যগ্র ছিলেন গোখ্লে। কেন্দ্রীয় আইন পবিষদে মালব্য হিন্দু-মুসলিম ভোট বৈষম্যের প্রসঙ্গ তুলতে চাইলে গোখ্লে বাধা দেন। সবকাবী ব্যযানুমোদনেব ওপর আলোচনার প্রস্তাবও তিনি প্রত্যাহার কবেন। সামান্য সংশোধনেব পব সন্ত্রাসবাদী সভা-বিবোধী বিলও মেনে নেন। এতেও অবশ্য কর্তৃপক্ষের মন ভেজেনি। বাজকীয় পাবলিক সার্ভিস কমিশনেব সম্ভাব্য সদস্যরূপে গোখ্লের নাম উঠলে হার্ডিঞ্জ অর্থ-সদস্যকে লেখেন (১৮ জুলাই ১৯১২), "তুমি জান ভারতেব যে কোন ব্যক্তিব চেয়ে আমি গোখ্লেকে অবিশ্বাস কবি ..." বোম্বাই-এব ছোটলাট ক্লার্ককে তিনি লেখেন (১২ জুলাই ১৯১২), "তিনি (গোখ্লে) বিপজ্জনক লোক কাবণ তাঁব রাজদ্রোহ আজ থেকে বিশ বছর পরে ফলপ্রসূ হবে।" আমলাতন্ত্রেব বিরাগ কি ভযঙ্কব গোখ্লে কোনদিন তা বোঝেননি। তাছাড়া মহাযুদ্ধে লিপ্ত ভারতবর্ষের বিশ বছব অপেক্ষা করাও সম্ভব ছিল না।

কলকাতা কংগ্রেস (১৯১১)-এব সারি সারি শূন্য আসন যেন নবমপন্থীদেব উপহাস করছিল। ১৯১২-তে বাঁকিপুব কংগ্রেসের অবস্থা আবও শোচনীয। ২০৭ জন প্রতিনিধির ৫৩ জন ছিল বিহাবী ও ৪২ জন বাঙালী। গোখ্লে আপোসেব সূত্র খুঁজছিলেন। বাঁকিপুবে স্থিব হয় জনসভার মাধ্যমে কংগ্রেস প্রতিনিধি নির্বাচিত হবে এবং সে-জনসভা বসবে বর্তমান কংগ্রেস কমিটিব আহ্বানে। অর্থাৎ চাবিকাঠিটি থাকবে নবমপন্থী নেতাদের হাতে। তাতে অন্যপক্ষ রাজি হয়নি। যুদ্ধেব কযেক সপ্তাহ আগে তিলক ছাড়া পেলেন এবং চবমপন্থীদেব মনোবল ফিরে এল। মতিলাল ঘোষ এসময় (১৫ নভেম্বব ১৯১৪) গোখ্লেকে লেখেন, "আপনি ও তিলক কলহ মিটিয়ে ফেললে ভাবতবর্ষ সম্বন্ধে আবাব আশা ফিরবে...." মাদ্রাজ কংগ্রেসের আগে অ্যানি বেশান্ত মধ্যস্থতাব ভাবও নিলেন। ভূপেন্দ্রনাথ বসুকে লেখা (১৪ ডিসেম্বব ১৯১৪) গোখ্লের চিঠিতে পড়ি তিলক সুব্বারাওকে জানাচ্ছেন, সাম্রাজ্যের মধ্যে স্বযংশাসনেব লক্ষ্য মেনে নিলেও চবমপন্থীরা বর্তমান কংগ্রেস কমিটির মাধ্যমে ফিরতে চান না—আলাদা ও স্বাধীন নির্বাচন কেন্দ্র থেকে আসতে চান। তাছাড়া, সকল ক্ষেত্রে ব্রিটিশ বিরোধিতাব নীতি তাঁরা নিতে চান। স্বশাসন না পেলে কি চাকুবির ব্যাপারে, কি আইন পরিষদে, কি স্থানীয় স্বাযত্তশাসন সংস্থায় তাঁরা অংশ নেবেন না, আইনের শেষ গণ্ডী পর্যন্ত বর্জননীতি অনুসবণ করবেন। গোখ্লে বুঝতে পেরেছিলেন, চবমপন্থীরা ফিরে এসেই পূর্বতন গঠনতন্ত্র প্রবর্তন করবে এবং দল ভারী করে নেতৃত্ব কেড়ে নেবে। ১৯ ডিসেম্বর (১৯১৪) গোখ্লে লিখছেন, "কংগ্রেসের স্বার্থের দিক

থেকে ওঁর (তিলকের) বাইরে থাকাই শ্রেয়ঃ।"

অতএব মাদ্রাজ কংগ্রেসেও আপোস হল না। বিফল চরমপন্থীরা গোখ্‌লের ঘাড়ে দোষ চাপালেন। তিনিও প্রতিবাদ করতে বাধ্য হলেন। এই প্রসঙ্গে অ্যানি বেশান্তকে লেখা গোখ্‌লেব চিঠিতে (৫ জানুয়ারি ১৯১৫) পাই তিলক ও গোখ্‌লের পুরোনো কলহের আদ্যোপান্ত ইতিহাসের চুম্বক। "আমার প্রায় ত্রিশ বছরের অভিজ্ঞতায় জেনেছি...তাঁব (তিলকের) সঙ্গে ব্যবহারে ঔদার্য নয়, সতর্কতাই মূলনীতি হওয়া উচিত।"

১৯১৫-র ১৯ ফেব্রুযারি গোখ্‌লের অকালমৃত্যু হল। ফিরোজ শা মেহ্‌তা মারা গেলেন ৫ নভেম্বর। আগেই চলে গেছেন অন্যান্য নরমপন্থী নেতা—তেলাং, রানাডে, উমেশচন্দ্র, তায়াবজী, রমেশ দত্ত ও আনন্দ চার্লু। দাদাভাই নৌরজির মহাপ্রযাণ আসন্ন। প্রথম সারির নেতাদের মধ্যে ওয়াচা ও সুরেন্দ্রনাথ ছাড়া কেউ কর্মঠ ছিলেন না। তার চেযেও বড়ো কথা, প্রথম মহাযুদ্ধের ফলে ভাবতেব জনজীবনে এমন একটা অর্থনৈতিক আঘাত লেগেছিল যা দরিদ্র কৃষকের কুটীর থেকে ধনী বণিকেব প্রাসাদ পর্যন্ত আলোড়ন তুলল। ভারত সরকার বিব্রত বোধ কবছিলেন। দুই কংগ্রেস যুক্ত হলে এবং মুসলিমদের একটা বড় দল তাতে যোগ দিলে ব্রিটিশ সরকাবেব ওপর প্রচণ্ড চাপ পড়বে এটা পবিষ্কাব। ১৯১৫ সালে কংগ্রেসের প্রতিনিধি নির্বাচন ক্ষমতা অনেক ব্যাপকতর কবা হল। মুঞ্জেকে লেখা চিঠিতে (৮ জানুঃ, ১৯১৬) দেখা যায় তিলক আপোস করতে রাজি হয়েছেন। তাতে ওয়াচাকে প্রমাদ গুনতে দেখি (জেমস মেস্টনকে ওযাচা, ৪ ডিসেম্বব, ১৯১৬)। তিনি বুঝেছিলেন বেশান্ত ও তিলকেব দল একত্র হলে বোম্বাই ও নবমপন্থীদের সুদীর্ঘ কর্তৃত্বেব অবসান ঘটবে।

লখনউ কংগ্রেস (১৯১৬) কয়েকটি কারণে চিরস্মবণীয হয়ে থাকবে। প্রথমত, আট বছব পরে নবম ও চবমপন্থীদের পুনর্মিলন ঘটল। দ্বিতীযত, কংগ্রেস ও লীগেব বাজনৈতিক সংস্কাব নিয়ে সমঝোতা হল। তৃতীযত, হোমরুল লীগের মাধ্যমে বেশান্ত ও তিলকের সারা ভারতে শাসন সংস্কাবের দাবি প্রচাব কবা সম্ভব হল। ডি এ লো সম্পাদিত Soundings in Modern South Asian History গ্রন্থে এইচ এফ আওযেন দেখাচ্ছেন, কর্ণাটক, মহারাষ্ট্র, বোম্বাই, সি পি-তে তিলকেব লীগ ও অন্য প্রদেশে বেশান্তেব লীগ কীভাবে অবহেলিত প্রদেশ, জাত, ভাষা ও বৃত্তিকে কংগ্রেস আন্দোলনেব সামিল কবেছিল। আন্দোলন আর শুধু ছাত্র ও উকিলদের মধ্যে আবদ্ধ থাকছে না—গ্রামাঞ্চলে ছড়িযে পড়ছে। মনে রাখতে হবে বেশান্তের হোমরুল লীগেব অন্যতম প্রচাবক রূপে গান্ধীজি জাতীয বাজনীতির রঙ্গমঞ্চেও প্রথম আবির্ভূত হন।[১৯]

কংগ্রেস ও লীগের সমঝোতার ফলে সরকাবেব কাছে একটা মিলিত দাবি পেশ কবা সম্ভব হল। তাব মূল কথা—বিকেন্দ্রীকরণ, প্রাদেশিক স্বাযত্তশাসন, গণতান্ত্রিক (কিন্তু সাম্প্রদাযিক) নির্বাচন এবং ভারতীযকরণ। (১) কেন্দ্রের হাতে থাকবে বৈদেশিক, রাজনৈতিক, সামবিক বিভাগ, শুল্ক, ডাক, তার ও বেল। প্রাদেশিক আইন পরিষদের কর বসানব ও ঋণ গ্রহণেব ক্ষমতা থাকবে। প্রাদেশিক সরকাব সাধারণত আইন পরিষদেব প্রস্তাব কার্যকব করবে। প্রাদেশিক লাটের শাসন পরিষদের অন্তত অর্ধেক নির্বাচিত সদস্য থেকে নিতে হবে। প্রাদেশিক আইন পরিষদে মুসলমানদেব জন্য আসন নির্দিষ্ট হারে সংবক্ষিত থাকবে ও তাতে স্বতন্ত্র নির্বাচন হবে। (২) কেন্দ্রীয আইন পরিষদেব তৃতীয় ...ঞ্চমাংশ ব্যাপক ভোটাধিকার ভিত্তিতে নির্বাচিত হবে। তার এক-তৃতীয়াংশ আসন মুসলিমদের জন্য সংরক্ষিত থাকবে এবং তাতে স্বতন্ত্র নির্বাচন হবে। বড়লাটের শাসন

পরিষদের ন্যূনতম অর্ধেক নির্বাচিত সদস্যদের মধ্য থেকে নিতে হবে। (৩) ভারত সচিবের পরিষদ লুপ্ত হবে ও তাঁর মাইনে ব্রিটিশ রাজস্ব বহন করবে। তাঁর দুই সহকারী থাকবেন আর তার একজন হবেন ভারতীয়। (৪) অন্যান্য ডোমিনিয়ান যে মর্যাদা ও প্রতিনিধিত্ব পায়, ভারতকে তাই দিতে হবে। (৫) সামরিক বাহিনীতে ভারতীয় নিয়োগ নির্বাধ করতে হবে।

বড়লাটের কাছে মেস্টন মন্তব্য করছেন, "বহু বছরেব ভুল বোঝাবুঝির পর চরমপন্থী ও নরমপন্থীরা মিলিত হয়েছে, এবং সবচেয়ে আশ্চর্য ব্যাপার, মুসলিমরা এদের দলে ভিড়েছে⋯সমস্ত মতের মিলন শিক্ষিত ভাবতবাসীকে এমন একটা গর্ববোধ ও জাতীয় সংহতির অনুভূতি এনে দিয়েছে যা অবজ্ঞা করা অসম্ভব।"[২০] মন্তব্যের আংশিক সত্যতা স্বীকার করেও বলা চলে ঐক্যবোধ নিশ্ছিদ্র ছিল না। কলকাতায় প্রাথমিক আলোচনা হয় কিন্তু তাতে বাংলা ও উত্তরপ্রদেশের মুসলিম আসন সংখ্যা নির্দিষ্ট হয়নি। লখনউতে যখন চুক্তি সম্পাদিত হয় তখন উত্তবপ্রদেশের মুসলিম স্বার্থে বাংলা ও পঞ্জাবে মুসলিম স্বার্থ ক্ষুণ্ণ কবা হল। বাংলাব মুসলিম সম্প্রদায় মোট জনসংখ্যাব ৫২ ৬% হলেও তাদেব ভাগে পডল ৪০% আসন, পঞ্জাবেব জনসংখ্যার ৫৪·৮% হলেও তাবা পেল ৫০% আসন, অথচ উত্তবপ্রদেশে জনসংখ্যার মাত্র ১৪% হলেও তারা পায ৩০% আসন। বিহাবে ২৫%, বোম্বাইতে ৩৩·৩৩%, মাদ্রাজে ১৫% আসন সবই জনসংখ্যার অনুপাতে বেশি। উত্তবপ্রদেশেব ক্ষেত্রে এই অন্যায্য ঔদার্যের বিরুদ্ধে আপত্তি তোলেন মালব্য ও চিন্তামণি। কিন্তু মতিলাল নেহরু ও তেজবাহাদুব সাপ্রুব সমর্থনে মুসলিমবা জযী হয়। পুবোনো লীগ নেতাবাও খুশি হননি। রবিনসন লিখছেন: "এই চুক্তিকে সর্বভাবতীয কংগ্রেস ও লীগের চুক্তি আখ্যা দেওযা ঠিক হবে না—বলা উচিত, কংগ্রেস ও উত্তবপ্রদেশেব 'নবীন মুসলিম দলে'ব চুক্তি।" এব ফল বিভিন্ন স্থানে বিভিন্ন রকম হল। ফজলল হকের নেতৃত্বে বাঙালী মুসলমানদেব একটা দল চুক্তি সমর্থন কবল, কিন্তু সেন্ট্রাল ন্যাশানাল ম্যাহোমেডান অ্যাসোসিয়েশন শতকরা পঞ্চাশ ভাগ আসন দাবি করল। ফ্র্যানচাইজ কমিটির কাছে নবাব আলি চৌধুরী ৩৪টি আসনেব জায়গায় ৪৪টি আসন চান। শেষে কিছু আসন সংখ্যা বাড়িয়ে মুসলিমদেব ৪৫% আসন দেওযা হয। ব্রুমফিল্ড এই বিবাদেব বিস্তৃত আলোচনা কবেছেন। পঞ্জাবের লীগ তো ভেঙেই গেল। মহম্মদ সফী প্রতিবাদী লীগ স্থাপন করলেন। ঐভাবে বোম্বাইতে জিন্নার দল সাহেব সুলেমান কাশিম মিথাব দল থেকে আলাদা হয়ে গেল। মাদ্রাজে উর্দুভাষী মুসলিমরা চুক্তি সমর্থন কবল, তামিলভাষীবা নয়।

কিন্তু যে অসন্তোষ আরও গভীরচারী তা মহাযুদ্ধপ্রসূত। প্রথমত, জিনিসপত্রেব দাম ক্রমাগত বাড়তে থাকে। ১৮৭৩ সালেব মূল্যসূচক ১০০ ধবলে ১৯১৪ সালে তা থেকে বেড়ে হয় ১৪৭, ১৯১৫-তে ১৫২, ১৯১৬-তে ১৮৪, ১৯১৭-তে ১৯৬, ১৯১৮-তে ২২৫, ১৯১৯-তে ২৭৬ এবং ১৯২০-তে ২৮১।[২১] অর্থাৎ ১৯১৪ ও ১৯২০ সালের মধ্যে গড় দ্রব্যমূল্য প্রায দু' গুণ বেড়েছিল। আহমদাবাদে সাধারণ চালের দাম (একই মূল্যসূচক অনুসারে) ১৯১৪-এ ১৭২ থেকে ১৯১৮-তে ২৩৩-এ দাঁডায, বাজরার দাম ২২০ থেকে ৪১০-এ; গমের দাম ১৬৬ থেকে ২৫৯-এ। উত্তব বিহারে চালের দাম ১৯১৬ সাল পর্যন্ত বাড়ে, ১৯১৭ সালে বেশ কমে, আবার ১৯১৯ সালে খুব বাড়ে। ওড়িশায় ১৯১৫-তে চালের দাম চড়েছিল, ১৯১৬-১৮-তে পড়ে গিয়ে আবার ১৯১৯-২০-তে খুব বেড়ে যায়। চম্পারনে চালের দাম কমলেও নিত্যপ্রয়োজনীয় লবণ ও কেবোসিনের দাম বাড়ে। ১৯১১ সালে যে ধুতির জোড়া ছিল এক টাকা বার আনা, ১৯১৮-তে তা হয় ৬ টাকা। অধ্যাপক রবীন্দ্রকুমার দেখিয়েছেন, লাহোরের (মুসলমান)

কারিগরের গড়পড়তা মাসিক আয় ১৯১৪ সালে ৫০ টাকা ছিল আর ব্যয় ৪৭৷৷৵। ১৯১৮ সালে ব্যয় দাঁড়ায় ৭৮ টাকা ৬ পাই। দুঃখ-দুর্দশা বাড়লে অসন্তোষ বাড়বে এ তো স্বাভাবিক। লক্ষণীয় যে গান্ধী আহমদাবাদ, কয়রা (খেড়া) ও চম্পারনে সত্যাগ্রহ নিয়ে পরীক্ষা চালান এই পরিপ্রেক্ষিতে এবং রাওলাট সত্যাগ্রহের সময় লাহোরের অশান্তির অর্থনৈতিক দিক সুস্পষ্ট।

কেমব্রিজ বিশ্ববিদ্যালয় প্রকাশিত ভারতের অর্থনৈতিক ইতিহাসেব দ্বিতীয় খণ্ডে মিচেল ম্যাক্ আলপিন দেখাচ্ছেন, ১৯১৬ থেকে ১৯২০ 'agricultural terms of trade'-এর অবনতি ঘটে এবং ১৯২১ থেকে ১৯২৫ সামান্য উন্নতি দেখা গেলেও ১৯৩১ থেকে ১৯৩৫ পর্যন্ত শোচনীয় মন্দা দেখা দেয়। কৃষিজাত দ্রব্য দিয়ে যতটা শিল্পজাত দ্রব্য কেনা যেত তার হাব উল্লেখযোগ্যভাবে কমে যায়। কৃষিজাত দ্রব্যের পক্ষে সবচেয়ে দুর্বৎসর ১৯১৭, অন্যান্য দ্রব্যের পক্ষে ১৯১৮-২০। এখানেই নিহিত আছে কৃষক সম্প্রদায়ের অসন্তোষেব বীজ।[২২]

ধনিক ও বণিক শ্রেণীও যুদ্ধের ফলে ক্ষতিগ্রস্ত হয়। যুদ্ধ বাধাব সঙ্গে সঙ্গে জার্মেনির সঙ্গে বাণিজ্য বন্ধ হয়ে গেল, পরে ব্রিটেনেরও ফ্রান্সেব সঙ্গে বাণিজ্য ব্যাহত হল। ওয়াগানের অভাবে কয়লা যোগানের অসুবিধা হওয়ায় ও যুদ্ধকালীন নিয়ন্ত্রণ নীতির ফলে শিল্পোৎপাদন বেশ মার খায়। কাঁচা টাকার লেনদেনের ওপর প্রচণ্ড চাপ পড়ে ও কিছু ব্যবসায়ী কাঁচা টাকার জন্য (Circulating Capital) শেয়াব বেচতে বাধ্য হয়। প্রেসিডেন্সী ব্যাঙ্কগুলি সাহেবদের যে সুবিধায় মূলধন যোগাত ভারতীয়দেব সেভাবে নয়। সকলের ওপর, জাপানী প্রতিযোগিতার সঙ্গে পাল্লা দেবাব মত কোন সংবক্ষণনীতি গৃহীত হয়নি। ক্লাইভ ডিউই এক প্রবন্ধে দেখাচ্ছেন, যুদ্ধকালীন ব্যবস্থা রূপে ইণ্ডিয়ান ম্যুনিশন বোর্ড ভাবতীয় শিল্পোদ্যোগকে সাহায্য কবলেও ইণ্ডাস্ট্রিয়াল কমিশন (১৯১৬-১৮)-কে শুল্কনীতি নিয়ে আলোচনা কবতে দেওয়া হয়নি।[২৩] যুদ্ধের সময় রূপোর দাম বেড়ে ১৯২০ সালেব প্রথমে দাঁড়ায় ৮৯ পেন্স। ১৯১৭ সালে টাকাব স্টারলিং মূল্য ছিল ১ শিলিং ৪ পেন্স, ১৯১৯-এব শেষে ২ শিলিং ৪ পেন্স। কিন্তু ১৯২১ সালে টাকার দাম কমে হয ১ শিলিং ৭ পেন্স, আরও পরে ১ শিলিং ৪ পেন্স। আমদানি রপ্তানি বাণিজ্যের ওপব এই ওঠানামার প্রভাব যথেষ্ট। আমদানি বণিকবা কমে যাওয়া হারে বিলাতী কাপড় কিনতে রাজি ছিল না। বুঝতে অসুবিধা হয় না যে আর্থিক ক্ষতির ভয়েই তারা গান্ধীর বয়কট আন্দোলনে সাময়িকভাবে যোগ দেয়। আবাব বিনিময় হার বাড়লে রপ্তানি বণিকদেব অসুবিধা। তাবা ১৯১৯-২০ সালে বেশ বিপদে পড়েছিল। ঠিক কমবাব সময় বযকট শুরু হওয়ায় তারা বিব্রত হয় ও বয়কটেব বিবোধিতা কবে। এব সবচেয়ে উল্লেখযোগ্য নিদর্শন পুরুষোত্তমদাস ঠাকুবদাস। মিল মালিকদেব সুবিধা স্বতঃসিদ্ধ। বয়কটের সুযোগ নিয়ে দেশী কাপড়েব বাজারের ভাগ ২৫% থেকে বাড়িয়ে ৪২% কবতে সমর্থ হয় তারা। গান্ধীকে সমর্থন করলেই তাদের লাভ।

রাজনৈতিক ক্ষেত্রে 'বৈপ্লবিক কর্মধারায়' (শব্দগুলি 'সন্ত্রাসবাদ' অপেক্ষা অধিকতর সঙ্গত। রাওলাট রিপোর্টেও 'রেভল্যুশনরি' শব্দ ব্যবহৃত হয়েছে।) এক সঙ্কট দেখা দিয়েছিল। সন্ত্রাসবাদ সম্বন্ধে বিদেশীদের লেখায় চিরল, কের, রাওলাট থেকে জুডিথ ব্রাউন পর্যন্ত প্রায় একই ধরনের মন্তব্য পাই। ১৯৮৫ সালে প্রকাশিত জুডিথ ব্রাউনের **Modern India The Origins of an Asian Democracy** গ্রন্থে বলা হয়েছে সন্ত্রাসবাদীরা বাস্তবজ্ঞানবর্জিত রোমান্টিক। তারা ছিল শিক্ষিত ও আভিজাত্যাভিমানী, অথচ ক্রমবর্ধমান মূল্য ও বেকার সমস্যার জন্য ভবিষ্যৎ সম্বন্ধে অনিশ্চিত। "তারা ছিল কালী উপাসক, যিনি

পবিত্র মাতৃভূমির রক্তপিপাসু এবং বলিলোলুপ প্রতীক।" অন্যদিকে 'অগ্নিযুগ' নিয়ে উচ্ছ্বাস ও হা-হুতাশের অন্ত নেই আমাদের দেশে। রবীন্দ্রনাথ ও গান্ধী ছাড়া কোনও প্রথম সারির ভারতীয় এর মূলনীতির প্রতিবাদ করেননি, চিত্তরঞ্জন দাশ প্রকাশ্যে করলেও গোপনে প্রশ্রয় দিয়েছিলেন এবং সুভাষচন্দ্র অনেকাংশে এদের সাহায্যের ওপর নির্ভর করতেন। রবীন্দ্রনাথ এবং গান্ধী অবশ্য কোন সমাজতাত্ত্বিক বিশ্লেষণে নামেননি। রবীন্দ্রনাথ এর মধ্যে দেখেছিলেন মানবিক মূল্যবোধের অবক্ষয়। গান্ধী নীতি ও রাজনীতি, লক্ষ্য ও উপায়কে অবিচ্ছেদ্য মনে করতেন। তাঁর সত্যাগ্রহ দর্শনে হিংসার স্থান থাকতেই পারে না। ১৯০৭ সালের পর লেনিন সন্ত্রাসবাদের তীব্র বিরোধিতা শুরু করেন। তিনি এর মধ্যে পেটি বুর্জোয়া রোমান্টিকতার নিদর্শন দেখে গণ-বিপ্লবের মাধ্যমে ধনতান্ত্রিক ব্যবস্থার উচ্ছেদ চেয়েছিলেন। মার্কসবাদীরা এ ব্যাপারে তাঁর অনুগামী। তবে ভারতীয় মার্কসবাদী দল বহু নেতৃস্থানীয় সন্ত্রাসবাদী দ্বারা পুষ্ট হয়েছিল বলে তাঁদের নিন্দা কিঞ্চিৎ দ্বিধাগ্রস্ত। পৃথিবীব্যাপী সন্ত্রাসবাদের পরিপ্রেক্ষিতে নতুন করে এর সমাজতত্ত্ব, মনস্তত্ত্ব, কর্মপদ্ধতির মূল্যায়ন প্রয়োজন। পঞ্জাবের শিখ উগ্রপন্থী, শ্রীলঙ্কায় তামিল ইলম্, দার্জিলিং-এর স্বাতন্ত্র্যবাদী গোর্খা ও ঝাড়খণ্ডের স্বাতন্ত্র্যবাদী আদিবাসী আমাদের ভাবাতে বাধ্য করছে। আপাতত বলা যায় অরবিন্দের নেতৃত্বাধীন প্রথম পর্বের সন্ত্রাসবাদ থেকে মহাযুদ্ধকালীন সন্ত্রাসবাদের কিছু পার্থক্য ছিল। মানবেন্দ্রনাথ রায়ের Memoirs-এ, যাদুগোপাল মুখোপাধ্যায়ের 'বিপ্লবী জীবনের স্মৃতি'তে, ভূপেন্দ্রকুমার দত্ত, অরুণচন্দ্র গুহ, ত্রৈলোক্য মহারাজ প্রভৃতি রচনায় ও সরকারী নথিপত্রে ভারত ও ভারতের বাইরের সন্ত্রাসবাদীদের কার্যকলাপের বিবরণ বিশ্লেষণ করলে বোঝা যায় ইতস্তত বিক্ষিপ্ত সন্ত্রাস ও আত্মদানের মাধ্যমে বিপ্লবী চেতনাসৃষ্টির চেষ্টা থেকে সন্ত্রাসবাদ উত্তীর্ণ হয়েছিল দলবদ্ধ সশস্ত্র প্রতিরোধের পর্যায়ে। আর তার মধ্যে জনসাধারণের সার্বিক (বিশেষ করে অর্থনৈতিক) উন্নতির সম্বন্ধে একটা আগ্রহ দানা বাঁধছিল। হাওড়া ষড়যন্ত্র মামলা থেকে স্পষ্ট হয় যে, এর মধ্যে তিনটি নতুন মাত্রা যুক্ত হয়েছিল—(১) দেশ (যেমন, রডা কোম্পানী) ও বিদেশ (যথা, জার্মেনী) থেকে অস্ত্র সংগ্রহ, (২) দেশে গেরিলাবাহিনী গঠন ও (৩) ভারতীয় সৈন্যবাহিনীর মধ্যে (যেমন ১০ম জাঠ রেজিমেন্ট) গুপ্ত প্রচার চালিয়ে বিভিন্ন স্থানে একযোগে সশস্ত্র অভ্যুত্থান। ক্যালিফোর্নিয়া থেকে সুদূর সাংহাই পর্যন্ত বিস্তৃত ছিল ষড়যন্ত্রের জাল। 'গদর' দলের নেতা হরদয়াল, বার্লিনের স্বাধীনতা কমিটি, কাবুলের মহেন্দ্রপ্রতাপ, উত্তর ভারতের রাসবিহারী বসু ও শচীন সান্যাল, ঢাকার হেমচন্দ্র ঘোষ এবং বাংলার অন্যত্র যুগান্তর দলের প্রায় সব সম্প্রদায়ের নেতা যতীন্দ্রনাথ মুখোপাধ্যায় এক অসম্ভব স্বপ্ন দেখেছিলেন। যতীন্দ্রনাথের দলে যোগ দিয়েছিলেন যতীন রায়ের উত্তরবঙ্গ দল, স্বামী প্রজ্ঞানানন্দের অধীনস্থ বরিশাল দল হেমেন্দ্রকিশোর আচার্যের অধীনে মৈমনসিংহ দল ও পূর্ণ দাসের অধীনস্থ মাদারীপুর দল। বিপিন গাঙ্গুলীর আত্মোন্নতি, হরিকুমার চক্রবর্তীর চব্বিশ পরগনা দল, নরেন ভট্টাচার্য প্রভৃতি আগেই যোগ দেন।

বার্লিনের সঙ্গে ষড়যন্ত্রের নানা রকম বিবরণ আমরা পাই। আমি এক নতুন উপাদান উল্লেখ করছি—ইণ্ডিয়া অফিস লাইব্রেরিতে রক্ষিত, চার্লস টেগার্টের পত্নী সংকলিত, টেগার্ট জীবনীর খসড়া (Mss Eur C 235/1). টেগার্টের মতে এই ষড়যন্ত্রের নেতা ছিলেন পাঁচজন—যতীন মুখার্জী, নরেন ভট্টাচার্য, যাদুগোপাল মুখার্জী, ভোলানাথ চ্যাটার্জী ও অতুল ঘোষ। ১৯১৫ সালে বিভিন্ন সূত্র গ্রথিত করে ষড়যন্ত্রের আঁচ পান টেগার্ট। পরে জানা যায় যে জিতেন্দ্রনাথ লাহিড়ী জার্মেনী থেকে ফিরে এসে ব্যাটাভিয়ার জার্মান কনসালের সঙ্গে

যোগ স্থাপন করতে বলেন ও নরেন ভট্টাচার্য সে উদ্দেশে রওনা হয়ে যান। জার্মানি কনসাল থিওডোব হেলফেরিচ (Helfferich) নামক জনৈক জার্মানের সঙ্গে নরেনের পরিচয় কবিয়ে দেন। তিনি বিপ্লবীদের কলকাতার ঘাঁটি হ্যারি অ্যাণ্ড সন্সের দোকানে টাকা পাঠাচ্ছে থাকেন। তাঁর পরিকল্পনা ছিল ক্যালিফোর্নিয়া থেকে অস্ত্র বোঝাই জাহাজ 'ম্যাভেরিক' জাভা হয়ে করাচী যাবে। নরেন তা বাতিল করে বাংলায় জাহাজটি পাঠাতে বলেন। যতীনেব দল ঠিক করেন অস্ত্র এলে পূর্ববঙ্গ, বালেশ্বব ও কলকাতায় পাঠান হবে। ফোর্ট উইলিয়াম দখল কববেন নবেনেব দল। ১৬ নং বাজপুত রাইফেল বাহিনীব সঙ্গে আগেই যোগাযোগ স্থাপিত হয়। পূর্ববঙ্গেব বিপ্লবীদেব শিক্ষা দেবেন 'ম্যাভেবিকে'ব কর্মচাবীবা। তাবপবে তাঁরা যোগ দেবেন কলকাতার দলেব সঙ্গে। যতীন মাদ্রাজগামী বেলপথ উড়িযে দেবেন। যাদুগোপাল 'ম্যাভেরিকে'ব অস্ত্র নামাবেন। স্থিব হয অস্ত্র নামানো হবে রায়মঙ্গলে। কিন্তু জুলাই পর্যন্ত অপেক্ষা কবেও জাহাজেব দেখা মেলেনি।

৭ আগস্ট টেগার্ট হ্যাবি অ্যাণ্ড সন্সেব দোকানে অভিযান চালান ও 'ম্যাভেরিকে'ব আগমনেব জন্য ব্যবস্থা নেন। যতীন তা আন্দাজ কবতে পেরে জাভায তাব পাঠান—"market low postpone transactions until information. C. Martin." এই মার্টিন (ওবফে নবেন্দ্রনাথ) ডব্ল্যু· পেইন (ওবফে ফণীন্দ্রনাথ চক্রবর্তী)-এব সঙ্গে ব্যাটাভিয়া বওনা হযে যান। সাংহাইতে জার্মান কনসালেব সঙ্গে দেখা করতে গিযে পেইন ধবা পড়ে স্বীকারোক্তি কবলে পুলিশ সব জানতে পাবে। কলকাতা ও যতীনেব সঙ্গে যোগাযোগ রক্ষাকাবী বালেশ্ববেব যুনিভার্সাল এম্পোবিয়ামের খোঁজও পায় তারা। বুড়িবালামের খণ্ডযুদ্ধের (৯ই সেপ্টেম্বর) বিশদ বিববণ পাই টেগার্ট জীবনীতে। গোপীনাথ সাহা নাকি বলেছিলেন টেগার্টেব গুলিতে যতীন্দ্রনাথেব মৃত্যু ঘটে। টেগার্টের মন্তব্য—"In the character of Jatin, Martin and most of the other enthusiasts the visionary was stronger than the realist, they pictured epic struggles and heroic battles taking place without such pedestrian accompaniments as the organization of transport, supplies, pay and medical aid. At the same time their driving power was immense." তবে তিনিও স্বীকার কবেছেন, বর্মা-থাইল্যাণ্ড সীমান্তে যদি ১০,০০০ সৈন্য পরিকল্পনামত শিক্ষা নিতে পাবত কিংবা অস্ত্র বোঝাই জাহাজ ভারতে আসতে পারত তবে প্রথম মহাযুদ্ধে ব্রিটিশরা হেরেও যেতে পারত। (Tegart Mss. p.128)। কিন্তু গদরপন্থী শিখরা ছিল সংখ্যালঘু, বর্মার সামবিক পুলিশকে বশে আনা যায়নি, সানফ্রানসিস্কো ও ব্যাংককের জার্মান এজেন্টবা গোলমাল করে ফেলে, ব্যাটাভিযা থেকে সাংহাই যাওযার পথে জার্মান শিক্ষক সিঙ্গাপুরে ধরা পড়ে, চট্টগ্রামে অস্ত্র নামানো সম্ভব হয়নি। 'ম্যাভেবিকে'ব দুর্ভাগ্যের কাহিনী তো সর্বজনবিদিত। এ বিষয়ে কিছু তথ্য পৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায় লিখিত এক প্রবন্ধে (সাপ্তাহিক বসুমতী, ৯ সেপ্টেম্বর ১৯৬৫—২৪ ফেব্রুয়ারি ১৯৬৬) পাওয়া যাবে। মুজফ্ফর আহমেদের মতে, যুদ্ধ আরম্ভ হতেই নরেন যতীন্দ্রনাথকে এই পরিকল্পনা নিতে প্রণোদিত করেন। ('আমার জীবন ও ভারতের কম্যুনিষ্ট পার্টি')। মনে হয়, একথা সত্য নয়।

যাই হোক, ভূপেন্দ্রকুমার দত্তের মতে, যতীন্দ্রনাথ ইডিওলজির দিক থেকে উপনিষৎ গীতা, বিবেকানন্দ ও অরবিন্দ দ্বারা প্রভাবিত ছিলেন। তাঁর কাছে স্বাধীনতা সংগ্রাম ছিল পশু স্তর থেকে সমাজকে দেব স্তরে ওঠাবার সাধনা। মানবেন্দ্রনাথ রায় (যতীনের সহকর্মী

নরেন্দ্রনাথ) আভাসে ইঙ্গিতে একথা স্বীকার করেছেন New Orientations গ্রন্থে। নেতার মৃত্যুর পর তিনি বেছে নিয়েছিলেন ভিন্ন পথ—সশস্ত্র প্রতিরোধ থেকে সাম্যবাদী গণবিপ্লবের স্তরে তাঁর উত্তরণ ঘটেছিল।

সশস্ত্র প্রতিরোধেব অন্য ষডযন্ত্রও হয়েছিল। রডা কোম্পানির ৫০টি মসাব (mauser) পিস্তল ও প্রচুর গুলি চুবির ঘটনা নিয়ে ১৯১৪-১৫ সালে ডাকাতির সংখ্যা ছিল ১২, ১৯১৫-১৬ সালে ২৩ ; হত্যার সংখ্যা ছিল যথাক্রমে ৭ ও ৯।

পঞ্জাবের গদবপন্থীদেব সাহায্যে রাসবিহাবী বসু ও শচীন সান্যাল উত্তর-ভারতে এক অভ্যুত্থানের আয়োজন করেন। ভ্যানকুভাব বন্দবে প্রবেশের অনুমতি না পেয়ে শিখ ও মুসলিম যাত্রীসহ 'কোমাগাতামারু' জাহাজ বজবজে নোঙর ফেললে ভাবতীয় পুলিশেব সঙ্গে তাদের সংঘর্ষ হয় এবং বাইশ জন যাত্রী নিহত হয়। যুদ্ধ বাধাব পব বহু প্রবাসী শিখ দেশে ফেরে এবং পুলিশ সন্দেহবশত তাদেব অনেককেই গ্রেফতাব কবে। এসবেব ফলে উত্তর-ভারতে যে গণ-অসন্তোষ দেখা দেয় বাসবিহাবী ও শচীন তাব সুযোগ নিতে চান। ঠিক হয় ১৯১৫ সালের ২১ ফেব্রুয়ারি ফিরোজপুব, লাহোর ও বাওলপিণ্ডির সৈন্যবাহিনী বিদ্রোহ কববে, পরে বেনাবস ও দানাপুবের ছাউনিতে তা ছডিযে পডবে। শেষ মুহূর্তে বিশ্বাসঘাতকতাব ফলে এই পবিকল্পনা ভেস্তে যায়। রাসবিহারী জাপান পালান, শচীনেব যাবজ্জীবন দ্বীপান্তব হয, পিংলেব ফাঁসি। পঞ্জাব বাহিনীর আবও কিছু বিদ্রোহী নেতার একই দণ্ড হয়েছিল।

ভাবতেব বাইবে বিপ্লব প্রচেষ্টাব প্রধান ঘাঁটি ছিল যুক্তরাষ্ট্র এবং জার্মেনী। সোহন সিং যোশ-এব মতে আমেরিকায় গদব দলেব পত্তন কবেন সোহন সিং ভাখ্না। কারুব মতে তারকনাথ দাস। মনে রাখতে হবে উর্দু ভাষায 'গদর'(বিপ্লব) পত্রিকাব প্রথম সংখ্যা বেরোয় ১৯১৩ সালের ১ নভেম্বব। তার থেকেই দলেব নাম। বার্কলে থেকে প্রকাশিত জুবগেনস্‌মেয়ার্‌ ও ব্যারিয়াব সম্পাদিত Sikh Studies গ্রন্থে পত্রিকার উদ্ধৃতি মিলবে। বার্লিনের ইণ্ডিযান ইণ্ডেপেণ্ডেন্স কমিটিব নেতা ছিলেন বীবেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, ভূপেন্দ্রনাথ দত্ত ও লালা হবদয়াল (যিনি পবে যুক্তবাষ্ট্রে যান ও গদব দলেব নেতৃত্ব নেন)। কাবুলে মহেন্দ্রপ্রতাপ, ববকতুল্লা ও ওবাইদুল্লা সিন্ধি এক অস্থাযী সবকাব স্থাপন করেন ১৯১৫ সালের ডিসেম্বরে। সিঙ্গাপুবে পঞ্জাবী ও শিখ বাহিনীতে বিদ্রোহ মাথাচাডা দেয।

ইংরেজরা এসব কার্যকলাপ কঠিন হস্তে দমন কবেছিল। তাদেব হাতে অন্যান্য আইন ছাড়া ছিল ভারত প্রতিরক্ষা আইন (D. O. R. A-ব অনুরূপ)। যুদ্ধ শেষ হলে ভারত প্রতিবক্ষা আইনেব মেয়াদ ফুবিযে যাবে বলে সরকাব বিকল্প আইন চায় এবং প্রস্তুতি হিসাবে স্কচ বিচাবপতি এস. এ. টি রাওলাটকে সন্ত্রাসবাদী কার্যকলাপেব পর্যালোচনা করে প্রয়োজনীয় ব্যবস্থা বাতলাবাব অনুরোধ কবে। রাওলাট কমিটিব প্রতিবেদন অনুসাবে যে আইন প্রণীত হয তা পরে আলোচনা করা হবে। কিন্তু তাব ফল সন্ত্রাসবাদী কার্যকলাপেব পক্ষে মারাত্মক হয়েছিল। জনজীবন থেকে বিচ্ছিন্ন, সদা সতর্ক, বিপজ্জনক কার্যক্রম চালিয়ে যাবার পক্ষে দমননীতিই একমাত্র প্রতিবন্ধক ছিল না। সন্ত্রাসবাদীদের মধ্যে দলাদলি, যতীন্দ্রনাথের মত নেতার অভাব, রাসবিহারী ও নরেন্দ্রনাথেব মত নেতার দেশত্যাগ, বিদেশ থেকে অস্ত্র ও অর্থ আগমনের সম্ভাবনা লোপ, ১৯১৭ থেকে যুক্তরাষ্ট্রেব বিরোধিতা (যা সানফ্রানসিস্কোর গদর ও অন্যান্য বিপ্লবীদের বিচারে প্রকট হয), যুদ্ধজয়ী ব্রিটেনেব বিশ্বব্যাপী গোয়েন্দাজাল এবং সর্বোপবি, অস্বাভাবিক, কিছু ক্ষেত্রে অমানবিক, জীবনের প্রতিক্রিয়ার ফলে একটা সংকট দেখা দেয়।[২৪]

॥ ২ ॥

গান্ধীজীব পথ ছিল সকলেব থেকে আলাদা। নরমপন্থী সহযোগিতার নীতি বর্জন করে তিনি চরমপন্থী অসহযোগিতাব নীতি নিলেন, আবার লক্ষ্যের ব্যাপাবে বহুদিন তিনি নবমপন্থীদের অনুসরণ করলেন। প্রথমত, কলকাতা কংগ্রেস (১৯২০)-এর পূর্বে 'স্বরাজ' শব্দটি তিনি ব্যবহার করতে চাননি। দ্বিতীয়ত, স্বরাজের অর্থ শুধু ইংরেজ বহিষ্কার এমন কথা ১৯৪২-এর আগে স্পষ্ট কবে বলেনওনি। বাষ্ট্রের ওপর কর্তৃত্ব প্রতিষ্ঠা নয়, রিপুর ওপর কর্তৃত্ব প্রতিষ্ঠাই তাঁর মতে সত্যকার স্বরাজ। অন্যদিকে নরমপন্থীদের পার্লামেণ্টারী গণতন্ত্রের আদর্শকে তিনি কোনদিন গুরুত্ব দেননি। কাউন্সিল ছিল তাঁর কাছে মায়া মাত্র (অরবিন্দেব প্রতিধ্বনি)। নির্বাচনে অংশগ্রহণ নিয়ে কলকাতা কংগ্রেসে মতবিরোধ, স্বরাজ পার্টির মতিলাল ও চিত্তবঞ্জনের সঙ্গে বাদানুবাদ, ১৯৩৫-এর সংস্কার গ্রহণ সম্পর্কে অনীহা এবং সরকাব গঠনে আপত্তি, তীক্ষ্ণধী আইনজ্ঞ ও সংস্কারের আইনগত ত্রুটি আবিষ্কারে পটু গান্ধীব রাজনৈতিক আদানপ্রদান আপোসে বিরক্তি সবই এই মনোভাবের নিদের্শক। সন্ত্রাসবাদীদেব অভযমন্ত্র ও অমরবীর্য তাঁকে আকৃষ্ট কবেছিল কিন্তু হিংসা ও অসত্যের পথে স্বরাজ সাধনায় ও ক্ষুদ্র ক্ষুদ্র গুপ্ত দলের মধ্যে সে-সাধনা আবদ্ধ বাখায় তাঁর ঘোর আপত্তি ছিল। কি নিজের কি দেশের জীবনে তিনি সর্বব্যাপী গণ-সংগ্রামেব পথ বেছে নিয়েছিলেন। এখানে মার্কসবাদীদেব সঙ্গে তাঁব একটা মিল ছিল। কিন্তু মার্কসবাদীদেব মত তিনি সহিংস শ্রেণীসংগ্রামের নীতিতে বিশ্বাসী ছিলেন না। তাঁর যুদ্ধে ধনী-দরিদ্র, ব্রাহ্মণ-শূদ্র, জমিদার-কৃষক. ধনিক-শ্রমিক সমান ভাবে শবিক , কারণ জাতি-ধর্ম-বৃত্তি-সম্পদ নির্বিশেষে সকলের এক শত্রু—সাম্রাজ্যবাদ, তাব পিছনে ধনতন্ত্র এবং তারও পিছনে বস্তুবাদী শিল্পসভ্যতা। তাঁর অর্থনীতিতে বৃহৎযন্ত্রেব স্থান নেই, কাবণ তা মানুষকে দাসে পবিণত কবে ; বড বাষ্ট্রের স্থান নেই কাবণ তা স্বতঃস্ফূর্ত সামাজিক সমবায়ের আদর্শকে খর্ব কবে ; শহরের আধিপত্য নেই কারণ তা গ্রামকে শোষণ কবে. প্রাকৃতিক ও মানবিক ভাবসাম্য নষ্ট করে ; সর্বোপরি মিথ্যা, হিংসা ও লোভেব স্থান নেই, কারণ মানুষের আত্মিক স্বাধীনতা ক্ষুণ্ণ কবে তা পূর্ণ সত্যরূপী ঈশ্বরেব অন্বেষাকে ব্যাহত কবে। তিনিই বোধহয় পৃথিবীব শেষ আধ্যাত্মিক নৈরাজ্যবাদী (তাঁর ভাষায় 'রামরাজ্য' বাদী) যিনি খ্রীস্টের মত মাটির পৃথিবীতে ন্যায ও প্রেমের রাজ্য ফিরিয়ে আনতে চেয়েছিলেন এবং খ্রীস্টেব মতই ক্রুশবিদ্ধ হয়েছিলেন।

ব্যক্তি হিসেবে এবকম জটিল চরিত্র ইতিহাসে দুর্লভ। তাঁব মধ্যে বিচিত্র, অনেক সময আপাতবিবোধী, চৈতন্যের স্তর লক্ষ করি। কখনও তিনি ভিক্টোবীয যুগের সুভদ্র উদারতন্ত্রী কখনো বা আপোসহীন নৈরাজ্যবাদী ; কখনও গীতার স্থিতপ্রজ্ঞ সন্ত কখনো বা কৌটিল্যসদৃশ ঝানু বাজনীতিজ্ঞ ; এই মুহূর্তে ঐতিহ্যাশ্রয়ী রক্ষণশীল হিন্দু, ধনিকের মুখপাত্র, পবমুহূর্তে বেপরোয়া সমাজসংস্কাবক, সংগ্রামী কৃষকের সহযোদ্ধা ; একই সঙ্গে জাতীযতাবাদী ও আন্তর্জাতিক ধ্যানধারণার মূর্ত প্রতীক। তাঁব বাস্তববুদ্ধির কাছে.ইংবেজরা বারবার হেরেছে, আবার তাঁর সরল বিশ্বাসের সুযোগও নিয়েছে বারবার। সংহতিকামী মুসলমানদের এমন বন্ধু কোনওদিন জোটেনি আবার বিভেদকামী হিন্দু, মুসলমানদের এমন বিরোধিতাও কেউ করেনি। বীর্যের সঙ্গে প্রশান্তির, ইচ্ছাশক্তির সঙ্গে নিরাসক্তির অদ্ভুত মিশ্রণ এই চরিত্র নানা শ্রেণীর নানা স্বার্থের মানুষকে প্রবল ভাবে আকর্ষণ করেছে শুধু সর্বব্যাপী সততা ও ভালবাসার জোরে ; সৃষ্টি হয়েছে তাঁর charisma, তাঁর যাদু, যার রহস্য আজও বোঝা গেল না।

# ভারতের জাতীয় কংগ্রেসের সভাপতিবৃন্দ

## ১৮৮৫-১৯৮৫


উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়


দাদাভাই নৌরজি


বদরুদ্দিন তায়বজি


জর্জ ইয়ুল


উইলিয়ম ওয়েডারবার্ন


ফিরোজ শা মেহতা


পি আনন্দ চার্লু


আলফ্রেড ওয়েব


সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়


আর এম সায়ানি


সি শঙ্করণ নায়ার


আনন্দমোহন বসু


রমেশচন্দ্র দত্ত


এন জি চন্দ্রভারকর


দিনশ ই ওয়াচা


লালমোহন ঘোষ


হেনরি কটন


গোপালকৃষ্ণ গোখলে


রাসবিহারী ঘোষ


মদনমোহন মালব্য


বিষেণ নারায়ণ দার


আর এন মুধোলকর



নবাব সৈয়দ মহম্মদ



ভূপেন্দ্রনাথ বসু



সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ



অম্বিকাচরণ মজুমদার



অ্যানি বেশান্ত



সৈয়দ হাসান ইমাম



মতিলাল নেহরু



সি ভিজিয়া রাঘবচারিয়ার



লালা লাজপত রায়



হাকিম আজমল খান



চিত্তরঞ্জন দাশ



মৌলানা মহম্মদ আলি


মৌলানা আবুল কালাম আজাদ


মোহনদাস কবমচাঁদ গান্ধী


সবোজিনী নাইডু


শ্রীনিবাস আযেঙ্গাব


এম এ আনসাবী


জওহবলাল নেহরু


সর্দাব বল্লভভাই প্যাটেল


শেঠ বণছোডলাল


নেলী সেনগুপ্তা


ডঃ বাজেন্দ্র প্রসাদ


সুভাষচন্দ্র বসু


আচার্য জে বি কৃপালনী


পট্টভি সীতারামাইয়া


পুরুষোত্তম দাস ট্যান্ডন


ইউ এন ঢেবর


নীলম সঞ্জীব রেড্ডী


ডি সঞ্জীবায়া


কে কামরাজ


এস নিজলিঙ্গাপ্পা


জগজীবন রাম


শঙ্করদয়াল শর্মা


দেবকান্ত বড়ুয়া


ইন্দিরা গান্ধী


রাজীব গান্ধী

তাঁর জীবনদর্শনের পিছনে জন্মস্থান গুজরাটের জৈনধর্ম, পারিবারিক বৈষ্ণব প্রভাব, সাধু রাইচাঁদের সংস্পর্শ হয়তো কাজ করেছিল কিন্তু তার সঙ্গে যুক্ত হয়েছিল পশ্চিম থেকে পাওয়া বাইবেল, রাসকিন, থোরো ও টলস্টয়ের প্রেরণা। বিলেতে ছাত্রাবস্থায় তিনি এড্‌উইন আরনল্ডকৃত গীতার ইংরাজী ভাবানুবাদ পড়েছিলেন। শেষে গীতাই তাঁব প্রধান আধ্যাত্মিক অবলম্বন হয়ে দাঁড়ায়। লক্ষণীয় যে তাঁর গুজরাটী গীতাভাষ্য তিলকের মারাঠী ও অরবিন্দের ইংরেজী গীতাভাষ্য থেকে সম্পূর্ণ আলাদা। শঙ্কর, রামানুজ থেকে শুরু করে সর্বাধুনিক গীতাভাষ্যের সঙ্গে তার বিশেষ মিল নেই। গান্ধীর গীতাব কুরুক্ষেত্র মানুষের আপন অন্তর। সেখানে সু ও কু প্রবৃত্তি পাণ্ডব-কৌরবেব ভূমিকায় অবতীর্ণ। সেখানে লক্ষ্য ও উপায় সমমূল্য, উভয়ই বিবেকবুদ্ধি দ্বারা নিযন্ত্রিত। আফ্রিকায় প্রবাসকালে ১৮৯৩ সালে তিনি পড়েন টলস্টযের Kingdom of God is within You. ১৯১০ সাল পর্যন্ত স্বযং টলস্টয়েব সঙ্গে তাঁব পত্রালাপ রুশ নৈবাজ্যবাদীব প্রভাবকে দৃঢ়তব কবে। ১৯০৪ সালে তিনি পড়েন, বাসকিনেব Unto this Last যা তাঁকে কাযিক শ্রমেব মর্যাদা ও আধ্যাত্মিক মূল্য সম্বন্ধে সচেতন কবে। ১৯০৭ সালে তিনি থোবোব Civil Disobedience পড়েন, যা সত্যাগ্রহ ও আইন অমান্যের রূপরেখা তাঁব মনে এঁকে দেয। ১৯০৯ সালে তিনি লেখেন Hind Swaraj. তাতে যে বিশ্ব-বীক্ষা ও জীবন-দর্শনেব সূত্র মেলে শেষদিন পর্যন্ত তাব মৌল পবিবর্তন ঘটেনি।

কি ছিল 'হিন্দ স্বরাজ'-এ? ছিল আধুনিক বস্তুবাদী সভ্যতা সম্বন্ধে কিছু গুরুত্বপূর্ণ প্রশ্ন (যা আগেই উঠেছে) এবং নিরসনে গান্ধীব নিজস্ব সমাধান। বস্তুত রোমাণ্টিক আন্দোলন এ বিষযে তাঁব পূর্বসূবী। শিল্পবিপ্লবের অসুন্দব ও অমানবিক দিকগুলি রোমাণ্টিক কবিদের এতই বিরূপ কবে যে, কেউ কীটসেব মত মধ্যযুগে, কেউ ওযার্ডসওযার্থেব মত প্রকৃতিব ক্রোড়ে পলায়ন করতে চান, কেউ বা শেলীব মত বা বাযবনেব মত বিদ্রোহ ঘোষণা কবেন। নৈরাজ্যবাদীবাও ব্যক্তিগত সম্পত্তিব বিরুদ্ধে নানাভাবে প্রতিক্রিয়া ব্যক্ত কবেন। ম্যাথু আবনল্ড পবিণত শিল্পবিপ্লবেব রূপ দেখে প্রশ্ন করেন, কেন এই 'sick hurry and divided aims'? ফবাসী প্রতীকী আন্দোলন, ১৮৯০-এব পববর্তী এস্থেটিক বিদ্রোহ, আইবিশ কেল্টিক আন্দোলনেব পুবোধা ইয়েটস এবং সর্বশেষে টি এস এলিয়ট নানাভাবে প্রকাশ কবেছেন বিবাগ। কি দিযেছে জডবিজ্ঞানেব বিস্ময়কর জযযাত্রা ও কৃৎকৌশলেব পবাকাষ্ঠা? এলিযটেব ভাষায—

The endless cycle of idea and action,
Endless invention, endless experiment,
Brings knowledge of motion, but not of stillness;

Where is the Life we have lost in living?
Where is the Wisdom we have lost in knowledge?
Where is the Knowledge we have lost in information?

The cycles of Heaven in twenty centuries
Bring us farther from God and nearer to the Dust.

ঈশ্ববকে আমবা হারিয়েছি বস্তুর বিপুল স্তূপে। তাঁব স্থলে প্রথমে বসিয়েছি যুক্তিকে, পরে

ক্রমান্বয়ে অর্থ, শক্তি, জাতি ও দ্বান্দ্বিক বস্তুবাদকে। তাতে কি সুখ শান্তি এল ? এই আত্মাহীন প্রগতির রথ একদিন পৌঁছবে 'পোড়োজমি' (Waste land)-তে। সঞ্চয়োন্মাদ সমাজ জন্ম দেবে 'ফাঁপা মানুষ' ('hollow men')-কে। সভ্যতা ফণিমনসায় আকীর্ণ মরুভূমি ('dry land, cactus land')-র চেহাবা নেবে। কোথাও তৃষ্ণার জল মিলবে না।

কি এব সমাধান ? গান্ধী বললেন, বস্তুবাদ থেকে জন্ম শিল্পবিপ্লবের আবার তার থেকে সাম্রাজ্যবাদের। এই পবধনলোভমত্ত সাম্রাজ্যবাদকে নিরস্ত করতে হবে। কিন্তু মার্কস ও এঙ্গেলসের পথে তা হবে না। অহিংস শ্রেণীসংগ্রামের শেষে যে 'সর্বহাবাব রাষ্ট্রে'র অভ্যুদয় হবে তাও একদিন জড়িয়ে পড়বে বস্তুবাদেব নাগপাশে, বিরোধী শক্তি দমন করতে গিয়ে ধরবে সর্বগ্রাসীরূপ। এই সাম্রাজ্যবাদেব সঙ্গে লডাই করতে হলে চাই সত্যের ও প্রেমেব শক্তি। তার অন্য নাম অহিংসা—কায়, মন, বাক্যে অহিংসা। এ লডাই চিবন্তন মূল্যবোধ নিয়ে বিরাট এক পবীক্ষা। শুধু ব্যক্তিব জীবনে নয়, বাজনৈতিক কর্মেও তাকে প্রতিষ্ঠা করতে হবে। রাজনীতি তখন বৃত্তি থাকবে না, শক্তিসাধনা থাকবে না, হবে আত্মিক মুক্তিব অন্যতম উপায। রাজনীতিকে ধর্ম থেকে বিচ্ছিন্ন করা ভুল, তবে এ ধর্ম কোন আনুষ্ঠানিক বা সাম্প্রদাযিক ধর্ম নয়। এ ধর্মকে বেদে বলা হযেছে ঋত—অর্থাৎ নৈতিক বিশ্ববিধান। ইংবেজ ভাবতবর্ষে বিশ্ববিধানকে লঙ্ঘন কবছে, তাকে রুখতে হবে সত্যাগ্রহ দিযে। প্রেম হবে আমাদের অস্ত্র, ত্যাগ ও দুঃখববণ হবে বর্ম, লক্ষ্য হবে বিপক্ষেব মনোজয অথবা সত্যাগ্রহীর মৃত্যু। শরৎচন্দ্রেব 'মহাত্মাজী' প্রবন্ধ এ প্রসঙ্গে অবশ্য পাঠ্য।

জোযান বঁদুব Conquest of Violence: The Gandhian Philosophy of Conflict গ্রন্থে দেখিযেছেন, সত্যাগ্রহ গান্ধীব কাছে কোন অপবিবর্তনীয় অন্ধ অনুশাসন ছিল না, ছিল নৈতিক সংগ্রামেব ভূমিকা বচনার স্বাধীন পরীক্ষা-নিরীক্ষা। এব উদ্দেশ্য আপন মতামত জোব কবে চাপানো নয, বোঝাপডার সম্ভাবনা বচনা। সত্যেব একটা দিক দেখছি আমবা, বিপক্ষ দেখছে আব এক দিক। এক্ষেত্রে হিংসা ও অসত্যেব প্রযোগ চলতে পারে না। সত্যাগ্রহী সর্বক্ষণ আপন মনোভাব পবীক্ষা কববেন, বিপক্ষকেও তাই কবতে বাধ্য করবেন। শেষে আসবে একটা নতুন ধবনেব, উচ্চতব নৈতিক স্তবেব সম্পর্ক। উভয়ের আংশিক দৃষ্টি মিলে গিয়ে সত্যকে প্রতিভাত কববে পূর্ণতব রূপে। এ-যুদ্ধে কেউ জযী নয, কেউ বিজিতও নয। সংগ্রামেব শেযে থাকবে না কোনো তিক্ততা বা অবসাদ।

The inner freedom, from the practical desire;
The release from action and suffering, release from the inner
And the outer compulsion, yet surrounded,
By a grace of sense, a white light still and moving
.... ..both a new world
And the old made explicit, understood
In the completion of its partial ecstasy
The resolution of its partial horror.
(T. S. Eliot, Burnt Norton)

প্রথম থেকেই গান্ধী ছিলেন 'এলিটের', ছিলেন জনগণের। তাঁর ব্যক্তিত্ব দুই বিপরীত মেরুকেই শুধু স্পর্শ করত না, তাদেব এক কর্মসূত্রে গ্রথিত কবতেও পারত। দক্ষিণ

আফ্রিকায় তাঁর মক্কেলের মধ্যে ছিল ধনী বানিয়া থেকে দরিদ্র, চুক্তিবদ্ধ শ্রমিক, হিন্দু ও মুসলমান। তাদের মানবিক অধিকার নিয়ে শ্বেতাঙ্গ সরকারের সঙ্গে দীর্ঘদিন তিনি লড়েছিলেন এবং লড়াই-এর মধ্যেই শিখেছিলেন সংগঠন, প্রচার ও সংগ্রামের কলাকৌশল। মার্কসবাদের মতই গান্ধীবাদেও 'থিয়োরী ও প্র্যাকটিসের' অঙ্গাঙ্গী যোগ স্বীকৃত। কি করে স্থানীয় কর্তৃপক্ষের সঙ্গে বোঝাপড়ার চেষ্টা করতে হয়, বিফল হলে লণ্ডনের ওপর চাপ সৃষ্টি করতে হয়, তাও ব্যর্থ হলে আইন অমান্যের আশ্রয় নিতে হয়, কখন তা বন্ধ করতে হয়—আফ্রিকায় তার মহড়া হয়ে গিয়েছিল। তিনি বুঝেছিলেন নৈতিক সংগ্রামের প্রস্তুতি সুকঠিন। প্রথমে তৈরি কবতে হবে নিজেকে, পরে মাঝারি নেতাদেব, শেষে জনগণকে। আশ্রম ছিল তাঁর ও জনগণের মধ্যে সেতু। সেখানে দীক্ষিত হতেন মাঝারি সেনাপতিগণ সত্য ও অহিংসাব মন্ত্রে। তাঁরা সংঘবদ্ধ সরল জীবন যাপন করতেন শুধু অর্থাভাব বা সংযমাভ্যাসেব জন্য নয়, জনগণের কাছাকাছি থাকার তাগিদে, সামান্য প্রয়োজনে উৎপাদন করতেন নিজেদেরই কায়িক শ্রমে। বলা বাহুল্য, এব পিছনে ববাট ওয়েন, রাসকিন ও টলস্টয়ের প্রেরণা ছিল। আফ্রিকায় গান্ধীর আশ্রমের নামই ছিল টলস্টয় ফার্ম। ভারতবর্ষেও তাঁর প্রধান কর্মকেন্দ্র ছিল সবরমতী ও ওযার্ধার আশ্রম। তাতে শিক্ষা লাভ করে শিষ্যরা ছড়িয়ে পড়তেন দেশেব বিভিন্ন প্রান্তে। খাদি আশ্রম, সুতাকাটুনী সঙ্ঘ, হরিজন সঙ্ঘ ইত্যাদি গঠন কবে কোথাও তাঁরা বেকারদেব সুতাকাটার কাজ দিতেন, কোথাও চবকার সুতা যোগাতেন তাঁতীদেব, কোথাও তৈবি কবতেন ঘানিব তেল, ঘি ও মধু। জনসাধারণ শুধু পাবিশ্রমিক বা শস্তায় ভোজ্য পণ্য পেত না, পেত বাঁচার নতুন সাহস। বন্যা বা দুর্ভিক্ষেব দিনে, কখনো বা জমিদার, মহাজনদের সঙ্গে বিবাদের সালিশিতে, তারা আশ্রমবাসীদের পেত আপন পাশে। সঙ্গে সঙ্গে চলত স্বরাজেব বাণী প্রচার। যেদিন গান্ধীজি আন্দোলনের ডাক দিতেন সেদিন বেরিয়ে পড়তেন আশ্রমের পবিচালক থেকে নবীনতম সভ্য—অঞ্চলেব লোকদেব কংগ্রেসেব পতাকাতলে সমবেত করতে। এঁরাই "গান্ধীমহাবাজেব শিষ্য—কেউ বা ধনী কেউ বা নিঃস্ব।" কংগ্রেসেব জেলা ও প্রাদেশিক কমিটিতে এঁদেব অনেকেই সভ্য হতেন। দুর্ভাগ্য আমাদেব, গান্ধীর সংগঠন থেকে কংগ্রেস বহুদূব সরে এসেছে, আব তাই জড়িয়ে পড়েছে স্বার্থপর এলিট রাজনীতিব দুষ্টচক্রে।

আপন হাতে কাটা সুতোয় বোনা খাটো ধুতি, সবল হিন্দী ভাষণ, তুলসীদাস, মীরা, কবীবেব লাগসই উদ্ধৃতি, লৌকিক উপমা রূপকেব ব্যবহার, কৃষক-শ্রমিকের দুঃখ দুর্দশার গভীবে প্রবেশ কবার সহজাত শক্তি ও সমস্যা সমাধানে বাস্তবানুগ সুস্পষ্ট উপদেশ তাঁর যে ভাবমূর্তি রচনা করেছিল তা বিদগ্ধজনের দৃষ্টি এড়ায়নি। নেহরুব Discovery of India তে প্রমাণ মিলবে—"টাটকা হাওয়ার একটা প্রবল প্রবাহেব মত ছিলেন তিনি, আমাদেব জাগিযে দিলেন, গভীব নিঃশ্বাস নিলাম আমবা। তিনি ছিলেন আলোব ঝলকেব মত যা অন্ধকার ভেদ করে আমাদের চোখের সামনেব পর্দাগুলো খুলে দিল। ঝড়ের মত এলেন তিনি, তাতে কত কি যে উড়ে গেল—সব থেকে উড়ে গেল মানুষেব চিন্তা ভাবনার পুরাতন পদ্ধতি। তিনি ওপর থেকে নেমে আসেননি, তিনি যেন ভাবতের কোটি কোটি মানুষের ভেতর থেকে বেবিয়ে এলেন, তাদেরই ভাষায় কথা বললেন তাদেরই ভয়াবহ অবস্থাব প্রতি দৃষ্টি আকর্ষণ কবে। তাঁর শিক্ষাব সাব কথা—অভয় ও সত্য এবং কর্ম যা গণকল্যাণমুখী।" বিদেশী সি এফ অ্যানড্রুজ রবীন্দ্রনাথকে লিখলেন (২৮ অক্টোবর ১৯২০), " The entire force of depressed humanity in India—not Khilafat, not Punjab—but the whole misery of a continent,

**oppressed and crushed by an outrageous system of imperial aggression."**—গান্ধীর মধ্যে প্রকাশিত।

যখন আগের আমলের নেতারা পর পর তিনটি কংগ্রেস—কলকাতা (১৯১৭), বোম্বাই (বিশেষ অধিবেশন, ১৯১৮) ও দিল্লী (১৯১৮)-তে মণ্টেগুর শাসন সংস্কার প্রস্তাব নিয়ে বিতর্কে লিপ্ত এবং নরমপন্থীরা আবার আলাদা হতে চলেছে, তখন গান্ধী গিয়ে দাঁড়ালেন ইংরেজ নীলকর প্রপীড়িত চম্পারনের চাষী, বর্ধিতহারে রাজস্ব দিতে অসমর্থ খেড়ার কৃষক এবং প্রাপ্য মজুরি/ভাতায় বঞ্চিত আহমদাবাদের শ্রমিকের পাশে। রবীন্দ্রনাথের অনবদ্য ভাষায়, "এতদিনে সত্য এসে দাঁড়াল, বই থেকে একটা উদ্ধৃতিমাত্র নয়। মহাত্মা নাম, যা তাঁকে দেওযা হয়েছিল, সেই তাঁর সত্য নাম। আর কে ভারতের এত লোককে তাঁর আপন রক্ত মাংস বলে মনে করেছিল?"

॥ ৩ ॥

ভারতসচিব মণ্টেগু ১৯১৭ সালেব ২০ আগস্ট কমন্স সভায় সংস্কাব বিষযে যে ঘোষণা করেছিলেন তার একটা ছোট ইতিহাস আছে।[২৫] মেহরোত্রা ও রবের প্রবন্ধে দেখি খিলাফৎ আন্দোলন এবং লখনউ চুক্তির পব হোমরুল আন্দোলন শুরু হওযায় কর্তৃপক্ষ চিন্তিত হন এবং মেস্টন ও ম্যাবিসের পবামর্শে ১৯১৬ সালেব ২৪ নভেম্বব শাসন সংস্কাব বিষযক এক প্রস্তাব ইংল্যাণ্ডে পাঠানো হয। প্রথম বিশ্বযুদ্ধে ভাবত যে পরিমাণ সাহায্য করেছিল তাকে অগ্রাহ্য কবা চলেনি। প্রায় দশ লক্ষ ভাবতীয় মিত্রসৈন্য দলে যোগ দেয, ভারত সবকাব দুই থেকে তিন কোটি পাউণ্ড প্রতি বছব যুদ্ধের জন্য ব্যয করে, যুদ্ধজনিত ঋণেব পবিমাণ ছিল ৭½ কোটি পাউণ্ড এবং ১৯১৭-ব মার্চে ব্রিটিশ যুদ্ধঋণেব ১০ কোটি পাউণ্ডেব দায় ভারত সবকারেব ওপব চাপানো হযেছিল। এই পবিপ্রেক্ষিতে ও রাজনৈতিক চাপে ভাবতীয়দেব দাবি উপেক্ষা কবা সম্ভব ছিল না। তবে উক্ত প্রস্তাবে ডোমিনিয়ানেব উল্লেখ ছিল না। লক্ষ্য হিসাবে "ভারতের পক্ষে উপযোগী স্বশাসন" এই কথাগুলি ব্যবহৃত হয়েছিল। প্রাদেশিক আইন পবিষদে নির্বাচিতের সংখ্যাবৃদ্ধি, এমন কি নির্বাচিতেব সংখ্যাগবিষ্ঠতার সুপাবিশ করা হয়, কিন্তু তাদেব ক্ষমতা বাড়াবাব প্রস্তাব ছিল না। ইম্পিরিয়াল ওযার ক্যাবিনেটে তিনজন ভাবতীয প্রতিনিধি পাঠানো হযেছিল, তবে তাদেব কোন মূল্য ছিল না। প্রস্তাবেব উত্তবে ভারতসচিব অস্টেন চেম্বারলেন বড়লাট চেমসফোর্ডকে (২ মে ১৯১৭) লেখেন, কিছু নির্দিষ্ট ক্ষমতা, সত্যকাব দাযিত্ব দিতেই হবে এবং বিস্তাবিত ভাবে না বললেও লক্ষ্য কি পরিষ্কাব জানিযে দিতে হবে। এই মনোভাবেব পিছনে ছিল ম্যারিস, কেব (প্রধানমন্ত্রী লযেড জর্জের সচিব) ও লায়োনেল কার্টিসের 'দ্য বাউণ্ড টেবল' সংস্থা। রাশিয়ার ফেব্রুয়ারি বিপ্লবেব উল্লেখ কবে বড়লাট ১৮ মে'ব তারে জানান, নরমপন্থীদের হাতে রাখতে গেলে এখুনি লক্ষ্য ঘোষণা প্রয়োজন। মেসোপটেমিয়ার যুদ্ধক্ষেত্রে ব্যর্থতার দায়ে চেম্বারলেন পদত্যাগ কবলে মণ্টেগু ভারতসচিব হন এবং ২০ আগস্ট শাসন সংস্কারের মূলনীতি ঘোষণা কবেন। অনেকেব ব্যাখ্যায় এব দ্বারা ব্রিটিশ সবকাব ইংল্যাণ্ড বা ডোমিনিয়ানদের আদর্শে ভারতে শাসনব্যবস্থা প্রবর্তনে প্রতিশ্রুতিবদ্ধ হয়েছিলেন। অন্তত কার্টিস সেই সময় ও লয়েড জর্জ পরে এ ব্যাখ্যা দেন। কিন্তু ব্যালফুর ও কার্জনের ওযার ক্যাবিনেট মেমোরেণ্ডাম[২৬] পড়লে বোঝা যায বক্ষণশীল নেতারা তা মনে করতেন না। ব্যালফুব 'স্বশাসন' শব্দটি পছন্দ করেননি বলে কার্জন 'দায়িত্ববান সরকার' শব্দ ব্যবহার করেন কিন্তু প্রচলিত অর্থে নয়।

কার্জন চেয়েছিলেন বিভিন্ন ক্ষেত্রে দায়িত্ববান সহযোগিতা, তার বেশি কিছু নয়। আরও দেখতে হবে প্রতিশ্রুতি হলেও তা ছিল শর্তসাপেক্ষ, এবং শর্ত পূর্ণ হচ্ছে কি না তা নির্ধারিণ করবে ব্রিটিশ পার্লামেন্ট। অর্থাৎ, ব্রিটিশ স্বার্থ বক্ষা আবো ভালো ভাবে কায়েম করবাব জন্য কিছু কাঠামোগত বদল। মণ্টেগু বরং ভারত ভ্রমণের শেষে ওয়েস্টমিনস্টার আদর্শের দিকে বেশি এগোন। তাঁর রিপোর্টে পার্লামেন্টের কর্তৃত্ব ও ভাবতসচিবের খবরদারী শিথিলতব করার কথা ছিল।

কলকাতা কংগ্রেসে (১৯১৭) প্রেসিডেন্ট অ্যানি বেশান্ত মন্তব্য করলেন, এ ধবনেব প্রস্তাব ইংল্যাণ্ডেব পক্ষে দেওয়া বা ভারতের পক্ষে গ্রহণ কবা মর্যাদাহানিকর। বিপিনচন্দ্র পাল বলেন, এখুনি প্রাদেশিক সরকাবকে শাসনেব পূর্ণ দায়িত্ব দেওয়াহোক। তিলক লখনউ চুক্তি মত অধিকাব পেলেই সন্তুষ্ট হতেন। শ্রীনিবাস শাস্ত্রীকে গান্ধী লেখেন (১৮ জুলাই ১৯১৮), দ্বৈত শাসন ব্যবস্থা (ডাযার্কি) প্রত্যাখ্যান কবা উচিত, প্রশাসনে ইংরেজদেব সংখ্যা ও সামরিক ব্যয় কমিয়ে করভাব হ্রাস কবা উচিত এবং ভাবতীয় শিল্পোদ্যোগ পরিপোষণ কবতে হবে। তখনও তাঁব বিশ্বাস ছিল ফ্রান্সের বণক্ষেত্রে ভাবত তাব স্বাধীনতা অর্জন করবে। তাই মিত্রপক্ষের জন্য সেনাসংগ্রহ চালিয়ে যাচ্ছিলেন তিনি।

মণ্টেগু এবপব ভারত ভ্রমণে এলেন। তখন পঞ্জাবের সংখ্যালঘু হিন্দু, অন্য অঞ্চলের সংখ্যালঘু মুসলমান, মাদ্রাজেব অব্রাহ্মণ, বোম্বাই-এব অনুন্নত জাত তাঁব কাছে নানা দাবি দাওযা পেশ কবল। সবাই চায় আলাদা ভোট। মণ্টেগু তাঁব প্রতিবেদনে ভাবতকে কতকগুলি বাষ্ট্রেব সমাহাব বলে বর্ণনা করলেন। সকলেব ওপবে থাকবে এক কেন্দ্রীয় সবকাব যা ক্রমে প্রতিনিধিত্বমূলক ও দাযিত্ববান হবে। সাম্প্রদাযিক ও বিশেষ স্বার্থকে স্বীকাব না কবে উপায নেই। এব প্রমাণ পেলাম বাংলায ১৩৯টি আসনের মধ্যে ২৬টি সবকাবী ও মনোনীত আসন, ৪৬টি সাধাবণ আসন ও ৪৬টি সাম্প্রদায়িক আসন ববাদ্দে।

বোম্বাইতে বসল কংগ্রেসের বিশেষ অধিবেশন (২৯ আগস্ট—১ সেপ্টেম্বর ১৯১৮) মণ্টফোর্ড প্রতিবেদন আলোচনা করতে। হাসান ইমাম এই অধিবেশনে সভাপতিত্ব করেন। সুবেন্দ্রনাথ, সাপ্রু, চিন্তামণি এবং ওযাচা এই অধিবেশনে যোগ দেননি। তাঁদেব ভয় ছিল বেশি নিন্দে কবলে সংস্কাব ভেস্তে যাবে। জুডিথ ব্রাউন দেখাচ্ছেন, সব জায়গায লড়াই হচ্ছিল জন-সমর্থন বিস্তার ও আঞ্চলিক নেতৃত্ব নিয়ে। যেহেতু সুরেন্দ্রনাথ মণ্টফোর্ড প্রস্তাব সমর্থন কবেন, সেইহেতু তাঁব প্রতিদ্বন্দ্বী চিত্তবঞ্জন দাশ তাব বিবোধিতা কবেন। দাশ বললেন, মণ্টেগু "সত্যকার স্বরাজের সিকিও দেননি।" মাদ্রাজে শিবস্বামী আযাব ও নটেশনের সঙ্গে বেশান্তেব বিবাদ বাধল। শেষ পর্যন্ত বোম্বাই কংগ্রেস প্রস্তাব নিল, "সংস্কার হতাশাব্যঞ্জক ও অমনোমত।" যদি পনের বছবেব মধ্যে কেন্দ্রে এবং ছ বছবেব মধ্যে প্রদেশে পূর্ণ দায়িত্ববান সরকাব দেওয়া হয় তবেই কংগ্রেস দ্বৈতশাসনের (dyarchy) নীতি গ্রহণ কবতে পারে। গান্ধী কংগ্রেস বা তার বিরোধী কোন দলেই যোগ দেননি, তবে তিলককে (২৫ আগস্ট ১৯১৮) জানান, সংস্কার প্রস্তাবের মূলনীতি গ্রহণ করা হোক, কোথায তা আবো ভালো করা যেতে পারে দেখিযে দেওযা হোক এবং তার জন্য লড়াই কবা হোক। আসলে কোন দলের সঙ্গে তিনি নিজেকে জড়িযে ফেলতে চাননি। সত্যাগ্রহ ছিল তাঁর মূলমন্ত্র অথচ বেশান্ত তা প্রত্যাখ্যান কবেছেন আব তিলক মনে করতেন তা দুর্বলের অস্ত্র।

১৯১৮ সালের ডিসেম্বরে দিল্লীতে বসল কংগ্রেসের বার্ষিক অধিবেশন। এবাব সভাপতি মদনমোহন মালব্য। দিল্লী কংগ্রেস দাবি করে এখুনি প্রদেশে দায়িত্ববান সরকার চালু করতে

হবে এবং কবে কেন্দ্রে দায়িত্ববান সবকার প্রতিষ্ঠিত হবে সে তারিখ সংস্কার আইনেই উল্লেখ করতে হবে। আগস্ট থেকে ১৯১৯-এর জানুয়ারি গান্ধী গুরুতর অসুস্থ ছিলেন। তিনি দিল্লী আসতে পারেননি।

মাদ্রাজে রাজাগোপালাচারির গৃহে আরোগ্যলাভ কবার সময় সহসা তাঁর দৃষ্টি যেদিকে পড়ল তা সরকার প্রস্তাবিত সন্ত্রাসবাদ দমনকামী রাওলাট বিল। বোধিবলে গান্ধী বুঝতে পারেন বাওলাট বিলেব বিরুদ্ধে সমগ্র ভাবতব্যাপী সত্যাগ্রহ আন্দোলন শুরু কবা সম্ভব। অনেকদিন ধরে সীমিত ক্ষেত্রে সত্যাগ্রহেব পরীক্ষা তিনি চালাচ্ছিলেন। এখন তা সর্বভাবতীয় ক্ষেত্রে পবীক্ষা করবার সময এল।

গান্ধী বুঝেছিলেন বর্তমান কংগ্রেস সত্যাগ্রহের দর্শন মেনে নেবে না এবং সম্মুখ সমরে তাঁব পক্ষে পুবোনো আমলের নেতাদেব হারানো অসম্ভব। তাই তিনি ভারতেব বিভিন্ন প্রান্তে সাধাবণ মানুষদেব প্রতি যেসব অন্যায চলছে তাব বিরুদ্ধে সত্যাগ্রহনীতি পবীক্ষা কবতে ও সাফল্য দেখিযে জনমত পক্ষে আনতে চাইছিলেন। প্রসঙ্গক্রমে তাঁব charisma কিভাবে গড়ে উঠছিল তা আলোচনা কবা যেতে পাবে।

চম্পাবনেব নীল সত্যাগ্রহের কথা ধবা যাক। বেতিযাব মহকুমাশাসক লিউইস চম্পারনের জেলাশাসক হেকককে লিখছেন, "আমবা নিজ নিজ মতানুসারে গান্ধীকে আদর্শবাদী, ভাবোন্মাদ বা বিপ্লবী ভাবতে পাবি। কিন্তু বায়তদেব কাছে তিনি মুক্তিদাতা এবং তারা মনে কবে তাঁর আশ্চর্য সব ক্ষমতা বযেছে। তিনি গ্রাম থেকে গ্রামে ঘুবে বেড়াচ্ছেন, তাদেব অভাব অভিযোগেব কথা শুনছেন এবং ভবিষ্যতেব স্বর্গবাজ্য নেমে আসবে এই স্বপ্নে মূর্খ জনগণের কল্পনা উদ্দীপ্ত কবছেন।"[২৭] সবকাবী কাগজপত্রে দেখি প্রতাপগড অঞ্চলে কেউ তাঁকে ভাবছে মহাত্মা, কেউ পণ্ডিত বা ব্রাহ্মণ (যিনি এলাহাবাদে থাকেন), এমন কি 'দেওতা'। কেউ বলত তিনি তিন আনা গজে কাপড বেচে ফেবেন আব তিনি সব বেদখলি বন্ধ করে দিয়েছেন।[২৮] শহীদ আমিন পূর্ব ইউ.পি-ব গোবক্ষপুব অঞ্চলে ১৯২১-২২ সালে গান্ধী সম্বন্ধে জনসাধারণ কি ধবনেব কথা বলত তার বিশদ আলোচনা কবেছেন। তাতেও দেখি গান্ধীব আশ্চর্য ক্ষমতা নিযে জল্পনা কল্পনা।[২৯] সতীনাথ ভাদুড়ীব 'ঢোঁড়াই চরিত মানস' (প্রথম চবণ)-এ দেখি যখন তাৎমাটুলিতে 'গানহী' বাবার বার্তা প্রথম এল, বাবুলাল ব্যাখ্যা করে বলছে, "বডা গুণী আদমি। ভৌকা বাওযা আব বেবণ গুণীব চাইতেও 'নামী'।... গানহী বাওযা মাস-মছলী, নেশাভাঙ থেকে 'পবহেজ'। শাদি বিযা কবেনি। নাঙ্গা থাকে বিলকুল।" বিলিতী কুমড়োব ওপব গান্হী বাওয়াব 'মূবত'ও আবিষ্কৃত হল। আব ধুমধাম কবে সে কুমড়োর পুজো হল। মিলিটাবী ঠাকুববাড়িব মোহান্তজী যখন বামসীতার মূর্তির পাশে গান্হী বাবাব 'মূরত' বাখতে দিলেন না, সেদিন দবিদ্র তাৎমাদের কি দুঃখ। তাবা তো ওঁব জন্য ঠাকুববাড়ি বানাতে পাবে না। তক্ষুনি তাদের মনে পড়ল তুলসীদাসেব বাণী—'নহি দবিদ্র সম দুখ জগমাঁহী।'—সতীনাথের মত এত সুন্দবভাবে গান্ধীর charisma-র সঙ্গে অসহায দারিদ্র্য সম্বন্ধে জনগণের অস্পষ্ট সচেতনতা ও ক্ষুদ্র ক্ষুদ্র আশাকে কেউ যুক্ত করতে পাবেনি। তবে তিনি এটাও ভোলেননি যে কিছু ধান্দাবাজ লোক (মাহ্তো ও ছড়িদার) 'ভক্ত' হয়ে যায়। শুধু কাল্পনিক ঢোঁড়াই নয়, বোম্বাই-এর শ্রমিক (পরে মীরাট ষড়যন্ত্র মামলায় সোপর্দ) আল্বের জবানবন্দী এই প্রসঙ্গে পঠিতব্য। তিনি ভেবেছিলেন মহাজনদের অত্যাচার বন্ধ হবে, মজুরি বাড়বে, মালিকের শোষণ কমবে। তাঁর মত অনেকেই। জি ম্যাকডোনাল্ড যে বলছেন বিহারে গান্ধীর পিছনে ছিলেন শহুরে উকিল, ছোট ব্যবসায়ী, ছোট জমিদাব ও ধনী কৃষক—তার পুরোটাই ঠিক নয়।[৩০]

বৃজকিশোর ও রাজেন্দ্রপ্রসাদ, অনুগ্রহ্ নারায়ণ সিংহ্ ও শ্রীকৃষ্ণ সিংহ্ একই সঙ্গে উকিল ও ছোট জমিদার ছিলেন, এবং পবে বড নেতা হয়েছিলেন সন্দেহ নেই, কিন্তু তাঁরা নেতৃত্ব দিয়েছেন তাৎমাদেব, 'বংবেজ' সরকারের জন্য যাদেব বোজগার নেই, বহুদিন আগে যাদের বুড়ো আঙুল কেটে দেওযায় তাবা আব কাপড বুনতে পারে না। গান্ধীব charisma গড়ে তুলেছিল নিম্নবিত্ত, নিম্নবর্ণ, নিম্নবর্গের স্বপ্ন ও কল্পনা।

গান্ধী তার কতটুকু পূর্ণ করতে পেবেছিলেন তা ক্রমে আলোচিত হবে। চম্পারন দিয়েই আবাব শুরু কবি। জুডিথ ব্রাউন দেখাচ্ছেন ওপব ও নীচেব চাপে কিভাবে প্রাদেশিক সরকার চম্পারন নিযে অনুসন্ধান কমিশন বসিয়েছিলেন এবং গান্ধী তার সভ্য হযেছিলেন।[৩১] কমিশনেব প্রতিবেদন[৩২] অনুযাযী যে আইন পাস হয তাতে তিনকাঠিযা প্রথা (প্রতি বিঘাব তিন কাঠা নীল চাষ করতে হবে) বাতিল হযে যায় এবং খাজনার হার ২০% থেকে ২৬% কমিযে দেওযা হয়। গান্ধী নীলকবদের সঙ্গে বোঝাপডা কবছিলেন কারণ, তাঁব মতে, নীলকব ও চাষীদেব এক সঙ্গে থাকতে হবে বলে চিবদিন তাবা ঝগড়া করতে পারে না। তবে নীলকববা যাতে ভবিষ্যতে অত্যাচার না কবতে পাবে তাব জন্য স্থায়ী ব্যবস্থা কবা দবকার। প্রথমটা হল চাষীদের মধ্যে শিক্ষা বিস্তার, দ্বিতীয়টা—চাষী ও নীলকবদেব মধ্যে মধ্যস্থতা কবাব জন্য স্থাযী প্রতিষ্ঠান।

গুজবাটেব খেডা কৃষক আন্দোলন একবকম নয। এখানে বড জমিদাবী ছিল না। অধিকাংশ জোতদাবী ছোট, আব কুন্‌বি জাতেব পটিদাব কৃষকবা ব্রাহ্মণ ও ক্ষত্রিযেব চেযে বেশি শক্তিমান। ১৯১৭ সালে অতিবর্ষণের ফলে খবিফ শস্য নষ্ট হযে যায। যুদ্ধজনিত মূল্যবৃদ্ধি চাষীদেব দুর্দশা বাডায়।[৩৩] তাব ওপব দেখা দেয প্লেগ বোগেব আতঙ্ক। খেড়াব চাষীবা খাজনা কমাতে চাইল। সবকাব বললেন এসব হোমরুলাবদের কীর্তি। হার্ডিম্যানের মতে ছোট পটিদাবদেব স্থানীয় কর্তৃত্ব ও পটিদাব সম্প্রদায়ে বিশিষ্ট স্থান হারানোব আশঙ্কা ইন্ধন যুগিযেছিল।[৩৪] গুজরাট সভাব সভাপতিরূপে গান্ধী বোম্বাই সবকারেব হস্তক্ষেপ চাইলেন (যেমন চম্পাবনে)। কমিশনাব খাজনা মকুবেব আবেদন এবং বোম্বাই-এব লাট অনুসন্ধানেব অনুবোধ অগ্রাহ্য কবলে[৩৫] সত্যাগ্রহ শুরু হল ১৯১৮ সালেব ২২ মার্চ—চলল ৬ জুন পর্যন্ত। দু হাজাবেব মত সদস্য শপথ নিল তাবা সে বছব খাজনা দেবে না—এমন কি জমি বাজেযাপ্ত করলেও নয।[৩৬] স্থানীয জেলাশাসক লিখছেন, গান্ধী ঘুবে ঘুবে উৎসাহ না দিলে অনেকেই খাজনা দিত। গান্ধীব ভূমিকা ছাডাও পটিদাব সম্প্রদাযেব আভ্যন্তরীণ সংহতি কাজ করছিল। যাবা খাজনা দিত তাদেব সামাজিকভাবে বর্জন কবা হত। অনেকক্ষেত্রে সবকারী কর্মচাবীদের জল পর্যন্ত বন্ধ কবে দেওযা হত। এই মিলিত প্রতিবোধের সম্মুখীন হযে সরকার অস্থাবর সম্পত্তি ক্রোক বন্ধ কবলেন, গবীব চাষীদের ওপর চাপ দেওযা বন্ধ হল, এমন কি বাকী খাজনা দিলে বাজেযাপ্ত জমি ফেবত দেওযাও হতে লাগল। কিন্তু বোম্বাই সরকার নিরপেক্ষ অনুসন্ধানের নির্দেশ তো দিলেনই না, কর নেওয়া সম্পূর্ণ স্থগিতও করলেন না। ভারত সবকাব হস্তক্ষেপ কবতে বাজি হলেন না। যা পেয়েছেন তাতেই সন্তুষ্ট না হয়েও ৬ জুন গান্ধী সত্যাগ্রহ তুলে নেন। এর অন্যতম কারণ বারাইযা দল বানিয়া ও পটিদারদের সম্পত্তি লুঠ শুরু করেছিল। খেড়া আন্দোলনের অধিকাংশ খরচ যুগিযেছিল বোম্বাই-এর মূলজী জেঠা বস্ত্র বিপণিব ব্যবসাযীরা। সাহায্য করেছিলেন মোহনলাল পাণ্ডের মত স্থানীয় ধনী চাষী আর আহ্‌মদাবাদের উকিল—বল্লভভাই প্যাটেল, উচ্চশ্রেণীর পটিদার হয়েও ছেলের বিয়েতে যিনি পণ নেননি, সুরাটের মহাদেব দেশাই (পরে গান্ধীর পুত্রসম সচিব), সংবাদপত্রের মালিক ইন্দুলাল যাজ্ঞিক

ও ধনপতি শঙ্করলাল ব্যাঙ্কার। শহুরে উচ্চশিক্ষিত সমর্থক ও নিগৃহীত গ্রামবাসীর মধ্যে সেতু ছিলেন করমসাদের পাটিদার বল্লভভাই প্যাটেল, যেমন চম্পারনে রাজেন্দ্র প্রসাদ। এখন থেকে গান্ধীর চিরশত্রু হলেন বোম্বাই-এর ছোটলাট লর্ড উইলিংডন, যাঁর মতে গান্ধী ছিলেন "সৎ কিন্তু বলশেভিক"। আরুইনের পর বড়লাট হয়ে এসে নির্মম হস্তে তিনি আইন অমান্য আন্দোলন দমন করবেন। পুবো সফল না হলেও খেড়া আন্দোলন গুজরাটের স্তিমিত জনজীবনে যে জোয়ার আনল তা বারদোলি সত্যাগ্রহের ভূমিকা রচনা করে।

আর এক ধরনের আন্দোলন চলছিল গুজরাটেরই আহ্‌মদাবাদে। এবাব শ্রমিকদের। যুদ্ধকালীন চাহিদা ও মূল্যবৃদ্ধির ফলে মিলমালিকদেব প্রভূত মুনাফা জুটলেও[৩৭] শ্রমিকদের দুঃখ ঘোচেনি। শ্রমিকদেব উৎসাহিত করতে ও পরে প্লেগেব ভয়ে তাদেব পলায়ন বন্ধ করতে কিছু বোনাস দেবার ব্যবস্থা হয়েছিল। কিন্তু ১৯১৮-র ফেব্রুয়াবি মাসেব মাঝামাঝি হঠাৎ বোনাস দেওযা বন্ধ কবা হল। মালিকবা শ্রমিক ধর্মঘটের ঝুঁকি নিযেছিলেন, কাবণ, ওয়াগনের অভাবে কয়লা আসছিল না, এমনি মিল বন্ধ করতে হত। গান্ধী পূর্ব পরিচিত মিলমালিক অম্বালাল সারাভাই-এব কাছে প্রতিকার চাইলেন।[৩৮] শ্রমিকদের দাবি ছিল ৫০% মজুরি বৃদ্ধি। মালিকপক্ষ ২০%-এর বেশি বাড়াবেন না। সালিশিতে কাজ না হওয়ায় ধর্মঘট ও লক আউট ঘোষিত হল। অম্বালালেব অভিযোগের উত্তবে গান্ধী বললেন, তিনি কোন শ্রমিককে জোর কবে আটকে বাখেননি, শুধু যাবা সত্যাগ্রহেব শপথ ভেঙে কাজ করতে চায় তাদেব বুঝিযে সত্যবক্ষা কবাচ্ছেন। শেযে তিনি অনশন আরম্ভ কবলেন। পুলিশের মতে ধর্মঘট ভেঙে যাচ্ছে দেখে এই নাটকীয় ঘোষণা। বস্তুত শ্রমিকদেব অবিশ্বস্ত ব্যবহারই তাঁকে অনশনে প্ররোচিত কবে। যাই হোক, মিলমালিকবা সালিসিসাপেক্ষ মাইনে বাড়াতে বাজি হল। সালিসে ৩৫% মজুরি বৃদ্ধির সুপাবিশ করা হয (কোথাও বা ৫০%)। মহাদেব দেশাই-এর A Righteous Struggle গ্রন্থে এই সত্যাগ্রহের বিশদ বিবরণ পাওয়া যাবে। মনে রাখতে হবে রাজনীতির উদ্দেশ্যে শ্রমিকদেব ব্যবহার করেননি গান্ধী বা মালিকদের ক্ষতি করে শ্রমিকদেব অন্যায আবদাবও সমর্থন করেননি। বাজনৈতিক, এমন কি দায়িত্বহীন অর্থনৈতিক, ট্রেড ইউনিযানিজম্ তিনি সমর্থন কবতেন না। মালিক ও শ্রমিক পরস্পব-নির্ভর, 'প্রেমের বেশমী সুতোয তাদের বেঁধে বাখতে হবে'। ধর্মঘটেব বিবোধী তিনি ছিলেন না ; তবে আলাপ-আলোচনা, সালিসি, সবকিছু শান্তিপূর্ণ ব্যবস্থা বিফল হলেই সেটা হবে অন্তিম পদক্ষেপ। মার্কসবাদীরা এটা বুর্জোযা ভাঁওতা ছাড়া কিছু মনে কবতে পারেননি। কিন্তু অম্বালালকে লেখা গান্ধীর ১ মার্চ ১৯১৮ চিঠি প্রণিধান যোগ্য। "If you succeed, the poor, already suppressed, will be suppressed still more,.....and the impression will have been confirmed that money can subdue every one....Do you not see that your success will have serious consequences for the whole society?"[৩৯]

চম্পাবন, খেড়া ও আহ্‌মদাবাদ সত্যাগ্রহ তাব পদ্ধতির আংশিক সাফল্য প্রমাণ করল ; তার চেয়েও বেশি প্রচার করল তাঁর ব্যক্তিগত charisma-র কথা। গান্ধী চাইলেন সর্বভারতীয় কোন দাবিতে সত্যাগ্রহ নীতির প্রয়োগ। সে সুযোগ করে দিলেন সরকার রাওলাট আইন পাস করে। কিংস বেঞ্চের জজ স্যার সিডনি রাওলাটের সভাপতিত্বে যুদ্ধোত্তরকালে সন্ত্রাসবাদ মোকাবিলা করার জন্য যে কমিটি গঠিত হয়েছিল তাঁদের প্রতিবেদনে (১৯ জুলাই ১৯১৮) কিছু নতুন দমনমূলক আইনের প্রস্তাব ছিল। তার অন্যতম হল জুরি-ব্যতিরেকে রুদ্ধদ্বার আদালতে বিচার, সন্দেহভাজন ব্যক্তিদের কাছ থেকে

মোটা অঙ্কের জামানত আদায়, অন্তরীণ্ ব্যবস্থা, বিনা বিচারে আটক, ইত্যাদি। পঞ্জাবে এই প্রস্তাবের নাম দেওয়া হল—"না উকিল, না আপীল, না দলিল।" ভারতসচিব আপত্তি জানিয়ে বড়লাটকে লেখেন (১ অক্টোবব ১৯১৮), "পৃথিবীর পেন্টল্যাণ্ডদের (মাদ্রাজের ছোটলাট পেন্টল্যাণ্ড অ্যানি বেশান্তকে আটক করার নির্দেশ দেন) বা ও' ডায়ারদের (পঞ্জাবের কুখ্যাত ছোটলাট) কোন লোককে বিনাবিচারে বন্দী করার সুবিধা করে দিতে আমি ঘৃণা বোধ করি।" তবু সরকারী প্রতিনিধিদের ভোটে ক্রিমিন্যাল ল এমার্জেন্সি পাওয়ারস বিল পাস হল (২১ মার্চ ১৯১৯)। শঙ্করণ নাযার ছাড়া কোন ভারতীয় প্রতিনিধি এতে সম্মতি দেননি। পরে নাযারও বড়লাটের শাসন পরিষদ থেকে পদত্যাগ করেন। ভি জে প্যাটেল, মালব্য, সাপ্রু প্রভৃতি নেতাবা প্রতিবাদ জানালেনই, সদ্যোরোগমুক্ত গান্ধীও বিরাগ প্রকাশ না করে পারলেন না। মালব্যেব কাছে লেখা (৮ ফেব্রুয়ারি ১৯১৯) ও শ্রীনিবাস শাস্ত্রীর কাছে লেখা (৯ ফেব্রুয়ারি ১৯১৯) চিঠিতে তিনি গভীর মর্মবেদনা উদ্‌ঘাটিত করলেন। যে রাজকে যুদ্ধে জেতাতে এই সেদিন পর্যন্ত তিনি সৈন্য সংগ্রহ করেছেন, সেই রাজ যুদ্ধশেষে, এমন তাড়াহুড়ো করে, এতো ভয়াবহ দমনমূলক আইন পাস করল—এ লজ্জা ও ক্ষোভ তিনি রাখবেন কোথায়? "নিজেব কথা বলতে পারি, আমি সে শক্তির বিধান শান্তিপূর্ণ উপায়ে মেনে নিতে পারব না যে শক্তি এ দুটি বিলের মত 'শয়তানী' আইন প্রস্তাব করতে পারে এবং আমার মত যাঁরা ভাবেন তাঁদের সংগ্রামে যোগ দিতে বলতেও দ্বিধা করব না।"[৪০]

প্রতিবাদে সমগ্র ভারতব্যাপী সত্যাগ্রহ শুরু কবা স্থির হল। সত্যাগ্রহ সভা স্থাপিত হল এবং সত্যাগ্রহ শপথবাক্যও নির্দিষ্ট হল। প্রথমে ৩০ মার্চ ও পরে তা বদলে ৬ই এপ্রিল হরতাল ডাকা হবে স্থির হল। তা হবে আইন অমান্য আন্দোলনের ভূমিকা। বেশান্ত, খাপার্ডে, ওয়াচা, শাস্ত্রী ও সুবেন্দ্রনাথ আপত্তি জানালেন।[৪১] ভুল বোঝাবুঝিব জন্য দিল্লিতে নির্দিষ্ট দিনেব আগেই আন্দোলন শুরু হয়ে গেল এবং পুলিশ গুলি চালাল। দিল্লী আসার পথে ৯ এপ্রিল গান্ধীকে ট্রেনে গ্রেফতাব কবা হল। পঞ্জাবে কিচলু ও সত্যপাল গ্রেফতাব হওয়ায় তুমুল বিক্ষোভ আবম্ভ হল, যার পরিণতি ১৩ই এপ্রিল জালিয়ানওয়ালাবাগের নৃশংস হত্যাকাণ্ড। ভাবতসচিব স্বীকার করেছিলেন এটা 'preventive murder', ফাবনো (Furneaux) তাঁব Massacre at Amritsar গ্রন্থে দেখিযেছেন অন্তত এক হাজার নিরীহ ও নিরস্ত্র লোক সেদিন নিহত হযেছিলেন জেনারেল ডায়াবের অমানবিক আদেশে।[৪২] পঞ্জাবে সামরিক আইন জারি হল এবং জনসাধারণকে নানা অপমানজনক শাস্তি দেওযা চলল। অ্যালফ্রেড ড্রেপারেব Amritsar: The Massacre that Ended the Raj বইতে তার বহু নিদর্শন উল্লিখিত হযেছে।

পঞ্জাবে মার্শাল ল ঘোষিত হবাব দুদিন পব ববীন্দ্রনাথ গান্ধীকে লেখা এক খোলা চিঠিতে সত্যাগ্রহ নীতির তীব্র সমালোচনা কবেছিলেন :

"I know your teaching is to fight against evil by the help of the good. But such a fight is for the heroes and not for men led by impulses of the moment." এক অশুভ থেকে আর এক অশুভের জন্ম হয়। অপমানের পরিণাম প্রতিশোধ স্পৃহা। যাঁরা আত্মিক শক্তিতে বিশ্বাস করেন তাঁরা জানেন অমিত পার্থিব শক্তির অন্যায়ের বিরুদ্ধে দাঁড়ানোও একরকমের জয়। কিন্তু 'ভানুসিংহের পত্রাবলী'তে পড়ি, "আকাশের এই প্রতাপ আমি একরকম করে সইতে পারি কিন্তু মর্ত্যের প্রতাপ আর সহ্য হয় না।.... পাঞ্জাবের....দুঃখেব তাপ আমার বুকের পাঁজর পুড়িয়ে দিলে"

(২৯ মে ১৯১৯)। বুকের পাঁজর পোড়ানো সেই জ্বালা নাইট উপাধি ত্যাগ করে বড়লাটকে লেখা চিঠির ছত্রে ছত্রে প্রকাশিত।[৪৩] গান্ধী বললেন, এতো সত্যাগ্রহ নয়—'দুরগ্রহ', এ তাঁর 'হিমালয়প্রমাণ ভুল'। ১৮ই এপ্রিল সত্যাগ্রহ প্রত্যাহার করে নিলেন তিনি। হয়তো এতে রবীন্দ্রনাথের বিরূপ মন্তব্যই স্বীকার করে নেওয়া হয়েছে। কিন্তু এর আর একটা দিক ছিল। পঞ্জাবের' ওপর অত্যাচারের, বিশেষ করে জালিয়ানওলাবাগের হত্যাকাণ্ডের, পর ইংরেজ ও ভারতবাসী যে সংঘর্ষের পথ নিল তা থেকে কোনদিন ফেরা সম্ভব হল না। অ্যানড্রুজ রবীন্দ্রনাথকে (১ অক্টোবর ১৯১৯) যে চিঠি লিখেছিলেন, তাতে ভারতের প্রতিক্রিয়া চমৎকার ফুটে উঠেছে: "সে সময় থেকে সন্ত্রাসের রাজত্ব ভেঙে গেল, গভীরচারী ভয় যা তাদেব (ভারতীয়দের) উপর মহামারীর মত ঝুলেছিল তা উড়ে গেল।" ব্রিটিশ ন্যায়পরায়ণতা ও সত্যবাদিতার ওপর বিলীয়মান বিশ্বাস সম্পূর্ণ বিলীন হলে সাম্রাজ্যের সবচেয়ে বড়ো ভিত ভেঙে গেল।

রবীন্দ্রকুমার সম্পাদিত Essays on Gandhian Politics: The Rowlatt Satyagraha of 1919 গ্রন্থে আন্দোলনের আঞ্চলিক দিক নিয়ে বিশদ আলোচনা করা হয়েছে।[৪৪] গুজরাট, পঞ্জাব, উত্তর প্রদেশ ও মহারাষ্ট্রের কতিপয় অঞ্চল ছাড়া আন্দোলনের ব্যর্থতা অনস্বীকার্য। প্রথমত, গান্ধী একে সম্পূর্ণ অহিংস রাখতে ব্যর্থ হয়েছিলেন। দ্বিতীয়ত, এর ফলে সরকাব রাওলাট আইন প্রত্যাহারও কবেননি। অধিকাংশ ক্ষেত্রে আন্দোলনের পিছনে অর্থনৈতিক কাবণ কাজ করছিল, রাজনৈতিক চেতনা নয। খাদ্য, বস্ত্র ও কেবোসিনের উচ্চমূল্য মধ্যবিত্ত ও নিম্নবিত্ত সকলকেই স্পর্শ কবেছিল। বোম্বাই-এর সুতাকল শ্রমিকদেব ক্ষেত্রে রবীন্দ্রকুমার জাতপাতের সংহতির ওপর জোর দিয়েছেন।[৪৫] উত্তর প্রদেশের মুসলমানবা খিলাফতের ভবিষ্যৎ নিয়ে বেশি' উদ্বিগ্ন হয়েছিল। পঞ্জাবের আন্দোলনের পটভূমিকায ছিল যুদ্ধকালীন কর ও ঋণের চাপ এবং ব্যাঙ্কসংকট। দ্রব্যমূল্য বৃদ্ধি তো ছিলই। গদর আন্দোলনেব প্রভাব ও কোমাগাতামারু জাহাজে প্রত্যাগত শিখদের ওপর সৈন্য ও পুলিশেব গুলি চালানোর কথা আগেই বলা হযেছে। লাহোরেব সত্যাগ্রহ সম্বন্ধে ববীন্দ্রকুমার দেখাচ্ছেন ছোট ছোট ব্যবসাযীবা দুর্দশা চরমে পৌঁছেছিল এবং মুসলমান কারিগররা উর্ধ্বমূল্যের চাপে পিষ্ট হচ্ছিল। ১৮৯৭/৯৮ সালে বোম্বাই ও পুণায় প্লেগের আতঙ্ক যেমন চরমপন্থাকে সাহায্য করে, তেমনি ১৯১৮ সালের ব্যাপক ইনফ্লুয়েঞ্জা ভযাবহ মৃত্যু ঘটিয়ে সত্যাগ্রহে ইন্ধন যোগায। গোপালচাঁদ নাবাঙ্গ, বামভুজ দত্তচৌধুরী প্রভৃতির নেতৃত্ব তার সুযোগ নেয়। আহ্‌মদাবাদে বণিক, বৃত্তিজীবী, শ্রমিকশ্রেণী ও সম্প্রদায় নির্বিশেষে সত্যাগ্রহে যোগ দেয।

আবার বাংলা, মাদ্রাজ ও সি. পি-তে আন্দোলন দানা বাঁধেনি। বাংলার ছোটলাট বোনাল্ডসে'র My Bengal Diary-তে পড়ি চিত্তবঞ্জন দাশ রাওলাট সত্যাগ্রহ নিয়ে আদৌ মাথা ঘামাচ্ছেন না।[৪৬] মাদ্রাজে বেশান্তেব (বা মাইলাপুব দলেব) প্রতিক্রিয়া অনুরূপ। এঁরা ভেবেছিলেন হিংসা ও দমন একবার ছড়িয়ে পড়লে আসন্ন নির্বাচনে অসুবিধা হবে। তখনও এঁরা নির্বাচন বর্জনের সম্ভাবনা কল্পনাতেও আনতে পারেননি।

১৯১৯-এব মাঝামাঝি গান্ধী বুঝতে পারলেন, সর্বভারতীয় ক্ষেত্রে সত্যাগ্রহ সফল করতে গেলে কংগ্রেসের বর্তমান নেতাদের রাজি করাতে হবে। সবাসরি প্রতিদ্বন্দ্বিতা অসম্ভব বলে কংগ্রেস নেতৃত্বকে তিনি পার্শ্বদেশ থেকে আক্রমণ করার কৌশল নিলেন। তাঁর অস্ত্র হল খিলাফত আন্দোলন, আর সৈন্যবাহিনী—ভাবতের দ্বিতীয় বৃহত্তম সম্প্রদায়, অর্থাৎ মুসলিম জনগণ।

ইতিমধ্যে অমৃতসর কংগ্রেস (১৯১৯)-এর সভাপতি মতিলাল নেহরু রাওলাট আইন, জালিয়ানওয়ালাবাগের হত্যাকাণ্ড ও সামরিক আইনজারির তীব্র প্রতিবাদ করলেন। পরের বছর কংগ্রেস সাব কমিটি (গান্ধী যার অন্যতম সভ্য ছিলেন)-এর রিপোর্ট প্রকাশিত হল ১৯২০ সালের ২৫ মার্চ।[৪৭] পঞ্জাবের অত্যাচাবের নানা নিদর্শন প্রত্যক্ষ করেও গান্ধী অমৃতসর কংগ্রেসে মন্টেগু সংস্কার গ্রহণের পক্ষে রায় দিলেন। তিলক ও চিত্তরঞ্জন কাউন্সিলে ঢুকে আইরিশ পদ্ধতিতে বাধা সৃষ্টি করতে চান। উক্ত কৌশলের বিরোধিতা করে গান্ধী বলেন, "আমি এর প্রতিবাদ করব এবং ভাবতেব প্রান্ত থেকে প্রান্ত ঘুরে বলব আমরা আপন সংস্কৃতির ঐতিহ্য থেকে বিচ্যুত হব, মর্যাদার আসন হাবাব, যদি ব্রিটিশদের বাড়ানো হাত না গ্রহণ করি।"[৪৮] অদৃষ্টের পরিহাসে কয়েক মাসের মধ্যেই তিনি কাউন্সিল বর্জনের সবচেয়ে বড়ো প্রবক্তা হয়ে দাঁড়ালেন।

॥ ৪ ॥

রাওলাট সত্যাগ্রহের ব্যর্থতা গান্ধীকে খিলাফৎ আন্দোলনের দিকে আকৃষ্ট কবল। কি ছিল এই আন্দোলনের চরিত্র? কেনেথ ম্যাকফাবসন্ একে উর্দুভাষী মুসলমানদের সত্তাসংকটপ্রসূত বলে ব্যাখ্যা করেছেন।[৪৯] গেইল মিনোল্টেব মতে, বিভিন্ন মুসলিম নেতাব ব্যক্তিগত উদ্দেশ্য বিভিন্ন হলেও এব একটা সুস্পষ্ট জাতীয়তাবাদী দিক ছিল।[৫০] এ সি নিমিজার এর নিখিল ঐস্লামিক (Pan-Islamic) দিকটার ওপর জোর দিয়েছেন।[৫১] ঐস্লামিক প্রতীকের বহুল ব্যবহার চরমপন্থী পর্বেব সাহিত্য ও কর্মে হিন্দু প্রতীকের ব্যবহারের সঙ্গে তুলনীয। মিনোল্ট তা সত্ত্বেও এই আন্দোলনকে "a quest for Pan-Indian Islam" বলতে চান। ভাবতীয় মুসলিমদের ঐক্যসাধনই ছিল তার মূল লক্ষ্য। আঞ্চলিক, শ্রেণীগত, ভাষাগত নানা পার্থক্যের জন্য সে ঐক্য ব্যাহত হচ্ছিল। কিন্তু মুসলমান নির্বিশেষে কিছু ঐতিহ্যের উত্তরাধিকারী—যেমন কোবান, শরিযা, উম্মা, মক্কা-মদিনার পবিত্র তীর্থ, মসজিদ, হজ ও খলিফা—যাদের কেন্দ্র করে মুসলিম সংহতি গড়ে তোলা যেতে পাবে। স্থানীয় স্তরে কসবা ও মসজিদের মঞ্চ, উর্দু পত্রপত্রিকা, কবিতা, গান, মিছিল এতে সাহায্য কববে। মুসলিম বুদ্ধিজীবীরা প্রভাবিত হয়েছিলেন হালির 'মুসাদ্দাস', শিবলি নোমানির Trouble in the Balkans, ইকবালের আবব অধিকৃত সিসিলিব বোমান্টিক গৌববগাথা ও বাল্কান যুদ্ধের সময় লেখা "সামা আওর সেযার" পড়ে। যে ইকবাল কয়েক বছব আগে 'তরানা-ই-হিন্দ'[৫২] ও 'নয়া শিবালা'[৫৩] লেখেন, তিনিই লিখলেন 'তবানা-ই-মিল্লি'। জাতীয়তাবাদ মানবতাবাদের পথে সবচেয়ে দুর্লঙ্ঘ্য বাধা আর একমাত্র ইসলামই পারে তাকে অতিক্রম করতে। তিনি এমনও বললেন, "modern western thought is a direct descendant of the glorious medieval intellectual culture of Islam, disseminated through Spain and Sicily."[৫৪] ১৯১৮ সালে প্রকাশিত 'রসুজ-ই-বেখুদি' (The Mysteries of Selflessness) কবিতায় আওরঙ্গজেবকে প্রশংসা করে লিখলেন, 'The last arrow in our quiver left/In the affray of faith with unbelief.../An Abraham in India's idol house'.[৫৫] বিনা কারণে একদা সুফী ইকবাল বেদান্ত ও সুফী অদ্বৈতবাদকে আক্রমণ করেননি। ফজলুর রহমান ইকবালকে "আধুনিক যুগের গভীবতম দার্শনিক চিন্তাবীর" বলে স্বীকার করেও

লিখেছেন, তাঁর চিন্তাধারা "threw its overwhelming weight on the revivalist side."[৫৬] ইংরেজ ঔপন্যাসিক ই এম ফরস্টার তাঁর রচনার ওপর নীটস্‌ের 'সুপারম্যান' ধাবণার প্রভাব লক্ষ্য করেছেন। তাঁর 'খুদি' মতবাদের সঙ্গে দয়ানন্দর তুলনা করলে অন্যায় হবে না। আর আমীব আলি Islam in Spain গ্রন্থে উম্মাইয়াদ স্বর্ণযুগের যে উদ্দীপক চিত্র এঁকেছেন তা চবমপন্থী পর্বে রচিত আর্যগবিমা ও রাজপুত-মারাঠা-শিখ শৌর্যভিত্তিক সাহিত্যের কথা স্মরণ করিয়ে দেয়।

নিকি কেডি[৫৭] ও এলি কেদুবি[৫৮] দেখিয়েছেন জামাল-আল-দিন আফগানির প্রচার ইসলাম ও খলিফা সম্পর্কে বিপুল উৎসাহ সঞ্চার করেছিল। বাংলা বৈপ্লবিক আন্দোলনের সঙ্গে প্রথম দিকে জড়িত হলেও মৌলানা আজাদ ইরাক, মিশর, সিরিয়া ও তুবস্ক ভ্রমণকালে (১৯০৮) এই প্রভাবে পড়েছিলেন। আফগানি যেমন মহম্মদ ও ইহুদীদেব মৈত্রীর ওপর জোর দিয়েছিলেন, তেমনি জোব দিলেন আজাদ হিন্দু-মুসলিম মৈত্রীর ওপর। এ পথে তাঁকে অনুসরণ করেন আনসাবি 'আল-আহ্‌কমল কুরানিয়ামবলৎ- অল কুরতানিয়া' গ্রন্থে। আফগানির চোখে বড় হয়ে উঠেছিল খলিফার সমস্যা, খিলাফতীদেব চোখে ভারতীয়দের—এবং উভয়েব সমাধান হতে পারে ব্রিটিশ সাম্রাজ্যবাদেব পরাজয়ে। মহম্মদ আলি মনে করতেন ভারত স্বাধীন হলে সে তুরস্কের স্বাধীনতা আনতে সাহায্য করবে। ইসলামের প্রতি ও ভাবতের প্রতি ভালবাসার মধ্যে কোন দ্বন্দ্ব তিনি দেখেননি, মন্দ দেখেছিলেন "selflove and petty personal ambition"-এর মধ্যে।[৫৯] ভারতবর্ষের ইতিহাসেব উদ্দেশ্য হল "solving a unique problem and working out a new synthesis, a Federation of Faiths."[৬০] ১৯১১ সালে যখন (সাপ্তাহিক) দ্য কমরেড্ কলকাতায় প্রকাশিত হল তার প্রথম সংখ্যায় মহম্মদ আলি লিখলেন ... "if the Muslims or the Hindus attempt to achieve success in opposition to or even without the co-operation of one another, they will not only fail but fail ignominiously." তাঁর ধাবণা ছিল সাম্প্রদায়িক সম্পর্কেব উন্নতি হলে পৃথক নির্বাচনী প্রথাব প্রয়োজন থাকবে না। ১৯১২ পর্যন্ত খিলাফতের প্রতি আনুগত্য ও ভারতেব সংহতিব প্রতি আনুগত্যের মধ্যে কোন দ্বন্দ্ব দেখা দেয়নি।

মুশিরুল হাসান দেওবন্দী শিক্ষা পদ্ধতিতে মুসলিম ধর্মীয সত্তার ওপব এই ক্রমবর্ধমান জোরের কথা উল্লেখ করেছেন।[৬১] দেওবন্দ প্রথমাবধি আলিগড়ী ব্রিটিশানুগত্যের বিরোধী ছিল এবং সা ওয়ালিউল্লার অনুসরণে ভারতকে দার-উল-হাবব ভাবত।[৬২] যুদ্ধেব সময মৌলভী ওবেদুল্লা দেওবন্দী মৌলভীদেব মারফত ব্রিটিশবিবোধী প্রচার চালান। এই ষড়যন্ত্রের নাম দেওয়া হয় 'রেশমী ষডযন্ত্র'।[৬৩] ব্রিটিশ অধিকারের ফলে অর্থনৈতিক সমস্যা-প্রসূত ওয়াহাবি ও ফেরাজি আন্দোলন যেমন একদিন প্রথমে সাম্রাজ্যবিরোধী ও পরে সাম্প্রদায়িক রূপ নেয়, তেমনি খিলাফৎ সমস্যাপ্রসূত আন্দোলনও নিয়েছিল।[৬৪] বিদেশী খলিফার রাজনৈতিক ও ধর্মীয় কর্তৃত্বের প্রতি আনুগত্যের সঙ্গে ভারতীয় জাতীয়তাবাদের প্রতি আনুগত্য খাপ খায়নি।

অনিবার্য কারণে বিপন্ন ইসলামের প্রতীক হয়ে দাঁড়ান খলিফা। এর সুযোগ নেয় পাশ্চাত্য শিক্ষা ও বৃত্তির অগ্রগতির মুখে পিছু হটে যাওয়া উলেমার দল। তাদেব নেতা ছিলেন লখনউ-এর ফিরিঙ্গিমহলের আবদুল বারি। বারির শিষ্য ছিলেন মহম্মদ আলিরা এবং প্রধানত এঁদেরই চেষ্টায় উত্তর প্রদেশের পাশ্চাত্য শিক্ষাপ্রাপ্ত নবীন মুসলমান ও উলেমাদলের

যোগ স্থাপিত হয়। এই প্রসঙ্গে মহম্মদ আলির My Life A Fragment দ্রষ্টব্য। আঞ্জুমান-ই-খুদ্দম-ই-কাবা প্রতিষ্ঠা (১৯১২)-র সঙ্গে সঙ্গে আমরা তুর্কীমুখী মুসলিম সংগঠনের প্রমাণ পাই।

প্রথম মহাযুদ্ধ বাধার আগে মহম্মদ আলি ও আনসারি তুরস্কের মন্ত্রীর কাছে ও বারি সুলতানেব কাছে আবেদন পাঠান জার্মেনীর পক্ষে যোগ না দিতে। কিন্তু তা না হওয়ায় ভারতীয় মুসলমানের ব্রিটিশ আনুগত্যে চিড ধরল। এই প্রসঙ্গে আলিগড়ের তরুণ ছাত্র খলিকুজ্জমানের প্রতিক্রিয়া মুসলিম মানসের দ্বন্দ্ব ও বেদনা ফুটিয়ে তুলেছে।[৬৫] যদিও প্রধানমন্ত্রী অ্যাসকুইথ বলেন যে তিনি মুসলিমদের বিরুদ্ধে কোন ধর্মযুদ্ধে নামবেন না, তবু বড়লাট হার্ডিঞ্জ মুসলিমদের বিরূপ প্রতিক্রিয়া সম্বন্ধে শঙ্কা প্রকাশ করেছিলেন।[৬৬] এ শঙ্কা নেহাত অমূলক ছিল না। আলি ভ্রাতৃদ্বয় তাঁদের কাগজ 'The Comrade' ও 'হামদরদ্' মাবফত তুবস্কের প্রতি সহানুভূতি জানাতে থাকেন বলে ১৯১৫-ব মে মাসে তাঁদের অন্তবীণ কবা হয। পরে একই অপবাধে হজরৎ মোহনি ও আবুল কালাম আজাদকে। ১৯১৭ ও ১৯১৮-র মুসলিম লীগ সম্মেলনের সুর নিশ্চিতভাবে সাম্রাজ্যবিরোধী হয়েছিল।[৬৭]

১৯১৬-তে চম্পাবন সত্যাগ্রহের সময সহকর্মী মজহরুল হকের অনুরোধে গান্ধী আলিভাইদের মুক্তিব ব্যাপারে সচেষ্ট হন এবং বিভিন্ন রাজনৈতিক মঞ্চে (যথা ১৯১৭-র লীগ সভায়) তাঁদেব হয়ে সওয়াল করেন। ১৯১৮-র শেষে মহম্মদ আলিকে তিনি লেখেন, "আপনার মুক্তিতে আমাব আগ্রহ স্বার্থঘটিত। আমাদের উদ্দেশ্য এক এবং তা অর্জন কবতে আপনাব সাহায্য পূর্ণমাত্রায ব্যবহার কবতে চাই। মুসলিম প্রশ্নের যথাযথ সমাধানেই স্ববাজলাভ সম্ভব।"[৬৮] উদীয়মান রাজনৈতিক নেতারূপে অবশ্যই গান্ধীব স্বার্থ ছিল। তিনি দেখেছিলেন লখনউ চুক্তিব মত সম্ভ্রান্ত, উচ্চশিক্ষিত, হিন্দু ও মুসলিমদের মধ্যে ক্ষমতার ভাগ বাঁটোযাবা ব্রিটিশ শক্তিকে নড়াতে পাববে না। সাধারণ মুসলিমদের সাহায্য ছাড়া মনোমত সংস্কাব পাওযাও সম্ভব নয। দ্বিতীয়ত, তাঁরই ভাষায়, খিলাফৎ আন্দোলনের মত "(হিন্দু মুসলিম ঐক্যের) এমন সুযোগ শত বৎসবের মধ্যেও মিলবে না।" বৃহত্তর মুসলিম সম্প্রদায়ের কাছে পৌঁছতে হলে বা তাদেব কোন বাজনৈতিক আন্দোলনে জমাযেত করতে গেলে চাই উলেমাদেব সমর্থন। খিলাফত দাবি না মেনে নিলে তা পাওয়া যাবে না। নিজে ধার্মিক বলে গান্ধী অন্য সম্প্রদায়ের ধর্মীয় অনুভূতিব প্রতি সদা সজাগ ছিলেন। তাই বিবেকের বাধাও ছিল না। "I feel that this question is greatest of all...for it affects the religious susceptibilities of millions of Mahommedans..."[৬৯]

কিন্তু তুবস্ক সাম্রাজ্য বা খলিফার শাসন সম্পর্কে তাঁব বিন্দুমাত্র জ্ঞান ছিল না। তিনি জানতেনও না এই খলিফার বিরুদ্ধে তরুণ তুর্কীবা ও আরববরা বিদ্রোহ করেছিল, যদিও অ্যান্ড্রুজ তাঁকে সতর্ক কবেছিলেন।[৬৯ক] অবশ্য টি ই লরেন্সের Seven Pillars of Wisdom যাঁরা পড়েছেন তাঁবা জানেন এই বিদ্রোহের অনেকখানি ব্রিটিশদেব কীর্তি। তবু তার একটা স্বৈবতন্ত্রবিরোধী প্রগতিশীল দিকও ছিল। তা ছাড়া খিলাফতীরা প্রথমে হিন্দু-বিরোধী ছিলেন না বলেছি। গান্ধী ভাবতেও পারেননি যে এ ধরনের মৈত্রী তাৎক্ষণিক সাফল্য অর্জন করলেও উলেমাদের প্রাধান্য ভবিষ্যতে ধর্ম নিরপেক্ষতা বা সেক্যুলারিজমকে ঘা দেবে।

১৯১৮ সালের শেষে খলিফা তাঁর মধ্যপ্রাচ্যের বিস্তৃত সাম্রাজ্য হারিয়েছিলেন, এমন কি

ইস্তাম্বুলের ওপর তাঁর কর্তৃত্ব যেতে বসেছিল। এই পরিপ্রেক্ষিতে দলে দলে উলেমা লীগের দিল্লি অধিবেশনে (১৯১৮) যোগ দেয় এবং মুখ্যত তাদের চাপে বড়লাটের কাছে নিম্নলিখিত দাবি পেশ করা হয় : (১) খলিফার পার্থিব সাম্রাজ্য অটুট রাখতে হবে ; (২) আরব, সিরিয়া, প্যালেস্টাইন ও মেসোপটেমিয়া ('জজিরাৎ-উল-আরব')-র ওপর তাঁর আধিপত্য ক্ষুণ্ণ করা চলবে না ; এবং (৩) মক্কা, মদিনা প্রভৃতি তীর্থস্থানে বিধর্মীদের হস্তক্ষেপ চলবে না। একটি নিষিদ্ধ কবিতার দু'পঙ্‌ক্তি উদ্ধৃত করলে তখনকার মুসলিম মনোভাব স্পষ্ট হবে—

ইসলাম আজ কুফরকে
নখে মেঁ আগয়া
বাদল সিয়া রংকা
কাবা পে ছা গয়া।

(ইসলামকে আজ আচ্ছন্ন করেছে বিধর্ম, কাবা ঢেকেছে অন্ধকার।)

খিলাফৎ কেন্দ্র করে হিন্দু-মুসলিম সম্প্রীতি ও যৌথ সভাসমিতি সবকারকে বিব্রত করছিল। আবদুল বারির সঙ্গে গান্ধীব যোগাযোগ মার্চ মাসে স্থাপিত হয়। কিন্তু রাওলাট সত্যাগ্রহ প্রত্যাহার করার জন্য গান্ধীর মতিগতি নিয়ে বারির মনে সন্দেহ জাগে। যাই হোক ১৯১৯-এর ২১ সেপ্টেম্বর সর্বভারতীয় খিলাফৎ সম্মেলন বসে। ১৭ অক্টোবর খিলাফৎ দিবস সফলভাবে পালিত হওয়ায়[৭০] তাব পরবর্তী সম্মেলন বসল নভেম্বর মাসে— দিল্লীতে। এখানে দেখা গেল খিলাফতীরা নবম ও চরম দলে বিভক্ত। বোম্বাই-এর মিয়াঁ মহম্মদ ছোটানি ছিলেন প্রথম দলেব নেতা, হজবত মোহনি দ্বিতীয় দলেব। মোহনির পক্ষে ছিল উত্তর প্রদেশ, বাংলা ও দিল্লিব প্রতিনিধিবৃন্দ। গান্ধী মোহনিব বিলাতী বস্ত্র বর্জনের প্রস্তাব প্রত্যাখ্যান কবলেন। তা ছাড়া খিলাফৎ 'অন্যায়'-এর সঙ্গে পঞ্জাব 'অন্যায়'কে যুক্ত করতেও রাজি হলেন না। শেষে শুধু শান্তি উৎসব বর্জন করাব সিদ্ধান্ত হল। গান্ধী বোম্বাই-এব নরমপন্থী বণিক গোষ্ঠীর পক্ষ নিয়ে বুঝিয়ে দিলেন কোনও চবমপন্থা নেবার বাসনা তাঁব নেই। তাঁব ভয় ছিল রাওলাট সত্যাগ্রহেব মত তা হিংসাব প্রশ্রয় দেবে। গোয়েন্দা দফতবের মতে, শান্তি উৎসব বর্জন সফল হয়েছিল।[৭১]

১৯১৯-এর শেষে আলি ভাইবা ও আজাদকে মুক্তি দেওয়া হল এবং খিলাফৎ আন্দোলন চলে গেল চরমপন্থীদের হাতে। এর জন্য ব্রিটিশ সবকারের অনমনীয় মনোভাব দায়ী। বড়লাট চেমস্‌ফোর্ডের নির্বন্ধাতিশয্য সত্ত্বেও ব্রিটিশ বিদেশমন্ত্রী ব্যালফুর ও প্রধানমন্ত্রী লয়েড জর্জ ভারতীয় মুসলমানদের দাবি মানতে রাজি হলেন না। মহম্মদ আলি খিলাফতের পক্ষে প্রচারেব জন্য ইওরোপ গেলেন। কিন্তু লয়েড জর্জ স্পষ্টই বলে দিলেন, "খলিফার আরব প্রজাদের স্বায়ত্ত শাসনের অধিকার রয়েছে।" গান্ধী ৭ই মার্চ ঘোষণা করলেন ১৯শে মার্চ (১৯২০) খিলাফৎ দিবস রূপে পালিত হবে, হরতাল দিয়ে শুরু এবং দাবি গৃহীত না হলে সত্যাগ্রহ। সত্যাগ্রহের কয়েকটি পর্ব নির্দিষ্ট করলেন তিনি— (১) ব্রিটিশ সরকাব প্রদত্ত সম্মান ও উপাধি প্রত্যাহার ; (২) কাউন্সিল থেকে পদত্যাগ ; (৩) আসন্ন নির্বাচন বর্জন ; (৪) সৈন্যবাহিনী ও অন্যান্য সরকারী চাকরি থেকে পদত্যাগ এবং (৫) সর্বশেষ খাজনা ও করদান বন্ধ।[৭২]

হিন্দু ও মুসলমান নেতাদের যুক্ত সভায় (২২ মার্চ ১৯২০) মালব্য বল্‌লেন, মুসলিমরা বিলাতী বস্ত্র বর্জন করবে না, অসহযোগের নীতিও মানবে না। খাপার্ডে ও তিলক বিরক্ত হয়ে সভা ত্যাগ করলেন। গান্ধীর নিজেরও ভয় ছিল মুসলমানরা অহিংসার পথ অনুসরণ

করবে কিনা।[৭৩] অন্যদিকে মুসলিমদের মনে সংশয় ছিল হিন্দুরা যোগ না দিলে তারাই পদত্যাগ করে বোকা বনবে। সুবিধা নেবে হিন্দুরা।[৭৪] ১ থেকে ৩ জুন আবার এক যুক্ত সভা বসল এলাহাবাদে। মালব্য, মতিলাল, সপ্রু, বিপিন পাল ও লাজপৎ রায় উপস্থিত ছিলেন। কিন্তু হজরত মোহনি বলে বসলেন, আফগান বাহিনী ভারত আক্রমণ করলে মুসলিমরা তাদের দলে যোগ দেবে। পঞ্জাবের ভৌগোলিক অবস্থান ও হিন্দুদের ভবিষ্যৎ ভেবে লাজপৎ তীব্র আপত্তি জানালেন। জিন্না স্পষ্টই বলছিলেন প্যান-ইসলামিক মনোভাব হিন্দু-মুসলিম সমঝোতা বিপন্ন করবে।[৭৫] বোঝা গেল কংগ্রেসের অধিকাংশ সভ্য তখনও অসহযোগকে আবশ্যিক বা কার্যকর মনে করেননি আর হিন্দু-মুসলিমদের পারস্পরিক সন্দেহ আবহাওয়াকে ঘুলিয়ে তুলছিল। এর ফলে স্থির হল সমস্ত কার্যসূচি খুঁটিয়ে দেখার জন্য কলকাতায় এক বিশেষ কংগ্রেস অধিবেশন ডাকা হবে। কিন্তু খিলাফতীবা ধৈর্য ধরতে পারছিল না। ১৯২০-এর ১৫ মে তুবস্কের সঙ্গে মিত্রপক্ষের সন্ধিব খসড়া প্রকাশিত হবার পর তাদের শেষ আশা বিলীন হয়েছিল। 'ইয়ং ইন্ডিয়া'য় গান্ধী লিখলেন, "...**if I were not interested in the Indian Mohammedans I would not interest myself in the welfare of the Turks any more than I am in that of Austrians or the Poles. But I am bound as an Indian to share the sufferings and trials of fellow Indians. If I deem the Mohammedan to be my brother it is my duty to help him in his hour of peril......if his cause commends itself to be just.**"[৭৬] কেন্দ্রীয় খিলাফৎ কমিটির অধিবেশনে স্থিব হল ১ আগস্ট থেকে খিলাফৎ দাবিতে অসহযোগ আন্দোলন শুরু হবে। শহুরে মুসলমানদেব মধ্যে নানা কারণে দ্বিধা দেখা গেলেও গ্রামাঞ্চলে দবিদ্র মুসলমানদেব মধ্যে সাড়া জাগল। জুডিথ ব্রাউন স্বীকার করেছেন, গান্ধীর নেতৃত্বে প্যান ইসলামিস্টরা "**reduced political issues to the level of tea-shop, the market-place and the mosque.**"[৭৭]

কলকাতা কংগ্রেসের অনুমোদন পাওয়াব জন্য গান্ধী খিলাফতী চাপ ব্যবহাব করা ছাড়াও অন্য কৌশল নিলেন। পঞ্জাবের ব্যাপারে বেসরকারী অনুসন্ধান কমিটিব সভ্যরূপে তিনি বহু অত্যাচাবের তথ্য পেয়েছিলেন। তা সত্ত্বেও তিনি এতদিন 'পঞ্জাব অন্যায়'-এব প্রসঙ্গ তোলেননি। মে মাসেব শেষে সরকারী হান্টার কমিটিব প্রতিবেদন প্রকাশিত হওয়াব পর পার্লামেন্টে যে বিতর্ক হল তাতে তাঁর সব সংযম ভাঙল। লর্ডস সভা জেনারেল ডাযাবকে জালিয়ানওয়ালা হত্যাকাণ্ডের অভিযোগ থেকে শুধু অব্যাহতি দিল না, ববং তাঁকে অভিনন্দন জানাল। 'ইয়ং ইন্ডিয়া' পত্রিকায় গান্ধীর প্রতিক্রিয়া ব্যক্ত হল :

"বিস্ময় ও হতাশার সঙ্গে দেখছি সাম্রাজ্যের বর্তমান প্রতিনিধিগণ মিথ্যাচারী ও বিবেকহীন হয়ে গেছেন। ভারতবাসীর আশা আকাঙ্ক্ষা সম্পর্কে তাঁদেব সত্যকাব কোন চিন্তা নেই, ভারতীয়দের সম্মানকে তাঁরা তুচ্ছ মনে কবেন।· যে সরকাব এত মন্দ লোক নিয়ে গঠিত তার সম্বন্ধে আমি কোন মোহ পোষণ করতে পারি না।"[৭৮] ব্রিটিশবাজ এতদিনে 'শয়তানের সরকার' বলে তাঁর চোখে প্রতীয়মান হল। তিনি বিশেষ জোর দিয়ে বসলেন কাউন্সিল বর্জনের ওপর। বলা বাহুল্য, কলকাতা অধিবেশনে সমাগত অনেক প্রবীণ নেতার কানে এই সব আসন্ন নির্বাচনেব পরিপ্রেক্ষিতে ভাল লাগল না। কলকাতা কংগ্রেসের এক মাস আগে মতিলাল নেহরু জওহরলালকে লিখছেন, তিনি কাউন্সিল বর্জনের ব্যাপারে গান্ধীর সঙ্গে একমত নন। "**I am inclined to think that it**

(Council) will give the cause immense strength, without sacrificing the principles of non-cooperation to get our people to return us and then to refuse to sit in the Councilor to obstruct its business."[৭৯]

॥ ৫ ॥

উনিশ শো কুড়ি সালের সেপ্টেম্বরের গোড়ায় কলকাতায় যে বিশেষ কংগ্রেস অধিবেশন বসল সে সম্পর্কে কংগ্রেসের নথিপত্র ছাড়াও জয়াকরের ব্যক্তিগত কাগজপত্র, খাপার্ডের রোজনামচা, দ্বারকা দাসের Gandhiji Through My Diary Leaves প্রাথমিক উপাদান বলে ধরা যেতে পারে। তা ছাড়া গোয়েন্দা দফতরের রিপোর্ট ও গভর্নরের মন্তব্য মূল্যবান। রিচার্ড গর্ডনের 'Non Cooperation and Council Entry 1919 to 1920' প্রবন্ধ[৮০] ও অধ্যাপক মঞ্জুগোপাল মুখোপাধ্যায়ের অপ্রকাশিত পি. এইচ. ডি. গবেষণা-নিবন্ধ অনেক আলোকপাত করেছে।

প্রাদেশিক প্রতিনিধিরা বিভিন্ন মত পোষণ করতেন বলে গান্ধীর সুবিধাই হয়েছিল। জিন্না ও বেশান্ত অবশ্যই ছিলেন তাঁর নীতির বিরোধী। কিন্তু তিলকের আকস্মিক মৃত্যুর ফলে মহারাষ্ট্রের নেতারা দ্বিধাগ্রস্ত হয়েছিলেন। খাপার্ডে ছিলেন সত্যাগ্রহের ঘোর বিরোধী এবং কেলকার কাউন্সিলে যোগ দিতে প্রস্তুত ছিলেন কিন্তু তাই বলে তাঁরা বেশান্তের সঙ্গে হাত মেলাতে রাজি ছিলেন না। মাদ্রাজের সত্যমূর্তি কাউন্সিল বর্জন চাননি, কিন্তু তিনি বা রাজাগোপালচারি বা কস্তুরী রঙ্গ আয়েঙ্গার বেশান্তকে সমর্থন করবেন না। চিত্তরঞ্জন দাশ, বিপিন পাল, মতিলাল ঘোষ সত্যাগ্রহ চাননি তা নয়, তবে তাঁরা চেয়েছিলেন কর্মসূচি তৈরি করার স্বাধীনতা প্রাদেশিক কংগ্রেসকে দেওয়া হোক। অন্যদিকে জিতেন্দ্রলাল ব্যানার্জি ও শ্যামসুন্দর চক্রবর্তী কট্টর গান্ধীপন্থী ছিলেন। উত্তর প্রদেশে কেবল মতিলাল নন তাঁর প্রতিদ্বন্দ্বী মালব্যও কাউন্সিলে যোগ দিতে চেয়েছিলেন। পঞ্জাবের লাজপৎ রায় অসহযোগ চাননি কিন্তু 'ট্রিবিউন' পত্রিকাগোষ্ঠী তার পক্ষে। ১৯২০-র ১৫ আগস্ট বাংলা প্রাদেশিক কংগ্রেস কমিটি "কাউন্সিলে ঢুকে অসহযোগ"-এর প্রস্তাব নেন। দাশ আরও মনে করতেন কেবল ব্যবসায়ীদের সুবিধার্থে বিলাতি দ্রব্য বর্জন নীতি বাদ দেওয়া ঠিক হবে না। স্বাধীনতার জন্য কি ক্রেতা কি বিক্রেতা প্রত্যেককেই ত্যাগ স্বীকার করতে হবে।

জয়াকরের ৩ সেপ্টেম্বর (১৯২০)-এর দিনলিপিতে দেখি অধিকাংশ প্রতিনিধি অসহযোগ সমর্থন করলেও গান্ধীর কার্যসূচি সমর্থন করছেন না। আবার ৫ সেপ্টেম্বর দেখি বিষয়-নির্বাচনী কমিটিতে প্রত্যেক দল থেকে গান্ধীর অনুগামীরাই নির্বাচিত হয়েছেন। কেন এমন হল ? এর একটাই উত্তর। গান্ধী তাঁর সঙ্গে প্রায় তিনশত মুসলিম খিলাফৎপন্থী প্রতিনিধি এনেছিলেন, এবং তাঁদের সাহায্যে বিষয়-নির্বাচনী কমিটি কুক্ষিগত করেন। ১৯২০-র ৫ আগস্টের গোয়েন্দা রিপোর্টও এই সিদ্ধান্ত সমর্থন করে। ৫ সেপ্টেম্বর গান্ধী যে প্রস্তাব আনেন তার মধ্যে স্বরাজের দাবি গৌণ। কার্যক্রমের মধ্যে ছিল— (১) উপাধি বর্জন ; (২) সামরিক বাহিনীর অন্তর্ভুক্ত হলেও যুদ্ধব্যপদেশে বিদেশ গমন বর্জন, (৩) সরকারী সভা ও উৎসবে যোগদান বর্জন ; (৪) স্কুল, কলেজ ও আদালত বর্জন ; এবং (৫) কাউন্সিল নির্বাচন বর্জন।

কি কি বাদ পড়ল দেখা যাক। প্রথমত, স্বরাজ যে কংগ্রেসের লক্ষ্য একথার উল্লেখ কোথাও ছিল না। দ্বিতীয়ত, বিদেশী দ্রব্য বর্জনের কথা ছিল না। তৃতীয়ত, কর বা/ও

খাজনা বন্ধ করার নির্দেশও ছিল না। দাশের নির্বন্ধাতিশয্যে গান্ধী স্বরাজের দাবি যোগ করলেন। দাশ আরও চাইলেন কাউন্সিলে ঢুকে, আইরিশ ধাঁচে অসহযোগিতা চালিয়ে, ইংরেজদের ব্যাপকতর শাসনতন্ত্র সংস্কারে বাধ্য করতে। তা ছাড়া স্কুল কলেজ আদালত বয়কট তাঁর পছন্দ ছিল না। তাঁব অনুরোধে গান্ধী এ-সব প্রতিষ্ঠান বর্জনেব প্রস্তাবে **'gradual'** বিশেষণ যুক্ত কবতে রাজি হলেন। চবমপন্থীদের তুষ্ট করতে বিদেশী দ্রব্য বর্জনের প্রস্তাবও তাঁকে মানতে হল। তাঁর পক্ষে দাশ ও নেহরুব সম্মতি ছিল অত্যাবশ্যক—জিন্না, বেশান্ত ও দ্বারকা দাস প্রভৃতিকে তা ছাড়া ঠেকান যেত না। তবু কাউন্সিল বর্জনের ব্যাপারে তিনি অটল রইলেন।

৭ সেপ্টেম্বর বিপিনচন্দ্র এক সংশোধনী প্রস্তাব তুললেন। অসহযোগকে নীতিগতভাবে মেনে নিয়ে কার্যক্রম নির্ধারণের জন্য এক কমিটি গঠিতহোকএবং ইতিমধ্যে ব্রিটিশ সরকারের সঙ্গে কথাবার্তা চালাবাব জন্য এক প্রতিনিধি দল বিলেত পাঠানোহোক। গান্ধী সংশোধনী মানতে রাজি না হওযায ভোট হল এবং মাত্র চাব ভোটেব ব্যবধানে তিনি জয়ী হলেন। তাও সম্ভব হল—হঠাৎ মতিলাল নেহরুর সমর্থন পেয়ে (খাপার্ডেব দিনলিপি—৭ সেপ্টেম্বব, ১৯২০)। উত্তব প্রদেশের অনুচরদের পক্ষে বাখতে, কিছুটা-বা পুত্রের উপরোধে, মতিলাল গান্ধীব দিকে ঝুঁকলেন এবকম ইঙ্গিত এ. আই. সি. সি-ব ১৯২২ সালের ৮ নং ফাইলে পাওযা যায়। ফজলল হক কিছুটা সৌকত আলিব ভযে, কিছুটা আপন দল বাখতে, সম্মতি দেন। আসলে উত্তব ভারতেব হিন্দীভাষী প্রতিনিধি, খিলাফতী ও কলকাতাব মাবোয়াড়ীদেব ভোটে গান্ধী জেতেন।

প্রকাশ্য অধিবেশনে কিন্তু গান্ধীব প্রস্তাব বিপুল ভোটে (১৮৫৫-৮৭৩) জিতল।[৮১] বিবেচনাব জন্য গান্ধীর প্রস্তাব ও বিপিন পালেব সংশোধনী ছাড়া আব কোন প্রস্তাব ছিল না অর্থাৎ সত্যাগ্রহেব বিকল্প নিযে ভোটাভুটির সুযোগ ছিল না। এব ফলে প্রায অর্ধেক ভোটাব ভোটদানে বিবত থাকেন।[৮২] দ্বিতীযত, এক বছরেব মধ্যে স্ববাজ আনাব প্রতিশ্রুতি অনেককেই আকৃষ্ট করে। সন্ত্রাসবাদীবা এক বছবেব জন্য প্রতীক্ষা কবতে বাজি ছিল। মারোযাড়ীদের বিপুল সমর্থনও উল্লেখযোগ্য।[৮৩] মণ্টেগুকে লেখা ছোটলাট উইলিংডনের চিঠিতে (১৫ সেপ্টেম্বব ১৯২০) মাদ্রাজ ও বোম্বাই-এব খিলাফতী সমর্থনেব ওপর জোর দেওয়া হযেছে।[৮৪] গান্ধী ও পালের পক্ষে যে ভোট পড়ে তা তুলনা কবে ব্রাউন দেখাচ্ছেন গান্ধী বোম্বাই, গুজরাট, উত্তব প্রদেশ, পঞ্জাব ও বিহাবেব অধিকাংশ প্রতিনিধিব ভোট পান। বাংলায় তাঁব পক্ষে পড়ে ৫৫১, বিপক্ষে ৩৯৫। কেবল সি. পি. ও বেরার ছিল ঘোব গান্ধী-বিরোধী।[৮৫] পরিস্থিতি সামলে দিতে দাশ প্রস্তাব করলেন যে কার্যসূচি চূড়ান্ত ভাবে নির্ধারণ কবাব জন্য একটা সাব-কমিটি গঠিত হবে এবং বর্ষশেষে নাগপুব অধিবেশনে চরম সিদ্ধান্ত নেওয়া হবে। তবে নিজেও কিছুটা পিছু হঠলেন তিনি। তাঁব নেতৃত্বে চব্বিশ জন বাঙালী আসন্ন নির্বাচন থেকে প্রার্থীপদ প্রত্যাহাব কবলেন।

কেন এই আপত্তি? ব্রুমফিল্ডের মতে বাঙালী ভদ্রলোক চিবদিন কাউন্সিলেব বাজনীতি ও সন্ত্রাসবাদেব মধ্যে দোদুল্যমান—গণআন্দোলনেব ফলে তাদের সামাজিক মর্যাদা ও অর্থনৈতিক ভিত্তি বিনষ্ট হবে এমন আশঙ্কা তাদের মজ্জাগত। বজত বায়েব মতে গান্ধী ও দাশেব বিবোধ প্রধানত সাংস্কৃতিক মূল্যবোধের বিরোধ।[৮৬] তিনি দেখিয়েছেন কি ভাবে গান্ধীর কৃচ্ছ্রসাধন, গ্রামসংস্কারেব ওপর ঝোঁক, চরখার বাতিক ও হিন্দুস্থানীব ওপর জোর বাঙালী ভদ্রলোকদের বিদগ্ধ নাগবিকতা ও পাশ্চাত্যপ্রভাবিত সংস্কৃতিতে ঘা দিয়েছিল। ববীন্দ্রনাথ ও সি. এফ. অ্যানড্রুজের চিঠি উদ্ধৃত করে আপন মত প্রতিষ্ঠা কবতে চেয়েছেন

তিনি। কিন্তু তিনি মনে রাখেননি যে একঅর্থে চরমপন্থীরা গান্ধীকে গভীরভাবে প্রভাবিত করেছেন ও রবীন্দ্রনাথ গান্ধীর পূর্বসূরী। উনিশ শতকের শেষে ও বিশ শতকের প্রথম দশকে লেখা বহু প্রবন্ধে পশ্চিমের বস্তুসর্বস্ব, ভোগবাদী, উগ্র জাতীয়তাপন্থী সভ্যতা সম্পর্কে অরবিন্দ ও রবীন্দ্রনাথ যে-সব বিরূপ মন্তব্য করেছেন, গান্ধীর 'হিন্দ স্বরাজ'-এ তারই প্রতিধ্বনি শুনি। বোলপুরের ব্রহ্মচর্যাশ্রমে যে কঠোর জীবনযাত্রার ব্যবস্থা কবি করেছিলেন তার রসস্নিগ্ধ বিবরণ মুজতবা আলি, প্রমথনাথ বিশী, সুধীরঞ্জন দাশ প্রভৃতি আশ্রমিকের লেখায় পাওয়া যায়। চরখার ওপর অত্যধিক জোর দিতে অবশ্যই তিনি চাননি। তাঁর কবিসত্তা যে-কোন রঙরসহীন একঘেয়েমির বিরুদ্ধে চিরবিদ্রোহী। কিন্তু হিন্দী ভাষা সম্বন্ধে এক পত্রে তিনিই লিখেছেন, "Hindi is the only possible national language for interprovincial intercourse in India." তবে জোর করে হিন্দী চাপাতে তিনি চাননি। 'স্বদেশী সমাজ' প্রবন্ধে যে আত্মশক্তি উদ্বোধনের কথা তিনি তুলেছিলেন, ১৯০৭ সালে পাবনা প্রাদেশিক সম্মেলনের সভাপতিরূপে যে গঠনমূলক কর্মসূচি, গ্রামোন্নয়ন, হিন্দু মুসলিম সম্প্রীতির রূপরেখা এঁকেছিলেন তা কি গান্ধীর কর্মসূচির পূর্বাভাস নয়? ১৯০৯ সালে রচিত 'প্রায়শ্চিত্ত' নাটকের ধনঞ্জয় বৈরাগী (যিনি আবার 'মুক্তধারা'য় ফিরবেন) কি মহাত্মার প্রতিশ্রুতি বহন করেননি? কবির মতে যে দুর্গম ধর্মের পথে সর্বস্ব ত্যাগ করে পৌরুষের পাথেয় সংগ্রহ করতে হয়, অহংকার বিসর্জনে যার পরিতৃপ্তি, অন্যকে পরাস্ত করে নয়, নিজেকে পরিপূর্ণ করে যার সফলতা, গান্ধী তো সেই দুর্গম পথেরই যাত্রী। গান্ধীর যন্ত্র-সভ্যতা বিরোধিতা কি 'মুক্তধারা'র কুমার অভিজিতের কণ্ঠে ধ্বনিত হয়নি? "যন্ত্র প্রাণকে আঘাত করছে। অতএব প্রাণ দিয়েই সেই যন্ত্রকে অভিজিত ভেঙেছে, যন্ত্র দিয়ে নয়।" 'মারনে ওয়ালা ইংরেজে'র ভিতরের পীড়িত মনুষ্যত্বকে কি জাগাতে চাননি তিনি? অ্যানড্রুজকে লেখা (৭ সেপ্টেম্বর ১৯২০) এক চিঠিতে রবীন্দ্রনাথ নিজে স্বীকার করছেন, "ত্যাগ ও আত্মোৎসর্গের দ্বারা সর্বাগ্রে আমাদের নিজের জীবনে ও চিত্তে পূর্ণ সহযোগ স্থাপিত হওয়া চাই। তবেই অসহযোগ স্বতঃস্ফূর্ত হবে।...এই দুরূহ কাজে চাই ন্যায়নিষ্ঠ প্রেম। মহাত্মা গান্ধীর জীবনে তার প্রকাশ সবচেয়ে বেশি এবং সারা পৃথিবীতে একমাত্র তিনিই কেবল জনসাধারণের মনে তা সঞ্চার করতে পারেন।" পরে (২ মার্চ ১৯২১) আবার লিখছেন, "It is in the fitness of things that Mahatma Gandhi should call up the immense power of the weak that has been waiting in the heart of the destitute and insulted humanity of India. The destiny of India has chosen for its ally the power of soul and not that of muscle."[৮৭] তবে তাঁর ভয় ছিল ব্রিটিশের বিরুদ্ধে ব্যাপক অসহযোগের ফলে আত্মিক অপচয় ঘটবে, আর "সাত্ত্বিক শক্তিকে তামসিক শক্তিতে পরিণত করা খুবই গর্হিত।" ১৮ সেপ্টেম্বর কবি লিখছেন, "প্রীতি ও সেবায় দেশের লোকের সঙ্গে সহযোগের আদেশ যদি তিনি দেন, আমি তাঁর পায়ের কাছে বসে তাঁর কথামত কাজ করতে রাজি আছি। ক্রোধের আগুন জ্বেলে দিয়ে তা ঘরে ঘরে ছড়িয়ে দেবার কাজে আমার পৌরুষের ক্ষয় কিছুতেই করব না।" তাঁর আরও ভয় ছিল, স্বদেশপ্রেমিক ও নীতিবিদের কাছে সম্পূর্ণ মানুষটিকে বলি দেওয়া হবে। নেতিধর্মের নিষ্ক্রিয় রূপ হল কৃচ্ছ্রতা, বিবর্ণ বৈরাগ্য। "The complete man must never be sacrificed to the patriotic man or even to the merely moral man."[৮৮]

শেষে তাঁর মনে হয়েছিল পশ্চিম থেকে অপসরণ একরকমের আত্মঘাত। "Our

**present struggle to alienate our heart and mind from the West is an attempt at spiritual suicide."** কিন্তু একই সঙ্গে তাঁর মনে হচ্ছিল পাশ্চাত্য ভোগবাদ স্বরাজ নিয়ে মাতামাতির মতই ব্যক্তিত্বের পূর্ণ বিকাশে বাধা দিচ্ছে। নিউ ইয়র্ক থেকে লেখা চিঠিগুলি খুবই গুরুত্বপূর্ণ। পড়লে মনে হয়, আমেরিকার লুব্ধ, প্রমত্ত, উপকরণবস্তু সভ্যতা সম্পর্কে গান্ধীর মতই তিনি বীতশ্রদ্ধ। ২৫ ডিসেম্বর কবি লিখছেন, "পশ্চিমের লোকের অপরিসীম আস্থা রয়েছে ঐশ্বর্যের উপব, সে ঐশ্বর্য ক্রমশ নিজেকে বাড়িয়ে চলে, অথচ তাতে পরাসম্পদ কিছু লাভ হয় কি ?" ১৯২০-২১ সালে আমেরিকা ভ্রমণ প্রসঙ্গে পড়ি, "হোটেলের জানালার কাছে রোজ ত্রিশ পঁযত্রিশ তলা বাড়ির ভ্রূকুটির সামনে বসে থাকতেম আর মনে মনে বলতেম, লক্ষ্মী হলেন এক, আব কুবের হ'ল আর—অনেক তফাৎ। লক্ষ্মীর অন্তরের কথাটি হচ্ছে কল্যাণ, সেই কল্যাণের দ্বারা ধন শ্রী লাভ করে। কুবেরের অন্তরের কথাটি হচ্ছে সংগ্রহ, সেই সংগ্রহের দ্বারা ধন বহুত্ব লাভ করে। বহুলত্বের কোন চবম অর্থ নেই।" যাঁরা ইতিহাসে প্রবহমানতার তাৎপর্য উপলব্ধি করেন তাঁরা দেখবেন নানা ভাবে এসব কথা বঙ্কিম, অরবিন্দ, ববীন্দ্রনাথ নিজে, আগেই বলেছেন। ইউরোপে যুদ্ধের সময় লেখা এলিয়ট ও পাউণ্ডের অনুরূপ উক্তি স্মরণীয়।

অথচ ১৯২১-এর মডার্ন রেভ্যুতে রবীন্দ্রনাথের **'Call of Truth'** প্রবন্ধ এবং ইয়ং ইণ্ডিয়ায় গান্ধীর জবাব— **'The Great Sentinel'** পড়লে মনে হতে পারে তাঁদেব মধ্যে বিভেদ মৌলিক ও মেরু-প্রমাণ। এই বিভেদের একটা কারণ ছিল সাময়িক, অন্যটা দৃষ্টিভঙ্গিগত। মহাযুদ্ধের আগে থেকে উগ্রজাতীয়তাবাদ সম্বন্ধে কবিব মনে উষ্মা জাগছিল, যার বিস্ফোবণ ঘটে জাপানে ও আমেরিকায়, যার প্রকাশ **Nationalism** গ্রন্থে। একে তিনি **"mad orgy of midnight"** আখ্যা দিয়েছেন। এবং ভারতে তার অনুকরণ দেখে দুঃখ পেয়েছেন। তাঁব কাছে স্বরাজ মানব দেহমন আত্মাব সর্বপ্রকার গ্রন্থিমোচনের সংগ্রাম, রাজনৈতিক স্বাধীনতা নয়। দ্বিতীয়ত, ১৯১৬ সাল থেকেই তাঁর চিত্তে বিশ্বভারতীব ভাবনা উদিত হয়েছিল। এক নির্দিষ্ট ভূখণ্ডের প্রতি জন্মসূত্রে আনুগত্য (যাকে তিনি **"idolatry of geography"** বলতেন) ক্রমশ ক্ষীণ হচ্ছিল। তাঁর চেতনারাজ্যে জন্ম নিচ্ছিল বিশ্বমানব। চারদিকের অশান্তিব ঘূর্ণাবর্ত থেকে নতুন বিশ্বের অনাগত মহামানবের জন্য মঙ্গলদীপটি সযত্নে বক্ষা করতে চাইছিলেন তিনি। অ্যানড্রুজকে তিনি লিখছেন, **"Santiniketan must be saved from the whirlwind of dusty politics."**[৮৯] পবে—**"We must make room for man, the guest of this age, and let not the NATION of this age obstruct his path."**[৯১]

তাঁর মনে হয়েছিল অসহযোগের ঝড়ে মঙ্গলদীপ নিবে যাবে, মহাত্মাব বাজনীতি ভারতকে দ্বৈপায়ন করে তুলবে, পূর্ব পশ্চিমের মিলন ব্যাহত হবে। কিন্তু গান্ধীও কি, আর এক অর্থে, বিশ্বদেবতার উপাসক ছিলেন না ? তাঁর অন্য নাম—সত্য ও প্রেম, তাঁর প্রসাদ থেকে ইংরেজরাও বঞ্চিত নয়। পার্থক্য এই যে, কবি তাঁকে খুঁজছিলেন রসের সাধনায় আর গান্ধী কর্মের মধ্যে। ববীন্দ্রনাথের শঙ্কা ছিল গান্ধী আনন্দময়কে ভুলিযে দেবেন ; গান্ধীর শঙ্কা ছিল অন্নময়কে ভুললে আনন্দময়ের অভিসারে কে যাবে ? রবীন্দ্রনাথের ভয় ছিল দেশের বুদ্ধি ও বিদ্যাকে চাপা দিয়ে (অর্থাৎ স্কুল কলেজ বর্জন করে) শুধু বাধ্যতাকে আঁকড়ে ধরা স্বেচ্ছামৃত্যুর তুল্য। "কার কাছে বাধ্যতা ? মন্ত্রের কাছে, অন্ধ বিশ্বাসের কাছে।" গান্ধীর কাছে কিন্তু এ ছিল মুমূর্ষু ব্যক্তিব ভিষকের নির্দেশেব কাছে বাধ্যতা, যা কিনা পুনর্জীবনের পূর্বশর্ত।

আমাদের দুর্ভাগ্য, উভয়ের বিতর্ক এই উঁচু স্তর থেকে না দেখে নীরদ চৌধুরী গান্ধীবাদী সব আন্দোলনকেই Xenophobia'র প্রকাশ বলে ব্যাখ্যা করেছেন।[৯১] আপাতত নীরদবাবু ও ব্রুমফিল্‌ডের মন্তব্য ভুলে চিত্তরঞ্জন দাশের প্রতিক্রিয়া তলিয়ে দেখা যাক। জন্মসূত্রে অভিজাত না হলেও কর্মসূত্রে তাঁর পরিবার প্রতিষ্ঠিত ছিল। সংস্কৃতি সূত্রে তিনি ছিলেন ব্রাহ্মধর্ম প্রভাবিত আবার ব্যক্তিগত প্রবণতায় বৈষ্ণব ভক্তিরসে সিক্ত। আপন বৃত্তিতে এমন সাফল্য খুব কম বাঙালী অর্জন করেছেন, অথচ বিত্তের মোহ তাঁকে কখনো গ্রাস করেনি। সাধারণের দুঃখে তাঁর কোমল হৃদয় চিরবিগলিত, সর্বস্ব ত্যাগে তিনি সবসময় প্রস্তুত। রাজনীতিতে তাঁর আদর্শ পুরুষ ছিলেন অরবিন্দ, যাঁর মামলার সওয়াল তাঁকে প্রথম পাদপ্রদীপের সামনে নিয়ে আসে। কিন্তু তখনই তিনি বোঝেন এমন রোমান্টিক, কাণ্ডজ্ঞানহীন কর্মপদ্ধতি ইংরেজদের কাবু করতে পারবে না। তাঁর 'কাউন্সিলেব রাজনীতি' গোখলের সহযোগিতা নয়, আবার প্রয়োজনে সন্ত্রাসবাদীদের সাহায্য নিলেও সন্ত্রাসবাদে তিনি বিশ্বাস করতেন না। গান্ধীর কার্যক্রম তিনি পুরো বর্জন করতে চেয়েছিলেন তাও ঠিক নয়। তাঁর মনে হয়েছিল সত্যাগ্রহের জন্য দেশ তৈরি হতে ঢেব দেরি, তাব জন্য চাই দীর্ঘ ও ব্যাপক শিক্ষা। পূর্ণ প্রস্তুতির পূর্বে এমন কঠিন পবীক্ষায় তিনি নামতে চাননি। উপরন্তু স্বদেশী যুগের ব্যর্থতাব স্মৃতি তিনি ভোলেননি। বিদেশী শিক্ষা, আদালত, কাউন্সিল বর্জন করার আগে সমান্তরাল স্বদেশী প্রতিষ্ঠান স্থাপন করতে হবে এই বাস্তববোধ তাঁর ছিল। কলকাতা অধিবেশনে পালের সংশোধনী প্রস্তাব সমর্থন কবতে গিয়ে তিনি স্পষ্টই বলেছিলেন, কাউন্সিলের ভেতবে থেকেই তিনি অসহযোগ চালাতে চান। সত্যমূর্তি, জয়াকর প্রভৃতির মত তাড়াহুড়ো কবে আন্দোলন শুরু কবাব বিপক্ষে ছিলেন তিনি। নাগপুর তাঁকে প্রত্যাক্রমণের জন্য তিন মাস সময় দিয়েছিল।

রিচার্ড গর্ডনের মতে কলকাতার পরই দাশ গান্ধীব সঙ্গে আপোসেব জন্য উদ্‌গ্রীব হন। তা ছাড়া নভেম্ববে নির্বাচন হয়ে যাওয়ায় কাউন্সিল তাব গুরুত্ব হারায। গর্ডনের কথা মানা যায় না। দাশ তো শুধু প্রথম নির্বাচনেব কথা ভাবেননি। মণ্টেগুকে তিনি বুঝিয়ে দিতে চেয়েছিলেন দ্বৈতশাসননীতি অগ্রহণীয়। গান্ধীব মত (বা পূর্ববর্তী অরবিন্দের মত) কাউন্সিলকে 'মাযা' বলে উড়িযে দেননি তিনি, তাকেও অস্ত্ররূপে ব্যবহাব করতে চেয়েছিলেন। তা ছাড়া অসহযোগেব কর্মসূচিকে গান্ধীর মত সীমাবদ্ধ করে রাখতে চাননি তিনি, ব্যাপকভাবে প্রযোগ করতে চেয়েছিলেন। বাঙালী ভদ্রলোকের গণআন্দোলন ভীতি, যা ব্রুমফিল্‌ডের অন্যতম যুক্তি, তা অন্তত দাশের ক্ষেত্রে প্রযোজ্য ছিল না। ১৯১৭ ও ১৯১৯ সালে তিনি বলেছিলেন, স্বরাজ কোনও শ্রেণীব জন্য নয়, সর্বসাধারণের জন্য। নাগপুরেব প্রস্তাবে শ্রমিক সংগঠন ও আইন অমান্য অন্তর্ভুক্ত করে তিনি দেখিয়ে দিলেন গণআন্দোলনকে তিনি ভয় করেন না। জওহরলাল 'আত্মজীবনী'তে লিখেছেন, দাশ কলকাতার কর্মসূচিকে বৃহত্তর ক্ষেত্রে ছড়িয়ে দিতে চেয়েছিলেন।

১৯২০ সালের অক্টোবরে বারাণসীতে আহূত সম্মেলনে তাঁর কর্মসূচির আভাস মেলে। গান্ধী আন্দোলনের নৈতিক দিকেব ওপর জোর দিয়েছিলেন, দাশ—রাজনৈতিক ও অর্থনৈতিক দিকেব ওপর। খিলাফৎ দাবি নিযে সত্যাগ্রহ প্রসঙ্গে কর বন্ধের কথা তুলেছিলেন গান্ধী—কিন্তু কলকাতা কংগ্রেসে সে বিষয়ে উচ্চবাচ্য করেননি। দাশ তা কার্যক্রমের অন্তর্ভুক্ত করতে চাইলেন। শ্রমিকদেরও তার শামিল করতে হবে।[৯২] কংগ্রেস সংগঠনের পরিবর্তন চাইলেন তিনি, যাতে তার গণতান্ত্রিক মূল দৃঢ় হয়। হয়তো উদ্দেশ্য ছিল ভবিষ্যৎ নির্বাচনে সম্ভাব্য ভোটদাতাদের সঙ্গে ঘনিষ্ঠ যোগস্থাপন। তবু গ্রাম থেকে

কেন্দ্রীয় কংগ্রেস পর্যন্ত এক সূত্রে গাঁথতে না পারলে ব্যাপক আন্দোলন সম্ভব হত না। গান্ধী প্রথম থেকেই বয়কটের বিরুদ্ধে, কারণ তা হিংসার মনোভাবপ্রসূত (এখানে তাঁর রবীন্দ্রনাথের সঙ্গে মিল)। দাশ আবার সেই বয়কটকেই প্রধান অস্ত্ররূপে ব্যবহার করতে চাইলেন, কারণ চরমপন্থীরূপে এ অস্ত্র তাঁর সুপবিচিত।

উভয়পক্ষই সদলবলে নাগপুব এলেন। বাংলার গান্ধীবাদীদের অর্থ যোগাল মারোয়াড়ীরা ; বোম্বাই-এব দলেব পিছনে ছিল খিলাফৎ সংখ্যাগরিষ্ঠতা ; গুজরাট তো গান্ধীব জন্মভূমি ; আর সি. পি.-র সমর্থন তিনি ঘুবে ঘুরে যোগাড় করলেন। জার্নাল অব এশিয়ান স্টাডিজে গোপালকৃষ্ণ যে হিসেব দিযেছেন তাতে দেখি পশ্চিমাঞ্চলেব প্রতিনিধিদেব প্রায় ৮০% এসেছিল সি. পি. ও বোম্বাই থেকে, ৭২% প্রতিনিধি ছিল মুসলিম, আর বেশ কিছু ছিল মারোযাড়ী।[৯৩] দাশ তাঁর দলবল নিযে যেতে বহু অর্থ ব্যয করেছিলেন।[৯৪] পুলিশ-সুপাব ও ডোনেলের মতে অর্ধশিক্ষিত গান্ধীবাদীবা সংখ্যাব চাপেই বাঙালী শিক্ষিত প্রতিনিধিদেব পবাস্ত কবেছিল। দাশেব দল ছিল সন্ত্রাসবাদী সমর্থনপুষ্ট। অনুশীলন দল পুবোপুরি তাঁব পক্ষে ছিল, তবে যুগান্তর দলের সমর্থন নিযে অরুণ গুহ ও ভূপেন্দ্রকুমার দত্তের মতদ্বৈধ আছে। অরুণ গুহেব মতে, অল্প কয়েকজন অসহযোগেব বিপক্ষে ছিলেন। অধিকাংশই, যাঁবা অসহযোগের পক্ষে ছিলেন, তাঁদের নেতৃত্ব দেন ভূপেন্দ্রকুমার দত্ত। তবে তাঁরা হিংসাত্মক উপায়ে বিশ্বাসেব কথা লুকিয়ে রাখেন নি, শুধু এক বছর তা থেকে বিবত বইবাব প্রতিশ্রুতি দেন। ততদিন তাঁবা দল সংগঠন বা হিংসাত্মক কর্মে লিপ্ত হবেন না। বিষয-নির্বাচনী কমিটিব প্রতিনিধিত্ব নিযে দু দল বাঙালীর মারামাবি প্রমাণ কবে যে দাশ তাঁর নিজেব প্রদেশেরও সর্বময় কর্তা ছিলেন না।

জুডিথ ব্রাউনেব ধারণা গান্ধীর জয় অবশ্যম্ভাবী ভেবে দাশ আত্মসমর্পণ করেন। জযাকরও তাঁব আত্মজীবনীতে লিখেছেন, গান্ধীকে আপাতত মেনে নিযে বাংলায় আপন নেতৃত্ব বজায রাখতে চান দাশ।[৯৫] তাঁর উদ্দেশ্য ছিল, পবে সুযোগ বুঝে আন্দোলন আপন মনোমত পথে চালাবেন। জুডিথ ব্রাউনের মতে এ ধবনেব হিসাব সব প্রাদেশিক নেতার মনে কাজ করছিল। মাদ্রাজের নেতারা বেশান্তকে সমর্থন কবাব চেয়ে গান্ধীকে কবাই শ্রেয় মনে করেন—মহারাষ্ট্রেব নেতাবা চন্দ্রভাবকারকে না কবে গান্ধীকে। উভয় প্রদেশে ব্রাহ্মণ বিবোধী দল গঠিত হযেছিল এবং ব্রাহ্মণদের ভয় ছিল এরা প্রাধান্য পাবে। মাদ্রাজের নির্বাচনে জাস্টিস দলের জয় প্রমাণ করে যে ভয় নিতান্ত অমূলক ছিল না ' নবোদ্ভূত রাজনৈতিক শক্তিকে গান্ধীই সংযত রাখতে পারবেন বলে অনেকে তাঁর পক্ষে যায়। ব্রুমফিল্ড বলেছেন, দাশ সংখ্যালঘু হয়ে যাবার ভয়ে ও সুবিধাবাদের টানে গান্ধীকে মানেন। এটা somersault, অন্যদিকে রিচার্ড গর্ডন দেখাচ্ছেন নাগপুর কংগ্রেসে দাশেরই জয় হয়। গৃহীত প্রস্তাবের খসড়া দাশের রচনা। বজতকান্ত রায় এই মত সমর্থন করেন।[৯৬]

আমরা দেখাব এই উভয় মতই একপেশে। নাগপুবে গান্ধী বা দাশ কেউই জয়ী হননি। উভয়পক্ষ এক গোপন বৈঠকে মিলিত হয়ে মূল বিষয়গুলি সম্পর্কে একমত হন এবং নাগপুরেব পরিস্থিতিতে তাঁরা একে অপরকে বাদ দিয়ে চলতেও পারতেন না।

নাগপুরে তিনটি প্রশ্ন উঠেছিল—কংগ্রেসের লক্ষ্য কি হবে, কার্যক্রম কি হবে ও সংগঠন কি হবে। লক্ষ্যের ব্যাপারে জিন্না, পাল ও মালব্য বললেন, ব্রিটেনের সঙ্গে একটা সম্পর্ক রাখতেই হবে। আলিরা, মোহনি ও শ্রদ্ধানন্দ বললেন, পূর্ণ স্বাধীনতা ও সাধারণতন্ত্রই লক্ষ্য হওয়া উচিত। গান্ধীর প্রস্তাব ছিল, "সর্বপ্রকার বিধিসম্মত ও শান্তিপূর্ণ উপায়ে ভারতের জনগণ কর্তৃক স্বরাজ লাভ।" দাশ 'স্বরাজ' শব্দটির আগে 'গণতান্ত্রিক' বিশেষণ যোগ করতে

চান। দ্বিতীয়ত খিলাফতীরা অহিংসার ব্যাপারে দ্ব্যর্থক কথা বলছিলেন, যার ইঙ্গিত, প্রয়োজন হলে হিংসার পথ নিতে তাঁরা দ্বিধা করবেন না। এ অবস্থায় দক্ষিণ ও বাম বিরোধিতার উপর জয়ী হতে গেলে, বিশেষত স্বরাজের ব্যাপারে নবমপন্থীদেরও পক্ষে রাখতে এবং অহিংসার ব্যাপারে আপন আদর্শ অক্ষুণ্ণ রাখতে, গান্ধীর পক্ষে মতিলাল নেহরু ও চিত্তরঞ্জন দাশের সমর্থন অপরিহার্য হয়ে উঠল।

দাশ তখন আপন শিবিরে অ্যাকিলিসের মত ক্ষুব্ধ অবস্থায় বিরাজমান। মহম্মদ আলির দৌত্যের ফলে সেখানে ২৯ ডিসেম্বর এক গোপন বৈঠক বসল। তাতে উপস্থিত ছিলেন দাশ, গান্ধী, নেহরু ও মহম্মদ আলি। স্থির হল দাশ লক্ষ্যের ব্যাপারে গান্ধীকে সমর্থন কববেন কিন্তু কার্যক্রমের ব্যাপারে দাশেব মতামত শুনতে হবে। এই সাহায্য সম্বন্ধে নিশ্চিত হযেই গান্ধী বলেন, "ভারতবর্ষের অগ্রগতিতে সাহায্য করলে তিনি ব্রিটেনের সঙ্গে যোগসূত্র ছিন্ন করবেন না কিন্তু ভাবতেব আত্মসম্মানে বাধলে তা ছিন্ন করতে দ্বিধাও করবেন না।"

চুক্তি মত কার্যক্রম তৈবি হয দাশের বারাণসী প্রস্তাব ও আর কিছু নতুন দাবি নিয়ে। প্রকাশমকে লেখা চিঠিতে দাশ দাবি করেছেন খসড়ার অর্ধেকের বেশি তাঁবই তৈরি। গান্ধীর সম্পূর্ণ বচনাবলীব উনিশতম খণ্ডে গান্ধীকৃত প্রাথমিক খসডার ও চূড়ান্ত খসড়ার বয়ান রয়েছে—উভয়ের পার্থক্য লক্ষণীয়।[৯৭] চূড়ান্ত খসড়ায় দেখছি—স্কুল, আদালত বয়কটের পূর্বে **gradual** বিশেষণ অন্তর্হিত, কিন্তু জাতীয় বিদ্যালয়, সালিশীব্যবস্থা ইত্যাদি বিকল্পের উল্লেখ রয়েছে। ষোল বা তদূর্ধ্ব বয়সের ছেলেদেব বিদ্যালয় বর্জনেব আওতায় আনা হয়। উকিলদের তখুনি আদালত ছাড়তে নির্দেশ দেওয়া হয়নি। লাজপৎ বায় ও কস্তুরী রঙ্গ আয়েঙ্গারের আপত্তি এভাবেই খণ্ডিত হয়। অর্থনৈতিক বযকটের পরিধি অনেক বাড়ানো হয়। ব্রিটিশ এজেন্সি হাউসের সঙ্গে সম্পর্ক ত্যাগ থেকে কর বন্ধ পর্যন্ত তার বিপুল বিস্তাব। স্বেচ্ছাসেবক বাহিনী গঠনের প্রস্তাব নতুন। আন্দোলন চালাতে টাকা চাই, তার জন্য গঠিত হল তিলক স্বরাজ ভাণ্ডার। শ্রমিক সংগঠনের কোনো প্রস্তাব আগে ছিল না। তারও ব্যবস্থা হল। সত্যাগ্রহের সব অস্ত্র নিঃশেষিত হলে আইন অমান্য শুরু হবে তাও স্থির হল। আশ্চর্যের ব্যাপাব, কোথাও কাউন্সিল বর্জনের উল্লেখমাত্র ছিল না। পবে মাদ্রাজে এক বক্তৃতায় দাশ বলেছিলেন, তাঁর অনুরোধে এ প্রসঙ্গ বাদ দেওয়া হয়। "বছরের মধ্যে স্বরাজ"—গান্ধীর এই প্রতিশ্রুতির পর এ নিয়ে বৃথা কলহের প্রয়োজন ছিল না। দ্বিতীয় নির্বাচনের ঢের দেরি ছিল।[৯৮]

কংগ্রেস সংগঠন ঢেলে সাজান হল। এ বিষয়ে গান্ধী নিলেন অগ্রণী ভূমিকা। স্থির হল প্রতি গ্রামে (তালুকায়) ও জেলায় কংগ্রেসেব কেন্দ্র প্রতিষ্ঠিত হবে ; প্রতি প্রদেশ থেকে জনসংখ্যার অনুপাতে প্রতিনিধি-সংখ্যা নির্দিষ্ট হবে ; বাৎসরিক অধিবেশন বসার পূর্বে নীতি-নির্ধারণের জন্য তিনশত সদস্য বিশিষ্ট নিখিল ভারত কংগ্রেস কমিটি (A.I.C.C) তৈরি হবে আর সে নীতি কার্যকর করতে গঠিত হবে পনের জন সদস্য-বিশিষ্ট ওয়ার্কিং কমিটি। এইসব পরিবর্তনের ফলে তিন প্রেসিডেন্সীর কর্তৃত্বের অবসান ঘটল। অশিক্ষিত কৃষক, ছোট শহরের ব্যবসায়ী ও উকিল, শ্রমিক—কারুর পক্ষেই সভ্য হওয়া, এমন কি প্রতিনিধি হওয়া, সম্ভব হল বলে পুরোনো কর্তৃত্বে চিড় ধরল। দাশ, লাজপৎ, আয়েঙ্গার বুঝলেন ভবিষ্যতে নির্বাচন লড়তে এমন ব্যবস্থা অপরিহার্য। গান্ধী অবশ্য জোর দিলেন শৃঙ্খলার ওপর। তাঁর হাতে ওয়ার্কিং কমিটি এক প্রচণ্ড শক্তিশালী আয়ুধ হয়ে দাঁড়াল।

॥ ৬ ॥

উনিশ শো একুশ-এ নতুন সংগঠন, নেতা ও কর্মপন্থা নিয়ে শুরু হল ব্রিটিশবিরোধী প্রথম গণআন্দোলন। দীর্ঘ পনের বছর পবে আবাব একসূত্রে বাঁধা পড়ল সহস্র সহস্র জীবন, সহস্র সহস্র কণ্ঠ গেয়ে উঠল 'বন্দেমাতবম্'। কংগ্রেসের কৌশল, গান্ধীর ভাষায়, ছিল 'hasten slowly' —অর্থাৎ আন্দোলনের তীব্রতা ধীবে ধীরে বাড়িয়ে তাকে আইন অমান্যের স্তরে নিয়ে যাওয়া। বেজওয়াদায় (৩১ মার্চ—১ এপ্রিল ১৯২১) ওযার্কিং কমিটি সিদ্ধান্ত নিল ৩০ জুনের মধ্যে এককোটি টাকার তিলক স্ববাজ ফাণ্ড, এক কোটি সদস্য ও বিশ লক্ষ চরখা সংগ্রহ করতে হবে। বোম্বাইতে এ আই সি সি অধিবেশন ২৮ থেকে ৩০ জুলাই বিদেশীবস্ত্র বর্জনের ডাক দেয় ও স্বদেশী কর্মসূচি সমাপ্ত হওয়া সাপেক্ষে আইন অমান্য পিছিয়ে দেয়। আবও স্থিব হয় যুববাজের আগমন উপলক্ষে আয়োজিত কোনও উৎসবে কংগ্রেস যোগ দেবে না। কলকাতার ওয়ার্কিং কমিটি (৫ অক্টোবর ১৯২১) প্রাদেশিক কমিটির অনুমতি সাপেক্ষে ব্যক্তিগত আইন অমান্যের নির্দেশ দেয়। সামরিক ও অসামরিক সরকারী কর্মচারীদের চাকুরি ছেড়ে দেবাব অনুরোধও জানান হল। দিল্লীর ওযার্কিং কমিটি ও এ আই সি সি (৪-৫ নভেম্বর ১৯২১) প্রতি প্রদেশকে খাজনা বন্ধ সমেত আইন অমান্য শুরু করার অনুমতি দেয়, তবে প্রত্যেক ব্যক্তি, অন্তত অঞ্চলের অধিকাংশের, স্বদেশী গ্রহণ সাপেক্ষে। গান্ধী নিজেই বারদোলিতে আইন অমান্য পরিচালনা করবেন স্থির হয়। যুবরাজের ভারতভূমিতে পদার্পণ উপলক্ষে বোম্বাইতে হিংসার বিস্ফোরণ দেখে ২৩ নভেম্বব তা পিছিয়ে দেওযা হয়। বছরের শেষে আহমেদাবাদ কংগ্রেসে গান্ধী আন্দোলনের একক পরিচালক মনোনীত হন। তিনি কিন্তু স্বরাজের সংজ্ঞা দেননি—সে বিষয়ে, নেহরুর ভাষায়, ছিলেন "delightful vague."

সত্যাগ্রহ দেশের বিভিন্ন শ্রেণীর মধ্যে বিভিন্ন প্রতিক্রিয়া সৃষ্টি করেছিল। রবীন্দ্রনাথের প্রতিবাদের কথা আগেই বলেছি। বোম্যাঁ রোলাঁ গান্ধীকে সমর্থন করেন।[৯৯] এক বছরের মধ্যে স্বরাজ আসবে এমন বিশ্বাস ছিল শবৎচন্দ্র চট্টোপাধ্যায়ের। রবীন্দ্রনাথ এ ধরনের "সংক্রামক বিশ্বাস প্রবণতায়" শিউরে ওঠেন। চিত্তবঞ্জন যখন ঘোষণা করলেন, "শিক্ষা অপেক্ষা করতে পারে, স্বরাজ—নয়", তখন মডার্ন রেভ্যুব সম্পাদক বামানন্দ চট্টোপাধ্যায় উত্তর দেন, "যেন পূর্ণ শিক্ষা বিহীন স্বরাজ এক বছরে লাভ করা যায় বা একদিনের জন্য রক্ষা করা চলে!" স্কুল কলেজ বর্জনকে রবীন্দ্রনাথ "নিছক শূন্যতাব নৈরাজ্য" আখ্যা দিয়েছিলেন। বিদেশী কাপড় অপবিত্র, তাই পোড়াতে হবে, শুনে কবি বলেন, "কোনো কাপড় পরা বা না পরার মধ্যে যদি কোনো ভুল থাকে তবে সেটা অর্থতত্ত্বের বা স্বাস্থ্যতত্ত্বের বা সৌন্দর্যতত্ত্বের ভুল—এটা ধর্মতত্ত্বের ভুল নয়।" অ্যানড্রুজ গান্ধীকে জানান, "যুবকদের মধ্যে অল্পই উৎসাহ সহকারে গ্রামোন্নয়নের কাজ করছে। চরখা বেশিদিন আকর্ষণ করতে পারবে না আর হিন্দুস্তানীর কোনো আবেদন নেই।"[১০০] ব্রুমফিল্‌ডের মতে শিক্ষা বয়কটের বিরোধিতা করে বাঙালী ভদ্রলোক আপন সংস্কৃতি-গর্ব প্রকাশ করছিল। এ কথা সত্য নয়। রোনালড্‌শের ডায়েরিতে পড়ি, আশুতোষ স্বদেশী যুগেব অপ্রীতিকর অভিজ্ঞতার উল্লেখ করছেন, সুরেন্দ্রনাথ ভয়াবহ অপচয়ের কথা ভেবে শিউরে উঠছেন। রবীন্দ্রনাথ বলেছেন, "tyranny over the minds of the people." অবিচলিত গান্ধী সব সংশয়ের উত্তরে বলেন, "চাষ করার আগে ক্ষেত থেকে আগাছা (সরকাবী ইংরেজী শিক্ষা) উপড়ে

ফেলা অত্যাবশ্যক।" স্বীকার করতে হবে জাতীয় শিক্ষার ব্যবস্থা হয়নি বললে চলে। বাংলায় যে ১৯০টি জাতীয় বিদ্যালয় স্থাপিত হয়, ১৯২৪-এর মধ্যে তার ৭০টি মাত্র জীবিত ছিল। তা ছাড়া ১০%-এর বেশি ছাত্র সরকারী শিক্ষায়তন ছাড়েনি, অনেকে ফিরেও আসে। ব্যামফোর্ডের হিসাবে সারা ভারতে আর্টস কলেজের ছাত্রসংখ্যা ১৯১৯-এ ছিল ৫২,৪৮২, ১৯২১-২২-এ তা কমে দাঁড়ায় ৪৫,৯৩৩।

গান্ধী স্বদেশীকেই প্রাধান্য দিতেন, বয়কট চাপে পড়ে মেনে নিয়েছিলেন। চরখা ও দেশী মিলকে তিনি পরিপূরক মনে করতেন। ব্যবসায়ীদের বিদেশী কাপড় আমদানি ও মিলমালিকদের বিদেশী সুতো ব্যবহার না করতে অনুবোধ জানান তিনি। বোম্বাই-এর কিছু বড় ব্যবসায়ী—পুরুষোত্তমদাস ঠাকুরদাস, যমনাদাস দ্বারকাদাস ও ফিরোজ শেঠ্না—আপন স্বার্থে সত্যাগ্রহের বিরোধিতা করেন। ১৯২১-এর সেপ্টেম্বরে কলকাতার মারোয়াড়ী বণিক সমিতি বছরের শেষ পর্যন্ত বিলাতি কাপড় আমদানি না কবার প্রতিশ্রুতি দিন। কিন্তু গোয়েন্দা বিভাগেব প্রতিবেদন অনুসারে অনেকেই প্রতিজ্ঞা ভঙ্গ করেন। সাম্প্রদায়িক বয়কট কোন কোন ক্ষেত্রে প্রয়োগ করতে হয়েছিল। এলাহাবাদের বস্ত্র ব্যবসায়ীদের মধ্যে দ্বিধা লক্ষ্য করেছেন বেইলী।[১০১] গান্ধীকে বলতে হয়েছিল আমদানিকারকদের যা ক্ষতি হবে তা পুষিয়ে দেওয়া হবে। সমস্যা দেখা দেয় জমে যাওযা কাপড নিয়ে। কংগ্রেসেব নথিপত্রে দেখা যায় আপাতত তা গুদামে রেখে ভারতেব বাইরের বাজারে পাঠাবার নির্দেশ দেওয়া হয়েছিল। বযকট অনেকাংশে সার্থক হয় টাকা ও পাউণ্ডেব বিনিময় হাব কমে গেলে। এক টাকার দাম যখন ২ শিলিং ছিল তখন ম্যাঞ্চেস্টারের সঙ্গে ভারতীয় আমদানিকারকদের চুক্তি হয়েছিল। ১৯২১-এর প্রথমদিকে টাকার দাম কমে হয ১ শিলিং ৩ পেন্স। এ হাবে কিনলে বস্ত্র ব্যবসায়ীদের ক্ষতি হত বলে তারা আমদানি বন্ধ করে দেয়। পবে ম্যাঞ্চেস্টাবেব সঙ্গে আপস হলে আবার ব্যবসা শুরু হয়। স্বরাজেব জন্য স্বেচ্ছায় ত্যাগ বরণের চেযে বড হয়ে উঠেছিল লাভ-লোকসানের হিসেব। অবশ্য ১৯২০-এর ডিসেম্বর থেকে ১৯২১-এর জুন পর্যন্ত ব্রিটেন থেকে আমদানি চিনির মোট মূল্য ২·৩ কোটি টাকা থেকে কমে হয ১ ৪ কোটি, লোহা ও ইস্পাত—২·৮ কোটি থেকে ১·৮, কাপডেব দাম—৬·৭ কোটি থেকে ১·৮ কোটি। ১৯২০-২১ ও ১৯২১-২২-এর মধ্যে বিদেশ থেকে মোট আমদানি বস্ত্রেব মূল্য ১০২ কোটি টাকা থেকে দাঁড়ায় ৫৭ কোটিতে।

অধ্যাপক সব্যসাচী ভট্টাচার্য এক প্রবন্ধে দেখিযেছেন, মিলমালিকবা বযকটের সুবাদে প্রচুর লাভ করে। যুদ্ধেব পূর্বে ভারতীয বাজারের ২৫% ছিল তাদেব হাতে ; আন্দোলনের শেষে তা বেড়ে হয় ৪২%। শেযারের দাম ১৯১৮ সালে ১০০ ধবলে, ১৯২১-এ তা দাঁড়ায় ২৭৫-এ—অর্থাৎ তিন বছরে প্রায় তিন গুণ বাড়ে।[১০২] বহু মিল মোটাকাপড বুনে তা খাদি বলে চালায়। বিদেশী সুতো ব্যবহার এবং মজুতদারিও বিরল ছিল না। ১৯২০ থেকে ১৯২২-এর মধ্যে মিলনির্মিত কাপড়ের পরিমাণ ১৫৬৩·১ মিলিযান গজ থেকে ১৭২০·৮ মিলিয়ান গজে দাঁড়ায়। এরা কংগ্রেস ভাণ্ডারে অনেক চাঁদা দিত বলে[১০৩] গান্ধীকে বলতে হয়—খাদির দাম খুব বেশি হলে মিলের কাপড় পবা যেতে পাবে। তবে ববিশালের এক বক্তৃতায় তিনি লোভী মালিকদের নিন্দাই করেছিলেন। আসলে সংঘবদ্ধ লোভের সম্মুখে আদর্শবাদ অসহায় বোধ করছিল। মারোয়াড়ী এক বছর পরেই বিলাতী কাপড় আমদানি শুরু করে।[১০৪]

বাংলায় ইউরোপীয় মূলধনের অসপত্ন কর্তৃত্বেব কথা আগেই বলেছি। এই মূলধনের অধিকাংশই লগ্নি ছিল পাটকল ও চা বাগানে। বাংলাব সত্যাগ্রহীরা মুখ্যত এইসব বিদেশী

প্রতিষ্ঠানকে আক্রমণের লক্ষ্য হিসাবে বেছে নেয়। অধ্যাপক অমিয় বাগচী দেখিয়েছেন লগ্নিকৃত মূলধন ও লাভের অনুপাত যদি ১৯১৪ সালে ১০০ ধরা হয় তবে ১৯১৬ সালে তা বেড়ে দাঁড়ায় ৭৫০-এ। কমে গেলেও ১৯১৭ সালে তা ছিল ৪৯০। তুলনায় কাঁচা পাটেব দাম ছিল অনেক কম। বলা বাহুল্য, এই জন্যই গ্রামীণ সত্যাগ্রহের ঝটিকা কেন্দ্র ছিল পূর্ববঙ্গ। ১৯২০-২১-এর মন্দার ফলে[১০৫] ও অন্যান্য কাবণে কলকাতার চারদিকে শ্রমিক অসন্তোষ তীব্রতর হতে থাকে। গান্ধীবাদী শ্রমিক নেতাবা (যেমন অ্যানড্রুজ) শান্তির বাণী শোনালেও মহম্মদ ওসমানের মত খিলাফতী নেতাদেব সুব ছিল চড়া।[১০৬] ১৯২০-ব জুলাই থেকে নয় মাসে বিভিন্ন চটকলে ১৩৭টি ধর্মঘট হয়,,১৯২১-এ ১৫০টি এবং ১৯২২-এ ৯১টি। দুটি মিলে দাঙ্গাও বাধে। বার্ন, জেসপ প্রভৃতি সাহেবি এনজিনিযাবিং কাবখানায় ধর্মঘট ছড়িযে পড়ে ; ছড়িয়ে পড়ে বানীগঞ্জ, আসানসোল, ববাকবেব কযলা খনি অঞ্চলে। লক্ষ্য ছিল অ্যানড্রু ইউল, বার্ড প্রভৃতি সাহেব মালিক কোম্পানি। অনেক ক্ষেত্রে মাবোয়াড়ী প্রতিদ্বন্দ্বীবা মদৎ যোগায। নেতৃত্ব দেন বিশ্বানন্দ, দযানন্দব মত কিছু সাধু। গোয়েন্দা বিভাগেব মতে শ্রমিক সংগঠন ক্রমশ জোবদাব হচ্ছিল। ১৯২০-তে য়ুনিয়ানেব সংখ্যা ছিল ৪০, ১৯২২-এ তা দাঁড়ায় ৭৫-এ।

আসামের চা বাগানে বীতিমত শ্রমিক বিদ্রোহ ঘটেছিল। অধিকাংশ বাগানই ছিল সাহেবদের , অধিকাংশ কুলি আসত বিহাব ও উত্তরপ্রদেশ থেকে। সহসা তাদেব মধ্যে বটে যায়-গান্ধীবাজ স্থাপিত হয়েছে এবং সব শোষণেব অবসান আসন্ন। চা-কব ও সরকারী কর্মচাবীদের যোগসাজসে তাদেব ওপব অবাধ অত্যাচাব তো হতই,[১০৬ক] দেশে ফেবার জন্যও তাদেব অনুমতি লাগত। এখন নতুন এক দুরাশায বুক বেঁধে, গান্ধীব জযধ্বনি দিযে, দলে দলে কুলিরা অনুমতিপত্র ছাড়াই দেশে ফিবে চলল। তাবা এল চাঁদপুরেব স্টীমাব ঘাটে পদ্মা পার হবাব জন্য। চা বাগানেব ধর্মঘট প্রসঙ্গে ব্রুমফিলড কলকাতাব স্বদেশীবাবুদের দোষী কবেছেন।[১০৬খ] তাব চেযে বেশি দোষ ছিল ভাবতীয় চা সমিতিব প্রতিনিধি ও স্থানীয মহকুমা শাসকের। তাঁদেরই ইঙ্গিতে সশস্ত্র গোর্খাবাহিনী চাঁদপুব স্টেশনে সমবেত কুলিদের ওপর ২২ মে-ব বাত্রে আক্রমণ চালায। পূর্ববঙ্গে এর প্রতিক্রিয়া দেখা দিল। যতীন্দ্রমোহন সেনগুপ্তের নেতৃত্বে আসাম বেঙ্গল বেলওয়েতে ধর্মঘট শুরু হল ও তা শীঘ্র ছড়িয়ে পড়ল পদ্মার সব স্টীমাব ঘাটে। অবশ্য এব পেছনে বেলকর্মীদেব মজুবি বৃদ্ধির দাবিও ছিল। চিত্তরঞ্জন স্বযং গোযালন্দে এলেন। এ ধবনেব ধর্মঘটে অ্যানড্রুজেব আপত্তি ছিল।[১০৬গ] তিনি শুধু বিপন্ন কুলিদের জন্য ত্রাণ ব্যবস্থা করতে চেয়েছিলেন। যখন অস্বাস্থ্যকব পবিবেশে তাদের মধ্যে কলেবা দেখা দিল, তিনি দাশেব সাহায্য চাইলেন। দাশ তাদের টিকিটেব ব্যবস্থা কবতে চাঁদা তুলতে রাজি ছিলেন, কিন্তু ধর্মঘট তুলতে নয। শেষপর্যন্ত তাদের গোয়ালন্দে আনা হয়। মূলত অ্যানড্রুজ, দাশ, সেনগুপ্ত এবং স্বেচ্ছাসেবীদেব অকৃপণ সাহায্য ও কুলিদের দুঃখবরণ ধনতন্ত্রের একটা কুৎসিত দিক জনসমক্ষে তুলে ধবল। কিন্তু গান্ধীবাদীবা, বিশেষত পদমরাজ জৈন প্রমুখ মারোয়াড়ীরা, আপত্তি জানাতে গান্ধী ইয়ং ইন্ডিয়া পত্রিকায় (২৫ জুন ১৯২১) 'আসামের শিক্ষা' শীর্ষক এক প্রবন্ধে লিখলেন, "আমরা ধন বা ধনিকদের ধ্বংস করতে চাই না, ধনিক ও শ্রমিকদের সম্পর্ক নিয়ন্ত্রণ করতে চাই। সহানুভূতি দেখানোর জন্য ধর্মঘট চালানো মূর্খতা হবে।" বেশ বোঝা যায় অসহযোগ আন্দোলনে শ্রমিক ধর্মঘট প্রয়োগ করতে তিনি অবাজি। কলকাতার এক সভায় (১১ সেপ্টেম্বব ১৯২১) তিনি তা বলেনও।

গান্ধীর অছিতত্ত্ব (trusteeship)-কে উপহাস করা হয়। কিন্তু গান্ধীব তত্ত্বের পেছনে

একটা বাস্তববোধ কাজ করছিল। তিনি মনে করতেন বিদেশী শাসনের বিরুদ্ধে কোনো ঐক্যবদ্ধ আন্দোলন ব্যবসায়ী ও শিল্পপতিদের বাদ দিয়ে চলতে পারে না। তিনি বুর্জোয়া শ্রেণীর প্রবক্তা বা অর্থদাস ছিলেন বা তাদের চাঁদা ছাড়া কংগ্রেস চলত না—এ ধরনের সিদ্ধান্ত ইতিহাসের অতি সরলীকরণ। শিল্পপতিরা মনে করতেন গান্ধী একমাত্র নেতা যিনি উগ্র বামপন্থা থেকে কংগ্রেসকে রক্ষা করতে পাববেন। তার চেয়েও বড় কথা, গণতান্ত্রিক কংগ্রেসের সাহায্য ছাড়া ব্রিটিশ মূলধনের পুনবাক্রমণের হাত থেকে বাঁচা যাবে না। যুদ্ধের পর এর প্রস্তুতি চলছিল, ১৯২১ সালে প্রতিষ্ঠিত Associated Chamber of Commerce-এর মাধ্যমে। ১৯২৭ সালে FICCI প্রতিষ্ঠার পূর্বে দেশী ধনতন্ত্রের নিজস্ব কোন শক্তিশালী সংগঠন ছিল না।[১০৭] তাই কংগ্রেসের দিকে বিড়লাব মত কিছু নয়া শিল্পপতি (যিনি ব্রিটিশব্যূহ ভেদ করে পাটেব ব্যবসায় নেমেছিলেন) এগিয়ে ছিলেন। শাসককূলও বসে ছিল না। কংগ্রেস থেকে এদেব সরিযে নেবার জন্য সরকাব সুযোগ সুবিধা দেন এবং সেসব পেতে ব্যাকুল কিছু শিল্পপতিব সাড়াও মেলে। উদাহরণ—দোরাবজি টাটা, ইব্রাহিম রহিমতুল্লা, কাওয়াসজি জাহাঙ্গীব ও টাটার সঙ্গে জড়িত তুলাব্যবসায়ী পুরুষোত্তমদাস ঠাকুরদাস। টাটাব প্রভাবে ঠাকুরদাস ১৯২০ সালে 'অসহযোগ বিবোধী সমিতি' স্থাপন করেন। 'The Story of Tata Steel' গ্রন্থে ভেরিয়াব এলউইন দেখিয়েছেন নানা সমস্যায় জর্জবিত টাটাদেব উপায ছিল না। বস্তুত অসহযোগেব জন্য প্রয়োজনীয় অর্থ বড় বণিক ও শিল্পপতির কাছ থেকে আসেওনি। বিশেব দশকে কেন্দ্রীয আইন পরিষদে হয় তাঁরা নির্দল না হয লাজপৎ-মালব্যের ন্যাশনালিস্ট পার্টির প্রতিনিধিরূপে আসেন।[১০৮] তবে লৌহশিল্প সংবক্ষণ, ভারতীয় বস্ত্রের ওপর উৎপাদন শুল্ক, মুদ্রামান, উপকূলবাহী জাহাজ পরিচালনাব কর্তৃত্ব প্রভৃতি বিষয়ে দেশী ও ব্রিটিশ ধনিকদেব মধ্যে বিবোধ ক্রমশ প্রকট হতে থাকে। মোট কথা, কংগ্রেসকে সাহায্য করাব ব্যাপাবে মনের দিক থেকে মার্কেন্টিলিস্ট ভাবতীয ধনিকবা দ্বিধাগ্রস্ত ছিলেন। সকলের দূরদৃষ্টি বিড়লার মত ছিলও না। রজতকান্ত রায় তাঁর ও অম্বালালেব সঙ্গে গান্ধীর গুরু-শিষ্যের আধ্যাত্মিক সম্পর্কেব ওপর অযথা জোব দিযেছেন।

গান্ধী কৃষক বিদ্রোহেবও বিবোধী ছিলেন। উত্তবপ্রদেশেব কথা ধবা যাক। ১৯২১ সালে (৬ মার্চ) তালুকদারদেব উদ্দেশে স্থানীয লাট হাবকোর্ট বাটলাব বলেছিলেন, "আপনারা দক্ষিণ অযোধ্যার তিনটি জেলায সম্প্রতি বিপ্লবের মতো কিছুব আরম্ভ লক্ষ্য করে থাকবেন...." 'বিপ্লব' শব্দটি নিরর্থক নয়। এম. এইচ. সিদ্দিকি[১০৯], জ্ঞান পাণ্ডে,[১১০] কপিলকুমার[১১১], পিটাব বীভস্,[১১২] ডব্লু এফ ট্রুলি,[১১৩] ধনাগারে[১১৪] ও নেহরুজীবনী রচয়িতা এস গোপাল[১১৫] প্রমুখ অনেকেই উত্তরপ্রদেশের কৃষক আন্দোলন নিয়ে বিশদ আলোচনা করেছেন।

মূলকথাটা সংক্ষেপে বলেছিলেন বড়লাট বিডিং।[১১৬] তাঁর মতে মালিকরা হারানো জমি উদ্ধারের আশায় এবং নিম্নবর্ণের শ্রমিকরা চাষেব জমি পাবার আশায কিষাণ আন্দোলনের শামিল হয়েছিল। তাদের বিশ্বাস হয়েছিল গান্ধীমহারাজ তাদেব জমি উদ্ধার করে দেবেন বা পাইয়ে দেবেন। এখানে ধনী কৃষকদের সংখ্যা ছিল ২৫%, মাঝারি কৃষকদের-২১% ও দরিদ্র কৃষকদের-৪৫%-এর কিছু বেশি। দখলদার রাযতদের সংখ্যা ছিল মাত্র ২%। একদা যাদের জমিজমা ছিল তারা বাণিজ্যিক কৃষি প্রসার ও জমিব বাজারের উদ্ভবের ফলে নানা সমস্যার সম্মুখীন হয়েছিল। যৌথ জোত ভেঙে যাচ্ছিল; একক জমিদারী প্রথার জন্ম হচ্ছিল; রাজস্বের হার অত্যধিক ছিল বলে ঋণভার বাড়ছিল; ঋণশোধ করতে তালুকদার ও

মহাজনের হাতে জমি চলে যাচ্ছিল ; লাখেরাজ (মুয়াফি) জমি সরকার বাজেয়াপ্ত করছিল ; বড় জমিদারদের প্রতিনিধি (করিন্দা) বা ঠিকাদাররা অত্যাচার করছিল। প্রজাদের অসন্তোষের প্রধান কারণ ছিল—অতিরিক্ত খাজনা (rent), নজরানা, বেগার ও অন্যায় কর (তালুকদার হাতি বা মোটর চাপতেন আর খরচ তুলতে 'হাতিওয়ানা', 'মোটরওয়ানা' চাপাতেন), শস্যে দেয় খাজনার বদলে অর্থে দেয় খাজনার প্রবর্তন এবং সর্বোপরি কথায় কথায় বেদখলি। খাজনা বেশি দিতে গিয়ে গমেব চাষ করতে হচ্ছে, মোটা দানা শস্যের চাষ কমাতে হচ্ছে, অথচ যুদ্ধেব ফলে মোটা শস্যের দাম বাডছে বলে খাদ্যে টান পড়ছে। এ সব সমস্যার সঙ্গে জড়িয়ে পড়েছে জাতপাতেব সমস্যা। উঁচু জাতের ব্রাহ্মণ-ঠাকুর প্রজা ও নিচুজাতের কুর্মি-মুরাও প্রজার জমি নিয়ে রেষাবেষি বাড়ছিল। আহির, চামার, পাসি প্রভৃতি আরও নিচু জাত জমিব দিকে হাত বাড়াচ্ছিল। প্রতাপগডেব মত বিদ্রোহী অঞ্চলে ১৯২১ সালের আদমসুমাবি অনুযায়ী মাত্র ৬·৬৬% রাজপুত ৯০% জমির ওপর কর্তৃত্ব করত। আব একটা রেষারেষির কারণ—উঁচু জাতের চাষীরা নিচু জাতেব চেযে খাজনা দিত কম হারে। যুদ্ধের পরবর্তীকালে উত্তরপ্রদেশেব গ্রামাঞ্চল নানা দ্বন্দ্বের ফলে অগ্নিগর্ভ হয়ে উঠেছিল।

কিষাণ আন্দোলনেব দুটি ধারা ছিল। একটি ধাবা ওপর থেকে চাপানো। তার নেতা ছিলেন কে ডি মালব্য ও পুরুষোত্তমদাস ট্যান্ডন। এদেব সঙ্গে হোমরুল আন্দোলনের যোগ ছিল এবং শেষপর্যন্ত তাঁবা নতুন সংস্কার মেনে নিয়ে নির্বাচনী রাজনীতির দিকে ঝোঁকেন।

দ্বিতীয় ধাবা প্রতাপগড় ও বাযবেরিলিব কুর্মি-মুরাও কৃষকদের মধ্যে থেকে উদ্ভূত। তাদের নেতা ছিলেন ঝিঙ্গুরি সিং, পবে বাবা রামচন্দ্র। জাতপাতের ঐক্যকে কাজে লাগান তাঁরা। এই ধারার কিষাণরা ঘোষণা করে—"আমরা গান্ধী ও সবকাবেব পক্ষে।" গান্ধীর বামরাজ্যের কল্পনা তাদের উদ্দীপ্ত কবেছিল (অবশ্য বাবা রামচন্দ্রেব মাধ্যমে), তাদের 'নারা' তাই ছিল সীতারাম। বামরাজ্য বলতে তারা বুঝত ন্যায়েব রাজ্য এবং সরকারের প্রত্যক্ষ বিরোধিতা প্রথম পর্যাযে লক্ষ্য করা যায় না।[১১৭] ১৯২০-এর জুনে বামচন্দ্র এলাহাবাদে এসে জওহরলালের সঙ্গে দেখা করে কিষাণদের দুঃখ দুর্দশার কথা তাঁকে জানান ও সাহায্য চান।[১১৮] আগস্টে পুলিশ রামচন্দ্রকে গ্রেফতাব কবলে বিপুল অহিংস প্রতিবোধের ব্যবস্থা হয় এবং রামচন্দ্রকে ছেড়ে দিতে হয়। নেহরু, গৌরীশঙ্কর, মাতাবদল ও বামচন্দ্র প্রতাপগড়ে অযোধ্যা কিষাণ সভার পত্তন করেন (১৭ অক্টোবর ১৯২০)। বোঝা যায তাঁরা নবমপন্থী ইউ পি কিষাণ সভার সঙ্গে আলাদা হতে চাইছেন। তবে ১৯২০-এর ডিসেম্বরে কিষাণ জমায়েতে যে চৌদ্দ দফা দাবি গৃহীত হয় তাতে হিংসার উল্লেখ ছিল না। কৃষকরা বিনা টিকেটে রেলে চড়ে ও রেলপথ অবরোধ করে প্রতিবাদ জানাচ্ছিল। জানুয়ারি (১৯২১)-তে হঠাৎ রায়বেরিলিতে পাসি ও ফকিররা হাটবাজার লুটে মদৎ দেয়। মুন্সিগঞ্জ, ফুরসৎগঞ্জ প্রভৃতি স্থানে পুলিশ গুলি চালায়। বিভাগীয় কমিশনার হেইলি ব্রাহ্মণ-ঠাকুর জাতের ছোট মালিক ও কৃষকের ওপর আহির, চামার, লুনিয়া শ্রেণীর ভূমিহীন কৃষি-শ্রমিকের আক্রমণ আশঙ্কা করছিলেন।[১১৯] তাই ঘটে। রামচন্দ্রকে গ্রেফতার করা হলে ও তালুকদাররা আত্মরক্ষার্থ 'আমন সভা' স্থাপন করলে (পুলিশ তো ছিলই) বিদ্রোহ প্রশমিত হয়।

সিদ্দিকির মতে কিষাণদের মনে আত্মকর্তৃত্ব (autonomy) লক্ষ্য করা যায় না ; পুরাতন চিন্তাধারাই কাজ করছিল। ঠাকুরদিন সিং ও বাবা জানকীদাসের হিংসাত্মক কাজ তিনি হবস্‌বম্‌-কথিত 'সামাজিক দস্যুতা' (social banditry)-র কোঠায় ফেলতে চান। পাণ্ডের মতে কংগ্রেসী নেতারা কিষাণদের দাবিদাওয়া জাতীয়তাবাদী কর্মসূচির সঙ্গে মেলাতে পারেননি। গান্ধী ও নেহরু জমিদার-কিষাণ ঐক্য ও অহিংসার ওপর অযথা জোর

দিয়ে গেছেন। ফৈজাবাদে (১৯২১, ১০ ফেব্রুয়ারি) গান্ধী বারবার বলেন, "আমরা জমিদারদের সঙ্গে লড়তে চাই না…জমিদাররাও ক্রীতদাস। আমরা তাদের অনিষ্ট চাই না।"[১২০] সামাজিক বয়কটেও তাঁর আপত্তি ছিল। পাণ্ডে বলছেন, গান্ধীর ঘোষণা শ্রেণী শোষণ ব্যবস্থা সমর্থন করেছিল। অন্যদিকে, যদিও কৃষকরা প্রথমে ভাবত কেউ রাজত্ব, কেউ বা দাসত্ব করার জন্য সৃষ্ট হয়েছে, পরে তারাও ভাবতে শুরু করে যে শোষণ-প্রতিরোধে তাদের নৈতিক অধিকার রয়েছে। ধীরে ধীরে অর্থনৈতিক প্রতিরোধ ও রাজনৈতিক সংগ্রাম মিলে যাচ্ছিল।

বাংলার আন্দোলনের জন্য স্বেচ্ছাসেবী দল কিছু কৃতিত্ব দাবি করতে পারে।[১২০ক] তাঁদের মধ্যে অনেকেই 'যুগান্তর' দলভুক্ত বিপ্লবী। ১৯২২-এ তাঁরা কংগ্রেসের আটটি জেলা শাখা পরিচালনা করতেন। দাশের নির্দেশানুযায়ী তাঁরা কৃষক ও শ্রমিক য়ুনিয়ান গঠনে হাত দেন। তবে শহরে কেরানি ও ছাত্রদের বাইরে এঁদের বেশি প্রভাব ছিল না। তবু হাওড়ায় দাঙ্গা হয়, কলকাতায় দীর্ঘদিন ট্রাম ধর্মঘট চলে, বোম্বাইতে যুবরাজ পদার্পণ করলে পূর্ণ ও সফল হরতাল ডাকা হয়। ২৪ ডিসেম্বর (তাঁর কলকাতায় আগমনের দিন) শান্তি বজায় রাখতে বাংলা সরকার কংগ্রেস ও খিলাফতী স্বেচ্ছাসেবীদের ব্যাপক ধরপাকড় শুরু করে। দাশ ও তাঁর সহকর্মীরা অনেকেই গ্রেফতার হন। মহিলাদের দলে দলে যোগদান আন্দোলনে একটা নতুন আয়তন আনে। তাঁদের নেতৃত্ব দেন দাশের সহধর্মিণী বাসন্তী দেবী।

১৯২১-এর নভেম্বর থেকে মফস্বলের অনেক স্থানে আন্দোলন হিংসাত্মক রূপ নেয়। মেদিনীপুর জমিদারী কোম্পানির অধীন ঝাড়গ্রাম, রাজশাহী ও মুর্শিদাবাদের জমিদারীতে আদিবাসীরা দাঙ্গা বাধায়, হাট ও মাছের ভেড়ি লুঠ করে, বনসম্পদের ক্ষতিও করে। রাজশাহীতে সোমেশ্বর চৌধুরী 'উটবন্দী' প্রজাদের পক্ষ নিয়েছিলেন। তমলুক ও কাঁথিতে বীরেন্দ্রনাথ শাসমল (জুডিথ ব্রাউনের নমঃশূদ্র নয়, মাহিষ্য)-এর যোগ্য নেতৃত্বে য়ুনিয়ন বোর্ডের জন্য বর্ধিত চৌকিদারী কর বন্ধ করার ডাক আসে। বীরেন্দ্রনাথ পূর্ব মেদিনীপুরের বরেণ্য মুখপাত্র হয়ে উঠেছিলেন। জাতিগত পেশা ছেড়ে আইনে কৃতিত্ব দেখিয়ে এলিটদের ও ১৯১৯-২০-র বন্যাত্রাণ কার্যে জনগণের প্রিয় হন তিনি। ১৯২১-এ বি. পি সি. সি সম্পাদক পদ তাঁকে রাজনৈতিক মর্যাদাও দিল। গান্ধীর ডাকে নেমেছিলেন তিনি রাজনীতিতে, মহেন্দ্রনাথ মাইতি ও শ্রীনাথ দাশের মত উকিল এবং নিকুঞ্জবিহারী মাইতি ও প্রমথনাথ বন্দ্যোপাধ্যায়ের মত শিক্ষকসহ। প্রথমে গান্ধীর গঠনমূলক কর্মসূচি প্রচার, পরে জাতীয় বিদ্যালয় ও সালিশ বোর্ড স্থাপন ছিল এঁদের কাজ। ১৯২১ সালে য়ুনিয়ান বোর্ড চালু হলে তাই হয় আক্রমণের লক্ষ্য। দফাদার ও চৌকিদারদের কাজের জন্য দায়ী হলেও য়ুনিয়ান বোর্ড তাদের চাকুরি দিতে বা বরখাস্ত করতে পারত না। অথচ তাদের মাইনে বা অন্যান্য কাজের জন্য টাকা তুলতে বাড়ির মালিক বা ভাড়াটেদের ওপর বাৎসরিক অ্যাসেসমেন্ট বাড়াবার ক্ষমতা ছিল বোর্ডের। চৌকিদারী কর ৫০% বাড়িয়ে য়ুনিয়ান বোর্ড গঠিত হয়। তারই বিরুদ্ধে শাসমলের আন্দোলন। বি· পি· সি· সি· বা এ· আই· সি· সি· সম্মতি দেয়নি কিন্তু তা অসম্ভব জনপ্রিয় হয়—বিশেষত কাঁথিতে। সামাজিক বয়কটের চাপে বোর্ডের বহু সভ্য ও চৌকিদাররা ইস্তফা দিতে থাকে। কর অনাদায়ে বাজেয়াপ্ত অস্থাবর সম্পত্তি কেনার জন্য এগিয়ে আসে না কেউ। শেষে কর্মচারীদের পরামর্শে ১৭ ডিসেম্বরের এক নির্দেশে য়ুনিয়ান বোর্ডই তুলে দিতে হয়। এই আন্দোলন সফল হয় নেতৃবৃন্দ ও স্থানীয় অধিবাসীদের সমস্বার্থ ও জাতের ঐক্যের জন্য। তাদের অধিকাংশই ছিল মাহিষ্য।[১২০খ] খিলাফৎ প্রভাব চরমে ওঠে কুমিল্লায়, ওয়াহাবি-ঐতিহ্য কাজ করছিল

রাজশাহী, দিনাজপুর, রংপুর ও বীরভূমে। কোথাও সেটেলমেণ্টের কাজ, কোথাও বনবিভাগের কাজ, কোথাও বা চৌকিদারী কর প্রতিবোধের কেন্দ্র হয়ে দাঁড়ায়। রজত রায়ের মতে রংপুর, ত্রিপুরা ও চট্টগ্রামে মুসলিম সম্প্রদাযের ক্ষুদ্র মালিক ও বড চাষীর প্রাধান্য সংহতি এনেছিল।[১২১] সুগত বসু নোযাখালি ও ত্রিপুবায দেখেছেন (১) কৃষক সংহতি ; (২) ফেরাজী ঐতিহ্য এবং (৩) জমিদার ও মহাজনের মধ্যে ঋণঘটিত সম্পর্ক। যুদ্ধজনিত অভাবেব জন্য বাজার ও চালেব গুদাম লুঠ হয়, গ্রামীণ ফড়ে ও মহাজনদের ওপর হামলা চলে। পরে চাষীরা কর ও খাজনা বন্ধ করতে চায়।[১২২]

অন্যদিকে সুমিত সবকাবেব মতে ১৯২১-২২ সালের বাংলাব আন্দোলনেব সঙ্গে দ্রব্যমূল্য বৃদ্ধি প্রভৃতি অর্থনৈতিক কাবণেব বিশেষ কোনো যোগ ছিল না। বরং ধানের ফলন খুব ভাল হয়েছিল ও কাঁচা পাটেব দাম বাডছিল। ধান ভাল হওযায কাঁথি অঞ্চলেব কৃষকরা লাভবানই হচ্ছিল।[১২৩] এ সব বিতর্ক অনেকটা ফবাসী বিপ্লব কেন হল— দাবিদ্র্য না সম্পদবৃদ্ধির ফলে— সেই ধবনের বিতর্ক। কোনও বাজনৈতিক আন্দোলনকে তাৎক্ষণিক কোন কারণ, এমনকি আর্থিক কাবণ, দিযে ব্যাখ্যা করা অসমীচীন। প্রমাণ দেওয়া যায় 'সাব অলটার্ন' ঐতিহাসিক স্বপন দাশগুপ্তেব জঙ্গলমহল এবং সমীপবর্তী বাঁকুডা ও সিংভূমে ১৯২১-২৩-এব আন্দোলনেব বিশ্লেষণ থেকে।[১২৪] তিনি এব পেছনে দেখেছেন আদিবাসী চৈতন্যের স্ফুবণ। ১৯২২-এ গান্ধীব কাবাদণ্ডের পব এই অঞ্চলে কংগ্রেসী নেতৃত্ব ছিল না। আদিবাসীদেব মনে 'দিকু' বা বহিবাগতদেব সম্পর্কে একটা বিরূপতা অনেকদিন ধরে জমে ছিল। তাতে ইন্ধন যোগায দ্রব্যমূল্য বৃদ্ধি। কাপডেব দাম দুই থেকে তিন গুণ বাড়ে। তদনুপাতে গবীব আদিবাসীদেব ঋণেব পবিমাণও বাড়ে। বিদ্রোহ গ্রামে (১৯১৮) হাট লুঠের রূপ নেয। ১৯২১ সালে চিত্তরঞ্জন দাশ তাঁব সহকর্মী সাতকড়িপতি রাযকে আন্দোলন সংগঠন কবতে মেদিনীপুর পাঠান। প্রথমে সাহেবি কর্তৃত্বাধীন মেদিনীপুর জমিদাবী কোম্পানিব বিরুদ্ধে অভিযান ও আদিবাসী কুলি ধর্মঘট দিযে শুরু হযে শেষে তা যুনিযান বোর্ড ও চৌকিদাবী কর বিবোধিতায পর্যবসিত হয়।

কলকাতায যুববাজের আগমন উপলক্ষে উত্তেজনা বাড়ে। সবকাবী দমননীতির প্রতিবাদে দাশ জেল-ভবো নীতিব আশ্রয নিলেন।[১২৫] তিনি জেলে যাবাব পর ত্রিপুরা, চট্টগ্রাম, ঝাড়গ্রাম প্রভৃতি অঞ্চলে অবস্থা প্রায আযত্তেব বাইবে চলে যায। প্রদেশ কংগ্রেস এটা পছন্দ কবেনি। যতীন্দ্রমোহন সেনগুপ্তব ভয় ছিল পূর্ববঙ্গে ক্রমবর্ধমান ব্রিটিশবিদ্বেষ যে কোন সময় হিন্দুবিদ্বেষে পরিণত হবে এবং জমিদাব, ব্যবসাযী, মহাজন সবাই বিপন্ন হবে।[১২৬] বি· পি· সি· সি· কার্যনির্বাহী মত উপেক্ষা কবেই শাসমল যুনিযান বোর্ডেব বিরোধিতা করেন। জেলা নেতাদের নির্দেশ অমান্য করেই মেদিনীপুরেব নিম্নবিত্ত চাষীবা চৌকিদাবী কব, এমনকি খাস জমিব খাজনা দেওযা বন্ধ কবেছিল। বেগতিক দেখে স্থানীয় জোতদার ও সম্পন্ন কৃষকবা রাশ টেনে ধরে। ঝাডগ্রামেব সাঁওতাল কারুর কথা শুনত না। জেমস পেডির 'ট্যুব ডায়েরি'তে জনতার হাতে তাঁব নিগ্রহেব অনেক বর্ণনা আছে। রংপুরের প্রজারা কাশিমবাজারের মহারাজকে বলে তিনি রাজস্ব দিতে থাকলে তারাও খাজনা দেবে না।[১২৬ক] অর্থাৎ বারদোলি প্রস্তাব পাস না হলে বাংলার গ্রামাঞ্চলে খাজনা বন্ধ ঠেকানো শক্ত হত।

বিহারের চম্পাবন, মজঃফরপুর প্রভৃতি অঞ্চলে কাছাবি ও সরকারী ঘরবাড়ি ভারতেব জাতীয় সম্পত্তি বলে ঘোষণা করা হয় এবং কর্মচারীদের উর্দি সমর্পণ কবতে আদেশ দেওয়া হয। স্থানে স্থানে কর দেওযাও বন্ধ হল। স্বরাষ্ট্র বিভাগের ক্রেইকের ভয় হয় গান্ধী স্বর্ণযুগ

আনবেন এমন ধারণা বাড়লে ব্রিটিশ রাজত্ব নিশ্চিহ্ন হবে।[১২৭] মুখ্য সচিব হ্যামণ্ডের চিঠিতে পড়ি ত্রিহুত বিভাগে রাজদ্রোহী সভাবিরোধী আইন চালু করতে হয়। ধোপারা সাহেবদের কাপড় ধুত না। এমনকি সাহেবি পোশাক পরা লোকদের ঘোড়া গাড়িতে চড়াও বন্ধ হয়ে যায়। মাদকদ্রব্যের বিরুদ্ধে পিকেটিং বিহার আন্দোলনের অন্যতম বিশেষত্ব।

পঞ্জাবে অসহযোগ আকালি আন্দোলনের রূপ নেয়। সেখানে গুরুদ্বারসমূহের প্রচুব সম্পত্তির ওপব দুশ্চরিত্র ও লোভী মোহান্তদের আধিপত্য নিয়ে শিখদের মনে অনেকদিন ধরেই ক্ষোভ জমছিল। ১৯২১-এর ১৩ এপ্রিল মণ্টেগুকে রিডিং লিখছেন, "The real quest is not the holy faith but the revenues derived from the Shrines." অমৃতসরের স্বর্ণমন্দিরে সরকার-নিযুক্ত মোহান্ত অরুর সিং জেনারেল ডায়ারকে শিখপন্থের সাম্মানিক সদস্য হবাব জন্য আহ্বান জানিয়ে পঞ্জাবের আহত পৌরুষকে জাগিয়ে তোলেন। ১৯২১-এর ২০ ফেব্রুয়ারি নানকানায় প্রায় একশত আকালি সত্যাগ্রহী মোহান্তর রক্ষীদের হাতে নিহত হলে এবং স্বর্ণমন্দিরের কোষাগারের চাবির দাবি প্রত্যাখ্যাত হলে আকালিরা দলে দলে গ্রেফতার বরণ করে। এদেব অধিকাংশই ছিল পঞ্জাবের জাঠ চাষী এবং নেতৃত্ব দেয় শিরোমণি আকালি দল ও এস. জি. পি. সি. সরকার বাবা খরক সিং এর হাতে তোষাখানার চাবি সমর্পণ করে গোলমাল ঠেকায়। কিন্তু 'বাব্বর খালসা' নামক উপদল শেষপর্যন্ত সন্ত্রাসেব পথ নেয। ১৯২৫-এর আইনবলে গুরুদ্বারের ওপর S.G.P.C.-ব কর্তৃত্ব প্রতিষ্ঠা পর্যন্ত আকালি আন্দোলন চলেছিল। পবে জাতীয় আন্দোলনের সঙ্গে তাব যোগসূত্র শিথিল হয়ে যায়।[১২৭ক]

গুজবাটের বাবদোলি তালুকায আন্দোলনেব আব এক রূপ দেখি। কৃষ্ণদাসেব Seven Months with Mahatma Gandhi প্রত্যক্ষদর্শীব বিবরণ। এখানে পটিদাবদেব শ্রেণীগত স্বার্থ ও অহিংসানীতির মধ্যে কোনও বিরোধ দেখা দেযনি। কঠোব শৃঙ্খলা না থাকলে নিম্নজাতের বা উপজাতি শ্রমিকরা ('কালিপবজ') হিংসাব পথ নিতে পারত। খেড়ায় বরাইয়াদেব মধ্যে গোলমাল দেখা দিয়েছিল।

মাদ্রাজেব আন্দোলন দ্বিধাগ্রস্ত বিজযরাঘব আচারিযাব হাত থেকে বাজগোপাল আচারিযাব হাতে চলে যায়। এক তৃতীযাংশ উকিল বৃত্তি বর্জন কবলেও ৯২টিব বেশি জাতীয় বিদ্যালয় স্থাপিত হযনি। রাজধানীর বাকিংহাম কার্নাটিক মিল ও মাদুরার হার্ভে মিল কেন্দ্র করে শ্রমিক অসন্তোষ তীব্র হয়ে ওঠে। নেতৃত্ব দেন সিংগার ভেলু চেট্টিয়ার। ১৯২১-এর পুনে 'আদি দ্রাবিড়' নামের অস্পৃশ্য জাত ব্রিটিশ মালিকদের পক্ষ নিলে উচ্চজাত ও খিলাফতী শ্রমিকদের সঙ্গে তাদেব দাঙ্গা বাধে। চেট্টিয়াব কংগ্রেসী ও উদারপন্থী নেতাদের সমর্থন না পেয়ে সাম্যবাদেব দিকে ঝোঁকেন। মাদ্রাজে প্রাধান্য পায় মাদক-বর্জন আন্দোলন। গোঁড়া ব্রাহ্মণ এবং গৌণ্ডাব ও নাদাব প্রভৃতি উঠতি নিচু জাত মাদকেব বিরোধিতা করছিল।[১২৮] সরকাব লাইসেন্স-কব বাড়ালে বিক্রেতারাও প্রতিবাদের শামিল হয়। সরকারের মোট আয়ের পঞ্চমাংশ মাদক শুল্ক থেকে আসত, তাই পিকেটিং বন্ধ করতে সবকার দৃঢ়প্রতিজ্ঞ ছিল।[১২৯] ছোটলাট উইলিংডন জাস্টিস পার্টির সহায়তায় তা কিছুটা করেওছিলেন। রাজাগোপালাচারি বুঝতেন বিপক্ষ দলকে জব্দ করতে গেলে বয়কট চালিয়ে যেতে হবে। তাঁর বিপক্ষদলে ছিলেন রঙ্গস্বামী আয়েঙ্গার, সত্যমূর্তি ও শ্রীনিবাস আয়েঙ্গার। এঁরা পরে স্বরাজ দলে যোগ দেন।

অন্ধ্রের আন্দোলনে নেতৃত্ব দেন ভুগ্গিরালা গোপালকৃষ্ণায়া, কোণ্ডা ভেঙ্কটাপ্পায়া, টি. প্রকাশম্, পট্টভি সীতারামায়া প্রমুখ। এঁদের পেছনে বণিক ও মাঝারি কৃষকদের সমর্থন

ছিল। ম্যুনিসিপ্যালিটি স্থাপিত হলে করভার বাড়বে বলে গুণ্টুরের চিরলা-পারালা গ্রামের সকল অধিবাসী গ্রাম ছেড়ে নতুন এক বাসভূমির পত্তন করে। ১৯২১ ডিসেম্বর ও ১৯২২ ফেব্রুয়ারির মধ্যে উপকূল এলাকায় খাজনাবন্ধ আন্দোলন জোরদার হয়। দলে দলে গ্রামীণ কর্মচারীও পদত্যাগ করে। এম· বেঙ্কটরঙ্গিয়ার Freedom Struggle in Andhra Pradesh গ্রন্থে দেখি গুণ্টুরের জনৈক গ্রামবাসী বলছে, "গান্ধীস্বরাজ আসবে শোনা যাচ্ছে এবং আমাদের আর কোন কর দিতে হবে না।" ঝাড়গ্রামের সাঁওতালদের মত অন্ধ্রের পাহাড়ী উপজাতিব লোকরা গরীব চাষীদের সঙ্গে মিলে বনবিধি লঙ্ঘন করতে থাকে। গান্ধীবাদী বেঙ্কটাপ্পায়া সামাজিক বয়কটের বেশি যেতে বাজি ছিলেন না। গুণ্ডেনরাম্পা পাহাড়ী জাতির নেতৃত্ব দেন সীতাবাম রাজু। ডেভিড আরনল্ডেব মতে পাহাড়ীদের সঙ্গে নিম্নভূমির লোকদের চিরন্তন বিবাদ, তাদের পরিস্থিতিগত সঙ্কীর্ণতা ও বাইবের লোক সম্বন্ধে আশঙ্কা বিদ্রোহকে স্তিমিত কবে দেয়।[১৩০]

গান্ধীমহারাজের ডাকে সারা ভারতে যে আবেগের বন্যা বয়ে গিয়েছিল তাব পেছনে ছিল এক ন্যায়ের রাজ্য আবির্ভাবের আশা। মালাবাবের মোপলা (বা মাপিলা) -অধ্যুষিত অঞ্চলেও তার ঢেউ লেগেছিল। কিন্তু ওখানকার সাম্প্রদায়িক পরিস্থিতি একটু জটিল ছিল। হিন্দু জেন্‌মি ও মহাজনদের অত্যাচাবে মুসলিম প্রজারা (অধিকাংশই খাতক) অতিষ্ঠ হয়ে উঠেছিল। উনিশ শতকের আগেও তাদেব মধ্যে একটা সংগ্রামী মনোভাব লক্ষিত হয়, যা বাংলাব ওয়াহাবি-ফেবাজী আন্দোলনেব সঙ্গে তুলনীয। খিলাফৎ আন্দোলন এতে ইন্ধন যোগায়।[১৩১] খিলাফতী ইযাকুব হাসান গ্রেপ্তার হলে সুপ্ত আক্রোশ গিয়ে পড়ে বাষ্ট্রীয শক্তির প্রতীক পুলিশদেব ওপব। বহু অঞ্চলে খিলাফতী সাধারণতন্ত্র স্থাপিত হয। বিডিং ভারতসচিবকে লিখেছিলেন, "গেবিলা যুদ্ধেব প্রণালীতে প্রায দশ হাজাব লোক লড়াই কবছে।"[১৩২] প্রথমে সদয় হিন্দু জেন্‌মি বা দবিদ্র হিন্দুদের ওপব আক্রমণ করা হযনি। মাপিলা নেতা—কুনহাম্মেদ হাজি এদিকে বিশেষ লক্ষ্য দিতেন। পবে হিন্দু জমিদাব-মহাজন আক্রান্ত হওয়ায় লড়াইটা সাম্প্রদাযিক চেহারা নিল। কিন্তু কংগ্রেসেব অনেক অনুবোধ সত্ত্বেও সবকার তার কোনও প্রতিনিধিকে ঐ এলাকায যেতে দেননি।[১৩৩] প্রায ছয়শত হিন্দু নিহত হয ও আড়াই হাজার হিন্দুকে বলপূর্বক ধর্মত্যাগে বাধ্য করা হয। শেষে কঠোব হস্তে সরকার মোপলা বিদ্রোহ দমন কবেন।

হিংসাব এই উলঙ্গ, ব্যাপক প্রকাশে রাজাজী অসহযোগ বন্ধ কবে দেবার কথা ভেবেছিলেন।[১৩৪] গান্ধীও শঙ্কিত হন।[১৩৫] গুণ্টুবে তাঁর অনিচ্ছা সত্ত্বেও আইন অমান্য শুরু হয়।[১৩৬] এর পূর্বে দু দুবাব[১৩৭] বারদোলির আইন অমান্য আন্দোলন পিছিয়ে দিয়েছিলেন তিনি। যখন আবার তিনি বাবদোলিতে আইন অমান্যের জন্য প্রস্তুত হচ্ছিলেন তখনই (৬ ফেব্রুয়ারি ১৯২২) শোনা গেল গোবক্ষপুরের চৌরিচৌরায জনতা বাইশজন পুলিশকে পুড়িয়ে মেরেছে। এলাহাবাদ হাইকোর্টের রাযে গান্ধীস্ববাজেব স্বরূপ সম্বন্ধে জনসাধারণের ধারণা পরিষ্কার ফুটে উঠেছে।[১৩৮] যদিও চৌরিচৌরায় তাদের নেতা ভগবান আহিরকে বেত্রাঘাতে জর্জরিত করে ও থানার সম্মুখে সমবেত জনতাব ওপর গুলি চালিয়ে পুলিশ যথেষ্ট প্ররোচনা দিয়েছিল, তবু কংগ্রেসী স্বেচ্ছাসেবীদের হিংসাত্মক কাজ বরদাস্ত করতে গান্ধী রাজি ছিলেন না। তখনই তিনি বারদোলি আন্দোলন প্রত্যাহার কবলেন। ১৯২২-এর ১২ ফেব্রুয়ারি ওয়ার্কিং কমিটি গণ সত্যাগ্রহ স্থগিত রেখে গঠনমূলক কর্মধারা, এক কোটি সদস্য সংগ্রহ, জাতীয় বিদ্যালয় এবং পঞ্চায়েত প্রতিষ্ঠা ও মাদক বর্জন প্রভৃতি গঠনমূলক প্রস্তাব গ্রহণ করল। অর্থাৎ গান্ধীর নেতৃত্বে পরিচালিত প্রথম আন্দোলনের ওপর যবনিকা

নেমে এল। বিমূঢ় জওহরলালকে গান্ধী লিখলেন, "The cause will prosper by this retreat. The movement had unconsciously drifted from the right path. We have come back to our moorings."[১৩৯]

॥ ৭ ॥

দাশের মত প্রবীণ ও জওহরলালের মত নবীন অনেক নেতাই বাবদোলিতে গৃহীত প্রস্তাব মেনে নিতে পারেননি। এমনকি গান্ধীব পুত্রাধিক শিষ্য ও সচিব মহাদেব দেশাই লিখছেন, তিনি সম্পূর্ণ বিমূঢ়।[১৪০] গোয়েন্দা দফতরের প্রতিবেদনে দেখি মহাবাষ্ট্রেব নেতা কেলকাব বাবদোলি অধিবেশনে তীব্র আপত্তি জানিয়েছিলেন।[১৪১] জেল থেকে লাজপৎ বায লিখেছিলেন, "...We are simply routed"; মহম্মদ আলি— "Synonymous with surrender." দিল্লীর এ আই সি সি সভায মুঞ্জে মন্তব্য কবেছিলেন, "দেশেব সম্মান ও গৌবব নিয়ে নেতাবা ছিনিমিনি খেলছেন এবং বারদোলি প্রস্তাব তাঁদেব অধঃপতনেব গভীবতম সীমায নামিয়েছে।"[১৪২] দাশ স্পষ্ট ভাষায় বলেছিলেন, এটা 'bungling'-এব নিদর্শন।

দাশেব বিরক্তির কারণ ছিল। ১৯২১-এর ডিসেম্বব যুববাজের কলকাতা আগমনেব পবিপ্রেক্ষিতে বিডিং যে গোলটেবিল বৈঠকেব প্রস্তাব দেন, দাশ তার থেকে অনেক কিছু আশা কবেছিলেন। গান্ধী টালবাহানা কবায এবং কয়েকটি অগ্রহণীয় পূর্বশর্ত আবোপ কবায বড়লাট প্রস্তাব তুলে নেন। দাশেব মন্তব্য সুভাষচন্দ্র উদ্ধৃত কবেছেন Indian Struggle গ্রন্থে। দাশ নাকি বলেছিলেন, "The chance of a life time had been lost..." লন্ডনেব গান্ধীবক্তৃতায় (১৯৭৪)[১৪৩] আমি দেখিযেছি দাশেব আশার ভিত্তি খুব দুর্বল ছিল। যুবরাজের কলকাতা আগমন কালে কোনো অপ্রীতিকব ঘটনা যাতে না ঘটে রিডিং সে জন্য চেয়েছিলেন আন্দোলন স্থগিত হোক। মালব্য গোলটেবিল বৈঠকের প্রস্তাব দিলে ডোমিনিয়ান স্ট্যাটাস সম্বন্ধে মালব্যকে এক উড়ো আশা দিযেছিলেন তিনি। অন্তত মালব্য তাই ভেবেছিলেন। স্তম্ভিত ভাবতসচিবকে আশ্বস্ত কবতে তিনি ১৮ ডিসেম্বব যে তাববার্তা পাঠান তাতে ডোমিনিয়ান সুদূব পবাহত লক্ষ্য বলে বর্ণিত হযেছে। আপসেব জন্য সদাব্যাকুল নরমপন্থী মালব্য সে বার্তা আলিপুব জেলে দেশবন্ধুর কাছে পৌঁছে দেন। তখন তাঁর সঙ্গে ছিলেন আজাদ ও সুভাষ। তাঁরা গান্ধীকে ১৯ ডিসেম্বব (১৯২১) ও মালব্য গান্ধীকে ২০ ডিসেম্বব (ঐ) এ বিষয়ে অবহিত কবলে গান্ধী বৈঠক চলাকালে আন্দোলন স্থগিত রাখতে অস্বীকাব করেন, তা ছাড়া পূর্বশর্ত আবোপ কবেন যে শুধু সত্যাগ্রহী বন্দী নয়, খিলাফতী ও ফতোয়াবন্দীদেবও মুক্তি দিতে হবে।[১৪৪] আমেদাবাদ কংগ্রেস (ডিসেম্বব ১৯২১) বড়লাটেব প্রস্তাব প্রত্যাখ্যান করে ও বোম্বাই-এব সর্বদলীয় সম্মেলন (১৪ জানুযাবি ১৯২২)-এ গান্ধীব দল বিবোধী মনোভাব গ্রহণ করে। বড়লাটের উড়ো প্রতিশ্রুতিতে গান্ধী বিভ্রান্ত হতে রাজি ছিলেন না, তা ছাড়া খিলাফতী বন্দীদের ত্যাগ কবতেও তিনি রাজি ছিলেন না। বড়লাটের চিঠিপত্র থেকে আমি প্রমাণ করেছি মালব্যাদি নরমপন্থীবা গান্ধীকে রাজি করাতে পারবেন কি না সে বিষয়ে তাঁব সন্দেহ ছিল। গান্ধী অবাজি হলে নবমপন্থীরা বিরক্ত হয়ে সরকারের পক্ষ নেবে, এমন কূট কৌশলও থাকতে পারে।[১৪৫] পরে ভারতসচিবকে তিনি স্পষ্ট আশ্বাস দেন, "আমি সংস্কার (১৯১৯) ব্যাপকতর কবতে চাই না,

কারণ তার সময় আসেনি—এ ধরনের ঘোষণা করার আগে আমি বৈঠক শুরু করতাম না।"[১৪৬]

শুধু মডারেটদের নয়, মুসলিমদেরও তিনি পক্ষে নিয়ে এসেছিলেন। প্রথম থেকেই তাঁর ও গান্ধীর লড়াই চলছিল কে মডারেটদের স্বপক্ষে আনতে পারবেন। দ্বিতীয় লড়াই চলছিল ব্যাপকতব মুসলিম সমর্থন নিয়ে। পঞ্জাব, উত্তরপ্রদেশ, বোম্বাই ও বাংলায় মুসলিমরা দলে দলে অসহযোগ আন্দোলনের শামিল হয়েছিল। আলি ও আজাদের ডাকে আলিগড় বিশ্ববিদ্যালয়েব সাতশত ছাত্র বেরিয়ে গিয়ে জামিয়া মিলিয়া স্থাপন করেছিল। কুটিল ব্যবহারজীবী রিডিং বুঝেছিলেন এসব সত্ত্বেও হিন্দু-মুসলিম মৈত্রীব ভিত্তি দুর্বল।[১৪৭] মে মাসে গান্ধীর সঙ্গে তাঁর ছ-বার সাক্ষাৎকার হয়। সে সময় মহম্মদ আলির মাদ্রাজে প্রদত্ত হিংসা-উদ্দীপক বক্তৃতাবলী গান্ধীব সামনে তুলে ধরেন তিনি। আলি নাকি ভারত আক্রমণকারী আফগানদেব সাহায্য কবতে চান। ভালমনে গান্ধী আলিকে দুঃখপ্রকাশ করতে বা উক্তি অস্বীকার করতে বলেন। আসলে গান্ধীকে দিয়ে আলিকে ক্ষমা চাইয়ে নিয়ে উভয়ের মধ্যে (তথা হিন্দু ও মুসলমানেব মধ্যে) ভুল বোঝাবুঝি সৃষ্টি কবেন তিনি। বিডিং-এব পুত্র পিতার লেখা এক সমসাময়িক পত্র প্রকাশ কবেছেন তাতে বিডিং-এর উদ্দেশ্য দিনের মত পবিষ্কার। তিনি লিখেছেন, "যদি মহম্মদ আলি গান্ধীর কথা শোনেন, তা হলে জনচক্ষে তিনি হেয় হবেন, নেতারূপে দুর্বল হবেন এবং তাব ফলে বর্তমান শান্তি বিঘ্নকাবী (খিলাফতী) আন্দোলন প্রশমিত হবে।"[১৪৮] হলও তাই। ক্রুদ্ধ আলি বললেন, তিনি কোন ক্ষমা চাননি, গান্ধীব পবামর্শ নেন, "not to avoid prosecution but to allay Hindu suspicion and in particular to prove to Gandhi that we have no personal pique and enough humility and respect for our colleague and leader's advice." মণ্টেগুকে রিডিং জানাচ্ছেন, এ জন্য মুসলমানরা গান্ধীব ওপব বিবক্ত এবং হিন্দুরাও গান্ধীকে দোষ দিচ্ছে।"[১৪৯] তিক্ততা এড়াবাব জন্য কবাচীতে অনুষ্ঠিত খিলাফৎ সম্মেলনে যোগ দিলেন না গান্ধী।

আব এক চাল চাললেন রিডিং। কবাচীতে শবিয়তের নামে মুসলিমদের সৈন্যদলে যোগদানে বিরত থাকতে আহ্বান জানান আলিরা এবং পবে স্বয়ং গান্ধী সকল সম্প্রদায়ের লোকদেব শুধু সৈন্যদল নয়, সরকাবী চাকরি ছাড়তে বলেন। অথচ এই অপবাধে ১৪ সেপ্টেম্বব আলিদেব আটক কবা হয় এবং গান্ধীকে অব্যাহতি দেওযা হয। গান্ধীব ত্রিচি বক্তৃতা (১৯ সেপ্টেম্বব) পড়ে রিডিং-এব মনে হয় খিলাফতীদেব সন্দেহ নিরসনেব জন্য তিনি কারাবরণ করতে চাইছেন।[১৫০] শুধু যে যুবরাজের আগমনেব পবিপ্রেক্ষিতে রিডিং সে ঝুঁকি নিলেন না তা নয়, পাবস্পবিক সন্দেহ বাড়ানোও তাঁব উদ্দেশ্য ছিল।

মুসলিমদেব আন্দোলন থেকে সবিয়ে নেবাব জন্য রিডিং তুবস্কেব প্রতি সহানুভূতি জানাতে ভারতসচিবকে বাবংবার অনুবোধ জানিযেছিলেন। মহম্মদ সাফির মত নেতারা তাঁকে ধবেছিলেন তুবস্কেব সঙ্গে একটা সম্মানজনক সন্ধি কবা হোক। সাফি তাঁর ২ নভেম্বরের প্রতিবেদনে বলেন যে ইস্তাম্বুল ত্যাগ করলে, স্মার্না ও থ্রেস তুরস্ককে ফিরিয়ে দিলে ও পবিত্র তীর্থগুলি খলিফার হাতে তুলে দিলে তাঁবা অসহযোগ আন্দোলন থেকে মুসলমানদের নিবৃত্ত করতে পারবেন, অন্তত স্ববাজপন্থী ও খিলাফৎপন্থী মুসলিমদেব মধ্যে বিভেদ সৃষ্টি করতে পারবেন। রিডিং সাফিকে পুরো সমর্থন করেন।[১৫১] ১৯২২-এর ২৮ ফেব্রুয়ারি এই মর্মে বিশেষ তারবার্তাও পাঠায় ভাবত সরকাব। মুসলিম সমাজের প্রতি তাঁর সহানুভূতির নিদর্শন স্বরূপ এই তারবার্তা প্রকাশেব অনুমতি আদায় করেন রিডিং।

বড়লাটের চাল না বুঝে অনুমতি দেবার জন্য পার্লামেন্টে হৈ চৈ বাধে ও ভারতসচিব মন্টেগুকে পদত্যাগ করতে হয়। তাতে রিডিং-এর আরও সুবিধা হয়। মুসলমানদের তিনি বোঝাতে চান তাদের স্বার্থরক্ষায় ভারত সরকার কত সজাগ, এমনকি ভারতসচিবও আত্মত্যাগে পরাঙ্মুখ নন। পরবর্তী ভারতসচিব পীলকে লেখা চিঠিতে রিডিং-এর মনস্তত্ত্ব প্রকট।[১৫২] ফলও হয় আশামত। দক্ষিণপন্থী সাফি ও বামপন্থী বারি এবং মোহনি তাঁর ফাঁদে পড়েন। বারি তখুনি খিলাফৎ আন্দোলন বন্ধ করার নির্দেশ দেন। রাজনৈতিক বন্দীদেব তিন চতুর্থাংশ ছিল মুসলিম · তাদের বাগে আনতে পারলে অসহযোগ আপনি স্তিমিত হয়ে আসবে—এ ধাবণা সত্য প্রমাণিত হল। আর একটা লক্ষণীয় ব্যাপাব—গান্ধীকে এতদিন গ্রেফতাব কবা হয়নি, কিন্তু তাববার্তা প্রকাশের ঠিক দু দিন পরে তাই কবা হল। তখন তাঁর নূতন কবে আন্দোলন গড়াব শক্তি ছিল না। রিডিং-এর ভাষায়, গান্ধীকে তিনি "কাঁটাব মুকুট"ও পবতে দিলেন না।

তবে বড়লাটেব কূটনীতিই আন্দোলনেব ব্যর্থতার একমাত্র কাবণ নয়। নেহরু বাবদোলি সিদ্ধান্তেব প্রতিবাদ করলে গান্ধী উত্তব দেন, "আমি তোমাকে নিশ্চিত ভাবে বলছি যে আন্দোলন সাময়িকভাবে প্রত্যাহাব না করলে আমবা অহিংসাব পরিবর্তে হিংসাত্মক সংগ্রামই চালাতাম।"[১৫৩] জওহরলালেব প্রশ্ন তবু থেকে যায়— যদি চৌবিচৌবাব মত অসংলগ্ন কোন ঘটনাব জন্য আন্দোলন বন্ধ কবতে হয, তবে ভাবত সবকার এমনি ধবনেব হিংসাত্মক ঘটনা ঘটিয়ে ভবিষ্যতেব যে কোন আন্দোলনেব মহড়া নেবে। সংশয় থাকা সত্ত্বেও তিনি গান্ধীর সিদ্ধান্ত মেনে নেন—কিন্তু সন্ত্রাসবাদীবা পুবাতন পন্থায় ফিরে যায়। দাশ ও মতিলাল হতাশ হযে অসহযোগ আন্দোলনকে বিধানসভাব অভ্যন্তবে নিযে যেতে চান। আলিদেব মত উগ্র খিলাফতীবা গান্ধীব প্রতি আস্থা হাবান এবং মুসলিম সাম্প্রদায়িকতার শিকার হন। মালব্য, লাজপৎ ও শ্রদ্ধানন্দ প্রমুখ কিছুটা মৌলবাদী হিন্দু নেতা সংগঠন, শুদ্ধি প্রভৃতিব মাধ্যমে হিন্দু শক্তি জাগ্রত করতে গিয়ে হিন্দু সাম্প্রদায়িকতাকে প্রশ্রয় দেন। পশ্চাদপসবণের হতাশা কোহাট ও কলকাতায় বীভৎস দাঙ্গাব রূপ নেয়।

প্রশ্ন উঠেছে, অসহযোগেব সঙ্গে খিলাফৎ আন্দোলন যুক্ত কবে গান্ধী কি ঠিক কাজ কবেছেন ? মুশিরুল হাসানেব Nationalism and Communal Politics in India গ্রন্থের পঞ্চম অধ্যায এই প্রসঙ্গে পঠিতব্য। সাফি, আগা খাঁ, জিন্না প্রমুখ পাশ্চাত্য শিক্ষা ও বিশ্বাসী নেতাদেব অনুচরগণ ছিলেন সংখ্যায স্বল্প। তাঁবা খিলাফৎ নিযে মাতামাতির বিরোধী ছিলেন। অন্যদিকে গান্ধী চান বৃহত্তব মুসলিম সমাজকে পক্ষে আনতে এবং বারি, আনসাবি, আলি ভ্রাতৃদ্বয, আজাদ প্রমুখকে যোগসূত্র রূপে ব্যবহাব কবতে। কিন্তু তাঁদের সঙ্গেও মুসলিম জনসাধারণেব প্রত্যক্ষ যোগ ছিল না বলে তাঁরা বাধ্য হন মৌলবাদী এবং স্থানীয প্রভাব সম্পন্ন মোল্লা, মৌলভিদেব সাহায্য নিতে। পাশ্চাত্য শিক্ষা ও বৃত্তিব ঠেলায এবা ক্রমশ পিছু হটছিল। এখন সহসা প্রথম সাবিতে ফিবে আসাব ডাক পেল তারা। মুশিরুল দেখাচ্ছেন ১৯১৮ থেকে কিভাবে তাবা লীগ নেতৃত্ব দখল কবাব চেষ্টা চালাচ্ছিল। তাদেব 'মুত্তাফি কা ফতোয়া' সব মুসলমানকে অসহযোগ আন্দোলনের শামিল হতে নির্দেশ দেয়। জিহাদ ও হিজবৎ তাদেরই পরিকল্পনা। কোবানেব আয়াত থেকে বাবংবার উদ্ধৃতি, জিহাদ ঘোষণা, কাফেব হত্যাব আহ্বান শ্রদ্ধানন্দেব ভাল লাগছিল না। গান্ধীকে জানাতে "মহাত্মাজী হাসলেন আব বললেন, 'এ সব ব্রিটিশ আমলাদেব সম্বন্ধে প্রয়োগ কবা হচ্ছে।' উত্তরে আমি বললাম, 'এতে অহিংসার আদর্শ ক্ষুণ্ণ হবে এবং ভাঁটার ঢল নামলে মৌলভিরা এসব হিন্দুদের বিরুদ্ধেই প্রয়োগ কববে'।" শ্রদ্ধানন্দের আশঙ্কাই সত্য

প্রমাণিত হয়েছিল।

গান্ধী ভুলে গিয়েছিলেন যে ভারতীয়দের পক্ষে খলিফার রাজনৈতিক পুনর্বাসন অপ্রাসঙ্গিক। তাঁর বক্তব্য— "আমি যদি ভারতীয় মুসলমানদের ব্যাপারে আগ্রহী না হতাম তা হলে অস্ট্রীয় বা পোলদের মতই তুর্কীদের মঙ্গলে আমাব আগ্রহ থাকত না। ...কিন্তু আমি যদি মুসলমানকে আমার ভাই মনে করি তবে তার বিপদের দিনে যথাসাধ্য সাহায্য করাই কর্তব্য—অবশ্য যদি তাদের দাবি ন্যায়সঙ্গত মনে হয়।"[১৫৪] মুসলমান ভাই হতে পারে, সেভাবে দেখাই বাঞ্ছনীয়। কিন্তু তার খিলাফতী দাবি কতটা ন্যায়সঙ্গত বিচার করবে তুরস্কের মুসলমান, ভারতের হিন্দু নয়, এমনকি মুসলমানও নয়। কিভাবে খিলাফতী প্রচার উনিশ শতক থেকে কাজ করছিল সে বৃত্তান্ত আগেই দিয়েছি। আলিরা এ বিষয়ে নিঃস্বার্থও ছিলেন না। আলি ও আজাদেব মনস্তত্ত্বও তর্কাতীত নয়। 'কমরেড' পত্রিকায় (২১ জুন ১৯১৯) মহম্মদ আলি লেখেন, "মুসলমানেব সহানুভূতি তার ধর্মের মতই ব্যাপক। ইসলাম তাকে যে আদর্শ দিয়েছে জাতি বা দেশের জন্য সে তাকে বিসর্জন দিতে পারে না।" 'আলহিলাল'-এ (২৩ অক্টোবর ১৯১৯) আজাদ লেখেন, "মুসলিমদেব ঐক্যচেতনা সীমাবদ্ধ ভৌগোলিক বা জাতীয় সত্তা দ্বারা অনুপ্রাণিত হয়নি। তা মানুষের তৈবি সব বাধা লঙ্ঘন করে।...ইওরোপ 'জাতি' বা 'স্বদেশ' ভাবনায় উদ্বুদ্ধ হতে পারে, মুসলিমবা আত্মচেতনতার প্রেরণা পায় শুধু ঈশ্বব ও ইসলাম থেকে।" এর সোজা অর্থ—ভারতের মত বহু ধর্মবিশিষ্ট দেশে কোনো রাজনৈতিক সংহতি সম্ভব নয়, কেবল ধর্মীয় যুক্তবাষ্ট্র (federation of faiths) স্থাপিত হতে পারে। তাঁদের কাছে ব্রিটিশের বিরুদ্ধে জিহাদের বিকল্প ছিল দার-উল-হাবব্ থেকে হিজরৎ।

'মসলা-ই-খিলাফৎ' গ্রন্থে আজাদ লেখেন, আল্লার বিধানে একাধারে রাজনৈতিক ও ধর্মীয় সর্বাধিনায়ক খলিফাই উম্মা-সংহতির কেন্দ্র। কিন্তু 'ইয়ংটার্ক', আরব ও আরমেনীয় মুসলিম আন্দোলন পর্যালোচনা করলে মনে হয় সব মধ্যপ্রাচ্যস্থ মুসলমান খলিফার একাধিপত্য পছন্দ করত না। প্যান-ইসলাম মতবাদ 'শত্রুব শত্রু মিত্র' এই কৌটিল্যনীতি অনুযায়ী কংগ্রেসেব মিত্র হতে পারে কিন্তু তার অবশ্যম্ভাবী পরিণতি মুসলিম বিচ্ছিন্নতাবাদ। তা ছাড়া খিলাফৎ আন্দোলন ব্রিটিশ সাম্রাজ্যের অর্থনৈতিক ভিত্তি নিয়ে আদৌ মাথা ঘামায়নি—মুসলিম চাষী, শ্রমিক ও মধ্যবিত্ত সকলেই ঔপনিবেশিক শোষণেব শিকাব এমন চেতনা জাগ্রত কবার প্রয়াস লক্ষিত হয় না। এইসব কারণে মুসলিম মানসে অগ্রাধিকাব পেয়েছে ভাবতীয়তা নয়, অর্থনৈতিক সাম্রাজ্যবাদ বিরোধিতাও নয়, ইসলামধর্ম। এ যেন এক প্রতিধর্মযুদ্ধ (counter-crusade)। এর ফলে মুসলিমদের বৈজ্ঞানিক যুক্তিবাদী দৃষ্টিভঙ্গি গড়ে ওঠেনি, সঙ্কীর্ণ অতীতমুখী মৌলবাদই জোরদাব হয়েছে।[১৫৬] একা তিলক বা লাজপৎ নয়, খলিকুজ্জমানও একে সময়ের বিপবীত স্রোতে ভাসা বলে মনে কবতেন। টয়নবির ভাষায়, এও এক ধরনের archaism.। চরমপন্থী আন্দোলন কালে হিন্দুদেব মধ্যে যে মিথ্যা জাতি ও বর্ণগর্ব, যে আর্যত্বাভিমান জন্মেছিল, খিলাফৎ আন্দোলন যেন মুসলিম মুকুরে তারই প্রতিবিম্ব। বৈদেশিক পরিস্থিতি সম্বন্ধে অজ্ঞতা মহাত্মা গান্ধীকে খিলাফতীদের সম্বন্ধে এক মিথ্যা ভাবালুতায় আবিষ্ট করেছিল। কামাল আতাতুর্কেব অভ্যুদয় সম্বন্ধে তিনি (অনেকের মত) অনবহিত ছিলেন। বিশ্ব রাজনীতি নিয়ে এমন অজ্ঞতার পরিচয় তিনি ১৯৪২ সালেও দেবেন।

তবে তাদের অহিংসা সম্পর্কে তাঁর যথেষ্ট সংশয় ছিল।[১৫৭] এলাহাবাদে কেন্দ্রীয় খিলাফৎ কমিটির সভায় (১-৩ জুন ১৯২০), কলকাতা ও নাগপুব কংগ্রেসে বারবার অন্যান্য

হিন্দু নেতার সংশয় প্রকটিত হয়েছে। অসহযোগী হিন্দুদের অনেকেই কৌশলগত সাময়িক কারণে খিলাফতীদের সঙ্গে হাত মিলিয়ে ছিল। কিন্তু মহম্মদ আলির মনও নির্মেঘ ছিল না। তাঁরই ভাষায়, "আমি, শৌকত ও গান্ধী একই অহিংসা মঞ্চে দাঁড়িয়েছি—গান্ধী নীতির জন্য, আমরা চাল হিসেবে।" আজাদেব চিন্তাধারা অনুরূপ খাতে বইত। এপ্রিল (১৯২১) মাসে মহম্মদ আলি বলেছিলেন, আফগানরা ভারত আক্রমণ করলে মুসলিমরা তাদের সঙ্গে যোগ দেবে (অবশ্য যদি তারা ভারতকে স্বাধীন করতে আসে ও ফিরে যায়)। ১৯২১-এর জুনে বারি বলেন, "আমরা সবসময় অহিংসা নীতি মানব এরকম কোনো প্রতিশ্রুতি দিইনি।"[১৫৮] গ্রামে গ্রামে জেহাদ ঘোষণা বা সেনাবাহিনীতে যোগদান 'হারাম' ও যোগ দিলে তাদের মুসলিম আদালতে বিচার হবে করাচী সম্মেলনে এই মর্মে নাদনির প্রস্তাব এবং আলিদের সমর্থন গান্ধীর পছন্দ হয়নি। মোপলা বিদ্রোহ হিন্দু-মুসলিম সম্পর্ক আবও তিক্ত কবে। এ সময় মোহনি বলেন, হিন্দুরা সবকারের সঙ্গে ষড়যন্ত্র করছে , বারি বলেন, জোর কবে কোন হিন্দুকে মুসলিম করা হয়নি। বলা বাহুল্য মালব্য ও মুঞ্জে কেউ তা মেনে নেননি। আমেদাবাদ কংগ্রেসে উগ্রপন্থী মোহনি অহিংসানীতিকে সোজা চ্যালেঞ্জ জানান। লীগের অধিবেশনে একই কাজ করেন আজাদ শোভানি। আনসাবি, আজমল খাঁ ও সৈয়দ রাজা আলি উগ্রপন্থীদের কোনমতে ঠেকান। বারদোলি প্রস্তাব কংগ্রেস ও খিলাফৎ জোটে মরণাঘাত আনে।

খিলাফৎ প্রসঙ্গে পোল্যাক. অ্যানড্রুজ ও রবীন্দ্রনাথেব আপত্তি স্মবণীয। পোল্যাক লেখেন, "If Mohammad Ali's interpretation of Islam is correct...Islam is a world danger to be fought remorselesly by all other peoples."[১৫৯] অ্যানড্রুজ রবীন্দ্রনাথকে লেখেন, "I am out against empires altogether, and to agree to the Khilafat demand (for an Ottoman empire) would surely cut the ground under the Indian demand for independence." রোলাঁর ডাযেবিতে পাই রবীন্দ্রনাথের মতে "Gandhi was not working...for the unity of India but for the pride and force of Islam."[১৬০] স্বরাজেব সুলভ সম্ভাবনায় ও আশু ফলের আকাঙ্ক্ষায হিন্দু-মুসলমানের পার্থক্য ভোলা ঠিক হযনি। সমস্যাব সমাধান—হিন্দু ও মুসলমানকে আপন আপন মানসিক অববোধ কেটে বেবিয়ে আসতে হবে। "বিশেষ প্রযোজন না থাকলেও হিন্দু নিজেকে মাবে, আর প্রযোজন থাকলেও অন্যকে মাবতে পারে না। মুসলমান বিশেষ প্রযোজন না ঘটলেও নিজেকে দৃঢভাবে বক্ষা করে, প্রযোজন ঘটলে অন্যকে বেদম মার দেয···আসল কারণ তাদের সমাজেব জোব আছে, হিন্দুব নেই।"[১৬১] হিন্দু ও মুসলমানকে শুধু মিলতে হবে না, সমকক্ষ হতে হবে। হিন্দুকে বদলাতে হবে অনুদার সামাজিক আচাব, মুসলমানকে কবতে হবে অসহিষ্ণু ধর্মমতকে সহনশীল।[১৬২] কতখানি দূরদৃষ্টি থাকলে বোঝা যায় জোড়াতালি দেওয়া বাজনীতি স্বরাজ আনতে পারবে না আর "বিদেশী বিদায় করলেও আগুন জ্বলবে এমনকি স্বদেশী বাজা হলেও দুঃখদহনেব নিবৃত্তি হবে না।" আজ আমবা মর্মে মর্মে এই ঋষিদৃষ্টিব সত্য উপলব্ধি করছি।

রজনী পাম দত্তকে অনুসবণ করে একদল বামপন্থী গান্ধীকে 'বিশ্বাসঘাতক' আখ্যা দিয়েছিলেন।[১৬৩] তখনকার ছাত্রনেতা শ্রীপদ ডাঙ্গে ও বাংলা কম্যুনিস্ট পার্টির অন্যতম প্রতিষ্ঠাতা মুজফফর আহ্মদ অনেকটা একমত পোষণ করতেন।[১৬৪] দত্তের মতে অসহযোগ আন্দোলন প্রায সফল হয়েছিল এবং সরকাব ভয় পেয়েছিল। প্রমাণস্বরূপ তিনি

ভারতসচিবকে প্রেরিত বোম্বাই-এর ছোটলাটের এক তারবার্তার উল্লেখ করেছেন। দু দুবার বারদোলি সত্যাগ্রহ পিছিয়ে দিয়ে এবং শেষবার চৌরিচৌরায় পুলিশ হত্যার অজুহাতে তা প্রত্যাহার করে গান্ধী জনগণ, বিশেষ করে কৃষক শ্রেণীব প্রতি, বিশ্বাসঘাতকতা করেছেন। বারদোলি প্রস্তাব পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণ কবে তিনি দেখিয়েছেন যে তাব কয়েকটি অনুচ্ছেদ নিশ্চিতরূপে জমিদার শ্রেণীব অনুকূল ও কৃষক শ্রেণীর স্বার্থবিরোধী। গুণ্টুব ও উত্তরপ্রদেশের কৃষক আন্দোলন স্থগিত বাখাব অভিযোগও আনা হয়েছে। জ্ঞান পাণ্ডের মতে যখনই কৃষক আন্দোলন অহিংসাবাদী কংগ্রেসেব শৃঙ্খলা ভেঙে প্রত্যক্ষভাবে উচ্চবর্গ (তথা বর্ণ) ও পরোক্ষভাবে ব্রিটিশ রাজকে চ্যালেঞ্জ জানিয়েছে তখনি গান্ধী কঠিন হস্তে রাশ টেনে ধবেছেন। যে বামবাজ্যেব স্বপ্ন তিনি জাগিয়েছেন তাব পথ প্রস্তুত কবতে গেলেই তিনি নিজে বাধা দিয়েছেন।

বাইবে থেকে দেখলে গান্ধী ও তাঁব শিষ্যদের উচ্চবর্গের মুখপাত্র বলে মনে হবে। স্থানীয় শোষক শ্রেণীব বিবোধিতা কবলেই তাঁবা অহিংসার বাণী শুনিয়েছেন। নেহরুকেও বাদ দেওয়া যায না। কিন্তু একটু গভীবে গেলে গান্ধীব আপত্তিব কারণ বোঝা যাবে। তিনি এক নতুন ধবনেব সংগ্রাম চেয়েছিলেন যাব নৈতিক চবিত্র অহিংসা দাবি করে। দ্বিতীযত, ভুললে চলবে না সে সংগ্রাম শ্রেণীসংগ্রাম নয়, জাতীযতাবাদী সংগ্রাম। যে মুহূর্তে তা শ্রেণীসংগ্রামের রূপ নেবে (যদি নেয, কাবণ মার্কস্ ও লেনিন যে সব পূর্ব শর্ত নির্ধাবিণ কবেছিলেন ভাবতে তা উপস্থিত ছিল না) সেই মুহূর্তে তার জাতীয়তাবাদী ঐক্য ভেঙে যাবে। সেই বহুধাবিভক্ত আন্দোলন অচিরে মাৎস্যন্যায়ে পরিণত হবে ও তাব বিরুদ্ধে দাঁড়াবে শুধু উন্নততব অস্ত্রসম্ভাবে সজ্জিত শাসকদল নয, সুসংহত দেশীয উচ্চবর্গ, কাবণ উভয়ের মধ্যে স্বার্থেব গাঁটছড়া বাঁধা। পিটার বীভ্‌স উত্তবপ্রদেশের 'আমন সভা'র উদাহরণ দেখিয়েছেন। আন্দোলন প্রথমে তীব্রতর রূপ নিলেও তা অচিবে পরাভূত হবে এবং ভবিষ্যতে নতুন কবে সংঘবদ্ধ হবার আশাও বিঘ্নিত হবে পারস্পরিক সন্দেহেব ফলে।

মুশকিল হল, বামপন্থীরা গান্ধীব উদ্দেশ্য ও উপাযে বিশ্বাস করেননি, তাঁবা গান্ধীর আন্দোলনকে আপন বিপ্লবী লক্ষ্যে পৌঁছবার কাজে লাগাতে চান। গান্ধীর কাছে অহিংসা একটা সুবিধাবাদী কৌশলমাত্র নয়। যখন যেখানে হিংসা মাথা চাড়া দিয়েছে (যেমন যুবরাজের আগমন উপলক্ষে বোম্বাইতে) তিনি প্রতিবাদ করেছেন। এই কারণে আলি ও মোহনিব সঙ্গে তর্কযুদ্ধে নেমেছেন তিনি। চা-বাগানের কুলি ধর্মঘটে তাঁব আপত্তি ছিল। বাবা রামচন্দ্রেব দলেব বাড়াবাড়ি তিনি সহ্য করেননি। চৌবিচৌবাই প্রথম হিংসাত্মক ঘটনা নয—তা "উটের পিঠে শেষ খড়ের বোঝা।" দুবাব বাবদোলি আন্দোলন পিছিযে দিয়ে, গুণ্টুরেব কৃষক আন্দোলন স্থগিত রাখতে বলে, আপন মনোভাব তিনি জানিয়েছিলেন। সহিংস কোন আন্দোলনের নেতৃত্ব তিনি দিতে চাননি। তিনি বুঝেছিলেন কোথাও মালাবারের মত হিন্দু-মুসলিম সংঘর্ষ বাধবে, কোথাও, গুণ্টুরের মত, ব্রাহ্মণে-অব্রাহ্মণে কোথাও, বিহারের মত, কাযস্থ-ভূমিহারে বা উচ্চশ্রেণী ও গোয়ালায। গভীর দুঃখে তিনি বলছেন, "এখন সত্য সম্বন্ধে আমার উপলব্ধি আরও গভীর হয়েছে। এক বছর আগে যা ছিল এখন তা থেকে অনেক বেশি সচেতন হয়েছি আপন ক্ষুদ্রতা সম্পর্কে।"

বামপন্থী সমালোচকরা আসলে চাইছিলেন ১৯১৭ সালের এপ্রিলের পর লেনিন যেমন স্বৈবাচারবিরোধী বুর্জোয়া-গণতান্ত্রিক আন্দোলনকে সামন্ত-বুর্জোয়াবিরোধী সর্বহারা বিপ্লবের সঙ্গে যুক্ত (telescope) করেছিলেন, গান্ধীও তেমনি সাম্রাজ্যবিরোধী রাজনৈতিক আন্দোলনকে সামাজিক বিপ্লবের সঙ্গে যুক্ত করুন। ডাঙ্গে লিখছেন, "While our

group decided to participate in the mass revolutionary programme of Mahatma Gandhi we wanted to push the revolution further through working class action in Bombay." কিন্তু ১৯২০-২২-এর ভারতবর্ষের বাস্তব পরিস্থিতি কি ১৯১৭-এর রাশিয়ার অনুরূপ ছিল ? চাইলেও কি গান্ধী লেনিনের ভূমিকা নিতে পারতেন ? পারলেও কি সফল হতেন ? প্রথমত, গান্ধী লেনিনের ভূমিকা নিতেই চাননি, লেনিন কি করছেন তা জানতেনই না। তাঁর ঐতিহাসিক ভূমিকা স্থির করে দিয়েছিল তাঁর নিজস্ব জীবনদর্শন (যা মার্কসবাদ নয়), দক্ষিণ আফ্রিকা ও যুদ্ধোত্তর ভারতের পরিস্থিতি, হিন্দু-মুসলিম সম্প্রদায়ের টানাপোড়েন, অন্যান্য কংগ্রেসী নেতাদের সঙ্গে ব্যক্তিগত সমীকরণ ও মডারেটদের যতদূর সম্ভব হাতে রাখার প্রয়োজন। দ্বিতীযত, সফল তিনি হতেও পারতেন না। রুশসমাজে শ্রেণীভেদ স্পষ্টতর তো ছিলই, উপরন্তু জাতি, বর্ণ, ভাষা ও সংস্কৃতিব বিরোধ এত তীব্র ছিল না। ব্রিটেন ও ভারত সরকার জারতন্ত্রের মত দুর্বল, হতোদ্যম, লক্ষ্যহীন ছিল না। বারংবার পরাজয়ে জারতন্ত্র লোকচক্ষে হেয় প্রতিপন্ন হয়েছিল। তার কোষাগার ছিল শূন্য, আমলাতন্ত্র বুদ্ধিতে দেউলিয়া, সৈন্যবাহিনী পলাতক। অন্যদিকে ব্রিটেন বিজেতার আত্মবিশ্বাসে বলীয়ান, সৈন্য ও অস্ত্রসম্ভাবে সমৃদ্ধ, উপনিবেশেব কল্যাণে বিত্তবান। বোম্বাইয়ের লাটেব একটা সাময়িক দুর্বলতাকে দত্ত যে জোর দিয়েছেন, রিডিং-এর কাগজপত্র পড়লে তা দিতেন না। অপরদিকে গান্ধীর পেছনে না ছিল শ্রমিক সংগঠনের নেতৃত্ব (সংগঠন তখন সবে ভূমিষ্ঠ হয়েছে), না সোভিয়েতের মত সংস্থা, না সৈন্যবাহিনীর বড় একটা অংশ। এমনকি ভারতের সব অঞ্চলেও কৃষক বিদ্রোহ দেখা দেযনি। সংখ্যায় বিপুল হলেও ধনী, মাঝারি, ছোট, প্রান্তিক, ভূমিহীন—নানা উপশ্রেণীতে বিভক্ত ছিল তারা, ভাষা জাতপাত সম্প্রদাযের বিরোধে বিদীর্ণ। তাদের দুর্বলতা সম্পর্কে বামপন্থীদের চেয়ে গান্ধী বেশি জানতেন, তাই বেশি ভরসা করেননি। প্রখব অন্তর্দৃষ্টিসম্পন্ন লেনিন এসব ভেবেই গান্ধীব ভূমিকার প্রশংসা করেছিলেন আর একদা-সন্ত্রাসবাদী মানবেন্দ্রনাথ রায় ভাবতে চাননি বলে গান্ধীকে "religious and cultural revivalist" আখ্যা দিয়েছেন,[১৬৫] আর 'ইম্‌প্রেকর' ও 'ভ্যানগার্ড' পত্রিকায় প্রতিক্রিয়াশীল বুর্জোয়ার মুখপাত্র বলে অভিহিত করেছেন।

তবে অসহযোগ আন্দোলন থেকে গান্ধী কয়েকটা শিক্ষা নিতে পারতেন। প্রথমত, দীর্ঘ প্রস্তুতি ছাড়া অহিংসাকে নীতি হিসাবে গ্রহণ করা যায় না। বহু পরীক্ষার পর তাঁর নিজ জীবনে যা ধর্মে (বদ্ধমূল বিশ্বাসে) পরিণত হযেছে, সাধারণের জীবনে তা একদিনের নির্দেশে বা এক বছরের পরীক্ষায় সফল হবে এমন আশা সন্তদের পক্ষেই সম্ভব। রবীন্দ্রনাথের মনে সংশয় ছিল (শরৎচন্দ্রেব ছিল না)। বারবার আইন অমান্য পিছিয়ে দিয়ে গান্ধী আপন সংশয় প্রকাশ করেছেন। কৌশলেব দিক দিয়েও এটা ভুল। দ্বিতীয়ত, বণিকদের খেয়ালখুশি দান এবং মধ্যবিত্তের উচ্চাকাঙ্ক্ষী নেতৃত্ব ব্যবহার করে ছাত্রদের দ্বারা দীর্ঘস্থায়ী আন্দোলন চালানো যায় না। বৃহত্তর জনসমাজের সমর্থন আবশ্যিক। কলকারখানার শ্রমিক সংখ্যা নগণ্য ছিল বলে কৃষকদের আন্দোলনের শরিক করতেই হবে। কিন্তু তাদের দুঃখদুর্দশার পরোক্ষ কারণ পরাধীনতা বা ঔপনিবেশিক শোষণ এসব তত্ত্ব বোঝাতে সময় লাগে। দ্রব্যমূল্যবৃদ্ধি, কর বা খাজনার চাপের মত প্রত্যক্ষ সমস্যার স্থায়ী সমাধান (যেমন, ভূমি হস্তান্তর, সেচ, সহজলভ্য কৃষিঋণ)-এর প্রতিশ্রুতি না পেলে তারা সুপরিচিত শোষক শ্রেণী—জমিদার ও মহাজনকে আঘাত হানবেই। ফৈজাবাদে গান্ধী বলেছিলেন—"জমিদাররাও দাস, আমরা তাদের সঙ্গে লড়তে চাই না।" এ কথা কৃষকরা

বুঝবে না। গণ-আন্দোলন অনেকটা ভূমিকম্প, অগ্ন্যুৎপাত বা জলোচ্ছ্বাসের তুল্য—তা ভালোমন্দ বিচার না করেই সংহার করে। এই অন্ধ শক্তিকে চালনা করে মানুষের দৈনন্দিন দুঃখের পুঞ্জীভূত তাড়না। তার সুযোগ নেয় কিছু স্থানীয় নেতা, যারা জমিদারের সামাজিক প্রভুত্ব বা আর্থিক প্রতিপত্তিতে ঈর্ষাতুর। তাদেব ব্যক্তিগত আক্রোশ সামাজিক কুসংস্কার ও সাম্প্রদায়িক বিদ্বেষ উত্তেজিত কবে আন্দোলনকে বিপথে নিয়ে যায। উন্মত্ততার শেষে আসে হতাশা—যা মানুষকে দেহ মন আত্মা সব দিক থেকে দুর্বল কবে। বন্যার জল সবে গেলে দেখা দেয় পারস্পবিক সন্দেহ ও ভয়ের পঙ্ককুণ্ড। মালাবাবের কথা ধরা যাক। Freedom Movement in Kerala-ব দ্বিতীয় খণ্ডে বলপূর্বক ধর্মান্তরিত হিন্দুদের সংখ্যা ৯০০ বলা হয়েছে। অত অল্প হযতো নয। রবার্ট হার্ডগ্রেভেব মত একে "সামাজিক প্রতিবাদ" বলে উড়িযে দেওযা উচিত হবে না।[১৬৬] সন্দেহ নেই দক্ষিণ মালাবারে খাজনার চাপ ছিল অত্যন্ত বেশি। অনেক চাষীব আসল বাগ ছিল নাম্বুদ্রি জমিদার ও নায়ার মহাজনের ওপর। তবু মজলিস-উল-উলেমাব মত ধর্মীয় প্রতিষ্ঠান ও আলমুসালিয়াবেব মত নেতাবা কিভাবে দবিদ্র চাষী ও ভূমিহীনদের বিপথগামী কবেছে তাব বহু দৃষ্টান্ত পাওয়া যাবে।[১৬৭]

গণ-আন্দোলনকে সীমাব মধ্যে রাখতে গেলে শুধু নৈতিক বা রাজনৈতিক প্রশিক্ষণই যথেষ্ট নয, জনসাধাবণেব প্রাথমিক সমস্যাগুলির দিকেও নজব দিতে হবে। অসহযোগ আন্দোলনেব পব গান্ধী তাই গঠনমূলক কাজের ওপর এত জোব দিযেছিলেন। ১৯২৩-এ গুণ্টুবে প্রথম বাযত সমিতি স্থাপন করেছিলেন এন. জি. রঙ্গ। প্রকাশম্ ও কোন্ডা বেঙ্কটাপ্পাযা গোদাবরী অঞ্চলে এবং বল্লভভাই প্যাটেল বারদোলিতে কৃষকদেব সংগঠিত করেন তাদেব বিশেষ অভাব অভিযোগের ভিত্তিতে। তবু কোন সময়ই গ্রামীণ সমাজেব দ্বন্দ্বেব মোকাবিলা করতে পাবেনি কংগ্রেস। জমিদারকে ছাড়লেও জোতদাব ও ধনী কৃষককে ছাড়েনি। বিশ্বমান্দ্য, সংঘবদ্ধ কৃষক ও শ্রমিক আন্দোলনেব বামপন্থা গ্রহণ ইত্যাদি কারণে সমস্যা জটিলতব হয।

নিম্নবর্গেব প্রধান ঐতিহাসিক রণজিৎ গুহ কৃষকবিপ্লবীদেব সচেতনতার ওপব জোর দিয়েছেন। তাই যদি সত্য হয়, তবে উত্তবপ্রদেশে তাবা নিজেদের কৃতিত্ব গান্ধীতে আবোপ করল কেন? সুমিত সবকাব বলছেন, এর মধ্যে গুরুবাদী ভারতেব বহু হাজাব বছরের সংস্কার প্রকট। তা হলে স্বীকার কবতে হয তাদের সচেতনতা দানা বাঁধেনি,পরনির্ভব ছিল। ধর্মের ভাষায় (code) রাজনৈতিক মতবাদ প্রচাবেব ব্যাপাবে স্বদেশী ও অসহযোগ আন্দোলনের পার্থক্য বোঝাতে সরকার 'পূজা' ও 'সন্ন্যাস'-এব কথা তুলেছেন। তিলক ও অরবিন্দেব রাজনীতি নাকি ছিল পূজা পর্যাযেব, আর গান্ধীর রাজনীতি সন্ন্যাসের। ফুকো (Focault) প্রমুখ স্ট্রাকচারবাদীদেব আক্ষরিক অনুসরণে এ ধবনেব পার্থক্য রচনা অতি কৃত্রিম। পূজার মধ্যে কি কৃচ্ছ্রসাধনের অঙ্গীকার নেই? সন্ন্যাসে ইষ্ট পূজার স্থান? গান্ধীর সন্ন্যাস পলায়নী মনোবৃত্তি প্রসূত নয। এর চালিকাশক্তি হল পৃথিবীকে নতুন কবে গড়বার ইচ্ছা—messianism। বস্তুত অরবিন্দের 'স্বরাজ্য', আদিবাসীদের 'চম্পা' ও গান্ধীর 'রামরাজ্য' একই স্বপ্নেব সূত্রে গ্রথিত। নানা ব্যর্থতাব পরও গান্ধী সম্বন্ধে জনগণের আশা নির্মূল হয়নি। এর কাবণ নাকি জনসাধারণ নিজেদেরই দোষী কবেছে এবং আরও জোরে ঈশ্বর, ধর্ম ও গান্ধীর নেতৃত্ব আঁকড়ে ধরেছে। গান্ধীর মানসিকতার সঙ্গে এর মিল আছে, আবাব নেই। তিনিও গভীরভাবে ঈশ্বরবিশ্বাসী কিন্তু তাঁর ঈশ্বর একাধারে রুদ্র ও দক্ষিণমূর্তি, মনোহর ও ভয়ঙ্কর। আর গীতাব 'স্থিতপ্রজ্ঞ' যাঁর আদর্শ তাঁর কাছে লাভালাভ, জয়াজয়,

সমার্থক। পরাজয়ই হয় নতুন অভিযানের সোপান যদি আত্মা থাকে অপরাজিত। গীতার দৃষ্টিতে বিচার করলে নিম্নবর্গের ঐতিহাসিকরা তাঁকে কিছুটা হয়তো বুঝতে পারতেন।

॥ ৮ ॥

বারদোলি প্রস্তাব কংগ্রেসের নেতাদেব মধ্যে প্রচণ্ড বিতর্কেব সৃষ্টি কবল। লক্ষ্ণৌ অধিবেশনে এ আই সি সি (৭-৯ জুন ১৯২২) আইন অমান্য সম্পর্কে এক অনুসন্ধানী কমিটি গঠন করে। এর সভ্য—বাজাগোপালাচাবি, আনসারি ও কস্তুরী বঙ্গ আয়েঙ্গার—আইন অমান্য পুনরায় শুরু করা অসম্ভব স্বীকার কবলেও কাউন্সিল-বর্জন চালিযে যাওয়া সুপাবিশ করেন। বিরোধিতা করেন চিত্তবঞ্জন দাশ, মতিলাল নেহরু, আজমল খাঁ ও ভি জে প্যাটেল। নভেম্বর পর্যন্ত এ বিষযে কোন ঐকমত্য হয়নি। এই পবিপ্রেক্ষিতে দাশ ও নেহরু মূলত গান্ধী-বিরোধী মহাবাষ্ট্র দলের নেতা মুঞ্জে ও জযাকরের সঙ্গে আলোচনা আরম্ভ করলেন। দাশ তখনও বন্দী। তিনি কাউন্সিলে প্রবেশ কবে পাবনেলী পদ্ধতিতে শাসন সংস্কার বানচাল করার প্রস্তাব মতিলালের কাছে পাঠালেন। তাঁব দূত যতীন্দ্রমোহন সেনগুপ্ত কলকাতা এ আই সি সি-তে (নভেম্বব ১৯২২) মতিলাল-আনীত উক্ত প্রস্তাব সমর্থনও করলেন। কিন্তু বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি এবং গয়া কংগ্রেসে গান্ধীব দল জিতলে কংগ্রেস নির্বাচন-পন্থী (pro-changer) ও নির্বাচন-বিবোধী (no-changer) উপদলে বিভক্ত হয়ে যায়। গযা কংগ্রেসের সভাপতি দাশ পদত্যাগ করেন এবং ১৯২৩-এর ১ জানুয়ারি মতিলাল নেহরুর সঙ্গে কংগ্রেস-খিলাফৎ-স্বরাজ পার্টি স্থাপন ঘোষণা করেন। এ দল তাঁর ভাষায় "a party within the Congress, and as such an integral part of the Congress." কংগ্রেসের নীতির প্রতি আস্থা জ্ঞাপন কবা হল, খিলাফতীদের পক্ষে রাখার জন্য বিদেশী পণ্য, বিদ্যালয় ও আদালত বযকট এবং গঠনমূলক কর্মসূচি বহাল রাখা হল, শেষ অস্ত্রবাপে আইন অমান্যও বইল। তাঁদেব মতে আইন সভায যোগদান আইন অমান্যের নীতিকেই ভেতর থেকে সাহায্য কববে।[১৬৮] দাশেব ভাষায . "The only successful boycott of the Councils is either to bend them in a manner suitable to Swaraj or to end them completely." দাশ হলেন দলের সভাপতি, মতিলাল—সম্পাদক।

এ ব্যাপারে দাশের পাশে দাঁড়ালেন যুগান্তর দলের বিপ্লবীবা। বি· পি সি· সি-তে ঢুকলেন ভূপতি মজুমদার, সত্যেন মিত্র, বিপিন গাঙ্গুলী, গোপেন বায়, অমরেন্দ্র চ্যাটার্জী ও মনোরঞ্জন গুপ্ত। এ· আই· সি· সি·-তে গেলেন অমরেন্দ্র চ্যাটার্জী, উপেন ব্যানার্জী, বিপিন গাঙ্গুলী ও সত্যেন মিত্র। গোয়েন্দা বিভাগেব মতে দাশের সঙ্গে যুগান্তর বিপ্লবীদের চুক্তি হয় যে তারা সহিংস আন্দোলন শুরু করলেই স্বরাজ পার্টি তাদের সঙ্গ ত্যাগ করবে। সত্যেন মিত্র ও সুভাষ বসু হন স্বরাজ পার্টির সচিব।[১৬৯] প্রথমে অনুশীলন দল দূরে থাকলেও তার মুখপত্র 'শঙ্খ', বারীন্দ্রকুমার ঘোষের 'বিজলী' ও 'আত্মশক্তি' গান্ধীর সমালোচনায় কঠোর হয়ে ওঠে। উপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের 'ঊনপঞ্চাশী' সেই সময়কার গান্ধী-বিরোধী সুব চমৎকার ধবেছে। গোয়েন্দা বিভাগের মতে ১৯২৩-এর জানুযারিতে দাশের অনুগামীদের সংখ্যা খুব বেড়েছিল।[১৭০] এর একটা কারণ 'আনন্দবাজার পত্রিকা', 'প্রবর্তক', 'সারথি' প্রভৃতি পত্রিকায় বিপ্লবীদের দেশপ্রেম ও আত্মদানের ব্যাপক প্রচার।

ফেব্রুয়ারিতে উভয় পক্ষের সমঝোতায় ঠিক হয় এপ্রিলের শেষ পর্যন্ত নির্বাচনী প্রশ্ন

তোলা হবে না। মে মাসে মতিলালকে দাশ লিখছেন, "বাংলা আমাদের মুঠোয় সে বিষয়ে আমার সন্দেহ খুব কম।"[১৭১] জুনে বিপ্লবীদের সাহায্যে বি পি সি সি দখল করলেন তিনি।[১৭২]

বোম্বাই এ আই সি সি (২৬ মে ১৯২৩)-তে আনসাবি, সরোজিনী নাইডু ও আজাদ গয়া প্রস্তাবের পক্ষে প্রচার নিষিদ্ধ করতে চাইলে বাজাজী তা বেআইনি ঘোষণা করেন ও ওয়ার্কিং কমিটি থেকে পদত্যাগ করেন। জওহরলালের চেষ্টায় দিল্লীতে কংগ্রেসের বিশেষ অধিবেশন বসল সেপ্টেম্বর মাসে। সভাপতি আজাদ, মহম্মদ আলি ও বিঠলভাই মিটমাটের চেষ্টা করেন। আজাদেব আত্মজীবনীতে পডি . "So long as the objective was the same, each group should be free to follow the programme which it considered best." নির্বাচনে যোগ দেবাব ও ভেতব থেকে সংস্কার বানচাল কবাব অনুমতি পান দাশ। বছবেব শেষে কাকিনাডা কংগ্রেসে দাশের জয সম্পূর্ণ হয। তাব আগেই বি পি সি সি তাঁর দখলে এসেছিল।

স্ববাজ দলেব এলাহাবাদ সম্মেলনে স্থির হয় ডোমিনিযান স্ট্যাটাস হবে কংগ্রেসেব তাৎক্ষণিক লক্ষ্য আব কৌশল হবে আগামী নির্বাচনে প্রার্থী দান। দাশের ভাষায়, "আমি জনগণকে বিরোধিতাব পথেই নিযে যাচ্ছি· · আমি চাই আপনাবা কাউন্সিলে সংখ্যাগরিষ্ঠতা অর্জন করুন এবং জাতীয় দাবি তুলুন। আমি চাই আমলাতন্ত্রেব সঙ্গে সব দিক থেকে লডাই কবতে—কাউন্সিলেব ভেতব থেকে সবকাব চালানো অসম্ভব করে, আব বাইবে থেকে অসহযোগ কর্মসূচি জোরদাব করে। এমন দিন আসবে যখন ভেতব ও বাইবেব সম্মিলিত সংগ্রাম আমলাতন্ত্রেব পক্ষে অসহ্য হয়ে উঠবে।" এই কথাটাই ঘোষিত হযেছিল মতিলাল বচিত নির্বাচনী প্রচারপত্রে—"immediate effective control of the existing machinery and system of Government."[১৭৩]

আগেই বলা হয়েছে নবমপন্থীবা লিবাবেল ফেডাবেশন নামে এক সংগঠন তৈবি করে প্রথম নির্বাচনে দাঁডিযেছিল। মণ্টেগু চেমস্‌ফোর্ডকে পবামর্শ দিয়েছিলেন যত দূব সম্ভব শাসন ও আইন পবিষদের মধ্যে সৌহার্দ্য বজায রাখতে, আব চাকবিতে বেশি ভাবতীয নিয়োগ কবতে। তিনি সাবধান কবে দিয়েছিলেন, "যদি ও'ডাযাবী প্রথায ভাবত শাসন চালান হয তা হলে ও'ডায়াবেব পুবস্কাবই জুটবে।"[১৭৪] উদাবপন্থীদেব অনেকেই ছিলেন ধনী—হয় ব্যবহারজীবী, নয় ব্যবসাযী, নয জমিদার। জওহবলালেব ভাষায় "bourgeoisdom in excelsis" হলেও এঁবা ব্যক্তি-স্বাধীনতা, সৈন্যবাহিনীব ভাবতীয়করণ, আইনেব চোখে সাম্য প্রভৃতি মূল্যেব সংবক্ষণ ও প্রসাবে দৃঢ়সংকল্প ছিলেন। ১৯০৮-এর ফৌজদাবী (সংশোধন) আইন পার্ট টু ও ১৯১১-ব রাজদ্রোহী-সভা নিরোধক আইন ছাড়া সব দমনমূলক আইন বাতিল করা হল। ১৯২৩ সালে ইলবার্ট বিলের জাতিবৈষম্যমূলক ধারাগুলি সংশোধন কবা হল।[১৭৫] এমন কি হোম মেম্বাব পঞ্জাবে সামরিক আইনেব বাড়াবাডির জন্য দুঃখপ্রকাশ কবলেন। এ সবেব পেছনে ল মেম্বার সাপ্রুর অবদান অনেক। এশার (Esher) কমিটিব প্রস্তাবানুযাযী ভাবতীয়দেব অধিকতর সংখ্যায় সামরিক বিভাগে কমিশন দেওয়া হতে থাকে।

মণ্টেগু যখন পদত্যাগ করলেন তখন ভিন্ন এক হাওয়া বইতে শুরু করল। উদাবপন্থীদের আশা ছিল কিছুদিন দ্বৈত-শাসন (diarchy) চলার পর ডোমিনিয়ান স্ট্যাটাস মিলবে। ১৯২১-এর ২৯ সেপ্টেম্বর ভারতীয় আইনসভায সর্বসম্মতিক্রমে বড়লাটকে অনুরোধ করা হয় যেন তিনি ভারতসচিবকে ১৯২৯-এর আগেই শাসনসংস্কাব পুনর্বিবেচনা করতে বলেন।

এতে সরকার পক্ষেরও সায় ছিল।[১৭৬] কিন্তু নতুন ভারতসচিব লর্ড পীল তাতে ঠাণ্ডা জল ঢাললেন। তাঁর (১৯২৩, জানুয়ারি) ডেসপ্যাচ রাজনৈতিক প্রগতির সম্ভাবনা নাকচ করে দিল। তার আগেই তাঁর মনোভাব জানা গিয়েছিল।[১৭৬ক] উপরন্তু ১৯২২-এর ২ আগস্ট প্রধানমন্ত্রী লয়েড জর্জ যে বক্তৃতা দিলেন ('Steel frame speech' নামে বিখ্যাত) তাতে সাহেবী আমলাতন্ত্রের ভূয়সী প্রশংসা করা হল। এই বক্তৃতা, ভারতসচিবের ভাষায়, "designed to assist recruiting in this country and to encourage our British civil services". অনিচ্ছা সত্ত্বেও বড়লাট তা সমর্থন করতে বাধ্য হলে হৃদয়নাথ কুঞ্জরু, দ্বারকাদাস প্রমুখ উদারপন্থীরা বিরক্ত হলেন। সাপ্রু নাকি পদত্যাগও করতে চেয়েছিলেন। পঁযত্রিশ বছরের মধ্যে সামরিক বাহিনীর পূর্ণ ভারতীয়করণের প্রস্তাব নাকচ হল। ভাইকাউন্ট লী (Lee of Fareham)র সভাপতিত্বে যে রাজকীয় পাবলিক সার্ভিস কমিশন গঠিত হয (১৯২৩) তা ভারতীয়করণ নিয়ে মাথা ঘামায়নি।

বাজেট ঘাটতির পরিপ্রেক্ষিতে করনীতি নিয়েও মনকষাকষি শুরু হল। ১৯২২ সালে দশ বারো কোটি টাকা ঘাটতির সম্ভাবনা দেখা দেয। লবণ-কর বৃদ্ধির প্রস্তাবে সরকার ভোটে হেরে যায়। পরের বছর দেখা গেল প্রত্যেকটি প্রাদেশিক সরকারে বাজেট ঘাটতি, কেউই কেন্দ্রীয় সরকারকে দেয় টাকা দিতে পারবে না। লবণ-কর দুগুণ বাড়ানোর প্রস্তাব উঠলে উদারপন্থীরা আবার প্রতিবাদ জানালেন। কিন্তু হেইলি ও অর্থমন্ত্রী ব্ল্যাকেট তা উড়িয়ে দিলেন। আইনসভায় সরকার ৫৯-৪৪ ভোটে হেরে গেল। কাউন্সিল অব স্টেট ঘুরে পুনরায় ঐ প্রস্তাব উত্থাপিত হলে আবার হারল ৫৮-৪৭ ভোটে। শেষে বিশেষ ক্ষমতাবলে বড়লাট তা ১৯২৪ সাল পর্যন্ত জারি করলেন।[১৭৭] আইনসভা চাইছিল বিলাতী বস্ত্রের ওপর শুল্ক বাড়াতে কিন্তু ল্যাঙ্কাশিয়ারের প্রতিবাদে ভারতসচিব রাজি হননি।[১৭৭ক]

শুধু কেন্দ্রীয় নয়, প্রাদেশিক আইনসভাগুলিও বিতর্ক ও বিরোধিতায় বিক্ষুব্ধ হয়ে উঠল। উত্তর-সামরিক মান্দ্য ও ভ্রান্ত মুদ্রানীতির জন্য অর্থাভাব ঘনীভূত হচ্ছিল।[১৭৮] ব্যয় কমানোর জন্য ইনচ্‌কেপ কমিটি বসলেও সুরাহার আশা ছিল না, কারণ ব্রিটেন সামরিক খাতে বরাদ্দ কমাতে রাজি ছিল না। মুশকিল বাধল মেস্টন অ্যাওয়ার্ড নিয়ে। মেস্টন স্থির করেছিলেন প্রাদেশিক সরকারগুলিকে প্রতি বছর কেন্দ্রকে প্রায় দশ কোটি টাকা অনুদান দিতে হবে। নতুন কর না বসালে বা উন্নয়নমূলক খাতে প্রচণ্ড কাটছাঁট না করলে সে টাকা দেওয়া সম্ভব নয়। উন্নয়নমূলক দফতরগুলি (যেমন শিক্ষা, স্বায়ত্তশাসন ইত্যাদি) ছেড়ে দেওয়া হয়েছিল ভারতীয় মন্ত্রীদের হাতে। তাঁদের দফতরের ব্যয়-সংকোচ করার অর্থ মন্ত্রীদের পৃষ্ঠপোষণের ক্ষমতা-সংকোচ। তা ছাড়া জনসাধারণেরই বা কি প্রতিক্রিয়া হবে? সব চেয়ে বড় কথা, অসহযোগীরা অবজ্ঞার হাসি হাসবে।

মেস্টন বিশেষ অবিচার করেছিলেন বাংলার ক্ষেত্রে। বাংলাকে আয়কর থেকে সংগৃহীত অর্থের অর্ধাংশ এবং পাটের ওপর বসানো করের সবটাই কেন্দ্রকে দিতে হত। অথচ বছরে প্রায় দু কোটি টাকা ঘাটতি দেখা দিয়েছিল। ছোটলাট রোনাল্ডশে (পরে ভারতসচিব মার্কেস অব জেটল্যাণ্ড)র Essayez নামক গ্রন্থে ও রিডিংকে লিখিত (১২ জুলাই ১৯২১) পত্রে উক্ত সংকটের বিশদ বিবরণ পাওয়া যাবে। মন্ত্রীরা ঘাটতি দেখে প্রথম বছরেই পদত্যাগ করতে চান। রোনাল্ডশে রিডিংকে লেখেন, "এ ধরনের আর্থিক বন্দোবস্ত চললে·····বাংলার শাসনযন্ত্র আগাগোড়া নাড়া খাবে।"[১৭৯] অনেক অনুরোধে রিডিং তিন বছরের প্রাপ্য তেষট্টি লাখ টাকা কমান। মণ্টেগুও স্বীকার করেছেন, "সব প্রদেশই টাকার জন্য হাহাকার করছে·····সংস্কারের সাফল্য সম্বন্ধে আমাদের সব আশা হয়ত বিপন্ন, এমন কি বিধ্বস্ত, হবে

আর্থিক অনটনের ফলে।"[১৮০]

রোনাল্ডশের উত্তরাধিকারী লর্ড লিটন্-এর **Pundits and Elephants** গ্রন্থে পড়ি তিনি প্রায় পদত্যাগ করে বসেছিলেন। দেড় বছর নতুন সংস্কার চালু হবার পর পানীয় জল সরবরাহ, মাধ্যমিক শিক্ষা প্রভৃতি যে সব উন্নয়নমূলক কর্মসূচি চূড়ান্ত হয় তাও নির্মম ভাবে ছাঁটাই করতে হল। শিক্ষামন্ত্রী প্রভাসচন্দ্র মিত্র ও কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য আশুতোষ মুখোপাধ্যায়ের কলহ সুবিদিত। জনমত মন্ত্রীদের সমস্যা বুঝতে চাইল না, নৈষ্কর্ম্যের জবাবদিহি চাইল। তার ফায়দা তুলল স্বরাজ দল।

সব প্রদেশেই ছোটলাটরা হস্তান্তরিত (transferred) দফতবেও কর্তৃত্ব চালাতেন। বোম্বাই-এর লাট লযেডেব ওপব এজন্য অসন্তুষ্ট হলেন মন্ত্রী পবাঞ্জপে। উত্তব প্রদেশের লাট ম্যারিসের হস্তক্ষেপের প্রতিবাদে পদত্যাগ করলেন চিন্তামণি ও জগৎনারায়ণ লাল। মাদ্রাজের উইলিংডন মন্ত্রীদের অধিকতর ক্ষমতা দিতে চান। বিডিং তা বাতিল কবেন। বাংলার মন্ত্রীদেব কি করুণ অবস্থা হযেছিল, তা জানা যায়, মন্ত্রীদেব নানা আক্ষেপে। এখানে ইউরোপীয় কমিশনার ও বিভাগীয় সচিবদেব ধৃষ্টতা তো ছিলই, তদুপবি সুগঠিত ইউরোপীয় দল একদিকে সুরেন্দ্রনাথের উদারপন্থী দল ও অন্যদিকে আবদাব বহিম ও নবাব আলি চৌধুবীর সাম্প্রদায়িক দলেব মধ্যে সমতা বক্ষা করত। ক্ষমতায থাকবাব জন্য উদাবপন্থীদেব অনেক অবাঞ্ছিত কাজ কবতে হত, এমন কি সাম্প্রদায়িক শক্তিব সঙ্গে সমঝোতাও। সুরেন্দ্রনাথ কলকাতা কর্পোরেশন বিলেব সমর্থন আদায় করেন ন বছরেব জন্য সাম্প্রদাযিক ভোট-দান প্রথা মেনে নিয়ে। আশিটি কমিশনাবেব আসনেব মধ্যে পনেবোটি মুসলিমদেব জন্য সংবক্ষিত হয় এবং তাব জন্য শুধু মুসলিমরাই ভোট দিতে পাবত।[১৮১]

রিডিং নবমপন্থীদের সম্বন্ধে মন্তব্য কবেছিলেন, " **The moderate presents a very dull and dreary appearance as compared with the Swarajist."** উদারপন্থীদের অন্যতম দুর্বলতা—কংগ্রেস বা লীগেব মত তাদেব কোন জনসমর্থন ছিল না। তিন বছবেব মধ্যে একবাবও নিজের কেন্দ্রে যাননি অনেকে। না ছিল বলিষ্ঠ সংগঠন, না সদস্যপদ নিয়ে নিযমকানুন, না দলীয কোষাগার। এমন কি সেবকম নেতাও ছিলেন না যাঁব ত্যাগ ও দুঃখবরণের দ্যুতিতে দল উদ্ভাসিত হতে পারে। সংবাদ মাধ্যমে তাঁদের যে চিত্র অঙ্কিত হচ্ছিল[১৮২] তা আমলাতন্ত্রেব মতই মসীলিপ্ত। যে সবকারেব প্রসাদলাভের জন্য তাবা এত ক্ষতি স্বীকাব করেছিল সে সরকাব হয় নীবব দর্শক, না হয কঠোর সমালোচকের ভূমিকায় অবতীর্ণ। বড়লাট স্বীকাব করেছেন জনগণকে উপহাব দেবাব মত কোন সংস্কাব তাদের হাতে তুলে দেওযা হয়নি। অন্য দিকে স্বরাজ দলে ছিলেন দাশের মত উদ্যমী নেতা, বিপ্লবী ও কংগ্রেসী উভয় সংগঠন যাঁব মুঠোয়, আর যিনি জানেন গান্ধীব নামের জাদু শ্রেষ্ঠ ব্যবহারজীবীর মত ব্যবহার কবতে।[১৮৩] তুরুপের তাস ছিল হিন্দু-মুসলিম চুক্তি, যদ্দ্বারা দাশ ভোট ভাগ হতে দেননি।

দ্বিতীয় কাউন্সিলেব নির্বাচনে স্ববাজ দলেব সাফল্য ছিল অবধাবিত। কেন্দ্রীয় আইনসভায় ১০১টি নির্বাচিত আসনেব মধ্যে তারা পেল ৪৫টি। বাংলা আইন পরিষদে ৪৭, বোম্বাইতে ৩২, উত্তর প্রদেশে ২৯, আসামে ১৩ এবং সি পি-তে সংখ্যাগরিষ্ঠতা (৫৪-র মধ্যে ৪১) লাভ করল তারা। রিডিং লিখছেন, "ওরা প্রাদেশিক এবং কেন্দ্রীয় আইন পরিষদে সরকারের জোরালো প্রতিপক্ষ হয়ে দাঁড়াবে।"[১৮৪] কেন্দ্রে ইণ্ডেপেণ্ডেন্ট পার্টিব সঙ্গে সমঝোতা করে ন্যাশানালিস্ট পার্টিরূপে তাদের শক্তি আরও বাড়ে।

ব্রুমফিল্ডের ভাষায় দাশ সম্ভ্রান্ত ভদ্রলোক ও জনসাধারণের মধ্যে সেতু রচনা করেন।

জেলা ও প্রাদেশিক কংগ্রেসের কর্তৃত্ব অধিকার করতে বিপ্লবীদের তিনি কাজে লাগিয়েছেন সন্দেহ নেই, তবে নিজে তিনি বিপ্লবী মতবাদে বিশ্বাস করতেন এটা মনে করা ভুল। ব্রুমফিল্ড তাঁকে 'a leader being led' বলেও ঠিক করেননি। মতিলাল, জয়াকর বা কেলকারেব সঙ্গে বিপ্লবীদের কোন যোগই ছিল না। গান্ধীর মত দাশও গ্রামকেই দেশ গঠনের ভিত্তি করতে চেয়েছিলেন এবং তা প্রাদেশিক বা কেন্দ্রীয় স্বায়ত্তশাসনের চেয়ে বেশি জরুরী মনে করতেন। মুসলমান সম্বন্ধে হিন্দু ভদ্রলোকেব যে ভীতিমিশ্রিত বিবাগ লক্ষ করা যায়, দাশ তার উর্ধ্বে বিরাজ করতেন। তার প্রমাণ হিন্দু মুসলমান প্যাক্ট। আলাপ-আলোচনা দরকষাকষি, সমঝোতা—ব্রিটিশ সরকারেব সঙ্গে সর্ববিধ সম্পর্কেব রাস্তা খুলে রেখেছিলেন তিনি। আর কূটকচালি, দল ভাঙাগড়া প্রভৃতি পরিষদীয় রাজনৈতিক চালে বিশেষ পারদর্শিতা ছিল তাঁব। দাশ সম্বন্ধে গ্যালাহাব বলতে বাধ্য হযেছেন—"the most brilliant opportunist in Indian politics, virtuoso of agitation, broker between irreconcilables, gambler for glittering stakes."[১৮৫]

সি. পি-র ছোটলাট স্বরাজ দলের নেতা মুঞ্জেকে মন্ত্রিসভা গঠন করতে বললেন এবং তিনি প্রত্যাখ্যান কবায় দু'জন মন্ত্রীকে মনোনয়ন দিলেন। স্বরাজ দল অনাযাসে এদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাবে জয়ী হল। নানা খাতে ব্যযববাদ্দ বন্ধ কবা ছাড়াও মন্ত্রীদের বেতন বছরে দু টাকা করে ধার্য কবা হল। ছোটলাট তাঁব সংকটকালীন ক্ষমতা প্রয়োগ করতে বাধ্য হলেন। মার্চে মন্ত্রীবা পদত্যাগ কবলে তিনি হস্তান্তবিত দফতর নিজ হাতে নিলেন। অর্থাৎ ডায়ার্কি বানচাল হল।

১৯২৩-এব নির্বাচনে বাংলা কাউন্সিলে ১৩৮ জন সদস্যেব মধ্যে সাধাবণ-আসন সংখ্যা ছিল ৩৯, সংরক্ষিত মুসলিম আসন—৪৬। দ্বিতীয় দল না ভাঙালে সংখ্যাগরিষ্ঠতা অসম্ভব দেখে দাশ মুসলমানদেব সঙ্গে এক চুক্তি কবলেন (১৮ ডিসেম্বর ১৯২৩)। তিনি কথা দিলেন—স্বরাজ লাভেব পর আইন পরিষদে সংখ্যানুপাতে মুসলমানদেব আসন সংখ্যা নির্দিষ্ট হবে ও স্বতন্ত্র নির্বাচন বহাল থাকবে। মিউনিসিপ্যালিটি, ডিস্ট্রিক্ট বোর্ড প্রভৃতিতে তারা পাবে ৬০% আসন। চাকুরিব ৫৫% তাদেব জন্য সংবক্ষিত হবে ও যতদিন সে হাব না আসে ৮০% পর্যন্ত চাকুরি দেওয়া যেতে পারে। আপাতত কলকাতা কর্পোরেশনে তাদেব অধিকতর সংখ্যায় নিযোগ কবা হবে, মসজিদের সামনে গানবাজনা বন্ধ করা হবে ও ঈদের সময় গোহত্যায় বাধা দেওয়া হবে না।[১৮৬] বাংলা প্রাদেশিক খিলাফৎ কমিটি, এমন কি 'মুসলমান'-এর মত কাগজও বলল—এটা লক্ষ্ণৌ চুক্তির চেয়ে ঢেব ভাল। এই চুক্তিব ফলে স্বরাজ দল অনেকগুলি মুসলিম আসন জিতল। তাদেব মোট আসন সংখ্যা দাঁড়াল ৪৭-এ। এতদিনের প্রবীণ, অভিজ্ঞ, সর্বজনমান্য সুরেন্দ্রনাথও নবীন ডাক্তার বিধানচন্দ্র রায়ের কাছে পরাজয বরণ করলেন। উনিশ জন নির্দল সদস্যেব নেতা ছিলেন ব্যোমকেশ চক্রবর্তী। মন্ত্রীদেব পেছনে ছিল ৩০ জনেব একটা দল আব ইউরোপীয় ইঙ্গভারতীয় ১৮ জন। মনোনীত ২৬ জনও তাদের সমর্থন করত।[১৮৭] দাশ অবশ্যই মন্ত্রিত্ব প্রত্যাখ্যান করলেন। ব্যোমকেশকে পাত্তা না দিয়ে লিটন একটা জোড়াতালি দেওয়া কোয়ালিশন তৈরি করলেন যারা সুরেন্দ্রনাথ মল্লিক, ফজলুল হক ও গজনভির মন্ত্রিসভাকে সমর্থন জানাবে। ক্রুদ্ধ চক্রবর্তী দাশের সঙ্গে যোগ দিলেন। সুরেন মল্লিকের নির্বাচন আদালতের আদেশে বাতিল হলে তাঁব দফতর নিলেন মুসলিম মন্ত্রিদ্বয়। ফলে দু'জন নির্দল নবমপন্থী স্বরাজ দলের সংখ্যা বাড়াল। ১৯২৪-এর মার্চে বিরোধী দল পুলিশ ছাড়া সংরক্ষিত সব দফতরের

ব্যয়বরাদ্দ প্রত্যাখ্যান করল আর শুধু শিক্ষা ও স্বাস্থ্য বিভাগের কর্মচাবীদের নয় স্বযং মন্ত্রিদ্বয়ের মাইনের অনুদানও নাকচ করে দিল।[১৮৮] লিটন স্ববাজ দলের বিরুদ্ধে উৎকোচ প্রদানের অভিযোগ এনেছেন।[১৮৯] কিন্তু নিজেও তিনি কম যান না। তাঁর মুখ্যসচিব পাল্টা ঘুষের কথা ভাবেন[১৯০] এবং ফজলল হকও তাই চেযেছিলেন।[১৯১]

বিশেষ ক্ষমতাবলে লিটন মন্ত্রীদেব বেতন ববাদ্দ কবতে চান। কিন্তু রিডিং এটা সংস্কার বিধিবর্হিভূত বলে আপত্তি জানালে মন্ত্রীরা আপাতত বিনা বেতনে কাজ করতে রাজি হলেন।

একসিকিউটিভ কাউন্সিলার আবদার বহিম পরামর্শ দিলেন—এতে হবে না, মুসলিমদের দিযে একটা দল গড়তে হবে। তাই হয। কিন্তু চতুব দাশ বেতন নিযে ভোট হবাব আগেই আদালত থেকে ইনজাংশন আনেন। রুল বদলাবার পব ১৯২৪-এর আগস্ট মাসে নতুন কবে উপস্থাপিত দাবি দ্বিতীযবাবের জন্য নাকচ হযে যায। ৩৭ জন নির্বাচিত মুসলমানের মধ্যে ১৯ জনই বিপক্ষে ভোট দেন। মন্ত্রীরা এবাব পদত্যাগ কবতে বাধ্য হলেন। হস্তান্তরিত বিভাগেব ক্ষমতা গেল ছোটলাটের হাতে। কার্যত ডাযার্কি বানচাল হল।

ইতিমধ্যে কলকাতা কর্পোরেশনের কর্তৃত্ব মেযব দাশ ও প্রধান কার্যনির্বাহিক সুভাষচন্দ্র বসুব হাতে যাওযায ইউরোপীয় বণিক-শিল্পপতি গোষ্ঠী খুব চিন্তিত হন।[১৯২] ডায়ার্কি ও ব্রিটিশ স্বার্থে লিটন আব এক চাল চালেন। বিপ্লবী দমন জরুবী হযে উঠেছে[১৯২ক] এবং দাশ তাতে মদৎ দিচ্ছেন এই অজুহাতে তিনি ১৯২৪-এর ২৫ ডিসেম্বর এক অধ্যাদেশ জাবি কবেন। তাঁব আসল উদ্দেশ্য ছিল স্ববাজ দলে ভাঙন ধরান। ১৯২৫-এর জানুয়ারিতে উক্ত অধ্যাদেশ বিলরূপে উপস্থাপিত হলে কাউন্সিল ৬৬-৯ ভোটে অনুমতি দিতে আপত্তি করল। এবার লিটন মন্মথনাথ বায় চৌধুরী ও নবাব আলি চৌধুবীকে মন্ত্রী কবেছেন। কিন্তু ক্রুদ্ধ চক্রবর্তীর দল ও ফজলল হককে হাত করে, কিছু সদস্যকে টাকা দিয়ে, বিরোধী পক্ষ এবারও তাদের বেতন নামঞ্জুব কবেছিল (২৩ মার্চ ১৯২৫)। পরাভূত লিটন ১৯২৭ পর্যন্ত ডায়ার্কি মুলতুবি বাখতে বাধ্য হলেন।[১৯৩] দাশের উদ্দেশ্য সিদ্ধ হল। তাঁকে অসদুপায নিতে হযেছিল বটে কিন্তু শঠে শাঠ্যম্ নীতি অনুসবণ কবে কাউন্সিলেব ভেতবে ঢুকে শাসনসংস্কার বানচাল করতে পেরেছিলেন তিনি।

কেন্দ্রে স্বরাজ দল, কিছু স্বতন্ত্র সদস্য ও জিন্নাব ইণ্ডেপেণ্ডেণ্ট দল মিলে দাঁড়িয়েছিল ৭০ জনের ন্যাশানালিস্ট পার্টি। তার নেতা হলেন মতিলাল নেহরু। ১৯২৪-এব ৮ ফেব্রুয়ারি টি বঙ্গচাবিযার প্রস্তাব আনলেন, প্রাদেশিক স্বাযত্তশাসন ও ডোমিনিযান স্ট্যাটাস প্রদানের ভিত্তিতে ১৯১৯-এর সংস্কার পরিবর্তিত করা হোক। মতিলাল সংশোধনী আনলেন—এতদুদ্দেশ্যে গোলটেবিল বৈঠক ডাকা হোক। বিতর্কের সময তিনি বললেন, "আমবা, স্বরাজ দলের লোকরা, এখানে সহযোগিতা করতে এসেছি। যদি সরকার তা চান আমরা তাদেব লোক হব, যদি না চান তা হলে আমবা স্বাধিকাব রক্ষার্থ অসহযোগিতা করব।"[১৯৪] তাঁর নরম সুরেব কারণ ছিল। ইণ্ডেপেণ্ডেটবা শর্ত করিয়ে নিয়েছিল যে সম্মিলিত দলের তৃতীয় চতুর্থাংশেব ভোট ছাড়া বানচাল করার নীতি প্রয়োগ করা চলবে না। হোম মেম্বব হেইলিব আপত্তি সত্ত্বেও মতিলালের সংশোধনী ৭৬-৪৮ ভোটে গৃহীত হয়।

ইতিমধ্যে ইংল্যাণ্ডে এসেছে র‍্যামজে ম্যাক্‌ডোনাল্ডের সংখ্যালঘু শ্রমিক সরকার। তা জাতীয় দাবি প্রত্যাখ্যান করল। নতুন ভারতসচিব লর্ড অলিভিয়রের বক্তৃতায় ক্ষুণ্ণ হয়ে স্বরাজ দল বাজেটের আয় খাতে চারটি দাবি প্রত্যাখ্যান করল।[১৯৫] আমদানি শুল্ক নামঞ্জুর

হল ৭ ভোটে, আয়কর মাত্র ১ ভোটে, লবণকর ৯ ভোটে ও আফিম শুল্ক পাঁচ ভোটে। ফিনান্স বিল তিন ভোটের জন্য উত্থাপনের সম্মতি পেল না। ভোটের অবস্থা দেখে বোঝা যায় নেহরুকে সাবধানে চলতে হচ্ছিল এবং বারংবার ইণ্ডেপেণ্ডেন্টদের বোঝাতে হচ্ছিল স্বরাজ দল 'wreckers' নয়। ১৯২৪-এর দ্বিতীয়ার্ধে ইস্পাত শিল্প সংরক্ষণ বিলের জন্য যে সিলেক্ট কমিটি গঠিত হয় তাতে অংশ নিল স্বরাজ দল এবং তারই সাহায্যে বিলটি গৃহীত হয়। আসল ব্যাপার, নেতা মতিলাল নেহরুব সঙ্গে জিন্না সাহেবেব বনছিল না। জিন্নাকে ভাঙিয়ে নেবার চেষ্টা করছিলেন বড়লাট। তাঁর ভাষায়, "Jinnah evidently thought that by the terms of the alliance he would be sitting in the driving seat of the motor car holding the steering wheel, with Motilal Nehru beside him powerless to control except by means of advice. The exact opposite resulted. Motilal Nehru was in the driving seat and Jinnah was scarcely even beside him; but his party inside the car, being driven along without realising whither they were going or what would happen."[১৯৬] তা ছাড়াও বিডিং স্বরাজ দলেব প্রতিনিধিদের লণ্ডনে গিয়ে ক্যাবিনেট কমিটিব সঙ্গে আলোচনায বাগড়া দেন, এমন কি মুডিম্যান কমিটি থেকেও তাদের বাদ দেন। তিনি জিন্নাকে হাত করতে পেবেছিলেন। ১৯২৫-এর ২৫ ফেব্রুয়ারি মতিলাল রেলওয়ে বোর্ডেব দাবি প্রত্যাখ্যান করার প্রস্তাব আনলে জিন্না প্রকাশ্যে তাঁর বিরোধিতা করেন ও সরকার বহু ভোটে জেতে।[১৯৭] একসিকিউটিভ কাউন্সিলের ব্যযবরাদ্দ নাকচ হলেও বড়লাটের গৃহস্থালিব ব্যয ও সৈন্যবাহিনীব ব্যয অনুমোদনে অসুবিধা হয়নি। এখানেও জিন্নাব সহযোগিতাব কথা স্বীকাব কবেছেন রিডিং।[১৯৮] লবণের কর আট আনা ও পবে বাবো আনায কমিয়ে আনতে চাইল স্বরাজীবা। আবার সরকারকে বাঁচালেন জিন্না। বড়লাটের উল্লসিত ভাষায়, ".....for once we have the spectacle in the Assembly of the Government case being championed by independents and others..." ।[১৯৯]

দাশের ও মতিলালের অন্য এক প্রতিবন্ধক ছিলেন গান্ধী। জেল থেকে বেরুবাব পব দীর্ঘদিন তিনি স্বরাজী কর্মপন্থার সরব সমালোচনা কবেছিলেন। প্রথমে পুণায় গান্ধী, মতিলাল ও লাজপৎ রায়ের কথা হয়, পবে জুহুতে দাশ ও নেহ্রুর সঙ্গে। গান্ধী বলেন, তাঁর সঙ্গে স্বরাজীদের মতানৈক্য সামান্য নয়। কাউন্সিলে প্রবেশ বর্তমান সরকারে অংশ গ্রহণেরই শামিল, আইন প্রণয়নে বাধা দান হিংসাবই নামান্তর, এতে গঠনমূলক কর্ম ব্যাহত হয়েছে, কাউন্সিল প্রবেশের অর্থ খিলাফৎ ও পঞ্জাবের পক্ষত্যাগ।[২০০] তবে দিল্লীতে কাকিনাড়া প্রস্তাবানুযায়ী তিনি স্বরাজীদের আপন পরীক্ষা করতে দিতে রাজি হন।[২০১] উত্তরে দাশ ও নেহরু বলেন, 'obstruction'-এব অর্থ "resistance to the obstruction placed in our path to Swaraj by the bureaucratic Government." বাজেটে তাঁরা আপত্তি তুলবেন কারণ তার এক সপ্তমাংশ মাত্র ভোটাধীন এবং অধিকাংশই সামরিক খাতে ব্যয় হয়। আমলাতন্ত্রকে ধ্বংস করার জন্য যে প্রস্তাব বা বিল আনা প্রয়োজন তাও স্বরাজীরা আনবেন। তবে আইনসভার বাইরে গঠনমূলক কাজে তাঁদের আপত্তি নেই। জুনে গান্ধী স্বরাজীদের কংগ্রেসের সঙ্গে সম্পর্ক ছিন্ন করতে বললেন। মতিলাল উত্তরে জানালেন স্বরাজীরা আপন কেন্দ্র থেকে নির্বাচিত, তাদের পদত্যাগ করতে হবে কেন ? আগস্টের শেষেও গান্ধী কংগ্রেসের সদস্য হবার শর্ত রূপে

খাদি-সংক্রান্ত নীতির ওপর জোর দিয়েছিলেন।[২০১ক]

দাশ সিরাজগঞ্জে অনুষ্ঠিত প্রাদেশিক কংগ্রেস সম্মেলনে আর এক বোমা ছুঁড়লেন বিপ্লবী গোপীনাথ সাহার বীরত্ব ও দেশপ্রেমের প্রশংসামূলক প্রস্তাব পাস করিয়ে।[২০২] গান্ধী এর মধ্যে অহিংসা নীতির ওপব প্রচ্ছন্ন আক্রমণ লক্ষ কববেন, এতে আশ্চর্য কি! আমেদাবাদ এ আই সি সি (জুন ১৯২৪)-তে গান্ধী আপন কর্তৃত্ব পুনবায় প্রতিষ্ঠিত কবতে চাইলেন কিন্তু স্বরাজীরা তা বানচাল করল। তিনি প্রস্তাব আনলেন কংগ্রেসীদের বাধ্যতামূলক ভাবে সুতো কাটতে হবে এবং না কবলে শাস্তি পেতে হবে। স্বরাজীরা প্রতিবাদ জানিয়ে সভাকক্ষ ত্যাগ কবলেন। গান্ধী শাস্তিমূলক ব্যবস্থা প্রত্যাহার কবতে বাধ্য হলেন। আর এক প্রস্তাবে (ভুলক্রমে) ডে সাহেবকে হত্যা করার অপবাধে গোপীনাথ সাহাকে নিন্দা কবতে চান তিনি। অর্থাৎ সিরাজগঞ্জের পাল্টা প্রস্তাব। দাশ তীব্র আপত্তি জানান কিন্তু তাঁব সংশোধনী মাত্র আট ভোটে হেরে গেল। গান্ধী প্রকাশ্যে অশ্রু বিসর্জন কবেন। এত অল্প ব্যবধানে জযকে তিনি নৈতিক পবাজযেব তুল্য মনে কবলেন। গোয়েন্দা দফতব জানাচ্ছেন, "from a seeming victory Gandhi has been forced into a retreat."[২০৩] জনমতেব ওপব দাশ ও নেহরুব আধিপত্য স্থাপিত হল।[২০৪] গান্ধী বাস্তববাদী ছিলেন। পবিবর্তিত অবস্থা স্বীকাব কবে নিয়ে তিনি বিদেশী বস্ত্র ছাডা আব সব বর্জননীতি স্থগিত বাখলেন, সুতোকাটা, সাম্প্রদায়িক সৌহার্দ্য ও অস্পৃশ্যতা দূবীকবণের ওপব জোব দিলেন এবং স্ববাজীদেব কাউন্সিলে কাজ কবে যাবাব নীতি মেনে নিলেন।

সন্দেহ নেই, বেঙ্গল অর্ডিন্যান্স জারি করে ও স্ববাজ দলেব বিরুদ্ধে ব্যাপক ধবপাকডেব নীতি গ্রহণ কবে সরকাব স্ববাজী ও গান্ধীবাদীদের কাছাকাছি এনে দেয। গান্ধীজী স্ববাজবাদীদেব বিরুদ্ধে সন্ত্রাসবাদেব অপবাদ প্রত্যাখ্যান কবলেন, দমননীতিকে তিনি আখ্যা দিলেন, "weapon of uncivilised minority living among millions." কলকাতায় এসে স্বরাজীদের সঙ্গে এক চুক্তি করলেন তিনি, কাউন্সিলে তাদের কাজকে কংগ্রেসেবই কাজ বলে মেনে নিলেন, পরে বোম্বে এ আই সি সি-তে তাদেব কাজের প্রশস্তি গাইলেন, শেযে বেলগাঁও কংগ্রেসের সভাপতিরূপে স্বরাজী নেতৃবৃন্দেব কাছে আত্মসমর্পণ করলেন। পাঁচ দফা বযকট ও গঠনমূলক কাজে পূর্ণ বিশ্বাসী হয়েও তিনি বললেন—কাজ ও প্রভাব বিস্তাবেব দ্বারা স্ববাজীরা কংগ্রেসের প্রতিনিধিত্ব কবাব যোগ্যতা অর্জন করেছে—"the Swaraj party represents a strong and growing minority in the Congress.....(it) cannot be expected to surrender the advantage it posseses. After all it wants the advantage not for itself but for service of the country." কংগ্রেস তো শুধু পরিবর্তনবিবোধীদের নয়, পরিবর্তনপন্থীদেরও। চরখা ও কাউন্সিলের সহবাস তিনি মানতে বাজি।[২০৫] কংগ্রেস গঠনমূলক কাজেব ভাব নিল আব স্বরাজ্য পার্টি 'কংগ্রেসেব পক্ষে' আইনসভাব কাজ। রিডিং বেলগাঁও কংগ্রেসে গান্ধীর সকরুণ পবিণতিব ওপর মন্তব্য কবছেন "Gandhi is now attached to the tail of Das and Nehru. It is pathetic to observe the rapid decline in the power of Gandhi and the frantic attempts he is now making to cling to his position as leader at the expense of practically every principle he has hitherto advocated."[২০৬]

গান্ধী গঠনমূলক কাজের ক্ষেত্র হিসেবে গ্রাম বেছে নিয়েছিলেন, দাশ বেছে নিলেন লোক্যাল বোর্ড, ম্যুনিসিপ্যালিটি ও করপোরেশন। রাজনৈতিক ক্ষমতার দিক থেকে দ্বিতীয়টার গুরুত্ব বেশি। প্রথমত, এখানেই আমলাতন্ত্রেব মূলোচ্ছেদ করতে হবে। দ্বিতীয়ত, এখানেই ভারতীয়দের স্বায়ত্তশাসন যোগ্যতাব পরীক্ষা। ১৯২৩ ও ১৯২৪ বিভিন্ন নির্বাচনে স্বরাজ দল উত্তব প্রদেশ ও বাংলায় উল্লেখযোগ্যভাবে এবং বিহার, ওড়িশা, গুজরাট ও মাদ্রাজে কিয়ৎ পবিমাণে সাফল্য অর্জন করে।[২০৭] ইউ.পি-র লাট ম্যারিস স্বরাজীদের কাজের প্রশংসা করেন। বাংলায় মেদিনীপুর, মৈমনসিংহ, দিনাজপুর, নদীয়া ও যশোরে তারা জেতে। বীবেন শাসমল মেদিনীপুব জেলাবোর্ডেব সভাপতি হন। তাঁব অক্লান্ত চেষ্টায় পানীয় জল সরববাহ ও ডাক্তারখানা স্থাপনের কিছুটা উন্নতি হ্য। প্রাথমিক বিদ্যালয়ের জন্য ব্যয় ১৯২৩ ও ১৯২৫-এব মধ্যে দ্বিগুণ বাড়ে।

কিন্তু গোলমাল দেখা দিল ১৯২৪-এ কলকাতা কবপোবেশনেব নির্বাচনের পর। সংখ্যাগরিষ্ঠতা লাভ করে দাশ নিজেই মেয়বেব পদ গ্রহণ কবেন কিন্তু প্রধান কার্যনির্বাহিকেব পদ নিয়ে বিরোধ বাধল সুভাষ বসু ও বীবেন শাসমলের মধ্যে। শুধু কলকাতার কায়স্থ গোষ্ঠীকে খুশি করতে আগে প্রতিশ্রুতি দিয়েও মাহিষ্যবংশীয় শাসমলকে প্রধান কার্যনির্বাহিক করতে পাবলেন না দাশ, রজতকান্ত রাযেব এ মন্তব্য পুরো সত্য নয। মুসলমান দল ও যুগান্তব দল বসুকে সমর্থন কবে।[২০৮] সর্বোপবি সুভাষেব প্রতি বয়ঃজ্যেষ্ঠ দাশেব প্রগাঢ় স্নেহ ও বিশ্বাস অকারণ ছিল না। ইউরোপীয় গোষ্ঠী অবশ্যই খুশি হযনি, কারণ এতদিন করপোরেশন ছিল তাদের স্বার্থসিদ্ধির যন্ত্র। দাশের নযদফা কার্যসূচি অনুসারে উল্লেখযোগ্য কাজ হয়েছিল। এব অধিকাংশই শহরের গবীবদেব কল্যাণার্থে গৃহীত। অবশ্যই এব পেছনে মার্কসবাদ কাজ করেনি। কবেছিল বিবেকানন্দ-ব 'দরিদ্র নাবাযণ' ভাবনা।[২০৯] প্রাথমিক শিক্ষা, চিকিৎসা ও জল সরববাহেব ক্ষেত্রে উন্নতি হযেছিল। প্রাথমিক স্কুলের সংখ্যা ১৯২৩-এ ছিল ১৯, ১৯২৭-এ তা দাঁড়ায় ১৫০ এবং ১৯৩১-এ ২২৫-এ।[২০৯ক] এব জন্য সুভাষের বন্ধু ক্ষিতীশপ্রসাদ চট্টোপাধ্যায় ধন্যবাদার্হ। খাঁটি দুধ সববরাহেব জন্য কো-অপারেটিভ দুগ্ধ সমিতি স্থাপনও উল্লেখযোগ্য। এখন থেকে অধিকাংশ কন্ট্রাক্ট ভারতীয়দের দেওয়া হতে থাকে। সবকারেব সঙ্গে কন্ট্রাক্ট নিযে বাদানুবাদ শুরু হয় সরকার স্বরাজীদের বিরুদ্ধে স্বজনপোষণ ও ঘুষ দেওয়াব অভিযোগ আনে। লিটন বলেন হগমার্কেটের দোকানদারদেব কাছ থেকে তিলক স্বরাজ ভাণ্ডারেব জন্য জোব করে চাঁদা আদায় করা হচ্ছে।[২১০] রিডিং তাঁকে বুঝিয়ে ঠাণ্ডা কবেন। স্বরাজ দলের হিসেব দেখে গান্ধী তাদেব সততার সার্টিফিকেট দিয়েছিলেন।[২১১]

কিন্তু বাজেট বরাদ্দ নাকচ কবে, গান্ধীকে বশ করে বা ম্যুনিসিপ্যালিটি-করপোবেশন ভাল চালিয়ে ব্রিটিশ সাম্রাজ্যেব ভিত নাড়ানো যায় না। লিটন ডায়ার্কি চালাতে পারেননি, কিন্তু শাসন-যন্ত্র তাতে বিকল হয়নি। বাজেট বরাদ্দ পুরো নাকচ হলেও বড়লাটের তা বহাল করার সংস্কারসম্মত ক্ষমতা ছিল এবং তিনি তা প্রয়োগও করেন। জাতীয় দাবি নিয়ে ম্যাকডোনালড্ ও অলিভিয়ের কথাবার্তা বলতে চাইলে রিডিং তা বানচাল করে দেন কেন্দ্রীয় আইনসভায় স্বরাজী ও ইণ্ডেপেণ্ডেন্টদের মধ্যে তিনি ফাটল ধরাতে পেরেছিলেন এবং ক্রমবর্ধমান হিন্দু-মুসলিম বিরোধে উৎসাহিত হয়েছিলেন। দাশের হিন্দু-মুসলিম প্যাক্ট

কাকিনাড়া কংগ্রেসে গান্ধীবাদীদের আপত্তির ফলে গৃহীত না হওয়ায় মুসলমানরা বিরক্ত হয়েছিল।[২১২] মুশারফ হুসেন বাংলা আইন পরিষদে মুসলমানদের জন্য ৮০% সরকারী চাকুরি দাবি করে হিন্দুদের আরও উত্তেজিত করেন। দলের ওপর সন্ত্রাসবাদীদের চাপবৃদ্ধি দাশ পছন্দ করেননি।[২১২ক] আবার অর্ডিন্যান্স-রাজও নয়। ৭২ জন বন্দীর মধ্যে ৬০ জনই ছিলেন স্বরাজ দলের।[২১২খ]

এই পরিপ্রেক্ষিতে দাশ-লিটনের কথাবার্তা ব্যাখ্যা করতে হবে। রিডিং লিটনকে জানিয়েছিলেন দাশ হিংসা সমর্থন সম্পূর্ণরূপে ত্যাগ করলে কিছু শাসনতান্ত্রিক সুবিধা দেওয়া যেতে পারে। ভারতসচিব বার্কেনহেডকে লিটন ৩০ জুলাই লিখছেন, দাশের জীবনের শেষ বছরে (১৯২৫) দু'তিনবার এক দূতেব মাধ্যমে দাশ তাঁব কাছে বার্তা পাঠান। তার ফলে স্টিফেনসনের সঙ্গে দাশের কথা হয়। শীতকালে তাঁর সঙ্গেও একবার দেখা হয়।[২১৩] ২০ নভেম্বর লিটন জানান, দাশ চান মন্ত্রীরা সচিব নিয়োগ কববেন, গ্রাম সংগঠনে মোটা অর্থ পাবেন এবং কিছু সংবক্ষিত দফ্তরেব কর্তৃত্ব পাবেন। ২৮ নভেম্বরেব তাঁর আর এক চিঠিতে পড়ি দাশ ও নেহরু নীতিগতভাবে বিরোধিতা তুলে নেবেন যদি সরকার আরও কিছু দফ্তর ভারতীয়দের হাতে ছেড়ে দেন এবং অধ্যাদেশবলে বন্দী কিছু নেতাকে জামিন নিয়ে মুক্তি দেন।[২১৪] ১৯২৫-এর ২৯ মার্চ দাশ হিংসার বিরুদ্ধে প্রকাশ্যে বিবৃতি দেন। এমনকি, লিটনের মতে, নিজে বাইরে থেকে, দলকে মন্ত্রিত্ব নিতে দেবেন এমন কথাও বলেন।[২১৫] পার্লামেন্টে বেঙ্গল অর্ডিন্যান্স নিয়ে বিতর্কে বার্কেনহেড দাশকে আবও একটু এগিয়ে আসতে আহ্বান জানান। তাঁব মতে দাশের কথাবার্তায় অনেক অস্পষ্টতা রযে গিয়েছে, তা সম্পূর্ণ নয়।[২১৬]

ফরিদপুর কনফারেন্সে দাশ দলেব লোকদের সামনে কোনো বাস্তব ব্রিটিশ প্রস্তাব পেশ করতে পারেননি, অথচ হিংসামূলক কাজ বন্ধ করতে বলেছিলেন। সভাপতির ভাষণে তিনি ব্রিটেনকে ডোমিনিযান স্ট্যাটাস (স্ববাজ নয়) দিতে অনুবোধ জানান।[২১৭] এতে বিপ্লবীরা তীব্র আপত্তি তোলেন। বাংলাব অস্থায়ী ছোটলাট কেব (Kerr) লেখেন তাঁর দল প্রায় দু'ভাগ হয়ে গেছে। তিনি আবও গোলমাল এড়াতে দার্জিলিঙ বওনা হয়ে গেছেন।[২১৮] রিডিং তখন বিলেত গেছেন। দাশের আশা—তাঁব প্রস্তাব যথাযোগ্য মর্যাদাব সঙ্গে আলোচিত হবে এবং গৃহীত হবে। মতিলালকে মৃত্যুর তিন দিন আগেও তিনি লিখছেন, "I believe something may come out of the Reading-Birkenhead conversations which are going on about India (between April and August). I fear that you do not attach any importance to them. You may be right but something tells one that they will make some kind of proposal to us."[২১৯]

মৃত্যুহীন প্রাণ দান করে কিন্তু অপূর্ণ আশা নিয়ে তিনি চলে গেলেন। তিনি জানতেও পারেননি যে বার্কেনহেডের সঙ্গে রিডিং ডোমিনিযান স্ট্যাটাস প্রস্তাব নিয়ে আলোচনা করতে যাননি, মুডিম্যান কমিটির রিপোর্ট নিয়ে সরকারি নীতি কি হবে স্থির করতে গিয়েছিলেন। লিটন ভারত সচিবকে সাবধান করে দিয়েছেন কয়েকদিন আগে, দাশ এমন লোক নন যাঁর সম্বন্ধে খুব বেশি চিন্তা করেতে হবে। "He has shown himself to be a leader who commonly follows, he dare not break with the extreme section of the party although I have no doubt that he is personally opposed to violent methods." কিন্তু তিনি যখন দলের কট্টর অনুচরদের চিন্তা বা কাজের ওপর

প্রভাব রাখতে পারছেন না[২২০], তখন ব্রিটেনের কাছে তাঁর সহযোগিতার মূল্য নেই। "As an opponent he has ceased to be formidable, as a friend he will be useless."[২২১] বার্কেনহেড তাঁর সঙ্গে একমত হন।[২২২] লিটন একটা নিষ্ঠুর সত্য কথা বলেছিলেন, "Politically speaking... C. R. Das died at Faridpur।[২২৩]

ব্যক্তিগত ট্রাজেডিতে দাশ ও গোখ্‌লে তুলনীয়।

দাশের অমূলক আশা স্বরাজপন্থী রাজনীতির দুর্বলতারই দ্যোতক। মর্লের কাছে গোখ্‌লের প্রত্যাশা যেমন প্রহসনে পরিণত হয়েছিল, তেমনি বিডিং-বার্কেনহেডের কাছে দাশের প্রত্যাশা। অথচ অতুলনীয় দেশপ্রেম, ত্যাগ, সংগঠনশক্তি, গণ-আবেদন সবই তাঁর ছিল। সহযোদ্ধারা ছিলেন নিজ নিজ ক্ষেত্রে কৃতী এবং নিবেদিত। তবু কেন এমন হল ? বাইরে থেকে বাংলা স্বরাজ দলের কর্মসমিতি গুণিজনের সমাহার মনে হলেও তাঁদের অন্তর্দ্বন্দ্বই দুর্বলতার অন্যতম কারণ। তাঁর মৃত্যুর পর করপোরেশন ও দলের কর্তৃত্ব নিয়ে লজ্জাজনক কলহ তার প্রমাণ। দ্বিতীয় কারণ, লক্ষ্য অযৌক্তিক না হলেও উপায় অনেক ক্ষেত্রে অবাস্তব ছিল। হিন্দু-মুসলিম প্যাক্টের জন্য দেশবন্ধু শ্রদ্ধেয়, কিন্তু মন্ত্রীদের বেতন নামঞ্জুর করে ডায়ার্কির পতন ঘটাতে তাঁকে চাকুরি ও অর্থ দরাজ হাতে বিতরণ করতে হয়েছিল। তৃতীয়ত, এই প্যাক্টের জন্য রক্ষণশীল হিন্দুদের বিরাগভাজন হন তিনি, অথচ প্রতিক্রিয়াশীল মুসলিমদের আস্থা অর্জন করতে পারেননি। করপোরেশনে মুসলিমদের বেশি সংখ্যায় চাকুরি দেওয়ায় জি ডি বিড়লা গান্ধীর কাছে নালিশ করেন (যদিও ফল হয়নি)।[২২৪] 'মোহাম্মদী' ও 'মোসলেম হিতৈষী' অন্য সম্প্রদায়ের মনোভাবের ওপর আলোকপাত করে। ব্রিটিশ ধনতন্ত্র-নিয়ন্ত্রিত বাংলার অর্থনীতি এত চাকুরিই-বা যোগাবে কি করে ? সরকার ভালভাবেই জানতেন এমন 'সুবিধাবাদী বিবাহ' বেশিদিন টিঁকবে না। চতুর্থত, শ্রমিক সংগঠনের ব্যাপারে দেশবন্ধুর কোন সত্যকার উৎসাহ দেখি না। কৃষকদের ঋণমকুব বা ভাগচাষীদের স্বার্থরক্ষায়ও তিনি ব্যর্থ হন দলীয় জমিদার-মহাজন শক্তির প্রতিবন্ধকতায়। বাংলার গ্রামাঞ্চলে শ্রেণীসংগ্রাম যে কোন সময় সাম্প্রদায়িক সংগ্রামের রূপ নিত, দাশ সেই মৌল দ্বন্দ্বের নিরসন করতে পারেননি। পঞ্চমত, হিংসায় বিশ্বাস না করলেও রাজনৈতিক কারণে তার প্রতিবাদও তিনি করতে পারেননি, বরং গোপীনাথ সাহার পক্ষ নিয়ে সিরাজগঞ্জ ও এ আই সি সি-তে লড়াই করেছেন। এইচ ডব্লু হেল দেখাচ্ছেন কংগ্রেস সংগঠনে ঢুকে বিপ্লবীরা ১৯২৩ সাল থেকে পুরাতন পথে ফিরে যায়।[২২৫] এরই পরিণতি টেগার্ট সন্দেহে ডে-হত্যা। দাশ পলাতক বিপ্লবী বিপিনবিহারী গাঙ্গুলীকে সাহায্য করেন ও তাঁর সহকর্মী সত্যেন মিত্রকে স্বরাজ দলের সম্পাদক নিযুক্ত করেন।[২২৬] এঁরা শেষপর্যন্ত ফরিদপুর কনফারেন্সে তাঁর বিরুদ্ধেই গিয়েছিলেন। কিন্তু মন্ত্রীদের বেতন না-মঞ্জুর করে দাশ যেমন আমলাতন্ত্রে মরণাঘাত হানতে পারেননি, বিপ্লববাদীদের ক্রিয়াকলাপও ব্রিটিশ সরকারকে আলোচনার পথে আনতে পারেনি। বার্কেনহেড স্পষ্টই বলেছিলেন "The door to acceleration (of reforms) is not open to menace. Still less will it be stormed by violence." তিনি বরং স্বরাজীদের চ্যালেঞ্জ জানিয়ে সর্বসম্মত এক শাসনতন্ত্র তৈরি করার আহ্বান জানিয়েছিলেন।

দুর্ভাগ্যবশত বাংলার স্বরাজ দল দাশের মৃত্যুর পর প্রায় ভেঙে যেতে বসল। দাশের শূন্য আসন নেবেন কে ? তাঁরই সঞ্চিত ও ধারকরা টাকায় দল চলত ; তিনি নরম, গরম, হিন্দু, মুসলমান, গ্রাম ও শহর-এর একটা কাজচলা সমন্বয় তৈরি করতে পেরেছিলেন শুধু আপন ব্যক্তিত্ব ও ত্যাগের মহিমায় ; তাঁরই বুদ্ধি, বিচক্ষণতা ও সাহস গান্ধীর মত প্রতিপক্ষকে

নির্বীর্য করেছিল। অদৃষ্টের পরিহাস, সেই গান্ধীর শরণ নিতে হল দাশের উত্তরাধিকারী নির্বাচনে। গোয়েন্দা দফতরের মতে প্রথমে তিনি অরবিন্দকে ফিরে আসতে অনুরোধ জানান এবং তাতে ব্যর্থ হয়ে, আজাদের পরামর্শে, যতীন্দ্রমোহন সেনগুপ্তের মস্তকে স্বরাজ দলের নেতৃত্ব, কলিকাতা করপোরেশনের মেয়র পদ ও প্রাদেশিক কংগ্রেসের সভাপতিত্ব রূপ 'ত্রিমুকুট' পরিয়ে দেন। বলা বাহুল্য, বিভেদপ্রবণ ও উচ্চাকাঙ্ক্ষী বাঙালীদের অনেকেই এটা পছন্দ করেননি।[২২৭] সেই থেকে বাংলার কংগ্রেসী রাজনীতিতে যে দলাদলির বীজ রোপিত হল, আজ তা বিষবৃক্ষে পরিণত।

কেন্দ্রে দাশের ঐতিহ্য কিছুদিন বজায় রাখলেন মতিলাল নেহরু। বার্কেনহেড চ্যালেঞ্জ জানিয়েছিলেন ভারতীয় দলগুলি সর্বসম্মতিক্রমে একটা সংবিধান তৈরি করুক। এই চ্যালেঞ্জ বিরোধীদের একটা স্বল্পস্থায়ী ঐক্য দিয়েছিল। মুডিম্যান কমিটির (সংখ্যাগরিষ্ঠের) রিপোর্ট গ্রহণের সরকারী প্রস্তাবেব যে সংশোধনী মতিলাল আনেন, অনেকেই তাকে দ্বিতীয় 'জাতীয় দাবি' আখ্যা দিয়েছেন। ৭২-৪৫ ভোটে তা গৃহীত হয়। জিন্নার মত লোকও রাজকীয় কমিশন নিয়োগেব দাবি তোলেন। তবে অবস্থা বুঝে মতিলাল গোলটেবিল বৈঠকের ওপর জোব দেননি। তাঁর নরমপন্থীদের সাহায্যের প্রযোজন ছিল। কিন্তু ক্ষণিক ঐক্য ক্ষণেই ভেঙে গেল। কেন্দ্রীয় বিধানসভার বাচস্পতি নির্বাচনে জিন্না সমর্থন করলেন রঙ্গচারিয়াবকে ও নেহরু বিটলভাইকে। মতিলাল স্কীন কমিটিব সদস্য হলে কিছু স্ববাজী প্রশ্ন তোলেন অসহযোগিতার নীতি কি করে এসব কাজ সমর্থন কবে ? সি.পি-তে তাম্বে একসিকিউটিভ কাউন্সিলাব হলেন। মদত দিলেন মুঞ্জে। মতিলাল পাল্টা আক্রমণ চালালেন। মহারাষ্ট্রেব কেলকাব ও জয়াকর মতিলালকে লিখলেন, "এখন সব ক্ষমতা, প্রভাব ও উদ্যোগ-সমন্বিত পদ দখল করাব সময় এসেছে।"[২২৮] ১৯২৫-এর ১ নভেম্বর নাগপুর সম্মেলনে 'responsive cooperation' প্রশ্নে মতিলাল ও মারাঠী নেতাদেব বাদানুবাদ হল। তার আগে সেপ্টেম্বরে পাটনা এ· আই· সি· সি· তে 'নো চেঞ্জার' পট্টভি সীতারামায়ার সঙ্গে মতিলালেব দারুণ ঝগড়া হয়ে গেছে। সবকাব পক্ষেব ব্যাসিল ব্ল্যাকেট সব কাজগুলোকেই সরকারেব সঙ্গে সহযোগিতা আখ্যা দিলেন।

বাংলায় দাশের উত্তরাধিকাবী নির্বাচন প্রসঙ্গ আগেই তুলেছি। সেখানে অন্তর্দ্বন্দ্বেব জন্য আইন পরিষদের বাচস্পতি নির্বাচনে ও করপোরেশনের অলডাবম্যান নির্বাচনে স্ববাজ দল হার মানল।[২২৯] সেনগুপ্ত, শাসমল ও তুলসী গোস্বামীর দলাদলি শুরু হল। বিপ্লবীদের মধ্যেও অন্তর্দ্বন্দ্ব ছিল এবং এক একটা গোষ্ঠী এক এক পক্ষ নিল।[২৩০] কর্মীসংঘ নামক যুগান্তর-এর এক গোষ্ঠী সেনগুপ্তর পক্ষ নেয় কিন্তু তাদের সুরেশ দাশ ও অমরেন্দ্রনাথ চ্যাটার্জি ও পঞ্চপ্রধান[২৩০ক] নানাভাবে উত্যক্ত কবেন। সেনগুপ্তকে বি পি সি সি-র সভাপতির পদ ছাডতে বাধ্য করা হয। তাঁবা শাসমলকে ডেকে আনেন কিন্তু বিপ্লবীরা তাঁকে কোনওদিন পছন্দ করতেন না। তিনিও কৃষ্ণনগর প্রাদেশিক সম্মেলনে সন্ত্রাসবাদের বিরোধিতা করেন। তিনি পদত্যাগ করতে বাধ্য হলে যতীন্দ্রমোহন আপোস করলেন পঞ্চপ্রধান ও কর্মীসংঘেব সঙ্গে। কিন্তু এঁদের চাপে তিনি হিন্দু মুসলিম প্যাক্ট বিসর্জন দেন ও মুসলিম স্বরাজীরা বিরক্ত হয়ে দলত্যাগ করে। পরে যুগান্তব ও পঞ্চপ্রধান (১৯২৭-এ মুক্ত) সুভাষচন্দ্রকে সমর্থন জানায়, অনুশীলন সেনগুপ্তকে। উভযের বাদানুবাদ প্রতিফলিত হয় বিভিন্ন স্তরের নির্বাচনে, সংবাদ মাধ্যমে এবং মতিলালকে লেখা চিঠিতে—যাতে সম্পূর্ণ বিভ্রান্ত হয়েছিলেন তিনি।[২৩১] ১৯২৮-এর মেয়র নির্বাচনে সুভাষচন্দ্র হার মানেন।[২৩২] কলকাতা কংগ্রেসের সময় একটা সাময়িক নিষ্পত্তি হয়। সেনগুপ্ত হন অভ্যর্থনা সমিতির

সভাপতি, বিধানচন্দ্র রায় তাঁর সচিব ও সুভাষচন্দ্র স্বেচ্ছাসেবী দলের সর্বাধিনায়ক। বসুর পেছনে এখন থেকে দেখা যায় হেমচন্দ্র ঘোষের অধীন বি ভি গ্রুপকে।

হিন্দু-মুসলিম সম্পর্ক চিড় খেল এতে। প্যাক্ট পরিত্যক্ত হওয়ায় সুরাবর্দিরা ইণ্ডেপেণ্ডেণ্ট মুসলিম পার্টি গড়েন। হিন্দু-মুসলিম বিরোধের ফলে চক্রবর্তী-গজনভি ও মশারফ হোসেন-মিত্র মন্ত্রিসভা স্বল্পস্থায়ী হয়। স্যার আবদার রহিম সাম্প্রদায়িক বিদ্বেষে ইন্ধন দেন।[২৩২ক] লিটনের ইঙ্গিতে জেলার আমলারা মুসলিমদের সংঘবদ্ধ করতে এমনকি মুসলিম-নমঃশূদ্র রায়তদেব ঐক্য গড়তে তৎপর হয়।[২৩৩] লোক্যাল বোর্ড ও ম্যুনিসিপ্যালিটির নির্বাচনে সাম্প্রদায়িকতা বাড়ে। নানা কারণে বাংলার বাইরেও উত্তেজনা বাড়ছিল। শেষে ১৯২৩-এ কোহাটে ও ১৯২৬ সালের এপ্রিলে কলকাতাব ভয়াবহ দাঙ্গায় তা ফেটে পড়ে। এর পবিপ্রেক্ষিতে সব বাজনৈতিক দরকষাকষি ও আপোস মূল্যহীন হয়ে পড়ে।[২৩৪]

এসব সংঘর্ষ মূলত খিলাফৎ আন্দোলনেব ব্যর্থতার প্রতিক্রিয়া। গান্ধীকে বন্দী করার পূর্বেই সাফি ও আগা খাঁর চেষ্টায় এবং রিডিং-এর প্রচ্ছন্ন সমর্থনে খিলাফতীরা কংগ্রেস ছেড়ে আসছিল। ১৯২৪ সালে কামাল আতাতুর্ক যখন খলিফার পদ তুলে দিলেন তখন হিন্দু-মুসলিম সম্প্রীতির কোনো নৈতিক ভিত্তিও বইল না। খলিকুজ্জমান Pathway to Pakistan গ্রন্থে এই সময়কাব বিভ্রান্তির চিত্র তুলে ধবেছেন। কংগ্রেসী মুসলিমদেব মধ্যেও 'প্রোচেঞ্জার' 'নো-চেঞ্জারে' বিবাদ বাধল। ফলে মুসলিম সংহতি বোধের প্রতীক—কুববানি, মসজিদের পবিত্রতা, ইত্যাদি—বড়ো হয়ে উঠল। ১৯২৩-এ মালব্যেব নেতৃত্বে হিন্দু মহাসভার উত্থান, শ্রদ্ধানন্দ কর্তৃক মালকানা রাজপুত গোষ্ঠীর হিন্দুকবণ, আর্যসমাজের নেতৃত্বে শুদ্ধি ও সংগঠন কিচলুকে প্রণোদিত করল সমান্তবাল তানজিম ও জামিযৎকে তবলিগ্ আন্দোলনে।[২৩৫] মনে রাখা দরকার ১৯২৫-এ নাগপুরে বাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘ প্রতিষ্ঠিত হয। প্রধানত ব্যাঙ্কাব, বণিক, উকিল, জমিদারবা (যেমন পঞ্জাবেব রাজা নরেন্দ্রনাথ ও বিহাবের দ্বারভাঙার মহারাজা) ছিলেন হিন্দু সংগঠনগুলিব পৃষ্ঠপোষক। মুশিরুল মুঞ্জের ডায়েবি থেকে দেখিয়েছেন তাঁর মতামত খুব উগ্র ছিল। তবু মনে রাখতে হবে এক হাতে তালি বাজে না। মোপলা বিদ্রোহ, সাম্প্রদায়িক মনোভাবাপন্ন কিছু খিলাফতীর কার্যকলাপ, ইউ.পি.ও পঞ্জাবেব কিছু ধর্মীয় শিক্ষা প্রতিষ্ঠানেব দায়িত্ব ভুললে চলবে না। আগেই দেখিয়েছি খিলাফৎ আন্দোলনের সঙ্গে স্বরাজ আন্দোলন যুক্ত কবে গান্ধী পরোক্ষভাবে মৌলবাদী উলেমাদের প্রশ্রয় দিয়েছিলেন।

বারি পাদপ্রদীপের সামনে থেকে অপসৃত হয়ে ক্রুদ্ধ হযেছিলেন।[২৩৬] মহম্মদ আলিও বাদ যাননা। ফরওয়ার্ড তাঁব সম্বন্ধে ঠিকই লিখেছে—"a nationalist in the winter season and a communalist in summer।"[২৩৭] কোহাট দাঙ্গার পর গান্ধীর সঙ্গে শৌকতের বিতর্ক ভুললে চলবে না।[২৩৭ক] লাজপৎ আবার গান্ধীকে পক্ষপাতিত্বের জন্য দায়ী করেন।[২৩৮]

গান্ধী উভয়পক্ষকে থামাবাব চেষ্টায ব্যর্থ হয়ে একুশ দিনেব অনশনব্রত নিলেন। যুনিটি কনফারেন্সে কোন লাভ হয়নি।

১৯২৫-এ সবসুদ্ধ ষোল ও ১৯২৬-এ ২৫টি দাঙ্গা হয়, যাব মধ্যে সব চেয়ে ভয়াবহ দাঙ্গা বাধে কলকাতায়।[২৩৯] মসজিদের সামনে আর্যসমাজী শোভাযাত্রা কালে বাদ্যভাণ্ড ২-১৫ এপ্রিলের দাঙ্গার তাৎক্ষণিক কারণ। 'মোহাম্মদী' মাধ্যমে ফজলল হকের সাম্প্রদায়িকতা প্রচার যেমন দায়ী, তেমনি দায়ী দারোয়ান ও জমাদারদের ধর্মের জন্য প্রাণ দিতে মালব্যের

ডাক।[২৪০] সুরাবর্দির পাঠান গুণ্ডা আল্লাবক্স পেশওয়ারি ১৫ জুলাই-এর দাঙ্গা বাধায়।[২৪১] কলকাতা ডকে আবার দাঙ্গা হয় সেপ্টেম্বরে। দাঙ্গা পরে মফস্বলে ছড়িয়ে পড়ে।[২৪২] এর মধ্যে জন্মাষ্টমীর সময় ঢাকার দাঙ্গা কুখ্যাত। মৈমনসিংহেব জেলাধিকারিক হিন্দু জমিদার ও মুসলিম তালুকদার-জোতদারদের প্রতিযোগিতা, বঙ্গীয় প্রজাসত্ত্ব আইন সংশোধনী বিলে হিন্দু বিরোধিতা, মুসলিমদের সংখ্যাবৃদ্ধি, আর্থিক সচ্ছলতা ও শিক্ষাবিস্তারের সঙ্গে রাজনৈতিক ক্ষমতালাভের বর্ধমান আগ্রহ প্রভৃতিকে দায়ী করেছেন। কিন্তু তিনিও মুসলিম মৌলবাদকে ছেড়ে কথা বলেননি।[২৪৩] ১৯২৬-এর সর্বাপেক্ষা দুঃখবহ ঘটনা শ্রদ্ধানন্দ হত্যা। এর জন্য উভয় পক্ষের প্রচার—পাল্টা প্রচার ও সংঘর্ষ দায়ী। মুঞ্জে "মোসলেম লাঠি"র পাশে "ব্রিটিশ মেশিনগান"ও দেখলেন।

ঘটনাপ্রবাহে সরকারের আনন্দ আর ধরে না। হারকোর্ট বাটলাব রিডিংকে লিখলেন, **"Hindu and Mussalman hate each other so much that they have not much time to hate us,"** ১৯২৬-এর নির্বাচনের ওপর সাম্প্রদায়িক বিদ্বেষের কালো ছায়া নামল। গান্ধী কোনদিনই কাউন্সিলী রাজনীতিতে বিশ্বাসী ছিলেন না। এখন তাঁর মনে হল সর্বপ্রথম সাম্প্রদায়িক বা গোষ্ঠীভিত্তিতে নির্বাচন বন্ধ কবতে হবে। **"A common electorate must impartially elect its representatives on the sole ground of merit."** চাকুরির সংস্থানও হবে গুণগত নিরিখে। ফজল-ই-হোসেনকে তিনি লিখলেন, মুসলমানদের স্বতন্ত্র নির্বাচনাধিকার দিলে অন্য সম্প্রদায়, এমনকি ক্ষুদ্রাতিক্ষুদ্র সম্প্রদায়ও তা চাইবে। **"This must mean ruin of nationalism."**[২৪৪] মহম্মদ আলি এ সব শুনে চটে গিয়ে জওহরলালকে লেখেন, এ সব মালব্যের কীর্তি।[২৪৫] গান্ধী পুরো ১৯২৬ সালে রাজনীতি থেকে সরে গেলেন। তাঁর কর্মসূচি হল খাদি প্রচার, অস্পৃশ্যতা দূরীকবণ ও গোরক্ষণ। রিডিং ও আবউইন ভাবলেন, আপদ বিদায় হল। কিন্তু আসলে এ বিদায় নয়, কুরুক্ষেত্রের পূর্বেব অজ্ঞাতবাস।

কেন্দ্রীয় স্বরাজ দলেও ভাঙন ধরল। ১৯২৫-এর শেষেই মাবাঠী 'রেসপনসিভিস্ট' দলের সঙ্গে মতিলালেব ঝগড়া বেধেছিল। মতিলালের স্বৈবাচাবী ব্যবহাব ও বাদশাহী মেজাজে তিতিবিরক্ত হয়েছিলেন কেলকার ও জয়াকব। মতিলাল গান্ধীর কাছে নালিশ জানান, মারাঠীবা অসহযোগে নীতিতে আদৌ বিশ্বাসী নয়।[২৪৬] উত্তরে জয়াকর বলেন, সহযোগিতার বাকী আর কি রয়েছে?[২৪৭] বোম্বাইতে ও পরে কানপুর কংগ্রেসে (১৯২৫) এই দুই গোষ্ঠীর আপোস হল না। লক্ষণীয় যে উভয় গোষ্ঠীই গান্ধীর কাছে নালিশ করছেন। আরো লক্ষণীয় গান্ধী মতিলালের সঙ্গে সুর মিলিয়ে মন্ত্রিত্ব গ্রহণেব বিরোধিতা করছেন। ফলে কেলকার, জয়াকর ও মুঞ্জে স্বরাজ দল থেকে বেরিয়ে গিয়ে রেসপনসিভ কো-অপারেশন দল গড়েন। মালব্য ও রঙ্গচারিয়ার ইণ্ডেপেণ্ডেন্ট পার্টি ত্যাগ করেন। বোম্বাইতে (৩ এপ্রিল, ১৯২৬) উভয় গোষ্ঠীর ও উদারপন্থীদেব যে আঁতাত তৈরি হয়—তার নাম দ্য ইণ্ডিয়ান ন্যাশনাল পার্টি।[২৪৮] আইনঅমান্য ও কর বর্জন এ দলের কর্মসূচিতে স্থান পায়নি। এঁরা প্রয়োজনে সরকারের সঙ্গে সহযোগিতার জন্য তৈরি ছিলেন। সবরমতীতে আর একবার স্বরাজ দলের ঐক্য আনার চেষ্টা হয়েছিল। কিন্তু আরুইন সানন্দে জানাচ্ছেন তা সফল হয়নি। এই ডামাডোলে স্বরাজীরা ১৯২৬-এর ৮ মার্চ কেন্দ্রীয় আইনসভা ছেড়ে আসে। তারা বাইরের লোকদের কাছে ঘরের বিবাদের কথা ফাঁস করতে চায়নি। ক্রুদ্ধ মতিলাল ছেলের কাছে লিখেছিলেন, **"The Malaviya-Lala gang aided by Birlas' money are making frantic efforts to capture the**

Congress."[২৪৯] জওহরলাল আত্মজীবনীতে লিখছেন, মালব্যের দল " a motley crowd of title-holders, big land-holders, industrialists and others."[২৫০] ১৯২৬-এর ২৮ মার্চ গান্ধী বিড়লাকে লেখেন, "When we compare the two creeds (of the Nationalist Party of Lalaji and Malavyaji and the Swarajya Party of Motilal) the Swarajya Party's creed is certainly more commendable though both are inferior to non-cooperation." [২৫০ক]

বলা বাহুল্য, ১৯২৬-এর শেষে যে নির্বাচন হল তাতে আসাম, বিহার ও মাদ্রাজ ছাড়া অন্যত্র স্বরাজপন্থীদের ভরাডুবি ঘটল। পঞ্জাবে. হিন্দুসভা স্বরাজীদের প্রধান প্রতিপক্ষ। লাজপত একটা নয়, দুটো কেন্দ্রে, স্বরাজীদের হাবালেন। ইউ.পি. থেকে একমাত্র হিন্দু স্বরাজী জিতলেন—তিনি স্বয়ং মতিলাল।[২৫১] বাংলায়—রাজবন্দী মুক্তির দাবিতে স্বরাজীরা কিছু সুবিধা করলেও মুসলিম সমর্থন হারাল। মহারাষ্ট্র ও সি.পি-তেও সুবিধা হল না রেসপনসিভিষ্ট দলের বিরোধিতায়। বড়লাট মন্তব্য করছেন, "The Mahomedan defection from the Swarajist Party in Bengal is very significant."[২৫২] সেখানে ৩৯টি মুসলিম আসনের ৩৮টিতেই সরকাব সমর্থকরা জেতে। বাংলায় ও সি.পি-তে পুনরায় ডায়ার্কি চালু হল। কেন্দ্রীয় আইনসভায় স্বরাজীরা পেল মাত্র ৩৫টি আসন। কেন্দ্রে স্বরাজীদেব উগ্রতা অনেকাংশে প্রশমিত হল। রিজার্ভ ব্যাঙ্ক বিলের ব্যাপারে তারা সহযোগিতাও করল। সি. পি-তে তারা মন্ত্রিত্বও নিল। ভারতসচিব সোল্লাসে ঘোষণা করলেন, "The Swarajists are down. The Hindu-Muslim dissensions have destroyed Gandhi's dream."[২৫৩]

অবস্থা অতটা খাবাপ হয়নি। গৌহাটি কংগ্রেস (১৯২৬) শুধু মন্ত্রিত্ব গ্রহণে আপত্তি জানাল না, অন্য দলকে মন্ত্রিত্ব গ্রহণে সমর্থন করতেও নয়। যে সব শর্ত কংগ্রেস দিল তা মোটামুটি ফরিদপুরে উপস্থাপিত দাশের শর্তের অনুরূপ, তবে নূতনত্বের মধ্যে, গান্ধীব কথা শুনে, দেশের পক্ষে কল্যাণকর প্রস্তাব ও বিল আনতে রাজি হল। গৌহাটিতে দেখা গেল রেসপনসিভিষ্ট, ইণ্ডেপেণ্ডেণ্ট, নবমপন্থী স্বরাজী ও তাঁর ব্যক্তিগত প্রতিদ্বন্দ্বী শ্রীনিবাস আয়েঙ্গারের সঙ্গে লডাই করতে মতিলাল গান্ধীব ওপর নির্ভর করছেন।

এতে কংগ্রেসের মধ্যে ঐক্য ফিরে আসেনি। বোম্বে কাউন্সিলে কেলকার-জয়াকর গোষ্ঠীর সঙ্গে নরীম্যান গোষ্ঠীর মতদ্বৈধ হল। বাংলায় স্বরাজীরা শাসমলকে মেদিনীপুর কেন্দ্রে হারাল, কখনও যতীন্দ্রমোহনের পক্ষে, কখনও বিপক্ষে জড়িয়ে পড়ল, এমন কি আবদার রহিমের মত উগ্র সাম্প্রদায়িক নেতার সঙ্গে যোগ দিয়ে 'গজ-চক্র' মন্ত্রিসভার পতন ঘটাল। মাদ্রাজে স্বরাজীদের সাহায্যে সুব্বারাওয়ের মন্ত্রিসভা গঠিত হল। যেহেতু এ ধরনের সমর্থন গৌহাটি কংগ্রেসের প্রস্তাব বিরোধী, অনেকে আপত্তি জানাল। তবু সত্যমূর্তি ও মুদালিয়ার মাদ্রাজের লাট গসচেনের সঙ্গে ভাব রেখে চললেন।[২৫৪] এ সব দেখে কে এম মুনশী মন্তব্য করেছিলেন, "At present, like a moth-eaten cloth, the Congress Committee is more holes than cloth."

কংগ্রেসের ঐক্য ফিরিয়ে আনতে হলে আবার তাকে সাম্রাজ্যবাদ বিরোধিতার পথে ফিরে যেতে হবে—এ বোধ জওহরলাল, শ্রীনিবাস আয়েঙ্গার প্রভৃতি অনেক তরুণ নেতাদের হয়েছিল। গান্ধী তো জানতেন কাউন্সিলের রাজনীতির পরিণতি এমনি হবে। এপ্রিলে শ্রীনিবাস আয়েঙ্গারকে তিনি লিখলেন, "The more I study the Council's work,

the effect of the entry into the Council upon public life, its repercussions upon the Hindu-Muslim question, the more convinced I become not only of the futility but the inadvisability of Council -entry."[২৫৪ক] দ্বিতীয় সমস্যা—হিন্দু-মুসলিম সংহতিসাধন। এখানেও গান্ধীর মনে হয়েছিল শুদ্ধি, সংগঠন, তানজিম, তবলিগ, এ সব অতি তুচ্ছ জিনিস বড় হয়ে উঠছে যৌথ কর্মযজ্ঞের অভাবে। হিন্দু ও মুসলিমদেব কিছু কিছু দুর্বলতা আছে, আর তার থেকে আসে ভয়, ভয় থেকে পারস্পরিক অবিশ্বাস। দুই সম্প্রদায়কে স্বরাজসাধনায় ও গঠনমূলক কাজে না মেলাতে পারলে দাঙ্গা চলবে। তিনি মিটিং কবে প্রস্তাব নিয়ে এ সমস্যা সমাধান হবে বলে মনে করতেন না, তাই ১৯২৭ আগস্টের সিমলা বা নভেম্বরের কলকাতা ঐক্য সম্মেলনে যোগ দেননি।[২৫৫] গান্ধী মোটামুটি দাশের প্যাক্ট সমর্থন কবতেন এবং পঞ্জাবে ও বাংলাব মুসলমানদের জন্য উদারতর ব্যবস্থাব পক্ষে ছিলেন। কিন্তু লাজপৎ ও মালব্যের সাহায্য না পেলে তা করবেন কি ভাবে?

১৯২৭-এর ২০ মার্চ জিন্নার সভাপতিত্বে দিল্লীতে মুসলিম নেতাদেব এক সভা হয়। তাতে যৌথ ভোটদান প্রথা গৃহীত হয। কিন্তু বাংলা ও পঞ্জাবেব সংখ্যালঘু হিন্দু লোকসংখ্যার ভিত্তিতে আসন বণ্টনেব প্রতিবাদ করে। সিন্ধুকে বোম্বাই থেকে স্বতন্ত্র করার মুসলমানদের প্রস্তাব জয়রামদাস দৌলতরাম নাকচ কবে দেন। অন্যদিকে জিন্নাব প্রস্তাবও লীগের সকলে মেনে নেয়নি। পঞ্জাবেব ফজল-ই-হোসেন, সাফি, ইকবাল প্রভৃতি নেতা পৃথক নির্বাচন ত্যাগ করতে রাজি ছিলেন না। ফজল-ই আবাব স্থানীয় স্বাযত্তশাসনের ক্ষেত্রেও পৃথক নির্বাচন চালু করেন। তাঁব মহাজন বিরোধী আইন পশ্চিম পঞ্জাবে অবোরা স্বার্থ ব্যাহত করে। অবশ্যই হিন্দুসভা অবোবা পক্ষ নেয়। বাংলাব আবদাব রহিম ও সীমান্তের আবদুল কৈয়ুম ফজল-ই-দের সমর্থন করেছিলেন। ১৯২৭-এব (৩-৭ মে) লাহোরেব দাঙ্গা পবিস্থিতি আবও ঘোরালো কবে ও তা বিহার, ইউ পি, সি পি-তে ছড়ায়। জিন্না, আনসারিদের চেষ্টা বানচাল শুধু সাফি, ফজল-ই করেননি, মালব্য, মুঞ্জে, লাজপতও তাতে সাহায্য করেন।[২৫৬]

সাম্প্রদায়িকতাব তুরুপ ব্যবহাবে সফল হলেও নতুন সাম্রাজ্যবাদ বিবোধী শক্তির অভ্যুদয় ঘটছে টের পাচ্ছিলেন আরুইন। প্রথমত, কংগ্রেসেব মধ্যে সংগ্রামী যুবশক্তির নেতৃত্ব দিচ্ছিলেন জওহরলাল ও সুভাষচন্দ্র। দ্বিতীয়ত, কংগ্রেসেব বাইরে সাম্যবাদী চিন্তাধারা সক্রিয় হয়ে উঠছিল এবং তাদের নেতৃত্বে কৃষক-মজদুব আন্দোলন জন্মলাভ করছিল। ১৯২৭-এ ব্রাসেলসে অনুষ্ঠিত ঔপনিবেশিক শোষণ ও সাম্রাজ্যবাদ বিরোধী আন্তর্জাতিক কংগ্রেসে যোগ দেবাব আগেই নেহরু সমাজতন্ত্রের প্রতি আকৃষ্ট হয়েছিলেন। ১৯২০-২১-এ উত্তব প্রদেশের বিভিন্ন অঞ্চল ঘুবে স্বচক্ষে কৃষকদের যে দুর্দশা তিনি প্রত্যক্ষ করেছিলেন তার স্মৃতি ভুলবার নয়। সুভাষচন্দ্রের ট্রেড ইউনিযান সংক্রান্ত কার্যকলাপ দেশবন্ধুর ঐতিহ্যানুসারী। তৃতীয়ত, শচীন সান্যাল ও যোগেশ চ্যাটার্জির হিন্দুস্থান রিপাব্লিকান অ্যাসোসিয়েশন গঠন ও কাকোরি ট্রেন ডাকাতি বুঝিয়ে দেয় সন্ত্রাসবাদ মরেনি। এর সঙ্গে যুক্ত হয় ভগৎ সিং-এর দল। ১৯২৮-এ গঠিত হয় হিন্দুস্থান সোশ্যালিস্ট রিপাব্লিকান আর্মি।

## ॥ ১০ ॥

উনিশ শো বিশ-এর ১৭ অক্টোবর মানবেন্দ্রনাথ রায় সুদূর তাসখন্দে ভারতীয় কম্যুনিস্ট পার্টি প্রতিষ্ঠা করেছিলেন।[২৫৭] তিনি, এবং অনেক সময় কমিনটার্ন, টাকা, বই, বা দূত পাঠিয়ে গান্ধীবাদে বীতশ্রদ্ধ তরুণদের, বিশেষত রায় তাঁর সন্ত্রাসবাদী-জীবনের সহকর্মীদের, মার্কসবাদী লেনিনবাদী চিন্তাধারার সংস্পর্শে এবং কমিনটার্নের প্রভাবমণ্ডলে আনার চেষ্টা করতেন। বাংলায় যে পার্টিকেন্দ্র স্থাপিত হয় তার প্রাণপুরুষ ছিলেন মুজফ্ফর আহমেদ।[২৫৮] বোম্বাই-এর ডাঙ্গে, নিম্বকার, নাদকার্নি, দেশপাণ্ডে, জোগলেকার প্রভৃতি তরুণ ১৯২১-এই গান্ধীবাদে আস্থা হারিয়েছিলেন, তাঁরাও মার্কসবাদী সাহিত্যের সঙ্গে পরিচিত হচ্ছিলেন। মাদ্রাজ ও লাহোরে আরও দুটি কেন্দ্র গড়ে ওঠে। বারদৌলি আন্দোলন পরিত্যক্ত হওয়ায় কৃষকরা গান্ধীর নেতৃত্ব সম্বন্ধে হতাশ হয়েছিল আর শ্রমিকদের সঙ্গে ১৯১৮ সালের পর থেকে তাঁর সম্পর্ক ছিল না। রায় বুঝতে পেরেছিলেন নবধর্মে দীক্ষিত হওয়ার জন্য বিরাট এক ক্ষেত্র প্রস্তুত হয়ে আছে। কম্যুনিস্ট ইনটারন্যাশনাল আহমেদ ও ডাঙ্গের মধ্যে, এবং পরে বিভিন্ন প্রান্তের কম্যুনিস্টদের নেতাদের মধ্যে যোগসূত্র স্থাপনে ব্রতী হয়েছিল। নানাভাবে অনুশীলন ও যুগান্তর দলের কিছু বিপ্লবী এঁদের সংস্পর্শে আসেন, যেমন বিপিনবিহারী গাঙ্গুলী, ভূপেন্দ্রকুমার দত্ত ও জীবনলাল চ্যাটার্জী। বিপ্লবীদের অবশ্য আসল উদ্দেশ্য ছিল অস্ত্র সংগ্রহ। রায় নানাভাবে চিত্তরঞ্জনকে প্রভাবিত করার চেষ্টা করেন। তাঁর সুর ছিল চড়া গান্ধীবিরোধী।

স্বভাবতই প্রশ্ন ওঠে জাতীয়তাবাদী রাজনীতির সঙ্গে কম্যুনিস্টদের কি ধরনেব সম্পর্ক গড়ে উঠবে। এই প্রসঙ্গে মানবেন্দ্রনাথ রায় ও লেনিন ভিন্ন ধারণা পোষণ করতেন।[২৫৯] ১৯২০-এর আগস্ট মাসে কমিণ্টার্নের দ্বিতীয় কংগ্রেসে রায় যে থিসিস রাখেন লেনিন নিজের হাতে তা অনেকখানি বদলে দেন। ১৯২২-এর নভেম্বরে-ডিসেম্বরে কমিণ্টার্নের চতুর্থ কংগ্রেস উপনিবেশসমূহের কম্যুনিস্টদের নির্দেশ দেয় যে তারা যেন জাতীযতাবাদী সংগ্রামে অংশ নেয়। ১৯২৪-এ পঞ্চম কংগ্রেস তাদের দল গঠন করতে বলে এবং সমাজবাদী আন্দোলন বজায় বেখে জাতীয় সংগ্রামে লিপ্ত হতে বলে। বায়ের নির্দেশে চমনলাল, ডাঙ্গে ও সিঙ্গারভেলু ট্রেড য়ুনিয়ান কংগ্রেস দখল করতে চেষ্টা পান। কলকাতায় ১৯২৪ সালে দাশের সভাপতিত্বে যে চতুর্থ AITUC-র সভা হয়, তাতে এঁদের অংশগ্রহণ করতে দেখি। গোয়েন্দা দফতরের কর্তা মন্তব্য করেন, কম্যুনিস্টরা সন্ত্রাসবাদী ও উগ্র জাতীয়তাবাদীদের মধ্যে একটা বিপজ্জনক 'tactical position' পাবার চেষ্টা করছে।

মস্কো থেকে শিক্ষা নিয়ে নলিনী গুপ্ত ও অবনী মুখার্জী আগেই এসেছিলেন। শৌকত উসমানি ভারতে আসেন ১৯২২ সালে এবং সম্পূর্ণনন্দ ও জওহরলালের সঙ্গে যোগাযোগ করেন। ব্রিটেনে শিক্ষাপ্রাপ্ত পার্সি গ্ল্যাডিং ও জর্জ অ্যালিসন আসেন কাছাকাছি সময়ে। ১৯২৫-এ কানপুরের সম্মেলনে সি পি আই জন্ম নেয।[২৬০] সরকার এতটা বাড়াবাড়ি সহ্য করতে না পেরে এদের কানপুর ষড়যন্ত্র মামলায় জড়িয়ে ফেলে। তথাপি ব্রিটেন থেকে আসেন ফিলিপ স্প্র্যাট, বেন ব্যাডলি, ও সাপুরজি সাকলাতওয়ালা। রায়ের ভ্যানগার্ড পত্রিকা প্রায় অবাধেই আসিত। এদেশের একদা-সন্ত্রাসবাদী ডঃ ভূপেন্দ্রনাথ দত্ত (বিবেকানন্দর কনিষ্ঠ ভ্রাতা) ছিলেন একাই এক শো। তাঁর বহুবিস্তীর্ণ প্রভাবের কথা স্বীকার করেছেন সি পি আই (এম)-এর রাজ্য সভাপতি সরোজ মুখোপাধ্যায়।[২৬১] ডাঙ্গের 'সোস্যালিস্ট', আহমেদের 'নবযুগ', নজরুলের 'ধূমকেতু' প্রভৃতি পত্রিকা কম্যুনিজম প্রচারের

উল্লেখযোগ্য মাধ্যম হয়ে উঠেছিল। আহমেদের মতে নজরুল আবেদন করতেন "মধ্যবিত্ত শ্রেণীর তরুণদের দরবারে।" যুগান্তর-পন্থীরা মনে করত 'ধূমকেতু' তাদেরই কাগজ।

বুদ্ধিমানের মত রায় পার্টির দুটো রূপ বজায় রাখতে চেয়েছিলেন—একটা বাইরের, যা জাতীয়তাবাদী আন্দোলনের বামপন্থী পক্ষ হিসেবে কাজ করবে, তাকে আরো বেশি করে সাম্রাজ্যবাদ বিরোধী করবে ; অন্যটা গোপন, যা প্রধানত সীমাবদ্ধ থাকবে কৃষক ও শ্রমিকের মধ্যে এবং তাদেব সাম্যবাদী চিন্তাধারায় ও কাজে উদ্বুদ্ধ কববে। প্রকাশ্য পার্টির নাম হবে হয় পিপলস্ পার্টি নয় ওয়াকার্স অ্যাণ্ড পেজাণ্টস পার্টি।[২৬২] এব কার্যক্রম হবে গয়া কংগ্রেসের জন্য তৈরি বায়ের মেনিফেস্টো মত। ১৯২৫-এর ১ নভেম্বর দাশেব সহকর্মী হেমন্ত সরকার যে লেবার স্বরাজ পার্টি স্থাপন কবেন বায় তাকে সমর্থন জানান। এর মুখপাত্র ছিল 'লাঙল', আর তার সম্পাদক ছিলেন কাজী নজরুল। ১৯২৬-এব ১২ আগস্ট 'লাঙলের' নবজন্ম হয় 'গণবাণী' রূপে এবং সম্পাদক হন মুজফফব আহমেদ। ১৯২৬-এ বাংলায় ও পরে বোম্বাইতে পেজাণ্টস অ্যাণ্ড ওযাকার্স পার্টি (পবে ওর্যাকার্স অ্যাণ্ড পেজাণ্টস পার্টি) গড়ে ওঠে।[২৬৩] বোম্বাইতে সি পি আই স্থির কবে (৩১ মে ১৯২৭) তাবা কংগ্রেসের বাম পক্ষ গঠন করবে এবং চরম জাতীযতাবাদীদেব নিযে কংগ্রেসকে গণতন্ত্রভিত্তিক প্রতিষ্ঠানে পরিণত করবে ও ভারতের মেহনতী জনতাব পক্ষে উপযোগী কর্মসূচি নিতে বাধ্য কববে। বাংলায স্বরাজীদের সঙ্গে কাজ করাব সুযোগ হযনি মজফফরেব, কিন্তু জওহরলালকে নিয়ে সিঙ্গারভেলু, জোগলেকাব, ডাঙ্গে প্রভৃতি 'ইণ্ডেপেণ্ডেন্স ফব ইণ্ডিযা লীগ' স্থাপন কবেন। এদেবই সমর্থনে নেহরু, আযেঙ্গাব ও বসু মাদ্রাজ কংগ্রেসে (১৯২৭) স্বাধীনতা প্রস্তাব তোলেন।

এত সব কর্মকাণ্ডেব ফলশ্রুতি দেশব্যাপী শ্রমিক যুনিযান সংগঠন এবং বহু স্থানে, বিশেষত বেলওয়ে, কাপড়ের কলে ও চটকলে, শ্রমিক আন্দোলন। বাংলায ঢাকেশ্বরী কটন মিলের শ্রমিক য়ুনিয়ান, বেঙ্গল গ্লাস ওযার্কার্স যুনিয়ন, মেথব, ট্রাম ও বাস ওযার্কার্স যুনিযান প্রভৃতি সংগঠন এবং ডক শ্রমিক ধর্মঘট উল্লেখযোগ্য।[২৬৪] ১৯২৫-এ বোম্বাইতে ১১$\frac{১}{২}$% বেতন কাটাব জন্য সূতাকলে যে ধর্মঘট হয তা যেন সাবা ভাবতে পথপ্রদর্শক। এব পর অল ইণ্ডিয়া বেলওয়ে মেনস ফেডাবেশন উত্তর পশ্চিম রেলওযে ধর্মঘট বাধায। ১৯২৬-এ হয বাংলার চটকল ধর্মঘট। ১৯২৭-এ ভারত জুড়ে রেল ধর্মঘট চলে, যাব মধ্যে বিশেষ উল্লেখযোগ্য বেঙ্গল নাগপুর বেলওয়ে কারখানাসমূহে ধর্মঘট। মাদ্রাজে ট্রাম ও বেল ধর্মঘট ছাড়া ছাপাখানায়, বার্মা অযেল কোম্পানিতে ও কোযেম্বাটুব সূতাকলে ধর্মঘট হয।[২৬৫] বাংলা পার্টির দুজন সভ্য AITUC-ব কর্ম সমিতিতে ঢোকে, বাংলাব প্রাদেশিক কংগ্রেস কমিটিতে তিনজন পার্টি কর্মী নির্বাচিত হয়, দুজন যায় নিখিল ভারত কংগ্রেস কমিটিতে। এরা এবং মাদ্রাজ, বোম্বাই প্রভৃতি অঞ্চল থেকে আগত পার্টি সভ্যরা মাদ্রাজ কংগ্রেসে (১৯২৭) নেহরু-আযেঙ্গার প্রভৃতিকে মদত দিয়েছিল। এদেব উপস্থাপিত মেনিফেস্টো অধিকারী সম্পাদিত ডক্যুমেণ্টেব তৃতীয খণ্ড B-তে প্রকাশিত হয়েছে। বোম্বাই ও বাংলায় সভ্যরা আলাদা মিলিত হয়ে নিখিল ভারত ওযার্কার্স অ্যাণ্ড পেজাণ্টস পার্টি গঠন স্থির করেন। কর্মসূচি A Call to Action নামক পুস্তিকায় বর্ণিত হযেছিল।

তবে সাইমন কমিশন ঘোষণা এবং ন্যাশনালিস্ট ও স্বরাজ দলের অভ্যন্তরীণ দ্বন্দ্বও স্বাধীনতা প্রস্তাবের পেছনে কাজ করেছিল। ১৯২৬-এর ভাবতীয নির্বাচনের আগে রিডিং চেয়েছিলেন শাসনসংস্কার বিষযে যে কমিশনের প্রতিশ্রুতি মণ্টেগু দিয়েছিলেন তা কয়েক বছর এগিয়ে এখুনি ঘোষণা কবা হোক। ১৯২৭-এর প্রথম দিকে বার্কেনহেড ইংল্যাণ্ডের

রাজনৈতিক পরিস্থিতি মনে রেখে কমিশনের কথা পাড়লেন। ইংল্যাণ্ডের আসন্ন নির্বাচনে শ্রমিক দল জিততে পারে এবং জিতলে নিজেদের মনোমত কমিশন গড়তে পারে এই সম্ভাবনা আগেভাগে বিলুপ্ত করতে চান তিনি।[২৬৬] তিনি কমিশনে দু-একজন ভারতীয়কেও নিতে চান। না নিলে ভারতের প্রতি ব্রিটিশ অবজ্ঞা বড় বেশি প্রকট হবে, তা ছাড়া, নিলে, মতানৈক্য প্রায় নিশ্চিত এবং সবকারের বলার সুবিধে হবে—সংস্কারের সময় আসেনি।[২৬৭] মুডিম্যান, হেইলি ও ম্যাবিসের পরামর্শে আরুইন মহা ভুল করে বসলেন কমিশনে ভারতীয় নিতে আপত্তি জানিয়ে।[২৬৮] তাঁর মতে, পূর্ণ ব্রিটিশ কমিশনে উদারপন্থী, রেসপন্সিভিস্ট, পঞ্জাবের মত প্রদেশ, মুসলমান—কেউই আপত্তি করবে না। আর মুসলিমরা বর্জন না করলে হিন্দুরা ও কংগ্রেস কখনও প্রতিবাদ করবে না বা করলেও তা জোরদার হবে না।[২৬৯]

ভি. জে প্যাটেল কিন্তু বড়লাটকে সম্ভাব্য বিতর্ক সম্বন্ধে সতর্ক করে দেন। চার পাঁচজন ভারতীয় নিলে জাতি বিদ্বেষের প্রশ্ন উঠত না। তবু আরুইন নভেম্বর মাসে লিখলেন, বিতর্ক উঠবেই এবং এখনই তার ঝুঁকি নেওয়া উচিত। মনে হয় স্বরাজ ও ন্যাশনালিস্ট দলের অন্তর্দ্বন্দ্ব, সাফির লীগের নিশ্চিত সমর্থন এবং উদারপন্থীদের সম্ভাব্য সমর্থন তাঁকে এরকম ভাবতে প্রণোদিত করে।

গান্ধী ও আরুইনের প্রথম সাক্ষাৎকার ঘটেছিল ১৯২৭-এর ২ নভেম্বর। আরুইন পিতাকে লিখেছিলেন, "তাঁকে (গান্ধীকে) মনে হয়েছিল, বাস্তব রাজনীতি থেকে বহু দূরের লোক। তাঁর সঙ্গে কথা বলা এমন একজনের সঙ্গে বলা যিনি অন্য কোন গ্রহ থেকে পৃথিবীতে পক্ষকালের জন্য নেমে এসেছেন।"[২৭০] গান্ধীর মনে হয়েছিল "(বড়লাট) ভাল মানুষ কিন্তু তাঁর কোন ক্ষমতা নেই।" যাই হোক, গান্ধী, সাইমন কমিশন ও ভারতীয়দের সম্পর্কের মধ্যে যেতে চাননি। তাঁর দাবি ছিল অবিলম্বে ডোমিনিয়ান স্ট্যাটাস ঘোষণা ও খুঁটিনাটি নিয়ে পরে ভারতীয় নেতাদের সঙ্গে আলোচনা। 'হিন্দু' পত্রিকার মতে গান্ধী জানিয়ে দিয়েছিলেন ভারতীয়রা কমিশন বয়কট করবে। জিন্না বলেন অন্তত দুজন ভারতীয় সদস্য নিতে হবে। আলি ইমাম, মাহমুদাবাদের রাজা, আলিরা এবং আজাদ এমন শ্বেতাঙ্গ কমিশনে আপত্তি জানান। জিন্না সরকার-সমর্থক সাফির সঙ্গে ঝগড়া করেন ও আবদার রহিমের সঙ্গে কলকাতায় আলাদা লীগ অধিবেশন বসান। ফলে, রহিমের শত্রু, গজনভি, সাফির সঙ্গে যোগ দেন। মুশকিল এই যে, জিন্না পরে ভয় পেয়ে পিছু হঠে যান। আরুইনকে তিনি বোঝান, "তিনি গোলমাল না চালিয়ে রাখলে তাঁর শত্রুরাই জিতবে।"[২৭১] আরুইন আসল ভুল করেছিলেন উদারপন্থীদের সাহায্য পাবেন ভেবে। উদারপন্থীরা কয়েক বছর বঙ্গমঞ্চের পেছনে চলে গিয়েছিলেন। তাঁরা প্রত্যাবর্তনের এমন সুযোগ ছাড়বেন কেন? ১৬ নভেম্বর সাপ্রু, শিবস্বামী আয়ার ও অ্যানি বেশান্ত জিন্না এবং শ্রীনিবাস আয়েঙ্গারের সঙ্গে মিলিত হয়ে ঘোষণা করলেন, কমিশনের কাজে কোন অংশগ্রহণ করবেন না তাঁরা।

ইতিমধ্যে স্বরাজ্য দলের মধ্যেই গণ্ডগোল লেগেছিল। মতিলাল ইউরোপ গেলে কেন্দ্রে স্বরাজী দলের নেতা হন শ্রীনিবাস আয়েঙ্গার। প্রকাশম, চেট্টি, ডোরাইস্বামী প্রভৃতি সভ্যরা আয়েঙ্গার-বিরোধী ছিলেন। দলের সচিব রঙ্গ আয়েঙ্গার পদত্যাগ করলেন। দেওয়ান চমনলাল ও তুলসী গোস্বামী রিজার্ভ ব্যাঙ্ক বিলের ব্যাপারে দুদিকে গেলেন। ন্যাশনালিস্ট পার্টিও বিভক্ত হয়েছিল। নেতা মালব্যের সঙ্গে সহকারী নেতা জয়াকরের বনিবনা ছিল না। রিজার্ভ ব্যাঙ্ক বিল ও কটন ইয়ার্ন বিলের ব্যাপারে এই বিরোধ স্পষ্ট হয়। বড়লাট বলেছেন, এসব অন্তর্দ্বন্দ্বের জন্য আইন সভার সিমলা অধিবেশন নিরুত্তাপ ছিল।

হিন্দু-মুসলিম গণ্ডগোলও মেটেনি। জিন্নার দিল্লি প্রস্তাবে কংগ্রেস স্বাগত জানায় কিন্তু পঞ্জাব ও বাংলার হিন্দু (সংখ্যালঘু) জনসংখ্যার ভিত্তিতে আসন সংরক্ষণ চায়নি। সিন্ধুকে বোম্বাই থেকে পৃথক করতে রাজি হননি জয়রামদাস দৌলত রাম। সিন্ধুর ধনী ব্যবসায়ী, জমিদার ও কর্মচারীরা (মুখ্যত লোহানা জাতের) শিক্ষা, চাকুরি ও ম্যুনিসিপ্যালিটির ওপর কর্তৃত্ব ছাড়তে নারাজ ছিল। মুসলমানদের মধ্যেও যে ঐক্য ছিল না আগেই দেখিয়েছি। জিন্নার যৌথ নির্বাচন প্রস্তাব অনেকেই মেনে নেয়নি। পঞ্জাবের প্রাদেশিক মুসলিম লীগ (সাফি, ইকবাল প্রভৃতি) স্বতন্ত্র নির্বাচনকে মুসলিমদেব রক্ষাকবচ বলে মনে করত। আবদার রহিম বরিশালে বঙ্গীয় প্রাদেশিক লীগ অধিবেশনে একই কথা বলেন। উত্তর-পশ্চিম সীমান্তের কোয়ায়ুম করেন তার প্রতিধ্বনি। হিন্দুদের মধ্যেও অনুরূপ ভয় ছিল। বসুমতী, আনন্দবাজার পত্রিকা, অমৃতবাজার পত্রিকা প্রত্যেকেই বাঙালী হিন্দুব মনোভাব প্রকাশ করেছিল। ১৯২৭-এর লাহোর দাঙ্গা সাম্প্রদায়িক সম্পর্ক ঘুলিয়ে তুলেছিল। সিমলা ও কলকাতার ঐক্য সম্মেলন সফল হয়নি। বড়লাট জানতেন একদিকে সাফি, ফজল-ই-র মত মুসলিম, অন্যদিকে মালব্য, মুঞ্জে, লাজপতের মত হিন্দু সব বানচাল কবে দেবে।[২৭৪] গান্ধী এসব সম্মেলনে যোগ না দিলেও স্পষ্ট ঘোষণা চেয়েছিলেন মুসলিমদেব গোহত্যা বন্ধ করতে হবে আর হিন্দুদের বন্ধ কবতে হবে মসজিদের সামনে বাদ্য।[২৭৫] মাদ্রাজ কংগ্রেসের গৃহীত নীতি—পঞ্জাব ও বাংলায় মুসলিম আসন সংবক্ষণ—না মানা তাঁব মতে অনৈতিক হবে।[২৭৫ক]

সাইমন কমিশন বিবদমান ভাবতীযদের মিলিত হবাব একটা সুযোগ কবে দিল। প্রথমে মাদ্রাজ কংগ্রেসে পূর্ণ স্বাধীনতা প্রস্তাব গৃহীত হল, পবে বার্কেনহেডেব যথাযোগ্য উত্তব[২৭৬] দেবাব জন্য সর্বদলীয় সম্মেলন ডাকা হল, যেখানে হিন্দু ও মুসলিম প্রতিনিধিরা মিলে একটা সর্বসম্মত শাসনতন্ত্র বচনা কববে।

মজাব ব্যাপার, গোযেন্দা বিভাগের কর্তা পূর্ণ স্বাধীনতা প্রস্তাবকে গুরুত্ব দিতে চাননি।[২৭৭] জওহবলালও নয়। আত্মজীবনীতে তিনি লিখছেন, "হয প্রস্তাবগুলি কেউ বোঝেননি, না হয বিকৃত করে অন্য অর্থ কবেছেন।" প্রথমত লক্ষ হিসেবে স্বীকৃত হলেও পূর্ণ স্বাধীনতা কংগ্রেসের শাসনতন্ত্রে অন্তর্ভুক্ত হযনি। দ্বিতীয়ত, প্রস্তাবেব পববর্তী ধাবাতে ছিল স্বাধীনতার অর্থ প্রতিরক্ষা, অর্থ ও বৈদেশিক নীতির পূর্ণ কর্তৃত্ব এবং ব্রিটিশ শক্তির তাৎক্ষণিক অপসরণ—তাও গৃহীত হয়নি। শুধু ওয়ার্কিং কমিটিকে বলা হযেছিল উদাবপন্থীদের সঙ্গে পবামর্শ করে স্বরাজী শাসনতন্ত্র বচনা কবতে। কিন্তু গান্ধী এভাবে ব্যাখ্যা করেননি। মাদ্রাজ কংগ্রেসেব অব্যবহতি ফল গান্ধী-নেহরু মনোমালিন্য।

জওহরলালকে গান্ধী লিখলেন, "খুব তাড়াহুড়ো কবে এই প্রস্তাব বচিত হযেছে এবং না ভেবেচিন্তে গৃহীত হয়েছে ··তুমি খুব দ্রুত চলেছ··· আমি জানি না এখনও তুমি অবিমিশ্র অহিংসায় বিশ্বাসী কি না। যদি মত বদলেও থাক, তুমি ভাবতে পাব না যে অননুমোদিত ও বলগাহীন হিংসা দেশের মুক্তি আনবে।"[২৭৮] শুধু গান্ধীর মনে সংশয় জাগেনি, ভি· জে· প্যাটেল এবং আরো অনেকের মনে জেগেছিল।

জওহরলাল উত্তর দিলেন স্বভাব-বিরুদ্ধ কঠোব ভাষায · "কোনো জাতীয়তাবাদী প্রতিষ্ঠান কি ভাবে লক্ষ্যরূপে ডোমিনিযান স্ট্যাটাস নিতে পারে? এ চিন্তাই তো আমার কণ্ঠরোধ কবে।......আমরা যেন স্কুলের ছেলেদেব বিতর্কসভায় পরিণত হয়েছি। রাগী শিক্ষকের মত আপনি আমাদের তিবস্কাব কবেছেন। কিন্তু আপনি এমন শিক্ষক যিনি আমাদের পড়াবেন না বা পরিচালনা করবেন না, কেবল, মাঝে মাঝে ভুল দেখাবেন।"

গান্ধীর 'হিন্দ স্বরাজ'-কে পরিহাস করে তিনি জানালেন—পশ্চিমকে ধ্বংসোন্মুখ, পূর্বকে শ্রেয়তর বা রামরাজকে লোভনীয়—কোনটাই তিনি মনে করেন না। শিল্পায়নই শুধু ভারতের দারিদ্র্য দূরীকরণে সক্ষম যদি অবশ্য তাকে ধনতন্ত্রের জীবাণুমুক্ত করা হয়।[২৭৯] এই পত্র যেন গান্ধী নেতৃত্বের বিরুদ্ধে সদ্য জাগ্রত আধুনিক যুবশক্তির বিদ্রোহ। বারদোলি প্রস্তাবের পর নেহরুর মনে গান্ধীর নেতৃত্ব সম্বন্ধে যত বাষ্প জমা হয়েছিল, এ যেন তার বিস্ফোরণ। গান্ধী তাঁর বামপন্থী অবস্থান পছন্দ করছেন না, এই বোধ ইন্ধন যুগিয়েছিল।

অবশ্যই এ কলহ স্থায়ী হয়নি। মর্মাহত গান্ধী শিষ্যকে আনুগত্য থেকে মুক্তি দিয়ে বলেছিলেন, "তোমার মত বীর সহকর্মী হারিয়ে আমি দুঃখিত, কিন্তু মহান ব্রত উদ্‌যাপনে সহকর্মীদেরও ত্যাগ করতে হয়।[২৮০] তিনি এসব পত্রাবলী প্রকাশ করবেন বলায় নেহরু রীতিমত ঘাবড়ে যান এবং ক্ষমা চেয়ে লেখেন, "আমি কি রাজনীতিতে আপনার সন্তান নই, যদিও হয়তো পলাতক ও ভ্রান্ত সন্তান?"[২৮১] নেহরুর জীবনীকার এস· গোপাল জানাচ্ছেন ভবিষ্যৎ উত্তরাধিকারের লোভে নেহরু নত হননি। তাঁর মনে হয়েছিল, গান্ধীবাদের দ্বারা "কোনো অজ্ঞাত উপায়ে" তাঁর নিজস্ব সমাজতান্ত্রিক উদ্দেশ্য সিদ্ধ হবে। তিনি যদি ভারতের অর্থনৈতিক মুক্তি চান তবে গান্ধীর সঙ্গে বিরোধ করা চলবে না। তাঁর ধারণা হয়েছিল অভিজাত ও ধনীসন্তান বলে তিনি সাধারণের মনের কথা টের পান না, গান্ধী বোধি বলে টের পান। অতএব জনগণের ওপর প্রভাব খাটাতে গেলে গান্ধীর মাধ্যমেই তা করতে হবে। এরকম একটা হীনমন্যতা থাকা বিচিত্র নয়। তবু আমার মনে হয়, সাময়িক ভাবে গান্ধীর নীতি মেনে নিলেও, নেহরু তাঁকে অতীতাশ্রয়ী, কিছুটা রিভাইভ্যালিস্ট বলে ভাবতেন। ১৯৪৫ সালে নেহরুকে আর একবার 'হিন্দ স্বরাজ'-এর বিরুদ্ধে কটূক্তি করতে শোনা যাবে। তফাত এই, ১৯২৮ সালে গান্ধীকে তাঁর প্রয়োজন ছিল (তিনি তখনও কংগ্রেসের সভাপতি হননি), ১৯৪৫ সালে ছিল না।

সভ্যতা, সমাজ, রাষ্ট্র, ধর্ম সম্বন্ধে গান্ধীর ধারণা, অসহযোগ প্রত্যাহার থেকে নানা উলটোপালটা কাজ ও কথা, নেহরুর সমাজতান্ত্রিক বোধকে আঘাত করছিল। ব্রাসেলস কনফারেন্সে ইওরোপীয় ও অ্যাফ্রোএশীয় সমাজতন্ত্রী নেতাদের সঙ্গে আলোচনা করে ও ঠিক তার কিছুদিনের মধ্যে রাশিয়া ভ্রমণের ফলে নতুন এক ধরনের সমাজ গড়ার সম্ভাবনা তাঁর গান্ধীবাদে অভ্যস্ত চিন্তার ভিত নাড়িয়ে দিয়েছিল। মনস্তত্ত্বের বিচারে বলা চলে আপন প্রাপ্তবয়স্কতা জাহির করার জন্য কারোর বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করতে চাইছিলেন তিনি। গান্ধী নিয়েছিলেন তাঁর কুলিশ-কঠিন পিতা মতিলালের স্থান। তাই তাঁর বিদ্রোহ শুধু সাম্রাজ্যবাদের বিরুদ্ধে নয়, পিতা ও পিতার বিকল্প (surrogate) গান্ধীর বিরুদ্ধেও।

গান্ধী বুঝতে পেরেছিলেন নেহরুকে বশে আনা যাবে। কিন্তু স্বাধীনতা লক্ষ্য বলে মানতে রাজি হলেও "সব সম্ভব উপায়ে"—এটা মানতে তিনি রাজি ছিলেন না। ১৯২০-র কংগ্রেসে "শান্তিপূর্ণ ও ন্যায়ানুগ উপায়"-এর প্রস্তাব গৃহীত হয়েছিল, কারণ তাতে হিংসার সম্ভাবনা ছিল না। এর বাইরে গেলে হিংসার পথও উন্মুক্ত হবে। তিনি আদর্শচ্যুত হবেন।[২৮২] কিন্তু নেহরুও হিংসার পথে যেতে রাজি ছিলেন না। কম্যুনিজমের প্রতি আকৃষ্ট হলেও ইয়ুথ লীগে অন্য দলের স্থান করে দেন তিনি। বার্লিন থেকে বীরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় তাঁকে বিপ্লবের নেতৃত্ব দিতে আহ্বান জানালে, তিনি উত্তর দেন, "যদি হিংসা আমাদের ওপর চাপিয়ে দেওয়া হয়, ভয় পাব না। কিন্তু আমি মনে করি আমাদের আন্দোলন অল্পবিস্তর শান্তিপূর্ণ পথে চলবে—প্রয়োজনে আইন অমান্য ও খাজনা বন্ধ চলতে পারে।"[২৮৩] আরো মনে রাখতে হবে কংগ্রেসকে তিনি সাম্রাজ্যবিরোধী লীগের পূর্ণ সদস্য করতেও চাননি বা

AITUC-কে তৃতীয় আন্তর্জাতিকের সঙ্গে যুক্ত করতে চাননি।[২৮৪] গোপাল ঠিকই বলেছেন, "সারা জীবন ধরে তিনি আধা উদারতন্ত্রী, আধা মার্কসবাদী অবস্থান রক্ষা করে চলেছিলেন....;"[২৮৪ক] তিনি নিজে স্বীকার করেছেন, "I am a typical bourgeois—communists have called me a petty bourgeois with perfect justification."[২৮৫] জোর করে সমাজতন্ত্র চাপানোর কথা কোনদিন তিনি ভাবেননি, শুধু তার পক্ষে জনমত গঠনের কথা ভেবেছেন। আসলে তিনি ছিলেন গান্ধীবাদ ও সমাজতন্ত্রের মধ্যে সেতুস্বরূপ। এশিয়ায় জাতীয়তাবাদ যে সমাজতন্ত্রেব চেয়েও বড়ো শক্তি তা শেষ পর্যন্ত তিনি স্বীকার করতেন।

সর্বদলীয় সম্মেলনেও নানা বিবোধ দেখা দিয়েছিল। মতিলাল ও সাপ্রু মিলে বহুকষ্টে এক শাসনতন্ত্রের খসড়া বচনা কবলেন—তাব মূল দাবি ছিল (১) অবিলম্বে ডোমিনিয়ান স্ট্যাটাস ঘোষণা, (২) যৌথ নির্বাচন কিন্তু কেন্দ্রীয় আইন সভায় এক-তৃতীয়াংশ আসন মুসলিমদের জন্য সংরক্ষণ ; (৩) লোকসংখ্যাব ভিত্তিতে অমুসলিম প্রদেশে মুসলিম আসন সংরক্ষণ ; (৪) ওয়েটেজ প্রথা বিলোপ ; (৫) সীমান্ত, বালুচিস্তান ও সিন্ধুকে আলাদা প্রদেশরূপে স্বীকাব ; (৬) প্রত্যক্ষ নির্বাচন ও বয়স্ক ভোটাধিকার ; (৭) মৌলিক অধিকার ঘোষণা, (৮) ধর্মনিবপেক্ষ বাষ্ট্র ; (৯) কেন্দ্রে দায়িত্ববান সরকাব (যাব হাতে রেসিডুয়ারি ক্ষমতা থাকবে) ; (১০) পূর্ণ প্রাদেশিক স্বায়ত্তশাসন ও সংবক্ষিত বিভাগ লোপ এবং (১১) রাজন্যবর্গের ওপব কর্তৃত্ব।

কিন্তু দুর্ভাগ্যের বিষয়, হিন্দু মহাসভা ও শিখ লীগেব চাপে পড়ে মতিলাল বাংলা ও পঞ্জাবে মুসলিম আসন সংরক্ষণেব কথা বাদ দিলেন। মনে বাখতে হবে এ বিষয়ে জওহরলাল ও সুভাষচন্দ্র তাঁকে যে সংখ্যাতাত্ত্বিক হিসেব দেখান তাতে উভয় প্রদেশে মুসলিমবা সংবক্ষণ ছাড়াই সংখ্যাগরিষ্ঠতা অর্জন করবে। মতিলাল ভেবেছিলেন পঞ্জাবেব প্রাদেশিক কমিটি ও বাংলায় মৌলানা আজাদ সকলকে বুঝিয়ে[২৮৫ক] বাজি কবাবেন। বাংলা ও পঞ্জাবে অনেক মুসলমান এটা মেনে নেবে, তবে অনেকেই নয়। আসলে মুসলমানবা পাঁচটা প্রদেশে মুসলিম শাসন বিষয়ে নিশ্চিন্ত হতে চেয়েছিল।তা ছাড়া চেয়েছিল যুক্তরাষ্ট্রীয় গঠনতন্ত্র এবং প্রদেশের হাতে রেসিড্যুযাবি ক্ষমতা অর্পণ। গান্ধী ডোমিনিযান স্ট্যাটাসেব ব্যাপারটা সমর্থন কবলেও পঞ্জাব ও বাংলায় মুসলিম আসন সংবক্ষণ সমর্থন করেছিলেন কারণ সে প্রতিশ্রুতি মাদ্রাজ কংগ্রেসে দেওয়া হয়েছিল। জওহবলাল ডোমিনিযান স্ট্যাটাস মানেননি কিন্তু আসন সংবক্ষণে আপত্তি জানিযে মুসলিম স্বাতন্ত্র্যবাদকে মদত দিয়েছিলেন।[২৮৬] শৌকৎ আলি এই নিয়ে মতিলাল, আনসারী ও গান্ধীর সঙ্গে ঝগড়া করলেন।[২৮৬ক] মহম্মদ আলি মাহমুদাবাদের বাজাব কাছে হটে যাচ্ছিলেন, এই সুযোগে তিনিও দাদাকে অনুসরণ কবলেন। ইউ· পি·-র মুসলমানবা শুধু সংরক্ষিত আসন চাইল না, স্বতন্ত্র নির্বাচন, ওযেটেজ কোনটাই ছাড়তে রাজি হল না। অন্যদিকে লাজপত বললেন, রিপোর্ট পরিবর্তন কবা চলবে না[২৮৭] এবং মুঞ্জে আরো জোবে বললেন, একটি কমাও নয়।

ইউ· পি· মুসলমানদের আপত্তিকে গুরুত্ব দিতে হবে। তাবা ভয় পাচ্ছিল যৌথ নির্বাচনের সঙ্গে বয়স্ক ভোটাধিকার মেনে নিলে মুসলমানরা "ব্রাহ্মণ ও কায়স্থদেব তাঁবে" চলে যাবে। শব্দগুলো গুরুত্বপূর্ণ। ইউ· পি·-র মুসলিমরা সরকারী চাকবি, ম্যুনিসিপ্যালিটি, আইন পরিষদে জাঁকিয়ে বসেছিল। এখন যদি নূতন রীতিতে নির্বাচকদের সংখ্যা বেড়ে যায় তবে সে আধিপত্য তো বিপন্ন হবেই, চাষী-প্রজাদের পক্ষে আইন পাস হলে মুসলিম জমিদার নবাবরা করবেন কি ?[২৮৮]

জিন্নাব দুর্ভাগ্য, এই সময় তিনি রুগণা স্ত্রীব চিকিৎসার জন্য ইউরোপ গিয়েছিলেন। ফিরে এসে সকলেব কাণ্ড দেখে তিনি ভয় পেয়ে গেলেন। চিরকাল তিনি বিভিন্ন মুসলিম দলের মধ্যে মধ্যস্থতা কবে আপন আধিপত্য বজায় বেখেছেন। পঞ্জাব কোনদিন তাকে মানেনি, বোম্বাইতে তাঁব অবস্থা সুবিধেব নয়। এখন ইউ· পি· মুসলিমরাও যদি চটে যায়, তাঁর নেতৃত্বই বিপন্ন হবে। তাই পঞ্জাব, বোম্বাই, ইউ· পি·-কে তুষ্ট কবতে নেহরু রিপোর্টেব মুখ্যত তিনটি মৌল পরিবর্তন দাবি করলেন তিনি (১) মুসলিমদেব কেন্দ্রে এক-তৃতীয়াংশ আসন দিতে হবে ; (২) বাংলা ও পঞ্জাবে ১০ বছবেব জন্য মুসলিমদের জন্য আসন সংরক্ষণ আবশ্যিক। বয়স্ক ভোটাধিকার প্রবর্তিত হলে সে সময়সীমা বাডবে ; (৩) বেসিড্যুয়াবি ক্ষমতা প্রদেশকে দিতে হবে। জিন্না কংগ্রেসী অবস্থান থেকে সরে না গেলে মুসলিমদেব ওপর প্রভাব হাবাবেন এ মন্তব্য স্বয়ং আরুইনেব।[২৮৯]

ইতিমধ্যে সাইমন কমিশন ভারতে এল এবং ৩০ অক্টোবর তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে গিয়ে পুলিশেব লাঠির আঘাতে গুরুতব আহত হলেন লাজপত বায। ১৭ নভেম্বব তাঁব মৃত্যু হল। কয়েকদিন পবে লখনউতে জওহবলাল ও গোবিন্দবল্লভ পন্থ পুলিশেব হাতে প্রচণ্ড মার খেলেন। 'নবজীবন'-এ ও 'ইয়ং ইণ্ডিযা'-য় গান্ধী এব তীব্র নিন্দা করলেন। এতদিন ধূমায়িত সন্ত্রাসবাদ সহসা প্রচণ্ড তেজে জ্বলে উঠল।

১৯২২ সালে চট্টগ্রামে যখন বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস বসে তখন বিপিন গাঙ্গুলী, হবিনারায়ণ চন্দ্র, সূর্য সেন, অনন্ত সিং প্রমুখ বিপ্লবীরা 'বেড বেঙ্গল পার্টি', (বা পুলিশেব ভাষায় 'নিউ ভায়োলেন্স পার্টি') গঠন করেন। ফল, ১৯২৪-এ গোপীনাথ সাহাব টেগার্ট ভেবে ডে-নিধন। ১৯২৫-এ দক্ষিণেশ্বব ও শোভাবাজাবে এই দলেব এগাবজন গ্রেফতাব হয। ১৯২৬-এব মে মাসে আলিপুব জেলে আই· বি-ব বসন্ত চট্টোপাধ্যায় নিহত হন এবং সেই অপরাধে অনন্তহবি মিত্র ও প্রমোদ চৌধুরীব ফাঁসি হয। কাগজপত্রে জানা যায দলেব নেতা ছিলেন সূর্য সেন ও বিজন ব্যানার্জি। দক্ষিণেশ্বব ষডযন্ত্র মামলায ধবা পডে উত্তব প্রদেশের হিন্দুস্তান বিপাবলিকান অ্যাসোসিয়েশন, নিউ ভায়োলেন্স পার্টি ও সূর্য সেনেব মধ্যে যোগাযোগ আছে। ১৯২৪-এ গঠিত হিন্দুস্তান বিপাবলিকান অ্যাসোসিয়েশনেব নেতাদেব মধ্যে শচীন সান্যাল, রামপ্রসাদ বিসমিল, যোগেশ চট্টোপাধ্যায প্রভৃতির নাম পাওয়া যায। উত্তব প্রদেশেব কাকোবি ষডযন্ত্রেব এবং ১৯২৫ সালের ৯ আগস্ট ৮ নং ডাউন ট্রেন ডাকাতির বীর ছিলেন চন্দ্রশেখব আজাদ, বিসমিল, রোশন সিং, বাজেন লাহিড়ী ও আসফাকউল্লা। চন্দ্রশেখব আত্মগোপন কবেন, অন্যাদেব ফাঁসি হয়। এঁদের সঙ্গে বাংলাব যোগাযোগ চিঠির মাধ্যমে চলত। তাতে দেখা যায় রাসবিহারী বসু নাকি জাপান থেকে অস্ত্র পাঠাবার চেষ্টা করছেন। ১৯২৬-এব শেষার্ধে এঁরা যে বেশ সক্রিয হয়ে উঠেছিলেন লিটনের কাগজপত্রে তার প্রমাণ পাওয়া গেছে। কাকোবিব পর লিটন ও তাঁর পরবর্তী অস্থায়ী ছোটলাট, হিউ স্টিফেনসন, বন্দী মুক্তির ব্যাপারে সাবধান হয়ে যান। পুলিশ কমিশনার টেগার্টও।[২৯০] লালাজীর মৃত্যুতে বিপ্লবী কাজে ঘৃতাহুতি পড়ল। ১৯২৮-এর ১৭ ডিসেম্বর লালাজীর মৃত্যুর জন্য দায়ী পুলিশ ডেপুটি সুপার সণ্ডার্সকে হত্যা করা হল। এর পেছনে ছিলেন ভগৎ সিং, সুখদেব, রাজগুরু ও চন্দ্রশেখর আজাদ, পরে যাঁদের বিরুদ্ধে লাহোর ষড়যন্ত্র মামলা চলে। পঞ্জাবের লাট হেইলি নও-জোওয়ান সভাগুলিকে সুচক্ষে দেখতেন না।[২৯১] ১৯২৮-এ ভগৎ সিং, অজয় ঘোষ, ফণী ঘোষ কর্তৃক হিন্দুস্তান রিপাব্লিকান অ্যাসোসিয়েশনের নতুন নাম হল হিন্দুস্তান সোস্যালিস্ট রিপাব্লিকান আর্মি।[২৯২] তাঁরা সমাজতন্ত্রকে লক্ষ্য হিসাবে মেনে নিয়েছিলেন। শিব বর্মা সম্পাদিত 'ভগৎ সিং-এর নির্বাচিত

বচনা'য় এর নানা প্রমাণ মিলবে। তাঁদের গাওয়া গান "সুর ফরোসি কি তামান্না অব্ হমারে দিল্ মে হ্যায়" ও "মেরা রঙ দে বাসন্তী চোলা" আজও আমাদের বিষণ্ণ কবে।

হিংসার এই উগ্র প্রকাশ দেখে গান্ধী খুবই চিন্তিত হলেন। তা ছাড়া বামপন্থী ট্রেড ইউনিয়ন কার্যকলাপেব বিস্তাবও তাঁব ভাল লাগছিল না।

॥ ১১ ॥

উনিশ শো ছাব্বিশ থেকে ১৯৩০-এর মধ্যে বৈপ্লবিক কর্মধারাব দুটো প্রবাহ আলাদা খাতে বইলেও মাঝে মাঝে তারা খুব কাছাকাছি আসছিল। পুবোনো সন্ত্রাসবাদে সাম্যবাদী আন্তর্জাতিকেব প্রভাব পড়তে শুরু করেছিল। এই পর্বেব অপূর্ব ছবি ধবে বেখেছেন শরৎচন্দ্র ১৯২৬ খ্রীস্টাব্দে প্রকাশিত 'পথেব দাবী'তে। মাঝে মাঝে মনে হয় ডাক্তার সব্যসাচী, নীলকান্ত যোশী, রামদাস তলওয়ারকর যে বহুবিস্তৃত কর্মকাণ্ডেব নিয়ন্তা বা কর্মী ছিলেন তাব লক্ষ্য শুধু ভাবতেব বাজনৈতিক স্বাধীনতা নয়। ডাক্তার ইংরেজদেব শুধু ভারতেব শত্রু বলেই ঘৃণা কবেন না, "সমস্ত মনুষ্যত্বেব এতবড পরম শত্রু জগতে আর নেই। স্বার্থের দাযে ধীরে ধীবে মানুষকে অমানুষ করে তোলাই এদেব মজ্জাগত সংস্কার। এই এদেব ব্যবসা, এই এদেব মূলধন।" এসব কথা জগৎজোড়া ঔপনিবেশিক শোষণেব প্রতি ইঙ্গিত। কুলিদের সামনে বামদাসেব জ্বালাময়ী বক্তৃতা তো আবো স্পষ্ট : "এ যে কেবল ধনীব বিরুদ্ধে দবিদ্রেব আত্মরক্ষার লডাই। এতে দেশ নেই, জাত নেই, ধর্ম নেই, মতবাদ নেই—হিন্দু নেই, মুসলমান নেই,—জৈন, শিখ কোন কিছুই নেই—আছে শুধু ধনোন্মত্ত মালিক আব তাব অশেষ প্রবঞ্চিত অভুক্ত শ্রমিক।" কিন্তু ভাবতী এখনও অন্য সুরে কথা বলে। দুর্বল, পীড়িত, ক্ষুধিত ভারতবাসীব জন্য অন্নবস্ত্র চেযেও সে রক্তাক্ত বিপ্লবেব পথ নেবে না। সে ডাক্তারকে বলে, "পৃথিবী ঘুবে তুমি শুধু এই পথেব খবরটাই জেনে এসেছ, কিন্তু বিশ্বমানবেব একান্ত শুভবুদ্ধি, তার অনন্তবুদ্ধিব ধাবা কি এমনি নিঃশেষ হযে গেছে যে এই রক্তবেখা ছাড়া আব কোন পথেব সন্ধানই কোনদিন তাব চোখে পডবে না ?" গান্ধীবাদের এই প্রতিক্রিয়াব উত্তরে ডাক্তার বলেন, "আমি বিপ্লবী · ·আমার মাযা নেই, দয়া নেই, স্নেহ নেই,—পাপপুণ্য আমাব কাছে মিথ্যা পরিহাস। ·ভাবতেব স্বাধীনতাই আমার একমাত্র লক্ষ্য, আমার একটি মাত্র সাধনা।" দেশেব ভাল কবার ভার তিনি নেননি, স্বাধীন কবার ভাব নিযেছেন। আর বিশ্বব্যাপী বিপ্লবেব আগুন জ্বালালে হয়তো সে আগুন ভারতের ইংবেজ শাসনকেও পোড়াবে। ডাক্তাব বলেন, চাষাভুষো নিয়ে তাঁব কাববাব নয়—"তারা স্বাধীনতা চায় না, শান্তি চায়, যে শান্তি অক্ষমেব, অশক্তেব।" শ্রমিকদের নিয়ে তার কারবার। "শ্রমিক ও কৃষক এক নয় ভারতী।" তবে এলিটিস্ট নেতৃত্বে তিনি বিশ্বাসী। "আমার কারবাব শিক্ষিত, মধ্যবিত্ত, ভদ্রসন্তান নিয়ে।" শাসনসংস্কার, ডোমিনিয়ান স্ট্যাটাস—এসব দাবি তাঁর কাছে হাস্যকর। "বিদেশী গবর্নমেণ্টের বিরুদ্ধে চোখ রাঙিয়ে যখন তাঁরা (স্বরাজীরা) চরম বাণী প্রচাব করে বলেন, আমবা আর ঘুমিয়ে নেই, আমরা জেগেছি। আমাদের আত্মসম্মানে ভয়ানক আঘাত লেগেছে। হয় আমাদের কথা শোন, নইলে বন্দেমাতরমেব দিব্যি করে বলছি তোমাদের অধীনে আমরা স্বাধীন হবই হব।.....এ যে কি প্রার্থনা এবং কি এর স্বরূপ সে আমার বুদ্ধির অতীত। শুধু জানি, তাঁদের এই চাওয়া এবং পাওয়ার সঙ্গে আমার সম্বন্ধ নেই।" ছোটবড় প্রাচীরের বেড়া তুলে পৃথিবীকে সহস্র কারাকক্ষে ভাগ করে রাখেননি তাঁর বিধাতা। "উত্তর থেকে দক্ষিণে, পূর্ব থেকে পশ্চিমে

যতদূর দৃষ্টি যায় বিধাতার রাজপথ একেবারে উন্মুক্ত হয়ে গেছে।.....এখন এক প্রান্তের অগ্ন্যুৎপাত অপর প্রান্তে স্ফুলিঙ্গ উড়িয়ে আনবেই আনবে ভারতী, সে তাণ্ডব দেশ-বিদেশের গণ্ডী মানবে না।" এ উক্তি হল স্তালিনের socialism in one country'র অব্যবহিত পূর্বেকার কমিনটার্নের বিশ্ববিপ্লবের থিসিস। তবে এতে পুরাতন দিনের সন্ত্রাসবাদের 'hangover' নেই তা নয়। ডাক্তারের কার্যকলাপে আমরা যেন মানবেন্দ্রনাথ রায়ের প্রতিচ্ছবি দেখি। কিছুটা যদুগোপালের ভাই ক্ষীরোদগোপালের ছায়া দেখা যায়।

আসল কম্যুনিস্ট দল শ্রমিক আন্দোলন ও ধর্মঘটকে আরও ব্যাপক করছিল। ১৯২৮-এর এপ্রিল থেকে বোম্বাই-এর ওয়ার্কার্স অ্যাণ্ড পেজাণ্টাস পার্টি-স্থাপিত গির্নি কামগর য়ুনিয়ান সূতাকলে ছয় মাসব্যাপী ধর্মঘট চালিয়ে রেকর্ড সৃষ্টি করল। মিলে মিলে গঠিত গির্নি সমিতি দ্বারা নিয়ন্ত্রিত এই ধর্মঘটের প্রধান দাবি মজুরী বৃদ্ধি হলেও এর সংগঠন ছিল ভাল। নরমপন্থী এন এম যোশীর মত নেতার স্থান নিয়েছিলেন কম্যুনিজমে দীক্ষিত ডাঙ্গে, মিরাজকর, জোগলেকর। বাংলার চটকল, রেল কারখানা ইত্যাদি ধর্মঘটের সামনে ছিলেন বঙ্কিম মুখার্জি, রাধারমণ মিত্রের মত কম্যুনিস্ট ঘেষা কংগ্রেসী, গোপেন চক্রবর্তী, ধরণী গোস্বামীর মত কম্যুনিস্ট ও শিবনাথ ব্যানার্জীর মত সমাজতন্ত্রী। পেছনে ছিলেন ব্রিটিশ কম্যুনিস্ট দলের স্প্র্যাট।[২৯৩] সরকারী হিসাবমত গির্নি কামগরের আন্দোলনের ফলে তিনবার দাঙ্গায় ১৮৪ জনের মৃত্যু হয়। আরুইন জানতেন যে অপ্রয়োজনীয় ছাঁটাই, কম মজুরী ও অস্বাস্থ্যকর আবাসনের জন্য শ্রমিক অসন্তোষ। তবু তিনি এর পেছনে রাশিয়ার প্রেরণা দেখলেন। পূর্ব-ভারত রেলওয়ে শ্রমিক সংগঠনের নেতা কে সি মিত্র, স্প্র্যাট ও মুজফ্ফর আহমদের মস্কোর কাছে অর্থের জন্য আবেদন তাঁর হাতে পড়েছিল এবং তার সদ্ব্যবহার করেছিলেন তিনি।[২৯৪] কিন্তু বোম্বাই-এর লাট উইলসনের চিঠি পড়লে মনে হয় মালিকদের স্বার্থরক্ষাই সরকারের কাছে বৃহত্তর প্রসঙ্গ। বোম্বে মিল মালিক অ্যাসোসিয়েশনের সভাপতি হোমি মোডি ও টাটাদের অস্বস্তি তাঁকে চিন্তিত করেছিল। আমাদের মনে রাখতে হবে, গান্ধী-প্রবর্তিত শ্রমিক-মালিক বোঝাপড়ার নীতি অনুসরণ করার ফলে আমেদাবাদে কোন শিল্পধর্মঘট হয়নি।[২৯৫] যাই হোক, আরুইন স্থির করলেন নেতাদের বিরুদ্ধে এক ষড়যন্ত্র মামলা আনতে হবে। তা ছাড়াও কেন্দ্রীয় আইন পরিষদে তিনি পাবলিক সেফটি বিল আনবেন। শুধু ভারতীয় কম্যুনিস্ট নেতারাই মীরাট ষড়যন্ত্র মামলার (১৯২৯) আসামী ছিলেন না, ছিলেন স্প্র্যাট, ব্র্যাডলি ও হাচিনসনের মত ব্রিটিশ নেতা, এমনকি কংগ্রেসের A. I. C. C-র আটজন সভ্য। ভি জে প্যাটেলের দৃঢ়তায় পাবলিক সেফটি বিল পাস না করতে পেরে আরুইন অধ্যাদেশ জারি করেন।

ঠিক একই সময় গুজরাটের বারদোলিতে বল্লভভাই প্যাটেল পরীক্ষা চালাচ্ছিলেন অহিংস আইন অমান্য নিয়ে। বারদোলি তালুকে শতকরা বাইশ ভাগ খাজনা বাড়িয়ে দেওয়া হয়েছিল। আরুইন স্বীকার করেছেন যে, বোম্বাই সরকারের আরও তৎপর হওয়া উচিত ছিল।[২৯৬] বারদোলি সত্যাগ্রহ চম্পারণ ও খেড়ার ধাঁচে একটা নির্দিষ্ট এলাকার কিছু বিশেষ অভিযোগ নিয়ে। পটিদার নেতা কুন্ভর কল্যাণজী মেহতা প্যাটেলকে নেতৃত্ব দিতে আহ্বান জানান। প্যাটেল চেয়েছিলেন কোনো নিরপেক্ষ আদালত খাজনার হার নিয়ে বিচার করুক। পটিদার শ্রেণীভুক্ত বারদোলির জোতদাররা বাড়তি খাজনা দেওয়া বন্ধ করল। অস্থাবর সম্পত্তি ক্রোক, অল্পবাকি খাজনার জন্য বড় বড় সম্পত্তি নীলাম. এমনকি কারাদণ্ড বিনা হিংসায় তারা বরণ করল। পাতিল ও তালাতিরা পদত্যাগ করতে থাকল। আশ্চর্য ব্যাপার, চির নির্যাতিত 'কালি পরজ' সম্প্রদায়ও নীলামি জমি বন্দোবস্ত নিতে এগিয়ে এল

না। সরকার শেষে অনুসন্ধান করতে রাজি হলেও বর্ধিত হারে দেয় বকেয়া খাজনা জমা রাখতে বলে। প্যাটেল বলেন আগেকার হারে দেয় খাজনার বাড়তি এক পয়সাও দেওয়া হবে না এবং জনগণের প্রতিনিধি নিয়ে অনুসন্ধান কমিটি গঠন করতে হবে। বোম্বাই সরকার প্যাটেলকে গ্রেফতার করা মনস্থ করলে গান্ধী স্বয়ং রঙ্গমঞ্চে অবতীর্ণ হন। শেষপর্যন্ত ১৯২৮-এর ৬/৭ আগস্টে একটা আপোস হয়। সরকার ম্যাক্সওয়েল-ব্রুমফিল্ড্ কমিটিকে খাজনা বিষয়ে অনুসন্ধানের নির্দেশ দেন, স্যাড রেভিন্যু কোড অ্যামেণ্ডমেণ্ট বিল প্রত্যাহার করেন, সমস্ত অসমাপ্ত বন্দোবস্ত বাতিল করেন।[২৯৭]

অহিংস যুদ্ধে বারদোলি বিজয়ের মুকুট পরে ১৯২৮-এর কলকাতা কংগ্রেসে গান্ধী এলেন। তিনি জানতেন যুবশক্তি, কম্যুনিস্ট দল, সন্ত্রাসবাদী সবাই পূর্ণ স্বাধীনতার দাবি তুলবে। লখনউ থেকে দিল্লী এ আই সি সি-তে তরুণ নেতারা বারংবার এই প্রস্তাব তুলেছে। ১৯২৭ থেকেই মতিলাল জওহরলালকে সভাপতি করার আবেদন জানাচ্ছিলেন। কিন্তু গান্ধী ১৯২৭-এ আনসারিকে সভাপতি করেন ও ১৯২৮-এ মতিলালকে। বাংলা থেকেও মতিলালকে সভাপতি করার আবেদন এসেছিল। গান্ধী জানতেন মতিলাল তাঁর মানস-সন্তান—নেহরু রিপোর্টের জন্য, অর্থাৎ ডোমিনিয়ান স্ট্যাটাস লক্ষ্যের জন্য, আপ্রাণ লড়বেন। তাঁর সঙ্গে যোগ দেবেন উদারতন্ত্রীরা।

২৬ ডিসেম্বর (১৯২৮) গান্ধী প্রস্তাব তুললেন পূর্ণ স্বাধীনতাবিষয়ক মাদ্রাজ প্রস্তাব মেনে নিয়ে নেহরু কমিটি গৃহীত শাসনতান্ত্রিক খসড়া অনুমোদন কবা হোক। শুধু শর্ত থাকুক যে ১৯৩০-এব ৩১ ডিসেম্বরের মধ্যে সরকারকে তা গ্রহণ কবতে হবে। না করলে কংগ্রেস পুনরায় কর-বর্জন সংবলিত অহিংস অসহযোগ আরম্ভ করবে। খসডা পড়লে সন্দেহ থাকে না যে যুবশক্তিকে খুশি রাখার জন্য গান্ধী একই সঙ্গে নরম ও গরম সুরে কথা বলছেন। জওহরলাল ও সুভাষচন্দ্র কিছু সংশোধনী আনলেন যার মূল কথা—কোনও সময়সীমা নির্দেশ করা হবে না এবং কখনই প্রস্তাবের প্রতিলিপি বড়লাটকে পাঠানো হবে না। আবও লক্ষণীয়, কংগ্রেস শুরু হবার আগে ৫০,০০০ মিল শ্রমিক কংগ্রেস-মণ্ডপ কয়েক ঘণ্টার জন্য দখল করে রেখেছিল এবং পূর্ণ স্বরাজের ও ধনতান্ত্রিক শোষণ অবসানের প্রস্তাব নিয়েছিল। বাংলার সন্ত্রাসবাদীরাও তাতে মদৎ দিয়েছিল।

গান্ধী তাদের বুঝিয়ে শান্ত করেন। কিছু সংশোধন মেনেও তিনি নিয়েছিলেন। ২৮ ডিসেম্বর যে বয়ান পেশ করা হয় তাতে সময়সীমা এক বছব এগিযে আনা হয়, অর্থাৎ ১৯২৯-এর ৩১ ডিসেম্বরের মধ্যে পার্লামেন্ট নেহরু রচিত শাসনতন্ত্র না মেনে নিলে অসহযোগ ইত্যাদি শুরু হবে। জওহরলাল এই বয়ানেব সঙ্গে একমত হননি তবে, গান্ধীর ভাষায়, "উচ্চমনা বলে তিনি অপ্রয়োজনীয় তিক্ততা সৃষ্টি কবতে চাননি।" বিষয় নির্বাচনী কমিটির সভায় উপস্থিতও তিনি ছিলেন না।

বাঙালীরা অবশ্য খুশি হয়নি। জওহরের অনুপস্থিতির ফলে হৃতবল সুভাষচন্দ্র নীরব ছিলেন এবং বিষয় নির্বাচনী কমিটি গান্ধীর দ্বিতীয় বয়ান ১১৮-৪৫ ভোটে গ্রহণ করে। কিন্তু ৩১ ডিসেম্বর প্রকাশ্য অধিবেশন বসলে সুভাষচন্দ্র অবিলম্বে পূর্ণ স্বরাজেব দাবি উত্থাপন করলেন। বেশ কিছু সদস্য তাঁর দিকে চলে যাচ্ছে দেখে গান্ধী তাদের তীব্র ভাষায় ভর্ৎসনা করলেন। বসু বললেন, বাঙালী প্রতিনিধিদের অধিকাংশের ইচ্ছানুযায়ী তিনি কাজ করেছেন। অরুণ গুহের লেখায় পড়ি, বিপ্লবীরা, বিশেষত সতীন সেন, সুভাষকে প্রণোদিত করেন। যুগান্তর দলের পত্রিকা "স্বাধীনতা" শুধু রাজনৈতিক নয়, অর্থনৈতিক স্বাধীনতাও দাবি করছিল। যাই হোক, সুভাষের সংশোধনী ১৩৫০-৯৭৩ ভোটে হারল এবং ১লা

জানুয়ারি (১৯২৯) গান্ধীর দ্বিতীয় বয়ান প্রায় সর্বসম্মতিক্রমে গৃহীত হ'ল।[২৯৯] জওহরলালের সভাপতিত্বে কলকাতায় যে সমাজতন্ত্রী যুবকংগ্রেস হয় তাতে সাম্যবাদী সমাজের পূর্ব শর্তরূপে পূর্ণ স্বরাজের প্রস্তাব গৃহীত হয়েছিল। অনেক উপরোধে তিনি কংগ্রেসের সচিব হতে রাজি হয়েছিলেন।[৩০০] তিনি যেন কিছুতেই ডোমিনিয়ান স্ট্যাটাস গলাধঃকবণ করতে পারছিলেন না।

মোটামুটি স্থির হল ১৯২৯ সালে কংগ্রেস গঠনমূলক কাজে আত্মনিয়োগ করবে। ব্রিটিশ পণ্য বর্জন বা তাতে অগ্নিসংযোগ, মাদকদ্রব্য বর্জন, বিশেষ বিশেষ অন্যায় প্রতিরোধ (বারদোলি প্রথায়) চলবে। ধীরে ধীবে আন্দোলনের গতিবেগ বাড়াতে চেয়েছিলেন গান্ধী, কারণ কংগ্রেসের সংগঠন সবল ছিল না ; সক্রিয় সদস্য সংখ্যাও বেশি ছিল না, অর্থ তো নযই। ১৯২৯-এব ১ ফেব্রুয়াবি নেহরুকে গান্ধী লেখেন, "Put the Congress Committee in order: the Congress must be a living thing." কংগ্রেসের সদস্য সংখ্যা বছবের গোড়ায ছিল মাত্র ৫৬,০০০। জওহবলালেব অনলস প্রযাসে ছ মাসে তা হয় পাঁচ লক্ষ।[৩০১] গান্ধী যুবশক্তিব উগ্রতাব ও সাম্যবাদী ঝোঁক প্রশমিত করাব জন্য জওহবলালকে ১৯২৯-এর কংগ্রেসেব সভাপতি হতে আহ্বান জানালেন।[৩০২] ১৯২৮-এ ঝবিযায় AITUC-ব নবম অধিবেশনে রাজনৈতিক আন্দোলনে শ্রমিকের স্থান নিযে উত্তপ্ত বিতর্ক হয়। কংগ্রেস চেয়েছিল তারা জাতীয়তাবাদী নেতৃত্বেব অধীনে ও লক্ষ্যানুযায়ী চলুক, অন্যদিকে মানবেন্দ্রনাথের দ্বিতীয় মেনিফেস্টো শুধু ব্রিটিশ বিতাডন চায়নি, জাতীয় সভা (তিনি বোধহয কনস্টিট্যুযেন্ট অ্যাসেম্বলির কথা ভাবছিলেন)-ব হাতে সার্বভৌম কর্তৃত্ব, ব্যক্তিগত সম্পত্তিব বিলোপ, ব্যাপক শিল্প জাতীযকবণ, ন্যূনতম মজুরী হাব, দৈনিক অনধিক আট ঘণ্টা কাজ এবং শ্রমিকদেব অধিকাব বক্ষার্থ লেবাব কাউন্সিল চেযেছিল।

গান্ধী কি এতদূবও যেতে চেযেছিলেন ? বিঠলভাই প্যাটেল বডলাটকে জানাচ্ছেন, গান্ধী ব্রিটিশ সম্পর্ক আদৌ ত্যাগ করতে চান না এবং বিদেশ, স্ববাষ্ট্র এবং, সম্ভব হলে, আবক্ষা দফতর ছেড়ে দিলে ডোমিনিযান স্ট্যাটাস মেনে নেবেন। আব সময়সীমা নির্দিষ্ট হযেছে দলের ভাঙন এডাবাব জন্য। প্যাটেল আরুইনকে গান্ধী, মতিলাল ও সাপ্রুব সঙ্গে দেখা কবতে বলেন।[৩০৩] আরুইন তাতে বাজি হননি। উদাবপন্থী ও রাজন্যবর্গ ভয় পেযেছে এবং সর্বদলীয় সম্মেলনে মতানৈক্য হয়নি দেখে তিনি অপেক্ষা করতে মনস্থ কবেন।[৩০৪]

২৮ থেকে ৩১ আগস্ট (১৯২৮) নেহরু বিপোর্ট আলোচিত হয় লখনউ সর্বদলীয় সম্মেলনে। আবাব সম্মেলন বসে ডিসেম্বরে, কলকাতায কংগ্রেসেব প্রাক্কালে। জিন্না এখানে কয়েকটি সংশোধনী (বা দাবি) পেশ কবেছিলেন। জিন্না ছিলেন যুক্ত বাষ্ট্রীয় ঐক্য ও ক্ষমতা হস্তান্তবেব প্রবক্তা। অন্যান্য নেতাদের মত আপন আপন প্রাদেশিক স্বার্থ নিয়ে বেশি মাথা না ঘামিয়ে মুসলিম সংখ্যাগুরু ও সংখ্যালঘু সব প্রদেশের মুসলমানদের কথাই তিনি ভাবতেন। তখন পর্যন্ত শক্তিশালী কেন্দ্রীয় সরকাব সমর্থন কবছিলেন তিনি। অবশ্যই তাকে আইন পরিষদেব কাছে দায়িত্ববান হতে হবে। তবে সংখ্যালঘু প্রদেশগুলির জন্য তিনি চাইছিলেন weighted representation আব পঞ্জাব ও বাংলার জন্য জনসংখ্যার ভিত্তিতে মুসলিম আসন সংবক্ষণ। তিনি নতুন কবে চাইলেন বাড়তি ক্ষমতা(residuary powers) প্রদেশদের দেওয়া হোক। তার অর্থ—দুর্বল কেন্দ্র। মুডিম্যান কমিটির মাইনরিটি রিপোর্টের অন্যতম স্বাক্ষরকারী জিন্না কিন্তু চেয়েছিলেন এই বাড়তি ক্ষমতা কেন্দ্রকে দেওয়া হোক। বুঝতে অসুবিধা হয় না, তিনি অন্যান্য মুসলিম নেতাদেরও পক্ষে রাখতে চাইছেন। মুন্সী লিখেছেন জিন্না কলকাতায এসেছিলেন "In a truculent

mood"[৩০৫] সাপ্রু সবাইকে বলেন ঠাণ্ডা মাথায় জিন্নার সংশোধনী বিচার করা হোক। এমনকি, যা তিনি চান দিয়ে ব্যাপারটায় দাঁড়ি টানা হক ("and be finished with it")।[৩০৬] সমসাময়িক বর্ণনা দিয়েছেন জামসেদ নাসেরওয়ানজী। জিন্নার সংশোধনী শুধু প্রত্যাখ্যাত হল না, কেউ কেউ প্রশ্ন তুললেন, মুসলমানদের হয়ে কথা বলার অধিকার জিন্নার আছে কি ? নাসেরওয়ানজী লিখছেন :

"পরের দিন তিনি ট্রেনে কলকাতা ত্যাগ করলেন এবং আমি তাঁকে স্টেশন ছাড়তে গেলাম। তিনি তাঁর প্রথম শ্রেণীর কুপে কামরার দরজায় দাঁড়িয়েছিলেন। আমার হাত জড়িয়ে ধরলেন। চোখে তাঁর জল। বললেন, 'জামসেদ, এখান থেকেই আমাদের ভিন্ন দিকে পথ বেঁকে গেল।'[৩০৭] খলিকুজ্জমানও সায় দিয়ে বলেছেন, সেই দিন দেশের ভাগ্য নির্দিষ্ট হয়ে গেল। "হিন্দু বাজনীতিজ্ঞদের অদূরদর্শিতা অনতিক্রমণীয়।"[৩০৮] কলকাতার পর অকংগ্রেসী মুসলমানবা আর যৌথ নির্বাচন কথাটা উচ্চারণ করেননি।

কিন্তু জিন্নার দাবি কি সত্যি যুক্তিসঙ্গত ছিল ? পঞ্জাবের হিন্দু, মুসলিম, শিখ প্রত্যেক সম্প্রদায়ই জিন্নার প্রাথমিক দিল্লী-প্রস্তাবে আপত্তি জানিয়েছিল। শিখরা জনসংখ্যার ১৪% হলেও তারা ৩০% আসন চেয়েছিল কারণ তাবাই ছিল পঞ্জাবের পূর্বতন শাসক। 'রাজ করেগা খালসা' এই বাণী তাদের কানে আজও বাজে। দ্বিতীয়ত,পঞ্জাবের মুসলমানরা তো বাংলার মুসলমানের মত জোতদার বা শোষিত চাষী-প্রজা ছিল না। তারা ছিল অনেক বেশি বিত্তবান ও অগ্রসর। হিন্দু-শিখদের তুলনায় মাঝারি চাকুবি তাবাই বেশি কবত। মুসলিম অভিজাতদের তো ব্রিটিশবা মাথায় তুলে রেখেছিল, তাদের সাহায্য ছাড়া সৈন্যবাহিনীব রংরুট সংগ্রহ করা যেত না। লাহোরের পশ্চিমে অধিকাংশ বড জমিদার ছিল মুসলিম। সেচসেবিত গুজরানওয়ালা, লিয়ালপুর, মণ্টগোমারিতে তাবা শিখদের সমান হিস্যাদাব।[৩০৯] মুসলিমদের প্রধান ছিলেন ওমর হাযাৎ খান তিওয়ানা, ফিবোজ খান নুন, সিকান্দার হায়াৎ খান, এ ওয়াই কে দৌলতানা ও ফজল-ই-হোসেন। ১৯২৩ থেকে ফজল-ই-হোসেন পঞ্জাব ন্যাশানাল য়ুনিয়নিস্ট পার্টির নেতা হয়েছিলেন এবং গ্রামাঞ্চলের স্বার্থ রক্ষার্থে নানা আইন (Money-lenders Registration Bill, Punjab (urban property) Rent Regulation Bill) আনেন, যার ফলে শহুরে মহাজন ব্যবসায়ী বৃত্তিজীবী (অধিকাংশই আগরওয়াল, ক্ষত্রি, অবোবা জাতের হিন্দু) রেগে যায়। মুসলিম উচ্চশিক্ষা বাবদ ঢালাও খরচ কবতে থাকেন তিনি এবং তাদেব জন্য মেডিক্যাল কলেজে আসন সংরক্ষণ করেন। এর ওপরে আবার ম্যুনিসিপ্যালিটি ও জেলা বোর্ডে সাম্প্রদায়িক ভিত্তিতে নির্বাচন প্রবর্তন করেন তিনি।

১৯২৫-এ মুসলিম ৫৩% জেলাবোর্ড নিয়ন্ত্রণ করছিল। ম্যুনিসিপ্যাল অ্যামেণ্ডমেণ্ট অ্যাক্ট হিন্দুদের ভাল লাগেনি। তারা লালা দুনিচাঁদ ও লালা গঙ্গারামের নেতৃত্বে ম্যুনিসিপ্যাল নির্বাচন (১৯২৩) বর্জন করেছিল এবং লাহোর, রাওলপিণ্ডি ও ফিরোজপুরে মুসলিমরা ম্যুনিসিপ্যালিটির কর্তৃত্ব দখল করলে প্রতিবাদস্বরূপ পদত্যাগ করেছিল। তাদের একমাত্র ধ্যানজ্ঞান হল ফজল-ই অপসারণ। তাদের ভাবগত নেতৃত্ব দিলেন লালা লাজপত রায় ও রাজনৈতিক নেতৃত্ব দিলেন পঞ্জাব হিন্দু সভার সভাপতি—রাজা নরেন্দ্রনাথ।[৩১০] ফজল-ই-র মাইনে কমাবার হিন্দু প্রচেষ্টা ব্যর্থ হয় মুসলিম ও ব্রিটিশ আমলা প্রতিনিধিদের মিলিত ভোটে। শুদ্ধি, সংগঠন, তানজিম, তবলিগ, পঞ্জাব ও তার বাইরে সাম্প্রদায়িক দাঙ্গা, মূলত, রাজনৈতিক ও অর্থনৈতিক ক্ষমতার লড়াইকে, শহর ও গ্রামাঞ্চলের লড়াইকে, একটা সাম্প্রদায়িক চেহারা দেয়। বলা বাহুল্য সরকার এসব থামাতে বিশেষ যত্ন নেয়নি।

বার্কেনহেড বরং খুশি হয়েছিলেন ; রিডিংকে লিখেছিলেন, "I have placed my highest and most permanent hopes upon the eternity of the communal situation." পঞ্জাব সরকার ফজল-ই-কে পূর্ণ সমর্থন জানায়। ফজল-ই-কে সাহায্য করে গ্রামাঞ্চলের জাঠরা—লালচাঁদ ও ছোটুরাম। হেইলি বুঝেছিলেন একদিকে মুসলিম-জাঠ, অন্যদিকে হিন্দুর এই মুখোমুখি সংঘর্ষে তিনিই দাঁড়িপাল্লার সমতা রক্ষা করবেন।[৩১১] তিনি মহাজনদের বিরুদ্ধে আনা আইন নাকচ করে দেন এবং ফজল-ই-কে সংরক্ষিত সফতর সমূহের কাউন্সিলার করে তাঁর চিরশত্রু মনোহরলালকে মন্ত্রী করেন।[৩১২] অতএব অল পার্টিজ কনফারেন্সে ফজল-ই বা জিন্নার প্রতিদ্বন্দ্বী সাফির হিন্দুদের সঙ্গে সমঝোতা করার কোনও ইচ্ছা ছিল না। জিন্না চেয়েছিলেন শুধু মুসলমান নয় ভারতীয় রাজনীতিতে তাঁর হৃত প্রভাব পুনরুদ্ধার করতে। ফজল-ই ও সাফি তাঁকে কেন মদৎ দেবেন ? অন্যদিকে লাজপত, মুঞ্জে, জয়াকর তাঁরাই বা কেবল ত্যাগ স্বীকার করবেন ? করতে গেলে পঞ্জাবের হিন্দু ও শিখরা, বাংলার হিন্দুরা মানবে কেন ?[৩১২ক] মতিলালের মতে জিন্নার দাবি "utter nonsense", তা ছাড়া জিন্না বা মহম্মদ আলি কেউই মুসলিমদের প্রতিনিধিত্ব করেন না। জয়াকর গান্ধীকে লেখেন,

"....the Mahommedans were divided on these demands, into four well-known groups. Three of them were against joint electorates at any price. It was therefore not clear on whose behalf Mr. Jinnah spoke and what bulk of the entire Mahommedan community would be placated if his demands were conceded."[৩১৩]
আকইনও জিন্নাকে কোন গুরুত্ব দেননি। আলি ভাইরাই জিন্নার ওপর প্রসন্ন ছিলেন না, পঞ্জাবের সাফি ও ফজল-ই-র বা বাংলার গজনভির দল তো নয়ই। সাফি যখন দিল্লীতে এক সর্বদলীয় সম্মেলন ডাকলেন (৩১ ডিসেম্বর ১৯২৮ থেকে ১ জানুযারি ১৯২৯) এবং নেহরু-শাসনতন্ত্র প্রত্যাখ্যান করলেন, তখন তাঁব পাশে ছিল পঞ্জাবের সব মুসলমান, বাংলার ও উত্তর প্রদেশের অনেকে, সীমান্ত, সিন্ধু বালুচিস্তানের প্রায় সবাই।[৩১৩ক] অতএব জিন্নাকে খুশি করলেই হিন্দু-মুসলিম সমস্যার চিরকালীন সমাধান হত (পক্ষান্তরে দেশবিভাগ এড়ান যেত), একথা মানা যায় না। পিটার হার্ডিব মত পক্ষপাতী ঐতিহাসিক বলছেন, তা করলে হিন্দু ও শিখরা নেহরু রিপোর্ট প্রত্যাখ্যান কবত। ১৯২৯-এ গান্ধী দু দুবার জিন্নাকে এই কঠিন সত্য বোঝাতে গিয়ে পারেননি। আর একটা কথা আমরা ভুলে যাই, ব্যর্থকাম হয়ে জিন্না নীরব থাকেননি, সাফিদের সঙ্গে যোগ দিয়ে দিল্লী কনভেনশনের প্রস্তাবগুলিকে চৌদ্দ দফায় সুষ্ঠু রূপ দিলেন। ঝানু আইনজ্ঞ জিন্না বুঝেছিলেন এদের সঙ্গে তাল মিলিয়ে না চললে আপাঙক্তেয় হতে হবে। এই প্রসঙ্গে কেন্দ্রীয় আইন পরিষদের ১৯২৯-এর ১২ই মার্চের বিতর্ক স্মরণীয়। জিন্না ও সাফির বক্তব্যে পার্থক্য ছিল না। মতিলাল জোর করে তাঁদের থামিয়ে দেন। জিন্না আরও বুঝেছিলেন, এখন তাঁর প্রধান সেনাপতি বা Sole Spokesman হবার সময় আসেনি, কালহরণ প্রয়োজন। তিনি ইংল্যাণ্ডে স্বেচ্ছানির্বাসন নিলেন।

আনসারিও ব্যাপারটায় খুশি হননি। কলকাতা প্যাক্টে সবাই রাজি হয়, মাদ্রাজ কংগ্রেস তা গ্রহণও করে। এমন কি মালব্যও মেনে নেন। এখন ১৯২৯-এর প্রথম সব গোলমাল হয়ে গেল। এই অবস্থায় অসহযোগ অকল্পনীয়। তবু গান্ধী তাঁকে লিখলেন, "the third party—the evil British Power—has got to be sterilized."

১৯২৯-এর প্রথম থেকে কংগ্রেস বিদেশী বস্ত্র বিপণি পিকেটিং এবং বিদেশী বস্ত্রের বহ্ন্যুৎসব শুরু করল। হোম সেক্রেটারি সব প্রাদেশিক সরকারকে কঠোর দমননীতি নিতে নির্দেশ দিলেন।[৩১৪] মহাত্মা গান্ধী কলকাতার এক পার্কে বক্তৃতা করার সময় বিদেশী কাপড় পোড়ান হল ও সেই অপরাধে তাঁকে স্থানীয় পুলিশের কাছে মুচলেকা দিতে হল।[৩১৫] জওহরলালকে মীরাট ষড়যন্ত্রের মামলায় জড়িয়ে ফেলার কথাও উঠেছিল। ওয়ার্কিং কমিটি ও এ আই সি সি-র সদস্যদের গ্রেফতার চলল। আইনসভার বাচস্পতি প্যাটেল এর শোধ নিলেন পাবলিক সেফটি বিলের অনুমতি প্রার্থনা নামঞ্জুর করে। আবার দেশের বহু জায়গায় শ্রমিক ধর্মঘট দেখা দিল। বোম্বাইতে গির্নি কামগর য়ুনিয়ানের ডাকে বস্ত্রশিল্পে ফের শুরু হল ধর্মঘট; পূর্বাঞ্চলে—কলকাতার আশপাশের চটকলে, জামশেদপুর গোলমুরি টিনপ্লেট ওয়ার্কশপ প্রভৃতিতে।[৩১৬] সুভাষ বসু বার্মা অয়েল কোম্পানির বজবজ শ্রমিক ধর্মঘটে ও পরে টাটার জামশেদপুর কারখানার ধর্মঘটে নেতৃত্ব দেন। গোয়েন্দা দফতরের পেট্রি মন্তব্য করেছিলেন, "কংগ্রেসের সাধারণ সদস্য ও শ্রমিকশ্রেণীর তো কোনও স্বার্থঘটিত ঐক্য নেই। দেখতে হবে কংগ্রেসী নেতারা কতটা শ্রমিক আন্দোলনকে শ্রেণীসংগ্রামের দিকে নিয়ে যান, কতটাই-বা কৃষকদের জমিদার-জোতদারদের সঙ্গে সংঘর্ষে প্রণোদিত করেন।"[৩১৭] বিড়লা মনে করতেন, বসুর উদ্দেশ্য **"is no doubt service to the labour but not necessarily inimical to the capitalist."**[৩১৭ক]

আরুইন কোন বড় আন্দোলন চাননি, তিনি বরাবর সাপ্রু, মতিলাল প্রভৃতির সঙ্গে যোগ রাখতেন। ১৯২৯-এ ব্রিটেনে শ্রমিক-দলের জয় তাঁকে মীমাংসাব একটা সুযোগ এনে দিল। আরুইন বিলেত গেলেন ও র‍্যামজে ম্যাকডোনাল্ডের ক্যাবিনেটকে বোঝালেন ভারতীয় জনমত পক্ষে আনতে হলে ডোমিনিয়ান স্ট্যাটাসের প্রতিশ্রুতি দিতে হবে। বিরোধী রক্ষণশীল দলের নেতা বলডুইন জানালেন দলের ও সাইমন কমিশনের সঙ্গে আলোচনাসাপেক্ষে তিনি সম্মতি দিতে রাজি। সাইমন পরে বলেন তাঁর সঙ্গে আলোচনা করা হয়নি। রিডিং-এরও আপত্তি ছিল। তাঁর মনে হয় একবার বৈঠক বসলে পার্লামেন্টের হাতে নিয়ন্ত্রণ থাকবে না। লয়েড জর্জ সম্মতি দেন কৌশলগত কারণে। পরে তিনি পিছিয়ে যান ও সাইমনকে দিয়ে আপত্তি তোলান। ১৯২৬-এর বালফ্যুর ঘোষণার পর কমনওয়েলথ ও ডোমিনিয়ানের ক্ষমতা অনেক ব্যাপক হয়েছিল। ডোমিনিয়ান ও দায়িত্বশীল সরকার হয়েছিল সমার্থক। এই ওজর দেখিয়ে ভারতীয় নেতাদের সম্মতি আদায করে পরিস্থিতির সামাল দেবার চেষ্টা করছিলেন আরুইন। বালফ্যুর ব্যাখ্যা কার্যকর করার ইচ্ছা তাঁর ছিল না। নেভিল চেম্বারলেনের ডায়েরি থেকে এই অভিসন্ধি আরোপ করা চলে।[৩১৮] তা ছাড়া বলডুইন, পীল, বার্কেনহেড প্রভৃতি শেষ মুহূর্তে ঘোষণা বন্ধ করার চেষ্টা করেছিলেন।[৩১৯] ততক্ষণ বড় দেরি হয়ে গেছে। ১৯২৯-এর ৩১ অক্টোবর আরুইন ঘোষণা করেছেন, **"It is implicit in the declaration of 1917 that the natural issue of India's constitutional progress, as there contemplated, is the attainment of Dominion Status."**

যার প্রেক্ষাপট এরকম গোলমেলে তার পরিণতি কি আর হতে পারে। তবে ভারতীয় নেতারা এ সব খবর অনেক পরে পেয়েছিলেন—পার্লামেন্টে বিতর্কের সময়। গান্ধী অহিংস সত্যাগ্রহীর আদর্শে শেষমুহূর্ত পর্যন্ত সংঘর্ষ এড়াতে চাইবেন আশ্চর্য কি! তিনি সহযোগিতার শর্ত দিলেন, গোলটেবিল বৈঠক ডাকা হবে ডোমিনিয়ান স্ট্যাটাসের দিনক্ষণ স্থির করতে নয়, তার ভিত্তিতে শাসনতন্ত্র রচনা করতে। আরুইন ভাবলেন গান্ধী এ সব কড়া কথা বলছেন

জওহর, সুভাষের মত বামপন্থীদের টেনে রাখতে। তবু ভবিষ্যৎ ভুল বোঝাবুঝির সম্ভাবনা দূর করতে তিনি গান্ধী, মতিলাল, প্যাটেল ও সাপ্রুকে বললেন, গোলটেবিল বৈঠক কোন শাসনতন্ত্র রচনা করতে ডাকা হচ্ছে না।[৩২০] ইতিমধ্যে পার্লামেন্টের বিতর্ক, কাগজে বিভিন্ন নেতাব চিঠিপত্র, বলডুইনের ধোঁয়াটে জবাব অনেকের মনে ব্রিটিশ অভিপ্রায় নিয়ে সন্দেহ উদ্রেক করেছিল।[৩২১] বিড়লা ও মতিলালের চিঠি তার সাক্ষ্য বহন করে।[৩২২]

জওহরলাল এত অস্বস্তি বোধ করছিলেন যে তিনি সচিবপদ ত্যাগও করেছিলেন। সবাই তখন বোঝান, সরকার দিল্লী ঘোষণা অগ্রাহ্য করবেই এবং আইনঅমান্য কার্যসূচি চালু হবেই।[৩২৩] আশ্বস্ত নেহরু আয়েঙ্গারকে জানান, সরকার কোনদিন কংগ্রেসের শর্ত মানবে না ও অচিরে স্বাধীনতা সংগ্রাম শুরু হবে।[৩২৪] সাপ্রু ও জিন্না উভয়েই আরুইনকে গান্ধীর সঙ্গে কথা বলতে অনুরোধ জানান। আরুইন বৈঠকে শাসনতন্ত্র রচনার পূর্ব প্রতিশ্রুতি দিতে রাজি হননি। গান্ধী বলেন, ব্যক্তিবিশেষের সততায় বিশ্বাস স্থাপন করলেও ব্রিটিশ অভিসন্ধি সম্বন্ধে সন্দেহ জাগছে।[৩২৫] যদি গান্ধী ও মতিলাল এই পরিস্থিতিতে বিদ্রোহী তরুণদের ওপর বেশি চাপ দিতেন তবে কংগ্রেস ভেঙে যেত। হেইলি সে আশাই করছিলেন। জওহরলাল এ আই টি ইউ সি-র সভাপতি রূপে গোলটেবিলের প্রস্তাব নাকচ করে দিয়েছিলেন। সুভাষবাবু তো আরো উগ্রপন্থী। গান্ধী কোন মূল্যেই কংগ্রেসের সংহতি বিসর্জন দিতে প্রস্তুত ছিলেন না। তিনি আরো বুঝেছিলেন কংগ্রেস অবিলম্বে ব্রিটিশ-বিরোধী আন্দোলন শুরু না করলে তরুণ, কৃষক ও শ্রমিকরা আপোসকামী জাতীয় বুর্জোয়া নেতৃত্বের মুখোস খুলবার জন্য আন্দোলন শুরু করবে এবং অনিবার্যভাবে তা হিংসার পথে যাবে। উত্তর প্রদেশের সর্বত্র কৃষক বিক্ষোভ, বোম্বাই ও বাংলায় শ্রমিক বিক্ষোভ, পঞ্জাবে কীর্তি কিষাণ পার্টির অভ্যুদয়, সণ্ডার্স হত্যার জন্য ভগত সিং, রাজগুরু ও সুখদেবের বিশেষ ট্রাইব্যুনালে মামলার ফলে দেশব্যাপী উত্তেজনা, বড়লাট পাবলিক সেফটি বিল ও ট্রেডস ডিসপ্যুটস বিল বিশেষ অধিকার বলে পাস করায় ভগত সিং ও বটুকেশ্বর দত্ত কর্তৃক আইনসভায় বোমা নিক্ষেপ—[৩২৬] সবই সে ইঙ্গিত দিচ্ছিল। গান্ধী তা অবজ্ঞা করতে পারেন না। গান্ধী নেতৃত্বের এই মধ্যস্থতার ভূমিকা ভুললে চলবে না। উদারপন্থীদের সঙ্গে রাখার জন্য যখন সম্ভব তখন তিনি তরুণ বিদ্রোহীদের বোঝাতেন, যখন সম্ভব নয় এবং নেতৃত্ব না দিলে আন্দোলন হিংসার পথ নেবে বুঝতেন, তখন পেছন ফিরে তাকাতেন না। তবে এটা সত্যাগ্রহীর আদর্শপ্রসূত, নেতৃত্ব হাতে রাখার মধ্যবিত্তসুলভ লোভ প্রসূত নয়।

১৯২৯-এর লাহোর কংগ্রেসে পূর্ণ স্বরাজের প্রস্তাব গৃহীত হল। বিভিন্ন ব্রিটিশ দর্শকের জবানীতে স্পষ্ট হয়েছে লাহোর কংগ্রেস শুধু ভারতীয় বুদ্ধিজীবীদের সম্মেলন ছিল না, তার পেছনে ছিল সর্বশ্রেণীর ও স্তরের ভারতীয়ের দুঃখবরণের, ত্যাগ স্বীকারের দৃঢ় প্রতিশ্রুতি। সভাপতির ভাষণে জওহরলাল নেহরু বলেন, ইউরোপীয় শাসনের মেয়াদ শেষ হয়ে এসেছে, ভবিষ্যৎ আমেরিকা ও এশিয়ার হাতে। হিন্দু, মুসলিম, শিখ এসব সাম্প্রদায়িক পার্থক্য বেশিদিন থাকবে না। সংগ্রাম শুরু হবে অর্থনৈতিক দাবিতে। এখন একমাত্র লক্ষ্য পূর্ণ স্বরাজ, যাতে সাম্যের ভিত্তিতে এক বিশ্বসমাজ গড়ে উঠতে পারে। যেহেতু ব্রিটিশ শাসন সাম্রাজ্যবাদ ও ধনতন্ত্রের পরিপোষক এবং গণশোষণনির্ভর, সে হেতু ভারত তার অধীনে থাকতে পারে না। ডোমিনিয়ান স্ট্যাটাসের ফলে সত্যকার স্বাধীনতা পাওয়া যাবে না। তার জন্য চাই ব্রিটিশ সামরিক ও অর্থনৈতিক নিয়ন্ত্রণের অপসারণ। তিনি ঘোষণা করলেন, "আমি সমাজতন্ত্রী ও সাধারণতন্ত্রী।" কংগ্রেস হয়তো এখনই সমাজতন্ত্র নিতে পারবে না কিন্তু দারিদ্র্য ও বৈষম্য দূর করতে একদিন তা নিতেই হবে। অবশ্য সে লক্ষ্যে

পৌঁছতে ভারত তার নিজস্ব পদ্ধতি স্থির করতে পারে। সমাজতন্ত্র বলতে তিনি কি বোঝেন তাও খানিকটা জানা যায়—ন্যূনতম মজুরী, শ্রমদিবস হ্রাস, সমবায়িক ভিত্তিতে শ্রমিক কর্তৃক শিল্প নিয়ন্ত্রণ এবং কৃষকদের জন্য ভূমি-স্বত্ব। প্রয়োজন হলে হিংসার আশ্রয় নেওয়া যেতে পারে, তবে অহিংসাকে কৌশলগত কারণে নিতে হবে। আপাতত আন্দোলন আরম্ভ হবে ব্রিটিশ পণ্য বর্জন দিয়ে, শেষ হবে কর-বর্জনে—সম্ভব হলে সাধারণ ধর্মঘটে।

অর্থনৈতিক ও সামাজিক পবিবর্তনের ওপর জোর দিলেও নেহরু রাজনৈতিক স্বাধীনতাকে প্রাগাধিকাব দিয়েছিলেন। গান্ধী প্রশংসা করে বলেন, "A confirmed socialist who wanted for his country only what it could manage, a practical statesman who tempered his ideas to suit his surroundings."[৩২৭] গোপাল এ জন্য বলেছেন, নেহরুর ওপর পাশ্চাত্য মার্কসবাদের চেয়ে ইউটোপীয় গান্ধীবাদেব প্রভাব ছিল বেশি।

১৯২৯-এব ৩১ ডিসেম্বব মধ্যরাত্রে বন্দেমাতরম্ ধ্বনিতে ইরাবতীব তীব প্রকম্পিত করে কংগ্রেস পূর্ণ স্বরাজের প্রস্তাব নিল। তাব সঙ্গেই, গান্ধীর জেদে, বড়লাটের ট্রেন ওড়াবার জন্য নিন্দা প্রস্তাবও গৃহীত হল।[৩২৮] মতিলাল স্বরাজীদেব আইনসভা থেকে বেবিয়ে আসতে নির্দেশ দিলেন। ১৯৩০-এর ২৬ জানুয়ারি স্বাধীনতা দিবস পালিত হল এবং স্বাধীনতার শপথ নিল কোটি কোটি ভারতবাসী। ১৯৩০-এব ফেব্রুয়ারি পর্যন্ত গান্ধী-হৃদয়ের পবিবর্তন হবে আশা করছিলেন। তা হল না। আপোসের সূত্র হিসাবে এগাবদফা দাবি পেশ করলেন তিনি। আরুইন ভুল করলেন তাঁর বাড়ানো হাত গ্রহণ না করে। এইসব দাবি কতকগুলি নির্দিষ্ট অন্যাযের বিরুদ্ধে এবং প্রায় সকলশ্রেণীব স্বার্থে রচিত। তিনি যেমন বুর্জোয়া শ্রেণীর জন্য বিনিময়হাব পরিবর্তন, স্বদেশী পণ্য সংবক্ষণ ও কোস্টাল টরিফ রেজার্ভেশন চান, তেমনি কৃষকদের জন্য খাজনাব হাব ৫০% হ্রাস এবং সকলের জন্য মাদকবর্জন ও লবণ-কব লোপ। রাজনৈতিক বন্দীমুক্তি, মামলা প্রত্যাহার, পেনাল কোডের ১২৪এ ধারা, ১৮১৮-র ৩ নং রেগুলেশন প্রভৃতি দমনমূলক আইন প্রত্যাহার, গোয়েন্দাবিভাগ বিলোপ এবং আত্মরক্ষার্থ আগ্নেয়াস্ত্র রক্ষাব অধিকার সন্ত্রাসবাদী ও কম্যুনিস্ট সকলের সুবিধের জন্য। সামরিক ও উর্ধ্বতন চাকুবিব বেতন হ্রাসেব ফলে উন্নয়নমূলক কাজেব জন্য টাকা বাঁচত।[৩২৯]

১৪-১৬ ফেব্রুয়ারি কংগ্রেস কার্যনির্বাহিক সমিতি গান্ধীকে ইচ্ছামত আইন অমান্য আন্দোলন শুরু করার ক্ষমতা দিল। সৈয়দ মাহ্‌মুদ বললেন, মুসলিম সম্প্রদায় আইন অমান্যেব বিবোধী। কম্যুনিস্টরা তো নানাভাবেই উপহাস করছিল। মালব্য চেয়েছিলেন সর্বদলীয় সভা; বেশান্ত—গোলটেবিল বৈঠকে যোগদান। সব পিছুটান অগ্রাহ্য কবলেন গান্ধী। তিনি ঘোষণা করলেন, লবণ আইন অমান্য করে আরম্ভ হবে তাঁর নূতন আন্দোলন। ঠাট্টার সুরে বড়লাট লিখছেন, "লবণ আইন অমান্য নিয়ে আমার রাতের ঘুম ব্যাহত হচ্ছে না।"[৩৩০] হওয়া উচিত ছিল। যখন ১২ মার্চ অর্ধনগ্ন ফকীর তাঁর জরাজীর্ণ হাতে দীর্ঘ যষ্টি তুলে নিয়ে সবরমতী থেকে সুদূব আরব সমুদ্রের উপকূলে ডাণ্ডি অভিমুখে যাত্রা শুরু করলেন, সমস্ত ভারতবর্ষ উত্তাল হয়ে উঠে তাঁর পায়ের সঙ্গে পা মেলাল। সে অপূর্ব ছবি ধরে রেখেছেন অমর শিল্পী নন্দলাল বসু। আর জওহরলাল নেহরু—"He was the pilgrim on his quest for truth, quiet, peaceful, determined and fearless, who would continue that quiet pilgrimage regardless of consequences."

উনিশশো তিরিশের আইন অমান্য আন্দোলনে অভূতপূর্ব সাড়া মিলল। এর প্রধান কারণ অর্থনৈতিক। ১৯২০-২২-এর অহিংস অসহযোগের প্রাথমিক সাফল্যের সঙ্গে কারণগত এই মিল থাকলেও মূল পার্থক্যও ছিল। ১৯২০-২২ সালে শিল্পজাত দ্রব্যমূল্যবৃদ্ধিই ছিল সংকটের কারণ, ১৯২৯-৩৩এ কারণ হল বিশ্বব্যাপী মান্দ্য, যার ফলে আন্তর্জাতিক বাজারে ভারতের কৃষিজাত পণ্য প্রচণ্ড মার খেল, অথচ আমদানী শিল্পজাত পণ্যের দাম তুলনামূলকভাবে কমল না। পাট, তুলো, তৈলবীজ, গম জাতীয় খাদ্যশস্য, সব কিছুর প্রাথমিক উৎপাদকদের আয় কমে যাওয়ায় অভ্যন্তরীণ বাজারে চাহিদাও কমে গেল। অন্য দিকে খাজনা, কর, সুদ ইত্যাদি উৎপাদকদের দেয় অর্থের ভার বেড়ে গেলে তাদের মধ্যে অসন্তোষ দেখা দিল, এবং অনেকক্ষেত্রে তাদের অপারগতার ফলে উচ্চতর ভূমিনির্ভর শ্রেণীও সংকটে পড়ল। নিম্নের সারণীগুলিতে এর একটা সংখ্যাতাত্ত্বিক রূপ দেওয়ার চেষ্টা হয়েছে।

**সারণী—১**

*ব্রিটিশ ভারত থেকে রপ্তানীকৃত মুখ্য পণ্যদ্রব্যের মূল্য (হাজাব টাকায়)*

| বৎসর | কার্পাস | সুতো | তৈরি বস্ত্র | কাঁচা পাট |
|---|---|---|---|---|
| ১৯২৪-২৫ | ৯১,৪৭,০৩ | ৩,৭০,১১ | ৭,৫৭,৩৬ | ২৯,০৯,৩০ |
| ১৯২৮-২৯ | ৬৬,৪১,৫২ | ১,৯৫,৬৭ | ৫,৮৩,৮৯ | ৩২,৩৪,৯২ |
| ১৯২৯-৩০ | ৬৫,২২,৬৭ | ১,৯০,২৪ | ৫,২৮,৪৩ | ২৭,১৭,৩৮ |

*ব্রিটিশ ভারত থেকে রপ্তানীকৃত মুখ্য পণ্য দ্রব্যের মূল্য (হাজার টাকা)*

| বৎসর | পাটজাত দ্রব্য | চাল | গম | তৈলবীজ | চা |
|---|---|---|---|---|---|
| ১৯২৪-২৫ | ৫১,৭৬,৬৬ | ৩৭,২৩,০১ | ১৭,১৯,৫০ | ৩৩,১৬,৮৫ | ৩৩,৩৯,২৪ |
| ১৯২৮-২৯ | ৫৬,৯০,৪৯ | ২৬,৪৬,৮৫ | ১,৬৯,২৪ | ২৯,৬২,৫২ | ২৬,৬০,৪৪ |
| ১৯২৯-৩০ | ৫১,৯২,৬৮ | ৩১,৫০,৯২ | ২১,২৪ | ২৬,৪৬,৭৬ | ২৬,০০,৬৪ |

*[স্ট্যাটিসটিক্যাল অ্যাবসট্রাক্টস, ব্রিটিশ ভাবত, ১৯২৪-২৫—১৯৩৩-৩৪, টেবল ২১৩]*

**সারণী—২**

*ব্রিটিশ ভারতে আমদানীকৃত পণ্যদ্রব্যের মূল্য (হাজার টাকায়)*

| বৎসর | বস্ত্রাদি | তৈরি পোশাক | লৌহজাত দ্রব্য | শিল্পের ভারী যন্ত্রাদি | রাসায়নিক দ্রব্যাদি |
|---|---|---|---|---|---|
| ১৯২৪-২৫ | ৭২,৬৬,২০ | ১,৫৪,৩৯ | ৪,৯৮,৬৯ | ১৪,৭৪,০৭ | ২,০৮,৮৩ |
| ১৯২৮-২৯ | ৫৬,৯৫,৫৮ | ১,৮২,৯৯ | ৫,২৩,২৮ | ১৮,৩৬,০৪ | ২,৪৭,৯৪ |
| ১৯২৯-৩০ | ৫৩,৪৮,৯৭ | ১,৭১,২৪ | ৫,০৬,৬৫ | ১৮,২১,৮৫ | ২,৭৮,৭৪ |

*ব্রিটিশ ভারতে আমদানীকৃত*
*পণ্যদ্রব্যের মূল্য (হাজার টাকায়)*

| বৎসর | ঔষধ | অন্য যন্ত্রাদি | সাইকেল |
|---|---|---|---|
| ১৯২৪-২৫ | ১,৬৯,৬৪ | ৩,০২,১৬ | ৭৭,২৪ |
| ১৯২৮-২৯ | ২,০২,০৩ | ৪,৯১,১৭ | ১,২৯,২৫ |
| ১৯২৯-৩০ | ২,২৬,২৫ | ৫,৩৮,২০ | ২,১৮,৯৯ |

*[স্ট্যাটিসটিক্যাল অ্যাবসট্রাক্টস, ব্রিটিশ ভারত, ১৯২৪-২৫—১৯৩৩-৩৪, টেবল ২০৯]*

**সারণী—৩**

| বছর | দ্রব্যের মোট রপ্তানীমূল্য (হাজার টাকায়) | দ্রব্যের মোট আমদানী মূল্য (হাজার টাকায়) |
|---|---|---|
| ১৯২৪-২৫ | ৩,৯৪,৬৬,৫৩ | ২,৪৬,৬২,৫৪ |
| ১৯২৮-২৯ | ৩,৩০,১২,৭৯ | ২,৫৩,৩০,৬০ |
| ১৯২৯-৩০ | ৩,১০,৮০,৫৫ | ২,৪০,৭৯,৬৯ |
| ১৯৩০-৩১ | ২,২০,৪৯,২৬ | ১,৬৪,৭৯,৩৭ |

*[স্ট্যাটিসটিক্যাল অ্যাবসট্রাক্টস, ব্রিটিশ ভাবত, ১৯২৪-২৫—১৯৩৩-৩৪, টেবল নং ২০৪]*

ভারতীয় মূল্যের ইনডেক্স নং

১৮৭৩ = ১০০

| বৎসর | কৃষিপণ্য মূল্য | অকৃষিপণ্য মূল্য |
|---|---|---|
| ১৯২৮ | ২৬৭ | ১৮২ |
| ১৯২৯ | ২৫২ | ১৮২ |
| ১৯৩০ | ২০৬ | ১৫৪ |
| ১৯৩১ | ১৪২ | ১২০ |
| ১৯৩২ | ১২৮ | ১১৬ |
| ১৯৩৩ | ১২৫ | ১১৩ |

**সারণী—৪**

*১৮৭৩-এর মূল্যসূচক ১০০ অনুসারে দাম*

| বছর | চাল | গম | জোয়ার | বাজরা | রগি | ছোলা | বার্লি |
|---|---|---|---|---|---|---|---|
| ১৯২৪-২৫ | ৩৩৫ | ২৪৬ | ২৩৯ | ২৩৯ | ৩৮০ | ১৯৫ | ২০৭ |
| ১৯২৮-২৯ | ৩৫৭ | ২৬৪ | ২৫৩ | ২৫৭ | ৩৫৬ | ২৯৫ | ২৭২ |
| ১৯২৯-৩০ | ৩৩৬ | ২৬২ | ২৯৪ | ৩৪৭ | ৩৪৭ | ৩৪০ | ২৮৪ |
| ১৯৩০-৩১ | ২৭৩ | ১৭৭ | ২০৭ | ২৬২ | ২৬২ | ২৩২ | ১৫৫ |

*[স্ট্যাটিসটিক্যাল অ্যাবসট্রাক্টস, ব্রিটিশ ভাবত, টেবল নং ৩০১]*

## সারণী—৫

| খাদ্যশস্যের মূল্য (টাকায় কত সের পাওয়া যায় হিসেবে) | | | | | |
|---|---|---|---|---|---|
| সময় | | গম | বার্লি | ডাল | চাল |
| জুলাই | ১৯২৮ | ৬·৯১ | ১০·৯৫ | ৮·৮২ | ৫·৪০ |
| ,, | ১৯২৯ | ৭·২৫ | ৯·৫০ | ৭·৭৫ | ৪·৭৫ |
| ,, | ১৯৩০ | ১১·৫০ | ১৬·৭৩ | ১১ ১৬ | ৬·৪৫ |
| ডিসেম্বর | ১৯৩০ | ১৫·১৪ | ২৫·০৪ | ১৫·৩৪ | ১০·২৩ |

*[ইউ· পি অ্যাডমিনস্ট্রেশন রিপোর্ট ১৯২০-৩০ P XIX*

কে· এন· চৌধুরীর হিসাবে ১৯২০-২১ সালে আমদানী বস্ত্রের মূল্য মোট আমদানী মূল্যের ২৬ ৪% শতক ছিল, ১৯৩০-৩১-এ তা কমে হয় ১৩·৫%। আমদানী সুতোব মূল্য ৪% থেকে' কমে হয় ১·৯%।

ক্লড মার্কোভিৎস ও কে· এন· চৌধুরী বলছেন, বপ্তানী কমে যাওয়ায় ১৯৩০-৩১ থেকে ভারতবর্ষকে সোনা বপ্তানী করতে হযেছিল।

ম্যাক্ আলপিন আরও পবিষ্কাবভাবে দেখিয়েছেন, ১৯২১ থেকে ১৯২৯ এর মধ্যে কৃষিপণ্যের দাম ওঠা নামা করে বাববাব কিন্তু ১৯২৯ থেকে একেবারে দ্রুত হারে নামতে থাকে।[৩৩২]

ভারত সরকার এ কথা জানতেন এবং আরুইন খাদ্যের বাজনৈতিক প্রতিক্রিয়া নিয়ে দুশ্চিন্তাও প্রকাশ কবেছেন। দুটি প্রদেশেব কথা আলাদা আলোচনা করা যাক। বাংলার যে সব মধ্যবিত্তের আয় নির্দিষ্ট ছিল তারা দ্রব্যমূল্য হ্রাসের সুবিধা পেয়েছিল। তবে এ যুগ তাদের কাছে স্বর্ণযুগ ছিল মনে কবা ঠিক হবে না।[৩৩৪] স্মৃতি জিনিসটার ওপর বেশি নির্ভর করা ঠিক নয়, তাব চাতুরী সর্বজনবিদিত। দ্বিতীযত কতজন মধ্যবিত্ত বাঙালীর একটা বাঁধা আয় ছিল? কবি বুদ্ধদেব বসুব কাছে বর্তমান লেখক শুনেছেন মাস মাইনে ১২৫্ দেখিয়ে তাঁদের দেওয়া হত ৭৫্। দ্রব্যমূল্য যতই কম হোক এটা কোন ভদ্রলোকের পক্ষে যথেষ্ট নয়। আর আদালতে ভিড় করা উকিলদের দুর্দশা স্বচক্ষেই আমি দেখেছি। বাংলার শিল্পজগৎ ছিল ইংরেজ ও মাড়োয়ারিব কব্জায়। তারপব বাংলাব মাঝারি,ছোট ও কোর্ফা চাষী, বর্গাদার ও ভূমিহীন মজুরদের অবস্থা অনুমেয়। খাজনা ও ঋণের বোঝা বাড়ায় চাষীরা চড়া সুদে ঋণ পাবার চেষ্টা করে। কিন্তু ঋণের উৎস গেছে শুকিয়ে। জমিদাব-মহাজন ও ব্যবসায়ী-মহাজন অবস্থা বুঝে দাদনের কারবার থেকে সরে যায়। বাংলাব রেজিস্ট্রেশন বিভাগের বাৎসরিক রিপোর্ট পরম্পরা থেকে দেখা যায ১৯৩০ সালে বিক্রয় সংখ্যা হঠাৎ বাড়লেও পরে তা কমে যায়। বন্ধকীর সংখ্যাও। এর কারণ কেউ বলছেন ১৯২৮ সালের বঙ্গীয় প্রজাস্বত্ব আইনের সংশোধনী (যা ১৯২৯ থেকে কার্যকর হল)। কিন্তু বিশ্বব্যাপী মান্দ্য কম দায়ী নয়। জমি লাভজনক না হলে উর্ধ্বতম মালিক বা মহাজন কেন তা কিনবে?[৩৩৫] বেঙ্গল প্রভিন্সিয়াল ব্যাঙ্কিং এনকোয়ারি কমিটি (১৯২৯-৩০) জমির উর্বরা শক্তি হ্রাসের কথা বলে গেছেন।

উত্তর প্রদেশেও খাদ্যের প্রভাব রাজনৈতিক অস্থিরতার প্রেক্ষাপট রচনা করেছে। ৫ নং

সারণীতে, শস্যমূল্য হ্রাসের হিসেব দেওয়া হল।

এর থেকে পরিষ্কার ১৯৩০-এর শেষার্ধে শস্যমূল্য অতিদ্রুত পড়ে গেছল। তাছাড়া তুলো তামাক ও চিনির দামও বেশ কমেছিল।

১৯২৯-৩০-এর প্রাদেশিক ব্যাঙ্কিং এনকোয়ারি কমিটির রিপোর্টে দেখি আগ্রার তুলনায় জনবহুল রায়বেরিলির চাষীর অবস্থা অনেক খারাপ। অধিকাংশই তালুকদারের অধীন তারা—৭২%-এর কোন দখলী স্বত্বও ছিল না। তারপরের বছরে কৃষি পণ্যের দাম অর্ধেক নেমে যায়। অযোধ্যার ক্ষেত্রে ভালো রবিশস্যের ফলন কাল হয়ে দাঁড়ায়। ১৯০১-এর সূচক ১০০ ধরে ১৯২২-এর তুলনায় খাজনা বাড়ে ৩৮ থেকে ৩৯ পয়েন্ট।

১৯৩১-এর জুলাইতে হেইলি জানান যে খাজনা এত বেড়েছে যে তিনি প্রকাশ্যে তা বলতে চান না।[৩৩৭] তালুকদার, ব্রাহ্মণ ও বণিক মহাজনেরা ঋণের দায়ে জমি দখল করতে থাকে। নজরানা প্রথা সমানে চলেছিল। সব চেয়ে খারাপ অবস্থা হয় গ্রামীণ প্রজা, অধীনস্থ রায়ত ও দেনাদারদের। কিন্তু ছোট জমিদার ও ধনী চাষীরাও বাদ যায়নি। তাই ১৯৩০ সালে ইউ পি-র আন্দোলন এমন ব্যাপক রূপ নেয়।

জুডিথ ব্রাউনের মতে কংগ্রেসের কোন পূর্ব নির্ধারিত কর্মসূচি ছিল না। লবণ আইন অমান্য ছিল অন্ধকারে ঢিল ছোঁড়া। ১৯২০-২২-এর মত শিক্ষা প্রতিষ্ঠান বয়কটের ডাক দেওয়া হয়নি, কেবল ছাত্রদের সাহায্য করতে বলা হয়েছিল। মুসলমানরা নিজেদের জড়ায়নি। শিল্পশ্রমিকরাও নয়। ১৯৩০-এর আন্দোলন যেন কতকগুলি স্থানীয় আন্দোলনের শিথিল সমাহার। খাজনাবন্ধ প্রভৃতি ব্যাপারে প্রাদেশিক কংগ্রেস কমিটির হাতে দায়িত্ব ছেড়ে দেওয়া হয়েছিল।[৩৩৮] 'ইয়ং ইণ্ডিয়া' পত্রিকায় জয়রামদাস দৌলতরাম লিখেছিলেন, "প্রত্যেক শহর প্রত্যেক গ্রামকে সমরক্ষেত্র হতে হবে...তবে মহাত্মা গান্ধীর আইন অমান্য বিষয়ক নীতি বা কংগ্রেসের প্রধান কর্মসূচিব বাইরে যাওয়া চলবে না।" বিভিন্ন অঞ্চলের প্রতিক্রিয়া দেখে স্থানীয় নেতারা বিভিন্ন কার্যক্রম স্থির করলেন আর এই নিয়ে বাংলার সঙ্গে কেন্দ্রীয় কংগ্রেসের মনোমালিন্য ঘটেছিল।[৩৩৯] হেইলি জানতেন কেন্দ্রীয় কংগ্রেস সংগঠন বা পরিচালনায় বিশেষ হস্তক্ষেপ করতে পাবছে না।[৩৪০] কেন্দ্রীয় কংগ্রেস অফিসের নিশ্চেষ্টতা দেখে জওহরলাল সৈযদ মাহ্‌মুদকে লিখেছিলেন, "যদি যথেষ্ট কাজ না থাকে, তবে কর্মীদের শীর্ষাসিন করতে বল—যা হোক কিছু করুক।" টাকার অভাব ছিল। বড় বড় দাতাদের মধ্যে রজব আলি, বি· দেশাই, মতিলাল নেহরু ও বিড়লার নাম পাচ্ছি।[৩৪১] কিন্তু বিড়লা আইন অমান্য খাতে টাকা দেওয়ার অস্বীকার কবেছেন। তিনি ঠাকুরদাসকে যে চিঠি লেখেন (১৬ জানুয়ারি ১৯৩১) তাতে বোঝা যায় তিনি দুপক্ষেই আছেন এবং সরকার ও গান্ধীর মধ্যে মিটমাট তাঁর কাম্য।[৩৪২] আহমেদাবাদের সব শিল্পপতিরা অর্থ দেননি। অম্বালাল আন্দোলন আইন সঙ্গত কিনা সে বিষয়ে মাথা ঘামাচ্ছিলেন।[৩৪৩] তবে গান্ধীর কথায় পরিস্থিতিব সুযোগ নিয়ে মিলবস্ত্রেব দাম তাঁরা বাড়াননি। কোন কোন প্রদেশের বণিক, বিহারের জমিদারবা চাঁদা দেন। আর জুডিথ ব্রাউনের ভাষায়, কলকাতা করপোরেশন ছিল কংগ্রেসের 'স্বর্ণখনিস্বরূপ'। দোকানদার, কন্ট্রাক্টরের মত লোকরা অর্থ সাহায্য করতে বাধ্য হত। তবে লেখিকা ভুলে গেছেন তাঁরই জাতের শতসহস্র মহিলার লক্ষ লক্ষ টাকার অলঙ্কার দানের কথা।[৩৪৪]

দমননীতি প্রয়োগে দ্বিধা করেননি আরুইন। প্রায় সব কংগ্রেস প্রতিষ্ঠান নিষিদ্ধ হয়, নেতাদের ব্যাপকভাবে গ্রেফতার করা হয়, বিদেশী বস্ত্র ও মাদক দ্রব্যের দোকানের সামনে পিকেটিং এবং সরকারী কর্মচারীদের বাধা দান ও খাজনা বন্ধে প্ররোচনা দানের বিরুদ্ধে দুটি

অধ্যাদেশ জারি হয়। ১৯৩০-এর ১০ অক্টোবর বেআইনি সমিতি অধ্যাদেশের বলে কংগ্রেসের সম্পত্তি, ঘরবাড়ি দখল চলে। এমনকি অননুমোদিত সার্ক্যুলার মারফত খবরের কাগজেও কংগ্রেসী প্রচারের কণ্ঠরোধ করা হয়েছিল। গান্ধী-আরুইন চুক্তি পর্যন্ত এক হিসাবে মোট বন্দী সংখ্যা ছিল ২৯,০৫৪। এ আই সি সি-র মতে, ৯২,০০০ লোকের কোন না কোন শাস্তি হয়।[৩৪৫]

তৎসত্ত্বেও স্থানে স্থানে আন্দোলন প্রবল হয়ে ওঠে। জওহরলাল ও যতীন্দ্রমোহন গ্রেফতার হলে কলিকাতায় প্রায় জাতীয় অভ্যুত্থান ঘটে। করাচীতে জনসাধারণের সঙ্গে পুলিশের সংঘর্ষ বাধে। পেশওয়ারে ২৩ এপ্রিল আবদুল গফ্ফর খাঁর গ্রেফতারের পর যে গণ আন্দোলন হয় তাতে শত শত লোক পুলিশের গুলিতে প্রাণ হারায়। গাড়োয়াল রাইফেলস বাহিনী নিরস্ত্র জনতার ওপর গুলি চালাতে অস্বীকার করলে তাদের সামরিক বিচার হয়। ২৪ এপ্রিল গান্ধী ধর্শনা লবণ গোলা অভিযান ঘোষণা করেন। সেদিন সরোজিনী নাইডুর নেতৃত্বে জনতা অমানুষিক আক্রমণের মুখেও যে নির্ভীক শৃঙ্খলা শক্তি মর্যাদা ও দৃঢ় সংকল্প মনোভাব দেখিয়েছিল তা ইতিহাস হয়ে আছে।[৩৪৬] তাঞ্জোরের উপকূলে লবণ আইন অমান্যে রাজাজি নেতৃত্ব দেন। ২৭ এপ্রিল মাদ্রাজ সমুদ্রতীরে এই আইন অমান্যের সময় সংঘর্ষ ঘটে। ৫ই মে গান্ধী নিজে গ্রেফতার হন। তাবপর শোলাপুর কয়েক দিনের জন্য স্বাধীন হয়ে যায়।

আরুইনের 'লম্বা পপি' কেটে ফেলার নীতি সফল হয়নি। কিন্তু আন্দোলনেব তিনটি দুর্বলতা প্রকট হয়ে ওঠে। প্রথমত ১৯৩০-এর শরৎকালের পর শহরাঞ্চলে আন্দোলন স্তিমিত হয়ে আসে, যদিও তা গ্রামাঞ্চলে প্রবল হয়। দ্বিতীয় উত্তব-পশ্চিম সীমান্তেব বাইবে মুসলমানরা আন্দোলনে যোগ দেয়নি—এটা আরুইনের পক্ষে দারুণ স্বস্তির কারণ। "It is worth remembering that at the moment Gandhi is our enemy and the Muslims our friends."[৩৪৭] মুসলিম বন্দীর সংখ্যা ছিল ১১৫২, যেখানে হিন্দু বন্দীর সংখ্যা—২৭,৩৫৪। তৃতীয়ত ১৯২৭ ও ১৯২৮-এ শ্রমিক আন্দোলন প্রবলাকার ধারণ করলেও ঠিক আন্দোলনের সময় (১৯৩০-৩১) তা প্রায় স্তব্ধ হয়ে যায়। বোম্বাই-র শ্রমিক নেতাদের বিভ্রান্তির কারণ বিশ্লেষিত হয়েছে।[৩৪৮] জি আই রেলওয়ের শ্রমিক নেতা রুইকার যোগ দেন কিন্তু দেশপাণ্ডে, জোগলেকার, রণদিভে প্রভৃতি নেতা ও গির্নি কামগব ইউনিয়ন এই বুর্জোয়া জাতীয়তাবাদী আন্দোলন থেকে দূরেই থাকেন।

বাংলার কথা ধরা যাক। ফেব্রুয়ারি-মার্চে কলকাতা শহবে বিদেশী বস্ত্র বর্জন, বিলেতী কাপড় ও মদের দোকানে পিকেটিং জোর কদমে চলতে শুরু করে।[৩৪৯] এক্ষেত্রে মহিলা স্বেচ্ছাসেবীদের ভূমিকা অত্যুজ্জ্বল।[৩৪৯ক] মাড়োয়ারি ব্যবসায়ীদের একদল সুভাষকে সমর্থনও করেছিল। কিন্তু ১৯২৯-এর শেষে গোয়েন্দা দফতরের মতে তার গতি স্তিমিত হয়ে এসেছে। কলকাতা বন্দরে বিদেশী বস্ত্র ও সুরার আমদানী কমলেও তার কারণ ততটা বয়কট নয়, যতটা ১৯২৭-২৮-এর অতিরিক্ত আমদানি।[৩৫০] জওহরলাল ও গান্ধীর গ্রেফতারের পর কলকাতা আবার উত্তাল হয়ে ওঠে। কম্যুনিস্ট পরিচালিত গাড়োয়ান ধর্মঘট এর গতি বাড়ায়।

মফস্বলে আন্দোলন যে খুব বাড়েনি তার প্রধান কারণ বঙ্গীয় প্রজাস্বত্ব আইনের সংশোধন নিয়ে স্বরাজীদের প্রজাবিরোধী ভোট। দখলিদার স্বত্ব হাত বদল, মালিকদের দেয় সেলামি, ভাগচাষীদের অধিকার ইত্যাদি নিয়ে তাদের প্রতিক্রিয়াশীল অবস্থান মফস্বলে বিরাগ সৃষ্টি করেছিল। বসু বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি সুষ্ঠুভাবে সংগঠিত করতে

পারেননি। যে সভ্য সংখ্যা ধার্য হয়েছিল তার অর্ধেকের বেশি আনা যায়নি। শাসমল বা সেনগুপ্তর মত মফস্বলে তাঁর প্রভাব ছিল না। যুবশক্তিই ছিল তাঁর সমর্থক। এবিষয়ে শরৎচন্দ্রের 'তরুণের বিদ্রোহ' উল্লেখযোগ্য প্রমাণ। হুগলীর ভূপতি মজুমদার, চট্টগ্রামের সূর্য সেন ও ঢাকার হেম ঘোষের সঙ্গে তাঁর যোগ ছিল। অন্যদিকে মফস্বলের গান্ধীবাদীদের মুখপাত্র ছিলেন সতীশচন্দ্র দাশগুপ্ত, যাঁর 'ভারতে সাম্যবাদ' রামরাজ্যের মহিমা কীর্তন করেছে, জমিদারী প্রথার মধ্যে কোন ত্রুটি যা দেখেনি, দেখেছে উচ্চাদর্শ থেকে জমিদারদের অধঃপতনে। তাঁর বিরাগ ছিল ধনী জোতদার ও মধ্যস্বত্বাধিকারী প্রজাদের ওপর। গান্ধীর বিশেষ আশীর্বাদ পেয়েছিলেন সতীশবাবু সোদপুরের খাদি কর্মোদ্যোগে। তিনি ও সুরেশ ব্যানার্জি প্রথম লবণ আইন অমান্য সংগঠন করেন। হিতেশরঞ্জন সান্যাল বর্ণনা করেছেন মহাজন ও জোতদারদের বিপক্ষে কংগ্রেস কর্মীদের কাজ। আরামবাগে প্রফুল্লচন্দ্র সেন অতি দরিদ্র চাষীদের মধ্যে খাদি ও গ্রামীণ কল্যাণকর্মে অসাধারণ কৃতিত্ব দেখিয়েছিলেন, যেমন কুমারচন্দ্র জানা মেদিনীপুরের সুতাহাটায়, যাদব পাঁজা বর্ধমানে। পরে এধবনের কাজ শ্রেণীগত জমিদার বিরোধিতায় সাহায্য করেছিল।[৩৫১]

অধিকাংশ ক্ষেত্রে হিন্দু জমিদারের বিরুদ্ধে মুসলমান ও নমঃশূদ্র বর্গাদারদের যৌথ বা পৃথক (পাবনা, যশোর, খুলনা, ঢাকা) অভিযান আইন অমান্য আন্দোলনের সংহতি নষ্ট করে দেয়। আবুল মনসুর আহ্‌মদ উঁচু জাতের হিন্দুদের উন্নাসিকতা পছন্দ করেননি।[৩৫২] ঢাকা, ফরিদপুর, রংপুর, ত্রিপুরা, মৈমনসিং ও পাবনার পাট চাষে ক্রম-বর্ধিষ্ণু মুসলমান কৃষকরা ১৯২৯-এর নির্বাচনকালে ফজলুল হককে প্রজাপার্টি স্থাপনে মদত দিয়েছিল। বরেন্দ্র ভূমিতে জিতু সাঁওতালের নেতৃত্বে আদিবাসী বিদ্রোহের আলোচনা করেছেন তনিকা সরকার।[৩৫৩]

য়ুনিয়ান বোর্ড বিরোধী আন্দোলন ফের শুরু হয় বাঁকুড়ার কোন কোন স্থানে, মেদিনীপুরের উপকূলবর্তী অঞ্চলে। কাঁথিতে সাধারণ গ্রামবাসীরা যে সাহস ও অনমনীয়তা দেখায় তা ইতিহাস হয়ে আছে। সেখানকার দোকানদাররা পুলিশ ও সরকারী কর্মচারীদের কোন ভোগ্যপণ্য বিক্রয় করত না। কারু অস্থাবর সম্পত্তি ক্রোক হলে তা বহন করার লোক বা যান মিলত না। পেডি (মেদিনীপুরের কলেক্টার) লিখছেন, পাঁশকুড়ায় তাঁকে অপমান করা হয়েছে, পরের দিন মারাও হবে। চৌকিদারী কর দেবার অনুরোধ (আদেশ নয়) জানালে তিনি উত্তরে পান ব্যঙ্গ বিদ্রূপ। আর কংগ্রেসের স্বেচ্ছাসেবীদের দেওয়া হয় উত্তপ্ত অভ্যর্থনা। চেচুয়াহাট এলাকা সরকারী নিয়ন্ত্রণেব বাইরে চলে যায়। ফলে আরম্ভ হয় প্রচণ্ড দমননীতি—বেত্র প্রহার ও অন্যান্য দৈহিক নির্যাতন, গুলি ও নির্বিচার গ্রেফতার।[৩৫৪] সন্দেহ নেই যে গান্ধীর অহিংসানীতি এখানেই সব চেয়ে কঠিন পরীক্ষা পার হয়েছিল।

এরপর শুরু হয় কর বর্জন—আরামবাগ, বালুরঘাট, কাঁথি, বিক্রমপুর ইত্যাদি স্থানে। অনেক ক্ষেত্রে মহিলাদের ভূমিকা সর্বাগ্রে। গ্রেফতার, ফসল নষ্ট, গোলা ও বাড়ি লুঠ, অস্থাবর ক্রোক, অগ্নিদাহ, পিটুনি পুলিশ, কিছুতেই সেদিন গ্রামের লোক ভয় পায়নি।

গান্ধীর আন্দোলন যে তাদের মনে একটা ধর্ম আন্দোলনের রূপ নিয়েছিল তা পরিষ্কার। ধর্মপ্রেরণা ছাড়া অশিক্ষিত দরিদ্র মানুষ, বিশেষত নারী, এত কষ্ট সহ্য ও ত্যাগ স্বীকার করার শক্তি পেত না। য়ুনিয়ান বোর্ডের সভ্য ও চৌকিদারদের দলে দলে পদত্যাগও লক্ষণীয়। অনেক জায়গায় সরকারের কোন প্রতিনিধি ছিল না, জানাচ্ছেন পেডি। মেদিনীপুর সদর মহকুমার শাসক বলছেন, রাস্তা কেটে, বড় বড় গাছের বাধা বানিয়ে, সাঁকো ভেঙে, গর্ত খুঁড়ে তারা গ্রামগুলিকে প্রতিরোধের দুর্গ তৈরি করেছিল। সুতাহাটায় বা তমলুকে সহিংস আক্রমণের আশঙ্কা ছিল।[৩৫৫] ঘাটালের চেচুয়াহাটে তা সত্যি ঘটেছিল।[৩৫৬] পেডি

লিখছেন—"The best thing that could happen would be to have more shootings."[৩৫৭] স্বরাষ্ট্র সচিব এমার্সন বলছেন, "I would put Midnapur as the district where the prestige of Government has fallen more than in any other." স্বয়ং ছোটলাট একে 'অভ্যুত্থানের' মর্যাদা দেন।[৩৫৭ক] এই অঞ্চলে কৃষি অবস্থার ও সম্পর্কের অবনতি আইন অমান্য আন্দোলনের মূল প্রেরণা ছিল।[৩৫৭খ]

পঞ্জাবের অমৃতসরে দুবছর আগে গড়ে ২৫ লাখ টাকার বিলাতী কাপড় বিক্রী হত এখন হচ্ছিল মাত্র ২ লাখ। বিরাট ব্যবসায়ী সি এল নায়ারকে ব্যবসা বন্ধ করে দিতে হয়।[৩৫৮] জুলাই থেকে বোম্বাই-এর মুলজি জেঠা বাজার বন্ধ থাকে ; অক্টোবরে খুলবার চেষ্টা পিকেটিং-এর জন্য বিফল হয়। তামিলনাড়ুতে বস্ত্র বয়কট ব্যর্থ হয়েছিল। দিল্লী ও কানপুরের বণিকরা অসন্তুষ্ট। আমেদাবাদের কথা আগেই বলেছি। এটা সত্য যে হ্রাসমান মূল্যের জন্য অনেক ব্যবসায়ী বিলাতী কাপড আনতে চাননি। বোম্বাইতে বিবাট মজুত ভাণ্ডার গড়ে উঠেছিল। তাই তাঁবা গান্ধীকে কথা দেয় এক বছরের জন্য আমদানী করবে না। "In their 'patriotic' gesture they have thus made a virtue of necessity—a very paying virtue."[৩৫৯] বছর না ফুবোতে ফুরোতে বোম্বাই-এর প্রতিনিধি দল মতিলালকে অনুরোধ করে সরকারের সঙ্গে বোঝাপড়া করতে।[৩৬০] অন্যদিকে দেখি ম্যাঞ্চেস্টারের প্রতিনিধিরা ভারত সচিবের সঙ্গে দেখা করে মিটমাটেব কথা বলছেন। ১৯২৮-এ ভারতে বপ্তানি হয়েছিল ৯ কোটি ২০ লাখ গজ কাপড় আর ১৯৩০-এর আগস্টে মাত্র ৪ কোটি ৭ লাখ গজ। একটার পব একটা কারখানা বসে যাচ্ছে, হাজার হাজার শ্রমিক বেকার হচ্ছে।[৩৬১] ১৯৩১-এ গান্ধী-আরুইন চুক্তি ভারত ও ইংল্যাণ্ডের বণিকরাই ত্বরান্বিত করে। এটা ভারতীয় বুর্জোয়া শ্রেণীর কাছে গান্ধীব পরাজয় নয়, ল্যাঙ্কাশিয়বের কাছে আরুইনেরও পরাজয়।

সি. পি-তে বন আইন অমান্য হয় প্রধান কর্মসূচি। গোণ্ড জাতীয় আদিবাসী রমণীরা দলে দলে ঘাস ও কাঠ কেটে সরকারের বিরুদ্ধে বিদ্রোহ জানায়। ছোটলাট মণ্টেগু বাটলার আরুইনকে লিখছেন, "আমাকে জোর পালটা আঘাত হানতে হবে এবং হয়তো গুলির আদেশ দিতে হবে কিন্তু নির্বিচারে বেত্রাঘাতেব চেয়ে তা আরও সদয় এবং কার্যকব। নতুন ছররা গুলি সব চেয়ে মানবিক, এত বেশি মানবিক যে জনতা বুঝতেই পারবে না।"[৩৬২] একজন সুশিক্ষিত, অতি উচ্চপদস্থ, ইংরেজ কিভাবে মনুষ্যত্ব হারায় এমন নমুনা বিবল। পুলিশ দু বার গুলি চালায়। মাধব শ্রীহবি অ্যানে, মুঞ্জে প্রভৃতি বেরাবের বনবিধি লঙ্ঘনে যোগ দেন। সুরাবর্জন আন্দোলন জোরদার হয়েছিল জাত পঞ্চায়েতের হস্তক্ষেপে। ১৯২৯ থেকে ১৯৩০-এর মধ্যে সি পি-র মাদক শুল্ক ৪০% কমে যায়।

বিহারে পাটনায় ও বিপুরে লবণ আইন অমান্য দিয়ে আন্দোলন শুরু হয়। পবে চৌকিদারি কর বর্জন বৃহত্তর ভূমিকা নিয়েছিল। অনেক স্থানে এর জন্য দাঙ্গা বাধে। চম্পারন, সারণ, মজঃফরপুর, মুঙ্গের, পাটনা ও শাহাবাদে জোর বিদেশী বস্ত্র ও মাদক বিপণিতে পিকেটিং চলে। ছোটনাগপুরে বঙ্গা ও সোমরা মাঝি নিম্নবর্গীয় দাবির সঙ্গে জাতীয় দাবিও জুড়ে দিয়েছিল। তানাভগৎ সম্প্রদায় কংগ্রেসকে সমর্থন করে। জুডিথ ব্রাউনের মতে বিহারের খাজনার চাপ অপেক্ষাকৃত কম থাকায় কৃষক আন্দোলন দানা বাধেনি। ইউ পি-র মত এখানকার আন্দোলনের নেতা ছিলেন ছোট জমিদার ও উকিল আর বড় জমিদাররা সরকারের পক্ষে।[৩৬৩] বিহারে মাদক শুল্ক থেকে মোট আয়ের ৩২% আসত। এখানেই কংগ্রেসীরা বড় আঘাত হানতে পেরেছিল। মহুয়া গাছ থেকে দেশী মদ

তৈরি করা খুব সহজ ছিল। জি ম্যাকডোনাল্ড দেখাচ্ছেন মুঙ্গেরের কোন কোন স্থানে প্রশাসন ভেঙে পড়েছিল।[৩৬৪] ব্যাপক দমননীতি আন্দোলনের মেরুদণ্ড ভেঙে দেয়। সম্পত্তি ক্রোক ও ভারী জরিমানায় ভয় পায় জমির মালিক শ্রেণী ও প্রজা উভয়েই। ১৯৩০-এর অক্টোবব থেকে কৃষিপণ্যের দাম হু হু পড়তে থাকে ও ১৯৩১-এর শেষে ১৯২৯-এর দামের অর্ধেক হয়ে যায়। অনেক প্রজাই ১৯২০-এর দশকে বেশি খাজনায় জমি নিয়েছিল, তারা খাজনা দিতে পারছিল না।

পঞ্জাবের সংখ্যাগবিষ্ঠ মুসলিম সম্প্রদায় যোগ দেয়নি। গান্ধী ও মতিলাল শিখদের পক্ষে আনার চেষ্টা করেন, বিশেষ করে দিল্লীর শিশগঞ্জ গুরুদ্বারে গুলি চালনার পর। কিন্তু শিখদের মধ্যে দ্বিমত দেখা দেয। তারা সিং গোষ্ঠী আন্দোলন সমর্থন কবে. খরক সিং গোষ্ঠী নীরব থাকে। কম্যুনিস্ট ঘেঁষা নওজোওয়ান সভা ও কীর্তি কিষাণ দল গ্রামাঞ্চলে গোলমাল করে কিন্তু তারা কারারুদ্ধ হলে আন্দোলন স্তিমিত হয়ে যায়।[৩৬৫] তবু হিসাবের প্রজারা খাজনা বন্ধ করে। রোতকে জাঠ ও নিম্নশ্রেণীর লোকরা মহাজন ও শস্য-মজুতকারীদের ওপর আক্রমণ চালাচ্ছিল।

তামিলনাড়ুতে রাজাজি খাজনা বন্ধের দিকে যেতে চাননি বলে তাঞ্জোবের কল্লার শ্রমিক ও দরিদ্র চাষী-অধ্যুষিত অঞ্চল পাশ কাটিয়ে ব্রাহ্মণ-অধ্যুষিত অঞ্চলে লবণ আইন অমান্য করতে গিয়েছিলেন। মাদ্রাজ শহরে জাতিবৈরীর এমন উগ্র প্রকাশ আগে দেখা যায়নি। লবণ সত্যাগ্রহ নিযে মাদ্রাজ সমুদ্রতীরে ২৭ এপ্রিল গুলি চলে। মাদক ও বিলাতী কাপডেব দোকানে পিকেটিং বাডে। আর্কটের বেকার তাঁতী, মাদুরাব মান্দ্যপীড়িত চাষীরা যোগ দেয়। ডেভিড আরনল্ড বলছেন, মাদুরাব সৌরাষ্ট্র সম্প্রদায়ের তাঁতীদের জাতে ওঠবাব তাগিদ মাদক বর্জনের পেছনে কাজ কবছিল। মাদক শুল্ক আদায ২০% কমে যায়। লক্ষণীয় যে, কামরাজ নাদার আন্দোলনকে জোবদার করতে চান ও সত্যমূর্তির সঙ্গে যোগ দিয়ে রাজাজিকে হঠাতে চান। নাদাবরাও নীচু জাতের ছিল এবং তালগাছ থেকে তাড়ি তৈরি করে জীবিকা নির্বাহ করত। হয়তো এখানে ছিল জাতে ওঠাব তাগিদ ও ব্যবসার সুবিধার সংমিশ্রণ।[৩৬৫ক]

অসহযোগ আন্দোলনের সময় গুন্টুর জেলার খাজনা বন্ধ আন্দোলন একটা ঐতিহ্য সৃষ্টি করেছিল। ব্রিয়াঁ স্টডার্টের মতে[৩৬৬] ১৯২৫-৩০-এর মধ্যে অন্ধ্রে কংগ্রেসী কাজকর্ম অনেক বেড়েছিল। তার প্রধান কারণ, সমুদ্রতীরস্থ অঞ্চল ছিল অনগ্রসর। ১৯২৬ সাল থেকেই এখানে খাদ্য ও কৃষিসংক্রান্ত যন্ত্রপাতির দাম বাড়ছিল। তৎসঙ্গে ঋণ। লোকসংখ্যা বাড়ার সঙ্গে ভূমিস্বত্বের মাথাপিছু পরিমাণও কমছিল। তবু মুখ্য রাজস্ব-আধিকারিক হোলডস্‌ওয়ার্থ কৃষ্ণা-গোদাবরীর বদ্বীপ অঞ্চলের জন্য ১৮$\frac{3}{4}$% খাজনা বৃদ্ধির সুপাবিশ করেন। তিনি বলেছিলেন, জমির ঊর্ধ্ব মূল্য সত্ত্বেও (প্রায় তিনগুণ) জমি কেনার হিড়িক বেশি লাভের লক্ষণ। ৩৭% মত চাষীর দেনা ছিল না। আইনসভায় হোলডস্‌ওয়ার্থের প্রস্তাবের বিরোধিতা করেন দন্দু নারায়ণরাজু—যিনি পশ্চিম গোদাবরী অঞ্চলেব বাজু সম্প্রদায়ের একজন উচ্চবিত্ত কংগ্রেসী নেতা ছিলেন। গ্রাম, ফিরকা, তালুক ও জেলা সর্বস্তরে প্রতিবাদসভা হয়। নারায়ণরাজুর সহযোগী ছিলেন ব্রাহ্মণ টি প্রকাশম্। কিন্তু গুন্টুর ব্রাহ্মণ কোণ্ডা বেঙ্কটাপ্পায়া ও পূর্ব গোদাবরীর সত্যনারায়ণ বারদোলি ধাঁচে খাজনাবন্ধ আন্দোলন করতে চান। মাদ্রাজ সরকার রাজস্ববৃদ্ধির ব্যাপারে অনুসন্ধান কমিটি বসিয়ে বিদ্রোহ ধামা-চাপা দিতে চান। কিন্তু লাহোর কংগ্রেসের পর সত্যনারায়ণের দল প্রবল হয়ে ওঠে ও খাজনা বন্ধ আন্দোলন শুরু করে। প্রত্যেক জেলায় গান্ধীর ধাঁচে লবণ আইন অমান্যকারী

পদযাত্রা চলে। নেতাদের ব্যাপকভাবে গ্রেফতার করে কোনওরকমে মুখরক্ষার চেষ্টা হয়। মাদ্রাজের লাট স্যার জর্জ স্ট্যানলির কিন্তু আশঙ্কা দূর হয়নি।[৩৬৭] গান্ধী-আরুইন চুক্তিতে প্রতিবাদীরা খুশি হয়নি।

মুসলিম সংখ্যাগরিষ্ঠ সীমান্ত প্রদেশে আন্দোলনের সাফল্য উল্লেখযোগ্য। পেশোয়ার ও কোহাটে সেনা নামাতে হয়। বান্নুর গ্রামাঞ্চলে ও ডেরা ইসমাইল খাঁ শহরে কংগ্রেসের আবেদন অভূতপূর্ব সাড়া জাগায়। আগস্ট মাসে সমগ্র প্রদেশে সামরিক আইন জারি ও উপজাতি অঞ্চলে বোমাবর্ষণ করতে হয়েছিল। জুডিথ ব্রাউন যথারীতি সরকারী প্রতিক্রিয়ার ওপর বেশি জোর দিতে গিয়ে আবদুল গফ্ফর খান ও খুদা-ই-খিদমৎগার-এর ভূমিকা সম্বন্ধে নীরব। নির্বিচার গুলি চালনার পরও দুর্ধর্ষ পাঠানরা ধৈর্য হারায়নি, আর গাড়োয়ালী সৈন্য নিরস্ত্র জনতার ওপর গুলি চালাতে অস্বীকার করে সামরিক বিচারে শাস্তি পায়।

মালাবারে হিন্দু-মুসলিম বিরোধ ও জাতপাতের প্রচণ্ড কাঠিন্য সংহত আন্দোলনের পক্ষে প্রচণ্ড বাধা। শিক্ষা, সরকারী চাকবি ও অনেক ক্ষেত্রে গ্রামাঞ্চলে ভূমিস্বত্বে নেয়াবদের আধিপত্য ছিল অবিসংবাদী। তাদের ও এজুভা, পুলায়া, পরায়া প্রভৃতি নিম্নবর্ণের মধ্যে পার্থক্য দুস্তর। তবু ১৯৩০-এর ১১ নভেম্বর কালিকটে সমুদ্রতীরে পি· কৃষ্ণ পিলাই জাতীয় পতাকার সম্মানরক্ষার্থে যে নির্যাতিন সহ্য করেছিলেন তা প্রেরণা দেয়। আপন স্মৃতিকথায় সি· পি· আই (এম) নেতা নাম্বুদ্রিপাদ বলছেন, প্রথম লবণ আইন অমান্য ও পরে কাপড ও মাদক পিকেটিং হয়। তাঁকে দোকানদার ও ক্রেতাদের যে উপহাস সইতে হয়েছিল তা হল "my first baptism in political confrontation in which we came face to face with our opponents."[৩৬৮]

গুজরাট ও ইউ· পি·-তে সত্যিকার তৃণমূল আন্দোলন হয কৃষকদের মধ্যে। গুজবাটের কংগ্রেস সংগঠনের শক্ত ভিত্তি ছিল পটিদার সম্প্রদায়। ১৯৩০-এর মধ্যে প্রায প্রতি গ্রামে কংগ্রেস আশ্রম স্থাপিত হয়। আর বারদোলির সাফল্যের পর গান্ধীর নিজের প্রদেশ তাঁকে অনুসরণ করবে এতে আশ্চর্য কি। ভারত সরকারের স্বরাষ্ট্র সদস্য হেগ বোম্বাই ঘুরে এসে মন্তব্য করেছিলেন গুজরাটীরা মনে করছে দৃঢ়ভাবে সংকল্প বজায রাখতে পারলে সরকার আত্মসমর্পণ করবে। ১৯২৯-৩০-এর জুলাই-সেপ্টেম্ববে অনাবৃষ্টি হল ও ফসল মার খেল। ১৯৩০-৩১-এ ফসল ভাল হল বটে কিন্তু ততদিনে মান্দ্যের প্রতিক্রিয়া শুরু হয়ে গেছে। ১৯৩০-এর মে-তে দাম কমতে আরম্ভ করে, ১৯৩১-এ শীতকালে তলদেশ স্পর্শ করে। উচ্চাশী মালিকদের হতাশা সহজেই অনুমেয়। এখানে সরকারী চাকুরেদের ওপর সামাজিক বয়কট অস্ত্ররূপে ব্যবহৃত হয়। পঞ্চায়েতের নির্দেশে বরসাদ-এর পটিদার প্যাটেল,তালাত ও ছোট কেরানীরা চাকুরি ছাড়ে। ১৯৩০-এর শেষে এক হিসাবে দেখা যাচ্ছে আমেদাবাদ ও ব্রোচ জেলায় অনেকে পদত্যাগ প্রত্যাহার করলেও খেড়া ও সুরাটে তাদের সংখ্যা ছিল উল্লেখযোগ্য। ১০ মে ১৯৩০ বারদোলি আশ্রমের এক মিটিং-এ স্থির হয় তারা রাজস্ব দেওয়া বন্ধ করবে। শীঘ্রই সারা গুজরাটে তা ছাড়িয়ে পড়ে। এক একর পিছু ৩॥ টাকার জায়গায় ৫ টাকা খাজনা, তাও আদায়ের সময় এগিয়ে সরকার ফসল ক্রোক করার চেষ্টা করলে বরসাদের ও খেড়ার বহু গ্রামবাসী নিকটবর্তী বরোদায় আশ্রয় গ্রহণ করে। সুরাট অঞ্চলে খুব কম লোকই পড়েছিল।[৩৬৯] অন্যত্র জনগণ ম্যুনিসিপ্যালিটি ও লোক্যাল বোর্ড আন্দোলনকে সমর্থন জানায়। ছোটলাট সাইকস জানান, থামাতে গেলে প্রচণ্ড সংঘর্ষ হবে "inevitably involving military action and very far reaching political consequences[৩৭০] বোম্বাইতে গুজরাটী বণিকরা মান্দ্যের জন্য খুব

দুর্দশাগ্রস্ত হয়। অনেকে দেউলে হয়েছিল। ফলে প্রায় ৫০,০০০ কেরানীর চাকুরি যায় ১৯৩০-৩১-এ বোম্বাই বন্দরে আমদানীর মূল্য ৩১% ও রপ্তানীর মূল্য ২৪% কমে যায় বারংবার হরতালের ফলেও দীর্ঘ দিন কাপড়ের বাজার বন্ধ থাকায় দুর্দশা বেড়েছিল।

॥ ১৩ ॥

উনিশ শো কুড়ি-একুশ সালে উত্তরপ্রদেশে যে কিষাণ আন্দোলনে কংগ্রেস, বিশেষত জওহরলাল, জড়িয়ে পড়েছিলেন, তা শেষ পর্যন্ত রামচন্দ্রের গ্রেফতার ও পুলিশী দমননীতির আঘাতে স্তিমিত হয়ে আসে। এক দশকের মধ্যেই কংগ্রেস নেতারা বোঝেন যেইউ.পি-তে আইন অমান্য কৃষক সমর্থনের ওপব নির্ভরশীল। ১৯৩০-এব আন্দোলন তাঁবা শুরু করেন অর্থনৈতিক অবস্থার সাহায্য নিয়ে। কিন্তু জ্ঞানেন্দ্র পাণ্ডের মতে, তাঁরাই শেষ পর্যন্ত তা বাড়তে দেননি এবং এর জন্য ইউ.পি-তে আইন অমান্য আন্দোলন বিফল হয়।[৩৭২]

জ্ঞানেন্দ্র পাণ্ডের দৃষ্টি পড়েছে দুটি জেলার ওপর—আগ্রা ও রায় বেরিলি। আগ্রার অধিকাংশ জমি ছিল ছোট জমিদার ও ধনী চাষীর দখলে। অধিকাংশ কৃষকের দখলিদার স্বত্ব ছিল, কিন্তু খাজনা উচ্চহারে স্থির হওয়ায় কৃষিঋণের পরিমাণ ছিল উল্লেখযোগ্য, তবে জেলাব বিভিন্ন এলাকায় তার চাপ বিভিন্ন। রায় বেরিলিতে তালুকদাররা ৬৬% জমির মালিক এবং তারা ছিল "notoriously bad harsh lanlords." এই এলাকায় চাষীদেব রক্ষার বিশেষ ব্যবস্থা ছিল না, ভূমিহীন চাষীব সংখ্যাও বেশি। প্রভিন্সিয়াল ব্যাঙ্কিং এনকোয়াবি কমিটি (১৯২৯-৩০)-র রিপোর্টে দেখি গড় গ্রামবাসী কোনওক্রমে দিন গুজরান করছে এবং দুর্বৎসরের জন্য কোনো সঞ্চয় নেই। রায় বেবিলির দুর্দশার আরও কারণ ছিল—যেমন জনবসতির ঘনত্ব, শহর ও শিল্পের অভাব, ফসলের হ্রাস-বৃদ্ধি। তার ওপর ১৯২৬-২৯-এর বন্দোবস্তের সময় খাজনা চাপ বেড়েছিল ১২% (আগ্রায় ৫½%)।

এর পর এল বিশ্বমান্দ্যেব আঘাত। ১৯৩২ সালেইউ.পি-র অর্থসচিব ব্লাণ্ট তার মর্মন্তুদ বর্ণনা দিযেছেন।

এক বছরে দাম কমে গিয়েছিল ৫০%। যে সব ধনী চাষী তুলোর চাষ করত তারাও গম ও অন্যান্য খাদ্যশস্য উৎপাদকদের মতই মার খেল। মীরাট থেকে এলাহাবাদের মত দোয়াব জেলা আর অযোধ্যাব দক্ষিণ-পূর্বের অনুর্বর জেলা, ছোট জমিদার ও ধনী চাষী, যারাই কিছু বেচে উঁচু হারের খাজনা, রাজস্ব বা সুদ দিত—কেউ বাদ গেল না।

বায় বেরিলিব আন্দোলন ১৯৩০-এর শেষ থেকে ১৯৩১-এর শেষপর্যন্ত চলে, আগ্রার আন্দোলন ১৯৩০-৩১-এর শীত কালে। ১৯৩০-এর অক্টোবরে প্রাদেশিক কংগ্রেস কমিটি আগ্রায় খাজনা বন্ধর অনুমতি দেয়। দুটি গ্রাম—বারাউদা ও ভিলাওতি—দিয়ে শুরু হয়। সঙ্গে সঙ্গে শুরু হয় পুলিশের অভিযান। গ্রামবাসীরা সদলে গ্রাম ছেড়ে চলে যায় ভানওয়ার সিং জাঠের নেতৃত্বে—খোলা মাঠে তারা দিনের পর দিন কাটিয়েছিল। বলা বাহুল্য, এই আন্দোলন হয়েছিল বারদোলির আদর্শে। বুদ্ধিমানের মত হেইলি নেতাদের (রায় বেরিলির নেতা ছিলেন কিদোয়াই) গ্রেফতার করেননি, বরং জমিদারদের খাজনা ছাড় দিতে অনুরোধ করেন। গান্ধী-আরুইন চুক্তি এই আন্দোলনে সাময়িক ছেদ টানে। জওহরলালের ধারণা ছিল গান্ধী আইন অমান্য সাময়িকভাবে বন্ধ করলেও অর্থনৈতিক কারণে স্থানীয় আন্দোলন বন্ধ করতে বলেননি। ১৯৩১-এর মার্চে মূল্য হ্রাস বজায় থাকায় এবং রবি ফসল নষ্ট

হওয়ায় গান্ধী বলেন, আন্দোলনের প্রকৃতি বদলে গেছে। আর খাজনা বন্ধ নয়—এবার সরকারের সঙ্গে খাজনা হ্রাসের লড়াই।[৩৭৪] দখলদার প্রজাদের বলা হল, খাজনার ৫০% এবং স্ট্যাটুটারী প্রজাদের বলা হল, ৪০% করে খাজনা দিতে। স্বরাষ্ট্র সদস্য ক্রেরার হেইলিকে জানাচ্ছেন গান্ধী চান না কংগ্রেস সরকার ও প্রজাদের মধ্যে মধ্যস্থতার ভার নিক। জ্ঞান পাণ্ডে বলছেন ১৯২১-২২-এর মত এবারও কংগ্রেস কৃষকদের ডোবাল। হেইলি টাকায় দু আনার বেশি খাজনা মকুব করেননি।

আরুইনের সঙ্গে চুক্তির ব্যাপারে গান্ধী কতটা প্রভাবিত হন বণিক ও শিল্পপতির আবেদনে? আমরা আগেই দেখেছি চাপটা শুধু গান্ধীর ওপর পড়েনি, আরুইনেব ওপরও পড়েছিল। আরুইনের ওপর সাপ্রু ও জয়াকরের চাপও অবহেলাব নয়। সাপ্রু ও জয়াকরকে মধ্যস্থতা কবতে অনুরোধ জানান বোম্বাই-এব বণিককুল। তাঁরা বলেন, মান্দ্যের পবিপ্রেক্ষিতে আন্দোলন বন্ধ হওয়া দবকাব, কিন্তু ভাবতীয় অর্থনৈতিক কর্তৃত্বের দাবি ব্রিটেনকে মেনে নিতে হবে। এঁদের মধ্যে ছিলেন বোম্বাই স্টক এক্সচেঞ্জের সভাপতি কে· স্রফ, বুলিযান এক্সচেঞ্জের পবিচালক ভি· ঠাকুরদাস প্রভৃতি।[৩৭৫] আনসারি বলেন, গান্ধীর সঙ্গে দেখা করেই যেন মতিলালের সঙ্গে দেখা করা হয়। জুনের শেষে মতিলাল বোম্বাই গেলে ঠাকুরদাস জানান, বণিকেব অবস্থা শোচনীয় হয়েছে। কিন্তু দাবি ছাডতে রাজি হলেও তিনি চান দায়িত্ববান সরকার দিতেই হবে, আর ছাডের ব্যাপাবে গোলটেবিল বৈঠকে আলোচনা হবে, দমননীতি প্রত্যাহাব করতে হবে, রাজনৈতিক বন্দীদের মুক্তি দিতে হবে।[৩৭৬] ৩০ জুন মতিলাল বন্দী হলেন এবং জয়াকর হতোদ্যম। নৈনি জেলে মতিলাল ও জওহরলাল একই কক্ষে থাকতেন এবং কে না জানে ছেলে বাবাকে বোঝাপড়া করতে দেবেন না? জিন্নার উক্তি স্মবণীয়, "Motilal is pulp in Jawaharlal's hands."

যাই হোক, ২৩/২৪ জুলাই সাপ্রু ও জয়াকর যারবেদা জেলে গান্ধীর সঙ্গে দেখা করলেন। গান্ধী বললেন, জওহরের কথাই হবে শেষ কথা। নেহরুদের তিনি যে চিঠি লেখেন তাতে গোলটেবিল বৈঠকে যোগ দেবার পূর্ব শর্ত—(১) অন্তর্বর্তীকালে পূর্ণ আত্মনিয়ন্ত্রণ, (২) বৈঠকে ব্রিটেনেব রক্ষাকবচ নিয়ে খোলা আলোচনা, (৩) আইন অমান্য বন্ধ হলেও বিলেতী কাপড ও মদের দোকানে পিকেটিং চালু থাকবে, (৪) লবণ উৎপাদন চলবে, (৫) সব অহিংস বন্দীদেব মুক্তি দিতে হবে, (৬) বাজেয়াপ্ত সম্পত্তি ও জরিমানা ফেরত দিতে হবে, পদত্যাগী কর্মীদেব পুনর্বহাল কবতে হবে ও (৭) সব অধ্যাদেশ প্রত্যাহার কবতে হবে। এইসব দাবি সম্বন্ধে ঐকমত্য না হলে তিনি বৈঠকে যাবেন না। শেষে তিনি লেখেন—লাহোর প্রস্তাব তিনি এখনও মানতে বাজি। জওহবলালের কথাই শেষ কথা।[৩৭৭]

জওহর মাঝপথে আন্দোলন থামাতে চাননি। নেহরুদেব মতে, গোলটেবিল বৈঠক বসবার আগেই মুখ্য বিষয়গুলি নিয়ে ঐকমত্য দরকাব। তাঁবা গান্ধী ও ওয়ার্কিং কমিটির অন্য সদস্যদের সঙ্গে আলোচনাও চান। গান্ধীকে জওহব লেখেন, "আমাব দিক থেকে বলতে চাই, আমি লড়াই ভালবাসি।" বোজনামচায় তিনি গান্ধীব নমনীয়তায় হতাশা প্রকাশ করেছেন।[৩৭৮]

গান্ধী চিরকালই সকলকে (লিবাবেলদের তো বটেই) নিয়ে চলতে চেয়েছিলেন। আন্দোলনের উদ্দেশ্য তো বিজয় নয়, ব্রিটিশরাজ সম্বন্ধে দেশের গভীর বিরাগ প্রদর্শন এবং ব্রিটিশ জনগণের বিবেক জাগরণ। ১লা আগস্ট তিনি জয়াকরকে বললেন, বিলেত গেলে তিনি সাম্রাজ্য থেকে বেবিয়ে আসার অধিকার দাবি করবেন আর ব্রিটেনের দাবি থাকলে তা

বিচার করবে স্বাধীন কোন ট্রাইবুন্যাল।[৩৭৯] স্পেশ্যাল ট্রেনে নেহরুদের যারবেদা জেলে নিয়ে যাওয়া হল। সেখানে ১৩ থেকে ১৫ আগস্ট গান্ধী, নেহরুদ্বয়, বল্লভভাই, সৈয়দ মাহমুদ, দৌলতরাম ও সরোজিনী নাইডু আলোচনায় বসলেন। সেই সময় জয়াকর বোম্বাই বণিকদের চিঠি পড়ে শোনান, মতিলাল শোনান তাঁর কাছে ঠাকুরদাসের আবেদন। নেতারা (খানিকটা গান্ধীর মতের বিরুদ্ধেই) স্থির করলেন, সন্ধির সময় হয়নি। গান্ধীর আগেকার শর্তের সঙ্গে তাঁরা যোগ করলেন—অর্থনৈতিক ও প্রতিরক্ষা দফতরের ওপর ভারতের জাতীয় সরকারের কর্তৃত্ব।

আরুইন খবর পাচ্ছিলেন আন্দোলনের গতি মন্দীভূত হচ্ছে তাই তিনি কড়া মনোভাব নিলেন। তখন নেহরু আরো কড়া প্রতিক্রিয়া দেখালেন। ৫ সেপ্টেম্বর মধ্যস্থরা আরুইনকে জানালেন আলোচনা ব্যর্থ হয়েছে। বড়লাট কিন্তু ঠিকই ধরেছিলেন। সদ্যমুক্ত অসুস্থ মতিলাল যখন ওয়ার্কিং কমিটির স্বাধীন সদস্যদের সাপ্রু-জয়াকর প্রস্তাব প্রত্যাখ্যান করতে বললেন, তখন আপত্তি তুললেন কার্যকরী সভাপতি খলিকুজ্জমান, নরীম্যান ও যতীন সেনগুপ্ত। আট দিনের জন্য মুক্ত অবস্থায় কাটিয়ে জওহরলাল তখন বুঝেছিলেন স্থানীয় অভাব-অভিযোগ নিয়ে জোরদার নেতৃত্ব না দিলে কিষাণ আন্দোলন চলবে না। প্রথম শ্রেণীর নেতারা কারারুদ্ধ হওয়ায় সাধারণ স্বেচ্ছাসেবীরা অসহায় বোধ করছিল। মুসলমানদের নিস্ক্রিয়তা আরো দুর্বিসহ হয়ে উঠছিল। মহাবাষ্ট্রের গ্রামাঞ্চলে আম্বেদকরের মহররা দূরে সরেছিল। প্রথম গোলটেবিল বৈঠক নরমপন্থীদের দুর্নিবারভাবে আকর্ষণ করছিল আবাব হিংসার দিকে যাচ্ছিল কোলি ও গোণ্ড আদিবাসীরা, মাদুরার তাঁতিরা, সর্বোপরি বাংলার বিপ্লবীরা।

১৯১৯-২৯-এর মধ্যে বাংলায় মোট ৪৭টি সন্ত্রাসবাদী ঘটনা ঘটে, আর শুধু ১৯৩০-এই ঘটেছিল ৫৬টি। এর মধ্যে সবচেয়ে উল্লেখযোগ্য চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠন, জালালাবাদের যুদ্ধ, লোম্যান হত্যা ও বিনয়-বাদল-দীনেশের রাইটার্স অভিযান।

চার্লস টেগার্টের পত্নীর সংকলিত টেগার্ট স্মৃতিকথায় পড়ি চট্টগ্রাম অভ্যুত্থানের ছ জন নেতার কথা—সূর্য সেন, নির্মল সেন, অনন্ত সিং, গণেশ ঘোষ, লোকনাথ বল ও অম্বিকা চক্রবর্তী। টেগার্ট বলছেন,[৩৮১] এঁরা 'নিউ ভায়োলেন্স পার্টি'র সভ্য ছিলেন এবং 'হিন্দুস্তান রিপাবলিকান পার্টি'র সঙ্গে অভিন্ন। ১৯২৪ থেকে ১৯২৬ এঁরা বন্দী ছিলেন কিন্তু পুলিশের নিষেধ না শুনে সরকার এঁদের মুক্তি দেয়। বরিশাল ও চট্টগ্রামে অভ্যুত্থানের সিদ্ধান্ত হয় কিন্তু কলকাতার প্রধান কার্যালয়ে অভিযান চালিয়ে প্রথমটাকে বন্ধ করা গেলেও দ্বিতীয়টা করা যায়নি। ষড়যন্ত্রীরা পুলিশ অভিযানের সম্ভাবনা জানতে পেরে ঠিক সময়ের সাত ঘণ্টা আগেই অভ্যুত্থান ঘটাতে সক্ষম হন। ১৯৩০-এর ১৮ এপ্রিল একই সঙ্গে পুলিশ আর্মারি ও ম্যাগাজিন, অক্সিলিয়ারী ফোর্স, হেড কোয়ার্টারের আর্মারি ও টেলিফোন এক্সচেঞ্জ আক্রমণ করা হয় এবং ট্রেন উড়িয়ে চট্টগ্রামের সঙ্গে বাংলার রেল যোগাযোগ বিচ্ছিন্ন করা হয়। তারপর নেতারা দলবলসহ শহরের উপকণ্ঠে পাহাড়ে আশ্রয় নেন এবং তাঁদের এক শাখাদল অস্ত্রশস্ত্রসহ কলকাতা আসেন। ২২ এপ্রিল জালালাবাদের অসম সাহসিক সংগ্রামের কথা আজ কাহিনীতে পরিণত হয়েছে। বহু সংগ্রামীর স্মৃতিকথা পরস্পর বিরুদ্ধ হলেও সংগ্রামের সত্যতা ছিল সূর্যের মত ভাস্বর।[৩৮১ক]

ঐ বছর শ্রীসঙ্ঘের বিনয় বোস পুলিশের আই জি লোম্যানকে হত্যা ও এস পি হাডসনকে জখম করেন। লেঃ কর্নেল সিমসনকে হত্যা করে ও অন্য দু'জন ইংরেজ কর্মচারীকে জখম করে, বিনয়-বাদল-দীনেশের আত্মদানের বিবরণ অনেক উপাদানে বিধৃত

হয়ে আছে।[৩৮২] এর পেছনে ঢাকার হেমচন্দ্র ঘোষের বি· ভি· (বেঙ্গল ভলানটিয়ার্স) গ্রুপ কাজ করেছিল।[৩৮৩] সূর্য সেনের দলে ছিলেন প্রীতিলতা ওহদেদার, কল্পনা দত্ত ও সুহাসিনী গাঙ্গুলী—অর্থাৎ শিক্ষিতা মহিলারা বেশ ভালভাবেই বিপ্লবী কাজে জড়িয়ে পড়েছিলেন।

সুমিত সরকার এক প্রবন্ধে বণিক ও শিল্পপতিদের চাপের ওপর জোর দিয়ে গান্ধী-আরুইন চুক্তি ব্যাখ্যা করতে চেয়েছেন।[৩৮৪] প্রমাণ কিছু আমরা আগেই দিয়েছি—যেমন জয়াকরের সঙ্গে বোম্বাই-এর বণিকদের আলাপ, মতিলালের কাছে ঠাকুবদাস প্রভৃতির আবেদন। কিন্তু যারবেদায় গান্ধীকে এসব জানানো হলেও তিনি খুব বিচলিত হননি। সুমিত লক্ষ্য করেননি যে, আরুইনের সঙ্গে ঠাকুরদাসের ও বিড়লার যথেষ্ট যোগাযোগ ছিল এবং আরুইন তাঁদের মাধ্যমে কংগ্রেসের অন্যান্য নেতাদের বোঝাবার চেষ্টা করছিলেন। বেনকে তিনি লিখছেন, "The main factor, if any, likely to influence Congress decisions will be the attitude of the commercial community such as Purushottomdas and Birla."[৩৮৫] ১৭ জানুয়ারি আরুইন পারস্পবিক আস্থার ভিত্তিতে গান্ধীর সহযোগিতা চাইলেন। ১৯শে ম্যাকডোনাল্ড পরিষ্কার ভাষায় প্রাদেশিক স্বায়ত্ত শাসন, ফেডারেল অ্যাসেম্বলি, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব স্বীকার করে নিলেন। ২৬ জানুযারি ওয়ার্কিং কমিটির সভ্যদেব মুক্তি দেওয়া হল। ঠিক পরেব দিনই গান্ধীব সঙ্গে দেখা করলেন বোম্বাই-এর বণিকরা। গান্ধী এলাহাবাদ গেলেন, সেখানে বিডলাব চাপ পডল।[৩৮৬] এর মধ্যে আরুইন, উদারতন্ত্রী, বণিককুল সবাইকাব হাত আছে। তবু এটাই সব কথা নয়। গান্ধীর দিক থেকে বাংলাব ব্যাপক সন্ত্রাসবাদী ক্রিয়াকলাপে দুশ্চিন্তাব কারণ দেখা দিযেছিল।[৩৮৬ক] উদারপন্থীদেব তিনি কোনওদিন অবহেলা করেননি। প্রথম গোলটেবিল বৈঠক থেকে সদ্যপ্রত্যাগত সাপ্রু, জয়াকর ও শ্রীনিবাস শাস্ত্রী তাঁকে বোঝালেন আলোচনায় সুফলের সম্ভাবনা রয়েছে। জাতীয়তাবাদী মুসলিমরা অন্যান্য সাম্প্রদায়িক মুসলিমদেব নিষ্ক্রিয়তায় বিব্রত বোধ করছিল। তারাও চাইল মিটমাট। অন্যদিকে হিন্দু মহাসভা-ঘেঁষা মালব্য। একমাত্র জওহরলাল তীব্র আপত্তি জানাতে লাগলেন পিতার কাছে। কিন্তু মতিলালের মৃত্যু (৬ ফেব্রুযাবি ১৯৩১) উগ্রপন্থী উপদলকে দুর্বল করেছিল। জওহরলাল দিশেহাবা হয়ে পিতৃপ্রতিম গান্ধীর ওপর সম্পূর্ণ নির্ভরশীল হয়ে পড়লেন। গান্ধী বিপক্ষকে শেষপর্যন্ত বিশ্বাস কবতে চাইতেন। আরুইনের সম্বন্ধে তাঁব একটা দুর্বলতাও ছিল। তাই শুধু বুর্জোয়া চাপে নয়, নানা দিক বিবেচনা কবে, তিনি বড়লাটের সঙ্গে সাক্ষাৎকার চাইলেন।[৩৮৭]

১৭ থেকে ১৮ ফেব্রুযারি ও ২৭ ফেব্রুয়ারি থেকে ১লা মার্চ দুই পর্বে তাঁদেব মধ্যে দীর্ঘ আলোচনা চলল। শ্রীনিবাস শাস্ত্রী একবার আরুইনকে বলেছিলেন, "গান্ধী ঠিক নারীদের মত, তোমাকেই তাকে জয় করতে হবে···তাই দেখা করার আগে শুদ্ধ হযে, প্রার্থনা কবে, সব চেয়ে গাঢ় রং-এর আধ্যাত্মিক পোশাক পব।" মনে হয় আরুইন সে উপদেশ শুনেছিলেন। তবু গান্ধী সহজে ধরা দেননি। তিনি পিকেটিং, লবণ-আইন ও পুলিশী নির্যাতনের কথা তুললেন। এমার্সন পুলিশী ব্যাপারে অনুসন্ধানের দাবি বাতিল করে দিলেন। ২৮-এ ফেব্রুয়ারি জওহরলাল বিজয়লক্ষ্মীকে লিখছেন, "সৌভাগ্যের ব্যাপার, কথাবার্তা শেষ হয়ে এসেছে, আবার জেলের জন্য তৈরি হতে হবে।" ৫ মার্চ বিধান রায়কে তিনি লেখেন, "দর কষাকষি দেখে শ্রান্ত ও অসুস্থ বোধ করছি।" কথাবার্তা ভেঙে যেতে বসল। আরুইনের বিশেষ আবেদনে একটা মিটমাট হয়। ৪ মার্চ ওয়ার্কিং কমিটিতে চুক্তির বিষয় উত্থাপিত হলে বল্লভভাই দাবি করলেন, গুজরাটের বাজেয়াপ্ত ও নীলামে বিক্রীত জমি

ফিরিয়ে দিতে হবে। অবাধ লবণ তৈরি, বন্দী মুক্তি ও পুলিশী জুলুম সম্বন্ধে অনুসন্ধান ছিল নেহরুর পূর্বশর্ত। আরুইন রাজি না হওয়ায়, সাপ্রুর পরামর্শে, চুক্তির সঙ্গে একটা মন্তব্য যোগ করা হল যে, সরকার অস্বীকার করলেও, গান্ধীব মতে নীলাম বিক্রয় বে-আইনী। গান্ধী বললেন, ওয়ার্কিং কমিটি সংশোধিত চুক্তি মানতে আপত্তি করলে তিনি রাজনীতি থেকে বিদায় নেবেন। জওহরলালের ডায়েরিতে পড়ি দিল্লিতে তিনি রাগের মাথায় বলে ফেলেন, "পিতা বেঁচে থাকলে এমনটি হত না", আর গান্ধী মর্মাহিত হন।[৩৮৯]

৫ মার্চ গান্ধী-আরুইন চুক্তি স্বাক্ষরিত হল। তাব শর্তাবলী মোটামুটি এরূপ :

১। কংগ্রেস আইন অমান্য স্থগিত রাখবে ও সরকাব সন্ত্রাসবাদীদের বিরুদ্ধে ১৯৩১-এর ১ নং অধ্যাদেশ ছাড়া সব অধ্যাদেশ প্রত্যাহার করবে।

২। আইন অম্যান্যকারীদের মুক্তি দেওয়া হবে, পিটুনি পুলিশ তুলে নেওযা হবে।

৩। অবিক্রীত বাজেয়াপ্ত জমি ফেরত দেওযা হবে ও যেসব গ্রামীণ কর্মচারী পদত্যাগ করেছিল তাদের পুনর্নিয়োগ সহানুভূতিব সঙ্গে বিবেচনা কবা হবে।

৪। পুলিশী নির্যাতন নিয়ে অনুসন্ধান হবে না।

৫। বিলাতী পণ্যের বযকট রাজনৈতিক অস্ত্ররূপে প্রয়োগ করা হবে না, আইন না ভেঙে শান্তিপূর্ণ পিকেটিং চলবে।

৬। খাবাব জন্য লবণ তৈরি কবা যেতে পাবে।

৭। কংগ্রেস গোলটেবিল বৈঠকে যোগ দেবে কিন্তু তাকে যুক্তরাষ্ট্রীয কাঠামো, প্রতিরক্ষা ও বৈদেশিক সম্পর্ক প্রভৃতি ব্যাপারে ব্রিটিশ রক্ষাকবচ, সংখ্যালঘুদেব স্বার্থ, আর্থিক বাজারে ঋণ প্রাপ্তির যোগ্যতা ও স্বীকৃত দায়িত্ব মেনে নিতে হবে।[৩৮৯ক]

বলা বাহুল্য, শেষের শর্তগুলি ব্রিটিশ মূলধনের স্বার্থে। অর্থবিষযক সদস্য সুস্টার এ বিষয়ে আগেই আরুইনকে অবহিত কবেছিলেন। গান্ধীর ১ মার্চের মন্তব্যে পড়ি ঋণেব ব্যাপাবে বা সাম্রাজ্য ত্যাগেব অধিকার ব্যাপারে প্রকাশ্য ঘোষণা কবতে তিনি চাননি। সাম্রাজ্যেব মধ্যে ভারত ও ব্রিটেনের পূর্ণ সাম্য প্রতিষ্ঠিত হলে সাম্রাজ্যে থাকতে ও ভারতের স্বার্থবিবোধী না হলে রক্ষাকবচ মানতে তিনি রাজি হন। আরুইনের মতে তিনি চাইছিলেন—"independence with partnership"[৩৯০] গান্ধীর মতে স্বাধীনতার অর্থ সবসময় সম্পর্ক ছেদ নয, দেখতে হবে সে সম্পর্কের ফলে উভযপক্ষ লাভবান হবে কিনা। তিনি বুঝতে পেবেছিলেন ১৯২৯ ও ১৯৩১-এর অবস্থা এক নয়। ডোমিনিয়ান স্ট্যাটাস দেওয়া হবেই, শুধু তাকে পূর্ণ স্বাধীনতায় পরিণত করতে হবে। সংগ্রামে বলীয়ান কংগ্রেস গোলটেবিলে যাচ্ছে তাই করতে, ভিক্ষুকের মত ডোমিনিয়ান স্ট্যাটাস চাইতে নয়।[৩৯১]

জওহরলাল কিন্তু মনে করেছিলেন এই চুক্তিদ্বারা লাহোব প্রস্তাব থেকে পশ্চাদপসরণ করা হল। আত্মজীবনীতে এলিয়ট উদ্ধৃত করে তিনি লিখেছিলেন —

This is how the world ends
Not with a bang but a whimper.

কিছুদিন অন্তর্দ্বন্দ্বে দীর্ণ হয়ে শেষে তিনি গান্ধীর ব্যাখ্যা মেনে নিলেন।[৩৯২] সুভাষ বসু অবশ্য মানেননি। তাঁর ধারণা মতিলাল জীবিত থাকলে গান্ধী এমন আপোস করতে পারতেন না।[৩৯৩]

তবু সন্দেহ নেই, এই চুক্তি গান্ধীর রাজনৈতিক মর্যাদা বাড়াল। ২৬ জানুয়ারি পার্লামেন্টে বিতর্কের সময় রাগে, ক্ষোভে ফেটে পড়লেন চার্চিল, গান্ধী সম্বন্ধে বললেন, "Now

posing as a fakir of a type, well-known to the east, striding half-naked up the steps of the viceregal lodge...to parleyon equal terms with the representative of the King Emperor." মহাশক্তিধর রাজকে স্বীকাব করতে হল কংগ্রেসের সঙ্গে আলোচনা না করে ভারতের রাজনৈতিক ভবিষ্যৎ নিরূপণ করা যাবে না, স্বীকার করতে হল পিকেটিং প্রভৃতি বে-আইনী কাজ, লুকোতে হল দমননীতির পাশবিকতা। গান্ধীর পরম শত্রু উইলিংডন লিখলেন, এরপর জনগণেব মনে হবে-"There seemed to be two kings of Brentford in India."[৩৯৪]

অন্য দিকে গোলটেবিল বৈঠকে যোগ না দিলে কংগ্রেস জাতীয় ভূমিকা পালন কবত না এবং তা ১৯৩৯-এব মন্ত্রিত্ব ত্যাগ ও ভাবত ছাড়ো আন্দোলনের মত ভ্রান্ত পদক্ষেপ হত। অহিংস সংগ্রামের ফলে দেশে-বিদেশে, বিশেষত মার্কিনমুলুকে, তার সম্মান বেড়েছিল। ব্রিটেন সেটা অবহেলা করতে পাবেনি। কিন্তু বৈঠক প্রত্যাখ্যান করলে ভারত বৈদেশিক সহানুভূতি হারাত ও মধ্যপন্থী রক্ষণশীলবা গোঁড়া চার্চিলকে আরও মদৎ দিত।

গান্ধী কি যে-কোন মূল্যে বোঝাপড়া চেয়েছিলেন? গুজবাট ও উত্তরপ্রদেশে কিষাণদের প্রতি বিশ্বাসঘাতকতার অপবাদ উঠেছে। গুজরাটেব ব্যাপারে হার্ডিম্যান স্পষ্টই বলেছেন, "The pact, rather than the police lathis, broke the Patidar morale." এতে সরকারী বাজেয়াপ্ত জমি ফিবিয়ে দেবাব কথা ছিল না।[৩৯৫] উত্তরপ্রদেশে আমলারা গান্ধীকে বোঝায় কংগ্রেসীরা জমিদারদের বিরুদ্ধে কিষাণদের খেপাচ্ছে। মে মাসে সিমলায় গান্ধী ও স্বরাষ্ট্র সচিব এমার্সনের মধ্যে যে সাক্ষাৎকাব হয তাতে এমার্সন বলেন সরকাব ও কিষাণদের মধ্যে মধ্যস্থতা কবার কোন অধিকার কংগ্রেসের নেই। কিন্তু গান্ধী বলেন কংগ্রেস গরীবের বন্ধু এবং চাষীদের পরামর্শ নিশ্চয়ই দিতে পারে। নৈনিতাল সাক্ষাৎকারে হেইলি তাঁর সামনে এক বিপ্লবী কিষাণ আন্দোলনেব জুজু তুলে ধরেন—তারা খাজনা দিচ্ছে না, হিংসাত্মক কাজে লিপ্ত হচ্ছে। গান্ধী বলেন, তাহলে খাজনাব দাবি ন্যায্য কিনা অনুসন্ধান করা হোক। হেইলি তাতে বাজি হননি।[৩৯৬] ২৩ মেব ইস্তাহারে গান্ধী দখলদাবী কিষাণদেব টাকায় বার আনা হারে ও অন্যান্যদের টাকায় আট আনা হারে খাজনা দিয়ে দিতে বলেছিলেন। হেইলি স্বস্তির নিঃশ্বাস ফেলে বাঁচেন। জওহরলাল অবশ্য তালুকদারদের অন্যায় শোষণ ও শাসন সহ্য করতে রাজি হননি, শেষে তিনি ও গান্ধী সিমলা গিয়ে খাজনা নিয়ে একটা সাময়িক বোঝাপড়ার ব্যবস্থা করেন। তা সত্ত্বেও খাজনা আদায়, বেদখলি চলতে থাকে। গান্ধী বিলেত যাওয়া বন্ধ করবেন কি না প্রশ্ন তুললে দেশের স্বার্থে জওহরলাল ইউ·পি· ব্যাপারটা নিয়ে জেদ ধরেননি।

যাই হোক, গুজরাটের অভিযোগের উত্তরে গান্ধী বলতে পারতেন বড় পটিদাররা খাজনা দিচ্ছিল ও মুসলমানরা নীলামে কিনছিল। উত্তরপ্রদেশের আন্দোলনের ভার নেহরু নিয়েছিলেন। পুলিশের যে চণ্ডনীতির কথা মাদলিন শ্লেডের রিপোর্টে বর্ণিত হয়েছে (এবং হেইলি-তালুকদারের যে মধুর সম্পর্কের কথা আমরা জানি তাতে তা আরও বেড়ে যেত) সেই পরিপ্রেক্ষিতে নেহরুকে গ্রেফতারের পর কতদিন আন্দোলন চলত? ভগৎ সিং-এর ফাঁসি মুকুব করতে পারেননি বলে নও জওয়ান সভা গান্ধীকে কালোপতাকা দেখায়।[৩৯৭] কিন্তু গান্ধী আরুইনকে বহুবার সে অনুরোধ করেও সফল হননি। অহিংসাবাদী বলে এটা তিনি নাও করতে পারতেন। মানুষ বলে করেছিলেন, সে কথা মনে রাখতে হবে। সারা জীবন কত সন্ত্রাসবাদীর প্রাণরক্ষা ও বন্দিত্বমোচন করেছেন সে কথা অনেক সময় ভুলে যাই

আমরা। বাংলায় আন্দোলন দীর্ঘায়িত হলে সাম্প্রদায়িক দাঙ্গা জোরদার হত। ঢাকা ও কিশোরগঞ্জ দাঙ্গা তার সম্যক প্রমাণ।[৩৯৮]

১৯৩০-এর করাচী কংগ্রেস নানা দিক থেকে গুরুত্বপূর্ণ। সভাপতি বল্লভভাই প্যাটেল ছিলেন গান্ধীর অন্যতম অনুগত শিষ্য, গুজরাটের অবিসংবাদী নেতা, 'বারদোলির সর্দার'। বরসাদ, সুবাট প্রভৃতি অঞ্চলের কৃষক বিক্ষোভের পরিপ্রেক্ষিতে তাঁর সাহায্য জরুরী ছিল! সুভাষ বিরোধী হলেও বুঝতে পারছিলেন কংগ্রেসেব অন্তর্দ্বন্দ্ব বা বিভাজন সরকারের হাত শক্ত করবে।[৩৯৮ক] জওহরলাল গান্ধীকে প্রকাশ্যে চ্যালেঞ্জ জানাতে প্রস্তুত ছিলেন না কোনদিন। ভগৎ সিং-এর ব্যাপারে উত্তেজনা টের পেয়ে এবং কিছুটা প্রাণ বাঁচাতে ব্যর্থ হবার লজ্জায় গান্ধী ফাঁসির প্রতিবাদে প্রস্তাব আনতে অনুমতি দেন। ২৯ মার্চ নেহরু আনীত সে প্রস্তাব গৃহীত হয়। গোলটেবিল বৈঠকে আলোচনাব ব্যাপারে গান্ধীকে যথেষ্ট স্বাধীনতা দেওয়া হল কিন্তু পূর্ণ স্বরাজেব লক্ষ্য না ভুলে। আপত্তি থাকা সত্ত্বেও নেহরুকেই প্রকাশ্য সভায় চুক্তির সমর্থনে প্রস্তাব তুলতে হল। বাংলাব যতীন্দ্রমোহন, খান আবদুল গফফর খান, সত্যমূর্তি সমর্থন করলেন। তরুণদেব পক্ষ থেকে ইউসুফ মেহের আলি বিড়লা ও ঠাকুরদাসকে তীব্র আক্রমণ করলেন। জওহরলাল এব জন্য দাম আদায় করলেন। তাঁকে ভারতীয়দেব মৌলিক অধিকার সংবলিত প্রস্তাব তুলতে দিতে হল। গোয়েন্দা দফতরের মতে এ প্রস্তাব মানবেন্দ্রনাথ রায়ের তৈরি। (তিনি করাচীতে উপস্থিত ছিলেন।) কিন্তু অধিকারগুলি বিশ্লেষণ করলে তার মধ্যে সমাজতান্ত্রিক, বিশেষত সাম্যবাদী, কোন চরিত্র দেখা যায় না। মানবেন্দ্রনাথ নিজে একে 'confused compromising with foreign imperialism and native feudalism', 'an instrument of deception' ইত্যাদি আখ্যা দিয়েছেন।[৩৯৯]

মৌলিক অধিকারের তালিকায় বিশেষ উল্লেখ পেল রাজস্ব ও খাজনা হ্রাস, শ্রমিক যুনিয়ান প্রতিষ্ঠার অধিকার, উত্তরাধিকার কর, প্রতিরক্ষা ও প্রশাসনিক ব্যয় হ্রাস, সুদের সীমা ও মুদ্রাবিনিময় হারের ওপর নিয়ন্ত্রণ, মুখ্য শিল্প ও খনিজ সম্পদের ওপর জাতীয় অধিকার ইত্যাদি। গান্ধীর এগার দফা দাবির মধ্যে এর অনেকগুলি স্বীকৃত হয়েছিল।

গোপাল বলছেন, এর মধ্যে কোন তীক্ষ্ণ ধার ছিল না। কোথাও জমিদারি প্রথা বিলোপের উল্লেখ নেই, এমনকি গ্রামাঞ্চলে ঋণ মুকুবের কথা। সত্যকার অর্থনৈতিক মৌলিক অধিকার কি খেয়ে পরে বেঁচে থাকার মত মজুরি ও ট্রেড যুনিয়ান গঠনের বা সালিশী বিচারের অধিকার? জওহরলাল অবশ্য একটু অন্যভাবে দেখেছিলেন · বাঁদিকে রাজনীতি মোড় নিচ্ছে, এর ফলে কংগ্রেসের একটা ইডিওলজি গড়ে উঠছে. তা আর শুধু বিপুল এক ছাতার মত সব ধরনের মতবাদকে প্রশ্রয় দিচ্ছে না।

সুভাষ ও নেহরু মেনে নেওয়ায় তরুণদের আপত্তি অপসারিত হল। সাপ্রুর চিঠিতে পড়ি যে বড় জমিদার, মহাজন, সরকারী কর্মচারীরা খুশি হয়নি। তারা দেওয়ালের লিখন পড়তে পারছিল—যদিও ঝাপসা ভাবে।

গান্ধী চেয়েছিলেন শুধু কংগ্রেসের নয় অধিকাংশ ভারতীয় প্রতিনিধিরূপে লণ্ডন যেতে। তাই তিনি অল ইণ্ডিয়া মুসলিম কনফারেন্সের প্রতিনিধিদের সঙ্গে ৪ এপ্রিল দেখা করেন। তাঁরা জিন্নার চৌদ্দদফা দাবি নিয়ে জেদ ধরলে আনসারি ও শেরওয়ানি পৃথক ভোটাধিকার বিষয়ে প্রবল আপত্তি জানালেন। গান্ধী চিরকালই পৃথক ভোটের বিরোধী, জাতীয়তাবাদী মুসলিমদের কথা ফেলতে পারেন না তো বটেই। হিন্দু মহাসভার ওয়ার্কিং কমিটি ২৩ মার্চ প্রস্তাব নিল যে কোন সাম্প্রদায়িক ভোটাধিকার থাকা উচিত নয় বা ধর্মের ভিত্তিতে আসন

সংরক্ষণ। অন্যদিকে ফজল-ই-হোসেন ও ফিরোজ খান নুন পৃথক ভোট ও ওয়েটেজের দাবিতে অবিচল। এ বিষয়ে সাফি ও নুনের সঙ্গে আরুইনের কথাবার্তা ও ফজল-ইর মন্তব্য মুসলিম দাবি সম্বন্ধে মূল্যবান দলিল।[৪০১] সাফি পঞ্জাবে সম্মিলিত হিন্দু-শিখ সদস্যেব ওপর পরিষ্কার মুসলিম গরিষ্ঠতা চান আর হিন্দু মহাসভা-আহূত এক হিন্দু-শিখ সম্মেলন এ দাবি নাকচ করে দেয়। মুঞ্জে পঞ্জাব ও বাংলায় চিরন্তন মুসলিম গরিষ্ঠতা (অর্থাৎ মুসলিম শাসন) স্বীকার আত্মঘাতী মনে করতেন। এ সব ব্যাপারে 'হাবাগোবা' (booby) গান্ধীকে তিনি বিশ্বাস করতেন না। কংগ্রেস ও ওযার্কিং কমিটি সিদ্ধান্ত নেয়—সাম্প্রদায়িক সমস্যা মিটুক না মিটুক, গান্ধীকে লণ্ডন যেতে হবে। এ সময় (জুলাই, ১৯৩১) কংগ্রেস সংখ্যালঘু স্বার্থ রক্ষায়—(১) মৌলিক অধিকার, (২) বয়স্ক ভোটাধিকার, (৩) জনসংখ্যার চতুর্থাংশের কম সংখ্যালঘুর জন্য আসন সংরক্ষণ, (৪) সীমান্ত ও বালুচিস্তানকে প্রদেশেব মর্যাদা দান ও (৫) অতিরিক্ত ক্ষমতা প্রদেশসমূহকে সমর্পণে বাজি ছিল, কিন্তু পৃথক ভোটাধিকাবে নয। বর্তমান লেখকের মনে হয়, কংগ্রেস অনুদার ছিল না। দুভার্গ্যের বিষয় শৌকৎ আলিও গান্ধীকে ভুল বোঝেন। ভূপাল নবাবের মধ্যস্থতার চেষ্টা বিফল হয। সৈযদ মাহমুদ নেহরুকে লেখেন (২৭ জুন ১৯৩১), মুসলমানরা পৃথক ভোটের দাবি ছাডবে না।

কর্তৃপক্ষের উস্কানি ভুললে চলবে না। গান্ধী যখন আনসারিকে সঙ্গে নিতে চাইলেন, আরুইনের উত্তরাধিকারী উইলিংডন তা নাকচ করে দিলেন। সংখ্যালঘুর ব্যাপাবে সবকাবের দুশ্চিন্তা নিয়ে সুন্দর একটা মন্তব্য করেছিলেন ওয়েজউড বেন—

"There is a great temptation to fall into the error under the guise of our duty to minorities. It may be a true prompting of conscience or may arise almost subconsciously from the knowledge of the fact that their support is of political value."[৪০৩]

পেছনে তাঁর চিরশত্রু উইলিংডনকে রেখে গান্ধী রওনা হলেন দ্বিতীয় গোলটেবিল বেঠকে যোগ দিতে। নিঃসঙ্গ কিন্তু নির্ভীক।

# টীকা

১। হোম পল (এ), জুন ১৯০৮, প্রসিডিংসে ১২৬-২৯

২। জেমস ক্যাম্বেল কেব, পোলিটিক্যাল ট্রাবল ইন ইণ্ডিয়া ১৯০৭-১৯১৭ (মহাদেবপ্রসাদ সাহা সংকলিত, ১৯৭৩), পৃঃ ৬৩-৭৯

৩। মর্লেকে মিন্টো, ২৭ জুন ১৯০৭, Eur. Mss. D 573, ১১শ খণ্ড, পৃঃ ১৪

৪। ঐ, ৭ আগস্ট ১৯০৭, তদেব, পৃঃ ৫৭

৫। গোখলের সঙ্গে আলোচনাব ওপব ডানলপ স্মিথেব নোট, ২৯ অক্টোবব ১৯০৭, ঐ, ১২শ খণ্ড, পৃঃ ২৮-২৯, ওয়েডারবার্নকে গোখলে, ১৮ অক্টোবর ১৯০৭, গোখলে পেপাবস্, জাতীয় অভিলেখাগাব, নিউ দিল্লি

৬। গোখলের সঙ্গে আলোচনাব পর ডানলপ স্মিথের নোট, ১৫ জানুয়াবি ১৯০৮, Eur. Mss. D 573, ১৩শ খণ্ড, পৃঃ ২৪

৭। মর্লেকে মিন্টো, ১১ জুন ১৯০৮, তদেব, ১৫শ খণ্ড, পৃঃ ১৯-২০

৮। ঐ, ২৭ মে ১৯০৮ তদেব, ১৪শ খণ্ড, পৃঃ ৯৩

৯। বিপোর্ট অব ইণ্ডিয়ান ন্যাশানাল কংগ্রেস, ১৯০৮, ২ নং প্রস্তাব, পৃঃ ১৩৭; ডেকান সভায় গোখলেব ভাষণ, ১১ জুলাই ১৯০৯

১০। মর্লেকে মিন্টো, ৬ জানুযারী ১৯১০, Eur. Mss. D 573, ২২ খণ্ড, পৃঃ ৭, তিনি সম্ভাব্য হিন্দু প্রতিক্রিয়ার কথা জানিয়েছিলেন—ঐ, ২১ সেপ্টেম্বব ১৯০৯, তদেব ২১ তম খণ্ড, পৃঃ ৩৯-৪০, স্নেহ মহাজন, ইম্পিরিয়ালিস্ট স্ট্র্যাটেজি অ্যাণ্ড মডারেট পলিটিকস, ইণ্ডিয়ান লেজিসলেচাব অ্যাট ওযার্ক ১৯০৯-১৯২০ (দিল্লি, ১৯৮২), অ্যাপেনডিকস ১, পৃঃ ২৮৭-৯১

১১। ওযেডাববার্নকে গোখলে, ৩ ডিসেম্বর ১৯০৯, গোখলে পেপাবস্, পৃঃ উঃ

১২। জওহরলাল নেহরুকে মতিলাল নেহরু, ২৫ মার্চ ১৯০৯, মতিলাল নেহরু কবেসপণ্ডেন্স, এন এম এম এল (নিউদিল্লী)

১৩। (ভারতসচিব) ক্রুকে (বড়লাট) হার্ডিঞ্জ, ১৫ ডিসেম্বব ১৯১০, ক্রু পেপাবস্, কেমব্রিজ বিশ্ববিদ্যালয় গ্রন্থাগার

১৪। শঙ্করীপ্রসাদ বসু (সং), লেটারস অব সিস্টাব নিবেদিতা, ২য় খণ্ড

১৫। শান মুহম্মদ, স্যাব সঈদ আহ্‌মেদ খান (মীবাট, ১৯৬৯), ডেভিড লেলিভেলড, আলিগড়স্ ফার্স্ট জেনাবেশন (প্রিন্সটন, ১৯৭৭), , হাফিজ মালিক, মসলেম ন্যাশানালিজম্ ইন ইণ্ডিয়া অ্যাণ্ড পাকিস্তান (ওয়াশিংটন, ১৯৬৩)

১৬। আবুল কালাম আজাদ, ইণ্ডিয়া উইনস ফ্রিডম; মোহামেদ আলি, মাই লাইফ, আ ফ্র্যাগমেন্ট, (লাহোব, ১৯৬৬); আফজল ইকবাল, মোহামেদ আলি (দিল্লী, ১৯৭৮) গ্রন্থে আলিগড কলেজেব অধ্যক্ষ আর্চবোলডেব সঙ্গে তাব বাদানুবাদ তুলে দিয়েছেন, পৃঃ ৪৭-৪৮

১৭। মোহামেদ আলি, মাই লাইফ, পৃঃ উঃ, পৃঃ ৩৫-৩৬; শৌকত আলিব ওপর প্রতিক্রিয়া—তদেব, পৃঃ ৪১

১৮। ক্রুকে হার্ডিঞ্জ, ২৪ অগস্ট ১৯১১, ক্রু পেপাবস্, পৃঃ উঃ; ভাবত সবকাবকে ভাবত-সচিব, ১ নভেম্বব ১৯১১, পার্লামেন্টাবী পেপাবস্ 'সি' ৫৯৭৯, ১৯১১

১৯। এইচ এফ আওয়েন, 'টুওযার্ডস নেশন-ওয়াইড অ্যাজিটেশান অ্যাণ্ড অর্গানাইজেশন .দ্য হোমরুল লেসন, ১৯১৫-১৮

২০। লর্ড চেমসফোর্ডকে জেমস মেস্টন, ৭ ফেব্রুযারী ১৯১৭

২১। যদি weighted index ধবা হয় তবে দাম বেড়েছিল

| সাল | দ্রব্যমূল্য |
|---|---|
| ১৯১৪ | ১৮৭ |
| ১৯১৫ | ১৮২ |
| ১৯১৬ | ১৮৫ |
| ১৯১৭ | ১৮৬ |
| ১৯১৮ | ২১৫ |
| ১৯১৯ | ৩০১ |
| ১৯২০ | ৩০২ |

N K. Thingalaya, 'A Century of Prices in India', E P W, 25 January 1969.

২২। কে এল দত্ত, বিপোর্ট অন দ্য এনকোয়ারি ইণ্টু বাইজ অব প্রাইসেস ইন ইণ্ডিয়া (কলকাতা, ১৯১৪); মিচেল ম্যাকঅ্যালপিন, 'প্রাইস মুভমেন্টস অ্যাণ্ড ফ্লাকচুয়েশনস্ ইন ইকনমিক অ্যাকটিভিটি (১৮৬০-১৯৪৭)', ধর্মাকুমার (সং), দ্য কেমব্রিজ ইকনমিক হিস্টরি অব ইণ্ডিয়া, ২য় খণ্ড (দিল্লী সং), পৃঃ ৯০৩-০৪

২৩। কে এন চৌধুরী ও ক্লাইভ ডিউই (সং), ইকনমি অ্যাণ্ড সোসাইটি—এসেজ ইন ইণ্ডিয়ান ইকনমিক অ্যাণ্ড সোস্যাল

হিস্টরি (দিল্লী, ১৯৭৯)

২৪। এ সি বোস, ইণ্ডিয়ান রেভল্যুশনরীস অ্যাব্রড ১৯০৫-২২ (পাটনা, ১৯৭১), সোহন সিং যোশ, হিন্দুস্তান গদর পার্টি আ সর্ট হিস্টবি (নিউ দিল্লী, ১৯৭৭); উমা মুখার্জি, টু গ্রেট ইণ্ডিয়ান রেভল্যুশনরিজ (কলকাতা, ১৯৬৬), যাদুগোপাল মুখোপাধ্যায়, বিপ্লবী জীবনের স্মৃতি (কলকাতা, ১৩৬৩ বঙ্গাব্দ), রাজা মহেন্দ্রপ্রতাপ, মাই লাইফ স্টোরি অব ফিফটি ফাইভ ইয়ার্স (দেরাদুন, ১৯৪৭), ভূপেন্দ্রনাথ দত্ত, অপ্রকাশিত রাজনৈতিক ইতিহাস (কলকাতা ১৯৫৩), অরুণচন্দ্র গুহ, ফার্স্ট স্পার্ক অব বেভল্যুশন ১৯০০-১৯২০ (দিল্লী, ১৯৭১), প্রতুলচন্দ্র গাঙ্গুলী, বিপ্লবী জীবনদর্শন (কলকাতা, ১৩৮৩ বঙ্গাব্দ), বুদ্ধদেব ভট্টাচার্য (সং), ফ্রিডম স্ট্রাগল অ্যাণ্ড অনুশীলন সমিতি, ১ম খণ্ড (১৯৭৯), এমিলি সি ব্রাউন, হবদয়াল হিন্দু বেভল্যুশনাবি অ্যাণ্ড ব্যাশানালিস্ট (টাসকন, ১৯৭৫), জে সি নিক্সন, অ্যান অ্যাকাউন্ট অব দ্য রেভল্যুশনারী অর্গানাইজেশন ইন বেঙ্গল আদার দ্যান দ্য ঢাকা অনুশীলন সমিতি (কলকাতা, ১৯১৭), জে সি কেব, পলিটিক্যাল ট্রাবল ইন ইণ্ডিযা ১৯০৯০-১৭ ও অমলেশ ত্রিপাঠীব ভাবতেব মুক্তি সংগ্রামে চরমপন্থী পর্বের পবিশিষ্টেব সাবণী দ্রষ্টব্য।

২৫। সি এইচ ফিলিপস (সং), পলিটিকস্ অ্যাণ্ড সোসাইটি ইন ইণ্ডিযা গ্রন্থে এস আব মেহবোত্রার নিবন্ধ, এস আব মেহরোত্রা, ইণ্ডিয়া অ্যাণ্ড দ্য কমনওয়েলথ ১৮৮৫-১৯২৯ (লণ্ডন, ১৯৬৫), পিটাব বব ও অন্যান্য (সং), কল, প্রোটেস্ট অ্যাণ্ড আইডেনটিটি (লণ্ডন, ১৯৭৮)

২৬। স্যার আর্থার বামবোলড, ওযাটাবশেড ইন ইণ্ডিযা ১৯১৪-১৯২২ (লণ্ডন, ১৯৭৯), পৃঃ ৯৫-৯৬

২৭। হেককেকে লিউইস, ২৯ এপ্রিল ১৯১৭, অ্যাপেনডিক্স ডি, প্রোসিডিং নং ৩২৩, হোম পল এ, জুলাই ১৯১৭ নং ৩১৪-৪০

২৮। হোম ডিপার্টমেন্ট, ডিপোজিট, ফাইল নং ১৩/২১

২৯। শহীদ আমিন, 'গান্ধী অ্যাজ মহাত্মা গোবখপুব ডিস্ট্রিক্ট, ইস্টার্ন ইউ পি, ১৯২১-২২', বণজিৎ গুহ (সং), সাব-অলটার্ন স্টাডিজ, তৃতীয খণ্ড (দিল্লি, ১৯৮৪), পৃঃ ২৫ ও পববর্তী

৩০। জুডিথ ব্রাউন, গান্ধীজ বাইজ টু পাওযাব ইণ্ডিযান পলিটিকস্, ১৯১৫-১৯২২ (কেমব্রিজ, ১৯৭২), পৃঃ ৭৭ ও জি ম্যাকডোনাল্ড, 'য়ুনিটি অন ট্রাযাল, কংগ্রেস ইন বিহাব, ১৯২৯-৩৯,' ডি এ লো (সং), কংগ্রেস অ্যাণ্ড দ্য বাজ (লণ্ডন, ১৯৭৭), পৃঃ ২৯৮

৩১। জুডিথ ব্রাউন, পূঃ উঃ, পৃঃ ৭০-৭২

৩২। বিপোর্ট অব দ্য চম্পাবন এনকোযাবি কমিটি, ৩ অক্টোবব, ১৯১৭, মহাত্মা গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ১৩শ খণ্ড

৩৩। স্ট্যাটিসটিক্যাল অ্যাবসট্রাকটস, ১৯১৭ ১৮—১৯২৬-২৭, পৃঃ ৬১৮-২৪

৩৪। ডেভিড হার্ডিম্যান, পেজান্ট ন্যাশানালিজম্ অব গুজবাট, খেড়া ডিস্ট্রিক্ট, ১৯১৭-৩৪ (দিল্লি, ১৯৮১)

৩৫। মহাত্মা গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ১৪শ খণ্ড, পৃঃ ২৫৯ ৬০

৩৬। তদেব, পৃঃ ২৭৯

৩৭। কে এল গিলিয়ন, আমেদাবাদ, এ স্টাডি ইন ইণ্ডিযান হিস্টবি (বার্কলে, ১৯৬৮)

৩৮। অম্বালাল সাবাভাইকে গান্ধী, ২১ ডিসেম্বব, ১৯১৭, সম্পূর্ণ বচনাবলী ১৪শ খণ্ড, পৃঃ ১১৫

৩৯। ঐ, ১ মার্চ ১৯১৮, তদেব, পৃঃ ২২৯ ৩০

৪০। শ্রীনিবাস শাস্ত্রীকে গান্ধী, ৯ ফেব্রুযাবি ১৯১৯, তদেব, ১৫শ খণ্ড, পৃঃ ৮৭-৮৮

৪১। সাপ্রুকে শ্রীনিবাস শাস্ত্রী, ৪ মার্চ ১৯১৯, শ্রীনিবাস শাস্ত্রী পেপার্স, ৩০৫ এন এ আই (নিউ দিল্লী)

৪২। আব ফাবনো, ম্যাসাকাব অ্যাট অমৃতসব (লণ্ডন, ১৯৬৩)

৪৩। অমল হোম, '১৯১৯-এব পাঞ্জাবেব হাঙ্গামায রবীন্দ্রনাথ', দেশ, শাবদীযা সংখ্যা, ১৩৫৫ বঙ্গাব্দ

৪৪। ববীন্দ্রকুমাব (সং), এসেজ অন গান্ধীয়ান পলিটিক্স দ্য বাওলাট সত্যাগ্রহ অব ১৯১৯ (অক্সফোর্ড, ১৯৭১)

৪৫। ঐ, 'দ্য বোম্বে টেক্সটাইল স্ট্রাইক ১৯১৯', আই ই সি এস এইচ আব (IECSHR), মার্চ, ১৯৭১

৪৬। জেটল্যাণ্ড কলেকশন, ইণ্ডিযা অফিস, দিনলিপি ১০ এপ্রিল, ১৯১৯

৪৭। গান্ধী সবকাবী হান্টাব কমিটির সঙ্গে সহযোগিতা কবতে চাননি। ববীন্দ্রনাথ ঠাকুবকে সি এফ অ্যান্ড্রুজ, ৩ ও ১৬ নভেম্বব ১৯১৯, সি এফ অ্যান্ড্রুজ পেপার্স, বিশ্বভাবতী। তিনি যে কংগ্রেস এনকোযাবি কমিটিব বিপোর্ট বচনায উল্লেখযোগ্য অংশ নিযেছিলেন তার প্রমাণ মিলবে মতিলাল নেহরুব পত্রে। বিপোর্টে জালিয়ানওযালাবাগ হত্যাকাণ্ডকে বলা হয়, **"a calculated piece of inhumanity towards utterly innocent and unarmed men, including children, and unparalleled for its ferocity in the history of modern British administration."** গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ১৭শ খণ্ড, পৃঃ ১১৪-২৯২

৪৮। বিপোর্ট অব দ্য থার্টিফোরথ আই এন সি, ১৯১৯, পৃঃ ১২৩

৪৯। কেনেথ ম্যাক্ফারসন, দ্য মুসলিম মাইক্রোকজম ক্যালকাটা ১৯১৮-১৯৩৫ (উইজবাডেন, ১৯৭৪) পৃঃ ৬০, বফিউদ্দিন আহমেদ, দ্য বেঙ্গল মুসলিমস্, ১৮৭১-১৯০৬ আ কোয়েস্ট ফব আইডেনটিটি (অক্সফোর্ড, ১৯৮১)-তে আগেকার অবস্থা বর্ণনা করে দেখিযেছেন উনিশ শতকেব শেষে মুইজুদ্দিন আহমদ লিখছেন 'তুরস্কেব ইতিহাস', আব্দুল জব্বার লিখছেন 'মক্কা শবীফেব ইতিহাস', কাজিম্ অল কুবেশিব—'অশ্রুমালা' ও 'মহাশ্মশান', ও ইসমাইল হুসেন সিরাজির—'অনলপ্রভা', অনেকটা হেমচন্দ্র বন্দ্যোপাধ্যাযেব ধাঁচে, মুসলিম গবিমার অবসান নিযে বিলাপ। মাজউদ্দিন

আহমদের 'আমার সংসার জীবন' (১৯১৪) বিশেষ ভাবে দ্রষ্টব্য। মুসলমানরা ধুতি চাদর, নামের আগে শ্রী ব্যবহার ছেড়ে দিচ্ছিলেন, ভাষায় আনছিলেন আরবী-ফার্সী শব্দ। প্রত্যেক সেন্সাসে আশ্রফ শেখদের সংখ্যা বাড়ছিল। প্রধানত উচ্চশ্রেণীর মধ্যে এই Arabicization ও Ashrafization সীমাবদ্ধ থাকলেও ভবিষ্যতের পক্ষে তা ক্ষতিকর হয়েছিল।

৫০। গেইল মিনোল্ট, দ্য খিলাফৎ মুভমেন্ট রিলিজ্যাস সিমবলিজম্ অ্যান্ড পলিটিক্যাল মবিলাইজেশন ইন ইন্ডিয়া (অক্সফোর্ড, ১৯৮২)

৫১। এ. সি. নিমিজার, দ্য খিলাফৎ মুভমেন্ট ইন ইন্ডিয়া ১৯১৯-১৯২৪ (লাইডেন.১৯৭২)

৫২। এই কবিতা আমাদের সুপরিচিত 'সারা জাঁহাসে আচ্ছা' ইত্যাদি।

৫৩। 'নয়া শিবালা'র কয়েক পঙক্তির ইংরেজী অনুবাদ দেওয়া হল।

I shall tell truth, O Brahman, but take it not as an offence;
Thy idols in the temple have decayed
Thou hast learnt from these images
to bear ill will
to thine own people,
And god has taught the Mullah the way of strife

For me, every particle of my country's
dust is a
divinity
Come, let us remove all signs of division and build a new temple in our land

quoted in Mujeeb, The Indian Muslims, P 484

৫৪। ফজলুর রহমান, ইসলাম (শিকাগো, ১৯৭৯), পৃঃ ২২০। 'বঙ্গ ই-দারা' লেখা হয় ১৯২৪ সালে। তাতে স্পেন ও সিসিলির পূর্ব গৌরব স্মরণ করে মুসলিম পুনরুজ্জীবনের আশা ধ্বনিত হয়েছে। এর অনুবাদ আছে শেখ মহম্মদ ইক্রামের মডার্ন মুসলিম ইন্ডিয়া অ্যান্ড দা বার্থ অব পাকিস্তান (লাহোর) গ্রন্থে।

৫৫। হাফিজ মালিক (সং), ইকবাল, পোয়েট ফিলজফার অব পাকিস্তান (কলম্বিয়া, ১৯৭১), পৃঃ ৭৬

৫৬। ফজলুর রহমান, পৃঃ উঃ, পৃঃ ২২৫

৫৭। নিকি কেডি, অ্যান ইসলামিক রেসপন্স টু ইম্পিরিয়ালিজম (বার্কলে, ১৯৬৮)

৫৮। এলি কেদুরি, আফগানি অ্যান্ড আবদু অ্যান এসে অন রিলিজাস আনবিলিফ অ্যান্ড পলিটিক্যাল অ্যাক্টিভিজম্ ইন মডার্ন ইসলাম (লন্ডন, ১৯৬৬)

৫৯। আফজল ইকবাল, লাইফ অ্যান্ড টাইমস অব মোহামেদ আলি (দিল্লী, ১৯৭৮), পৃঃ ৩৮

৬০। মোহম্মদ আলি, মাই লাইফ আ ফ্র্যাগমেন্ট (লাহোর, ১৯৬৬), পৃঃ ৩২-৩৩

৬১। মুশিরুল হাসান, 'রিলিজান অ্যান্ড পলিটিকস্ ইন ইন্ডিয়া', মুশিরুল হাসান (সং), কম্যুনাল অ্যান্ড প্যান-ইসলামিক ট্রেনডস্ ইন কলোনিয়াল ইন্ডিয়া (দিল্লী, ১৯৮৫)।

৬২। জিয়াউল হাসান ফারুকি, দা দেওবন্দ স্কুল অ্যান্ড দ্য ডিমান্ড ফর পাকিস্তান (১৯৬৩), পৃঃ ৪৩-৪৬

৬৩। পি সি ব্যামফোর্ড, হিস্টরি অব নন-কোঅপারেশন অ্যান্ড খিলাফৎ মুভমেন্টস, পৃঃ ১২৪

৬৪। ডবল্যু সি ক্যানটওয়েল স্মিথ, মডার্ন ইসলাম ইন ইন্ডিয়া (২ সং, লাহোর, ১৯৪৭), পৃঃ ২৯৩। বাংলার মনিরুজ্জমান চৌধুরী, আক্রাম খাঁ ও ইসমাইল সামসুদ্দিন ব্রিটিশ শোষণের ওপর জোর দেন। অন্যদিকে 'ইসলাম দর্শন' পত্রিকা 'বন্দেমাতরম', 'গান্ধীজীকি জয়' প্রভৃতি ধ্বনির তীব্র প্রতিবাদ করে।

৬৫। চৌধুরী খলিকুজ্জমান, পাথওয়ে টু পাকিস্তান (লাহোর, ১৯৬১), পৃঃ ২৮

৬৬। চিরলকে হার্ডিঞ্জ, ১২ নভেম্বর ১৯১৪, হার্ডিঞ্জ Mss (৯৩)

৬৭। হোম পল বি, জানুয়ারি ১৯১৮, ফাইল নং ৪৮৭-৯০

৬৮। মহম্মদ আলিকে গান্ধী, ১৮ নভেম্বর ১৯১৮, গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ১৫শ খণ্ড, পৃঃ ৬৩-৬৪

৬৯। তদেব, পৃঃ ২৯৬-৯৭

৬৯ক। মার্জোরি সাইকস, লাইফ অব সি এফ অ্যানড্রুজ, পৃঃ ১৫৪-৫৫।

৭০। হোম পল ডিপোজিট, নভেম্বর ১৯১৯, ফাইল নং ১৬, ফর্টনাইটলি রিপোর্টস।

৭১। ঐ, অ্যাপেন্ডিকস, ১৯২০, ফাইল নং ১০৩

৭২। উইকলি রিপোর্ট ডি সি আই, ৫ এপ্রিল ১৯২০, হোম পল ডিপোজিট।

৭৩। জীবরাজ মেহ্তাকে গান্ধী, ১৯ মে ১৯২০

৭৪। গান্ধীকে আনসারি, ১ এপ্রিল ১৯২০, হোম পল ডিপোজিট, জুন ১৯২০, ফাইল নং ১১২

৭৫। হোম পল ডিপজিট, ফেব্রুয়ারি ১৯১৮, ফাইল নং ২৯ ও কিপ উইথ।

৭৬। গান্ধী, 'খিলাফৎ ফারদার কোশ্চেনস্ আনসারড', ইয়াং ইন্ডিয়া, ২ জুন ১৯২০, গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ১৭শ খণ্ড, পৃঃ ৪৭৫

৭৭। জুডিথ ব্রাউন, পৃঃ উঃ, পৃঃ ২২৯

৭৮। ইয়াং ইন্ডিয়া, ৯ জুন ১৯২০। রবীন্দ্রনাথের প্রতিক্রিয়া প্রকাশ পেয়েছে অ্যানড্রুজের কাছে চিঠিতে, দেশ, ১৩৫৫ শারদীয়া সংখ্যা, সংযোজনী।

৭৯। জওহরলাল নেহরুকে মতিলাল নেহরু, ৫ জুলাই ১৯২০, জওহরলাল নেহরু পেপার্স, এন এম এম এল (নিউ দিল্লি)

৮০। গ্যালাহার, জনসন ও শীল (সং), লোক্যালিটি, প্রভিন্স অ্যাণ্ড নেশন, এসেজ অন ইণ্ডিয়ান পলিটিক্স ১৮৭০-১৯৪০ (কেমব্রিজ, ১৯৭৩), পৃঃ ১২৩-৫৩

৮১। দ্য বেঙ্গলী (১০ সেপ্টেম্বর ১৯২০)-র মতে ৫৮৭৩ রেজিস্ট্রিকৃত ভোটদাতাদের মধ্যে ২৭৩৫ জন ভোট দেন। ছোটলাট রোনালড্‌সেব মতে গান্ধীব প্রস্তাব ১৮২৬-৮৮৪ ভোটে জেতে। মন্টেগুকে রোনালড্‌সে ২২ সেপ্টেম্বব ১৯২০, মন্টেগু পেপার্স, MSS EUR, D. 523 (31) আমরা ইয়াং ইণ্ডিয়া (১৫ সেপ্টেম্বর ১৯২০)-ব সংখ্যা নিলাম।

৮২। দ্য বেঙ্গলী (১০ সেপ্টেম্বব ১৯২০) মন্তব্য কবে এরকম ভোটেব কোন মূল্য নেই।

৮৩। রজতকান্ত রায়, সোস্যাল কনফ্লিক্ট অ্যাণ্ড পলিটিক্যাল আনবেস্ট ইন বেঙ্গল ১৮৭৫-১৯২৭ (অক্সফোর্ড, ১৯৮৪)-তে মাবোযাড়ীদের আর্থিক ও অন্যান্য সাহায্যেব উল্লেখ আছে, পৃঃ ২৩০। মন্টেগুকে রোনালড্‌সে, ২২ সেপ্টেম্বব ১৯২০, পৃঃ উঃ। দ্বাবকা দাসের মতে ভোটেব দিন উমব শোভানি ও শঙ্কবলাল ব্যাঙ্কাব বাস্তা থেকে শ'খানেক সমর্থক ধবে আনেন। কানজি দ্বাবকাদাস, গান্ধীজী থ্রু মাই ডায়েবি লিভ্‌স ১৯১৫-১৯৪৮ (বোম্বে, ১৯৫০), পৃঃ ২৫

৮৪। মন্টেগুকে উইলিংডন, ১৫ সেপ্টেম্বব ১৯২০, MSS EUR D523 (20)

৮৫। জুডিথ ব্রাউন, পৃঃ উঃ, পৃ ২৭০। ব্রুমফিল্ড্‌ ও অনগ্রসব প্রদেশগুলিব সমর্থনেব কথা উল্লেখ কবেছেন। 'দ্য রিজিওন্যাল এলিটস্‌ আ থিওবি অব মডার্ন ইণ্ডিয়ান হিস্টবি', IESHR, III, 3 (Sept 1966), পৃঃ ২৭৯-৯১

৮৬। রজতকান্ত রায়, পৃঃ উঃ, পৃঃ ২৪৬ ও পববর্তী

৮৭। ববীন্দ্রনাথ ঠাকুব, লেটার্স ফ্রম অ্যাব্রড, পৃঃ ৭২-৭৩

৮৮। ঐ, পৃঃ ৫৫

৮৯। অ্যানড্রুজকে ববীন্দ্রনাথ, ৩ অক্টোবব ১৯২০, অ্যানড্রুজ পেপার্স, বিশ্বভাবতী। 'লেটার্স ফ্রম অ্যাব্রড' গ্রন্থেও পাওযা যাবে।

৯০। অ্যানড্রুজকে ববীন্দ্রনাথ, ২৫ নভেম্বব ১৯২০

৯১। নীরদ সি চৌধুবী, দাই হ্যাণ্ড গ্রেট অ্যানার্ক (লণ্ডন ১৯৮৭), পৃঃ ৪০-৪৯

৯২। ট্রেড য়ুনিয়ান কংগ্রেসেব জন্ম প্রসঙ্গে এস এ ডাঙ্গে, ফিফটি ইয়ার্স, ডক্যুমেন্টস (নিউ দিল্লি, ১৯৭৩), ১১শ খণ্ড, পৃঃ ৪। জি. আব. কাসলে ও অর্জুন আত্মাবামেব জবানবন্দী, প্রোসিডিংস অব দ্য মীবাট ট্রায়াল

৯৩। গোপালকৃষ্ণ, 'দ্য ডেভেলপমেন্ট অব দা ইণ্ডিয়ান ন্যাশানাল কংগ্রেস অ্যাজ আ ম্যাস অর্গানাইজেশন ১৯১৮-২৩', জর্নাল অব এশিয়ান স্টাডিজ, XXV ৩, ১৯৬৬, পৃঃ ৪১৮-২১

৯৪। ফর্ট নাইটলি বিপোর্টস ফব ডিসেম্বব ১৯২০, হোম পল ডিপার্টমেন্ট, ফেব্রু ১৯২১, নং ৩৫, ৭৭

৯৫। এম আব জযাকব, দ্য স্টোবি অব মাই লাইফ, ১ম খণ্ড ১৮৭৩-১৯২২ (বোম্বে, ১৯৫৮), পৃঃ ৩৭৪। এব সমর্থন কবেন চেমসফোর্ডকে রোনালড্‌সে, ২৫ জানুযাবি ১৯২১, চেমসফোর্ড পেপাবস, Mss EUR E 264 (I:O)

৯৬। ব্রুমফিল্ড, পৃঃ উঃ, পৃঃ ১৬৮; রজতকান্ত বায, পৃঃ উঃ, পৃঃ ২৬২-৬৩

৯৭। মহাত্মা গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ১৯শ খণ্ড, পৃঃ ৫৭৬-৭৮

৯৮। মঞ্জুগোপাল মুখোপাধ্যায, অপ্রকাশিত পি এইচ ডি নিবন্ধ—'স্ববাজ্য পার্টি—ইটস বোল ইন ন্যাশানাল মুভমেন্ট উইথ স্পেশ্যাল এমফ্যাসিস অন বেঙ্গল।'

৯৯। কালিদাস নাগকে রোমাঁ রোলাঁ, ১৯ অক্টোবব ১৯২৫, রোলাঁ গান্ধী কবেসপণ্ডেন্স (গভ অব ইণ্ডিয়া, ১৯৭৬), পৃঃ ৪৯, রোলাঁ ববীন্দ্রনাথের অত্যধিক চবখানিন্দা পছন্দ করেননি। ডাযেরি ১৮-১৯ ফেব্রুয়াবি, ১৯২৫, ঐ, পৃঃ ৪৪

১০০। গান্ধীকে সি এফ অ্যানড্রুজ, ১৯ ফেব্রুযাবি ১৯২১, গান্ধী সংগ্রহালয (নিউ দিল্লী)। ববীন্দ্রনাথকে তিনি আগেই লিখেছিলেন 'বিলাসে লালিত পবগাছা' বাঙালী উচ্চবর্ণ উচ্চবিত্ত বুদ্ধিজীবীব কাছে গান্ধীব তপস্যা অর্থহীন। ববীন্দ্রনাথকে অ্যানড্রুজ, ৫ অক্টোবব ১৯২০।

১০১। সি এ বেইলি, দ্য লোক্যাল রুটস অব ইণ্ডিয়ান পলিটিকস্‌ এলাহাবাদ ১৮৮০-১৯২০ (অক্সফোর্ড, ১৯৭৫), পৃঃ ২৬৩-৬৪

১০২। সব্যসাচী ভট্টাচার্য, কটনমিলস অ্যাণ্ড স্পিনিং হুইলস, স্বদেশী অ্যাণ্ড ইণ্ডিয়ান ক্যাপিটালিস্ট ক্লাস ১৯২০-২২, ইকনমিক অ্যাণ্ড পলিটিক্যাল উইকলি, ২০ নভেম্বব ১৯৭৬

১০৩। তিলক স্ববাজ ভাণ্ডাবেব জন্য ধার্য এক কোটি টাকাব মধ্যে বোম্বাই শহব ৩৭½ লক্ষ তুলে দেয। তাব মধ্যে আবাব তিনজন বড় ব্যবসায়ী দেন দশ লাখ কবে। কংগ্রেস একথা অস্বীকাব কবে। ফর্টনাইটলি বিপোর্ট ফ্রম বম্বে ফব ফার্স্ট হাফ অব জুলাই ১৯২১, হোম পল, নং ১৮

১০৪। ভাবতসচিবকে বড়লাট, ৫ নভেম্বব ১৯২১, বিডিং কলেকশন, Mss. Eur. E238/4(I O) ফর্টনাইটলি বিপোর্টস ফব ফার্স্ট হাফ অব অক্টোবব ১৯২১, হোম পল ১৯২১, নং ১৮

১০৫। ইনভেস্টবস ইণ্ডিয়া ইয়াব বুকের এই তথ্যের চেয়েও বড় তথ্য দ্রব্যমূল্য বৃদ্ধি এবং ইনফ্লুযেঞ্জাব জন্য শ্রমিক সংখ্যা হ্রাস। হোম পল বি, নভেম্বব ১৯২০, নং ২৮১

১০৬। পঞ্চম জর্জকে রোনালড্‌শে, ১২ মে ১৯২০, জেটল্যাণ্ড কলেকশন, Mss Eur D 609(I O)

১০৬ক। আসাম প্রদেশ কংগ্রেস সম্পাদক এন সি ববদলই লিখছেন তাদেব মাইনে ছিল ৬ টাকা, আব নানা অজুহাতে তা কেটে নেবাব পর ২॥ টাকার বেশি থাকত না। অথচ চালেব দাম ছিল টাকায পাঁচ সেব। গুভর্নমেন্ট অব বেঙ্গল পল কনফিডেন্সিয়াল, ফাইল নং ৩১২ অব ১৯২৫

১০৬খ। ব্রুমফিল্ড, পৃঃ উঃ পৃঃ ২১৪ ও পরবর্তী গোয়েন্দা দফতবেব ওপব বেশি নির্ভব।

১০৬গ। গান্ধীজীকে অ্যানড্রুজ, ২১ জুন ১৯২১, ববীন্দ্রনাথকে অ্যানড্রুজ, ২৩ ফেব্রু ১৯২২

১০৭। স্ট্যানলি কোচানেক, বিজনেস অ্যাণ্ড পলিটিকস্ ইন ইণ্ডিয়া (বার্কলে, ১৯৭৪), পৃঃ ১০৮, ৩০, ১৫৬-৯৬, রজতকান্ত রায়, ইনডাস্ট্রিয়ালাইজেশন ইন ইণ্ডিয়া (অক্সফোর্ড, ১৯৭৯), পৃঃ ২৯৭-৩০৯

১০৮। জি ডি বিড়লা, ইন দ্য স্যাডো অব দ্য মহাত্মা ইত্যাদি, (কলকাতা, ১৯৫৩), পৃঃ ১৩

১০৯। এম এইচ সিদ্দিকি, অ্যাগ্রেরিয়ান আনরেস্ট ইন নর্দার্ন ইণ্ডিয়া, ইউ পি ১৯১৮-২২ (নিউ দিল্লি, ১৯৭৮)

১১০। জ্ঞান পাণ্ডে, পেজান্ট রিভোল্ট অ্যাণ্ড ইণ্ডিয়ান ন্যাশানালিজম, ১৯১৮-১৯২২, রণজিৎ গুহ (সং), সাব অলটার্ন স্টাডিজ (অক্সফোর্ড), প্রথম খণ্ড, পৃঃ ১৪৩-৯৭

১১১। কপিলকুমার, পেজান্টস্ ইন রিভোল্ট (মনোহর, ১৯৮৪)

১১২। পিটার রীভস্, দ্য পলিসি অব অর্ডার, জার্নাল অব এশিয়ান স্টাডিজ, XXV, ২, ফেব্রুয়ারি ১৯৬৬

১১৩। ডব্লু. এফ ক্রুলি, কিষাণ সভাজ অ্যাণ্ড অ্যাগ্রেরিয়ান রিভোল্ট ইন দ্য য়ুনাইটেড প্রভিন্সেস, ১৯২০-২১, মডার্ন এশিয়ান স্টাডিজ, ৫ম খণ্ড দ্বিতীয় ভাগ, এপ্রিল ১৯৭১

১১৪। ডি. এন ধনাগারে, পেজান্ট মুভমেন্টস ইন ইণ্ডিয়া ১৯২০-১৯৫০ (অক্সফোর্ড, ১৯৮৩)

১১৫। এস গোপাল, জওহরলাল নেহরু আ বায়োগ্রাফি, ১ম খণ্ড (অক্সফোর্ড)

১১৬। ভারতসচিবকে রিডিং, ১৩ অক্টোবর ১৯২১

১১৭। রামচন্দ্রের প্রাথমিক পরিকল্পনার জন্য সিদ্দিকি, পৃঃ উঃ, পৃঃ ১১৮-১৯

১১৮। জওহরলাল নেহরু অ্যান অটোবিওগ্রাফি (লণ্ডন, ১৯৩৬) পৃঃ ৫১

১১৯। হারকোর্ট বাটলারকে হেইলি, ২৪ জানুয়ারি ১৯২১

১২০। হোম পল ডিপজিট, ১৯২১, ফাইল নং ৮৭; গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ১৯শ খণ্ড, পৃঃ ৪১৯-২০, ২০শ খণ্ড, পৃঃ ১৩৮-৪০

১২০ক। ১৯২১-এর আগস্টে সারা ভারতে ভলান্টিয়ার সংখ্যা ছিল ১৫,১৮৬। এর সঙ্গে সেবাসমিতির ১৫,২৬৯ সদস্য যোগ করাচ্ছে গোয়েন্দা বিভাগ। বাংলা ও বোম্বাই থেকে আসে এই ত্রিশ হাজারের প্রায় অর্ধাংশ। হোম পল ১৯২২, নং ৩২৭, পার্ট IV

১২০খ। এস এন রায়ের রিপোর্ট, ১ নভেম্বর ১৯২১, G B Local Self Govt Dept (Local Boards) July 1922, Progs 36-39, Feb No L-2-U-5, Serial nos 1-7, হিতেশরঞ্জন সান্যাল, কংগ্রেস মুভমেন্টস্ ইন দ্য ভিলেজেস অব ইস্টার্ন মিডনাপুর ১৯২১-১৯৩১, গাবোরু ও থর্নার (সং), আসি দু স্যাদ, পৃঃ ১৬৯, ১৭২; ঐ, কংগ্রেস ইন সাইথ ওয়েস্টার্ণ বেঙ্গল, দ্য অ্যান্টি য়ুনিয়ান বোর্ড মুভমেন্ট ইন ইস্টার্ন মিডনাপুর ১৯২১, সিসন অ্যাণ্ড ওলপার্ট (সং), কংগ্রেস অ্যাণ্ড ইণ্ডিয়ান ন্যাশনালিজম ইত্যাদি (দিল্লী, ১৯৮৮)। পৃঃ ৩৫২-৭৬

১২১। রজতকান্ত রায়, সোস্যাল কনফ্লিক্ট ইত্যাদি, পৃঃ উঃ, পৃঃ ২৮৭-৯৩। পরে তিনি বলেছেন, ত্রিপুরার স্থানীয় জোতদার মহাজনদের বিরুদ্ধে প্রায় শ্রেণীসংগ্রাম শুরু হয়। পৃঃ ২৯৯

১২২। সুগত বসু, ক্লাস, নেশন অ্যাণ্ড রিলিজন ইন পেজান্ট পলিটিকস্ ইস্টবেঙ্গল ফ্রম নন কো-অপারেশন টু পার্টিশান, বেঙ্গল পাস্ট অ্যাণ্ড প্রেজেন্ট C III, part I-II, নং ১৯৬-৯৭, জানু-ডিসে ১৯৮৪, পৃঃ ১৫-৪৫

১২৩। সুমিত সরকার, দ্য কণ্ডিশানস অ্যাণ্ড নেচার অব সাব অলটার্ন মিলিট্যান্সি বেঙ্গল ফ্রম স্বদেশী টু নন কো-অপারেশন ১৯০৬-২২, রণজিৎ গুহ (সং) সাব অলটার্ন স্টাডিজ (অক্সফোর্ড), তৃতীয় খণ্ড, পৃঃ ২৭১-৩২০। কিন্তু কাঁচা পাটের দাম আদৌ বাড়ছিল না। ১৯১৪-র মূল্য নির্দেশক ১০০ ধরলে ১৯১৭-তে পাটের দাম ৬৫, ১৯১৮-তে ৭৫, ১৯১৯-এ ১১৫ হয়ে আবার ১৯২০-তে ১০৪ ও ১৯২১-এ ৮৩-তে দাঁড়ায়

১২৪। স্বপন দাশগুপ্ত, ঐ চতুর্থ খণ্ড

১২৫। আই বি 'ওয়ান ইয়ার অব নন-কোঅপারেশন', ঐ, ফর্টনাইটলি রিপোর্টস্ অব দ্য গভর্নমেন্ট অব বেঙ্গল অন দ্য পলিটিক্যাল সিচুয়েশন

১২৬। ঐ, রিপোর্ট অন দ্য প্রগ্রেস অব দ্য নন কো-অপারেশন মুভমেন্ট ইন বেঙ্গল ১৯২২

১২৬ক। গভর্নমেন্ট অব বেঙ্গল, পল কনফিডেন্সিয়াল, ফাইল নং ১০০ (৭-২৪) অব ১৯২২

১২৭। বিহার-ওড়িশার মুখ্য সচিবকে এইচ ডি ক্রেইক, ডি ও নং ১০৬০, ২০ জুন ১৯২১, ফাইল নং ১৪৪। পল স্পেশ্যাল, জি ও বি ও ১৯২১

১২৭ক। হোম পল ১৯২২, নং ৪৫৯/II, গান্ধীর প্রতিবাদ, সম্পূর্ণ রচনাবলী, ১৯শ খণ্ড, প ৩৯৬-৪০২; মোহিন্দার সিং, দ্য অকালি মুভমেন্ট (দিল্লী, ১৯৭৮)

১২৮। ডেভিড আরনল্ড, দ্য গৌণ্ডারস অ্যাণ্ড দ্য কংগ্রেস পলিটিক্যাল রেক্রুটমেন্ট ইন সাউথ ইণ্ডিয়া, ১৯২০-১৯৩৭, সাউথ এশিয়া, IV (আগস্ট ১৯৭৪), পৃঃ ১-২০; ঐ দ্য কংগ্রেস ইন তামিলনাড় ন্যাশনালিস্ট পলিটিকস্ ইন সাউথ ইণ্ডিয়া ১৯১৯-১৯৩৭ (মনোহর, ১৯৭৭)

১২৯। মন্টেগুকে উইলিংডন ১ মে ১৯২১, ১১ ফেব্রুয়ারি ১৯২২। উইলিংডন পেপার্স F 93/4(I.O)

১৩০। ডেভিড আরনল্ড, 'রেবেলিয়াস হিলমেন দ্য গুডেনবাম্পা রাইজিংস ১৮৩৯-১৯২৪' রণজিৎ গুহ (সং), সাব অলটার্ন স্টাডিজ (অক্সফোর্ড), প্রথম খণ্ড, পৃঃ ৮৮-১৪২

১৩১। আর হিচকক, আ হিস্টরি অব দ্য মালাবার রেবেলিয়ান, ১৯২১ (মাদ্রাজ, ১৯২৫) পৃঃ ১৯; হোম পল ১৯২১ নং ২৪১, পার্ট IA; হোম পল ১৯২২, নং ২৩ ও কিপ উইথ, নং ২৪১/IB, কনরাড উড, 'পেজান্ট রিভোল্ট · অ্যান

ইন্টারপ্রিটেশন অব মোপলা ভায়োলেন্স ইন দ্য নাইনটিস্থ অ্যাণ্ড টুয়েনটিয়েথ সেঞ্চুরিজ', ডিউই অ্যাণ্ড হপকিনস্ (সং), দ্য ইম্পিরিয়াল ইমপ্যাক্ট ইত্যাদি (লণ্ডন, ১৯৭৮)
১৩২। মন্টেগুকে রিডিং, ২৮ সেপ্টেম্বর ১৯২১ রিডিং কলেকশন পৃঃ উঃ
১৩৩। মন্টেগুকে উইলিংডন, ২৭ আগস্ট ১৯২১, উইলিংডন পেপার্স পৃঃ উঃ
১৩৪। সি রাজাগোপালাচারি রোজনামচা ১৬ ফেব্রু, ১৯২২, রাজাজিজ জেল লাইফ (মাদ্রাজ, ১৯৪১), পৃঃ ১০৭
১৩৫। গান্ধী.'মাই নোটস্'.সম্পূর্ণ রচনাবলী, ২১শ খণ্ড, পৃঃ ২০৪
১৩৬। এ. আই. সি. সি ১৯২১-এর ৪ নভেম্বর স্থির করে কয়েকটি শর্তসাপেক্ষে খাজনাবন্ধ সমেত আইন অমান্য আরম্ভ করা যেতে পারে। প্রধান শর্ত হল—উক্ত অঞ্চলের অধিকাংশ মানুষের স্বদেশী গ্রহণ। গান্ধীর মতে গুন্টুর তৈরি হয়নি। বেঙ্কটাপ্পায়াকে গান্ধী, ১৭ জানুয়ারি ১৯২২, সম্পূর্ণ রচনাবলী, ২২শ খণ্ড, পৃঃ ২১১-২৮
১৩৭। ১৯২১-এর ২৩ নভেম্বর ওয়ার্কিং কমিটি যুবরাজ আগমন উপলক্ষে বোম্বাই-এর হিংসাত্মক ঘটনার পরিপ্রেক্ষিতে বারদোলি সত্যাগ্রহ প্রথমবার পিছিয়ে দেয়। নরমপন্থীদের সঙ্গে কনফারেন্স হচ্ছে বলে ১৯২২-এর ১৭ জানুয়ারি তা দ্বিতীয়বার পেছন হয়
১৩৮। শহিদ আমিন, গান্ধী অ্যাজ মহাত্মা, রণজিৎ গুহ (সং), সাব অলটার্ন স্টাডিজ (অক্সফোর্ড ১৯৮৪), ৩য় খণ্ড, পৃঃ ১-৬১
১৩৯। জওহরলালকে গান্ধী, ১৯ ফেব্রুয়ারি ১৯২২, জওহরলাল নেহরু পেপার্স, এন এম এম এল, ফাইল নং G II, 1922 (11)
১৪০। গান্ধীকে মহাদেব দেশাই, ১৫ ফেব্রুয়ারি ১৯২২
১৪১। সুবাটের গোয়েন্দা দফ্তরের রিপোর্ট, হোম পল, ১৯২২, নং ৫৮০-II
১৪২। কৃষ্ণদাস, সেভেন মান্থস্ উইথ মহাত্মা গান্ধী, পৃঃ উঃ পৃঃ ২৪৫-৪৬। দিল্লীর এ আই. সি সি সভায় বিভিন্ন অঞ্চলের প্রতিনিধিরা তীব্র নিন্দা করেন। ফর্টনাইটলি রিপোর্ট ফ্রম দিল্লী ফর সেকেন্ড হাফ অব ফেব্রুয়ারি ১৯২২, হোম পল, ১৯২২, নং ১৮।
১৪৩। লন্ডন বিশ্ববিদ্যালয়ে ১৯৭৪ সালে প্রদত্ত এই বক্তৃতা 'Gandhi's second rise to power' শিরোনামে প্রকাশিত হয়েছে কালকাটা হিস্টরিক্যাল জর্নাল, প্রথম খণ্ড, নং ১ ও ২, জুলাই ১৯৭৬ ও জানুয়ারি ১৯৭৭ সংখ্যায়।
১৪৪। আজাদ ১৯২০-এর মাঝামাঝি 'হিজরৎ কা ফতোয়া' জারি করেন। আবদুল বারি ফতোয়া দেন ১৯২১-এর নভেম্বরে। পঞ্জাবের পীররা দেন আরও পরে। এইসব ফতোয়া অনুসরণ করে অনেক মুসলমান কারাবরণ করেছিলেন, অনেকে দেশত্যাগও করেছিলেন।
১৪৫। মন্টেগুকে রিডিং, ২৮ ডিসেম্বর ১৯২১, রিডিং কলেকশন, MSS Eur E 238, তৃতীয়, চতুর্থ, পঞ্চম ও ষষ্ঠ খণ্ড। এর মাইক্রোফিলম্ রয়েছে জওহরলাল নেহরু মেমোরিয়াল মুাজিয়াম নিউ দিল্লীতে।
১৪৬। ঐ, ১৬ ফেব্রুয়ারি, ১৯২২, তদেব।
১৪৭। ১৯২১ মে-তে উভয়ের মধ্যে সিমলায় সাক্ষাৎকারের সময় মন্টেগুকে তিনি লিখেছিলেন, " he is like the rest of us, when engaged in a political movement he wishes to gather all under his umbrella and to reform them and bring them to his views He has consequently to accept many with whom he is not in accord, and has to do his best to keep the combination together. This is particularly true of the Hindu-Muslim combination which I think rests upon insecure foundations." মন্টেগুকে রিডিং ১৯ মে ১৯২১, রিডিং কলেকশন, পৃঃ উঃ।
১৪৮। দ্বিতীয় মার্কেস অব রিডিং, রুফাস আইজাকস, ফার্স্ট মার্কেস অব রিডিং (লন্ডন, ১৯৪৫), পৃঃ ১৯৯-২০০
১৪৯। মন্টেগুকে রিডিং, ৭ ও ১৪ জুলাই, ১৯২১, রিডিং কলেকশন, পৃঃ উঃ। মন্টেগু লিখছেন, এসব উক্তি প্রত্যাহার "must have left very unpleasent thoughts in their (Alis') minds which are all to the good " আফজল ইকবাল, মোহামেদ আলি (দিল্লী, ১৯৭৮), পৃঃ ২৬৭
১৫০। মন্টেগুকে রিডিং, ২৯ সেপ্টেম্বর, ৬ ও ২৫ অক্টোবর, ১৯২১, রিডিং কলেকশন, পৃঃ উঃ।
১৫১। ঐ, ৩ নভেম্বর ১৯২১, তদেব।
১৫২। পীলকে রিডিং, ২৬ এপ্রিল ও ১৩ জুলাই, ১৯২২, তদেব।
১৫৩। জওহরলাল নেহরুকে গান্ধী, ১৯ ফেব্রুয়ারি ১৯২২, সম্পূর্ণ রচনাবলী, ২২ খণ্ড, পৃঃ ৪৩৬
১৫৪। ঐ, ১৭শ খণ্ড, পৃঃ ৪৭৫।
১৫৫। গান্ধী, ইয়ং ইন্ডিয়া, ২৮ এপ্রিল ১৯২০।
১৫৬। এ বিষয়ে বিস্তৃত আলোচনা পাওয়া যাবে গার্গী চক্রবর্তীর গান্ধী: আ চ্যালেঞ্জ টু কম্যুনালিজম্ (নিউ দিল্লী, ১৯৮৭) গ্রন্থের দ্বিতীয় ও তৃতীয় অধ্যায়ে। পৃঃ ৩৩-১১২
১৫৭। রাজিমাকে গান্ধী, ২৭ মার্চ ১৯২০, সম্পূর্ণ রচনাবলী, ১৭শ খণ্ড, পৃঃ ২৯৩।
১৫৮। হোম পল. ১৯২১, ফাইল নং ৪৫১।
১৫৯। অ্যানড্রুজকে পোল্যাক, ৭ জুলাই ১৯২০, বানারসীদাস চতুর্বেদী পেপর্স, I/B-497, জাতীয় অভিলেখাগার।
১৬০। রোম্যাঁ রোলাঁর ডায়েরি, ২১-২৯ জুন, ১৯২৬, পৃঃ উঃ।

১৬১। ববীন্দ্রনাথ ঠাকুর, কালান্তর, পৃঃ ২০৪ '
১৬২। ঐ, শান্তিনিকেতন, ৩য় বর্ষ, ১৩২৯, পৃঃ ৮৩-৮৪; 'The way to unity', Visvabharati Quarterly, July, 1923
১৬৩। বজনীপাম দত্ত, ইন্ডিয়া টুডে অ্যান্ড টু মবো (লন্ডন, ১৯৪৮)
১৬৪। মুজফ্ফব আহমদ, 'কৃষক ও শ্রমিক আন্দোলন', লাঙল, ১ম খণ্ড, ১২শ সংখ্যা, ৪ চৈত্র, ১৩৩২, নির্বাচিত রচনা সংকলন (সেপ্টেম্বব, ১৯৮৬), পৃঃ ৬।
১৬৫। এম এন. বায, মেমযার্স (দিল্লী, ১৯৬৪), পৃঃ ৩৬৯
১৬৬। ববার্ট হার্ডগ্রেভ, 'দ্য মাপিলা রেবেলিয়ান ১৯২১ পেজান্ট বিভোল্ট ইন মালাবাব', মডার্ন এশিয়ান স্টাডিজ, ২য খণ্ড, ফেব্রুযাবি ১৯৭৭, পৃঃ ৭১
১৬৭। ডি এন ধনাগাবে, পৃঃ উঃ, তৃতীয অধ্যায; মাধবন নাযাব, মালাবাব কলপম, (১৯৭১)
১৬৮। হোম পল, কিপ উইথ, ফাইল নং ২৭৭ অব ১৯২৩
১৬৯। সিক্রেট আই বি বিপোর্ট ১ ও ৫, আগস্ট ১৯২০, আই বি বুলেটিন ফর উইক এন্ডিং ১০ সেপ্টেম্বব ১৯২১
১৭০। হোম পল, ফাইল নং ২৫ অব ১৯২৩
১৭১। মতিলাল নেহককে চিত্তবঞ্জন দাশ, ৫ মে ১৯২৩, এ আই সি সি মিস ফাইল নং ১ অব ১৯২৩
১৭২। হোম পল, ফর্টনাইটলি বিপোর্ট এফ ২৫/১৯২৩, বেঙ্গল, ফার্স্ট হাফ অব আগস্ট (১৯২৩)
১৭৩। এ আই সি সি ফাইল দ্রঃ, ১৭১ পাদটীকা
১৭৪। চেমস্ফোর্ডকে মন্টেগু, ১ এপ্রিল ১৯২০
১৭৫। বিস্তাবিত বিববণেব জন্য, হাসি ব্যানার্জি, পলিটিক্যাল অ্যাকটিভিটি অব দা লিবাবেল পার্টি ইন ইণ্ডিযা (কলকাতা, ১৯৮৭), ২য অধ্যায। রিডিং নিজে জজ ছিলেন বলে অন্তবীণ বা দেশান্তবীকবণ পছন্দ কবতেন না। মন্টেগুকে রিডিং, ১৮ অক্টোবব ১৯২১, রিডিং কলেকশন, পৃঃ উঃ
১৭৬। লেজিসলেটিভ অ্যাসেম্বলি ডিবেটস, ১৯২১, ২য খণ্ড, পৃঃ ১২৮২-৮৬
১৭৬ক। প্রস্তাবিত ডেসপ্যাচ পাবলিক নং ৩, রিডিংকে পীল, ২৯ আগস্ট ১৯২২-এব অন্তর্ভুক্ত।
১৭৭। লেজিসলেটিভ অ্যাসেম্বলি ডিবেটস, ১৯২৩, ৩য খণ্ড, দ্বিতীয অংশ, পৃঃ ৩৯৭৬, ৩৯৮৪-৮৫, ৪০০০
১৭৭ক। রিডিংকে পীল, ৩০ মার্চ, ৬ ও ২৬ এপ্রিল, ১৯২২, রিডিং কলেকশান (ইণ্ডিযা অফিস), পঞ্চম খণ্ড
১৭৮।

| | দশ লক্ষ টাকা হিসেবে | |
|---|---|---|
| বৎসব | মোট সবকাবী ব্যয | মোট আয |
| ১৯০০-১ | ৯৫৮ | ৮১৭ |
| ১৯১৭-১৮ | ২,৮৪৫ | ১,৩৯৭ |
| ১৯২১-২২ | ২,১৩২ | ১,৫১৬ |

| জাতীয আযেব শতকবা হিসাবে | | | |
|---|---|---|---|
| (১) সবকাবী ব্যয | (২) চলতি আয | (৩) কব থেকে আয | (৪) অন্য সূত্রে আয |
| ১০ | ৮ | ৬ | ৩ |
| ১৬ | ৮ | ৫ | ৩ |
| ৮ | ৬ | ৫ | ১ |

১২৬ সাবণী, ধর্মাকুমাব (সং), দা কেমব্রিজ ইকনমিক হিস্টবি অব ইণ্ডিযা, ২য ভাগ (লংম্যান), পৃঃ ৯২৬; আন্তর্জাতিক বাজাবে রূপোব দাম দাঁড়িয়েছিল আউন্স প্রতি ৩৫ পেন্স। অথচ টাকাব দাম ধার্য কবা হযেছিল ২ শিলিং। টাকাব স্টারলিং মূল্য ১ শিলিং ৪ পেন্স কবা উচিত হলেও কর্তৃপক্ষ নির্দিষ্ট হাব চাননি। পীল চান ব্যবসাবাণিজ্য ও মূল্যান্তর আরো স্বাভাবিক হলে বিনিময হাব পবিবর্তন কবতে। এ বিষযে গুডএনাফেব প্রতিবেদন দ্রঃ, রিডিংকে পীল, ২৯ আগস্ট ১৯২২-এর অন্তর্ভুক্ত।
১৭৯। রিডিংকে বোনাল্ডশে, ২২ জুলাই ১৯২১, মন্টেগুকে রিডিং-এব ২৮ জুলাই ১৯২২-এব অন্তর্ভুক্ত। রিডিং কলেকশন, পৃঃ উঃ
১৮০। রিডিংকে মন্টেগু, ১৫ আগস্ট ও ১৭ নভেম্বব ১৯২১, মন্টেগু পেপার্স, Mss Eur D523 (মাইক্রোফিল্ম), জাতীয় অভিলেখাগাব, নিউ দিল্লী
১৮১। বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি প্রোসিডিংস, ১৯২৩, ১১শ খণ্ড, নং ২, পৃঃ ১২৪-২৫, ২৭১-৭২
১৮২। অলিভিয়েব (ভারতসচিব)-কে রিডিং, ৫ জুন ১৯২৪, রিডিং কলেকশন, পৃঃ উঃ
১৮৩। পীলকে রিডিং, ৬ জুলাই, ১৯২২, তদেব
১৮৪। ঐ, ১৪ ডিসেম্বর ১৯২৩, তদেব

১৮৫। জনসন, গ্যালাহার ও শীল (সং), লোক্যালিটি, প্রভিন্স অ্যাণ্ড নেশন, পৃঃ উঃ পৃঃ ২৭৫
১৮৬। হিন্দু-মুসলিম প্যাক্ট (১৮ ডিসেম্বর ১৯২৩ প্রকাশিত) এবং বিভিন্ন শর্তাবলীর জন্য ব্রুমফিল্ড, পৃঃ উঃ, পৃঃ ২৪৬
১৮৭। হাসি ব্যানার্জি, পৃঃ উঃ, পৃঃ ১২২
১৮৮। বেঙ্গল লেজিসলেটিভ কাউন্সিল প্রোসিডিংস, ১৯২৪, ১৪শ খণ্ড, নং ৫
১৮৯। লর্ড লিটন, পাণ্ডিতস্ অ্যাণ্ড এলিফ্যান্টস্ (লণ্ডন, ১৯৪২), পৃঃ ৫২
১৯০। ব্রুমফিল্ড, পৃঃ উঃ, পৃঃ ২৫৩, পাদটীকা ৪২
১৯১। লিটনকে ফজলল হক, ২ সেপ্টেম্বর ১৯২৪
১৯২। রজত রায়, পৃঃ উঃ, পৃঃ ৩১৯-২১
১৯২ক। হোম পল F 379 1924 and Pt II. কিন্তু বিপ্লবীরা বলছেন এসব দলছুট গোষ্ঠীর। পুলিশ তার নাম দিয়েছে নিউ ভায়োলেন্স পার্টি। অরুণ গুহ বলছেন, অনেক সময় পুলিশ এদের প্ররোচনা দিচ্ছিল এবং দাশ কোন কথাই জানতেন না।
১৯৩। বার্কেনহেডকে লিটন, ৪ জুন ১৯২৫, হ্যালিফ্যাক্স পেপার্স, C 152/1 (I. O), পৃঃ ৯-১৫। লিটন সংরক্ষিত ও হস্তান্তরিত সব ক্ষমতাই নিয়ে নিতে চান।
১৯৪। লেজিসলেটিভ অ্যাসেম্বলি ডিবেটস, ১৯২৪, ৪র্থ খণ্ড, পার্ট ১, পৃঃ ৩৪৯, ৩৫৮, ৩৬৭-৭০, ৭৬৯
১৯৫। ঐ, পার্ট ২, পৃঃ ১৪১৮-১৯
১৯৬। অলিভিয়েরকে রিডিং, ১৩ মার্চ ১৯২৪, রিডিং কল, পৃঃ উঃ
১৯৭। বার্কেনহেডকে রিডিং, ২৬ ফেব্রুয়ারি ১৯২৫, বার্কেনহেড কলেকশন, Mss Eur D 703
১৯৮। ঐ, তদেব
১৯৯। ঐ, ১৯ মার্চ ১৯২৫, তদেব
২০০। হোম পল, এফ ২৫/১৯২৪, ফর্টনাইটলি রিপোর্ট, বম্বে, এপ্রিল, দ্বিতীয়ার্ধ
২০১। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ২৩শ খণ্ড, পৃঃ ৪১৩-১৬
২০১ক। মতিলাল নেহরুকে গান্ধী, ৩০ আগস্ট ১৯২৪, (ফোটোস্ট্যাট) গান্ধী স্মারক নিধি (এস এন) ১০১৪০
২০২। হোম পল এফ ২৫/১৯২৪, ফর্টনাইটলি রিপোর্ট, বেঙ্গল, জুন ১৯২৪, প্রথমার্ধ
২০৩। ঐ, বম্বে, জুন ১৯২৪, দ্বিতীয়ার্ধ। গান্ধীর 'Defeated and humbled', সম্পূর্ণ রচনাবলী, ২৪শ খণ্ড, পৃঃ ৩৩৪
২০৪। বার্কেনহেডকে রিডিং, ২০ নভেম্বর ১৯২৪, রিডিং কল, পৃঃ উঃ
২০৫। বেলগাঁও কংগ্রেসে সভাপতির ভাষণ, সম্পূর্ণ রচনাবলী, ২৫শ খণ্ড, পৃঃ ৪৭১-৮৯
২০৬। বার্কেনহেডকে রিডিং, ১ জানুয়ারি ১৯২৫, বার্কেনহেড কল, পৃঃ উঃ
২০৭। হোম পল এফ ২৫/১৯২৩, ফর্ট নাইটলি রিপোর্ট, ইউ পি, মার্চের দ্বিতীয়ার্ধ ও নভেম্বরের দ্বিতীয়ার্ধ
২০৮। রজতকান্ত রায়, পৃঃ উঃ, পৃঃ ৩৩০-৩১, স্বরাজ দলবিরোধী উৎসের ওপর পুরো নির্ভর। হেমন্ত সরকার বলেছেন, দাশ আরও কাউকে কাউকে এ পদ দেবার প্রতিশ্রুতি দেন। দেশবন্ধু স্মৃতি, পৃঃ ৫০। মুসলিম কাউন্সিলরা বোসকেই সমর্থন জানান। যুগান্তর দল শাসমল-বিরোধী ছিল।
২০৯। মঞ্জুগোপাল মুখোপাধ্যায়, অপ্রকাশিত গবেষণাপত্র পৃঃ উঃ।
২১০। রিডিংকে লিটন, ১০ জুলাই ও ১২ আগস্ট ১৯২৫, রিডিং কল, পৃঃ উঃ। রজতকান্ত রায় গোয়েন্দা মত পুরো সমর্থন করে ঠিক করেননি। তাঁর মতে ঠিকাদারদের কাছ থেকে টাকা নিয়ে দাশ যুগান্তর দলকে দিচ্ছিলেন। অরুণ গুহ আপত্তি জানিয়েছেন। অরুণচন্দ্র গুহ, অরবিন্দ অ্যাণ্ড যুগান্তর, পৃঃ ৫৭-৫৮
২১১। হোম পল এফ ১১২/১৯২৫, ফর্ট নাইটলি রিপোর্ট, বেঙ্গল, জুন প্রথমার্ধ
২১২। এম আর জয়াকর, দ্য স্টোরি অব মাই লাইফ, পৃঃ উঃ, দ্বিতীয় খণ্ড, পৃঃ ১৭৬
২১২ক। হোম পল F379/1924
২১২খ। লিটনকে রিডিং, তার, P no 1044, 14 Nov 1924, এ আই সি সি ফাইল F 11/1924
২১৩। বার্কেনহেডকে লিটন, ৩০ জুলাই ১৯২৫, বার্কেনহেড কল, পৃঃ উঃ। মতিলাল নেহরু দ্য হিন্দুস্থান টাইমস পত্রিকায় তাঁর ও দাশের যে চিঠি পত্র প্রকাশ করেন তাতে মনে হয় দাশের দিক থেকে আবেদন আসেনি। মধ্যস্থতা করেন উভয় পক্ষের এক বন্ধু টি এইচ থর্ন (Thorn), মতিলাল নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ৪ খণ্ড, পৃঃ ৩১৫।
২১৪। বার্কেনহেডকে লিটন, ২৮ নভেম্বর, ১৯২৪, তদেব
২১৫। ঐ, ১৫ এপ্রিল, ১৯২৫, তদেব
২১৬। লিটনকে বার্কেনহেড, ৮ এপ্রিল, ৩০ এপ্রিল ১৯২৫, তদেব
২১৭। বার্কেনহেডকে লিটন, ১৪ মে, ১৯২৫, তদেব
২১৮। ঐ, ২১ মে, ১৯২৫, তদেব। ফরিদপুরে বিপ্লবীরা 'ভাববার কথা' বলে এক পুস্তিকায় দেশবন্ধু ও মহাত্মা গান্ধী উভয়ের রাজনীতির তীব্র সমালোচনা করেছিল। I B 1925, Bengal Provincial and other Conferences at Faridpur. দাশ চেয়েছিলেন সুভাষ বসু, অনিলবরণ রায় ও সত্যেন মিত্রকে মুক্তি দিলেই হবে। বিপ্লবীরা চেয়েছিল সকলের মুক্তি। গান্ধী তখন এক আপোস মীমাংসা করে দেন, যাতে স্থির হয় ১৯২৪-এর অক্টোবরের অধ্যাদেশ অনুযায়ী যাদের বন্দী করা হয় শুধু তাদের মুক্তি দিলেই চলবে।
২১৯। নেহরুকে দাশ ২৩ (?) জুন, ১৯২৫। জয়াকর, দ্য স্টোরি অব মাই লাইফ, পৃঃ উঃ ২য় খণ্ড, পৃঃ ৫৪৩। দাশ ১৬

জুন মারা যান তাই তারিখটা সম্ভবত ১৩ হবে।
২২০। আই বি ১৯২৫, ফর্ট নাইটলি রিপোর্ট অন দ্য পলিটিক্যাল সিচুয়েশন ইন বেঙ্গল।
২২১। বার্কেনহেডকে লিটন, ২১ মে ১৯২৫, বার্কেনহেড কল, পৃঃ উঃ
২২২। লিটনকে বার্কেনহেড, ১১ জুন ১৯২৫, তদেব
২২৩। বার্কেনহেডকে লিটন, ১৮ জুন ১৯২৫, তদেব
২২৪। বিড়লাকে গান্ধী, ১১ আগস্ট ১৯২৪, সম্পূর্ণ বচনাবলী, ২৪শ খণ্ড, পৃঃ ৫৫৯
২২৫। এইচ ডব্ল্যু হের্ল:, টেববিজম ইন ইণ্ডিয়া ১৯১৭-৩৬ (গভর্নমেন্ট অব ইণ্ডিয়া, বিপ্রিন্ট ১৯৪৭) পৃঃ ১৬ ও পববর্তী
১২৬। হোম পল, ফাইল নং ৩৭৯ অব ১৯২৪। ১৯২৫-এ অনুশীলন দলের এক বিদ্রোহী উপদল ও চট্টগ্রামের নেতা সূর্য সেন এক নতুন দল গঠন করেন যার নাম 'নিউ ভায়োলেন্স পার্টি'। তা ছাড়া 'বিজলী', 'শঙ্খ', 'প্রবর্তক' এমনকি দাশের নারায়ণ' পত্রিকায় বন্দীদের জীবনী, বন্দীজীবন, দুঃসাহসিক পলায়নের বোমাঞ্চকব বৃত্তান্ত বেবোতে থাকে। আলিপুর জেলে বায়বাহাদুব ভূপেন চ্যাটার্জীর হত্যা ও সে অপরাধে প্রমোদ চৌধুবী ও অনন্তহরি মিত্রের ফাঁসি আবও উত্তেজনা সৃষ্টি কবে। যাদুগোপাল মুখোপাধ্যায়, পৃঃ উঃ, পৃঃ ৫১০-১২।
২২৭। আই বি ১৯২৫, 'দ্য স্ববাজ্য পার্টি', সুবাবর্দীকে না কবায় মুসলিমবা ক্ষুব্ধ হয়। বার্কেনহেডকে লিটন, ৯ জুলাই ১৯২৫, বার্কেনহেড কল, পৃঃ উঃ
২২৮। মতিলাল নেহরুকে জয়াকব, ১৫ অক্টোবব ১৯২৫, এ আই সি সি পেপার্স। জয়াকব ১৯২৪ সাল থেকেই responsive cooperation চাইছিলেন। মতিলালকে জয়াকব, ১৫ জানুযাবি ১৯২৪, জয়াকব পেপার্স।
২২৯। বার্কেনহেডকে স্ট্যানলি জ্যাকসন, ২৫ এপ্রিল ১৯২৭, বার্কেনহেড কল, পৃঃ উঃ
২৩০। হোম পল ফেব্রুয়াবি, ১১২/IV অব ১৯২৬
২৩০ক। 'পঞ্চপ্রধান' হলেন নির্মলচন্দ্র চন্দ্র, নলিনীবঞ্জন সবকার, তুলসী গোস্বামী, শবৎচন্দ্র বসু ও বিধানচন্দ্র বায।
২৩১। হোম পল ফাইল নং ৪/২১ অব ১৯৩২
২৩২। বার্কেনহেডকে আরুইন, ৫ এপ্রিল ১৯২৮ বার্কেনহেড কল, পৃঃ উঃ
২৩২ক। ব্রুমফিলড পৃঃ উঃ, পৃঃ ২৭৫-৮০
২৩৩। হোম পল ১১২/IV অব ১৯২৬
২৩৪। বার্কেনহেডকে আরুইন, ২৮ এপ্রিল ১৯২৬ বার্কেনহেড কল, পৃঃ উঃ। ১৯২৬-এব কলকাতাব দাঙ্গায় সুবাবর্দী (আবদাব বহিমেব জামাই) যে ভূমিকা নেন, আবাব সেই ভূমিকা নেবেন ১৯৪৬-এব কলকাতাব দাঙ্গায়। বাংলা সবকাব, পুলিস পি ১১-৯ (১-৩), এ ২৬-২৮, মার্চ ১৯২৬ দ্রঃ
২৩৫। বিচার্ড গর্ডন, 'দ্য হিন্দু মহাসভা অ্যাণ্ড দা ইণ্ডিযান ন্যাশানাল কংগ্রেস ১৯২৫ টু ১৯২৬', মডার্ন এশিযান স্টাডিজ, নবম খণ্ড, এপ্রিল ১৯৭৫, পৃঃ ১৭২, মুশিরুল হাসান, পৃঃ উঃ, সপ্তম অধ্যায়
২৩৬। মহম্মদ আলিকে বাবি ৭ সেপ্টেম্বব ১৯২৩, মহম্মদ আলি পেপার্স
২৩৭। ফবওয়ার্ড, ২৭ ডিসেম্বব ১৯২৭
২৩৭ক। গান্ধীব মতে 'বানাযেঙ্গে কাবামে বিষ্ণুকা মন্দিব'-এ ধবনেব কবিতা লেখা ঠিক হযনি, কিন্তু যে বিপুল সংখ্যায় হিন্দুদেব ধর্মান্তবিত কবা হযেছে তাব জন্য খিলাফতীবা দাযিত্ব এড়াতে পাবেন না। শৌকত আলিকে গান্ধী ২৩ ফেব্রুযাবী ১৯২৫, স্মাবকনিধি, ফোটোস্ট্যাট, ১০৫২৪
২৩৮। যোশী (সং), লাজপত বায, বাইটিংস অ্যাণ্ড স্পীচেস, ২য খণ্ড, পৃঃ ১৭২। হিন্দু-মুসলিম উভয সাম্প্রদাযিকতাকে ধিক্কাব দিযেছেন মুজফফব আহমদ, গণবাণী, ১ খণ্ড ৮ম সংখ্যা, ৩০ সেপ্টেম্বব ১৯২৬
২৩৯। কলকাতা দাঙ্গাব বিববণ আছে বিপোর্ট অব জে ই আর্মস্ট্রং, কমিশনাব অব পুলিস, লিটন পেপার্স, Mss. Eur F160 (46)
২৪০। হোম পল ফাইল নং ১১/XXV অব ১৯২৬, ঐ নং ১৮
২৪১। হোম পল ২০৯ অব ১৯২৬
২৪২। পার্থ চ্যাটার্জি, 'অ্যাগ্রেবিযান বিলেশনস অ্যাণ্ড কম্যুনালিজম ইন বেঙ্গল ১৯২৬-১৯৩৫', বণজিৎ গুহ (সং), সাব-অলটার্ন স্টাডিজ, ১ম খণ্ড, পৃঃ ৯-৩৮।
২৪৩। বাংলা সবকাব পল ডিপার্টমেন্ট, পল ব্রাঞ্চ, ১৯২৬, নং ৫১৬ (১-১৪)
২৪৪। ফজল-ই হোসেনকে গান্ধী, ২ মার্চ ১৯২৫ (মহাদেব দেশাই-এব ডাযেবী থেকে)
২৪৫। জওহবলাল নেহরুকে মহম্মদ আলি, ১৫ জুন ১৯২৪, জওহবলাল নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পৃঃ ৩৭
২৪৬। গান্ধীকে মতিলাল ২৫ নভেম্বব ১৯২৫, স্মাবকনিধি, ফোটোস্ট্যাট ১০৬৬৫
২৪৭। মতিলালকে জয়াকব, ২৬ নভেম্বব ১৯২৫, ঐ, ফোটোস্ট্যাট, ১০৬৬৭
২৪৮। বার্কেনহেডকে আরুইন, ২ সেপ্টেম্বব ১৯২৬, হ্যালিফ্যাক্স কল, পৃঃ, উঃ, ২য খণ্ড পৃঃ ৯৩
২৪৯। জওহবলালকে মতিলাল, ২ ডিসেম্বব ১৯২৬, মতিলাল নেহরু পেপার্স (নিউ দিল্লী), ফাইল নং N-4 লাজপত আবার হিন্দু মহাসভাব নির্বাচনী ফ্রন্টরূপে ইণ্ডেপেণ্ডেন্ট কংগ্রেস পার্টি গড়েছিলেন।
২৫০। জওহরলাল নেহরু, অ্যান অটোবিওগ্রাফি (লণ্ডন, ১৯৩৬), পৃঃ ১৫৭-৫৮
২৫০ক। বিড়লাকে গান্ধী, ২৮ মার্চ ১৯২৬, গান্ধী, সম্পূর্ণ বচনাবলী ৩০ খণ্ড, পৃঃ ১৯৬

২৫১। আইনসভা বা পরিষদ স্বরাজীদের সংখ্যা

| | ১৯২৩ | ১৯২৬ |
|---|---|---|
| কেন্দ্রীয় আইনসভা | ৪৯ | ৩৯ |
| বোম্বাই | ৩১ | ১১ |
| বাংলা | ৫২ | ৪১ |
| ইউ পি | ২৬ | ২১ |
| সি পি | ৩৬ | ১৭ |
| বিহার-ওড়িশা | ৩৬ | ১১ |
| পঞ্জাব | ১২ | ২ |
| মাদ্রাজ | ২২ | ৪৬ |

বার্কেনহেডকে আরুইন, ৩০ ডিসেম্বর ১৯২৬, পৃঃ ১৭৪-৭৯

২৫২। বার্কেনহেডকে বিডিং, ১ ডিসেম্বর ১৯২৬, হ্যালিফ্যাক্স কল, ২য় খণ্ড, পৃঃ ১৬৩-৬৪

২৫৩। আরুইনকে বার্কেনহেড, ২৪ ফেব্রুয়ারী ১৯২৭, হ্যালিফ্যাক্স কল, ১ম খণ্ড

২৫৪। সি জে বেকার, দ্য পলিটিক্স অব সাউথ ইণ্ডিয়া (দিল্লী, ১৯৭৬), পৃঃ- ৬৮-৭৭, ডেভিড আরনল্ড, দ্য কংগ্রেস ইন তামিলনাড়ু ইত্যাদি, পৃঃ উঃ। মাদ্রাজের স্বরাজী নেতারা নির্দল মন্ত্রীদের ফেলতে চাননি, কারণ তা হলে জাস্টিস দল মন্ত্রিসভা গঠন করবে। জাস্টিস দলকে তামিল ব্রাহ্মণরা যমের মত ভয় করত। সত্যমূর্তি মন্ত্রিত্ব সম্বন্ধে নিষেধাজ্ঞা তুলে নিতে বলেন।

২৫৪ক। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৩০ খণ্ড, পৃঃ ৩৭১

২৫৫। 'হিন্দু মুসলিম ইউনিটি', ইয়ং ইণ্ডিয়া, ১ ডিসেম্বর ১৯২৭

২৫৬। বার্কেনহেডকে আরুইন, ২৯ সেপ্টেম্বর ১৯২৭, বার্কেনহেড পেপার্স, পৃঃ উঃ

২৫৭। জি অধিকারী (সং), ডকুমেন্টস অব দ্য হিস্টরি অব দ্য কম্যুনিস্ট পার্টি অব ইণ্ডিয়া, প্রথম খণ্ড (১৯১৭-২২), মানবেন্দ্রনাথ রায়, মেময়ার্স, পৃঃ উঃ, স্যার সেশিল কে, কম্যুনিজম ইন ইণ্ডিয়া (১৯২৫), স্যার ডেভিড পেট্রি, কম্যুনিজম ইন ইণ্ডিয়া ১৯২৪-১৯২৭ (কলকাতা, ১৯২৭)

২৫৮। মুজফফর আহমদ, কম্যুনিস্ট পার্টি অব ইণ্ডিয়া ইয়ার্স অব ফর্মেশন (১৯২১-১৯৩৩), ভারতের কম্যুনিস্ট পার্টি ও আমার জীবন। ১৯২৩-এ পুলিশের কাছে মুজফফর আহমদ বলেন যে, রায়ের দূত নলিনী গুপ্ত তাঁকে দীক্ষা দিয়েছিলেন, হোম পল ফাইল নং ২১/১ অব ১৯২৪। পরে আত্মজীবনীতে তিনি নলিনী গুপ্তকে পুলিশের চর বলে অভিযুক্ত করেন এবং তাঁর প্রভাবও অস্বীকার করেন।

২৫৯। ই এইচ কার, দ্য বলশেভিক রেভল্যুশন ১৯১৭-১৯২৩, তৃতীয় খণ্ড, পৃঃ ২৫২-৫৭, পৃঃ ৪৮০, মানবেন্দ্রনাথ রায়, মেময়ার্স, পৃঃ উঃ, পৃঃ ৩৭৮-৮২, লেনিন, Sochinenya (সম্পূর্ণ রচনাবলী) ২৫৩ম খণ্ড, পৃঃ ২৮৫-৯০, ডাঙ্গেকে লেখা রায়ের চিঠি (৭ সেপ্টেম্বর, ২ নভেম্বর, ১৯২২) ও সিঙ্গারভেলুকে লেখা রায়ের চিঠি (২ নভেম্বর ১৯২২) তাঁর মতামত ব্যক্ত করেছে।

২৬০। জি অধিকারী (সং), ডকুমেন্টস ইত্যাদি, পৃঃ উঃ, দ্বিতীয় খণ্ড (দিল্লী, ১৯৭৫)

২৬১। সরোজ মুখোপাধ্যায়, ভারতের কম্যুনিস্ট পার্টি ও আমরা (কলকাতা ১৯৮৫) পৃঃ ৭-৯

২৬২। মুজফফর আহমদকে রায়, ১৩ মে ১৯২৩ (কানপুর ষড়যন্ত্র মামলা, এক্সিবিট নং ৩৫)

২৬৩। ১৯২৬-এ ফেব্রুয়ারিতে কৃষ্ণনগরে কৃষক সম্মেলন হয়। সেখানে লেবার-স্বরাজপার্টির নাম বদলে পেজান্টস অ্যাণ্ড ওয়ার্কার্স পার্টি রাখা হয়। পার্টি গঠনে ছিলেন আহমদ ছাড়া হেমন্তকুমার সরকার প্রমুখ। এই প্রসঙ্গে মুজফফর আহমদ, নূতন দল, গণবাণী, ১ম খণ্ড ১০ম সংখ্যা (১৪ এপ্রিল ১৯২৬) পঠিতব্য। নির্বাচিত রচনা সংকলন, পৃঃ উঃ, পৃঃ ২৫। বোম্বাই ও অন্যত্র এ ধরনের দল গঠিত হয় ১৯২৭-এ। ১৯২৮-এ এদের নাম বদলে হয় ওয়ার্কার্স অ্যাণ্ড পেজান্টস পার্টি। সরোজ মুখোপাধ্যায়, পৃঃ উঃ, পৃঃ ১৪

২৬৪। এই পার্টির বিস্তার সম্পর্কে জি অধিকারী (সং) ডকুমেন্টস ইত্যাদি, পৃঃ উঃ, তৃতীয় খণ্ড সি, আঃ ১৯২৮, পৃঃ ৭৩ ও পরবর্তী।

২৬৫। হোম পল ১৯২৭, ফাইল নং ৩২/১৯২৭ জানুয়ারি-ডিসেম্বর, ফর্টনাইটলি রিপোর্টস ফ্রম ম্যাড্রাস, বেঙ্গল, ইত্যাদি। বোম্বাই-এর ছোটলাট স্প্র্যাটকে পেনালকোডের ১২৪ ধারায় অভিযুক্ত করেন হেগকে মনটিথ, ১৬/১৯ সেপ্টেম্বর ১৯২৭ নং S. D 1065, ফর্টনাইটলি রিপোর্ট ফ্রম বোম্বে, সেপ্টেম্বরের উত্তরার্ধ

২৬৬। দ্বিতীয় আর্ল অব বার্কেনহেড, লাইফ অব এফ ই স্মিথ, ফার্স্ট আর্ল অব বার্কেনহেড (লণ্ডন, ১৯৬০), পৃঃ ৫১১-১২

২৬৭। আরুইনকে বার্কেনহেড, ২৩ মার্চ ১৯২৭

২৬৮। কমিশন গঠন ব্যাপারে আরুইনের মন্তব্য, ১০ মে ১৯২৭—বার্কেনহেডকে আরুইন, ১১ মে ১৯২৭-এর অন্তর্ভুক্ত। হ্যালিফ্যাক্স কলেকশন, ৩য় খণ্ড, পৃঃ ১০০-০৭। আরুইনকে হেইলির ২৩ এপ্রিলের চিঠি ও ম্যারিসের ২৫ এপ্রিলের চিঠি, ঐ, পৃঃ ১১৩-১৭

২৬৯। বার্কেনহেডকে আরুইন, ২৬ মে ১৯২৭, ঐ পৃঃ ১২০-২১, ২ ও ১৬ জুন ১৯২৭, ঐ পৃঃ ১২৮ ও ১৩৪

২৭০। আর্ল অব বার্কেনহেড, হ্যালিফ্যাক্স, দ্য লাইফ অব লর্ড হ্যালিফ্যাক্স (লণ্ডন ১৯৬৬), পৃঃ ২৪৭
২৭১। দ্য হিন্দু, ৯ নভেম্বর ১৯২৭
২৭২। জিন্না-আরুইন সাক্ষাৎকারের ওপর নোট (৩১ অক্টোবর ১৯২৭), Eur Mss. C 152/29
২৭৩। বার্কেনহেডকে আরুইন, ২২ ডিসেম্বর ১৯২৭, হ্যালিফ্যাক্স কল, পৃঃ উঃ
২৭৪। বার্কেনহেডকে আরুইন, ২৯ সেপ্টেম্বর ১৯২৭, তদেব, এ আই সি সি ফাইল নং G-64/1926—28
২৭৫। আনসারিকে গান্ধী ২৫ ডিসেম্বর ১৯২৭, স্মারকনিধি, ফোটোস্ট্যাট, ১২৩৯১
২৭৫ক। মতিলালকে গান্ধী ৩ মার্চ ১৯২৮, মতিলাল নেহরু পেপার্স (নিউ দিল্লী) ফাইল নং G-1
২৭৬। লর্ডস সভায় বার্কেনহেডের বক্তৃতা ১২ নভেম্বর, ১৯২৭
২৭৭। কোটম্যানের নোট, পীলকে আরুইন, ১৫ নভেম্বর ১৯২৮-এর চিঠিতে অন্তর্ভুক্ত।
২৭৮। জওহরলালকে গান্ধী, ৪ জানুয়ারি ১৯২৮, জওহরলাল নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পৃঃ উঃ, পৃঃ ৫৫-৫৬
২৭৯। গান্ধীকে জওহরলাল, ১১ জানুযারি ১৯২৮, স্মারকনিধি, ফোটোস্ট্যাট, ১৩০৩৯
২৮০। জওহরলালকে গান্ধী, ১৭ জানুয়ারি ১৯২৮, সম্পূর্ণ বচনাবলী, ৩২ খণ্ড, পৃঃ ৪৬৮-৬৯
২৮১। গান্ধীকে নেহরু, ২৩ জানুয়ারি, ১৯২৮
২৮২। নেহরুকে গান্ধী, ২৪ এপ্রিল, ১৯২৮
২৮৩। বীরেন্দ্রনাথ চট্টোপাধ্যাযকে জওহরলাল নেহরু, ৫ ডিসেম্বর ১৯২৮, সিলেক্টেড ওয়ার্কস অব জওহরলাল নেহরু, তৃতীয় খণ্ড, পৃঃ ১১৭-১৮
২৮৪। তদেব, পৃঃ ৫৪
২৮৪ক। এস গোপাল, দ্য ফর্মেটিভ ইডিওলজি অব জওহরলাল নেহরু, কে এম পানিককার (সং)|ন্যাশানাল অ্যাণ্ড লেফ্‌ট মুভমেন্টস ইন ইণ্ডিয়া (নি দি ১৯৮০), পৃ ১-১৩
২৮৫। জওহরলাল নেহরু, টুওয়ার্ডস ফ্রিডম, ইত্যাদি (নিউ ইযর্ক), পৃঃ ৩২৩
২৮৫ক। অ্যানি বেশান্তকে মতিলাল, জওহরলাল নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পৃঃ ৬৪
২৮৬। সৈযদ মাহমুদকে জওহরলাল নেহরু ৩০ জুন, ১৯২৮, সিলেক্টেড ওযার্কস, তৃতীয খণ্ড, পৃঃ ৫০-৫১
২৮৬ক। আনসারিকে শৌকৎ আলি, ৬ সেপ্টেম্বর ১৯২৮, এ আই সি সি পেপার্স (১০৫), গান্ধীকে শৌকৎ আলি ২৩ অক্টোবর ১৯২৮, গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৩৮ খণ্ড, অ্যাপেনডিক্স II, তা ছাড়া জামা মসজিদে শৌকতের বক্তৃতা, ২৬ অক্টোবর ১৯২৮, হোম পল, ফাইল নং ১ অব ১৯২৮, ফর্টনাইটলি রিপোর্ট ফর সেকেণ্ড হাফ অব অক্টোবর, মহম্মদ আলির বক্তৃতা, অল ইণ্ডিযা খিলাফত কনফারেন্স, কলকাতা ২৫ ডিসেম্বর ১৯২৮
২৮৭। মতিলাল নেহরুকে লাজপত রায, তারিখহীন, ১৯২৮, এ আই সি সি পেপার্স
২৮৮। সাইমনকে হেইলি, ২৮ আগস্ট ১৯২৮, হেইলি পেপার্স (13-B)
২৮৯। বার্কেনহেডকে আরুইন, ৮ মার্চ ১৯২৮ হ্যালিফ্যাক্স কল, ৪র্থ খণ্ড, পৃঃ ৩৬
২৯০। হোম পল, ফাইল নং ৩২/জানুযারি-ডিসেম্বর ১৯২৭
২৯১। আসলে এগুলির নাম ছিল নওজওযান ভারত সভা। প্রধান সভ্য ছিলেন ভগৎ সিং, ভগবতীচরণ, যশপাল, সুখদেব, জযচন্দ্র বিদ্যালঙ্কার ইত্যাদি।
২৯২। শচীন্দ্রনাথ সান্যাল, বন্দীজীবন (দিল্লী, ১৯৬৩), মন্মথনাথ গুপ্ত, ভগৎ সিং হিজ টাইমস্ (দিল্লী, ১৯৭৭), অজয ঘোষ, প্রবন্ধ ও বক্তৃতা সংকলন (মস্কো, ১৯৬২), যশপাল, (হিন্দী ভাষায) সিংহাবলোকন (লখনউ ১৯৫১), প্রথম খণ্ড, যোগেশচন্দ্র চট্টোপাধ্যায, ইন সার্চ অব ফ্রিডম (কলকাতা, ১৯৬৭); রামপ্রসাদ বিশমিল, অটোবাযোগ্রাফি (হিন্দী), বাবাণসী চতুর্বেদী (সং), (দিল্লী, ১৯৬৬); বিশ্বনাথ বৈশম্প্যাযন, অমর শহীদ চন্দ্রশেখর আজাদ (বেনারস, ১৯৭৬); নওজওযানের ওপর গোযেন্দা দফতর—হোম পল এফ ১৩০ এবং কিপ উইথ, ১৯৩০।
বিপান চন্দ্র তাঁর (ন্যাশনালিজম্ অ্যাণ্ড কলোনিযালিজম ইন ইণ্ডিযার বঙ্গানুবাদ) আধুনিক ভারত ঔপনিবেশিকতাবাদ ও জাতীযতাবাদ (কলকাতা, ১৯৮৭) গ্রন্থের "১৯২০ দশকে উত্তর ভারতে বিপ্লবী সন্ত্রাসবাদী আদর্শগত বিকাশ" অধ্যায়ে দেখিয়েছেন, এদের অনেকে, বিশেষত ভগৎ সিং, মার্ক্সবাদের দিকে বহুদূর অগ্রসর হয়েছিলেন। পৃঃ ২১৫-২৪১
২৯৩। বার্কেনহেডকে আরুইন, ১৩ জুন ১৯২৮, হ্যালিফ্যাক্স কল, ৪র্থ খণ্ড, পৃঃ ১২৬, গোযেন্দাবিভাগের প্রধান ডেভিড পেট্রির মন্তব্য, তদেব, পঞ্চম খণ্ড, পৃঃ ১৬৮-৭০, বাংলার বেল, চটকল ধর্মঘট প্রসঙ্গে জি অধিকারী (সং) ডক্যুমেন্টস ইত্যাদি, তৃতীয খণ্ড, C ১৯২৮, পৃঃ ৩৩২-৩৬৬ ও হোম পল ফাইল নং ১৭ অব ১৯২৯, বোম্বাই-এর সূতীকল ধর্মঘট প্রসঙ্গে, তদেব, পৃঃ ৩০১ ও পরবর্তী
২৯৪। বার্কেনহেডকে আরুইন, ১৭ মে ১৯২৮, হ্যালিফ্যাক্স কল, চতুর্থ খণ্ড, পৃঃ ১০৫, হোম পল ফাইল নং ১৮/IV ১৯২৮, মীরাট মামলায় ডাঙ্গে স্বীকার করেছিলেন বাইরে থেকে কিছু টাকা ত্রাণবাবদ আসে কিন্তু তার অধিকাংশ যায যোশীর হাতে। জি অধিকারী, পৃঃ উঃ, পৃঃ ৩১৪-১৫
২৯৫। দ্বিজেন্দ্র ত্রিপাঠী, 'দ্য কংগ্রেস অ্যাণ্ড দ্য ইণ্ডাস্ট্রিয়াল কোযেশ্চেন', এ সেন্টিনারী হিস্টরি অব দ্য ইণ্ডিয়ান ন্যাশনাল কংগ্রেস, ২য় খণ্ড, পৃঃ ৫০৮
২৯৬। বার্কেনহেডকে আরুইন, ১৯ জুলাই ১৯২৮, হ্যালিফ্যাক্স কল, ৪র্থ খণ্ড, পৃঃ ১৬৩
২৯৭। ডেভিড হার্ডিম্যান, পেজ্যান্ট ন্যাশানালিস্টস্ অব গুজরাট, খেড়া ডিস্ট্রিক্ট, ১৯১৭-১৯৩৪ (১৯৮১), অষ্টম

অধ্যায় । গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৩৭ খণ্ড, পৃঃ ৯৯-১০৬, ১১৩, ১৩১-৩২, ১৭৯-৮০, অ্যাপেনডিক্স I এবং II ; নরহরি পারেখ, সর্দার বল্লভভাই প্যাটেল, ১ম খণ্ড, ২৬ অধ্যায়
২৯৮ । গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৩৮শ খণ্ড, পৃঃ ২৬৭-৭৩
২৯৯ । তদেব, পৃঃ ২৮৩-৩১৪
৩০০ । জওহরলাল নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, চতুর্থ খণ্ড, পৃঃ উঃ, পৃঃ ৮৮
৩০১ । তদেব, সেকসন ৩ , গোপাল, জওহরলাল নেহরু আ বায়োগ্রাফি, প্রথম খণ্ড, পৃঃ ১২২ ও পরবর্তী
৩০২ । গান্ধী, ইয়ং ইণ্ডিয়া, সেপ্টেম্বব, ১৯২৯, জওহরলাল নেহরু, সিলেক্টেড ওযার্কস, চতুর্থ খণ্ড, পৃঃ ১৫৬-৬১
৩০৩ । আরুইনকে ভি জে প্যাটেল, ১১ জানুয়াবি ১৯২৯
৩০৪ । পীলকে বার্কেনহেড, জানুয়ারি ১৯২৯
৩০৫ । কে এম মুন্সী, পিলগ্রিমেজ টু ফ্রিডম (বোম্বে ১৯৬৭), পৃঃ ২৪
৩০৬ । জে আহমদ, মিডল ফেজ অব দ্য মুসলিম পলিটিক্যাল মুভমেন্ট (লাহোব, ১৯৬৯), পৃঃ ৯৪-৯৫
৩০৭ । হেক্টব বলিথো, জিন্না ক্রিয়েটার অব পাকিস্তান (কনেকটিকাট), পৃঃ ৯৪-৯৫
৩০৮ । চৌধুবী খলিকুজ্জমান, পাথওয়ে টু পাকিস্তান (লাহোব, ১৯৬১), পৃঃ ৯৮
৩০৯ । ডেভিড পেজ, পৃঃ ২১-২২
৩১০ । বি ক্রেগহর্ন, 'বিলিজন অ্যাণ্ড পলিটিক্স দ্য লিডাবশিপ অব দ্য অল ইণ্ডিয়া হিন্দু মহাসভা ইন পঞ্জাব অ্যাণ্ড মহারাষ্ট্র (১৯২০-১৯৩০),' বি এন পাণ্ডে (সং), লিডাবশিপ ইন সাউথ এশিয়া (দিল্লী, ১৯৭৭), পৃঃ ৪০০-৪১৯
৩১১ । আরুইনকে হেইলি, ১৬ অক্টোবব ১৯২৮, হেইলি পেপার্স, ১৪-A
৩১২ । মুডিম্যানকে হেইলি, জানুয়াবি ১৯২৭, তদেব, ১০-A
৩১২ক । জি এ আল্লানা, কায়েদ-ই-আজম জিন্না (লাহোর, ১৯৬৭), পৃঃ ২১৩
৩১৩ । গান্ধীকে জযাকব, ২৩ আগস্ট ১৯২৯, জযাকব পেপার্স, ফাইল নং ৪০৭, VI, পৃঃ ১৪৯-৫১
৩১৩ক । অল ইণ্ডিয়া মুসলিম কনফাবেন্স · আ ডকুমেন্টারি বেকর্ড (কবাচী, ১৯৭২)
৩১৪ । প্রাদেশিক সবকাবকে হোম সেক্রেটাবি, ২১ ফেব্রুযাবি ১৯২৯, হোম পল এফ ১৬৮ অব ১৯২৯
৩১৫ । পীলকে আরুইন, ৪ এপ্রিল ১৯২৯, হ্যালিফ্যাক্স কল, পঞ্চম খণ্ড, পৃঃ ৭৯
৩১৬ । জওহবলাল নেহরু, সিলেক্টেড ওযার্কস, চতুর্থ খণ্ড, পৃঃ ৭২-৭৯। ১৯২৮-২৯-এ সবসুদ্ধ ২০৩টি ধর্মঘট ও লক আউটেব ফলে অন্যূধিক ৫ লক্ষ শ্রমিক জড়িত ছিল
৩১৭ । পেট্রির মন্তব্য, হোম পল, ফাইল নং ২৫৭/১ অব ১৯৩০
৩১৭ক । ঠাকুবদাসকে বিড়লা, ১৬ জুলাই ১৯২৯, ঠাকুবদাস পেপার্স এফ এন ৪২
৩১৮ । কার্ল ব্রিজ, হোল্ডিং ইণ্ডিয়া টু দ্য এম্পাযাব (দিল্লী ১৯৮৬) পৃঃ ৩১ ও পববর্তী
৩১৯ । স্নোডেনকে বলডুইন, ২৮ অক্টোবব ১৯২৯, বলডুইন পেপার্স ১০৩, এক এফ ১২৪-২৭ এবং ওয়েজউডবেন (ভাবত সচিব)-কে আরুইন ৩১ অক্টোবব, ১৯২৯, হ্যালিফ্যাক্স কল, পঞ্চম খণ্ড, পৃঃ ১৫১-৫২
৩২০ । ঐ, ২৬ নভেম্বব ১৯২৯, তদেব, পৃঃ ১৭২
৩২১ । আরুইনকে ওযেজউডবেন, ১৯ নভেম্বব, ১৯২৯-এব অন্তর্ভুক্ত চিঠিপত্র , পার্লামেন্টাবি ডিবেটস, হাউস অব লর্ডস, ৫ নভেম্বব ১৯২৯, ৭৫ খণ্ড, পৃঃ ৩৭২-৮৮, ৪০৩-০৭ , লর্ড টেম্পলউড (স্যাব স্যামুযেল হোব), নাইন ট্রাবলড ইয়ার্স, পৃঃ ৪৫ ও পববর্তী , স্যাব জন সাইমন, বেট্রসপেক্ট, পৃঃ ১৫২-৫৩ , আরুইনকে সাপ্রু, ২৫ নভেম্বব ১৯২৯ ও ওযাহিদ আহমদ (সং), জিন্না-আরুইন কবেসপণ্ডেন্স ১৯২৭-৩০, পৃঃ ২৯-৩০ দ্রষ্টব্য
৩২২ । পুরুষোত্তম দাস ঠাকুবকে ঘনশ্যামদাস বিড়লা, ৩ নভেম্বব ১৯২৯, ঠাকুবদাস পেপার্স , জওহবলালকে মতিলাল, ৭ নভেম্বর ১৯২৯, জওহবলাল নেহরু পেপার্স, ১ XXII
৩২৩ । জওহবলালকে গান্ধী, ৬ নভেম্বব ১৯২৯ , টেলিগ্রাম, ১৮ নভেম্বব ১৯২৯, গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৪২তম খণ্ড, পৃঃ ১০১ ও ১৮১
৩২৪ । শ্রীনিবাস আয়েঙ্গাবকে জওহবলাল নেহরু, ২০ নভেম্বব ১৯২৯, এ আই সি সি ফাইল G 117 অব ১৯২৯
৩২৫ । বড়লাট ও গান্ধীব কথোপকথনেব মিনিট, ২৩ ডিসেম্বর ১৯২৯, সাপ্রুকে আরুইন, ২৭ ডিসেম্বব ১৯২৯-এব অন্তর্ভুক্ত, সাপ্রু পেপার্স, পৃঃ উঃ, ১১৯
৩২৬ । এম এন গুপ্ত, হিস্টরি অব দ্য বেভল্যুশনারী মুভমেন্ট ইন ইণ্ডিয়া, পৃঃ ২৬৮ ও পববর্তী
৩২৭ । ইয়ং ইণ্ডিয়া, ৯ই জানুয়ারি ১৯৩০
৩২৮ । ১৯২৯-এর ২৩ নভেম্বর, যশপাল বড়লাটের ট্রেন ওডাবাব চেষ্টা কবেন কিন্তু কোনক্রমে তিনি বেঁচে যান কিন্তু এ কাজের নিন্দাসূচক প্রস্তাব মাত্র ৮১ ভোটে জেতে, তাও গান্ধী কংগ্রেস ছেড়ে দেবেন হুমকি দেবাব পর । এই ভোট লাহোর কংগ্রেসের মনোভাব সুন্দব ভাবে ফুটিয়েছে
৩২৯ । এগার দফাব দাবিব জন্য গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৩৩ খণ্ড, পৃঃ ৪৫
৩৩০ । ওযেজউডবেনকে আরুইন, ১০ ফেব্রুযাবি ১৯৩০, হ্যালিফ্যাক্স কল, ষষ্ঠ খণ্ড, পৃঃ ৩৬
৩৩১ । ফোরওযার্ড, টেণ্ডুলকার, মহাত্মা, ১ম খণ্ড, (বোম্বে, ১৯৫১)
৩৩২ । ম্যাক আলপিন, কেমব্রিজ হিস্টরি অব ইণ্ডিয়া (২য় খণ্ড), পৃঃ উঃ, ১১ ১৪ নং রেখাচিত্র, পৃঃ ৮৯৮ , অ্যাপেনডিক্স

টেবল ১১A-১ পৃঃ ৯০৩-৪

৩৩৩। ওয়েজউডবেন কে আরুইন, ২ আগস্ট ১৯৩০, হ্যালিফ্যাক্স কল,

৩৩৪। তনিকা সরকার, বেঙ্গল ১৯২৮-১৯৩৪ দ্য পলিটিকস অব প্রোটেস্ট (অক্সফোর্ড, ১৯৮৭), পৃঃ ৮

৩৩৫। এ বিষয়ে বিশদ আলোচনা রয়েছে সুগত বসু, অ্যাগ্রেবিযান বেঙ্গল ইকনমি, সোস্যাল স্ট্রাকচাব অ্যাণ্ড পলিটিকস্ ১৯১৯-১৯৪৭ (ওরিয়েন্ট লংম্যান, ১৯৮৬), পঞ্চম অধ্যায়। তিনি বি বি চৌধুরীব 'depeasantisation' মতবাদ সমালোচনা করেছেন।

৩৩৬। 'অ্যাগ্রিকালচাবাল প্রাইসেস ইন দ্য য়ুনাইটেড প্রভিন্সেস', হেইলি কল ২৯ B

৩৩৭। ক্রেরারকে হেইলি ২৪ জুলাই ১৯৩১, হেইলি পেপার্স

৩৩৮। হোম পল, ১৯৩০, ফাইল নং ২৫৭/III, বোম্বে ফর্টনাইটলি বিপোর্ট, জুলাই ১৯৩০, হোম পল ১৯৩০, ফাইল নং ১৮/VIII.

৩৩৯। গ্যালাহার, কংগ্রেস ইন ডিক্লাইন, বেঙ্গল ১৯৩০ টু ১৯৩৯, জনসন, গ্যালাহাব ও শীল (সং), লোকালিটি, প্রভিন্স অ্যাণ্ড নেশন, পৃঃ উঃ

৩৪০। আরুইনকে হেইলি, ২৫ জুন ১৯৩০

৩৪১। নোট বাই স্যাব ডেভিড পেট্রি, ডি আই বি অন কংগ্রেস ফাণ্ডস, ২৬ মে, ১৯৩০, হোম পল ১৯৩১ ফাইল নং ৫/৪০। বিড়লা কিন্তু আইন অমান্য খাতে টাকা দেওয়া অস্বীকাব কবেছেন।

৩৪২। বিড়লা যে মিটমাট চাইতেন তাব প্রমাণ ঠাকুবদাসকে বিডলা, ১৬ জানুয়াবি ১৯৩১, ঠাকুবদাস পেপার্স ফাইল নং ৪২/VIII। তাঁব মুখপাত্র ডি পি খৈতানও সোচ্চাব ছিলেন।

৩৪৩। ঠাকুরদাসকে সাবাভাই, ১৭ নভেম্বব ১৯৩০, ঠাকুবদাসেব উত্তব, ঐ, ফাইল নং ৪২/II

৩৪৪। আরুইনকে স্ট্যানলি জ্যাকসন, ৩০ জুন ১৯৩০, Mss Eur C 152 (24)

৩৪৫। হোম পল ১৯৩১, ফাইল নং ২৩-২৬। অন্য মত এ আই সি সি পেপার্স, ১৯৩১, ফাইল নং G-1

৩৪৬। ওযেব মিলার, আই ফাউণ্ড নো পিস, পৃঃ ১৯২-৯৬

৩৪৭। ভাবত সচিবকে আরুইন, ২৪ মে ১৯৩০, হ্যালিফ্যাক্স কল পৃঃ উঃ

৩৪৮। বোম্বে হোম পল ৭/২০, ১৯৩৪ A কমিন্টার্নেব ষষ্ঠ কংগ্রেস সকলকে নিযে সাম্রাজ্যবিবোধী ফ্রন্ট গঠনেব বিরোধিতা কবেছিল। জি অধিকাবী (সং) ডক্যুমেন্টস ইত্যাদি, থিসেস অব দ্য অ্যাজিটপ্রপ অব দ্য ECCI দ্রষ্টব্য, পৃঃ ৬০৬-৭১। প্রথম নিখিল ভাবত ওযার্কার্স অ্যাণ্ড পেজান্টস কনফাবেন্স (ডিসেম্বব ১৯২৮) বিপোর্ট, ঐ পৃঃ ৭৪০-৭৫৭। কম্যুনিস্ট ইনটাবন্যাশনালেব বক্তব্য, বুর্জোয়া বুদ্ধিজীবী ও পেটি বুর্জোযা বৃহৎ ভূমি-মালিকদেব ব্যবস্থাব সঙ্গে যুক্ত, তাঁবা কৃষি বিপ্লবেব বিরোধিতা করবেই। গির্নি কামগব পবিচালিত ধর্মঘটেব বড ত্রুটি ছিল নির্মমভাবে শোধনবাদী যোশীদেব মুখোশ খুলে না দেওয়া। সুভাষ বসু জামসেদপুর ধর্মঘটে বিশ্বাসঘাতকতা কবেছেন। ঐ, পৃঃ ৭৫৭-৬৫। নেহরুকে লীগ এগেইনস্ট ইম্পিবিযালিজম থেকে বহিষ্কৃত করা হয়।

৩৪৯। আরুইনকে স্টানলি জ্যাকসন, ১২ ও ১৩ ফেব্রু হ্যালিফ্যাক্স কল পৃঃ উঃ

৩৪৯ক। সরলাবালা সরকার, হাবানো অতীত, বচনা সংগ্রহ, ১ম খণ্ড (১৯৯০)

৩৫০। রিপোর্ট অন দ্য অ্যাডমিনস্ট্রেশন অব বেঙ্গল, ১৯২৮-২৯ (কলকাতা ১৯৩০)। এ বিষযে ভিন্ন মত দেখি পরেব বছরের রিপোর্টে। বেঙ্গল চেম্বার অব কমার্সেব সভাপতি লেয়ার্ড সাহেব বীতিমত চিন্তিত হন।

৩৫১। হিতেশবঞ্জন সান্যাল, অন্য অর্থ, সেপ্টেম্বর-অক্টোবব ও অক্টোবব-নভেম্বব, ১৯৭৪

৩৫২। আবুল মনসুর আহমদ, আমাব দেখা রাজনীতিব পঞ্চাশ বছব (২য সং, ঢাকা, ১৯৭০)

৩৫৩। তনিকা সরকার, পৃঃ উঃ, পৃঃ ৪৭ ও পববর্তী

৩৫৪। এ আই সি সি পেপার্স G৮৬/১৯৩০, ল' অ্যাণ্ড অর্ডাব ইন মিডনাপুব—বিপোর্ট অব দ্য নন অফিসিযাল এনকোয়ারি কমিটি (কলকাতা, ১৯৩০)

৩৫৫। রিপোর্ট অন দ্য অ্যাডমিনস্ট্রেশন অব বেঙ্গল ১৯২৯-৩০, পৃঃ ১২, ফর্টনাইটলি বিপোর্টস, সেকেণ্ড হাফ অব জুন, ১৯৩০, হোম পল ১৮/VII/১৯৩০

৩৫৬। গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া, হোম পল ৪৮১/১৯৩০

৩৫৭। পেডির পত্র, ১২ জুন, ১৯৩০, গভমেন্ট অব বেঙ্গল, হোম পল ২৪৮/৩০ অব ১৯৩০

৩৫৭ক। আরুইনকে স্টিফেনসন, ২৫ জুন ১৯৩০, Mss Eur C 152(24)

৩৫৭খ। আইন অমান্য বিষয়ে এ আই সি সি ব কাছে প্রতিবেদন, ৬ নভেম্বব, ১৯৩০ এ আই সি সি পেপার্স, ১৯৩০, ফাইল নং G-86; Law and order in Midnapur 1930, Reports of the Non-official Enquiry Committee (Cal).

৩৫৮। নোট অন কংগ্রেস বয়কট প্রোগ্রাম বাই ডি আই বি ১৬ ফেব্রু ১৯৩১ হোম পল, ১৯৩১ ফাইল নং ৩৫/XI

৩৫৯। আর এস বাজপাই-এর নোট, বেনকে আরুইন, ১৪ মে ১৯৩০ এব অন্তর্ভুক্ত।

৩৬০। ডি খৈতানকে ঠাকুরদাস, ৮ অক্টোবব ১৯৩০, ঠাকুরদাস পেপার্স, পৃঃ উঃ

৩৬১। আরুইনকে বেন, ২২ আগস্ট ১৯৩০-এর অন্তর্ভুক্ত। Eur C 152(6), পৃঃ ১৮৮-৯২

৩৬২। আরুইনকে বাটলার, ৩০ জুলাই ১৯৩০, Mss Eur C 152 (25)

৩৬৩। বিহার ও ওড়িশা অ্যাডমিনস্ট্রেশন রিপোর্ট, পৃঃ XVI, XIX-XXI. ১১, ৯২।
৩৬৪। জি ম্যাকডেনাল্ড, য়ুনিটি অন ট্রায়াল , কংগ্রেস ইন বিহার, ১৯২৯-৩৯, ডি· এ· লো (সং), কংগ্রেস অ্যাণ্ড দ্য রাজ (১৯৭৭)। পৃঃ ২৯৬
৩৬৫। বেনকে আরুইনকে, ১৩ মার্চ, ১৪ মে ও ১২ জুন, ১৯৩০, Mss Eur C 152 (6)
৩৬৫ ক। ডেভিড আরনল্ড, দ্য পলিটিকস অব কোয়ালেসেন্স দ্য কংগ্রেস ইন তামিলনাড ১৯৩০-৩৭, ডেভিড লো, পৃঃ উঃ, পৃঃ ২৬৬
৩৬৬। ব্রিয়াঁ স্টডার্ট, দ্য স্ট্রাকচার অব কংগ্রেস পলিটিকস ইন কোস্টাল অন্ধ্র, ১৯২৫-৩৭, ডি এ· লো (সং), পৃঃ উঃ, পৃঃ ১১১ ও পরবর্তী
৩৬৭। আরুইনকে জর্জ স্ট্যানলি, ২৯ জুন ১৯৩০, হ্যালিফ্যাক্স পেপার্স, পৃঃ উঃ
৩৬৮। ই এম এস নাম্বুদ্রিপাদ, রেমিনিসেন্সেস অব অ্যান ইণ্ডিয়ান কম্যুনিস্ট (দিল্লী ১৯৮৭) পৃঃ ৪১-৪২
৩৬৯। হোম পল ১৯৩০, ফাইল নং ২১৪ . বোম্বে ফর্টনাইটলি রিপোর্টস, অক্টোবরের দ্বিতীয়ার্ধ ; হোম পল ১৯৩০, ফাইল নং ১৮/XI, ঐ নভেম্বর-এর প্রথমার্ধে, ফাইল নং ১৮/XII
৩৭০। আরুইনকে সাইকস, ২০ জুন ১৯৩০ Mss Eur F 150 (2)
৩৭১। ঐ ৪ জুলাই ১৯৩০ Mss.Eur.C 152 (25)

৩৭২। জ্ঞানেন্দ্র পাণ্ডে, দা অ্যাসেনডেন্সি সব দ্য কংগ্রেস ইন উত্তর প্রদেশ ১৯২৬-৩৪ ইত্যাদি (দিল্লী, ১৯৭৮), চতুর্থ ও ষষ্ঠ অধ্যায় , 'এ রুরাল বেস ফব কংগ্রেস দ্য য়ুনাইটেড প্রভিন্সেস ১৯২০-৪০,' ডেভিড লো (সং), পৃঃ উঃ, পৃঃ ১৯৯ ও পরবর্তী

৩৭৩। রিপোর্ট অন প্রেজেন্ট ইকনমিক সিচুয়েশন ইন দ্য য়ুনাইটেড প্রভিন্সেস, হেইলি পেপার্স, ২৯ C

৩৭৪। এমার্সনকে গান্ধী, ২৩ মার্চ ১৯৩১, গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৪৫ খণ্ড, পৃঃ ৩৩৪-৩৫

৩৭৫। ২২ জুলাই, ১৯৩০, জয়াকব পেপার্স, কবেসপন্ডেস ফাইল নং ৭৭১ কাঁচা মালেব দাম কমা সত্ত্বেও শিল্পায়নে পুঁজি বিনিয়োগ মন্দীভূত হয়েছিল। ১৯২৯-৩৩ গড যন্ত্র আমদানী ৬ কোটি টাকাব মত, অথচ তাব আগেব ও পরেব চাব বছরের গড় আমদানী যথাক্রমে ৬ ২ কোটি ও ৬ কোটি টাকা।

৩৭৬। মতিলালেব গৃহীত ২৫ জুনেব প্রস্তাব, ঐ

৩৭৭। মতিলালকে গান্ধী, ২৩ জুলাই ১৯৩০ নেহরুদেব জন্য নোট, Mss Eur C 152 (25)

৩৭৮। গান্ধীকে জওহরলাল ২৮ জুলাই ১৯৩০, ঐ নেহরুব ডায়েবি, ১ আগস্ট ১৯৩০

৩৭৯। সাপ্রুকে জয়াকর, ৪ আগস্ট ১৯৩০ জযাকব পেপার্স, কব ফাইল নং ৭৭০

৩৮০। সাপ্রু ও জয়াকবকে বন্দী সাত নেতা, ১৫ আগস্ট ১৯৩০, Mss Eur C 152(25)

৩৮১। Mss.Eur.C 235/1(10) পৃঃ ২০০। অন্যান্য বর্ণনা হেল, পৃঃ উঃ ২৭-৩১ , হোম পল, ফাইল নং ১৮/V অব ১৯৩০, ফর্ট নাইটলিরিপোর্ট ফব বেঙ্গল, সেকেন্ড হাফ অব এপ্রিল। স্বয়ং বড়লাট লিখছেন " it is the first time for many years that Indians have carried out successfully a coup of this magnitude "
বেনকে আরুইন ২৪ এপ্রিল ১৯৩০ C 152(6), পৃঃ ৯৬।

৩৮১ ক। অনন্ত সিং-এর 'অগ্নিগর্ভ চট্টগ্রাম'-এর বহু কথা সংশয জাগায। তিনি এই অভ্যুত্থান (হেলেব ভাষায "amazing coup")-এর সংগঠন নিশ্চিদ্র ছিল বলে দাবি কবেছেন, কিন্তু পবিকল্পনাব মধ্যে বহু ত্রুটি ছিল। তিনটির কথা বলছি—ইংরোজরা যেখানে কামানবন্দুক রাখত সেখানে গুলিগোলা বাখত না, এটা সন্ত্রাসবাদীরা জানতেন না। দ্বিতীয়ত, রেলপথে যোগাযোগ বিচ্ছিন্ন হলেও চট্টগ্রাম বন্দরের জাহাজ থেকে বেতারে খবব পাঠানো যেতে পারে তাঁদেব মাথায় আসেনি। তৃতীয়ত, পূর্বাহ্নে রসদের ব্যবস্থা না করে জালালাবাদে মরণপণ প্রতিরোধ দানের চিন্তা কবাই উচিত হয়নি। তা ছাড়া উলটো দিকের উচ্চতর টিলা থেকে ইংরেজদের আক্রমণ কবতে দেওযা কিরকম রণকৌশল বুঝি না। যেন মারাব চেয়ে মরাটাই ছিল বড়। মাতৃভূমির জন্য এই আত্মদানেব তুলনা নেই, তবু পরিকল্পনাব অভাব পীড়াদায়ক।

৩৮২। হোম পল ১৮—VIII ৩০ অব ১৯৩০, ফর্টনাইটলি বিপোর্টস অন বেঙ্গল, ডিসেম্বরের দ্বিতীয়ার্ধ ১৯৩০।

৩৮৩। হেমচন্দ্র ঘোষের স্মৃতিচারণ. সুবোধচন্দ্র সেনগুপ্ত, ইণ্ডিযা রেসট্‌স ফ্রীডম (সংসদ, ১৯৮৩)

৩৮৪। সুমিত সরকার, দ্য লজিক অব গান্ধীয়ান ন্যাশানালিজম্‌, ইত্যাদি, আই এইচ আর, তৃতীয় খণ্ড, প্রথম সংখ্যা (জুলাই ১৯৭৬), পৃঃ ১২৮ ও পরবর্তী

৩৮৫। বেনকে আরুইন, ৯ জানুয়ারি, ১৯৩১ Mss.Eur. C 125/6 পৃঃ ৩৭২

৩৮৬। নোট ফর আরুইন বাই ভোর, ৩১ জানুয়ারি ১৯৩১, Mss.Eur. C 125/26

৩৮৬ক। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৪২ খণ্ড, পৃঃ ৪৩৫, ৪৩ খণ্ড, পৃঃ X

৩৮৭। আরুইনকে গান্ধী, ১৪ ফেব্রুয়াবি ১৯৩১ Mss Eur D 670

৩৮৮। বেনকে আরুইন, ২ মার্চ ১৯৩১, C125/6, পৃঃ ৩৯৪ ও বিভিন্ন অন্তর্ভুক্ত কাগজপত্র

৩৮৯। জেল ডায়েরি, ৪ মার্চ ১৯৩২, গোপাল থেকে উদ্ধৃত।

৩৮৯ক। G. of I., Home Dept. Political, 5 March 1931, S. 481/31

৩৯০। বেনকে আরুইন, ৯ মার্চ ১৯৩১, Mss.Eur. C 125/6, পৃঃ ৪১৬

৩৯১। ইয়াং ইণ্ডিয়া, ১৯ ও ২৬ মার্চ ১৯৩১। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৪৫ খণ্ড পৃঃ ২৫০-৬, ৩০০

৩৯২। জওহরলাল নেহরু, সিলেক্টেড ওয়ার্কস পৃঃ উঃ, ৪র্থ খণ্ড, পৃঃ ৪৮১-৮২

৩৯৩। সুভাষচন্দ্র বসু, দ্য ইণ্ডিয়ান স্ট্রাগল ১৯২০-৪২, পৃঃ ২০৯

৩৯৪। হোরকে উইলিংডন, ২৮ আগস্ট ১৯৩১, Mss.Eur E 240, পঞ্চম খণ্ড, লেটার্স

৩৯৫। ডেভিড হার্ডিম্যান, দ্য ক্রাইসিস অব দ্য লেসাব পটিদাবস্, ডেভিড লো (সং), কংগ্রেস অ্যাণ্ড দ্য রাজ, পৃঃ উঃ, পৃঃ ৬২-৬৩

৩৯৬। গান্ধী-এমার্সন সাক্ষাৎকাব বিষয়ে এমার্সনের মন্তব্য, হোম পল ৩৩/IX অব ১৯৩১, হেইলির মন্তব্য, ঐ ৩৩/XI অব ১৯৩১

৩৯৭। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৪৫ খণ্ড, পৃঃ ৪৩৮-৪৬

৩৯৮। হোম পল ফাইল নং ১০/৪ অব ১৯৩০, তনিকা সবকাব, পৃঃ উঃ, পৃঃ ১০৪-১৪, অমৃতবাজাব পত্রিকা (৩ জুন ১৯৩০)-তে বেঙ্গল প্রভিন্সিয়াল হিন্দু সভাব সচিব যে বিবৃতি দেন তাতে হিন্দুদের ক্ষতিব পবিমাণ ঢেব বেশি বুঝতে অসুবিধে হয় না। কিশোরগঞ্জেব দাঙ্গাব লক্ষ্য ছিল হিন্দু মহাজন। তবে লুটপাট, গৃহদাহ, হত্যা অনুষ্ঠিত হয। স্টেটসম্যান, ১৬ জুলাই ১৯৩০। মডার্ন রিভ্যু, জুলাই ১৯৩০-ও দ্রষ্টব্য'। উল্লিখিত গোয়েন্দা ফাইলে হিন্দু মহাসভার প্রভাব বাড়ছে বলা হয়েছে।

৩৯৮ক। সুভাষচন্দ্র বসু, দ্য ইণ্ডিয়ান স্ট্রাগল, পৃঃ উঃ, পৃঃ ২০৭-৮।

৩৯৯। হেইথকক্স, কম্যুনিজম্ অ্যাণ্ড ন্যাশানালিজম্ ইন ইণ্ডিয়া (প্রিন্সটন, ১৯৭১), পৃঃ ১৯০-৯১

৪০০। জয়াকরকে সাপ্রু, ৩ এপ্রিল ১৯৩১ সাপ্রু পেপার্স, সিরিজ-২

৪০১। বেনকে আরুইন, ২ এপ্রিল ১৯৩১ Mss.Eur C 125/6

৪০২। মুঞ্জের ডাযেরি, ১৭ মে ১৯৩১

৪০৩। আরুইনকে বেন, ২ ফেব্রুয়ারি ১৯৩১ Mss.Eur.C 125/6, পৃঃ ৩৪৭

# তৃতীয় পর্ব

॥ ১ ॥

প্রথম গোলটেবিল বৈঠক (১২ নভেম্বর ১৯৩০-১৯ জানুয়ারি ১৯৩১)-এর জন্য আরুইন ব্রিটিশ ভারত থেকে আগা খাঁ, সাফি, জিন্না ও ফজল-ই-হোসেন প্রমুখ মুসলিম ; সাপ্রু, জয়াকর, শাস্ত্রী ও রামস্বামী আয়ার প্রমুখ উদারপন্থী এবং জাস্টিস পার্টি, হিন্দু মহাসভা, খ্রীস্টান প্রমুখ অন্যান্য সংস্থা থেকে—মোট ৫৭ জন প্রতিনিধি মনোনীত করেছিলেন। রাজন্যবর্গের ষোল জন প্রতিনিধির মধ্যে ছিলেন দুই সর্ববৃহৎ রাজ্য (হায়দ্রাবাদ ও মহীশূর)-র দুই প্রধানমন্ত্রী (আকবর হায়দারি এবং মির্জা ইসমাইল) ; পাতিয়ালা, বিকানীর, ভূপালের মত মাঝারি রাজ্যের বারোজন রাজা এবং ছোট রাজ্যসমূহের দুই মুখপাত্র। হায়দ্রাবাদের রেসিডেন্ট লেঃ কর্নেল টেরেস কিস (Keys)-কে যুক্তরাষ্ট্র ভাবনার (federal scheme)-এর জন্মদাতা বলা যায়। তাঁর মনে হয়েছিল ব্রিটিশ ভারত থেকে গণতন্ত্রের যে বন্যা নেমেছে তা প্রতিরোধ করতে গেলে যুক্তরাষ্ট্রীয় কাঠামো অত্যাবশ্যক।[১] সাইমনের রিপোর্ট ও তার ওপর ভারত সরকারের ডেসপ্যাচ (২০ অক্টোবর ১৯৩০)-এ একই প্রস্তাব ছিল। হায়দারি ও ইসমাইল-এর প্রস্তাবের মধ্যে কিছু পার্থক্য ছিল। হায়দারি চান এক কক্ষবিশিষ্ট, পরোক্ষভাবে নির্বাচিত ফেডারেল সংসদ ও দায়িত্বহীন কেন্দ্রীয় সরকার। দ্বিতীয় জন চেয়েছিলেন—যুক্তরাষ্ট্রীয় কাঠামো, দ্বিতীয় কক্ষ বা সেনেট, যাতে শুধু ব্রিটিশ ভারত-বহির্ভূত অঞ্চলের প্রতিনিধিরা থাকবেন, ব্রিটিশ ভারতীয় প্রতিনিধি নিয়ে গঠিত নিম্নতর কক্ষ এবং কেন্দ্রীয় সরকারের হাতে অধিকতর ক্ষমতা। তৃতীয় একটা মত ছিল মাঝারি রাজন্যবর্গের মুখপাত্র চেম্বার অব প্রিন্সেসের। তাঁরা চেয়েছিলেন ব্রিটিশ কর্তৃত্ব থেকে মুক্তি। তাঁরা প্রত্যেকেই উচ্চতর কক্ষ (সেনেট)-এ আসন চেয়েছিলেন। যুক্তরাষ্ট্রীয় কাঠামোর প্রস্তাব যখন প্রথম তোলা হয় তখন এ সব মতপার্থক্য ধামাচাপা দেওয়া হয়েছিল। হারকোর্ট বাটলার রিডিং-কে লিখেছিলেন, "**Do they really know what they want ? It is difficult to pin jelly to a wall,**"[২]

ব্রিটিশ ভারতের হিন্দু ও মুসলিম নেতারা সাম্প্রদায়িক সমস্যা সমাধানে বিফল হয়ে যুক্তরাষ্ট্রীয় কাঠামো আঁকড়ে ধরলেন। এ বিষয়ে, ডেভিড লো-র মতে, অগ্রণী ভূমিকা নেন সাপ্রু।[৩] তবে তাঁরা দুই কক্ষের ফেডারেল সংসদ ও দায়িত্ববান সরকারের ওপর জোর দেন। শ্রীনিবাস শাস্ত্রীর ফেডারেশন সম্বন্ধে সন্দেহ ছিল। তিনি ভেবেছিলেন, আগেকার দিনে যেমন সরকারী কর্মচারী ও বড়লাটের মনোনীত সদস্যরা গণতান্ত্রিক দাবি ঠেকাত, এখন তাই করবেন রাজ্যের দেওয়ানরা। মাঝখান থেকে দেশীয় রাজ্যের প্রজাদের স্বার্থ ক্ষুণ্ণ হবে। চিন্তামণি আর্থিক ব্যাপারে এত রক্ষাকবচ ও বড়লাটের ক্ষমতা পছন্দ করেননি।

মুঞ্জে ভারতসচিব বেনকে জানান, সংখ্যালঘুর ব্যাপারে আগা খাঁ, সাফি ও জিন্নার কথা ভারতীয় মুসলিমরা (অর্থাৎ ফজল-ই-হোসেনের দল) শুনছে না। ফজল-ই-হোসেনের ১৮

আগস্ট ১৯৩০-এর মন্তব্যে আমরা জানতে পারি তাঁর দল কি চাইছিল :

(১) পৃথক ভোটাধিকারের ভিত্তিতে পঞ্জাব ও বাংলায় পরিষ্কার (এবং চিরন্তন) মুসলিম সংখ্যাগরিষ্ঠতা (অর্থাৎ শাসন) ;

(২) সিন্ধুর পৃথকীকরণ;

(৩) সিন্ধু ও উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশকে সংস্কারের আওতায় আনয়ন ;

(৪) এই দুই নতুন প্রদেশের প্রতিনিধিসংখ্যা বাড়িযে কেন্দ্রে মুসলিম প্রতিনিধিব সংখ্যা বৃদ্ধি ;

(৫) মন্ত্রিসভায় ও প্রশাসনে মুসলিমরা কি ভাগ পাবে সে সম্বন্ধে আগাম প্রতিশ্রুতি।

পঞ্জাব সমস্যাই শেষপর্যন্ত সমাধানের দুর্লঙ্ঘ্যতম বাধা হযে দাঁড়ায়।[৪] বেন বলেন, মুসলমান ও অমুসলমান ৫০% কবে আসন ভাগাভাগি কবলে একটা সমাধান হতে পারত কিন্তু শিখবা তা প্রত্যাখ্যান করেন।[৫] আব সাম্প্রদাযিক সমস্যার সমাধানকে দায়িত্ববান কেন্দ্রীয় সরকারের পূর্বশর্তরূপে দাবি কবেন মুসলিম প্রতিনিধিবা।

ইংরেজদেব কি মনোভাব ছিল তাব ভাল বিশ্লেষণ পাই কার্ল ব্রিজেব Holding India to Empire গ্রন্থে। আরুইনের দূত হেইলি তাঁকে জানান, ব্রিটিশ বক্ষণশীল ও উদাবপন্থী নেতাবা মনে কবেন কেন্দ্রে দায়িত্ববান সরকার থেকে পিছিযে আসাব জন্য ফেডারেশনের মত এমন নীতি আর নেই। বাজন্যবর্গ যদি যোগ দেন তাহলে কেন্দ্রে দায়িত্ববান সরকাব হলেও ব্রিটিশ স্বার্থ ক্ষুণ্ণ হবে না। সাইমনেবও তাই মত। ফেডারেল স্ট্রাকচাব কমিটিতে বিডিং আওযাজ তোলেন সর্বভাবতীয ফেডারেশন ও বক্ষাকবচসহ কেন্দ্রীয় দাযিত্ববান সরকার। হোরের চিঠিপত্র থেকে জানা যায় তাঁব প্রধান লক্ষ্য ছিল অর্থ ও প্রতিবক্ষা বিষযে ব্রিটিশ স্বার্থ অক্ষুণ্ণ বাখা। চার্চিল অবশ্য যে কোন আলোচনাব বিবোধী ছিলেন। একমাত্র বলডুইনই খানিকটা আরুইনকে সমর্থন করেছিলেন।

কবে রাজারা যোগ দেবেন, কেন্দ্রে কত কক্ষেব সংসদ হবে, নির্বাচনের পদ্ধতি কি হবে, অর্থনৈতিক নিয়ন্ত্রণ কে করবে কিছুই স্থিব হয়নি প্রথম বৈঠকে। ফেডাবেল স্ট্রাকচার কমিটির দ্বিতীয় বিপোর্টে প্রস্তাব দেওযা হয় বডলাটেব এক মন্ত্রিসভা থাকবে এবং তা যৌথভাবে সংসদেব কাছে দাযিত্ববান হবে। অন্তর্বর্তীকালে বডলাট প্রতিরক্ষা ও বিদেশ দফতরের ভাব নেবেন। শান্তি ও শৃঙ্খলা বক্ষার্থ, বাজেট, ঋণ ও অন্যান্য আর্থিক দায়িত্ব পালনের জন্য তাঁর বিশেষ ক্ষমতাও থাকবে। মুদ্রা ও বিনিময়নীতি নির্ধাবণকল্পে বিজার্ভ ব্যাঙ্ক স্থাপিত হবে। যতদিন না হয় সে বিষযে বড়লাট দাযিত্ব নেবেন। মন্ত্রীদের বরখাস্ত করতে হলে দুই কক্ষের অন্তত দুই তৃতীয়াংশের বিরুদ্ধ ভোট লাগবে। দ্বিতীযত, প্রদেশে ডায়ার্কির অবসান হবে এবং আইন ও শৃঙ্খলাসহ সমস্ত প্রাদেশিক বিষযগুলি আইনসভাব কাছে দায়িত্ববান সরকারের হাতে ন্যস্ত হবে। তবে ছোটলাটের হাতে থাকবে কিছু[৬] বিশেষ ক্ষমতা। তৃতীযত, সংখ্যালঘু সাবকমিটি স্থির করল পৃথক নির্বাচন চলবে। আম্বেদকর অনুন্নত হিন্দুদের জন্য তা দাবি করেন। ফ্রানচাইজ কমিটিতে বয়স্ক ভোটাধিকার নিয়ে মতদ্বৈধ হল।

র‍্যামজে ম্যাক্‌ডোনাল্ড ঘোষণা করেন বডলাটের সভাপতিত্বে এক কমিটি ভারতে আলোচনা চালাবে, দ্বিতীয় গোলটেবিল বৈঠক বসবে লণ্ডনে এবং তাতে যেসব প্রস্তাব পাস হবে তা পার্লামেন্টের অনুমোদনের জন্য পেশ কবা হবে।

এই পরিস্থিতিতে আরুইন আর একবার কংগ্রেসকে রাজি করাতে চেষ্টা পান, যার পরিণতি—গান্ধী-আরুইন চুক্তি—আমরা পূর্বেই আলোচনা করেছি। দ্বিতীয় গোলটেবিল

বৈঠক এক অশুভ মুহূর্তে শুরু হয়েছিল। মান্দ্যের প্রথম পর্বে ব্রিটেনের রপ্তানি মূল্য অর্ধেক কমে গেলেও আমদানি প্রায় একই থাকে। যাকে আমরা 'terms of trade' বলি তা ব্রিটেনের পক্ষে গিয়েছিল। অস্বস্তিকর হয় বেকাব সমস্যা। দ্বিতীয় পর্বে দেখা দিল ক্রমাগত বাজেট ঘাটতি। ব্যাঙ্কিং, জাহাজ পরিবহণ, বিদেশী মূলধন বাবদ যে সব 'অদৃশ্য' আয় হত তা কমে গেল। একটা আতঙ্ক দেখা দিতে লাগল। মে' কমিটির প্রতিবেদন তা বাড়িয়ে দিল। ১৯৩১-এব আগস্ট মাসে অর্থমন্ত্রী স্নোডেন যে বাজেট আনলেন তার ঘাটতির পরিমাণ ১৭০ মিলিয়ান পাউণ্ড। ১১ আগস্ট ব্যাঙ্কাবরা ম্যাকডোনাল্ডকে জানালেন ব্রিটেনের মহাজনরা পাওনাব দাবি এত বাড়িয়েছে যে পাউণ্ডের পতন শুরু হয়েছে। অর্থনীতিব দিক থেকে বাজেট ঘাটতি বা বৈদেশিক লেনদেনেব (balance of payments) ঘাটতিব জন্য পাউণ্ডেব সংকট হচ্ছিল এমন কথা বলা যায় না। বেকার সমস্যার সঙ্গেও এর আবশ্যিক যোগ ছিল না। এব জন্য দায়ী ইংল্যাণ্ডের ব্যাঙ্কাবরাই। তাদের অধিকাংশ লগ্নি অস্ট্রিযা ও জার্মেনীতে আটকা পড়েছিল, অন্যদিকে তাদের দেয় স্বল্পমেয়াদী পাওনা (যাকে short term liabilities বলা হয)-র পরিমাণ ছিল ঢের বেশি। তারাই মুশকিল আসানস্বরূপ বাজেট সাম্য দাবি করতে থাকে। বিখ্যাত অর্থনীতিবিদ কেইনস্ ও শ্রমিক নেতা বেভিন বাজস্ব বৃদ্ধিব জন্য ১০% শুল্ক হার বৃদ্ধিব কথা তোলেন। কেউ কেউ বলেন, বেকাব ভাতা কেটে ব্যয় কমান হোক। এতে বেভিনেব দল বাজি হতে পারে না। নিজেব দোষ ঢাকতে ব্যাঙ্কাববা বলেন, সংকটেব কাবণ বাজনৈতিক, শ্রমিক সবকার যথেষ্ট বিশ্বাসভাজন নয়, এবং সব দল মিলে একটা জাতীয় সবকাব গঠন করা দরকাব। স্যামুয়েলেব পবামর্শে, বলডুইনেব সম্মতিতে, ম্যাকডোনাল্ডেব নেতৃত্বে শ্রমিকদের একটা ছোট উপদল জাতীয় সবকাব গঠন কবল— হেণ্ডাবসনেব নেতৃত্বে শ্রমিকদের সংখ্যাগরিষ্ঠ উপদল বাইবে থাকল। এই জাতীয় সরকাবেব ৪ জন মন্ত্রী নেওয়া হল বক্ষণশীল দল থেকে, ৪ জন মন্ত্রী শ্রমিক দল থেকে, ২ জন উদারপন্থী দল থেকে।

প্রথমত, এই ধবনের সাময়িক, সংকটকালীন সরকার ভারতবর্ষেব জন্য কোন সুদূবপ্রসাবী সংস্কাব বচনা কবতে পাবে না। তাব ওপর ছিল বক্ষণশীল দলেব ক্রমবর্ধমান প্রতিপত্তি। তাদেব এড়িয়ে বা অগ্রাহ্য কবে কোন নীতি নেওযাই সম্ভব ছিল না। দ্বিতীযত, মান্দ্যের পবিবেশে ভাবত ও ব্রিটেনেব স্বার্থ-সংঘাত বেধেছিল। বৈঠক আবম্ভ হবাব পূর্বেই হোব উইলিংডন (তখন বড়লাট)-কে লেখেন, "সকলেব দৃষ্টি এখন পাউণ্ডেব দিকে এবং গোলটেবিল বৈঠকে ছেদ টানাই ভাল।" ভাবত থেকে অর্থ দফতবের ভাবপ্রাপ্ত সদস্য সুস্টাব (Schuster) লিখলেন, টাকাব বিনিমযমূল্য হ্রাস না করলে চলবে না। মান্দ্যের পূর্বে লণ্ডনে (স্টাবলিং-এ দেয়) হোম চার্জের ব্যয় মেটান হত ভাবতবর্ষেব বাড়তি বপ্তানি থেকে। ১৯৩০ সালে তা সম্ভব হ'ল না। উপবন্তু ভাবতকে সে-জন্য ৩১ মিলিযান পাউণ্ড দেনা করতে হল। কাপড়ের ওপব আমদানি শুল্ক ১৫% ও পবে ২০% পর্যন্ত (বিলিতি কাপড় অবশ্য ৫% কব বেহাই পেত) বাড়িয়েও গান্ধীব আন্দোলনেব ফলে শুল্ক বাজস্ব কমে গেল, ভূমি রাজস্বের অবস্থা সঙ্গীন হল। খাজনা না দিয়ে ভাবতীয় কৃষক সোনা জমাতে লাগল। এই অবস্থায হয় ব্রিটেনকেই ৫০ থেকে ১০০ মিলিয়ান পাউণ্ড ধাব দিয়ে ভারতীয় অর্থনীতিকে চাঙ্গা করে তুলতে হবে এবং পাঁচ বছরের জন্য সব রক্ষাকবচ অক্ষুণ্ণ রাখতে হবে (না করলে ধার দেবে কে ?), না হয় টাকার অবমূল্যায়ন ছাড়া পথ নেই। কিন্তু টাকার মূল্য ১ শিলিং ৪ পেন্স করলে ভারতীয় চাষী, ব্যবসায়ী প্রভৃতির লাভ হলেও ব্রিটিশ বেতন ও পেনশনভোগীদের ক্ষতি হবে, বিলাতি পণ্যের আমদানি কমে যাবে, ভারতীয় ঋণপত্রের

গ্রাহক জুটবে না। তার প্রভাব পড়বে স্টারলিং-এর ওপর।

ভারতসচিব হোর এসব কিছুই করতে রাজি ছিলেন না। বিলাতি বস্ত্র ব্যবসায়ের দিক থেকে ভারতীয় বাজারের গুরুত্ব প্রথম মহাযুদ্ধের পর অনেক কমে গিয়েছিল। ১৯১৩ সালে ব্রিটেনের সামগ্রিক রপ্তানির (মূল্য বিচারে) ১৩% যেত ভারতে, আর এর অর্ধেক ছিল বিলাতি কাপড়। ১৯৩০ সালে প্রথমটা কমে হয় ৯% আর কাপড়ের রপ্তানির পরিমাণ দাঁড়ায় এক তৃতীয়াংশ।

বাসুদেব চ্যাটার্জীর (কেমব্রিজ) গবেষণা মতে অবস্থাটা ছিল নিম্নরূপ—

| বছর | আমদানি বিলাতি কাপড়ের মূল্য (মিলিয়ান পাউণ্ডে) |
|---|---|
| ১৯২৯ | ৩০ |
| ১৯৩০ | ১৫ |
| ১৯৩১ | ৫·৫[৮] |

ভারতের সঙ্গে বাণিজ্যে ব্রিটেনের বাড়তি আয় ১৯১৩ সালে ছিল ২১ ৬ মিলিয়ান পাউণ্ড। ১৯৩০ সালে তা কমে দাঁড়ায় ৩·২ মিলিয়ান পাউণ্ডে। তবে কেয়ার্নক্রস ও কিন্‌ডারস্‌লির মতে ১৯৩১ সালেও যে ব্রিটিশ মূলধন ভারতের খাটছিল তার পরিমাণ ৪৫৮ মিলিয়ান পাউণ্ড এবং ১৯২৯-এ ভারতের স্টারলিং ঋণের পরিমাণ ৩৫৪ ৫ মিলিয়ান পাউণ্ড।[৯] ব্যবসার ব্যাপারটা গুরুত্বপূর্ণ না হলেও ব্রিটিশ ধনতন্ত্রের দিক থেকে মূলধনের পরিমাণটা নগণ্য নয় এবং সেটার জন্য রক্ষাকবচ দাবি করা স্বাভাবিক।

২০ সেপ্টেম্বর হোর সুস্টারকে বলেন খরচ কমাতে ও আয়কর বাড়াতে—কিন্তু টাকার অবমূল্যায়ন বা সিভিলিয়ানদের মাইনে কাটা চলবে না। "(A) break in the rupee would inevitably precipitate alarm as to sterling in an atmosphere which is already nervous."[১০]

এমনি অঘটন যে এই তারবার্তা পৌঁছবার পরের দিনই ব্রিটেন স্বর্ণমান ত্যাগ করল ও পাউণ্ডের মূল্য প্রায় এক চতুর্থাংশ কমাল।[১১] ক্যাবিনেট টাকাকে স্টারলিং-এর সঙ্গে বেঁধেও দিল। ভারতে নির্দেশ গেল—টাকার বদলে টাঁকশালে আর সোনা দেবে না। এর ফলে ভারতের জমা সোনা হুড় হুড় করে বেরিয়ে যেতে লাগল। ইঙ্গ-ভারত বেসরকারী বাণিজ্যে ভারতের লাভ হল বটে কিন্তু স্টারলিং ঋণশোধ অব্যাহত রইল, টমলিনসন বলছেন, এ নীতি ভারতের জমা সোনা অপহরণের জন্য গৃহীত হয়নি।[১২] হয়তো তাই, কিন্তু ব্রিটেন এই সোনা দিয়ে তার বৈদেশিক পাওনা মেটাল এবং পাউণ্ডের দাম ঠিক রাখল। আবার সব জায়গা থেকে মূলধনের স্রোত লণ্ডনের দিকে প্রবাহিত হল। সুস্টারের দেওয়া হিসেবে ১৯৩১-এর অক্টোবর ও ১৯৩২-এর মার্চের মধ্যে ভারত থেকে ৫৭ কোটি টাকা (= ৩২ মিলিয়ান পাউণ্ড)-র সোনা বেরিয়ে যায়। মনে হয় ভারতীয় স্বার্থ সাধিত হত ১৯২৯-এর মূল্যমানে ফিরে গেলে। ১৯৩১-এর শেষে পাইকারী দর ২৯% বাড়ালে জীবনযাত্রার ব্যয় মাত্র ১১$\frac{১}{২}$% বাড়ত, মজুরি ৩%-এর বেশি নয়।[১৩] দুঃখের বিষয় ব্রিটেনের অর্থমন্ত্রী নেভিল চেম্বারলেন এ দিকটা ভেবে দেখেননি।[১৪] বিরূপ প্রতিক্রিয়া অবশ্যই এসেছিল ভারত থেকে।[১৫] মোটের ওপর রাজনৈতিক সংস্কার নিয়ে সুদূরপ্রসারী ও পুঙ্খানুপুঙ্খ আলোচনার পক্ষে

পরিবেশ অনুকূল ছিল না। ভারত ও ব্রিটেনের অর্থনৈতিক স্বার্থে দ্বন্দ্ব বেধেছিল।

তৃতীয়ত, প্রথম বৈঠকে রাজন্যবর্গ ফেডারেশনের ব্যাপারে যে উৎসাহ দেখান, পরে তাতে ভাঁটা পড়ে। ভূপাল ও পাতিয়ালার মধ্যে রেষারেষি, বৃহৎ ও ক্ষুদ্র রাজ্যের মধ্যে ঈর্ষা তো ছিলই, এর পর আবার রাজাদের দাবি কেবলই বাড়ছিল।

চতুর্থত, কানপুরের দাঙ্গার পব সাম্প্রদায়িক বিরোধ বেড়েছিল। ২৬ ও ২৭ মার্চ ১৯৩১ গান্ধী এই দাঙ্গার তীব্র সমালোচনা কবলেও প্রাণভয়ে পলাতক মুসলিমরা বিদ্বেষ ছড়ায়। মুসলিম প্রতিনিধিদল প্রথম বৈঠকেব সময়ই ব্রিটিশ রাজনৈতিক দল ও ব্যবসায়ী মহলের সঙ্গে যোগাযোগ স্থাপন কবে। স্বভাবতই এবাবও তাবা বক্ষণশীল দলেব একটা বড গোষ্ঠীর মদত পায। হোরকে আগা খাঁ জানান, "Responsibility at the centre is a leap in the dark." ফজল-ই-হোসেন ব্রিটিশ সুরক্ষার প্রতিশ্রুতি ছাড়া ফেডারেশন বাতিল করে দেন। শ্রীনিবাস শাস্ত্রীব চিঠি ও জযাকবের ডায়েরিতে পডি মুসলিমবা বক্ষণশীল দলের সঙ্গে গাঁটছড়া বেঁধেছে।

দ্বিতীয় বৈঠক শুরু হল ৭ সেপ্টেম্বব আব অক্টোবরের সাধাবণ নির্বাচনে রক্ষণশীল দলের বিপুলসংখ্যক প্রতিনিধি জিতল। ম্যাকডোনাল্ডেব জাতীয সরকারের পেছনে ৪৭৩ জন এম পি-ই ছিল রক্ষণশীল। বলা বাহুল্য, শুধু ব্রিটিশ ব্যবসাযিক বা মূলধনি স্বার্থ নয়, সংখ্যালঘু স্বার্থবক্ষায এদেব প্রতিবোধেব সামনে ম্যাকডোনাল্ডেব ৩ জন শ্রমিক অনুচব ও ৬৮ জন উদারপন্থী কি কবতে পাবে? তা ছাড়া ব্রিটিশ ভাবতেব প্রতিনিধিদেব নেতা ছিলেন আগা খাঁ, নেহরুর ভাষায়, যাঁব মধ্যে সাম্রাজ্যবাদী, সামন্ততান্ত্রিক, ধনতান্ত্রিক, সাম্প্রদাযিক সব প্রতিক্রিযা শক্তির সমাহাব ঘটেছে।

বিলেতে এসে গান্ধী এই জটিল পরিস্থিতিব সামাল দিতে পাবছিলেন না। একদিকে সংখ্যালঘু ব্যাপারে (বিশেষত পঞ্জাবের ক্ষেত্রে) সিদ্ধান্ত না হলে এবং কেন্দ্রে হিন্দু রাজ্যসমূহেব প্রতিনিধিসংখ্যা কত ও নির্বাচন প্রথা কি হবে না জেনে মুসলিমরা যুক্তবাষ্ট্রীয় কাঠামো মানতে রাজি হল না, অন্যদিকে সাপ্রু ও উদারপন্থী হিন্দুরা ফেডারেশন নীতি গৃহীত না হলে প্রাদেশিক স্বায়ত্তশাসন মানতে বাজি নয়।[১৬] ফেডারেল স্ট্রাকচাব কমিটিতে গান্ধী ঘোষণা কবলেন কংগ্রেসই ভাবতেব অনন্য মুখপাত্র। তিনি সৈন্যবাহিনী, অর্থনৈতিক ব্যবস্থা, বৈদেশিক সম্পর্কেব ওপর নিযন্ত্রণ চাইলেন, দাবি কবলেন ঋণ সম্পর্কে নিরপেক্ষ সালিশ ও সাম্রাজ্য ত্যাগেব স্বাধীনতা। ভাবতের প্রতিকূল হলে কোনও বক্ষাকবচ মানতে তিনি রাজি ছিলেন না। এই ব্যাপাবে অন্যতম প্রতিনিধি বিডলার পূর্ণ সমর্থন তিনি পান, কিন্তু সাপ্রুব নয়।[১৭] এক সময, পূর্ণ স্বাধীনতাব দাবি সমর্থন শর্তে তিনি মুসলিমদের পৃথক ভোটাধিকার, মুসলিমদের জন্য কেন্দ্রে এক তৃতীযাংশ আসন, সীমান্ত ও সিন্ধুপ্রদেশের পৃথকীকরণে রাজিও হন। কিন্তু তাঁর শর্ত ছিল শিখ ব্যতীত অন্যান্য সংখ্যালঘু সম্প্রদায় যৌথ ভোটাধিকারের আওতায় থাকবে। তা ছাড়া প্রথম নির্বাচনের পর সমস্ত ব্যাপারটা রেফারেণ্ডামে দেওযা হবে। কিন্তু সমস্ত সংখ্যালঘু দল গান্ধীর শর্তে বাজি না হয়ে মুসলিমদের সঙ্গে যোগ দেয়।[১৭ক] পঞ্জাব সমস্যা নিযে ৭ অক্টোবর আলোচনা ভেস্তে যায়। গান্ধী ইংরেজদের ওপর দোষারোপ করেন।[১৮] তিনি বলেন, মুসলিম, অনুন্নত হিন্দু প্রভৃতির সমঝোতা (pact) ইংরেজদের কীর্তি। শেষে তিনি বলেন, প্রধানমন্ত্রী যদি সাম্প্রদায়িক বাঁটোয়ারা করতে পারেন, কংগ্রেস আপত্তি জানাবে না। তবে প্রকাশ্যে তিনি একথা বলবেন না।[১৯] এরকম মাবাত্মক সুযোগ ম্যাকডোনাল্ডকে দেওয়া উচিত হয়নি তাঁর। তিনি কি জানতেন না প্রধানমন্ত্রী রক্ষণশীলদের পুতুল?

ফেডারেশনের সংগঠন নিয়েও মতবিরোধ ঘটল। সাপ্রু চান নিম্নকক্ষ প্রত্যক্ষভাবে নির্বাচিত হোক। পীলেব তাতে আপত্তি। রাজন্যবর্গ চান উভয় কক্ষের সমান ক্ষমতা। অপরদিকে ব্রিটিশ ভারতের প্রতিনিধিবা চান নিম্নকক্ষ অধিকতর শক্তিশালী হবে। প্রতিপক্ষের সদস্যসংখ্যা নিয়েও মতদ্বৈধ দেখা দিল। রাজাবা যে সব আর্থিক দাবি জানালেন তাও যুক্তিগ্রাহ্য নয়। হায়দ্রাবাদ বেবাব চাইল, মহীশূব চাইল নজরানা ছাড়, বরোদা চাইল নওনগব-এব বন্দর বিষয়ে নানা সুবিধা। হায়দাবি চাইলেন এককক্ষের সংসদ, বিকানীর সংসদের অর্ধেক সদস্যপদ। আসলে হিন্দু-মুসলিম বিবোধ প্রথম বৈঠকের অবস্থান থেকে বাজাদের সবে যাবার সুযোগ দিল।[২০]

হোর দেখলেন আপাতত প্রাদেশিক স্বায়ত্তশাসন ও পবে যুক্তরাষ্ট্র—এ-ভাবে সংস্কারকে দু-পর্বে ভাগ করলে ইংবেজদের সুবিধে। আসলে এটা সাইমনেবই নীতি। সাফি ও জিন্না গোপনে বাজি হলেন কিন্তু প্রকাশ্যে বিবোধিতা কবলেন। আম্বেদকব নীরব রইলেন। শুধু সাপ্রুর দল কবলেন ঘোব আপত্তি।[২১] গান্ধী বললেন, (১) যে আইনে প্রাদেশিক স্বায়ত্তশাসন দেওয়া হবে, তাতেই কেন্দ্রে দায়িত্ববান সবকাব প্রতিষ্ঠাব কথা থাকবে। (২) কবে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা চালু হবে তার সময়সীমা (ছ' মাস) নির্দেশ কবতে হবে। (৩) প্রদেশদেব প্রভৃত্‌, প্রায় সার্বভৌম, ক্ষমতা দিতে হবে।[২১ক] হোব সাহস পেলেন এবং গান্ধীকে ডেকে বললেন, "There was not a dog's earthly chance of satisfying his (Gandhi's) demand."[২২] ১ ডিসেম্বব দ্বিতীয় গোলটেবিল বৈঠকেব আনুষ্ঠানিক অন্তিম ভাষণে ম্যাকডোনাল্ড ঘোষণা করলেন—ভোটপ্রথা, অর্থ, ব্যবসায় প্রভৃতি বিষযে বিচাব বিবেচনা কবাব জন্য তিনটি কমিটি ভাবতে যাবে। প্রযোজন হলে তিনিই সাম্প্রদাযিক বাঁটোয়াবা বিষয়ে সিদ্ধান্ত নেবেন। নেভিল চেম্বাবলেন এ সময় তাঁর ভগ্নীকে যে চিঠি লেখেন তা পড়লে বোঝা যায় ইংরেজদের আশা ছিল একটি, দুটি কবে প্রদেশগুলি স্বায়ত্তশাসন চাইবে, অর্থাৎ আগে উঠবে সে বিষযে সংস্কারেব কথা। যদি তারা সফল হয তবেই পববর্তী পদক্ষেপ হিসেবে ফেডাবেশনের কথা উঠবে। ঘুবে ফিরে সেই কোন সম্প্রদায়ের কত লোক চাকুরি পাবে তাই নিয়ে বাগবিতণ্ডায দ্বিতীয় গোলটেবিল বৈঠক সমাপ্ত হল। নেহরু লিখছেন, "The very conception of freedom had taken the form of large-scale jobbery."

দেশে ফেবাব আগে গান্ধী হোবের কাছে লিখিত প্রতিশ্রুতি চাইলেন যে, বক্ষাকবচ ও বৈঠকের স্থায়ী কমিটিব কাজ নিযে কংগ্রেস যে কোন প্রশ্ন তুলতে পারবে। হোবেব মতে গান্ধী কংগ্রেসকে শান্তিব পথেই রাখতে চেয়েছিলেন।[২৩] কিন্তু কমন্স সভা চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠন, টেগার্টেব প্রাণনাশের চেষ্টা, লোম্যান হত্যা ইত্যাদি সন্ত্রাসবাদী কার্যকলাপের পরিপ্রেক্ষিতে দৃঢ় মনোভাব নিয়েছিল। গান্ধীর প্রধান দাবি—কংগ্রেসকেই ভারতেব একক মুখপাত্র হিসেবে মেনে নিয়ে আলোচনায় বসতে হবে—একথা কি পার্লামেন্ট, কি সরকার মানতে বাজি হয়নি। শুধু হাতেই গান্ধীকে ফিবতে হয়েছিল।

সুভাষ গান্ধীর গোলটেবিল বৈঠকে যোগদানেব তীব্র সমালোচনা করেছেন। জুডিথ ব্রাউনের মতে সংখ্যালঘু সমস্যা সমাধানে তিনি ব্যর্থ হন শুধু তাঁব 'Political style'-এর দোষে। কিন্তু আমি দেখিয়েছি মুসলিমরা বা আম্বেদকরের অনুচববা ধোযা তুলসীপাতা ছিল না। ভারতসচিব হোরও কম কলকাঠি নাড়েননি। হ্যারল্ড ল্যাস্কি ও জাস্টিস হোমসের চিঠিপত্রে আমার মতেরই সমর্থন মিলবে। গান্ধীজী সাম্প্রদাযিক সমস্যা না মিটলে বৈঠকে যাবেন না বলেও ছিলেন কিন্তু ওয়ার্কিং কমিটি তাঁর আপত্তি অগ্রাহ্য করেছিল। তবে গান্ধীর

একা লণ্ডন যাওয়া উচিত হয়নি, তাঁর সর্বতোভাবেই কংগ্রেসের আরও দু-একজন নেতা (যেমন প্যাটেল) ও জাতীয়তাবাদী মুসলিমদের নেতা (যেমন আনসারি)-কে সঙ্গে নেওয়া উচিত ছিল। উইলিংডন আপত্তি জানালে গান্ধী সেই অজুহাতে বিলেত যেতে অস্বীকার করতে পারতেন। দোষটা তখন সম্পূর্ণরূপে ইংরেজদের ওপর পড়ত। গান্ধী দেশে থাকলে আইনঅমান্য আন্দোলনে ছেদ পড়ত না, উত্তরপ্রদেশে কৃষক অভিযান আরো জোরদার হত, জওহরলাল ও সুভাষচন্দ্রেব মত বামঘেঁষা নেতাদের শক্তি বাড়ত। আব একটা কথা মনে হয়। আন্দোলন অব্যাহত থাকলে সন্ত্রাসবাদীরাও এমন সক্রিয হয়ে উঠত না। হতাশা যে তাদেব অনেকাংশে প্রণোদিত কবেছিল, সে বিষযে সন্দেহ নেই। গান্ধী যদি তাঁর অহিংসা পন্থা দ্বাবা কোন সুবিধে আদায় করতে না পাবেন তা হলে চট্টগ্রামের বীর সৈনিকবা বা বি ভি গ্রুপেব অসমসাহসিক সদস্যরা মেরে এবং মবে দেখিযে দেবেন স্বাধীনতার জন্য তাঁবা কতটুকু করতে পারেন।

গান্ধী খালি হাতে ফিরলে আইন অমান্য ফেব শুরু হবে এ আশঙ্কা ছিল ভারত সরকাবের। প্রথমত বড়লাট উইলিংডন সেই অসহযোগ আন্দোলনেব সময (যখন তিনি বোম্বাই-এব লাট) থেকে গান্ধীকে বিশ্বাস কবতেন না। "হতে পাবেন তিনি (গান্ধী) সন্ত, সাধু লোক, অকৃত্রিম নীতিবাদী, কিন্তু আমি নিশ্চিত যে এরকম ঝানু বাজনীতিজ্ঞ ও দরকষাকষিতে পটু ভদ্রলোক আমি কোনদিন দেখিনি।"[২৪] আরুইন আবার তাঁকে এমন আকাশে তুলেছেন যে মনে হচ্ছে ভাবত দু'জন রাজাব শাসনাধীন। দ্বিতীয়ত ১৯৩১-এব অক্টোবরে জওহবলাল বড়লাটকে জানান উত্তরপ্রদেশে কৃষকদেব অবস্থা শোচনীয় হয়েছে এবং তাঁকে আবাব আন্দোলন শুরু কবতে হতে পারে। তৃতীযত সন্ত্রাসবাদীরা আবার তৎপর হয়ে ওঠে। কড়া অর্ডিন্যান্স প্রযোগে ১৫৫ জনকে গ্রেফতাব কবে চট্টগ্রামেব বাইরে অভ্যুত্থান ঠেকানো যায় বটে কিন্তু টেগার্টের প্রাণনাশেব চেষ্টা হয় ১৯৩০-এর ২৫ আগস্ট। তাঁর স্মৃতিকথায অনুজার মৃত্যু ও দীনেশ মজুমদাবের গ্রেফতাবেব চাঞ্চল্যকর বিবরণ পাই। দীনেশেব কাছে উন্নতধরনের বোমা ও তা ফাটাবার জন্য সিগাব পাওযা যায়। বোমা তৈরি করেন ডঃ নারাযণ রায়।[২৫] ২৯ আগস্ট (১৯৩০) ঢাকা মিটফোর্ড হাসপাতালে আই· জি লোম্যান ও এস· পি· হডসনেব ওপব আক্রমণ চালান বিনয় বসু। পরে লোম্যানের মৃত্যু হয়। টেগার্ট বিলেত থেকে ফিবে এসে পলাতক চট্টগ্রাম বিপ্লবীদের চন্দননগব আস্তানা আক্রমণ কবেন। লোকনাথ বল ও গণেশ ঘোষ ধরা পড়েন। ৮ ডিসেম্বর (১৯৩০) ঘটে রাইটার্স বিল্ডিং-এর বিখ্যাত অলিন্দ যুদ্ধ। কারা বিভাগের আই· জি· সিম্পসনকে হত্যা ও অন্য কয়েকজন আমলাকে আহত করার পর বাদল বিষপানে আত্মহত্যা করেন। পরে আত্মহত্যার চেষ্টায় আহত বিনয় মারা যান এবং দীনেশ গুপ্তের প্রাণদণ্ড হয় (১৯৩১-র জুলাইতে)। বিপ্লবীরা পাল্টা জবাব দেন বিচারক গার্লিকের প্রাণনাশ করে। ১৯৩১-এর সেপ্টেম্বরে ঘটে দ্বিতীয় চট্টগ্রাম অভ্যুত্থান, যার নেত্রী প্রীতিলতা ওয়্দেদার ঘটনাস্থলেই আত্মহত্যা করেন। ডিসেম্বরে শান্তি ও সুনীতির হাতে কুমিল্লার ম্যাজিস্ট্রেট স্টিভেন্স নিহত হন। ভগৎ সিং-এর ফাঁসির ঠিক পঞ্চদশ দিনে মেদিনীপুরের ম্যাজিস্ট্রেট পেডি নিহত হন। ১৯৩২-এর ফেব্রুয়ারিতে বীণা দাশ কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমাবর্তন উৎসবে ছোটলাট জ্যাকসনকে গুলি করেন। অল্পের জন্য তিনি রক্ষা পান। কিন্তু এপ্রিলে নিহত হন পেডির উত্তরাধিকারী ডগলাস। ১৯৩৩-এর সেপ্টেম্বরে—তাঁর স্থলাভিষিক্ত বার্জও মারা পড়েন। আততায়ীরা সবাই হেম ঘোষের বি ভি গ্রুপের। এর ফলে বাংলার আমলাদের মনোবল প্রায় ভেঙে পড়ে একথা স্বীকার করেছেন স্বরাষ্ট্র বিভাগের সদস্য এমার্সন ও পুলিশের কর্তা

উইলিয়ামসন।[২৬] ভয় থেকে আসে ক্রোধ, ক্রোধ থেকে প্রতিহিংসা প্রবৃত্তি। চন্দ্রশেখর আজাদকে হত্যা ও হিজলি বন্দী নিবাসে গুলি চালনা সেই প্রবৃত্তিরই পাশব প্রকাশ। সরকারী বিচার বিভাগীয় অনুসন্ধানে জেল কর্মীরাই দোষী সাব্যস্ত হয়। চিববিশ্বাসী কবিগুরুর কণ্ঠে বেজে ওঠে বজ্রগর্ভ প্রতিবাদ। তিনি দেখেছেন শত শত তরুণ বালক দেশপ্রেমে উন্মাদ হয়ে কারাপ্রাচীরে নিষ্ফল মাথা কুটছে, তিনি শুনেছেন বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে। বিধাতা কি তাও সহ্য কববেন ?

যাহাবা তোমাব বিষাইছে বায়ু
নিভাইছে তব আলো,
তুমি কি তাদেব ক্ষমা কবিযাছ,
তুমি কি বেসেছ ভাল ?

এ প্রশ্ন শুধু বিধাতাব উদ্দেশে নয়, তাঁর দূতদেব (অর্থাৎ গান্ধীব) উদ্দেশে—যিনি শুধু ক্ষমা কবতে বলেন, ভালোবাসতে বলেন, বলেন অন্তর থেকে বিদ্বেষ-বিষ নাশ করতে। জালিযানওযালাবাগের পব ও 'প্রান্তিকে'ব পূর্বে ববীন্দ্রনাথকে এমন স্থৈর্য হাবাতে দেখি না। অথচ এমনই অদৃষ্টের বিড়ম্বনা যে দু বছবেব মধ্যে তিনিই লিখেছিলেন 'চাব অধ্যায়'। দমননীতি ও সন্ত্রাসবাদ—কোনটাব অমানবিকতাই তিনি সহ্য কবতে পাবেননি। নেহরু স্পষ্টই লিখেছেন, "terrorism produced an atmosphere which was not favourable to direct action." চট্টগ্রামে মুসলিম পুলিশ ইন্সপেক্টবকে সন্ত্রাসবাদীরা হত্যা কবলে যে ব্যাপক দাঙ্গা হয় ও পুলিশী নির্যাতন চলে তাতে সন্ত্রাদবাসের অন্য কুফলও স্পষ্ট হয়।

হোর চেযেছিলেন গান্ধীকে পক্ষে রাখতে কিন্তু কোন চুক্তি চাননি, দমননীতি ত্যাগ কবতেও চাননি।[২৭]গান্ধীব পক্ষে পশ্চাদপসবণ, এমনকি কালহরণও সম্ভব ছিল না। বড়লাট বাংলা, ইউ পি· সীমান্ত প্রদেশে অর্ডিন্যান্সেব অপব্যবহাব নিযে আলোচনা কবতে অরাজি হলে ১৯৩২-এর ৩ জানুযাবি সত্যাগ্রহ পুনবায শুরু করলেন তিনি। সবকাব প্রস্তুত হযেই ছিল। পবের দিন ওয়ার্কিং কমিটি, এ আই সি সি এবং বহু স্থানীয় কংগ্রেস কমিটি নিষিদ্ধ কবা হল। কিষাণ সভা, যুব লীগ, ছাত্র সংগঠন কেউ বেহাই পেল না। গান্ধীকে গ্রেফতার কবে পাঠানো হল যাববেদা জেলে। আবও কতকগুলি দমনমূলক অধ্যাদেশ জারি কবে আত্মসন্তুষ্ট উইলিংডন বলেছিলেন, "We got in the first blow."[২৭ক] গান্ধী নির্দেশ দিয়েছিলেন তিনি বন্দী হলে হরতাল, অনশনেব মাধ্যমে সত্যাগ্রহ শুরু হবে এবং স্থানীয় নেতৃবৃন্দ যে ভাবে পাববেন আইন অমান্য কববেন। সভাপতিগণ বন্দী হলে তাঁদেব মনোনীত নেতাবা সভাপতি হবেন। বল্লভভাই (কবাচী কংগ্রেসেব সভাপতি) মনোনীত করেন রাজেন্দ্র প্রসাদকে। রাজেন্দ্র প্রসাদের পব যথাক্রমে মনোনীত হন আনসারি, শার্দুল সিং, মৌলানা আজাদ, সরোজিনী নাইডু, জি. দেশপাণ্ডে, কিচলু ও রাজগোপালাচারি।

আইন অমান্য আন্দোলনের দ্বিতীয়পর্বে বিভিন্ন শ্রেণী কি রূপ সাড়া দিল ? বোম্বাই-এর মুলজি জেঠা তুলা বাজারের দালালগণ, শ্রফ অ্যাসোসিয়েশন প্রভৃতি বয়কট পুরো সমর্থন করল। কস্তুরভাই লালভাই ও আম্বালাল সারাভাই-এব গান্ধীব প্রতি শ্রদ্ধা ছিল অকপট। গুজরাটী বণিকদেব মদতে বোম্বাই হয়েছিল, ছোটলাট সাইক্সেব ভাষায, "গান্ধীবাদের দুর্গ" (The keep of Gandhism), লালা শ্রীবাম, বিড়লা ও ঠাকুরদাসের মনস্তত্ত্ব অনেক জটিলতার। উভয় শিবিরে পা রেখে ভারতীয় ব্যবসায়ী-শিল্পপতিদের স্বার্থরক্ষা করতে চেয়েছিলেন তাঁরা। উইলিংডন তাঁদের পক্ষে রাখতে চান, আর তাঁদের পুরো বিশ্বাস না

করলেও, হোর সে নীতি সমর্থন করেন। এমনকি এঁদের কাউকে কাউকে তিনি আসন্ন অটোয়া সম্মেলনে প্রতিনিধি করে পাঠাতে চান। এ সময় বিড়লা হোবকে লিখেছিলেন, "I always make a distinction between Gandhiji and the Congress, and I again submit that it is possible for you to give us a constitution, which, though not acceptable to Congress, may not be rejected by Gandhi, and which can ensure a smooth working in future."[২৮] এ মন্তব্য খুবই গুরুত্বপূর্ণ। তাঁব আর একটি মন্তব্য এ প্রসঙ্গে স্মরণীয়—"He (Gandhi) alone is responsible for keeping the left wing in India in check." বিড়লার কাছে গান্ধীব মূল্য ছিল বিবিধ। প্রথমত কংগ্রেসের ওপব তাঁর প্রভাব এত বেশি যে গান্ধী যদি কোন সংস্কার মেনে নেন, কংগ্রেস তা শেষপর্যন্ত কার্যকব কববে। দ্বিতীয়ত একমাত্র গান্ধীই কংগ্রেসের বামপন্থীদের নিযন্ত্রণে বাখতে পাবেন। বিডলা গান্ধী ও সবকারের মধ্যে আপোসই চেয়েছিলেন কিন্তু নিজেদেব স্বার্থ ক্ষুণ্ণ না করে। ভাবতীয়দেব আর্থিক স্বাধীনতা, ব্রিটিশ বণিকদের বক্ষাকবচ ইত্যাদি ব্যাপাবে তিনি আলোচনার দাবি তুলেছিলেন।[২৯] অন্যদিকে ল্যাঙ্কাশিয়রেব প্রতিনিধিবাও অটোযা চুক্তিব আওতায় পূর্ব আফ্রিকায় ব্যবসা বাড়াতে ভারতীয় ধনপতিদের সঙ্গে বোঝাপডা চেযেছিলেন।[৩০] আসলে বিড়লা বা ঠাকুরদাসেব মত বড বণিকবা স্বাধীনতা নিযে বিবোধেব চেযে ব্যবসা-বাণিজ্য নিয়ে আপোসেব ওপব বেশি জোর দেন। মান্দ্যেব ফলে ব্রিটিশ ধনতন্ত্র দুর্বল হয়েছিল। পুনরায় শক্তি সঞ্চয় করাব আগে তাব থেকে যতটা সুবিধে পাওযা যায় তা আদায় করাব কৌশল নিয়েছিলেন ভারতীয় শিল্পপতিরা।

অটোয়া সম্মেলনে (১৯৩২) মোটরগাড়ি, রাসাযনিক দ্রব্য, ঔষধ, ইঞ্জিনিযাবিং পণ্য প্রভৃতি ভারতে রপ্তানির ক্ষেত্রে ব্রিটিশ বণিকদেব বেশি সুবিধা দেওযা হয। প্রতিদানে ভারতীয় চা, তুলো, পাট ও তামাক বিনা শুল্কে বিলেতে আমদানি করা হত। এব মধ্যে ব্রিটিশ বস্ত্র, লোহা ও ইস্পাতের স্থান ছিল না। ১৯২৭ থেকে টাটা আয়বন অ্যাণ্ড স্টিলেব সঙ্গে ব্রিটিশ লোহা ও ইস্পাত ব্যবসায়ীদেব সমঝোতা হযেছিল। কলকাতার ব্রিটিশ বণিক চূড়ামণি এডওযার্ড বেন্থল (Benthall) চান যৌথ মূলধনী কোম্পানিব মাধ্যমে ভাবতীয ও ব্রিটিশ শিল্পপতিদের সহযোগিতার ক্ষেত্র আরও প্রসাবিত হোক। হোব চাইছিলেন ল্যাঙ্কাশিয়রের বস্ত্রশিল্পের সঙ্গে ভারতীয় বস্ত্রশিল্পেব এ ধবনের বোঝাপডা। ইয়েনেব অবমূল্যায়নের ফলে জাপানী কাপড়েব বন্যা বয়ে যাচ্ছিল। কিন্তু সমঝোতায় না এসে বিলেতেব কটন ট্রেড লীগ দাবি কবল ব্রিটিশ বস্ত্রশিল্পকে অগ্রাধিকাব দিতে হবে।[৩২] এব পেছনে ছিলেন চার্চিল। অন্যান্যরা অবশ্য সমঝোতাব পথ নেয। ফলে ১৯৩৩ সালে লীস-মোদি চুক্তি (Lees-Modi Pact) স্বাক্ষবিত হয। কিন্তু তাতে বোম্বাই ও আমেদাবাদের দ্বন্দ্ব প্রকট হল। আমেদাবাদের কল মিহি সুতোর কাপড় তৈবি করত। বিলাতি কাপড়ের ওপর শুল্ক কমালে তাবাই মার খাবে বেশি। তাতে বোম্বাই-এব মোদির কিছু যায় আসে না কিন্তু আমেদাবাদের কস্তুরভাই-এব ক্ষতি হয। সুতরাং তিনি আলোচনা বর্জন করেন ও লীসের সঙ্গে মোদি চুক্তি সম্পাদন করেন।[৩৩]

ওপরের আলোচনা থেকে বোঝা যাবে দুই স্তরে দ্বন্দ্ব চলছিল—(১) ব্রিটিশ ও ভাবতীয় মূলধনের মধ্যে ; (২) বোম্বে ও আমেদাবাদের বণিকদের মধ্যে। ইংরেজদেব সঙ্গে বোম্বাইওয়ালাদের ভাব বেশি, অতএব আমেদাবাদ অর্থাৎ গুজরাটী ব্যবসায়ীরা কংগ্রেসকে সাহায্য করবে এতে আশ্চর্য কি! মার্কোভিৎস বলেছেন সব বড় শিল্পপতিরাই আন্দোলনের

ব্যর্থতা চেয়েছিলেন, কংগ্রেসের আসল সমর্থক ছিলেন ছোট ব্যবসায়ীরা।[৩৪] একথা পুরো সত্য নয়। বড়দের মধ্যেও ভাগ ছিল। তা ছাড়া রাজনীতি ও অর্থনীতিকে এত আলাদা করে দেখা যায় না। বিড়লা বেন্থলের মত সহযোগিতা চাইতে পারেন কিন্তু তিনিও জানতেন আসন্ন সংস্কারে বড়লাটের হাতে প্রভূত বিশেষ দায়িত্ব (special responsibility) ও ভিটো ক্ষমতা থাকলে ভারতীয় বণিককুলের সুবিধে হবে না।[৩৫] অটোয়া চুক্তি ও লীস-মোদি প্যাক্টে সকল ধনিকের সুবিধে হয়ওনি। নেহরু আত্মজীবনীতে লিখেছেন, "Every Dominion wrung out the hardest terms from England (at Ottawa) but India had the privilege of making almost a gift to her।"

একটা কথা বারবার ওঠে। ব্যবসায়ীদের দান নেবার ফলে কংগ্রেস তাদের অর্থদাস হয়ে গেছে, গান্ধী যেন পিতামহ ভীষ্ম, কৌরবের অন্ন খেয়েছেন বলে অধার্মিক দুর্যোধনের পক্ষ নিয়ে যুদ্ধ করেছেন। জ্ঞান পাণ্ডে বলতে চান ১৯২০ ও ১৯৩০-এর দশকে কংগ্রেস ভাণ্ডারের প্রধান উৎস ছিল বণিক ও শিল্পপতিরা। গোয়েন্দা দফ্তরের প্রতিবেদন (২০ জুলাই ১৯২৯), এলাহাবাদ কংগ্রেসের অর্থনৈতিক অবস্থাবিষয়ক কাগজপত্র (জওহরলাল নেহরু মিসেলেনিয়াস কলেকশন), নরদেও শাস্ত্রীর "দেরাদুন আউর গাড়ওয়াল রাজনৈতিক আন্দোলন কা ইতিহাস ১৯১৮-৩১" এবং ব্যক্তিগত সাক্ষাৎকার থেকে তিনি প্রমাণ করতে চেয়েছেন ইউ পি-র বণিক ও শিল্পপতিরা প্রভূত অর্থ-সাহায্য করেছিল। ধনী উকিল, বড় জমিদাররা বাদ যাননি। প্রতিদানে কানপুরের বস্ত্র-ব্যবসায়ীদের বিলাতি কাপড় বিক্রয় করতে দেওয়া হয়। আগ্রা ও আলমোড়াতেও তাই।[৩৬] বিপান চন্দ্র আরও একটু এগিয়ে বলেছেন, গান্ধীর এগার দফা দাবি (১৯২৯) যেন 'ফিকি' (FICCI)-র দাবির প্রতিধ্বনি।[৩৭] সুমিত সরকার তো স্বদেশী আন্দোলন থেকেই এই অশুভযোগ লক্ষ্য করেছেন। এসব অভিযোগের উত্তরে কিছু আগেই দেখিয়েছি শিল্পপতিদের মধ্যে যথেষ্ট দ্বিধা ছিল, তাঁরা সবাই এক মন প্রাণ ছিলেন না, বরং বেশ কিছু সরকারের দিকে ঝুঁকেই ছিলেন। তা ছাড়া ১৯২৯-৩২-এ প্রতিদান দেবার মত শক্তি কংগ্রেসের ছিল না। দ্বিতীয়ত পৃথিবীর সর্বশ্রেষ্ঠ সাম্যবাদী লেনিনও আপন উদ্দেশ্য সাধনের জন্য অর্থ সাহায্যের উৎসের নীতিমূলক বিচার করেননি। রুশ বিপ্লব সফল করার জন্য—অর্থাৎ সুদূর সুইটজারল্যান্ড থেকে রুশ বিপ্লবীদের সংগঠন চালাতে, তাদের মধ্যে যোগাযোগ রাখতে, তাদের জন্যে প্রচারপত্র ছাপতে, শেষে অর্থ ও অস্ত্র সংগ্রহ করতে লেনিনকে ব্যাঙ্ক, টিকিটঘর ও ট্রেন লুট সমর্থন করতে হয়। ক্রাসিন শিল্পপতি মরোজভ (Morozov)-এর কাছ থেকে নিয়মিত অর্থ সাহায্য পেতেন। পারভুস (Purvus) জার্মান বিদেশ দফতর থেকে ও নিজের বেআইনী ব্যবসা থেকে যে প্রচুর অর্থ সংগ্রহ করেন, তাঁর অনেকখানি বিপ্লবীদের সাহায্যে ব্যয়িত হয়। তার মানে এই নয় যে লেনিন তাঁর অনন্য উদ্দেশ্য—রুশ বিপ্লব—থেকে কোনওদিন বিচ্যুত হয়েছিলেন। পারভুসের মত ব্যক্তিগত বিলাসব্যসনেও তিনি অর্থ নষ্ট করেননি বা যুদ্ধকালীন জার্মান বৈদেশিকনীতির বেদীতে বিপ্লবের স্বার্থ বলি দেননি। জার্মেনীর সঙ্গে আলাদা সন্ধি করলে জারতন্ত্র পুনর্জীবন লাভ করবে, সর্বহারার বিপ্লব হবে না। অতএব কিছুতেই তা হতে দেওয়া হবে না। জার্মেনীর সাহায্য যদি জারতন্ত্রকে ধ্বংস করতে সাহায্য করে তবেই যিনি তা নেবেন। নচেৎ নয়।[৩৮] অনুরূপ অবস্থায় ব্রিটিশ সাম্রাজ্যবাদের সঙ্গে সংগ্রামে কংগ্রেস যদি ব্যবসায়ীদের সাহায্য নিয়ে থাকে, তাও পরিমাণে সামান্য—তা হল বাস্তবতার দিক থেকে লেনিন তাকে সমর্থন তো করতেনই, নীতির দিক

থেকেও তাব মধ্যে কোন অন্যায দেখতে পেতেন না। বিড়লা বা সারাভাই-এর কাছে টাকা খেয়ে গান্ধী ভারতবর্ষে সমাজতন্ত্র স্থাপন কবতে দেননি বা জার্মেনী ও জাপানের অর্থসাহায্য নিয়ে সুভাষ বসু ভাবতে ফাসিবাদী সরকার গঠন করতেন এর চেয়ে বড়ো 'মিথ' কমই আছে। জওহরলাল নেহরু ভাবীশিল্পের ক্ষেত্রে সবকারী নিয়ন্ত্রণ স্থাপন করে দেখিয়ে দিয়েছেন যে, তিনিও ধনপতিদেব হাতে আত্মা বিক্রয় কবেননি। সে সব ক্ষেত্র বিস্তৃত হলেই, অর্থাৎ নির্বিচাবে জাতীযকবণের নীতি গৃহীত হলেই, যে ভারতবর্ষের প্রগতি নিশ্চিত হত এমন কথা গর্বাচভেব 'পেবেস্ত্রইকা' ও 'গ্লাসনস্তে'ব নীতি এবং দেং সিযাও পিং-এব উদাব অর্থনৈতিক নীতির পবিপ্রেক্ষিতে আদৌ বলা যায় না। সত্যিকাবেব ঐতিহাসিক স্বীকাব কববেন কিছু কংগ্রেসী নেতাদের ও ধনপতিদেব ব্যক্তিগত অশুভ সম্পর্কের ফলে জাতীয় জীবনে আজ যে গভীব ও সুদূবচাবী দুর্নীতি কবাল কর্কট রোগেব মত প্রকট হযেছে তাব জন্য ১৯২১-২২ বা ১৯৩০-৩২-এ কংগ্রেস ও ভাবতীয় বণিক/শিল্পপতিদেব অতি-শিথিল এবং দ্বিধাগ্রস্ত সম্পর্ক দাযী নয। আইন অমান্যেব সময থেকে গঙ্গা যমুনা কৃষ্ণা গোদাববীতে অনেক জল গড়িয়ে গেছে।

॥ ২ ॥

Men will renew the battle in the plain
To-morrow; red with blood will Xanthus be,
Hector and Ajax will be there again,
Helen will come upon the wall to see.
Than we shall rust in the shade or shine in strife,
And fluctuate'tween blind hope and blind despairs.
And fancy that we put forth all our life,
And never know how with the soul it fares.

—Mathew Arnold

'অন্ধ আশা ও অন্ধ হতাশা'ব মধ্য দিযে আবাব আইন অমান্য আন্দোলন শুরু হল। বন্দীব সংখ্যা যদি তাব ব্যাপকতাব একটা নির্দেশক হয তবে ১৯৩২-৩৩-এ সাবা দেশে ৭৪,৬৭১ জন বন্দী খুব বেশি বলা চলে না। এব মধ্যে মহিলাব সংখ্যা ছিল ৩৬৩০। জনসংখ্যাব হাব অনুপাতে সবচেযে বন্দী এসেছিল উত্তব-পশ্চিম সীমান্ত প্রদেশ থেকে। তাবপব যথাক্রমে বোম্বাই, বিহাব, উত্তবপ্রদেশ ও বাংলাব স্থান। শোভাযাত্রা, সভা, ইস্তাহার প্রচাব তো ছিলই, এবাবও বিদেশী দ্রব্য ও মাদক বর্জনেব ওপব জোর দেওযা হয। নতুন একটা স্তর লক্ষিত হয—বেল, ডাক, তাব প্রভৃতি যোগাযোগ ব্যবস্থাব ওপব আক্রমণ। প্রত্যক্ষ সংঘর্ষ ঘটে অধিগৃহীত কংগ্রেস অফিস দখল কবাব সময। কেন্দ্রীয কংগ্রেসেব দুই সচিব—জযপ্রকাশ নাবাযণ ও লালজী মেহবা—সাইক্লোস্টাইল কবা নির্দেশ ছড়িয়ে দিতেন।[৩৯] বোম্বাইতে গোপন বেতাব মাবফত প্রচাব ব্যবস্থা হযেছিল। প্রাদেশিক কংগ্রেস কমিটি আবাব লোকমুখে বা সার্কুলাব ছড়িযে নির্দেশ পাঠাত। তা কাজে পবিণত কবত স্থানীয় সংগ্রাম পরিষদ ও 'ডিক্টেটর'। তখন ইটালি ও জার্মেনীতে ডিক্টেটরশিপ জনপ্রিযতার তুঙ্গে। ফাসিজিমেব স্বরূপ না জেনে অনেকেই তার ভক্ত। তা ছাড়া সরকাবেব ব্যাপক

দমননীতির পরিপ্রেক্ষিতে সুশৃঙ্খল পরিচালনার জন্য সর্বাধিনায়কের প্রয়োজন ছিল। তাঁকে গ্রেফতার করা হলে আর একজন তাঁর স্থান নিতেন। হার্দিকার ও জওহরলাল স্বেচ্ছাসেবী সংগঠন জোরদার করেন। কিন্তু নেহরুর চিঠিতে বোঝা যায় হিন্দুস্থানী সেবাদল দানা বাঁধেনি। তবে ক্রমবর্ধমান কৃষি সংকট, করবৃদ্ধি, সবকারী কর্মী ছাঁটাই, টাকার মূল্য ১ শিলিং ৬ পেন্সে বেঁধে দেওয়া, ৯ অক্টোবরেব প্রেস আইন, সন্ত্রাসবাদ দমনে অক্টোবর-নভেম্বরের অধ্যাদেশ অসন্তোষেব ক্ষেত্র ভাল ভাবেই তৈরি কবেছিল।

এতবড় কর্মকাণ্ড অথচ কেন্দ্রীয় কমিটি অর্থ সাহায্য করেছিল সোয়া লাখ টাকার মত। এর অধিকাংশই সাধারণের দান। বিড়লা বলছেন তিনি খাদি প্রচাব ও হবিজন আন্দোলনের জন্য টাকা দিলেও আইন অমান্য বাবদ দেননি।[৪০] দু-একজন বড ব্যবসায়ী দিয়েছেন, কিন্তু সে সব উৎস বন্ধ কবার জন্য সরকার সদা সতর্ক ছিল। বস্তুত দ্বিতীয় আইন অমান্য আন্দোলনের সবচেযে বড দুর্বলতা ছিল অর্থাভাব। ১৯৩৩ সালে শুধু সেই কাবণে বাংলা ও পঞ্জাবের স্বেচ্ছাসেবী বাহিনী ভেঙে যেতে থাকে।

এ দফায় গুজরাটের আন্দোলন পূর্বেকার তীব্রতা হারায়। খেডাব মাত্র পনেবোটি গ্রাম খাজনা দেয়নি। রাস গ্রামের কথা বিশেষ উল্লেখযোগ্য। হার্ডিম্যানেব মতে যোল লাখ টাকার সম্পত্তি মাত্র বিশ হাজারে বরাইয়া ও মুসলিমরা কিনে নেয়। ফলে কন্যাপণের অভাবে রাসপটিদাবেবা সমাজে খেলো হয়।[৪০ক] পিটুনি পুলিশ বসানো হয। ববোদা সবকার গুজবাটী পটিদারদের আশ্রয দিতে অস্বীকার কবে। সাম্প্রদাযিকতার বিস্ফোবণে আন্দোলন দুর্বল হয়ে যায়। সীমান্তে আব্দুল গফ্ফব খানের অনুপম সংগঠন ক্ষমতা তো ছিলই, উপরন্তু ১৯৩১-এ বেড শার্ট দল কংগ্রেসেব স্বেচ্ছাসেবী বাহিনীব অন্তর্ভুক্ত হয়। বিশ্ব মান্দ্যের ফলে আন্দোলন জোরদাব হয। অধিকাংশ স্বেচ্ছাসেবী ছিল বেকাব। সেনাবাহিনী ও পিটুনি কব যথেচ্ছ ব্যবহাব করে গোলমাল থামানো হযেছিল।

বিহাবে জমিদাবদেব চাপ কম ছিল। তাই আক্রমণ চলে থানাব ওপব। মজঃফবপুব, চম্পাবন ও মুঙ্গেব ছিল ঝটিকা কেন্দ্র। নেতাদেব গ্রেফতাবেব ফলে আন্দোলন প্রশমিত হয। সবকাবেব মাদক শুল্কজনিত আয এবাবও মাব খায়। ১৯৩০-৩১ থেকে ১৯৩২-৩৩-এ এই আয ১ কোটি ৪২ লক্ষ টাকা থেকে কমে হয ১ কোটি ২০ লক্ষ।[৪১]

বাংলাব আন্দোলন সুভাষচন্দ্র ও যতীন্দ্রমোহনেব দলাদলিব ফলে বেশ ব্যাহত হয়। নেহরু বলছেন, দুই পক্ষ ওযার্কিং কমিটিব কাছে পবস্পববিবোধী অভিযোগ আনতে থাকে এবং তাব ফলে কোন সুস্পষ্ট নির্দেশ দেওযা যাযনি। ১৯৩১-এব মাঝামাঝি সুভাষ, সেনগুপ্ত দলেব কর্তৃত্বে ঘা দিতে, মফস্বলেব জেলাসমূহকে আইন অমান্যেব ডাক দেন। প্রাদেশিক কমিটি তা অনেকদিন ঠেকিযে বাখে। নেতারা গ্রেফতাব হওযাব ফলে বেআইনী শোভাযাত্রা সফল না হলেও পিকেটিং ভালভাবেই চলে কলকাতায। মুসলিম ও নমঃশূদ্রদেব অনীহাব ফলে পূর্ববাংলাব গ্রামাঞ্চলে শান্তি বিঘ্নিত হযনি বললেও চলে। ত্রিপুরা ও মনযমনসিংহে পাটেব দাম পডে যাওয়াব ফলে যে খাজনা বন্ধ হয় তা ঠিক সরকাববিরোধী ছিল না। সেখানকাব ধনী পাট-চাষীরা জমিদাবদেব প্রতিভূ কংগ্রেসকেই দোষ দেয়। মৌলানা ভাসানি স্পষ্টতই সাম্প্রদায়িক উত্তেজনা ছডিযে ছিলেন। আরামবাগে আন্দোলন হয় জমি পুনঃবন্দোবস্তেব বিরুদ্ধে, মেদিনীপুবে লবণ আইন ও চৌকিদারী ট্যাক্সেব বিরুদ্ধে। শুধু কাঁথিব ৭৬টি যুনিয়ানেব মধ্যে ৬৪টি আন্দোলনে নামে। গান্ধীবাদীদের অগ্রণী ছিলেন সুতাহাটা থানার কুমার জানা। কিন্তু তমলুকে অজয় মুখার্জি ও সতীশ সামন্ত চরমপন্থীদের নেতৃত্ব দিয়েছিলেন। কাঁথিব নেতা ছিলেন প্রমথ ব্যানার্জি, ঈশ্বরচন্দ্র মাল,

নিকুঞ্জ মাইতি ও বসন্তকুমার দাস। মেদিনীপুরে প্রাদেশিক কংগ্রেসের নির্দেশের চেয়ে স্থানীয় নেতাদের নির্দেশের গুরুত্ব ছিল ঢের বেশি।[৪২] প্রাদেশিক রাজনীতির ঘূর্ণাবর্ত থেকে এই জেলা দূরে থাকতে চেষ্টা করেছে। মাহিষ্য নেতাদের প্রতি কলকাতার অভিজাত উচ্চবর্ণের বাবুদের অবজ্ঞার কথা অত শীঘ্র ভুলে যাওয়ার নয়। চৌকিদারী ট্যাক্স না দিলে গুর্খা পুলিশ পাঠানো হত ও তাদের অত্যাচার সহজেই অনুমেয়। তাদের ব্যয় বহন করতে হত দরিদ্র গ্রামবাসীদেরই। তবে সে ট্যাক্স তোলা সহজ হয়নি। "মেদিনীপুরের ইতিহাস" রচয়িতা নরেন্দ্রনাথ দাশের মতে জনগণ উত্তর দিয়েছিল সামাজিক বয়কটের মাধ্যমে। চৌকিদাবদের সাহায্য করলে পতিত হতে হত। তমলুকের সংগ্রাম পরিষদের বিশদ বিবরণ নিখিল ভারত কংগ্রেস কমিটির কাগজপত্রে পাওয়া যাবে।[৪৩] ১৯৩০-৩২-এর মধ্যে কাঁথিতে ভাগচাষী আন্দোলন প্রবল হয় জোতদারদের উপরি আদায়ের বিরুদ্ধে। প্রমথনাথ, ঈশ্বর মালরা একটা মীমাংসা করে দেন। জোতদার ও ভাগচাষীদের মধ্যে বিরোধ আন্দোলনকে দুর্বল করত। হিতেশ সান্যাল দেখিয়েছেন জোতদার ও ভাগচাষী কাউকে বাদ দিতে পারেনি কংগ্রেস। নিম্নবর্ণের অশিক্ষিত গ্রাম্য যুবকদের কংগ্রেসী আদর্শে অনুপ্রাণিত কবা গিয়েছিল। হিজলি বন্দী নিবাসে তাদেব সংখ্যাই ছিল সর্বাধিক।[৪৩ক]

বাংলাব মুসলিম ও নমঃশূদ্রদেব মতো পঞ্জাবের শিখরাও বিশেষ উৎসাহ দেখায়নি। ঢাকা, খুলনা, ফবিদপুর এবং যশোবে মুসলিম-নমঃশূদ্রদেব সঙ্গে জমি নিয়ে কলহ সাম্প্রদায়িক রূপ নেয এবং কৃষকবা কংগ্রেস নেতৃত্ব ত্যাগ কবে কৃষক-প্রজা দলের আওতায চলে যায়। শিবোমণি আকালি দলেব নিষ্ক্রিয়তা লক্ষণীয। কংগ্রেসী ক্রিয়াকলাপের ফলে বেকারি বাড়ছে, এমন একটা ধারণা পাঞ্জাবীদেব মনে বদ্ধমূল হযেছিল।[৪৪] অন্ধ্রের উপকূলে খাজনা নিযে কিছু অশান্তি দেখা দিলেও মাদ্রাজেব আন্দোলন শহবাঞ্চলে সীমাবদ্ধ ছিল। মাদ্রাজেব বাইবে প্রাধান্য নেয মাদুবা ও বিরুধনগব। উইলিংডন জানাচ্ছেন, এপ্রিলের মধ্যেই অবস্থা আযত্তে আসে। তানজোব ব্রাহ্মণ, ভেল্লালা ও কাল্লাব মধ্যবিত্ত এবং সরকারী সেচ ব্যবস্থাব ওপব নির্ভব গ্রামীণ মালিকবা আনুগত্যেব গণ্ডিব মধ্যে ফিরে এসেছিল। তা ছাড়া খ্রীস্টান-অখ্রীস্টান-কাল্লার ও কাল্লাব-ভেল্লারদেব মধ্যে জেলা বোর্ড নিযে বিবোধ আন্দোলনকে দুর্বল কবেছিল।[৪৪ক]

গান্ধী-আরুইন চুক্তি না হলে উত্তরপ্রদেশেব কৃষক আন্দোলন যে আবও প্রবল আকার ধাবণ কবত তাতে সন্দেহ নেই। নেহরু দুটো নীতিকে সর্বাধিক গুরুত্ব দিতেন—(১) কোনমতেই পূর্ণ স্বরাজের লক্ষ্য থেকে ভ্রষ্ট হওয়া চলবে না, (২) খাজনা বন্ধের আন্দোলন একাধারে রাজনৈতিক ও অর্থনৈতিক। সরকাবের সঙ্গে যদি সাময়িক রাজনৈতিক যুদ্ধবিবতি হযও তবু মান্দ্যের ফলে ঘনীভূত অর্থনৈতিক দুর্দশার প্রতিকারকল্পে অর্থনৈতিক আন্দোলন চলতে পাবে।[৪৫] গান্ধী বিলেত রওনা হবার পূর্বেই মান্দ্য গভীবতর হয। ববি শস্য বিনষ্ট হয়। তাই কংগ্রেস দখলদারী কিষাণদের ৫০% হারে ও স্ট্যাটুটারী প্রজাদের ৪০% হারে খাজনা দিতে বলে। নেহরু ইউ. পি. সরকারের সঙ্গে আলোচনা শুরু করেন।[৪৬] কিন্তু সরকাব এ কাজ সুনজবে দেখেনি। নেহরু নাকি জমিদারি উচ্ছেদ ও সবকারেব সোভিয়েতীকরণ চাইছেন। সরকাব গান্ধীর কাছে নালিশ করল, নেহরু শ্রেণীসংগ্রাম চাইছেন ও চুক্তি ভাঙছেন। এমার্সন ও গান্ধীর মধ্যে যে কথাবার্তা হয় তাতে বোঝা যায় গান্ধী বিচলিত হয়েছেন।[৪৭] এর মধ্যে প্রথম গোলটেবিল বৈঠক থেকে ফিরে হেইলি ৬৭ লাখ টাকার রাজস্ব মকুব ঘোষণা করেন ও একই সঙ্গে রবি মরসুমের খাতে ২ কোটি ২০ লাখ টাকার খাজনা হ্রাস। বলা বাহুল্য, সরকারের নেকনজব জমিদারদের ওপরই ছিল বেশি।

কিন্তু মুশকিল হল এই ঘোষণায় খরিফ শস্যেব জন্য বকেয়া খাজনা হ্রাসের কোন উল্লেখ ছিল না। বারাবাঁকি, রায়বেরিলি, লখনউ ও প্রতাপগড়ে খুব কম আদায় হল। আগ্রা, মীবাট ও এলাহাবাদে কিঞ্চিৎ বেশি। স্থানীয় পুলিশের সাহায্যে জমিদাররা শস্য দখল ও জমি বেদখল চালাল। মে মাসের মাঝামাঝি এমার্সনের সঙ্গে গান্ধীব দ্বিতীয সাক্ষাৎকার ঘটল।[৪৭ক] গান্ধী বললেন, গবীবের বন্ধু হিসাবে সরকাবের সঙ্গে কিষাণদেব হযে কথা বলার অধিকার কংগ্রেসেব অবশ্যই বযেছে, তবে খাজনা বন্ধ বা সামর্থ্যেব কম খাজনা দেওয়ার নিন্দা করলেন তিনি। হেইলিব সঙ্গে কথা বলাব পব ২৩ মে গান্ধী যে মেনিফেস্টো প্রকাশ কবলেন তাতে স্ট্যাটুটারী প্রজাদেব টাকায অন্তত আট আনা ও দখলদাবী চাষীদেব অন্তত বাব আনা দিযে দিতে বলা হল। এখানে তিনি প্রাদেশিক কমিটিব নির্দেশেব বিরুদ্ধে গেলেন। হাঁফ ছেড়ে বাঁচলেন হেইলি।

জুনে সিংহল থেকে ফিবে নেহরু দেখলেন অবস্থাব অবনতি হযেছে। গান্ধীব হিংসাব সম্ভাবনা সম্বন্ধে সতর্কবাণী তিনি আমল দিলেন না। গান্ধীকে সোজাসুজি প্রত্যাখ্যান না কবে তিনি বললেন ২৩ মে-ব মেনিফেস্টোতে সর্বোচ্চ হাবে খাজনা দেওযাব নির্দেশ দেওয়া হয়েছে কিন্তু যদি ঋণ করে বা লাঙল, গোমেষাদি বেচে বা অত্যাচাবেব চাপে খাজনা দিতে হয় তবে তা করা হবে না। তিনি গান্ধীর সঙ্গে সিমলা যান। উইলিংডনেব সঙ্গে কথাবার্তাব সময ঠিক হয় বিস্তৃত অনুসন্ধানেব পর খাজনাব হাব স্থিব হবে। ১৯ ও ২০ জুলাই এমার্সনের সঙ্গে নেহরুব যে কথা হয় তাতে বোঝা যায তিনি আদৌ অবুঝ বিপ্লবীর ভূমিকা নেননি।[৪৮] স্থানীয় সবকাব তাঁব অনুবোধ না শুনে খাজনা আদায় ও অনাদাযে বেদখলী চালিয়ে যায়। নেহরু গান্ধীকে সব জানান, কিন্তু ইউ. পি.-ব কিষাণ প্রসঙ্গে ওযার্কিং কমিটি সরকাবেব সঙ্গে সংগ্রাম চান না বুঝে ও গান্ধীব লণ্ডন যাত্রাব প্রতিবন্ধকতা না করার জন্য পিছিযে যান। সর্বপল্লী গোপালেব জওহব-জীবনীতে দেখা যাচ্ছে—বাকি খাজনার জন্য ১ অক্টোবর ১৯৩০ থেকে ৩১ জুলাই ১৯৩১-এব মধ্যে জমি বেদখলের সংখ্যা দাঁডিযেছে ৬৪,০৭৬—আগেব দু বছবেব তুলনায় সংখ্যাটা অনেক বেশি, জমির পবিমাণও।[৪৯] জওহরলাল কংগ্রেস সভাপতি প্যাটেলের মাধ্যমে তদ্বির কবলেন কিন্তু দু টাকা পাঁচ টাকা বকেযাব জন্য মাবধব বন্ধ হল না। অথচ বাযবেরিলি জেলা কংগ্রেসকে আইন অমান্যেব অনুমতি দেওয়া হল না। উপবন্তু ইউ. পি. কংগ্রেস কমিটি স্থাপিত অনুসন্ধানী কমিটি ঘোষণা করল তারা শ্রেণীসংগ্রাম চায না, জমিদারী উচ্ছেদও নয। এলাহাবাদের কলেক্টর মুডি যখন ১৯৩১-এব জন্য সামান্য ৯·৫ লাখ টাকাব (১৭%) মকুব ঘোষণা করলেন, তখন নেহরুব ধৈর্যের বাঁধ ভাঙল। গান্ধীকেও তিনি সব জানালেন। বুদ্ধিমান হেইলি মুডিকে সবিয়ে ও আরও কিছু মকুব অনুমোদন কবায ওযার্কিং কমিটি হাঁফ ছেড়ে বাঁচল। হেইলি নেহরু ও কংগ্রেসের মধ্যে ক্রমবর্ধমান পার্থক্য দেখে খুশি হলেন।[৫০] একটু বেশি তাডাতাড়ি। প্যাটেলও বাধ্য হয়েছিলেন আলোচনাকালে এলাহাবাদের কিষাণদের খাজনা দিতে বারণ করতে। ক্রুদ্ধ ক্রেরাব ইউ. পি. সরকারকে কংগ্রেসীদের বিরুদ্ধে দমননীতি প্রয়োগ করতে নির্দেশ দিলেন। নেহরু বলছেন—এই ত্রিশঙ্কু অবস্থা (**'hybrid state'**) তাঁব সহ্য হয়নি। অন্যদিকে উইলিংডন তাঁকে ধবে ওয়েস্ট ইণ্ডিজে নির্বাসন দিতে চেয়েছিলেন!

যাই হোক, ৬ ডিসেম্বব রায়বেরিলি, এটাওয়া, কানপুর, উনাও ও এলাহাবাদের কিষাণদের খাজনা বন্ধ আন্দোলন শুরু করার অনুমতি দেওয়া হল। গান্ধী ফিরলে অবস্থার অবনতি হবে বুঝে হেইলি এক অধ্যাদেশ জারি করলেন যার দ্বারা নেহরু ও অন্য নেতাদের

আন্দোলন বিষয়ে লেখা বা বক্তৃতা দেওয়া নিষিদ্ধ হল,নেহরুর এলাহাবাদ ত্যাগও। শেষোক্ত অপরাধে তাঁকে ২৬ ডিসেম্বর গ্রেফতাব কবা হল। এটা উইলিংডনের নিরঙ্কুশ দমননীতির নান্দীমুখ মাত্র। হোরের চিঠিতে জানা যায় তিনি খুশি না হলেও সমর্থন কবেছিলেন ; আর উইলিংডন গর্বের সঙ্গে বলেছিলেন, তিনি 'ভাবতের মুসোলিনি' হতে চলেছেন।[৫১] হেইলিব মতো ঝানু লোকেব ধাবণা হয়েছিল নেহরু ভাবতে লেনিন মার্কা প্রলেতাবীয় স্বৈরতন্ত্র স্থাপন কবতে চান।

আগ্রা ও রায়বেরিলিব আন্দোলনের বিস্তৃত বিশ্লেষণ কবেছেন জ্ঞান পাণ্ডে।[৫২] কংগ্রসী নেতৃত্বের সীমাবদ্ধতার সমালোচনা করেছেন তিনি। নেহরু সর্বশ্রেণীর স্বার্থের কথা ভেবেছিলেন, অর্থাৎ জমিদারদেরও। গান্ধীব "মেনিফেস্টো টু দ্য কিষাণস্" ও "অ্যাপিল টু দ্য জমিনদাবস" উভয় যুযুধান পক্ষেব প্রতি সংযমের নির্দেশ। পাণ্ডে এই দৃষ্টিভঙ্গিকে "umbrella approach" আখ্যা দিয়েছেন। সরকাবী দমননীতি ও কংগ্রেসী দ্বিধাব মধ্যে নিষ্পিষ্ট কিষাণদেব প্রতিরোধ ভেঙে গিয়েছিল। হেইলি ১৯৩২-এব মাঝামাঝি ফিগুলেটাবকে লিখছেন, কানপুব ও এলাহাবাদ জেলা ছাড়া "the no-tax campaign does not exist any more."

জ্ঞান পাণ্ডেব মন্তব্য : "The U. P. Congress volt-face on the question of peasant protests following the Gandhi-Irwin agreement was surely one of the most bizzarre episodes in the history of Civil Disobedience Movement and one of the most significant."[৫৩] মাও-জে-ডং-এব উক্তি উদ্ধৃত কবে তিনি বলতে চেয়েছেন, কোনো অনগ্রসর আধা-উপনিবেশে যখন বুর্জোয়া নেতৃত্বে জাতীয় আন্দোলন ঘটে তখন গ্রামীণ সামন্তশ্রেণীই সবচেয়ে বেশি বাধা দেয়। এদেব মাধ্যমেই সাম্রাজ্যবাদীরা আধিপত্য বজায় বাখে। সাম্রাজ্যবাদের এই ভিত্তি ভেঙে না ফেললে তাকে হটানো যায় না। সাব-অলটার্ন ঐতিহাসিক পাণ্ডে মাঝারি ও দরিদ্র চাষীদেব 'স্বতঃস্ফূর্ত' এবং কখনো কখনো সহিংস প্রতিবোধেব মধ্যে সমস্যাব সমাধান পেয়েছেন। এলাহাবাদেব ভাটওযাবিযা ও বাযবেরিলিব আবখায় কিষাণবাই কংগ্রসকে বাধ্য করেছে জমিদাবদেব ওপব চাপ দিযে খাজনা কমাতে। তাদেরই চাপে কংগ্রেস সোস্যালিস্ট পার্টিব দাবিব তালিকায় জমিদাবী উচ্ছেদ স্থান পেযেছে। ইউ পি কংগ্রেসেব অ্যাগ্রেবিয়ান এনকোয়ারি কর্মিটিব ১৯৩১ ও ১৯৩৬-এব দুটি বিপোর্ট তুলনা করলে দৃষ্টিভঙ্গির পবিবর্তন লক্ষিত হবে। তবে ভূমিহীন চাষীরা তখনও কংগ্রেসের মানচিত্রে স্থান পায়নি। জওহবলালের আত্মজীবনী যে সব দরিদ্র ও মাঝারি মালিক চাষীকে "a fine body of men and women" বলে স্বীকার কবেছে তাদেবই জন্য রচিত হয়েছিল ১৯৩৯-এব টেনান্সি অ্যাক্ট।

পাণ্ডের মতে কংগ্রেসেব গণআন্দোলন পরিচালনার সীমাবদ্ধতা ফুটে উঠেছে প্রেমচন্দের 'গোদান' উপন্যাসে (১৯৩৬)। পার্শ্ববর্তী গ্রামের আহির মুখিযার কাছ থেকে হরি গরু পেয়েছে দান হিসাবে। তখুনি তার প্রতি ঈর্ষা জেগেছে প্রতিবেশীদের। তার নিজের ভাই বিষ খাইয়ে মেরেছে গরুটাকে। ইতিমধ্যে হরি জানতে পেরেছে তার একমাত্র ছেলে মুখিয়ার বিধবা কন্যাকে অন্তঃসত্ত্বা করে পালিযেছে। সমস্ত পরিবারের ওপর নেমে এসেছে দুরপনেয় কলঙ্ক। হরি বছরের আখ বিক্রি করে একটি টাকাও বাড়ি তুলতে পারেনি—মহাজন তার কাছ থেকে আদায় করে নিয়েছে এক শো কুড়ি টাকা। আরও দেনা বাকি। হরি স্ত্রীকে বলেছে শ্রমিক হয়ে সে রুজি রোজগার করবে। স্ত্রী উত্তর দিয়েছে—গ্রামে কাজ কোথায় ?

কোথাও হরি তার পাশে কংগ্রেসকে দেখতে পায়নি। 'গোদান' কাহিনীকে প্রতীক রূপে ব্যবহার করে পাণ্ডে বলতে চেয়েছেন আন্দোলনের সামাজিক গভীরতা (social depth) কমেছে, বাড়েনি।

আমরা শরৎচন্দ্রের "মহেশ" বা "অভাগীর স্বর্গ"-এর কথা তুলব না, প্রতিতুলনা হিসেবে উল্লেখ করব তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের "গণদেবতা" ও "পঞ্চগ্রাম"। সেখানে কংগ্রেসের পক্ষে জনমত সংগঠন করছে দেবু মাস্টার। তার সঙ্গে অনিবার্য সংঘর্ষ ঘটছে উচ্চবর্ণের, উচ্চবিত্তের, শয়তান মহাজনের—অবশ্যই পুলিশের। কিন্তু যে নৈপুণ্যের সঙ্গে তারাশঙ্কর গ্রামীণ জীবনের অন্তর্নিহিত ও বহুস্তর দ্বন্দ্ব (শুধু শ্রেণীতে শ্রেণীতে নয়, জাতপাতে, শিক্ষিত-অশিক্ষিতে, ইংরাজি শিক্ষিত-সংস্কৃত পণ্ডিতে, কৃষি ও কারুশিল্পনির্ভর মানুষ ও শহুরে শিল্পনির্ভর মানুষে) উদ্‌ঘাটন করেছেন প্রেমচন্দের উপন্যাসে তা অনুপস্থিত। তাকে উড়িয়ে দেওয়া যায় না। তাই আন্দোলনকে সমাজের গভীরে ছড়িয়ে পড়তে দেয়নি। ভারতের সমস্যার তুলনায় চীনের সমস্যা অনেক কম ছিল। চীনের জাতীয়তাবাদ প্রভাবিত সাম্যবাদী আন্দোলনের এক প্রতিপক্ষ ছিল সাম্রাজ্যবাদ, অন্য প্রতিপক্ষ—সামন্ততন্ত্র। সেখানে হিন্দু-মুসলিম, ব্রাহ্মণ-কায়স্থ, কামার-কাহার, দখলদার, কোর্ফা, ভাগ ও ভূমিহীন চাষীর, ভাষা-সংস্কৃতির এত হাজাররকম বিভেদ ছিল না। শুধু মাও-জে-ডং-এর বাণী উদ্ধৃত করলেই কোনো সিদ্ধান্ত প্রমাণিত হয় না। অহিংস ও গণতান্ত্রিক পদ্ধতিতে আন্দোলন চালিয়ে "ধাত্রীদেবতা"র শিবু যে "গণদেবতা"র দেবুতে উত্তীর্ণ হয়েছিল সেইটুকুই লাভ।

তারাশঙ্করের বীরভূমের পাশের জেলা বাঁকুড়ায় কি ঘটছিল তার ছবি তুলেছেন হিতেশরঞ্জন সান্যাল। মদনমোহনপুর গ্রামের ব্যবসায়ী জমিদার দালালের বিরোধিতা করেছিল পাশের গ্রামের (জমুনা বৈরীর) সম্পন্ন চাষী ও আনাজ ব্যবসায়ী সদ্‌গোপ এবং স্বগ্রামে বাসন ব্যবসায়ী চক্রবর্তী। দালালরা বিদেশী কাপড়ের ব্যবসা করত ও বিদেশী সুতো তাঁতিকে দিয়ে কাপড় বোনাত বলে সদগোপ ও চক্রবর্তী বয়কট চালায়। কোতুলপুর ও শিরোমণিপুরে জমিদারদের প্রতিপক্ষ ছিল গন্ধবণিকরা। তারা কংগ্রেসে যোগ দেয়। সিহড় ইউনিয়নে সদ্‌গোপ জমিদার স্থানীয় ব্রাহ্মণ জমিদারদের চেয়ে কম মর্যাদা পেত বলে কংগ্রেস সমর্থন করে। সিমলাপাল রাজবংশের বিরোধিতা করেছিল তারই জ্ঞাতিবংশ। জেলা পর্যায়ে কংগ্রেসীদের মদত দেয় বড় ব্যবসায়ী ও চালকলের মালিক গোয়েঙ্কা, দত্ত, নন্দী, সামন্ত, সাহানারা। সান্যালের আর্থ-সামাজিক ভাগ ছিল নিম্নরূপ [৫৮]

| | |
|---|---|
| ক্ষেতমজুর, ভাগচাষী ও ছোট চাষী | ৫১ ৬% |
| মাঝারি চাষী | ·৮.৯০% |
| ছোট ব্যবসায়ী ও শিল্পশ্রমিক | ৪.৭৯% |
| জোতদার, মহাজন, বড় ব্যবসায়ী | ২.৪০% |
| জমিদার | ২.৮০% |

কংগ্রেসের মধ্যে এত বিপরীতমুখী শক্তির সহাবস্থান বেশিদিন শান্তিপূর্ণ থাকতে পারে না। অপেক্ষাকৃত বড়লোকদের নিয়ন্ত্রণও অবিসংবাদিত। আন্দোলনের দুর্বলতার এ সব মৌল দিক বিস্মৃত হলে চলবে না। তা ছাড়া ফরাসী বিপ্লবের ইতিহাস সামনে রেখে, দরিদ্র, ভূমিহীন, কৃষক ও দিনমজুর সম্পর্কে মাতিয়ে (Mathiez)-র রোমান্টিক ভাবালুতা ত্যাগ করে লেফেভ্‌র (Lefebvre)-এর মত মোহমুক্ত হতে হবে।

'অর্ডিন্যান্স রাজে'র প্রকোপে[৫৮ক] গান্ধীর দ্বিতীয় পর্বের আইন অমান্য আন্দোলন যখন

স্তিমিত হয়ে আসছে তখন শাসন সংস্কার বিষয়ে আলোচনা পড়েছিল সংকটের মুখে। ডেভিডসন কমিটির রিপোর্টে পড়ি, রাজন্যবর্গ যে সব শর্তে যুক্তরাষ্ট্রীয় কাঠামো মেনে নিতে চাইছিলেন তার প্রথমটাই হল ব্রিটেনের সঙ্গে সব সন্ধি অটুট থাকবে। দ্বিতীয়ত, নওনগরের জামসাহেবের মত অনেকে বলছিলেন, অভ্যন্তরীণ প্রশাসনে কেন্দ্রীয় সবকারের হস্তক্ষেপ চলবে না, অথচ প্রয়োজন হলে রাজারা ব্রিটেনেব সাহায্য পাবেন। অর্থাৎ প্যারামাউন্ট্সিব ছত্রচ্ছায়া তাঁরা ছাড়বেন না।[৫৫] চেম্বাব অফ প্রিন্সেসেব প্রস্তাবে পডি, ফেডাবেশন মেনে নিলেও তাঁরা সরকাবেব কাছে যোগদান চুক্তি (instrument of accession) নিয়ে আলাদা আলাদা আলোচনা চাইবেন।

সাম্প্রদায়িক সমস্যাব ব্যাপাবে জিন্না আগেই (১৯৩০-এর জানুয়ারি) বলেছিলেন তাঁব চৌদ্দদফা দাবি মানতে হবে এবং মহম্মদ আলি তাঁর সঙ্গে একমত হন। লাহোর কংগ্রেস নেহরু বিপোর্ট মেনে নেওযায় আনসারি এত ক্ষুণ্ণ হয়েছিলেন যে ওযার্কিং কমিটি থেকে তিনি পদত্যাগ কবেন।[৫৫ক] গান্ধী চাইছিলেন একপক্ষ (তাঁব মতে, হিন্দু) ক্ষতি স্বীকার করুক কিন্তু মুঞ্জে তাতে বাজি ছিলেন না। অন্যদিকে ফজল-ই-ব ভয ছিল জিন্না কংগ্রেসেব দিকে ঝুঁকবেন। জিন্নাকে নিবস্ত করতে তিনি সাফাত আহ্মদ খাঁ ও জাফকল্লা খাঁকে গোলটেবিল বৈঠকে পাঠান। সাফি পৃথক নির্বাচন আঁকড়ে ধবে থাকেন। ফিবোজ খাঁ নুন আগা খাঁকে জানান পাঞ্জাবী মুসলিমবা পৃথক নির্বাচন ত্যাগ কববে না।[৫৫খ]

আসল কথা সাফি চাইছিলেন অন্তত চাবটি প্রদেশে পূর্ণ মুসলিম শাসন। মহম্মদ আলিব ম্যাকডোনাল্ড্কে লেখা শেষ চিঠিতে আছে 'পঞ্জাব ও বাংলায মুসলিম সংখ্যাগরিষ্ঠতা খুব বেশি নয, তাই ওই দুই প্রদেশে মুসলিম আসন সংরক্ষণ কবতেই হবে। ১৯৩০-এব ২৯ ডিসেম্বর ইকবাল লীগের সভাপতিরূপে বলেন— পঞ্জাব, উত্তব-পশ্চিম সীমান্তপ্রদেশ, সিন্ধু ও বেলুচিস্তান এক লপ্তে আমাদেব চাই।[৫৫গ] এখানেই 'পাকিস্তান' ভাবনাব বীজ বোপিত হল।

শিখদেব পক্ষ থেকে সর্দাব উজ্জ্বল সিং ও সম্পূরণ সিং বললেন, শিখদেব ভাগে মাত্র ১৯% আসন পডেছে। তা অত্যন্ত কম, অন্তত ৩০% দিতে হবে। মুসলিমদেব ৫১% আসন দিতেও তাঁরা রাজি হলেন না।

প্রথম বৈঠকের শেষে ম্যাকডোনাল্ড্ বলেন, কোনো বাঁটোযারা চাপাবার ইচ্ছে তাব নেই। কিন্তু হেইলিব সংগ্রহে তাঁর Note on Hindu-Muslim Representation-এব খসডাব নকল পাওয়া গেছে। এদিকে গান্ধী দ্বিতীয় বৈঠকে যাবার জন্য তৈরি হচ্ছেন। গান্ধী জমিয়ত-উল-উলেমা কনফারেন্সে বলেন, "মুসলমানরা যা চায় আমি দেব। আমি বাণিয়ার মত আচবণ করতে চাই না।" সিমলায় এক মুসলিমদের বৈঠকে (১৮ এপ্রিল ১৯৩১) গান্ধীর গ্রহণেব জন্য মুসলিম দাবির খসড়া তৈরি হয সেখানে উপস্থিত ছিলেন আনসাবি, আলি ইমাম, জিন্না, আগা খাঁ, শৌকৎ আলি ও কিফায়েতুল্লা। আবদুর রহিম, ইকবাল, কোয়ায়ুম, গজনভি ও হারুন প্রধান মুসলিম প্রদেশগুলির প্রতিনিধিত্ব করছিলেন। কিন্তু লীগের পক্ষ থেকে বলা হয যৌথ ভোটাধিকারের বিষয়টা রেফারেন্ডামে দিতে হবে পৃথক নির্বাচিত সংসদের পঞ্চম বছরে আর বয়স্ক ভোটাধিকার প্রবর্তিত হলে দশ বছর পরে যৌথ নির্বাচন শুরু হবে, যদি যুক্তরাষ্ট্রীয় ও প্রাদেশিক পরিষদের সংখ্যাগরিষ্ঠ মুসলিমরা তা পূর্বাহ্নে মেনে নেয়। জাতীয়তাবাদী মুসলিমরা বলেন—যৌথ নির্বাচন দিয়ে শুরু হোক, রেফারেণ্ডাম না হয় দশ বছর পরে হবে। দরকার হলে প্রথম নির্বাচনের সময় ৫০% যৌথ ভোট ও ৫০% পৃথক

ভোটের ব্যবস্থা হতে পারে। ক্রমশ যৌথ ভোটের অংশ বাড়বে। ২৯ মে ১৯৩১ নিখিল ভারত মুসলিম কনফারেন্স প্রথম নির্বাচনে পৃথক ভোটেব ওপর জোর দেয়। মুসলিমবা নিজেরা ঝগড়া করলে গান্ধী কি করবেন ? শিখরা যদি লিযালপুর ও মণ্টগোমারী জেলা ছাড়া গোটা বাওলপিণ্ডি ও মূলতান বিভাগ পঞ্জাব থেকে বের করতে চায তাহলে অন্যরা কি তাই মেনে নেবে ? ঝগড়াঝাটির বহর দেখে নভেম্বব মাসেই উইলিংডন বলছেন, ভারতসচিবকেই সাম্প্রদায়িক সমস্যাব ব্যাপারে 'হুকুম' দিতে হবে। পবিশ্রান্ত গান্ধী ব্রিটিশ সরকারের ওপব দোষারোপ করে বলেন, শাসন সংস্কারে এ ব্যাপাবটাকে এত গুরুত্ব দেওয়া হচ্ছে কেন ? "হিন্দু মুসলমান সমস্যার সমাধান হবে স্বরাজসৌধেব চূড়া, ভিত্তি প্রস্তর নয।" তখন মুসলমানরা অন্য সংখ্যালঘুদের সঙ্গে এক প্যাক্ট করে বসলেন—যার প্রধান দাবি ছিল পৃথক নির্বাচন ও ওয়েটেজ এবং পঞ্জাব ও বাংলায মুসলিম সংখ্যাগরিষ্ঠতাব গ্যারাণ্টি। পিছনে রক্ষণশীল দল ও অ্যাসোসিযেটেড চেম্বাব অব কমার্সের নেতা এডোযার্ড বেন্থল ইন্ধন যোগাতে লাগলেন। ম্যাকডোনাল্ড্কে দিযে বলান হল এই জটিল বিষয়ে তিনি নিজেই রোযেদাদ দেবেন। আর মুসলিমরা বলল বোযেদাদ না বেবোলে শাসন সংস্কাব বিষয়ে আলোচনায় তারা বসবে না। এ সময়কাব উইলিংডনেব চিঠি পডলে বোঝা যায গান্ধীর প্রত্যাবর্তনেব পর আইন অমান্য ফেব শুরু হবে আশঙ্কায বডলাট মুসলিমদের যে কোন উপাযে তুষ্ট বাখতে চাইছিলেন। আগা খাঁ তাই চান। হোবকে তিনি লিখলেন, "It is our inherent interest to work hand in hand with Great Britain but also to see that the result of their cooperation is not our being handed over by Great Britain to Hindu domination". হেইলি বডলাটকে জানালেন মুসলমানবা "an assurance of the best possible bargain" প্রত্যাশা কবে। গজনভি ও নাজিমুদ্দিন ছোটলাট অ্যাণ্ডাবসনকে জানালেন—বাংলায অন্তত ৫১% আসন মুসলিমদের জন্য সংবক্ষিত কবতে হবে। ইতিমধ্যে অনুন্নত হিন্দুদের মধ্যে দু'দল হয়ে গেছে। এক দলের নেতা আম্বেদকব। তিনি সম্পূর্ণ পৃথক ভোটেব পক্ষে। অন্য এক দলেব নেতা আম্বেদকবের প্রতিদ্বন্দ্বী এম. সি. বাজা। বাজা ও মুঞ্জে পৃথক পৃথক ভোট চাননি, আসন সংরক্ষণ ভিত্তিক এক চুক্তিও করেন।

সাম্প্রদায়িক বাঁটোয়াবার যে খসডা তৈরি হযেছিল তাব বচয়িতা ছিলেন সাইমন, আরুইন ও লোথিয়ান। তা সংশোধন কবেন হোব। হোরের ৫ আগস্টেব চিঠিতে পডি এই বাঁটোযারায় হরিজনদের জন্য দু দফায় ভোটেব ব্যবস্থা হয়েছিল। প্রত্যেক সংবক্ষিত আসনের জন্য প্রথম দফায় তাবা পৃথক নির্বাচন করবে। এ ব্যবস্থা আপাতত বিশ বছরের জন্য চালু থাকবে। কেলকাব ও জয়াকর সোজাসুজি বাতিল কবলেন না কিন্তু মহাসভা করল। বাংলা ও পঞ্জাবে মুসলিমদের পৃথক নির্বাচন ও ওযেটেজ বজায থাকল। বাংলার লাট স্যার জন অ্যাণ্ডারসনের মতে ২৫০ জনেব আইন পরিষদে হিন্দুদের ভাগে ১০৭ ও মুসলিমদের ভাগে ১১১ হওয়া উচিত।[৫৬] ভারত সরকাব কিন্তু বাংলার হিন্দুদেব ৯৬টিব বেশি আসন দিতে চাননি। এর মধ্যে তাঁরা মাত্র ১০টি আসন হবিজনদেব জন্য সংরক্ষিত রাখতে চেয়েছিলেন। উইলিংডন জানান বাংলার হিন্দুদেব প্রতি বেশি সদয় হলে ইউ.পি.ও পঞ্জাবের মুসলিমরা বিরক্ত হবে।[৫৭] "We shall have the whole forces of the country against us, Hindus and Muslims...We can not afford wholly to be without friends".[৫৮] এর পর ব্রিটিশ ক্যাবিনেট নিম্নলিখিত হারে আসন বন্টন করেন। (দ্রষ্টব্য সারণী)

| বাংলা | | |
|---|---|---|
| সাল | মুসলিম | হিন্দু |
| ১৯১১ | ৩৯ | ৪৬ |
| ১৯৩২ | ১১৯ | ৮০ |

| পাঞ্জাব | | |
|---|---|---|
| মুসলিম | হিন্দু | শিখ |
| ৩০ | ২৯ | ১২ |
| ৮৬ | ৪৩ | ৩২ |

বাংলাব হিন্দু আসনেব দশটি হবে হবিজনদেব জন্য সংবক্ষিত। তাদেব দু'পর্বে ভোট দিতে দেওযা হবে। বলা বাহুল্য, মুসলমানরা খুব খুশি হবে, হবিজনবাও।

॥ ৩ ॥

ষোল আগস্ট ম্যাকডোনাল্ড সাম্প্রদায়িক বাঁটোয়াবা ঘোষণা কবলেন। তাব আগেই জ্ঞানপাপী হোর লিখেছিলেন, "The communal fat will...be in the fire." গান্ধী দ্বিতীয় গোলটেবিল বৈঠকে বলেছিলেন প্রাণের শুল্কে তিনি হবিজনদেব পৃথক নির্বাচন ঠেকাবেন। ঘোষণাব অল্প আগে (১ মার্চ) তিনি হোবকে আবাব সে কথা মনে কবিয়ে দেন। ১৮ আগস্ট তিনি প্রধানমন্ত্রীকে জানালেন—ধর্ম ও নীতিব দিক থেকে হিন্দু ঐক্যেব ওপব এত বড আঘাত তিনি সহ্য কববেন না। ২০ সেপ্টেম্বর থেকে আমৃত্যু অনশন শুরু করবেন। "...the contemplated step is not a method, it is part of my being. It is a call of conscience which I dare not disobey..." মহাদেব ও বল্লভভাই অনশনেব ব্যাপাবটা পছন্দ কবেননি, নেহরু তো কববেনই না। উইলিংডন মনে করলেন এভাবে গান্ধী তাঁব লুপ্ত মর্যাদা ও প্রভাব পুনরুদ্ধাব কবাব চেষ্টা করছেন। ম্যাকডোনাল্ড ভাবলেন অনশন কবে গান্ধী হরিজনদেব জন্য সংবক্ষিত আসন কমাতে চাইছেন। কিন্তু গান্ধীর উদ্দেশ্য ছিল অস্পৃশ্যতা সমস্যাব প্রতি হিন্দুসমাজের দৃষ্টি আকর্ষণ, তাদের বিবেকেব উদ্বোধন।[৫৯]

গান্ধীর আবেগকে পূর্ণ মর্যাদা দিযেও পুণা চুক্তিব সমালোচনা না করে পারা যায় না। এ কথা ঠিক যে মর্লে-মিণ্টো সংস্কাব মুসলিমদেব পৃথক ভোটাধিকাব ব্যবস্থা সাম্প্রদায়িক বিভেদ অনেক বাড়িয়ে দেয়। অধিকাংশ মুসলিম জাতীযতার মূল স্রোত থেকে দূবে সরে গিয়েছিল। হিন্দুদের ক্ষেত্রে জাতপাত নিয়ে যত অভ্যন্তরীণ বিবোধই থাক না কেন, তারা অন্তত একসঙ্গে ভোট দিত, অর্থাৎ রাজনীতির ক্ষেত্রে একই যুক্তফ্রন্ট বজায় রাখত। অস্পৃশ্যদের ও অনুন্নতদের পৃথক ভোটাধিকার দিলে তা অবশ্যই ভেঙে যাবে। তদুপরি জাতপাতের বিরোধ, অস্পৃশ্যতার গ্লানি কোন দিনই ঘুচবে না, বরং প্রথাবদ্ধ হয়ে যাবে। ১৯২৪ সাল থেকে হিন্দুসমাজের এই ক্ষতের দিকে তাঁব দৃষ্টি বিশেষ ভাবে আকৃষ্ট হয় এবং হরিজন আন্দোলন তার ফলশ্রুতি। তাঁর বিশ্বাস ছিল ভালবাসা ও সততার সঙ্গে চেষ্টা করলে

এ ক্ষত একদিন নিরাময় হবে। তিনি বর্ণাশ্রমধর্মকে উৎখাত করতে চাননি, নিম্নবর্ণের প্রতি উচ্চবর্ণের সামাজিক দায়িত্বের ওপর জোর দিতে চেয়েছিলেন ; কোনো বর্ণযুদ্ধের জিগির তোলেননি, সবাইকে নিজ নিজ স্বভাব (ধর্ম) অনুযায়ী কর্তব্য পালনের মাধ্যমে সমাজকে অধিকতর সংহত করতে বলেছিলেন। জলাচরণ, স্পর্শদোষ, মন্দির প্রবেশের অধিকার, এক পথে গমনাগমন ও এক প্রতিষ্ঠানে (বিদ্যালয়ে)-র সুযোগ গ্রহণ নিয়ে বাদানুবাদকে তিনি মনুষ্যত্ববিরোধী বলে মনে করতেন। গান্ধীজী সর্বদা মনে করতেন হিন্দুধর্মের মূল তত্ত্বের সঙ্গে এর কোন যোগ নেই। অনশনের দ্বারা একথাই তিনি বোঝাতে চেয়েছিলেন বৃহত্তর হিন্দুসমাজকে।

বিবেকের বোধন কতদূর হয়েছিল তা বলা সম্ভব নয কিন্তু তাঁব অনশনের সুযোগ নিয়ে অনুন্নত শ্রেণীর মুখপাত্র আম্বেদকর অনেক সুবিধা আদায করেছিলেন।[৬০]

পুণা চুক্তির বিশ্লেষণে কি পাচ্ছি আমরা ? (১) গান্ধী প্রাথমিক ও দ্বিতীয় স্তরের নির্বাচন মেনে নিলেন। প্রাথমিক স্তরে প্রতি সংরক্ষিত কেন্দ্রে অনুন্নত শ্রেণী ৪ জন করে প্রতিনিধি পৃথক ভোটে নির্বাচন কববে। এ ব্যবস্থা চলবে দশ বছর। যদিও ব্রিটিশ ক্যাবিনেট বিশ বছরেব কথা বলেছিল তবু প্রাথমিক স্তবে পৃথক ভোটাধিকাব মেনে নেওয়া কি গান্ধীব ঘোষিত নীতির পরাজয় নয় ? (২) তাদের জন্য আসন সংরক্ষণ বজায় থাকল। (৩) ম্যাকডোনাল্ডের বাঁটোয়ারা অনুযায়ী তাবা সাবা ভারতে প্রাদেশিক আইন পরিষদে পেত ৮১টি আসন (বাংলায় মাত্র ১০টি)। পুণা চুক্তি অনুযায়ী তাবা সাবা ভারতে পেল ১৪৮টি আসন (যার মধ্যে বাংলায় তাদের জন্য নির্দিষ্ট হল ৩০টি)।[৬১] বাজা-মুঞ্জে চুক্তিতে তারা সারা ভারতে পেত ২৬৫টি আসন। গান্ধী তা কমিযে ১৪৮ কবলেন ঠিকই, কিন্তু বাংলায় কুড়িটি আসন বাড়িয়ে বর্ণহিন্দুদের সর্বনাশ কবলেন। এ ছাডাও ফেডারেল সংসদে সাধারণ আসনের ১৮% পেল তারা। অর্থাৎ ১৯০৯ সালে গোখ্‌লেব উদাবনীতির সুযোগ নিয়ে মর্লে-মিন্টো মুসলমানদের যে ঢালাও সুবিধা দিয়েছিলেন, ১৯৩২ সালে গান্ধীব উদারনীতি অনুন্নত হিন্দুদের সে সুযোগ দিল। মাথা-গণনাভিত্তিক গণতন্ত্রে এটা হযতো অন্যায্য নয। এত শত বছবের হরিজন-নির্যাতনেব পরিপ্রেক্ষিতে হযাতো এটাই সুবিচাব। কিন্তু ব্রিটিশ বিভাজননীতি আবার ফায়দা ওঠাল। গান্ধীব হবিজনদের তাবা বোঝাল যে মুসলমানও সংখ্যালঘু, তারাও সংখ্যালঘু ; অতএব মুসলমানদের সঙ্গে চললে তাদেব স্বার্থ বেশি সংরক্ষিত হবে। এখন থেকে বাংলার বাজনীতিতে মুসলিম ও হরিজন এক গাঁটছড়ায় বাঁধা পড়ল। তার পুরোহিত ও সাক্ষী হল ইউরোপীয় এম এল এ-বা।

১৯৩১-এর জানুয়াবিতে বি. পি. সিংহরায়, হীরেন্দ্রনাথ দত্ত, তুলসী গোস্বামী, প্রমথনাথ টেগোর, বি. সি. চ্যাটার্জী ও জে. এন. বসু প্রমুখ বাঙালী নেতারা উইলিংডনেব সঙ্গে দেখা করে পুণা চুক্তির বিরোধিতা করলেন। উইলিংডন লিখছেন, "The Hindu position here is certainly very hard. Under the pact they have had a further 20 seats taken away from them and handed over to the depressed classes, with the result that they will be in a small minority in the new Council and this notwithstanding the fact that they are in Bengal the chief men of influence both educationally and meterially...[৬২] এ বিষয়ে সুভাষচন্দ্রের 'লিবার্টি' (১৭ আগস্ট ১৯৩২) ও সেনগুপ্তের 'অ্যাডভান্স' (১৮ আগস্ট ১৯৩২)-এর প্রতিবাদের সুব এক।[৬৩] উভয়ের মতে সব নিম্নবর্ণের লোকরাই অনুন্নত নয়। তারা কেন অন্যায় সুযোগ পাবে বর্ণহিন্দুদের স্বার্থ ব্যাহত

করে ? আটটি আসন হারিয়ে পাঞ্জাবী হিন্দুরা অবশ্যই ক্রুদ্ধ হল।

মজার কথা, মুসলমানরাও নিরঙ্কুশ সংখ্যা গরিষ্ঠতা না পেয়ে প্রতিবাদ জানাল। যৌথ ভোটাধিকার না পৃথক ভোটাধিকার চালু হবে তা নিয়ে পশ্চিম ও পূর্ববঙ্গের হিন্দু-মুসলিমে মতভেদ হ'ল। পশ্চিমের হিন্দুবা ছিল যৌথ নির্বাচনের পক্ষে, পূর্বে ঠিক বিপরীত। কংগ্রেসী মুসলিম ও লীগপন্থী মুসলিম যৌথ নির্বাচনের পক্ষে, আবাব অন্যান্য মুসলিমরা বিপক্ষে। সবাইকে খুশি রাখতে কংগ্রেস সাম্প্রদায়িক বাঁটোয়ারা সম্পর্কে "না গ্রহণ না বর্জন" নীতি নেয়।[৬৪] নির্বাচন কাছে এলে কংগ্রেসকে স্পষ্ট নির্দেশ দিতে হয়। হিন্দু মহাসভা ঘেঁষা মালব্য ও অ্যানি তা বর্জন করতে কিন্তু কংগ্রেসী মুসলিম—আনসাবি, আসফ আলি ও খলিকুজ্জমান—গ্রহণ করতে জেদ ধরেন। গান্ধী আব এক অস্পষ্ট প্রস্তাব আনেন। তাতে বলা হয় মতভেদ হওয়ায় কংগ্রেস গ্রহণ বা বর্জন কবতে অপাবগ। জাতীযতাবাদের দিক থেকেও এটা গ্রহণীয় নয়। আসলে তিনি সাম্প্রদায়িক বিভেদের ভূতকে বোতল থেকে বের করতে চাননি। মূল শাসন সংস্কার বাতিল হলে বাঁটোয়াবাও বাতিল হবে এই ছিল তাঁর আশা এবং তা করার জন্য তিনি সংগ্রাম চালাতে চেযেও ছিলেন।[৬৫] কিন্তু সারা ভারত সাম্প্রদায়িক বাঁটোয়ারা সম্মেলনে প্রতিবাদের ঝড় বযে যায়। পূর্ব বাংলার হিন্দুরা মুসলিমদের এত আসন দেওয়ায প্রবল আপত্তি জানায়। সুভাষচন্দ্রের বিদেশ গমনেব ফলে তাঁর দল বিধান রায়ের হেফাজতে এসেছিল। ডাঃ বায় গান্ধীব কাছে বাঁটোযাবা বিরোধিতাব অনুমতি চান কিন্তু গান্ধী তা দেননি।[৬৬] সরকার সানন্দে পুণা চুক্তি মেনে নেন এবং তৃতীয় গোলটেবিল বৈঠকে হিন্দু-মুসলিম সমঝোতা না হওয়ায় মুসলিম সম্পর্কিত বোযেদাদও কার্যকর হয। এক্ষেত্রে মালব্য ও অ্যানিকে প্রতিক্রিয়াশীল ও গান্ধীকে উদাব্র মনে করা ভুল হবে। গান্ধী ব্রিটিশ বিভাজননীতিব ঘায়ে সম্পূর্ণ বানচাল হযেছিলেন।

পুণা প্যাক্টের পরবর্তী হরিজনসম্পর্কিত গান্ধীর কার্যকলাপ নেহরুও সুচক্ষে দেখেননি। তাঁর মনে হয়েছিল, এর ফলে আইন অমান্য আন্দোলন থেকে জনগণেব দৃষ্টি সবে যাবে। যদিও কলকাতা কংগ্রেস (মার্চ-এপ্রিল, ১৯৩৩) নিয়ে খুব হৈ চৈ হয় তবু, সন্দেহ নেই, মূল আন্দোলনে ভাঁটার টান লেগেছিল। সবকাব চাইছিল গান্ধীজীর শক্তি এদিকে ব্যয়িত হোক। ব্রিয়াঁ স্টডার্টের অন্তর্ভ রাজনীতিব আলোচনা পড়লে মনে হয সরকার ঠিকই ভেবেছিলেন।[৬৭]

তৃতীয় গোলটেবিল বৈঠকের গুরুত্ব ছিল না বললেই চলে। ১৭ নভেম্বর (১৯৩২) শুরু হয়ে ২৪ ডিসেম্বর (১৯৩২) পর্যন্ত বৈঠক চলে। ব্রিটেনেব শ্রমিক দল কোন প্রতিনিধি পাঠায়নি। কংগ্রেস তো কারারুদ্ধ, তার প্রতিনিধি যাবার কথাই ওঠে না। ভাবত থেকে মাত্র ৪৬ জন আমন্ত্রিত হন। প্রধানত, লোথিযান, পার্সি ও ডেভিডসন কমিটিব প্রস্তাবানুযাযী কেন্দ্রীয় সরকারের কাঠামো নিযে এই বৈঠকে আলোচনা হয়। লোথিয়ান সর্বজনীন ভোটাধিকার চাননি, উচ্চতর কক্ষেব পরোক্ষ নির্বাচন (প্রাদেশিক আইন পরিষদ দ্বারা) চেয়েছিলেন। নানা বিষয়ে মতদ্বৈধ দেখা দেয়। হিন্দুরা চায় বড় যুক্তবাষ্ট্রীয় সংসদ, মুসলমান ও বড় রাজারা চায় ছোট। কেন্দ্র ও প্রদেশেব ক্ষমতা ভাগ নিয়ে বিবোধ বাড়ে। হিন্দুরা চায় বাড়তি (residuary) ক্ষমতা কেন্দ্রে থাকুক, মুসলমানরা চায়—প্রদেশ পাক। আর্থিক ব্যবস্থা ও দায়দায়িত্ব, প্রতিরক্ষার কর্তৃত্ব, লাটদের সংরক্ষিত ক্ষমতা এ সব তো চিরবিতর্কিত। বৈঠকের শেষে যে শ্বেতপত্র প্রকাশিত হয় তাতে দেখা যায়— (১) লক্ষ্য হিসাবে 'ডোমিনিয়ান' শব্দটার উল্লেখও নেই ; (২) কবে ফেড়ারেশন চালু হবে তার হদিশ নেই ; (৩) পূর্ব শর্ত মানা যায় না কারণ তা বহু বিলম্বের কারণ হবে ; (৪) ইণ্ডিয়া কাউনসিল বাতিল হয়নি ; (৫) সংরক্ষিত ক্ষমতা সর্বব্যাপী এবং গণতন্ত্রবিরোধী ; (৬)

অন্তর্বর্তী কালের পর ভারতীয়দের হাতে সৈন্য বাহিনীর নিয়ন্ত্রণ ছেড়ে দেবার প্রতিশ্রুতি নেই ; (৭) অর্থ দফতর ভারতীয়দের হাতে দেওয়া হলেও বাজেটের ২০ থেকে ২৫% এর বেশি নিয়ন্ত্রণ ছাড়া হয়নি ; (৮) আর্থিক রক্ষাকবচ আপত্তিজনক এবং অনাবশ্যক ; (৯) বাণিজ্যের দিক থেকে ইংল্যান্ডকে অন্যায় সুযোগ দেওয়া হচ্ছে, তার ওপর কেন্দ্রীয় সংসদের নিয়ন্ত্রণও নেই, এই দিক থেকে বড়লাটের ভিটো-ক্ষমতা মানা যায় না ; (১০) আই. সি. এস. আই. পি. এস. প্রভৃতি উচ্চতম চাকুরির নিয়োগ, নিয়ন্ত্রণ, মাইনে নিয়ে ভাবত সরকারকে ক্ষমতা দেওয়া হয়নি।[৬৮]

নেভিল চেম্বারলেন এ বিষয়ে একটা নিষ্ঠুব পবিহাস করেছিলেন—"ভাবত আদুরে ছেলে, তাকে একটা পেন্সিল কাটা ছুরি দেওয়া হবে বলা হয়েছে। যদি তাকে নিরাপদে রাখতে হয় তবে বেঁধে রাখতে হবে, ছেড়ে দিলে চলবে না।" আরুইন কিন্তু মন্তব্য করেন—কেন্দ্রীয় সরকারেব দায়িত্বহীনতা সংস্কারকে ছিবডেতে পরিণত কবেছে।

সাপ্রু ও জযাকব বৃথাই ফেডারেশনকে প্রাদেশিক স্বাযত্তশাসনেব পূর্বশর্ত করতে চেয়েছিলেন। তবু তাঁরা জয়েন্ট সিলেক্ট কমিটিব কাজে যোগ দিতে বিলেত গেলেন নির্বেদ মন নিযে। এতে ব্রিটিশ ভাবতেব ২১ জন এবং বাজ্য থেকে ৭ জন যোগ দেন। ইতিমধ্যে ম্যাকডোনালডের ক্ষমতা আবও কমে গিয়েছিল কারণ হার্বার্ট স্যামুয়েলের অনুগত লিবারেলবা মন্ত্রিসভা ত্যাগ কবেছিল। র‍্যামজেব নিজেব ভাষায়—তিনি "limpet in office." তা হলে আব কাব কাছে ভাবতীযদের আবেদন চলবে ? ভাবত সরকাব ও ব্রিটিশ সবকার দৃঢতার সঙ্গে শ্বেতপত্রকে সমর্থন করল। 'ডোমিনিয়ান স্ট্যাটাস' সম্বন্ধে এবাবও কোন উল্লেখ থাকল না। শুধু বিতর্ক হল নির্বাচনের পদ্ধতি ও ফেডাবেল সংসদেব আয়তন নিয়ে। জযাকর চাইলেন প্রত্যক্ষ নির্বাচন এবং বড়ো সংসদ। বাজা ও মুসলিমবা হোবকে উল্টো বোঝাল। উদাবপন্থীদেব হাতে বাখতে উইলিংডন সাপ্রুদেব সমর্থন কবলেন। হোর কাজীর বিচার করলেন—বড়ো সংসদ ও পরোক্ষ নির্বাচন। নিম্নতব কক্ষ নির্বাচন করবে প্রদেশেব নিম্নতব কক্ষ, কাউন্সিল অব স্টেট নির্বাচন কববে প্রদেশেব উচ্চতব কক্ষ। অর্থনৈতিক ব্যাপাবে ল্যাঙ্কাশিয়বেব সন্দেহ কিছুতেই ঘুচছিল না। ভারতীয় ট্যাবিফ কমিশন যে উচ্চহারে শুল্ক নির্ধাবণ করেছিল তাতে ল্যাঙ্কাশিয়বের সদস্যারা অত্যন্ত বিক্ষুব্ধ হয়। উইলিংডন ছ' মাসেব জন্য শুল্ক বৃদ্ধি মুলতুবি বাখেন। তবু ল্যাঙ্কাশিযরের মনে হয ভবিষ্যতে কেন্দ্রীয অর্থমন্ত্রী এ ধবনেব discriminating protection-এর নীতি নিতে পাবেন। পার্লামেন্টে আবাব চার্চিলের আক্রমণ তীব্র হতে তীব্রতর হচ্ছিল। হোব লিখছেন, "Winston is determind to smash the National Government and believes that India is a good battering ram as he has a large section of the Conservative Party behind him."[৬৯] রক্ষণশীলদের বাৎসবিক সভায ও জয়েন্ট সিলেক্ট কমিটিতে চার্চিলের অনুগামীরা জোর লড়াই দেয়।

১৮ মার্চ শ্বেতপত্র প্রকাশিত হয়। ১০ মার্চেব (ক্যাবিনেট মিনিটসে রক্ষিত) হোরের বক্তৃতা তাঁব গূঢ় অভিসন্ধি বুঝতে সাহায্য করে। তাঁরই ভাষায, "এ ব্যবস্থায় কংগ্রেস কোনদিন কেন্দ্রে সংখ্যাগবিষ্ঠতা লাভ করবে না।" অর্থাৎ ভাবতের সর্বাধিক জনপ্রিয দল কোনদিন ক্ষমতা পাবে না। দ্বিতীয়ত, প্রাদেশিক স্বায়ত্তশাসন (১৯৩৫-এর সংস্কারের একমাত্র কার্যে পরিণত অংশ)-এর অন্যতম লক্ষ্য—মুসলিম তোষণ। তৃতীয়ত, রাজন্যবর্গের ভিটোক্ষমতা দ্বারা যতদিন সম্ভব ফেডারেশন ঠেকান যাবে।

লর্ড লিনলিথগো-কে সভাপতি করে জয়েন্ট সিলেক্ট কমিটি গঠিত হল এপ্রিলে। তার

আগে থেকেই, পুণা প্যাক্টের পর পর, ব্রিটিশ সরকারের ওপর চাপ এল গান্ধীসহ কংগ্রেসকর্মীদের মুক্তি দেওয়া হোক। উইলিংডন ও হোর চাইছিলেন গান্ধী নিজের থেকে আইন অমান্য প্রত্যাহার করুন—তাতে সবকারের মর্যাদা বাঁচে। উইলিংডনের ভাষায়, "...the initiative for this must come from him and cannot come from us."[৭০] তিনি গান্ধীব সঙ্গে আলোচনায বসতে বাজি ছিলেন না। আরুইনের মত—তাঁর পবামর্শদাতারা দেখেছিলেন গান্ধীব জনপ্রিয়তা কমে যাচ্ছে, কংগ্রেসেব কর্মীরা অসহিষ্ণু হয়ে উঠছে, মধ্যস্থ হিসাবে গান্ধীর গুরুত্ব নিম্নমুখী। তাছাড়া "গান্ধী যদি বাণিয়ার মত ব্যবহার করেন ও শর্ত আবোপ করেন, তবে যেখানে আছেন (অর্থাৎ জেলে) সেখানেই থাকতে হবে।"[৭১] ১৯৩৩-এর ১লা এপ্রিল কলকাতা কংগ্রেসে যোগদান কবতে গেলে স্বরূপরাণী নেহরু, অ্যানি ও মালাব্যকে পথেই গ্রেফতাব কবা হল। কলকাতায আরো অনেককে। তবু চৌরঙ্গীতে ৮০০ জনেব জমায়েত হয ও শ্রীমতী নেলী সেনগুপ্তা প্রস্তাব পাঠ শুরু কবলে তাঁকেও গ্রেফতাব করা হয।

এ কথা ঠিক ওয়ার্কিং কমিটির মত না নিয়ে গান্ধীব পক্ষে আইন অমান্য প্রত্যাহার কবা সম্ভব ছিল না।[৭২] তিনি ঐ সময মাদ্রাজ মন্দিব প্রবেশ আইন ও হবিজন পত্রিকা প্রকাশ প্রভৃতি নিযে বেশি মাথা ঘামাচ্ছিলেন এবং সবকাব, এমনকি আপন পবিচিতদের মধ্যেও, সাড়া না পেযে অনশনের জন্য প্রস্তুত হচ্ছিলেন। ৩০ এপ্রিল তিনি ঘোষণা করলেন আত্মশুদ্ধির জন্য ৮ থেকে ২৯ মে (একুশ দিন) তিনি অনশন করবেন। এ নাকি ঈশ্বরেব নির্দেশ এবং হবিজন সমস্যার ওপব দৃষ্টি আকর্ষণ করাই তাঁব উদ্দেশ্য।[৭৩] নেহরু, মালব্য, আনসাবি, আজাদ প্রমুখ নেতাগণ প্রতিবাদ জানালেন। 'আত্মজীবনী'ব পাতায় নেহরুব বিভ্রান্তি ও বিবক্তি সুপবিস্ফুট।[৭৪] জেলে গান্ধীব মৃত্যু হোক সরকাব সে ঝুঁকি নিতে পাবে না। তাঁকে ৮ মে ছেড়ে দেওযা হল।

মুক্তিলাভেব পর তিনি ফিরে এলেন রাজনৈতিক ভূমিকায। ৮ মে কংগ্রেস সভাপতি অ্যানিকে ছ' সপ্তাহেব জন্য আইন অমান্য মুলতুবি বাখতে নির্দেশ দিলেন, সরকাবকে অনুবোধ করলেন বন্দীদের মুক্তি দিতে, আলোচনায বসতে রাজি এমন ইঙ্গিতও জানালেন। ৯ মে সবকাব জানাল, আইন অমান্য স্পষ্টভাবে প্রত্যাহাব করতে হবে এবং সে বিষযে আলোচনার বা বন্দীদেব মুক্তি দেবাব ইচ্ছা তাদের নেই।[৭৫] সবকাব জানতো কংগ্রেসীবা আইন অমান্য প্রত্যাহার করতে বাজি নয, শ্বেতপত্রও মেনে নেবে না, অথচ নতুন সংস্কাবেব সুযোগে যতগুলি সম্ভব পরিষদীয আসন দখল করতে আগ্রহী।[৭৬] উইলিংডনেব ধারণা ছিল জওহরলাল, প্যাটেল ও আব্দুল গফ্ফর খাঁ কোনও চুক্তি মানবেন না—অতএব গান্ধীব সঙ্গে আলোচনা করে (তাঁব ভাবমূর্তি উজ্জ্বল কবে) লাভ কি?[৭৭] উইলিংডন নেহরুর আপত্তি সম্বন্ধে ভুল বলেননি। তাঁব ডায়েবিতে পড়ি, "All India, or most of it, stares reverently at the Mahatma and expects him to perform miracle after miracle and put an end to untouchability and get Swaraj and so on—and does nothing itself!"[৭৮] এ বাক্যগুলির শ্লেষ সুস্পষ্ট।

নেহরুর মত উগ্রপন্থীবা বললেন ছোট ছোট দলের সত্যাগ্রহ চলুক, কৃষক-শ্রমিকদের স্বার্থে আন্দোলন বন্ধ করা চলবে না; অন্যদিকে শাসনসংস্কার গ্রহণ কবা হোক এরকম চাপও আসতে থাকে, বিশেষত, জাতীয়তাবাদী মুসলিমদের কাছ থেকে।

গান্ধী অসুস্থ হওয়ায় আইন অমান্য আরও ছ' সপ্তাহ পিছিয়ে দেওয়া হল। জাতীয়তাবাদী

মুসলিমরা, বিশেষত, আসফ আলি, সংসদীয় রাজনীতির পক্ষে চাপ বাড়ালেন। গান্ধী তখনও চাইছেন আলোচনায় বসার আগে অন্তত সীমান্ত গান্ধীকে মুক্তি দেওয়া হোক।[৭৯] জুলাই মাসেব মাঝামাঝি স্থিব হল বড়লাটের সঙ্গে তিনি দেখা করতে চাইবেন। নেহরু শুনে চটে লাল। বড়লাট বাজি হলেন না। ব্যক্তিগত আইন অমান্যের কথা মুখে বললেও গান্ধী দ্বিতীয়বাব অনুবোধ জানালেন। ২৬ জুলাই-এব প্রতিবেদনে গান্ধী 'ডিক্টেটর' প্রথা ত্যাগ করলেন। এসব উল্টোপাল্টা এবং নতিস্বীকাবমূলক কাজ দেখে উদারপন্থী সাপ্রুও বিমূঢ়।[৮০] গান্ধী সববমতী ত্যাগ করে ওয়ার্ধায আশ্রম স্থাপন করবেন শুনে শাস্ত্রী ঠাট্টা করে গান্ধীর নাম দিলেন 'দ্বিতীয় ডন কুহোটি' (Second Don Quixote)।[৮১] গুজবাটে স্বাধীনভাবে ভ্রমণ কবতে চাইলে গান্ধীকে আবাব গ্রেফতার কবা হল (১লা আগস্ট), তিনদিন পরে ছেড়ে দিয়ে পুণাব মধ্যে অন্তবীণ কবা হল, অমান্য কবলে এক বছবের জেল দেওযা হল। হোবেব মতে এসব কবে তিনি আবাব পাদপ্রদীপেব সামনে ফিবতে চাইছিলেন। উইলিংডন মনে কবতেন তিনি কংগ্রেসী রাজনীতিতে 'back number' হযে গেছেন।

বলা বাহুল্য, নরম বা চবমপন্থীবা কেউ খুশি হযনি। নবমপন্থীবা তখন সংস্কাব, নির্বাচন, ক্ষমতাব লড়াই-এর কথা ভাবছেন আব নেহরু সব ব্যাপাবটায অত্যন্ত ক্ষুব্ধ।[৮২] সাপ্রুর ভাষায, কংগ্রেস কর্মীসাধাবণের মনে "the present feeling is of despair and disappointment."[৮৩] সমস্ত অনশনেব ব্যাপাবটাই তাঁব চোখে মধ্যযুগীয় বলে প্রতীয়মান হয়েছিল। শাস্ত্রী লিখছেন, "তাঁব অনশন আমাব বিবক্তি উৎপাদন করে। তাঁব অন্তবেব বাণীব ঘন ঘন উল্লেখ আমাকে অধীব কবে।" যেখানে ব্রিটেনে বক্ষণশীল দল শিকড় গেড়ে বসেছে আব সংখ্যালঘুরা সংস্কাবেব সুফল ভোগেব জন্য উৎসুক সেখানে জাতীযতাবাদীদেব নিষ্ক্রিযতা বা অনৈক্য সাজে না।

সেপ্টেম্বরে গান্ধী ও নেহরুব দেখা হল—প্রায় দু' বছব পর। স্থির হল গান্ধী তাঁব জেলেব বাকি সমযটা হরিজন আন্দোলন নিয়ে কাটাবেন, কংগ্রেসী নেতাদেব প্রযোজনে পরামর্শ দেওযা ছাড়া অন্য কিছু করবেন না। সত্যাগ্রহ চলবে। নেহরু গান্ধীব প্রতি পূর্ণ আনুগত্য জানালেন। তাঁব মতে গান্ধীব সহযোগিতা ছাড়া বাঞ্ছনীয লক্ষ্যেব দিকে এগোনো সম্ভব ছিল না। হবিজন আন্দোলনেব মাধ্যমে গান্ধী দেশেব ঐক্য ও সংগ্রামী মনোভাব জাগিযে রাখতে পাববেন এ আশা তাঁব ছিল।[৮৪] গান্ধী কাজটা একটু বেশি কবছিলেন—তা না হলে বিহাবেব ভূমিকম্পে সহস্র সহস্র লোকেব প্রাণহানিব পিছনে তিনি অস্পৃশ্যতার পাপ দেখতেন না। ববীন্দ্রনাথ এই অবৈজ্ঞানিক (এবং অমানবিক) মন্তব্যেব প্রতিবাদ না কবে পাবেননি। ফলে গান্ধী মনপ্রাণ দিয়ে ত্রাণকার্যে আত্মনিযোগ কবেছিলেন। অন্য দিকে নেহরু ক্রমশই সমাজতন্ত্রেব দিকে ঝুঁকছিলেন। তখনও তাঁব চোখে স্ববাজ প্রাথমিক লক্ষ্য, আইন অমান্য শ্রেষ্ঠ উপায়।[৮৫] আবাব যমনদাস মেহতা, এন সি কেলকাব প্রভৃতি দক্ষিণপন্থী আমলাতন্ত্র ও মুসলিমদেব আধিপত্য ঠেকাতে আইনপবিষদ দখল করতে বদ্ধপরিকর হচ্ছিলেন। মাদ্রাজের সত্যমূর্তি তো কংগ্রেস স্বরাজ পার্টি প্রতিষ্ঠা কবেছিলেন। কিন্তু কোন পক্ষই গান্ধীকে হারাতে প্রস্তুত ছিলেন না।[৮৬] দক্ষিণপন্থীদের পক্ষ থেকে নরীম্যান, আনসারি ও বিধান রায় গান্ধীব সম্মতি আদায কবাব জন্য চেষ্টা শুরু কবলেন। বোম্বাই-এর কে. এম. মুন্সীও যোগ দিলেন। গান্ধী শেষে রাযের কথায় নিমরাজি হলেন ; আনসারিকে জানালেন, যদিও তিনি ব্যক্তিগত সত্যাগ্রহে বিশ্বাসী তবু সমস্ত ব্যাপারটা আলোচনার্থে এ. আই. সি. সি. ডাকতে তিনি আপত্তি জানাবেন না।[৮৭] এঁদের ও রাজেন্দ্র প্রসাদের সঙ্গে আলাপের পর ৭ এপ্রিল (১৯৩৪) তিনি ঘোষণা কবলেন, কংগ্রেস আপাতত সত্যাগ্রহের ব্যাপারটা তাঁর

হাতে ছেড়ে দেবে। এটা নাকি বাস্তববাদীর পরাজয় স্বীকার নয়, একটা 'আধ্যাত্মিক সমাধান', ভবিষ্যতে সত্যাগ্রহ অস্ত্র যাতে আরো ভালোভাবে কাজে লাগানো যায় তার জন্য প্রস্তুতি। আনসারিকে লিখলেন : "I feel that it is not only right, but that it is the duty of every Congressman who for some reason or another, does not want to, or cannot take part in civil resistance, and who has faith in entry into the legislatures, to seek entry and form combinations in order to promote the programme..."[৮৮] বল্লভভাইকে লিখলেন, যারা দিনরাত কাউন্সিলে ঢোকার জন্য ব্যাকুল তাদের ঢুকতেই দেওয়া উচিত। "Don't you think it is better for someone who is always dreaming of jalebi (জিলিপী) to eat it and find out its actual taste for himself ?"[৮৯] বলা বাহুল্য, নেহরু মর্মাহিত হলেন।

গান্ধী বুঝতে পেরেছিলেন সত্যাগ্রহরূপ হরধনুতে সকলে জ্যা রোপণ কবতে পাবে না। সত্য অসত্য হিংসা অহিংসা নিয়ে কোনো কংগ্রেস কর্মীব মাথাব্যথা নেই। সরকার এ আই সি সি-র ওপর নিষেধাজ্ঞা তুলে নেওয়ায় যেভাবে কংগ্রেসীদের মধ্যে চাঞ্চল্য দেখা গেছে তাতে তাঁর সরে থাকাই শ্রেয়। কম্যুন্যাল অ্যাওয়ার্ডের প্রতিবাদে মালব্য ও অ্যানি তো আলাদা ন্যাশনালিস্ট পার্টি গড়ে ফেলেছেন। তা ছাড়া দেখা দিয়েছে কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি। নেহরুব তাতে হাত না থাকলেও সহানুভূতি ছিল। 'না গ্রহণ না বর্জন নীতি'তে অনেকেই অসন্তুষ্ট। উপদলীয় দ্বন্দ্ব তো ছিলই। সাপ্রুব ভাষায়, "প্রায় সর্বত্রই কংগ্রেসে নিজেদেব দলেব লোকেব মধ্যে গৃহযুদ্ধ চলছে।" বুদ্ধিমান জযাকব শাস্ত্রীকে লিখলেন, এই ঘৃণ্য দলাদলির কেন্দ্রে ঝাঁপিযে না পড়ে তার প্রান্তে থেকে গান্ধী বুদ্ধিমত্তাব পবিচয়ই দিচ্ছেন।[৯০]

জুন প্রস্তাবের বিরুদ্ধে নেহরুর প্রতিবাদের পব গান্ধীর স্থৈর্যেব বাঁধ ভাঙল। ১৭ সেপ্টেম্বর এক দীর্ঘ প্রতিবেদনে গান্ধী জানালেন, যেসব মূল্যবোধ তাঁর জীবনেব শ্রেষ্ঠ সম্পদ তা নিয়ে অধিকাংশ কংগ্রেসীদের সঙ্গেই তাঁর মতবিরোধ উপস্থিত। তিনি খাদি, চবখা, অস্পৃশ্যতা দূরীকরণ ও অহিংসার উল্লেখ কবলেন। বিশেষ কবে সমাজতন্ত্রীদের সম্বন্ধে বললেন, "If they gain ascendancy in the Congress I cannot remain in the Congress." সত্যাগ্রহের সাধনায যদি কংগ্রেসীদেব পূর্ণ সহানুভূতি না পান, তবে একাই তিনি পথ চলবেন। তাঁব কাছে স্ববাজেব অর্থ নৈতিক আত্মশুদ্ধি, বাজনৈতিক সংস্কাব নয়।[৯১] তবে বাইরে থাকলেও পরামর্শ দিতে কার্পণ্য করবেন না তিনি। যখন বোম্বাইতে কংগ্রেসের অধিবেশন বসল তখন গভীর দুঃখেব সঙ্গে সংগঠন তাঁব সিদ্ধান্ত গ্রহণ করল। অবশ্য ভয়েব কিছুই ছিল না। সভাপতি তাঁরই সুযোগ্য শিষ্য বাজেন্দ্র প্রসাদ। তাঁকেই যখন এ আই সি সি থেকে ওয়ার্কিং কমিটি মনোনয়ন কবার ক্ষমতা দেওযা হল তখন বাইরে থেকে চাবিকাঠি নাড়ার কোন অসুবিধা রইল না মহাত্মার। কংগ্রেস স্থাপন করল সারাভাবত গ্রামীণ শিল্প সমিতি, যা গান্ধীব অধীনে হবে এক স্বনিয়ন্ত্রিত সংস্থা। ১৯২৫-এ তৈরি হয়েছিল সারা ভারত সূতা কাটুনি সঙ্ঘ। এখন থেকে এই দুই প্রতিষ্ঠান গান্ধীর কর্মসূচিব দুই মূল স্তম্ভ হয়ে দাঁড়াল। কংগ্রেস নামল সক্রিয় রাজনীতিতে অর্থাৎ ভোটাভুটিতে, আর গান্ধী চললেন আপন সত্য পালনের জন্য বনবাসে। সেই ভোট যুদ্ধের নায়ক অবশ্যই বল্লভভাই প্যাটেল, যার মত সমাজতন্ত্রবিরোধী বিরল। আরও রইলেন এস কে পাতিল ওমোরারজি দেশাই-এর মত স্থানীয় নেতা যারা মন্ত্রীত্ব[৯২] গ্রহণে আগ্রহী।

॥ ৪ ॥

উনিশ শো চৌত্রিশের ৬ জুন এক প্রেস বিজ্ঞপ্তি দ্বাবা কংগ্রেসের ওপব নিষেধাজ্ঞা তুলে নেওয়া হল। হোমমেম্বার হেইগের উদ্দেশ্য ছিল দক্ষিণপন্থী ও সমাজতন্ত্রী লড়াইয়ে প্রথম পক্ষ সমর্থন। অক্টোবরে বোম্বাই কংগ্রেস অধিবেশনে সভাপতি বাজেন্দ্র প্রসাদ শাসন সংস্কারবিষয়ক শ্বেতপত্রের নিন্দা করেছিলেন। তাঁর মতে নযা ব্যবস্থায় ব্রিটিশ কর্মচারী ও মনোনীত সদস্যবৃন্দের স্থান নেবে ফেডারেশনে যোগদানকারী বাজন্যবর্গেব প্রতিনিধিবা। পৃথক ভোটাধিকার ব্যাপকতর হওয়ায নতুন সংসদ হবে কম প্রগতিশীল। বড়লাট ও ছোটলাটদের হাতে এত 'বিশেষ দায়িত্ব' ও 'বিবেচনা (discretion) অনুযাযী নীতিগ্রহণেব ক্ষমতা' দেওয়া হযেছে যে তাব ফলে ভাবতীয়বা আসল ক্ষমতা থেকে বঞ্চিত হবে। প্রাদেশিক স্বায়ত্তশাসন যে গুরুতব রূপে ব্যাহত হবে, তাতে সন্দেহ নেই। অর্থনৈতিক ব্যাপারে অর্থমন্ত্রী ও সংসদেব ক্ষমতা অতি সীমিত করা হযেছে। তা ছাড়া ভবিষ্যৎ অগ্রগতি নির্ভর কবছে পার্লামেন্টেব দাক্ষিণ্যেব ওপব। "It would be a kind of federation ın which unabashed autocracy will sit entrenched in one-third of India and peep in every now and then to strangle popular will ın the remaınıng two-thirds." কংগ্রেস সভাপতি সাপ্রু ও জযাকব থেকে আলাদা কথা বলেননি। সাম্প্রদাযিক বাঁটোযাবাব ব্যাপাবে কংগ্রেস নিবপেক্ষ রইল—আনসারিকে খুশি রাখাব জন্য। নতুন সংবিধানে সুতা কাটা ও শ্রমদান কংগ্রেসেব কোনো কমিটিব সদস্য পদে প্রার্থী হবাব সর্তরূপে স্বীকৃত হযেছিল। সর্ব ভাবতীয গ্রামীণ শিল্পোদ্যোগ সংস্থাব কথা আগেই বলেছি।

তবু ১৯৩৪ সালেব নভেম্ববেব কেন্দ্রীয আইন পবিষদেব নির্বাচনে কংগ্রেস নামল এবং পূর্ণ স্ববাজেব দাবিতে অটল থেকে ৪৪টি আসন জিতল। আবও কিছু সদস্যেব সমর্থন পেযে তাঁব সমর্থন দাঁড়াল ৬০-এ। ১৯৩৫-এর ৭ ফেব্রুয়ারি সাবা ভাবত প্রতিবাদ দিবস পালন কবলেও দক্ষিণপন্থীবা জানতেন শাসন সংস্কাব বিল তাঁবা ঠেকাতে পাববেন না। বরং প্রস্তাবিত প্রাদেশিক স্বাযত্তশাসনেব পূর্ণ সুযোগ গ্রহণ সমীচীন। এ ব্যাপাবে জিন্নার সহযোগিতা আবশ্যক হযেছিল।

গান্ধীর প্রস্থান ও জিন্নাব প্রবেশ প্রায় সমকালীন। মহম্মদ আলি ও সাফিব মৃত্যুব পর লীগের কর্ণধাব কেউ ছিল না। সদস্য সংখ্যা ও শৃঙ্খলাবোধ কমছিল, তহবিল নিয়ে নয-ছয় চলছিল, সুদূব সুইটজাবল্যাণ্ডবাসী আগা খাঁব নেতৃত্ব দেবাব শক্তি বা ইচ্ছা কোনটাই ছিল না। এই অবস্থায সদ্যবিবাহিত লিযাকত আলি খাঁ জিন্নাব সঙ্গে দেখা কবলেন এবং সনির্বন্ধ অনুরোধ জানালেন ভাবতে ফিরে লীগেব পরিচালনাভার গ্রহণ কবতে। প্রথমে জিন্না রাজি হননি ; পরে বলেন, "সরেজমিনে পরিস্থিতি বুঝে যদি যেতে বলেন, যাবো।"[৯১ক] ১৯৩৪-এব এপ্রিলে লিয়াকতেব সাহায্যে জিন্না লীগেব চিবস্থায়ী সভাপতি নির্বাচিত হলেন। কেন্দ্রীয আইনপবিষদে নিজের বোম্বাই আসন তো জিতলেনই, উপবন্তু ২২ জনের (১৮ জন মুসলিম) এক পরিষদীয় দল তৈরি করে ফেললেন। যখন বাজেন্দ্র প্রসাদরা বুঝেছেন মুসলিমদেব সঙ্গে আপোস না কবলে কেন্দ্রে ক্ষমতা পাওযা যাবে না, তখন জিন্নাও বুঝেছেন কংগ্রেসের সঙ্গে বোঝাপড়া না কবলে তিনি জাতীয স্তবেব নেতা বা সংখ্যালঘু প্রদেশের মুসলিমদের 'sole spokesman' হতে পারবেন না। পঞ্জাবে ফজল-ই-হোসেন তাঁর

সমঝোতার নীতি না মানলেও বাংলার মুসলমানরা মানতে পারে।[৯২] এই পরিপ্রেক্ষিতে জিন্না ও কংগ্রেস সভাপতির কথাবার্তা হয় ১৯৩৫-এর গোড়ায়।[৯৩] আজাদ রাজেন্দ্র প্রসাদকে জানান, জিন্না আপোসের মেজাজে আছেন এবং মুসলিমদের হয়ে প্রতিশ্রুতি দিতে সমর্থ।[৯৪] বল্লভভাই, মালব্য ও ভুলাভাই-এর সঙ্গে কথা বলে রাজেন্দ্র প্রসাদ যৌথ নির্বাচনের বদলে বাংলা ও পঞ্জাবের মুসলিমদের আসন সংখ্যার ৫১% দিতে বাজি হন।[৯৫] জিন্না আরও সুবিধা চাইলেন। স্থির হল বাংলায় মুসলিম আসন সংরক্ষিত হবে ও ইউরোপীয় আসনের কিছু ভাগ পাওয়া গেলে তা জনসংখ্যার অনুপাতে হিন্দু ও মুসলমান ভাগ করে নেবে।[৯৬] বাজেন্দ্র প্রসাদ প্যাটেলকে জানান, যৌথ নির্বাচনেব জন্য এই মূল্য দেওয়া যায়।[৯৭] ঐতিহাসিকের কর্তব্য দেখিয়ে দেওয়া বাংলা ও পঞ্জাবেব হিন্দু/শিখের স্বার্থহানি করে কিভাবে রাজেন্দ্র প্রসাদ ও আজাদ-রা জিন্নার সঙ্গে বোঝাপড়া করতে চেয়েছিলেন। স্বীকাব কবতে হবে জাতীয় সংহতিব দিক থেকে যৌথ নির্বাচন অতি গুরুত্বপূর্ণ এবং নেহরু বিপোর্ট থেকে কংগ্রেস তা দাবি কবে আসছে। তা ছাড়া জিন্নাকে ফজল-ই-ব দল থেকে সরিয়ে নিলে তিনি হয়তো এতখানি বিচ্ছিন্নতাবাদীতে পবিণত হতেন না। কিন্তু পঞ্জাবের শহরবাসী মুসলিমবা তা মানত কী? বাঙালী হিন্দুবা ও মুসলিমবা সবাই মানতো এ কথাও কি ঠিক? ১৯২৭-৩৩-এব মধ্যে ফজলল হক (আবদার বহিমেব সমর্থনে) মুসলিমদের স্বার্থে বঙ্গীয় প্রজাস্বত্ব আইন সংশোধন বিল (১৯২৮), বঙ্গীয় গ্রামীণ প্রাথমিক শিক্ষা বিল (১৯৩০), বঙ্গীয় ম্যুনিসিপাল অ্যাক্ট সংশোধন বিল (১৯৩২), বঙ্গীয় মহাজন বিল (১৯৩২) ও বঙ্গীয় কৃষি ঋণগ্রস্তদের জন্য বিল (১৯৩৩) উত্থাপন করে ও অনেকগুলি পাস কবে হিন্দু ভদ্রলোকদেব খেপিযে দিযেছিলেন। সাম্প্রদাযিক বাঁটোযাবা ও পুণা চুক্তি তাতে ঘৃতাহুতি দেয। পূর্ব বাংলার হিন্দুরা অনিশ্চিত ইউবোপীয আসনেব ভাগাভাগিব লোভে যৌথ নির্বাচন চাইবে কেন? আব লোক্যাল ও যুনিয়ান বোর্ডে কর্তৃত্বেব মধুব স্বাদ পাবার পর মুসলিমবাই বা কেন আইন পবিষদে চিবন্তন কর্তৃত্ব চাইবে না? গ্যালাহার ও আযেষা জালালেব মতে হিন্দু মহাসভা বাজেন্দ্র প্রসাদ-জিন্না আলোচনা সফল হতে দেয়নি।[৯৮] মালব্যকে দোষী কবেছেন মার্গেবিট ডাভ। এ মত এক পেশে। আযেষা জালাল জিন্নার পক্ষে বীতিমত ওকালতি কবেছেন। জিন্না নাকি সাম্প্রদাযিক বাঁটোযাবাব রাজনৈতিক ব্যাখ্যা কবেছেন, ধর্মীয ব্যাখ্যা নয। ওটা না গ্রহণ কবলে পুবো শাসন সংস্কারটাই বর্জন কবতে হত। কিন্তু জিন্না কি জানতেন না (এবং বলেননি) যে এই সংস্কার "অপমানজনক" ও "অসহ্য"? আসলে তিনি বুঝেছিলেন মুসলিম প্রদেশগুলি স্বাযত্ত শাসনের জন্য লোলুপ এবং তা গ্রহণ না কবলে তিনিই বর্জিত হবেন। সেই অংশটুকু গ্রহণ করে ফেডারেশনের অংশটুকুর সমালোচনা করেছিলেন তিনি—আপন স্বার্থে। ফেডারেশনে আপত্তি জানিযে তিনি কংগ্রেসেব সঙ্গে তাল বজায় রাখছিলেন। অপব দিকে পঞ্জাব ও বাংলার জন্য যতটা বেশি সুবিধা আদায় করে সেখানকার মুসলিমদের আনুগত্য সংগ্রহ করতে চাইছিলেন। বঙ্গীয় হিন্দুদেব মেজাজ বোঝা গিযেছিল ১৯৩৩-এব মার্চে আইন পরিষদে আনীত জিতেন্দ্রলাল বন্দ্যোপাধ্যাযের পুণা প্যাক্ট-বিবোধী প্রস্তাব থেকে। এই প্রস্তাব ৩৬-২৭ ভোটে গৃহীত হয়। অক্ষয়কুমার সেন ছাড়া সব বর্ণহিন্দু প্রস্তাবের পক্ষে এবং সব অনুন্নত হিন্দু (এবং মৌলভী আবদুস সামাদ ছাড়া সব মুসলমান) বিপক্ষে ভোট দেয। অমূল্যধন রায়, মুকুন্দবিহারী মল্লিক প্রভৃতি অনুন্নত শ্রেণীর সদস্যের বক্তৃতাব সুর এবং বেঙ্গল ফেডারেশনের কার্যাবলী বাঙালী বর্ণহিন্দুর মনঃপূত হতে পারে না। বিশেষ করে অপছন্দ হয়েছিল তপসিলী জাতি নির্ধারণের প্রণালী। ভারতের অন্যান্য প্রদেশে

অস্পৃশ্যতাই ছিল মাপকাঠি। কিন্তু বাংলার জন্য মাপকাঠি করা হল "সামাজিক ও রাজনৈতিক পশ্চাৎপরতা" (social and political backwardness)। সাইমন কমিশন ও লোথিয়ান কমিটি কিন্তু অস্পৃশ্যতাকেই মাপকাঠি করতে বলেছিলেন। বাংলা সরকার যখন এ সব জাতের তালিকা ঘোষণা করল ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশনও প্রতিবাদ না করে পারেনি।[৯৯] যাদের জন্য সরকারের এত মাথা ব্যথা তাদের মধ্যে পোদরা বিভক্ত হলেও মাহিষ্য, সূত্রধর ও নাথ বা যোগীরা ঐক্যবদ্ধভাবে আপত্তি জানায়।[১০০] কিন্তু গ্রামবাংলার, বিশেষত পূর্ব বাংলার, তপসিলী জাতিদের মধ্যে ফজলল হকের কৃষক প্রজা পার্টির শক্তিশালী ভিত্তি ছিল। ১৯৩৭-এব নির্বাচনে যে ৩২ জন তপসিলী প্রতিনিধি নির্বাচিত হয়, তার মধ্যে কংগ্রেসী ছিল—৭, হিন্দুসভা—২ ও স্বতন্ত্র—২৩। কংগ্রেস টিকেটে নির্বাচিত হয় ৫৪, স্বতন্ত্র বর্ণহিন্দু—৩৭, হিন্দু জাতীয়তাবাদী—৩, হিন্দু সভা—২, মুসলিম লীগ—৩৯, কৃষক প্রজা পার্টি—৪০, স্বতন্ত্র মুসলিম—৪২, ইউরোপীয়, 'অ্যাঙ্গলো-ইণ্ডিয়ান' ও ইণ্ডিয়ান ক্রিশ্চিয়ান—৩১। বলা বাহুল্য, কংগ্রেস, লীগ, কৃষক প্রজা পার্টির কারোর কোন সংখ্যাগরিষ্ঠতা ছিল না, প্রত্যেকের নজব ছিল তপসিলী প্রতিনিধিদের ওপর। বর্ণহিন্দুদের পক্ষে এ যেন সার্কাসের শক্ত করে টানা দড়ির ওপব দিয়ে হাঁটা। হাঁটতে পারেনি তাবা।

আমবা শাসন সংস্কারেব প্রসঙ্গে ফিবে যাই। ভারত সবকাব ও ব্রিটিশ সরকাব স্থির কবেছিল তাবা শ্বেতপত্রের বাইবে যাবে না। জয়েন্ট সিলেক্ট কমিটিতে বিতর্ক হচ্ছিল নির্বাচনেব পদ্ধতি ও ফেডারেল সংসদেব আয়তন নিযে। জয়াকর চাইলেন প্রত্যক্ষ নির্বাচন হোক এবং সংসদ বড মাপের হোক। কিন্তু মুসলিম ও অন্য সংখ্যালঘুদেব এবং একদল বাজার মন্ত্রণায হোব প্রথমে ঠিক করলেন পবোক্ষ নির্বাচন ও ছোট সংসদ হবে। উইলিংডন কিন্তু জানালেন এতে উদারপন্থীবা ক্ষুব্ধ হবে।[১০১] হোব কাজীব বিচাব কবলেন—সংসদ বড় হল কিন্তু নির্বাচন পরোক্ষ রইল। প্রাদেশিক আইন সভা (Assembly) নির্বাচন করবে নিম্নতব কক্ষ আব প্রাদেশিক আইন পরিষদ (Council) বা ইলেকটবাল কলেজ নির্বাচন কববে কাউন্সিল অব স্টেট। বিল রূপে এ সব প্রস্তাব পার্লামেন্টে আনা হল ও ১৯৩৫-এর ৪ আগস্ট রাজার সম্মতি লাভ করে আইন (Government of India Act , 1935)-এ পবিণত হল। স্থির হল ১৯৩৭-এব ১ এপ্রিল থেকে কিছু রক্ষা কবচসহ পূর্ণদায়িত্ববান সবকার (এখন সিন্ধু ও উডিষ্যাকে নিয়ে) এগাবটি প্রদেশে চালু হবে। ফেডারেশনেব অর্থাৎ ফেডাবেল কেন্দ্রীয় সরকার ও সংসদের ব্যবস্থা থাকল। ডায়ার্কির ভূত প্রদেশ থেকে কেন্দ্রের ঘাড়ে চাপল। বৈদেশিক সম্পর্ক ও প্রতিবক্ষা হল বডলাটের জন্য সংরক্ষিত। কিছু বক্ষাকবচসহ অন্যান্য কেন্দ্রীয় বিষয় গেল মন্ত্রীদেব হাতে।

প্রাদেশিক ও কেন্দ্রীয আইন সভায সাম্প্রদায়িক বাঁটোয়াবা অনুযায়ী পৃথক ভোটাধিকার বহাল বইল। ডোমিনিয়ান স্ট্যাটাসের কথা ছিল না, তবে বলা হল "mainly by usage and convention India under the new constitution might quickly acquire the same freedom, internal and external, as that of the other members of the British Commonwealth."

এব মধ্যে সবচেয়ে অনিশ্চিত ছিল ফেডাবেশন। দ্বিতীয় গোলটেবিল বৈঠক থেকে রাজাদের মতিগতি বদলে গেছিল। পাতিয়ালার নেতৃত্বে একদল ক্ষুদ্র বাজা সাপ্রুর পরিকল্পনাব বিরোধিতা করছিলেন। তাঁরা চাইছিলেন বাজাদের এক আলাদা যুনিযন। বিকানীর আবার এদের বিরোধিতা করেন। বিকানীরের সমর্থনে ভূপালের নবাব

পাতিয়ালাকে হারিয়ে চেম্বার অব প্রিন্সেসের সভাপতি হলেন। অনেক রাজ্য অর্থনৈতিক ব্যবস্থায় অসন্তুষ্ট হন এবং দ্বিতীয় গোলটেবিল বৈঠকের বহু সময় এই আলোচনায় ব্যয়িত হয়। মাঝারি রাজ্যরা শেষে বিকানীর-ভূপালের পক্ষে যান। বড় রাজ্য হায়দ্রাবাদের আকবর হায়দারি আবার পাতিয়ালা বা বিকানীরের কোনো কথা শুনলেন না।[১০২] ফেডারেল সংস্থা কর্তৃক কেন্দ্রীয় বিষয়ে শাসন তিনি মানতে রাজি নন। অন্তত পাঁচ পাঁচটা রক্ষাকবচ তাঁর চাই। ১৯৩২-এর প্রথমে হায়দ্রাবাদ সাপ্রুকে স্পষ্ট জানিয়ে দেয় তা স্বৈরতন্ত্র ছাড়তে রাজি নয়। জয়েন্ট সিলেক্ট কমিটির অনুরোধে সাপ্রু আবার এক প্রস্তাব রচনা করেন কিন্তু অনেকে গোপনে সমর্থন করলেও প্রকাশ্যে হায়দারি ও রামস্বামী আয়ারের বিরোধিতার জন্য পিছু হঠেন। মুসলিমরা হঠাৎ সমর্থন প্রত্যাহার করে এবং ব্রিটিশ প্রতিনিধি দল তাদের অনুসরণ করে।[১০৩] ব্যাপারটা ঠিক কাকতালীয় নয়। মুসলিম-প্রধান প্রদেশে আধিপত্য কায়েম করার পর কেন্দ্রের ব্যাপারে মুসলিমদের বিশেষ মাথা ব্যথা ছিল না। ফেডারেশন হলে তারা তো সংখ্যালঘুই হয়ে যাবে। জাফরুল্লা খাঁর বহু প্রস্তাব রাজন্যবর্গকে ভড়কে দেবার জন্য উত্থাপিত হয়েছিল। মুসলিমরা ফেডারেশন চায়নি।

আমার বিশ্বাস বড় রাজা, মুসলমান ও ব্রিটিশ পক্ষের মধ্যে গভীর ষড়যন্ত্র চলছিল। হায়দারি ও মীর্জা ইসমাইলের কোন্দল চিত্তবিক্ষেপকারী অভিনয় মাত্র। পাতিয়ালা ও জামসাহেবকে বুদ্ধি যোগাচ্ছিলেন রাসব্রুক উইলিয়ামস, অর্থাৎ রক্ষণশীল দল, একথা স্বয়ং হোর স্বীকার করেছেন।[১০৪] শেষ পর্যন্ত সাইমন কমিশন যা ভেবেছিলেন তাই হল—অর্থাৎ ফেডারেশন "a dim and distant product of the future" থেকে গেল। এর জন্য ভারতীয়দের অন্তর্দ্বন্দ্ব অবশ্যই দায়ী ছিল কিন্তু ব্রিটিশ সরকারের ওপর রক্ষণশীল দলের ক্রমবর্ধমান ও পরস্পর বিরোধী প্রভাব কম দায়ী নয়। শুধু সলসবেরির উপদলই বাধা দিচ্ছিল না। চার্চিল অস্টেন চেম্বারলেনকে পটাচ্ছিলেন বলডুইনকে হটাবার উদ্দেশ্য নিয়ে, অতএব দলের নেতৃত্ব রাখতে বলডুইনও সংস্কার বিষয়ে কঠোর মনোভাব নিচ্ছিলেন। চার্চিল শুধু পাতিয়ালার মহারাজাকেই নয়, চেম্বার অব প্রিন্সেসের চ্যান্সলার—ভূপালের নবাবকেও জপাচ্ছিলেন। ফলে ১৯৩৫-এর ফেব্রুয়ারিতে বোম্বাই সম্মেলনে রাজন্যবর্গ ফেডারেশন প্রস্তাব প্রায় নাকচ করে দিলেন। ঠিক এই সময় চার্চিল ফেডারেশনের বিরুদ্ধে পার্লামেন্টে তিক্ততম বিষ উদ্গীরণ করেছিলেন।[১০৫]

১৯৩৫-এ আইনের মুখবন্ধ (preamble) সম্বন্ধে হোর বললেন, "Rightly understood, the Preamble of 1919, which I repeat will stand unrepealed, is a clear statement of the purpose of the British people, and this Bill is a definite step, indeed a great stride, forward towards the achievement of that purpose." যদিও এই মুখবন্ধের যে ব্যাখ্যা ১৯২৯-এ আরুইন করেছিলেন হোর তা মানতে রাজি হন—"the natural issue of India's progress as there contemplated is the attainment of Dominion Status", তবু এও যোগ করেন যে কাজ দেখে বিচার হবে।

শাসনতন্ত্রের ফেডারেশন অংশ আপাতত মুলতুবি রইল, অন্যান্য অংশ চালু হল। ১৯৩৫-৩৬-এ যে প্রশ্ন কংগ্রেসের সামনে বড়ো হয়ে উঠেছিল তা হল—(১) কংগ্রেস শাসন সংস্কার আদৌ গ্রহণ করবে কিনা, এবং (২) গ্রহণ করে নির্বাচনে জিতলে মন্ত্রিত্বভার নেবে কিনা। দক্ষিণপন্থীরা মোটামুটি রাজি হলেও সমাজতন্ত্রী দল ও নেহরুর তীব্র আপত্তি ছিল। গান্ধী আইন অমান্য প্রত্যাহার করায় তিনি কিরূপ মর্মাহত হন তা আত্মজীবনীর ছত্রে ছত্রে

বিধৃত যেমন, "Life seemed to be a dreary affair, a very wilderness of desolation." এ প্রসঙ্গে গান্ধীর জীবন ও কর্মদর্শন সম্বন্ধে তাঁর মনে বহু প্রশ্ন জাগে। কেন এই অতীতমুখী সন্ন্যাসেব আদর্শ তিনি গ্রহণ করলেন ? কৃচ্ছ্রসাধন, যৌন-সংযম, দারিদ্র্যবন্দনা, যন্ত্র সভ্যতার সমালোচনা ও "ল্যাঙলধাবী কৃষক" নিয়ে রোমান্টিসিজম কোনটাই যুক্তিসিদ্ধ, এমন কি মানবিক, বলে তিনি ভাবতে পাবছিলেন না। ধনতান্ত্রিক পরিবেশে গান্ধীব 'Moral Man' কি করে জন্মাবে ? যে হিংসা তিনি পরিহার কবতে চান তার বীজ ধনতান্ত্রিক সমাজের রন্ধ্রে রন্ধ্রে প্রোথিত। নিভুরের Moral Man and Immoral Society পড়ে তাঁর মনে হয় হিংসা ত্যাগ নেতিবাচক ও অবাস্তব। তাঁর চরম লক্ষ্য হয়েছিল, "a classless society with equal economic justice and opportunity for all, a society organised on a planned basis for the raising of mankind to higher material and cultural levels....[১০৫ক] কী করে ১৯৩৫-এব সংস্কার তা আনবে ? ফেডাবেশনকে তিনি বলেছিলেন, 'unholy structure'[১০৬] গান্ধী কী করে অত্যাচারী মধ্যযুগীয় রাজাদের ন্যাসী ভাবেন ? কী করে দেশীয় রাজ্যের অভ্যন্তরীণ ব্যাপারে হস্তক্ষেপ করবেন না প্রতিশ্রুতি দেন ?[১০৬ক] সাম্প্রদায়িক বাঁটোযারাই বা কী করে মানা যায় ?

হযতো সেইজন্যই নেহরুকে গান্ধী পববর্তী সভাপতি রূপে চাইলেন। দায়িত্বের ভাব ঘাড়ে চাপিয়ে তিনি নেহরুর সদ্যওঠা সমাজতান্ত্রিক দাঁত ভাঙতে চেয়েছিলেন। খুশি করতে লিখলেন, "Your presidency is the rightest thing that could have happened for the country."[১০৭] তিক্ত বিতর্ক এড়াতে ওয়ার্কিং কমিটি গান্ধীর পবামর্শ মেনে নেয। স্ত্রী বিয়োগেব আসন্ন সম্ভাবনায় বিষণ্ণ নেহরুর এসব দিকে মন ছিল না। কিন্তু গান্ধী বোঝান, কংগ্রেসের নতুন শাসনতন্ত্রে সভাপতিই ওয়ার্কিং কমিটি তৈবি করেন বলে আপন নীতি (যাই হোক) কার্যে পবিণত কবতে নেহরু বাধা পাবেন না।

নেহরু-জীবনীকাব গোপাল জানাচ্ছেন, লণ্ডনে বেনব্র্যাড্‌লে ও বজনী পাম দত্তর সঙ্গে নেহরুর দেখা হয় এবং তিনি নাকি দত্তকে কথা দেন—কংগ্রেস সভাপতিরূপে কম্যুনিস্ট পার্টির স্বার্থ দেখবেন ও কিছু বিশেষ কর্মসূচি নেবেন।[১০৮] ভাবতীয় কম্যুনিস্ট পার্টির পক্ষে এই সময় কংগ্রেসেব ছত্রচ্ছায়ায় আশ্রয গ্রহণ প্রয়োজন ছিল। ১৯৩৪ সালের ২৮ জুলাই বড়লাটেব নির্দেশে বাংলাব বাবোটি, বোমবাই-এর দশটি এবং মাদ্রাজ ও পঞ্জাবে আরও কতকগুলি কম্যুনিস্ট সংগঠন বেআইনী ঘোষিত হয়। কানপুর, বোম্বাই প্রভৃতি স্থানে ধর্মঘটে নেতৃত্ব দেবার জন্য পি সি যোশী, অজয় ঘোষ, বণদিভে, সরদেশাইবা গ্রেফতার হন। পরে পার্টি সম্পাদক ডঃ অধিকারী। পরবর্তী সম্পাদক মিবাজকব ১৯৩৫-এ কমিনটার্নের সপ্তম কংগ্রেসে যাবার পথে সিঙ্গাপুরে গ্রেফতার হন। এবও পূর্বে মুজফ্‌ফর আহ্‌মদ, আবদুল হালিম, সবোজ মুখোপাধ্যায় প্রভৃতি নানা অপরাধে কারারুদ্ধ হযেছিলেন।[১০৯] কম্যুনিস্টরা যেমন হাবিয়েছিলেন, তেমনি কিছু লাভও কবেছিলেন—বহু প্রাক্তন সন্ত্রাসবাদীকে দলে পেয়ে। তাঁদের সঙ্গে আন্দামান, দেউলি, বক্‌সা প্রভৃতি বন্দিনিবাসে আটক বহু বিপ্লবীর যোগাযোগ স্থাপিত হয়। প্রমোদ দাশগুপ্ত, মনোরঞ্জন রায়, ভবানী সেন প্রভৃতি এই সময় কম্যুনিজমে দীক্ষিত হন। স্বভাবতই প্রশ্ন ওঠে, গান্ধীবাদে ও কর্মপন্থায় বিশ্বাসহীন এবং দমননীতির শিকার সাম্যবাদীরা কি করবেন ?

ইউবোপে ফাসিস্ত ও নাৎসীবাদের দ্রুত অগ্রগতি ও সম্ভাব্য রুশ অভিযান ঠেকাতে ১৯৩৫-এর আগস্টে কমিনটার্নের সপ্তম কংগ্রেসে ডিমিট্রিভ যুক্তফ্রন্টের নীতি প্রবর্তন

করেছিলেন। ফ্রান্সে লিঁও ব্লাম ও স্পেনের গণতন্ত্রী সরকারে কম্যুনিস্ট পার্টিরও স্থান হয়। ভারতে তার ঢেউ এল কিছু দেরিতে। ব্র্যাডলে ও পাম দত্ত "লেবার মান্থলি" পত্রিকার ১৯৩৬-এর মার্চ সংখ্যায় The Anti-Imperialist Peoples' Front in India নামক প্রবন্ধ লেখেন। সরোজবাবুর মতে এর আগেই এসেছিল চীনের নেতা ওয়াং মিন ও ইতালিব নেতা তোগলিয়াত্তির লেখা উপনিবেশ-সংক্রান্ত দলিল, যার ভিত্তিতে ১৯৩৫-এর শেষে নাগপুরে অনুষ্ঠিত পার্টির গোপন বৈঠকে সোমনাথ লাহিড়ী এক খসড়া কর্মসূচি তৈরি কবেন। ব্র্যাডলে ও দত্তের থিসিস পড়ে তা সংশোধন করা হয়।

কংগ্রেস সমাজতন্ত্রী দলের উদ্ভব ঘটেছিল ১৯৩৪-এর মে মাসে, কংগ্রেসের দক্ষিণপন্থী নেতাদের সমাজতন্ত্র বিরোধিতার প্রতিক্রিয়া রূপে। ওয়ার্কিং কমিটি বলেছিলেন, শ্রেণীসংগ্রাম ও ব্যক্তিগত সম্পত্তি অধিগ্রহণ অহিংসা নীতির পরিপন্থী। কংগ্রেস "wiser and juster use of private property" ও "healthier relationship between capital and labour"-এর বেশি কিছু চায় না। জওহরলাল এর তীব্র প্রতিবাদ করেন।[১১০] কিন্তু গান্ধী বিশেষ কর্ণপাত করেননি।

নেহরু এই দলের উদ্যোক্তা না হলেও এঁবা নেহরু দ্বাবা অনুপ্রাণিত হয়েছিলেন এবং সমাজতন্ত্রের সঙ্গে জাতীয়তাবাদেব সমন্বয় চেয়েছিলেন। তাঁরা কংগ্রেসের মধ্যে একটা 'প্রেসার গ্রুপে'র কাজ করতে উদ্যোক্তাদের মধ্যে ছিলেন আচার্য নরেন্দ্র দেব, জয়প্রকাশ নারায়ণ, ইউসুফ মেহের আলি, মিনু মাসানি, অশোক মেহ্‌তা ও রামমনোহর লোহিয়া। মালাবারের কংগ্রেসী নেতা ই এম এস নাম্বুদ্রিপাদ এই সময় কংগ্রেস সোস্যালিস্ট পার্টিতে যোগ দেন।[১১১ক] কিষাণ সভাব মাধ্যমে এঁরা বিহারে বেশ শক্তিশালী হয়েছিলেন। এঁরা শাসন সংস্কার গ্রহণ, বিশেষত মন্ত্রীত্ব গ্রহণে,আপত্তি জানান।

১৯৩৫-এর এপ্রিলে জব্বলপুর এ· আই· সি· সি·-তে সমাজতন্ত্রী দল পরিষদীয় কর্মকাণ্ডের প্রতিবাদ করে গণ পরিষদের দাবি ওঠাল। জযপ্রকাশ বললেন, শুধু সরকারকে বিতর্কে হারানই কংগ্রেসের উদ্দেশ্য নয়, পরিষদের ভেতরকার কাজকে বাইবেব দৈনন্দিন গণ সংগ্রামের সঙ্গে যুক্ত করতে হবে, সাম্রাজ্যবাদের স্বরূপ উদ্‌ঘান করতে হবে, কাজে বাধা দিতে হবে। তা ছাড়া নির্বাচনে জিতলেও মন্ত্রীত্ব নেওয়া চলবে না। ভোটে হেবে গিয়ে তাঁরা জোর লড়াই দেন বোম্বাই প্রাদেশিক কংগ্রেসে। সন্ত্রস্ত মুন্‌সী গান্ধী ও প্যাটেল-কে জানান—বোম্বাই হাতছাড়া হতে চলেছে। সম্পূর্ণানন্দ দক্ষিণপন্থীদের আক্রমণ করলে পাতিল ও মোরারজি সমাজতন্ত্রীদের বিরুদ্ধে শৃঙ্খলাভঙ্গের অভিযোগ আনেন। সভাপতি রাজেন্দ্র প্রসাদ তাতে রাজি হননি। অন্যদিকে সত্যমূর্তি জোর গলায় মন্ত্রীত্ব গ্রহণের পক্ষে প্রচার করেন। তার সঙ্গে যোগ দেন আনসারি, আসফ আলি, বিধান রায় ও খলিকুজ্জমান। বিভ্রান্ত ওয়ার্কিং কমিটি এ বিষয়ে সিদ্ধান্ত পরবর্তী কংগ্রেস পর্যন্ত পিছিয়ে দেন। মাদ্রাজ এ· আই· সি· সি· ও লখনউ কংগ্রেসের অন্তর্বর্তীকালে দেশব্যাপী বিতর্ক শুরু হয। AITUC, AISF এবং AIKS সবাই সমাজতন্ত্রীদের মদতে শাসন সংস্কার গ্রহণে আপত্তি জানায়। ১৯৩৫-এর ডিসেম্বরে প্রকাশিত "The Congress Socialist" সাপ্তাহিকে জয়প্রকাশ ও মাসানি প্রভৃতির রচনা পঠিতব্য। কংগ্রেস প্রার্থীদের জন্য নয় দফা দাবিপত্র এর অন্যতম। ১৯৩৬-এর জানুয়ারি মাসে সমাজতন্ত্রীদের মীরাট অধিবেশনে তা স্পষ্টতর হয়। ১৯৩৫-এর জুলাই থেকে অক্টোবর বিভিন্ন পত্রে উইলিংডন নতুন ভারত সচিব (জেটল্যাণ্ড)-কে জানাচ্ছিলেন—কংগ্রেস সম্ভবত বিভক্ত হবে। কংগ্রেস সোস্যালিস্টরা নেহরুকে সমর্থন করতেই পারেন, কারণ অন্য নেতারা কেউই তাঁদের পাত্তা দেবেন না। কিন্তু কম্যুনিস্টরা

বিনা শর্তে সমর্থন করেননি। ব্র্যাড্‌লে ও দত্ত চেয়েছিলেন হয় শ্রমিক ও কৃষক য়ুনিয়ানগুলিব সঙ্গে যুক্তফ্রন্ট গঠিত হোক না হয তাদের দলগতভাবে সদস্য করা হোক। কংগ্রেসের শাসনতন্ত্র বদলে গ্রাম থেকে জাতীয়স্তবে এই ব্যবস্থা কবতে হবে। ওয়ার্কিং কমিটির শক্তির বিকেন্দ্রীকরণ চাই, যেন তার নির্দেশের দিকে সাধারণ সদস্যদেব তাকিয়ে থাকতে না হয়। তাঁবা আবও চেযেছিলেন কংগ্রেসকে অহিংসানীতি ত্যাগ করতে হবে, কারণ এ ধরনের অন্ধ মতবাদ সমব কৌশলের সুবিধাবাদী পবিবর্তন ব্যাহত করে। কংগ্রেসের মুখ্য দাবি হোক সর্বজনীন ভোটাধিকাবের ভিত্তিতে কনস্টিট্যুয়েন্ট অ্যাসেম্বলি। নির্বাচনকালে বামপন্থীদেব যথেষ্ট মনোনযনও দিতে হবে। জওহরলাল এই থিসিসেব অনেকখানি মেনে নেন কিন্তু গান্ধীব নেতৃত্ব ও অহিংসাব নীতি পবিত্যাগ করতে তখনও তিনি পুরোপুরি প্রস্তুত হননি।

লখনউ কংগ্রেসেব পূর্বে ও পবে কংগ্রেসী, সোস্যালিস্ট ও কম্যুনিস্টদেব ঘনিষ্ঠতা বেড়েছিল। সারা ভাবত কৃষক সম্মেলন (লখনউ, ১১ এপ্রিল ১৯৩৬), প্রগতিশীল লেখক সম্মেলন, সাবা ভাবত ট্রেড য়ুনিযন সম্মেলনে সবাইকাব প্রতিনিধিদেব দেখা যায। আবদুল হালিমেব সঙ্গে কথায জযপ্রকাশ নাকি বলেন, "আপনাবা গোপনে পার্টি করুন, আমবা বাধা দেব না। প্রকাশ্যে আমাদের সঙ্গে কংগ্রেস সোস্যালিস্ট পার্টিতে যোগ দিন।" বোম্বাই, ইউ পি, মাদ্রাজ, কেরালায তাই হযেছিল।[১১৩] মাসানি, মেহ্‌তা ও লোহিযা এটা চাননি।

লখনউতে বাম ও দক্ষিণপন্থীব বিবোধ প্রথম থেকেই স্পষ্ট হয। বিষয নির্বাচনী কমিটি সমাজতন্ত্রীদের ওযার্কিং কমিটিতে প্রবেশ নিষিদ্ধ কবতে চায। সমাজতন্ত্রীবা পাল্টা জবাব দেয সবকার গঠনের বিরোধিতা কবে। নেহরু কিন্তু সমাজতন্ত্রীদেব সমর্থন কবেননি। তাঁব মনে হযেছিল সভাপতিরূপে দক্ষিণপন্থীদের আপত্তি তিনি বানচাল কবতে পাববেন। সবকাব গঠনের ব্যাপাবে কংগ্রেসী ঐক্যে ফাটল ধরাতে তিনি চাননি। গণসংযোগ বহু বিস্তৃত কবতে হলে নির্বাচন যে একটা ভাল মাধ্যম এ বোধ তাঁব ছিল। কংগ্রেস এত দিন জনগণেব জন্য ছিল, তাকে জনগণেব মধ্য থেকে গড়তে হবে। এব জন্য বদলাতে হবে তার গঠনতন্ত্র, দেখতে হবে প্রাথমিক কমিটিগুলি যেন প্রাণবন্ত হয, ট্রেড য়ুনিয়ন ও কৃষক সমিতির সদস্যবা স্থান পায। সদস্যপদ শুধু ব্যক্তি-ভিত্তিক হবে না, গোষ্ঠী-ভিত্তিক হবে। লক্ষ্য হবে সামাজিক ও অর্থনৈতিক বৈষম্য দূবীকবণ। শাসন সংস্কাবের রূপরেখা তৈবি করবে গণপরিষদ। ১৯৩৫-এব যে আইন কংগ্রেস প্রত্যাখ্যান করেছে তদনুযাযী সরকার গঠন হবে স্ববিবোধী। এর পবিণতি বন্ধ্যা সংস্কাববাদ বা তার চেযেও খাবাপ, সাম্রাজ্যবাদীদেব সঙ্গে হাত মিলিযে ভারতীয জনগণেব শোষণ। প্রাদেশিক আইন সভায ঢুকে কংগ্রেসের কাজ হবে ফেডারেশনের বিরোধিতা এবং সংস্কাব বানচাল কবা। জওহরলালেব সভাপতির ভাষণে আমরা মতিলাল ও চিত্তরঞ্জনেব ডায়ার্কি বানচাল করার প্রতিধ্বনি শুনি। পরিবর্তনের মুখোসে প্রবহমানতার আবির্ভাব ইতিহাসে নতুন নয়।

কিন্তু অন্যদের কানে তাঁর সমাজতন্ত্রের ডাক বিপজ্জনক মনে হয়েছিল। তিনি বলেছিলেন, "আমি যখন এই শব্দ (সোস্যালিজম্) উচ্চারণ করি তখন কোন ধোঁযাটে মানবিকতাবাদের কথা বলি না, বলি বৈজ্ঞানিক, অর্থনৈতিক অর্থে।" সমাজতন্ত্র একটা বিশিষ্ট জীবনদর্শন ; সিডনি ও বেয়াত্রিচে ওয়েবের রাশিয়া সম্বন্ধে বিখ্যাত উক্তিকে স্মরণ করে বলা যেতে পারে—"একটা নতুন সভ্যতা"। তবে সমাজতন্ত্র যে রুশী আদলে স্থাপন করতেই হবে এমন গোঁড়ামি তাঁর নেই। ভারতের সমাজতন্ত্র রচিত হবে ভারতের পারিপার্শ্বিকে, কথা বলবে ভারতীয় ভাষায়। নেহরু স্তালিনবাদীদের মত কোনও ডগমায়

বিশ্বাস করতেন না (স্তালিনও করতেন না, তা না হলে Socialism in One Country কি হয় ?)। তাঁব মার্ক্সবাদে ব্যক্তিগত স্বাধীনতা স্বীকৃত। তাঁর সমাজতন্ত্রের সঙ্গে গণতন্ত্রেব বিরোধ নেই। জোর করে তিনি তা কংগ্রেসের ওপর চাপাতে চাননি, মুখ্যত যা জাতীয়তাবাদী প্রতিষ্ঠান তাকে নিজের পথে চালাতে গিয়ে অহিংসা ত্যাগ করতেও রাজি ছিলেন না। সবচেয়ে লক্ষণীয়, গান্ধী-প্রশস্তি দিয়ে তাঁর লখনউ-ভাষণের পূর্ণচ্ছেদ। যাই হোক না কেন, গান্ধীর সঙ্গে নাড়ীর যোগ ছিন্ন করতে তিনি তখনও প্রস্তুত হননি।

আর একটা কথা। তিনি শুধু বামপন্থীদেব নিয়ে চলতে চেয়েছিলেন, এটাও সত্য নয়। আমরা তাঁকে মালব্যের ন্যাশানালিস্ট পার্টিব সঙ্গে নির্বাচনী আঁতাত গড়তে দেখি।[১১৪] তবু কৃষক ও শ্রমিক সংগঠনগুলির সঙ্গে কাজ কবলে কংগ্রেসের গণভিত্তি আরও ব্যাপক ও দৃঢ় হত। কিন্তু ওয়ার্কিং কমিটি তা হতে দেযনি। ছোট একটা কমিটি হয়েছিল কতটা গণসংযোগ কবা যায় তা খুঁটিয়ে দেখতে ও কাজে পবিণত করতে। বিফলকাম নেহরু সভাপতি পদ ত্যাগ কবতে চেয়েছিলেন।[১১৪ক] পবে পিছিয়ে যান।

নিশ্চিন্ত বিড়লা পুরুষোত্তমদাসকে লেখেন, "মহাত্মাজী কথা রেখেছেন এবং একটি শব্দও উচ্চারণ না কবে দেখেছেন যাতে কোন নতুন (বামপন্থী) কর্মসূচি না গৃহীত হয়। জওহরলালজীব বক্তৃতা এক দিক দিয়ে বাজে কাগজের ঝুড়িতে নিক্ষিপ্ত হয়েছে, কারণ যতগুলো প্রস্তাব গৃহীত হয়েছে সবই তাঁর বক্তৃতার পবিপন্থী। তিনি অবশ্য পদত্যাগ করে দলে ভাঙন ধরাতে পারতেন কিন্তু কবেননি· ·মনে হচ্ছে জওহবলালজী একজন আদর্শ ইংরেজ গণতন্ত্রীর মত খেলোয়াড়সুলভ মনোভাবে পরাজয় মেনে নেন। He seems to be out for giving expression to his ideology, but he realises that action is impossible and so does not press for it."[১১৫] গান্ধী এই জন্য নেহরুকে একটা ভাল সার্টিফিকেট দেন: "But though he is extreme in his presentation of his methods, he is sober in action.... "[১১৬] চৌদ্দ জনেব ওয়ার্কিং কমিটিতে দশজন পুবাতনপন্থী অর্থাৎ সরকার গঠনেচ্ছু নেতা দিযে নেহরু গান্ধীব সার্টিফিকেটেব যোগ্যতা প্রমাণ করেছিলেন। গান্ধীব ইচ্ছাক্রমেই তিনজন সমাজতন্ত্রীকে নেওযা হয়। তাঁরা হলেন নবেন্দ্র দেব, জযপ্রকাশ নাবাযণ ও অচ্যুত পটবর্ধন। বাকি সদস্য সুভাষচন্দ্র বসু তখনও জেলে। বাঙালীদের সঙ্গেই ছিল দক্ষিণপন্থীরা। বসুর লখনউ কংগ্রেসে উপস্থিতি চাননি বলে তাঁরা নাকি বসুর গ্রেফতাবে সাহায্য করেন।[১১৭] সমাজতন্ত্রীরা শুধু নেহরুর প্রতি আনুগত্যবশত ওয়ার্কিং কমিটিতে ঢুকতে রাজি হয়েছিলেন। তবুও শিল্পপতি এবং বণিক চূড়ামণিদেব ভয় যায়নি। তাঁবা নেহরুর সঙ্গে বাদানুবাদে নামায বিব্রত বিড়লা ওয়ালচাঁদ হীরাচাঁদকে লিখেছেন, "It looks very crude for a man with property to say that he is opposed to expropriation in the wider interest of the country."[১১৮]

তিনি নিজে এত স্থূল না হলেও তাঁরই পরামর্শে শিল্পপতিবা বল্লভভাইকে দিয়ে আপত্তি তোলালেন। বল্লভভাই-এর সঙ্গে যোগ দিলেন রাজেন্দ্র প্রসাদ ও রাজাজী। গান্ধীব কানে যথারীতি কথাটা তোলা হল এবং গান্ধী নেহরুর কাছে ব্যাখ্যা চাইলেন। নেহরু ভারতীয় ধনতন্ত্র ও তার মুখপাত্রদের ওপর আক্রমণ চালিয়ে গেলেন। এ· আই· সি· সি-র নতুন একটা বিভাগ খোলেন নেহরু—রাজনৈতিক ও অর্থনৈতিক সংবাদ বিভাগ। তাতে দুজন কম্যুনিস্টকে সদস্য করা হয়—জেড· এ· আহমদ ও কে· এম· আশ্রফ। আহমদ তীব্র ভাষায় ১৯৩৫-এর সংস্কাব আক্রমণ করেন A Brief Analysis of the New Constitution

নামক পুস্তিকায়। একদিকে সাম্রাজ্যবাদী ব্যবস্থা ভাঙবার আহ্বান জানান আহমদ। অন্যদিকে সত্যমূর্তি মন্ত্রীত্ব গ্রহণের। জুলাই (১৯৩৬) মাসের ওয়ার্কিং কমিটির বৈঠকে গান্ধীর তিরস্কারে ক্রুদ্ধ নেহরু পদত্যাগ করতে চাইলেন। গান্ধী কঠিন ভর্ৎসনার সুরে লিখলেন : "তুমি তাদের (দক্ষিণপন্থীদের) দ্বারা সর্বসম্মতিক্রমে নির্বাচিত হয়েছ, কিন্তু এখনও ক্ষমতায় আসনি। যাতে তুমি আবো শীঘ্র ক্ষমতায় আস তারই চেষ্টায় তোমাকে সভাপতি করা হয়েছে।" অতএব এই ধরনের বাদানুবাদ ও নাটুকেপনা না করাই শ্রেয়।[১১৯]

জওহরলাল যথারীতি আত্মসমর্পণ করলেন, যেমন করেছিলেন ১৯২২ ও ১৯২৭-এ। তাঁকে বলতে শুনি—রাজনৈতিক স্বাধীনতা না এলে ভাবতে সমাজতন্ত্রের কথা ওঠে না এবং তাও উঠবে যদি অধিকাংশ ভারতীয় চায়। নেহরু-জীবনীকার গোপাল লিখছেন, গান্ধী তাঁকে যে ব্যক্তিগত কারণে সাবধান হতে বলেছিলেন তা নেহরুকে স্পর্শ করেনি। ক্ষমতার লোভ তাঁর ছিল না। এ মন্তব্য মানা কঠিন। বাস্তববাদী নেহরু ভালভাবেই বুঝতেন কংগ্রেসের চাবিকাঠি কার হাতে। বামপন্থীদের সম্ভাব্য সমর্থনের আশায় আশুলভ্য ফল ত্যাগ করার মত নির্বোধ তিনি ছিলেন না। তিনি জানতেন দক্ষিণপন্থী নেতাদের মত স্থানীয় প্রভাবশালী বাম বিকল্প তখনো তৈরি হয়নি, আর গান্ধীর ইঙ্গিতের অপেক্ষায় রয়েছেন ওয়ার্কিং কমিটির দশজন সদস্য। ত্রিপুরী কংগ্রেসের আগে সুভাষচন্দ্র এ কথা বোঝেননি বলে ত্রিপুরীতে ও পরে ঘোর বিপদে পড়েছিলেন।

তবে নেহরুর সমাজতান্ত্রিক প্রতিশ্রুতি না পেলে কংগ্রেস জনগণের কতটা সমর্থন আদায় করতে পারত তা বলা যায় না। ১৯৩৭-এর নির্বাচন কংগ্রেসের পক্ষে গুরুত্বপূর্ণ ছিল। নেহরুর charisma ও বামপন্থীদের জনসংযোগ কংগ্রেসের বিপুল জয়ের পিছনে ছিল। নেহরু বিগড়ে বসলে ও বামপন্থীরা সরে গেলে দক্ষিণপন্থীরা কটা রাজ্যের মন্ত্রিত্ব দখল করতেন? আমার মনে হয়, ১৯৩৬/৩৭-এ, ১৯৪৫/৪৭-এ, নেহরু ও কংগ্রেস ছিল পরস্পরনির্ভর। আর ১৯৪৫ পর্যন্ত উভয়ে ছিল গান্ধীজী-নির্ভর।

শেষ পর্যন্ত ২২/২৩ আগস্ট (১৯৩৬) যে নির্বাচনী ইস্তাহার রচিত হল[১২০] তাতে করাচী কংগ্রেস (১৯৩১)-এ গৃহীত মৌল অধিকারের ওপর জোর দেওয়া হয় ও প্রাদেশিক কমিটিগুলিকে কৃষিসম্পর্ক ও কৃষিঋণবিষয়ক এক কর্মসূচি তৈরি করার নির্দেশ দেওয়া হয়। মনে রাখতে হবে—সমাজতন্ত্রী নেতারাও জমিদারি উচ্ছেদ বা প্রধান প্রধান শিল্পের জাতীয়করণের প্রস্তাব ইস্তাহারে তোলবার জন্য জেদ ধরেননি। এ বিষয় বল্লভভাই তাঁর সন্তোষের কথা গান্ধীকে জানিয়েছিলেন।[১২১] প্রতিদানে মন্ত্রিত্ব গ্রহণের কথা তুললেন না তাঁরা। ওটা 'না বলা বাণীর ঘন যামিনী'র মাঝে রইল। ২০ নভেম্বর নেহরু এক প্রতিবেদনে বললেন, সমাজতন্ত্রে তাঁর বিশ্বাস দৃঢ়তর হয়েছে। নির্বাচনী ইস্তাহারের ব্যাখ্যায় তিনি বললেন, শুধু সংস্কার আইন বিরোধিতাই নয়, মন্ত্রীত্ব গ্রহণের বিরোধিতাও করা হবে। ফলে প্যাটেল ও প্রসাদরা বিরক্ত হন। প্যাটেল রাজেন্দ্রবাবুকে লেখেন (২২ নভেম্বর ১৯৩৬), এ অবস্থায় তাঁর সভাপতি হয়ে লাভ কি? নেহরু (গান্ধীর নির্দেশে) বিবৃতি দেন যে এই ব্যাখ্যা সত্য নয়। প্যাটেলও (গান্ধীর নির্দেশে) সভাপতি পদের নির্বাচন থেকে সরে দাঁড়ান। কিন্তু অন্তরে প্রতিজ্ঞা নিয়ে যে প্রয়োজনে মন্ত্রীত্ব নেওয়া হবে। রাজাজী যে নেবেনই তা তো সবাইকার জানা। ফৈজপুর কংগ্রেসের সভাপতির ভাষণে (ডিসেম্বর, ১৯৩৬) সংস্কার বাতিল ও গণপরিষদের দাবি সমাজতন্ত্রের দাবি ছাপিয়ে গেল।

১৯৩০-৩৪-এর আন্দোলন পূর্ণ স্বরাজের লক্ষ্যে না পৌঁছলেও ১৯৩৭-এর নির্বাচনে প্রভূত সাহায্য করেছিল। এই আন্দোলনের ফলে অঞ্চলে অঞ্চলে ঐক্য গড়ে ওঠে। বহু

তরুণ স্বেচ্ছাসেবী কংগ্রেসী আদর্শে উদ্বুদ্ধ হয়ে, শৃঙ্খলায় অভ্যস্ত হয়ে, ও কারাবরণ বা ততোধিক নির্যাতন সহ্য করে ভবিষ্যতের নেতৃত্ব পদের জন্য প্রয়োজনীয় শিক্ষালাভ করেছিল। আন্দোলন বহু স্থানে তৃণমূল স্পর্শ করেছিল বলে কংগ্রেস বৃহত্তম সর্বভারতীয় দলে পরিণত হয়েছিল এবং অধিকাংশ ভোটদাতার আস্থা অর্জন করতে সমর্থ হয়েছিল। কংগ্রেস সরকার গঠন করতে যাচ্ছে ভেবে বহু উচ্চাকাঙ্ক্ষী, মুখ্যত রাজনৈতিক, ব্যক্তি কংগ্রেসে যোগ দেয়। পৃষ্ঠপোষকতার ক্ষমতা, পুরস্কার দেবার বা ক্ষতি করার ক্ষমতা রাজনীতিতে মূল্যবান। মন্ত্রী বা তাঁর পার্ষদরাই তা দিতে পারে। মন্ত্রীর সামাজিক মর্যাদা বা আর্থিক প্রাপ্য (perquisites) উপেক্ষণীয় নয়। হরিজন আন্দোলন, নিখিল ভারত কাটুনী সঙ্ঘ বা গ্রামীণ শিল্প সংস্থার কাজের মধ্যে কোন নাটকীয় আত্মপ্রচারের সংস্থান ছিল না বটে কিন্তু তার রাজনৈতিক মূল্যও কম নয়। দেশকে সেগুলি একটা শ্রেণীগত সংহতি দিয়েছিল ; উঁচু-নীচু জাত, স্পৃশ্য-অস্পৃশ্যের ভেদ অনেকখানি ভুলিয়েছিল। করাচী কংগ্রেসের সীমিত অর্থনৈতিক কর্মসূচিবও আবেদন কম ছিল না আগেই বলেছি। শুধু ১৯৩৭ নয় পরবর্তী আবও ত্রিশ বছর এই আদর্শ ও সংহতি-চেতনা ভাঙিয়ে কংগ্রেস বারংবার নির্বাচনে জয়ী হয়। জুডিথ ব্রাউন ও জ্ঞান পাণ্ডের মত কঠোর সমালোচকও এ-কথা স্বীকার করতে বাধ্য হয়েছেন। নেহরুর নিজস্ব অবদান অসামান্য ছিল। এখন থেকে গান্ধীর charisma ম্লান হতে শুরু করে, আর জনগণমনে নেহরুব ভাবমূর্তি উজ্জ্বল থেকে উজ্জ্বলতর হতে থাকে।

১৯৩৭-এর নির্বাচনে মধ্যপ্রদেশ, উত্তবপ্রদেশ, বিহাব, উডিষ্যা ও মাদ্রাজে কংগ্রেস নিবঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা লাভ কবল , বোম্বাইতে হল বৃহত্তম দল (১৭৫-এর মধ্যে ৮৬)। আসামে ১০৮ জনের মধ্যে ৩৩টি ও উত্তব পশ্চিম সীমান্তে ৫০টির মধ্যে ১৯টি আসন—খুব খারাপ ফল বলা যায় না। মোট প্রাদেশিক ১৫৮৫ আসনেব ১১৬১টি লডাই করে কংগ্রেস জিতে নেয় ৭১৬টি আসন। মাদ্রাজেব লাট এবস্কাইন (Erskine) ঠিকই বলেছিলেন, "গান্ধীর জন্য হলুদ বাক্সে ভোট দাও' এই জিগিব সবকিছু ভাসিয়ে নিয়ে গেল।" কেবল মুসলিম দুর্গ পঞ্জাব (১৮-১৭৫) বাংলা (৫৪-২৫০) ও সিন্ধুতে (৭-৬০) তাবা সাফল্য দেখাতে পারেনি। ১৯৩৭ জানুযারি মাসে গজনভি ও বর্ধমানেব মহাবাজার এক চুক্তিতে ৫০ : ৫০ ভিত্তিতে হিন্দু ও মুসলমানেব এক সমঝোতার সম্ভাবনা দেখা দেয়। কিন্তু অধিকাংশ হিন্দু ও মুসলিম তা মানতে বাজি হয়নি। সারা ভাবতে ৫৮টি মুসলিম আসনে প্রার্থী হয়ে কংগ্রেস জেতে মাত্র ২৬টি। উত্তর-পশ্চিম সীমান্ত ছাড়া মুসলিম ভোটদাতারা কংগ্রেসকে বর্জন করে। লীগকেও। ৪৮২টি মুসলিম আসনের মাত্র ১০৯টি পেয়েছিল লীগ। হেইলি ও হেইগ ইউ পি-তে কংগ্রেস জলতরঙ্গ রোধ করতে ন্যাশানাল অ্যাগ্রিকালচারিস্ট পার্টি নামে জমিদাবদেব এক দল তৈবি করেন কিন্তু ছত্তারির নবাব ও শ্রীবাস্তবেব রেষারেষিতে তা বিফল হয। মাদ্রাজে জাস্টিস পার্টিব ভরাডুবি ঘটালেন

নেহরু নির্বাচন মেনে নিলেও সরকার গঠন চাননি। কিন্তু ১৯৩৬-এর ফেব্রুয়ারিতে কংগ্রেস পার্লামেন্টারি বোর্ড যখন এ ব্যাপারে প্রাথমিক আলোচনা করে তখনই কৃপালনী রাজেন্দ্র প্রসাদকে লেখেন, "কেউ কল্পনাও করতে পারেনি সরকার গড়াব পক্ষে মত এত জোরাল।"[১২১ক] সমাজতন্ত্রীরা বিরোধিতা করলে প্যাটেল গান্ধীর সমর্থন আছে জানান। নতুন সংস্কারের মৃত্যু ঘটাতে পাবলে খুশি হতেন গান্ধী, কিন্তু আইন সভায় আসন গ্রহণ করা স্থির হলে গ্রামোন্নয়ন, মাদক বর্জন, কৃষিঋণভার হ্রাস প্রভৃতি ব্যাপারে সরকারের সহযোগিতা

করতে রাজি ছিলেন। ওয়ার্ধায় ফেব্রুয়ারি মাসে যে ওয়ার্কিং কমিটির অধিবেশন বসে তাতে গান্ধীর মন্ত্রীত্ব গ্রহণের পূর্বশর্ত ছিল—কংগ্রেসী উন্নয়নকর্মে ছোটলাটরা বিশেষ দায়িত্ব সম্ভূত ক্ষমতা দ্বারা বাধা সৃষ্টি করতে পারবেন না।[১২১খ] নেহরু অবশ্য বিরোধিতা করেন। তাঁকে পূর্ণ সমর্থন জানায় ইউ· পি· কংগ্রেস তথা সমাজবাদীরা। নেহরুর বিরোধিতা খণ্ডনে এক চাল চাললেন দক্ষিণপন্থীরা। তাঁরা এ আই সি সি ও নির্বাচিত কংগ্রেসীদের সম্মেলন ডাকলেন দিল্লীতে, একই সময়ে (১৯৩৭ মার্চ), নেহরু তাঁদের বললেন, সংস্কার বর্জন করা হোক, গণপরিষদের দাবি তোলা হোক। শরৎ বসু ও বামপন্থীরা তাঁকে সমর্থন জানালেন। গান্ধীর ইচ্ছাও তাই ছিল। লিনলিথগোর চিঠিপত্রে পাই কী নির্বাচন কী নিঃশর্ত সরকার গ্রহণ কোনটাই তিনি চাননি। কিন্তু কোন দিকে সংখ্যাগরিষ্ঠতা বুঝতে পেরে তিনি পিছিয়ে যান। ওয়ার্কিং কমিটি অদ্ভুত এক আপোস করল। একমুখে বলল, শাসনতন্ত্রেব সঙ্গে লড়াই চলবে ; অন্যমুখে বলল, যদি প্রাদেশিক আইন সভার নেতারা বোঝেন ছোটলাট বিশেষ ক্ষমতা প্রয়োগ করবেন না বা শাসন ব্যাপারে যদৃচ্ছ বাধা দেবেন না তবে মন্ত্রিসভা গড়তে পারেন। গোপাল মানবেন্দ্রনাথ রায়ের জবানিতে নেহরুর মনোবেদনার কাহিনী বলেছেন।[১২২] লিনলিথগো জানতেন এত প্রতিশ্রুতি দিয়ে নির্বাচন জিতে মন্ত্রিত্ব না নেওয়া কঠিন হবে।[১২৩] এমার্সন বড়লাটকে এমনও বলেন—গান্ধী নেহরুকে যতই স্নেহ করুন সি, পি, ইউ, পি, বিহার ও মাদ্রাজের কংগ্রেসীরা মন্ত্রিত্ব নিতে বদ্ধপরিকর জেনে তাঁকে সমর্থন করতে সাহস পাবেন না।[১২৪] নেহরু চাইলেও গান্ধী কংগ্রেসকে ভাঙতে চাইবেন না। বিড়লা বড়লাটকে ১২ মার্চ জানান, গান্ধী চান রক্ষাকবচ নিয়ে লাটদের সঙ্গে কংগ্রেসের একটা ভদ্রলোকের চুক্তি হওয়া উচিত।[১২৪ক] মাদ্রাজের লাট এবস্‌কাইন (Erskine) দুবাব রাজাজীর সঙ্গে কথা বলেন, যদিও তিনি মৌখিক বা লিখিতভাবে সংস্কার বিরোধী কোনো দিলাশা দেননি। ১৮ মার্চের এ আই· সি· সি-তে স্থির হয় সবকাব গঠন কবা যেতে পারে যদি কংগ্রেস দল নেতা প্রকাশ্যে বলেন, "the Governor will not use his special powers of interference or set aside the advice of the ministers in regard to constitutional activities." গান্ধীজি বিড়লার কাছে আশা পেয়েছিলেন যে গভর্নররা বেশি বাগড়া দেবেন না। হোম ডিপার্টমেন্টের কাগজপত্র পড়লে মনে হবে এমন আশা করা ঠিক হয়নি। পন্থ হেইগের কাছে কোনো ইতিবাচক ইঙ্গিত পাননি।[১২৪খ] রাজাজীকে এরস্‌কাইন যে কথা দেন, গান্ধী তাতে খুশি হননি। বস্তুত বড়লাট সব কংগ্রেসী লাটদের বারণ করে দেন।[১২৪গ] হয়তো ফেডারেশনের স্বার্থে তিনি তা করেন কিন্তু আমলারাও মদৎ দেয়। কংগ্রেস মন্ত্রিত্ব গ্রহণ পিছিয়ে দেয ও বহু প্রদেশে সংখ্যালঘু মন্ত্রিসভা গঠিত হয়। কিন্তু উভয় পক্ষই চাপে পড়েছিল। লোথিয়ান, আরুইন, অ্যাগাথা হ্যারিসনরা মনে করেন গান্ধীর বাড়ানো হাত গ্রহণ না করা ঠিক হয়নি। জেটল্যাণ্ড নিজেই বলেন, কংগ্রেসের নরমপন্থীদের পক্ষে আনতে গান্ধীব সঙ্গে মিটমাট করাই শ্রেয়ঃ।[১২৪ঘ] এপ্রিলের শেষে ওয়ার্কিং কমিটির যে অধিবেশন বসে তাতে নেহরু এ ধরনের আলোচনায় আপত্তি জানান। অন্য দিকে গান্ধী বলেন—আইন অমান্য শুরু কবাও সম্ভব নয়। তিনি পুনরায় গঠনমূলক কাজের ওপর জোর দেন। প্রস্তাবে বলা হয় কংগ্রেস সংস্কার আইনের কোন সংশোধন চাইছে না, ছোটলাটদের মন্ত্রীসভা বরখাস্ত বা পরিষদ বাতিল করার অধিকারও চ্যালেঞ্জ করছে না। তবে সরকার ও মন্ত্রীসভার মতবিরোধের জন্য মন্ত্রীসভাকে বরখাস্ত করতে হবে, তার পদত্যাগ চাওয়া চলবে না। অর্থাৎ বরখাস্ত করা পর্যন্ত ছোটলাটরা বিশেষ ক্ষমতা প্রয়োগ করতে পারবেন না। লিনলিথগো এতেও নরম হতেন না কিন্তু ৫ই

মের ব্রিটিশ ক্যাবিনেটে অনেকে বলেন এভাবে কংগ্রেসের সঙ্গে ঝগড়া করা ঠিক হচ্ছে না। জেটল্যাণ্ডের বক্তৃতায় তার ছাপ পড়ে—"The reserved powers, of which the Congress make so much, will not normally be in operation at all....." যদি মতভেদ হয় তবে উভয় পক্ষ সৌহার্দপূর্ণ আলোচনায় তা মেটাবে। লিনলিথগোর এতটা ভাল লাগেনি। কিন্তু তিনি ৬ মের চিঠিতে ভারত সচিবের **দৃষ্টিভঙ্গি** মেনে নেন। ১১ই জুন রাজাজী এরস্‌কাইনকে বলেন, মন্ত্রীসভা বরখাস্ত কবার ব্যাপারে গান্ধীর দাবি মানলে মিটমাট হবে। এর ফলে আইন অমান্যেব ক্রমবর্ধমান চাপও কমবে।[১২৪] ৬ জুনেব এক ঘোষণায় বড়লাট বলেন, মন্ত্রী ও লাটদের সহযোগিতা আবশ্যিক। গভর্নরদেরও তিনি বলেন, "কংগ্রেসীদের সঙ্গে ভাল্ সম্পর্ক রেখে চলুন।" শেষে এইসব মিষ্ট কথার ওপর নির্ভর করে ছটি প্রদেশে কংগ্রেস মন্ত্রিসভা গঠন করে। কোন গভর্নর আনুষ্ঠানিক প্রতিশ্রুতি দেননি।

তবে স্থির হয় নেহরু, প্যাটেল, আজাদের মত প্রথম সারিব নেতাবা মন্ত্রিত্ব নেবেন না। দ্বিতীয় সাবিব নেতারা প্রাদেশিক সরকার গড়বেন। প্যাটেল, বাজেন্দ্র প্রসাদ ও আজাদকে নিয়ে পার্লামেণ্টারি বোর্ড গঠিত হয়। তাঁরা দৃঢ় হস্তে প্রাদেশিক মন্ত্রী সভাব কাজ নিয়ন্ত্রণ করবেন। ক্যুপল্যাণ্ড এই নীতির নাম দেন—unitarianism। ভারতসচিব জেটল্যাণ্ড ঠিকই আশা কবেছিলেন যে, একবার রক্তের স্বাদ পেলে কংগ্রেসীবা মন্ত্রিসভা ভাঙবে না।[১২৫] নেহরু এত বিবক্ত যে পার্লামেণ্টারি বোর্ডেব সভ্য হননি

লিনলিথগো ফেডাবেশনেব সবচেয়ে বড় সমর্থক ছিলেন'। ভাবত সবকাবেব আশা ছিল প্রাদেশিক নির্বাচনেব ফল দেখে রাজন্যবর্গ ফেডারেশনেব মধ্যেই অধিকতর নিরাপত্তা বোধ করবেন। শুধু লোথিযান বুঝেছিলেন বেশি দেরি কবলে বাজাবা পিছিয়ে যাবেন। বৃহত্তব রাজ্যদেব বাজি করাবার জন্য ভাবতসচিবকে লেখা বড়লাটের চিঠিপত্রে হাযদ্রাবাদ ও মহীশূরেব নানা ওজব, আপত্তি, বায়নাব বিবরণ আছে। বাজপুতানাব বিকানীরের মহাবাজা ছিলেন, "the most determined opponent."[১২৬] ফেডারেশন ঘোষণার জন্য সনির্বন্ধ অনুবোধ জানান জেটল্যাণ্ড ও লিনলিথগো। কিন্তু হোর ও নয়া প্রধানমন্ত্রী নেভিল চেম্বারলেন তা প্রত্যাখ্যান কবেন। তাঁবা তো আসলে ফেডাবেশন চাননি, তার অজুহাতে কেন্দ্রে কংগ্রেস শাসন ঠেকাতে চেয়েছিলেন, কংগ্রেসকে প্রদেশেব মধ্যে সীমাবদ্ধ কবে বাখতে চেয়েছিলেন।

দেশীয রাজ্য সম্বন্ধে কংগ্রেসের নীতি পবিবর্তনও রাজন্যবর্গকে ফেডাবেশন থেকে দূবে ঠেলে দিল। ১৯৩৮-এব ফেব্রুয়াবি মাসে কংগ্রেস দাবি তুলল যে দেশীয় বাজ্যেব প্রতিনিধিদেব নির্বাচিত হতে হবে, বাজাদেব দ্বাবা মনোনীত হলে চলবে না। এব ফলে শুধু রাজারা নয়, মুসলমানরাও সন্ত্রস্ত হল। এর মধ্যে উভযে দেখল কংগ্রেসী সংখ্যাগরিষ্ঠতাব ভূত। দেশের সর্বত্র প্রজামণ্ডল সক্রিয হয়ে উঠছিল। ১৯৩৯-এর প্রথমে গান্ধীব রাজকোট সত্যাগ্রহ তাদের আশঙ্কা দৃঢ়তর কবল।[১২৭] কংগ্রেসেব বহু নেতা প্রজামণ্ডলের ব্যাপাবে কংগ্রেসকে জড়িয়ে ফেলতে চাননি। কিন্তু সাবধানে চললেও রাজাদের আশঙ্কা তাঁবা দূব করতে পারেননি। জিন্নাব দল মুসলিম সংখ্যালঘিষ্ঠ প্রদেশগুলি, বিশেষত ইউ.পি-তে, মন্দ ফল দেখায়নি। কিন্তু ইউ.পি.মন্ত্রিসভায় তাদেব দু'জন প্রতিনিধিকে না নেওয়াব অজুহাতে লীগ কংগ্রেসের বিরুদ্ধে প্রায় জেহাদ ঘোষণা করে। মন্ত্রীদেব বিরুদ্ধে শুধু পক্ষপাতিত্ব নয়, মুসলিম নিগ্রহের অপপ্রচারও চালান হয়। আগা খাঁ স্বীকার কবেছেন, দেশীয় রাজ্যেব সদস্যরা নির্বাচিত হলে কংগ্রেসের হাত শক্ত হবে এই ভয মুসলিম লীগেব প্রতিক্রিয়াকে

অতিরিক্ত কঠোর করেছিল।[১২৮]

লিনলিথগোর মনে হয়েছিল প্রজা আন্দোলনের ফলে রাজন্যবর্গ দ্রুত ফেডারেশনে যোগ দেবে। ১৯৩৮ ডিসেম্বরে তাঁর শেষ অনুরোধ গেল রাজ্যে রাজ্যে। কিন্তু রাজাদের এক কমিটি ১৯৩৯-এর এপ্রিলে তা প্রত্যাখ্যান করার সিদ্ধান্ত নিল। লিনলিথগো যোগদানের সময়সীমা বাড়িয়ে ১ সেপ্টেম্বর করলেন। কিন্তু তার মধ্যে মাত্র এক-চতুর্থাংশ রাজ্য যোগ দিতে রাজি হল। হায়দ্রাবাদসহ একটি বড রাজ্যও তাব মধ্যে ছিল না। হায়দ্রাবাদ এমন দাবিও করে যে কংগ্রেসী প্রজা আন্দোলন জোবদার হলে ব্রিটিশ সরকারকে সন্ধিশর্ত বক্ষার্থে এগিয়ে আসতে হবে। এর ঠিক দু'দিন পরে দ্বিতীয় মহাযুদ্ধ বাধল আর ফেডারেশনের ওপর নেমে এল যবনিকা। কংগ্রেসের বিপুল জয় ও পরবর্তী নীতি, বাজাদেব বিরোধিতা, হোর প্রভৃতি রক্ষণশীল নেতার অনীহা ১৯৩৫-এর শাসনসংস্কারের একটা প্রধান অংশকে কবরস্থ কবল।

॥ ৫ ॥

সবকার গঠনেব ব্যাপাবে গান্ধীব শেষ ফর্মুলা ছিল যদি মন্ত্রীদের সঙ্গে লাটদেব কোন অনতিক্রমণীয় মতদ্বৈধ ঘটে তখন লাটবা মন্ত্রীদের বরখাস্ত করতে পারেন। এ নিয়ে বাদানুবাদ বেশিদূব গডাতে দিতে জেটল্যাণ্ড বা গান্ধী কেউই চাননি। জেটল্যাণ্ডেব ধাবণা ছিল কংগ্রেস শাসনভাব না নিলে বামপন্থীবা লাভবান হবে। গান্ধী ("this saintly old sinner and humbug") নতুন কবে আক্রমণ শুরু কববেন। এ আশঙ্কা অমূলক ছিল। মুখবক্ষাব জন্য জুলাই মাসে ওযার্কিং কমিটি বলল, দেশের মনোভাব বুঝে মন্ত্রিত্ব গ্রহণের সিদ্ধান্ত নেওযা হচ্ছে।[১২৯] তাব আগে থেকেই বাজাজী লর্ড এরস্কাইনেব সঙ্গে দহবম মহবম কবছিলেন। ব্রেবোর্নও খেবকে বিনা শর্তে মন্ত্রিত্ব গ্রহণে বাজি কবান। হেইগ মন্ত্রী নিযোগ, অ্যাডভোকেট জেনাবেল নিযোগ ইত্যাদি ব্যাপারে পন্থেব আপত্তি মেনে নেন। নেহরু, আপত্তি সত্ত্বেও, জানান—সংখ্যাগবিষ্ঠেব মত তিনি মেনে নেবেন। দুজন কংগ্রেস সমাজতন্ত্রীব আপত্তি ছিল। কিন্তু অধিকাংশ সদস্য "দেশেব বাজনৈতিক পরিস্থিতি ও সাধাবণ কংগ্রেসীদেব মনোভাবেব পবিপ্রেক্ষিতে" মন্ত্রীত্ব গ্রহণেব পক্ষে ভোট দেন। প্রস্তাবটা নেহরুও গান্ধীর বিবোধী মতেব সমন্বয। সবচেযে বড়ো পবিবর্তন—গান্ধীব নির্দেশে কোযালিশনে প্রবেশ কবাব অনুমতি পেল প্রাদেশিক কংগ্রেস দল। শবৎচন্দ্র বসু এব পেছনে ছিলেন। হকেব সঙ্গে যুক্ত মন্ত্রীসভা তিনি গঠন কবতে পারেননি পূর্ববর্তী নিষেধের জন্য। কিন্তু বড দেবি হযে গেল। এব খেসাবৎ বাঙালী হিন্দুদেব দিতে হবে।

১৯৩৭-এব জুলাই মাসে বোম্বাই, মাদ্রাজ, সি পি, ইউ পি, বিহার ও উড়িষ্যায় কংগ্রেস সবকাব গঠিত হল। কিছু পবে উত্তব-পশ্চিম সীমান্ত প্রদেশে। ১৯৩৮-এর অক্টোবরে আসামে কংগ্রেসের নেতৃত্বে এক কোযালিশন গঠিত হয। মুখ্যমন্ত্রীবা হলেন যথাক্রমে বি জি খেব, বাজাগোপালাচারি, এন বি খারে, গোবিন্দবল্লভ পন্থ শ্রীকৃষ্ণ সিংহ, বিশ্বনাথ দাস, ডঃ খান সাহেব ও গোপীনাথ বডদলই। আজাদের মতে সর্দার প্যাটেল কে এফ নরীম্যানকে পছন্দ করতেন না বলে অন্যায কবে খেবকে বোম্বাই-এর মুখ্যমন্ত্রী করা হয়। দ্বিতীয় সাবির নেতাবা, যেমন কে এম মুন্সী, টি প্রকাশম, ভি ভি গিবি, বফি কিদোযাই, কৈলাসনাথ কাটজু, অনুগ্রহনাবায়ণ সিংহ, সৈযাদ মাহমুদ, হবিশঙ্কব শুক্লা, ডি পি মিশ্র, নিত্যানন্দ কানুনগো, ফকরুদ্দিন আলি আহমদ, বিভিন্ন প্রাদেশিক মন্ত্রিসভায যোগ দিয়েছিলেন। একমাত্র মহিলা

মন্ত্রী হলেন ইউ· পি··-তে—বিজয়লক্ষ্মী পণ্ডিত। এমন উজ্জ্বল জ্যোতিষ্কশোভিত ক্যাবিনেট আর কোনদিন প্রাদেশিক স্তরে দেখা দেয়নি।

নির্বাচনী ইস্তাহার, ওয়ার্কিং কমিটি ও পার্লামেন্টারী বোর্ডের নির্দেশ ছাড়া কর্তব্য সম্বন্ধে হরিজন-এ প্রকাশিত গান্ধীর নানা রচনা প্রেরণা দিত। বিশেষ উল্লেখযোগ্য তাঁর ১৩ নভেম্বর ১৯৩৭-এর রচনা। তাঁর প্রথম আদর্শ ছিল ভারতের দারিদ্র্য ও প্রাচ্যের ঐতিহ্যের পরিপ্রেক্ষিতে সরল জীবনচর্যা, দ্বিতীয়—মাদক বর্জন, তৃতীয়—কৃষকদের অবস্থার উন্নতি সাধন। অধিক কর ও খাজনার চাপ, বেআইনী শোষণ ও ঋণের ভার থেকে চাষীকে মুক্ত করতে কংগ্রেস অঙ্গীকারবদ্ধ। এরপর আসে প্রাথমিক শিক্ষাবিস্তার ও কলেজী শিক্ষার প্রয়োজনীয় পরিবর্তন। এসব দায়-দায়িত্ব স্মরণ করে ওয়ার্কিং কমিটি এক চোদ্দ দফার কর্মনীতি ঘোষণা করে (তাকে আজকের বিশ দফার উৎস বলা যেতে পারে)। রাজস্ব ও খাজনা হ্রাসেব সঙ্গে যোগ কবা হয়েছিল কৃষি আয়কব প্রবর্তন, জমির স্বত্ব স্থায়ীকরণ এবং বকেয়া খাজনা ও ঋণের দায় মোচন ; দমনমূলক আইন প্রত্যাহার এবং রাজনৈতিক বন্দী ও অন্তরীণ মুক্তি ; আইন অমান্যেব অপরাধে বাজেযাপ্ত জমি প্রত্যর্পণ ; শ্রমিকদের জন্য দৈনিক আট ঘণ্টাব অনধিক শ্রমবিধান, জীবিকা নির্বাহের ব্যায়ানুযায়ী মজুরি প্রবর্তন ও বেকার ভাতা ; রাজকর্মচারীদের অতিরিক্ত মাহিনা, ভাতা প্রভৃতি হ্রাস করে মাথাভারী প্রশাসনের ব্যয়সঙ্কোচ। মন্ত্রীদের অধিকারের চেয়ে কর্তব্যের ওপর জোর দিয়ে গান্ধীজী বলেছিলেন, "মন্ত্রিত্ব হবে কাঁটার মুকুট।" পরিশ্রম, সততা, অপক্ষপাত ইত্যাদি সদ্‌গুণ ছাড়াও কর্মচারীদের থাকা চাই শাসনসংক্রান্ত সব খুঁটিনাটি ব্যাপারে দক্ষতা। বর্তমান শাসককুলের কয়জন গান্ধীব এই উচ্চাদর্শ অনুসরণ করেন ?

কেন্দ্রীয় নির্দেশ অনুযায়ী সব কংগ্রেসী প্রদেশের আইন সভায় ১৯৩৫-এর সংস্কারের নিন্দা করা হয়, গণপরিষদের দাবি তোলা হয় ও ফেডারেশনের খসড়ার বিরোধিতা করা হয়। নেহরু লোথিয়ানকে জানিয়েছিলেন, ফেডারেশনের আর্থিক ব্যবস্থায় কোন উন্নয়নমূলক ব্যয় করা সম্ভব হবে না। আর রাজেন্দ্র প্রসাদ ও দক্ষিণপন্থীদের আশঙ্কা ছিল কেন্দ্রে কংগ্রেসের সংখ্যাগবিষ্ঠতা থাকবে না।

দমনমূলক আইন প্রত্যাহার এবং বন্দীমুক্তি কংগ্রেসী সবকারদেব অন্যতম কীর্তি। ভবিষ্যতে শ্রমিক আন্দোলন হিংসার পথ নিলে তার মহড়া নিতে এমন আইন প্রয়োজন মনে করতেন বোম্বাই-এর মুখ্যমন্ত্রী খের।[১২৯ক] তাঁর স্বরাষ্ট্রমন্ত্রী, মুন্সী, কম্যুনিস্ট বন্দীদের মুক্তি দিতে আদৌ ব্যগ্র ছিলেন না। নেহরু তাঁকে তিবস্কার করে বলেন, "আপনি তো এরই মধ্যে বড়া পুলিশ অফসর বনে গেছেন।" ২৯-৩১ অক্টোবর কলকাতা এ আই সি সি-তে এই ও অন্যান্য ব্যাপারে মন্ত্রিসভার ওপর অত্যাধিক নিয়ন্ত্রণ নিয়ে নেহরু ও খেরের মধ্যে তীব্র বাদানুবাদ হয় এবং, লুমলির মতে, খের "pitched into him (Nehru) hot." প্যাটেলের কাছে আবেদন জানান মুন্সী, গান্ধীর কাছে খের। উভয়েই সমর্থন পান।[১২৯খ] গোয়েন্দা দফতরের কর্তা ইউয়ার্ট লিখছেন, "Patel hates Nehru, Communists and Kisan Sabhas with almost equal bitterness. Gandhi... is generally ready to help them (ministers) fight violence." তাঁর মতে গান্ধী অপাতত ডান ও বামের মধ্যে পাল্লা ধরে রেখেছেন, তাঁর মৃত্যু হলে কংগ্রেসে ভাগ অপরিহার্য।[১২৯গ] বিড়লাও বলেছিলেন একথা। মুন্সী নেহরুর শ্রাদ্ধ করেন।[১২৯ঘ]

তবু বোম্বাই সরকাব Special Emergency Powers'Act (1932) বাতিল করেন, বিহার Public Safety Act (1930) ও সীমান্ত প্রদেশ—Public Tranquility Act

(1932)। ইউ. পি ও বিহারে বামপন্থীদের চাপ ছিল ঢের বেশি, কিছু মন্ত্রী ছিলেন সমাজতন্ত্রী, নেহরুর অধিকতর প্রতিপত্তি। উক্ত দুই রাজ্যের লাট 'বিশেষ দায়িত্ব' বলে যশপাল ও কয়েকজন কাকোরি ষড়যন্ত্র মামলার বন্দীর ব্যাপারে বিবেচনা করতে চান ও বড়লাট তাঁদের সমর্থন করেন।এ নিয়ে দুই রাজ্যের মন্ত্রিসভা পদত্যাগ করে (১৫ ফেব্রুয়ারি ১৯৩৮) এবং সাংবিধানিক সংকট সৃষ্টি হয়। গান্ধী বলেন, "How I wish that it was possible for the Governor-General to retrace his step..." তবে মুখ্যমন্ত্রিদ্বয় (তখন প্রধানমন্ত্রী বলা হত) লাটদের সঙ্গে আলোচনা চালান এবং তাঁরা স্বাস্থ্যকর কনভেনশন চালু করতে রাজি হওয়ায় সংকট কেটে যায়।

এই সময় দেশে ফিরবার দাবিতে আন্দামানের রাজবন্দীরা অনশন শুরু করে। তা শেষ হলে বন্দিমুক্তির প্রশ্ন ওঠে এবং গান্ধী বাংলার ফজলল হক মন্ত্রিসভার স্বরাষ্ট্রমন্ত্রী নাজিমুদ্দিনের সঙ্গে কথা বলাব পর বন্দীদেব সঙ্গে আলোচনায় বসেন। সন্ত্রাসবাদ সম্বন্ধে বহু বন্দীব মত পবিবর্তিত হযেছিল ; তারা অনেকেই সাম্যবাদী বিপ্লবের আদর্শ গ্রহণ কবেছিল। প্রেসিডেন্সী জেল থেকে সি পি আই-এর বাংলা কমিটির কাছে এক চিঠিতে পরিষ্কাব লেখা হয়. "Revolutionary youths who have scientifically understood the futility of their previous method of terrorism, who have thoroughly studied the prınciple of Communism, who are mostly professional revolutıonaries, are no doubt great assets to the C. P. and Indian revolutıon," বড়লাট বলছেন, এ ধবনেব চিঠি আন্দামান, দেওলি ও বাংলাব জেলে বন্দীদেব পাঠান হচ্ছিল।[১৩০] হেইগ জানান বামপন্থীবা এসব বন্দী মুক্তি নিযে কংগ্রেসেব ওপব চাপ সৃষ্টি কবছে। গান্ধীব আশা ছিল সহিংস বিপ্লবের পথ ছেড়ে এবা কংগ্রেসী হবে।

আর এক গোলমাল বাধল উড়িষ্যায়। ছোটলাট ছুটিতে দেশে যাবার সময় রেভিন্যু কমিশনার ডেইনকে অস্থায়ী লাট নিযুক্ত কবেন। কিছুদিন আগে যিনি মন্ত্রিসভাব অধীনস্থ কর্মচারী ছিলেন তিনি এখন তাব খবরদারি করবেন ? প্রধানমন্ত্রী বিশ্বনাথ দাস প্রতিবাদ কবলেন। সুভাষচন্দ্র তখন কংগ্রেসেব সভাপতি। তিনি ও গান্ধীজী দাসের সঙ্গে যোগ দিলেন। লাট ছুটি প্রত্যাহাব করায সংকটের অবসান হল। কিন্তু বড়লাট স্বীকাব কবেছেন উড়িষ্যাব ছোটলাট হাব্যাক দাশকে ক্ষমা করেননি, যে কোন অজুহাতে জব্দ করাব চেষ্টা করেছেন।[১৩১]

মাদ্রাজে বাজাজী কারুব কথা না শুনে আর এক বিপত্তি বাধান। নেহরু মনে করতেন এটা কংগ্রেসী নীতি ও কর্মপদ্ধতির "reversal and negation." রাজাজী কংগ্রেস সমাজতন্ত্রীদের গ্রেফতাব কবাচ্ছিলেন, স্বাধীনতা শপথের ওপরও নিষেধাজ্ঞা প্রত্যাহার করেননি, ছোটলাট এবস্‌কাইনকে তিনি বলতেন, "ভারতে কড়া (শাসক) হওয়া দরকার।" অন্ধ্র প্রদেশ গঠনের ব্যাপারে ছোটলাটের সঙ্গে ষডযন্ত্র করতে তাঁর বাধেনি।[১৩২] এরস্‌কাইন মজা পেয়ে লিখছেন, "In fact, he is even too much of a Tory for me...he wishes to go back two thousand years and to run India as it was run in the time of King Asoka." এর থেকে বোঝা যায় সুযোগ পেলে কংগ্রেসী মন্ত্রীরাও ব্রিটিশ আমলাশাহীব সঙ্গে পাল্লা দিতেন। লঙ্কার আবহাওয়া এমন যে সেখানে যে যায় সেই রাবণ হয়।

অবশ্য এসব বড় কথা নয়। কৃষক ও প্রজাদের প্রতি প্রতিশ্রুতি কতটা পালন করতে

সমর্থ হয়েছিল কংগ্রেস সরকার ? কৃষক সম্পর্কিত কর্মসূচি তাদের বর্তমান সাফল্যের কারণ আবার ভবিষ্যৎ সাফল্যের চাবিকাঠি। বিহারের মন্ত্রিসভা ১৯৩৭-৩৮ সালে এ বিষয়ে পাঁচটি আইন পাস করে। প্রথমত, ১৯১১ থেকে ১৯৩৬ পর্যন্ত খাজনার বর্ধিত হার মকুব করা হয়। দ্বিতীয়ত, ঐ সময় যে সব খাজনা আদায় বন্ধ ছিল কৃষিমূল্য হ্রাসের সমহারে তা কমিয়ে দেওয়া হয়। তৃতীয়ত, বালি পড়ে বা জল জমে বা মালিকরা উপযুক্ত জলসেচের ব্যবস্থা না করায় যে সব জমির উৎপাদিকা শক্তি কমে গিয়েছিল সে সব ক্ষেত্রে পুরো বা আংশিকভাবে খাজনা মাফ করা হয়। চতুর্থত, স্থানীয় প্রধান শস্যের গড় দাম পড়ে গেছে সেখানকার খাজনা কমানো হয়। অন্যান্য ক্ষেত্রে ন্যায়সঙ্গত নিরিখ ধার্য হয়। যে খাজনা এইভাবে কমানো হবে বা ধার্য হবে পরের বছর তা বাড়ানো চলবে না। দখলীস্বত্বের জমি বা তার অংশ হস্তান্তরের পথে যে সব বাধা ছিল তা তুলে দেওয়া হল। মালিকের সম্মতি নেওয়ার বা সেলামি দেওযার আর কোন বাধ্যবাধকতা রইল না। মালিকের কাগজপত্রে নাম বদল কবাব জন্য নামমাত্র একটা ফি দিতে হবে এবং মালিক রাজি না হলে কালেক্টরিতে জমা দিলেই চলবে। দখলীদাব প্রজার অধীনস্থ প্রজারা যদি বারো বছর জমি ভোগ কবে থাকে তবে তারাও দখলী স্বত্ব অর্জন করবে। তাবা জমির গাছ, ফল ইত্যাদিও ভোগ করতে পারবে। তাদের উত্তবাধিকাবীবা বিনা বাধায় স্বত্ব পাবে। মালিকরা বাকি খাজনার দায়ে কিষাণদেব জেলে পাঠাতে পাববে না বা তার অস্থাবব সম্পত্তি আটক কবতে পারবে না, উৎখাত তো কবতেই পারবে না। আদালতেব রায় অনুসাবেও কাবও পুবো জোত বেচা চলবে না যদি না সে চাষী স্বভাবতই খাজনা বাকি ফেলে। ১৯২৯-এব পববর্তী মান্দ্যেব ফলে যাদের জোত নীলাম হয়ে যায়, ১৯৩৮-এর এক আইনের বলে, বকেযা খাজনার অর্ধেক মিটিয়ে দিলেই, সে জমি তাবা ফেরত পাবে।

ইউ. পি-তে ১৯৩৯-এব এক আইনেব মাধ্যমে নানা কৃষিসম্পর্কিত সংস্কাব সাধিত হয়েছিল। প্রথমত, আগ্রা ও অযোধ্যার পৃথক ভূমি ব্যবস্থার অবসান ঘটল। অযোধ্যাব অল্প প্রজাই দখলী স্বত্ব ভোগ কবত (যেখানে আগ্রাব প্রজাদেব অর্ধেক জমিই ছিল দখলী স্বত্বাধীন)। নতুন আইনে সব কিষাণকেই জমি দখলেবও উত্তবাধিকাবসূত্রে ভোগেব অধিকার দেওযা হল। দ্বিতীয়ত, সিব (sır) প্রথা তুলে দেওয়া হল। ১৯২১ ও ১৯২৬-এব প্রজাস্বত্ব আইনে নানা কাবণে কিষাণদেব উৎখাত করা চলত। এব অন্যতম ছিল মালিকের পক্ষে আবাদ বাড়ানোব অজুহাত। নতুন আইনে স্থির হল বাড়ি ও বাগানেব জন্য পাঁচ একরেব অধিক জমি অধিগ্রহণ কবা চলবে না। নিলে ক্ষতিপূরণ দিতে হবে অধিক হারে।

বাড়ি ও খামার তৈরি কবাব জন্য মালিকের অনুমতিব দরকার হবে না আব। উত্তরাধিকারসূত্রে দখলী জমির খাজনা স্থিব কববে সরকারী কর্মচারীরা এবং দশ বছরের মধ্যে তা বদলানো যাবে না। উৎপন্ন শস্যেব বর্তমান মূল্যের বিশ শতকের বেশি খাজনা নেওয়া বাবণ হল। উৎপাদন ব্যয় হিসাবে ধরা হল। মালিক বা কিষাণ শস্যে দেয খাজনাব বদলে টাকায খাজনা দেবার দাবি তুলতে পাববে। অবশ্যই বাকি খাজনাব দাযে গ্রেফতাব বা জেল বাতিল হল ও খাজনাব রসিদ দেওযা বাধ্যতামূলক করা হল।

উড়িষ্যায় ১৯৩৮-এর এক আইনে দখলী স্বত্বাধীন জমি বিনা ফি-তে হস্তান্তরের অনুমতি দেওয়া হল ও বকেযা খাজনার ওপর সুদের হার ৬%-এ নামিয়ে আনা হল। যখন উড়িষ্যার জমিদাররা বললেন, “এই বিলে লেনিনবাদের গন্ধ পাচ্ছি,” বিশ্বনাথ দাস উত্তর দেন, “যে সব সুবিধা চাষীদের দেওয়া হচ্ছে তাতে মালিকদের আয় পাঁচ শতকের বেশি কমবে না। এতেই বিপ্লবের কথা!” বস্তুত কংগ্রেস কোথাও জমিদারী উচ্ছেদের চেষ্টা করেনি এবং

একটি মাত্র বিল (The Madras Estates Land (Orissa Amd.) Bill of 1937) বড়লাটের সম্মতি পায়নি। মাদ্রাজের যে অঞ্চল উড়িষ্যায় এসেছিল সেখানকার জমিদাররা মোট উৎপাদনের অর্ধেক খাজনা হিসাবে নিত। রায়তওয়ারী অঞ্চলের তুলনায় এই হার অত্যধিক। উক্ত আইনের উদ্দেশ্য ছিল পার্শ্ববর্তী রায়তী জমির খাজনার হারের সঙ্গে সমতা আনয়ন, তবু টাকায় দু আনা করে বেশি খাজনা জমিদাররা পাবে। বিলটি বড়লাটের সম্মতির জন্য পাঠানো হলে সর্বভারতীয় কিষাণ সংস্থা এবং অধ্যাপক এন জি রঙ্গ আপত্তি তোলেন। জমিদাররা কোন সমঝোতায় রাজি না হওয়ায় ১৯৪১ পর্যন্ত অপেক্ষা করে বড়লাট ভিটো প্রয়োগ করেন। উড়িষ্যার দেশীয় রাজ্যে অনুরূপ হার প্রবর্তনের সুপারিশ করেন বিশ্বনাথ দাস। খালিকোটেব রাজা ও ছোটলাট হাব্যাকের আপত্তিতে তা ভেস্তে যায়। জমিদার বা বাজা কাউকে চটানো যুদ্ধের পরিপ্রেক্ষিতে সম্ভব ছিল না।

মাদ্রাজে চিরস্থায়ী বন্দোবস্ত এলাকার খাজনা নিয়ে বিতর্ক হয়। এক বিশেষ কমিটি অনুসন্ধান করার পব টি প্রকাশম আইন পরিষদে বলেন, কমিটির প্রতিবেদন আদৌ বৈপ্লবিক নয়। রাজাজী তো জমিদারকে পূর্ণ, এমনকি আংশিক, মালিক বলে স্বীকার করেননি এবং ক্ষতিপূরণের দাবি উড়িয়ে দেন। কিন্তু, দুর্ভাগ্যের বিষয়, ১৯৩৯-এ পদত্যাগ পর্যন্ত মাদ্রাজ মন্ত্রিসভা কৃষক সুবিধার্থ কোন আইন আনেননি।

বোম্বাই সরকারের সঙ্গে গুজবাটের আইন অমান্যকারীদের বাজেয়াপ্ত জমি প্রত্যর্পণের ব্যাপাবে বিরোধ ঘটে লাটেব। গান্ধীর মতে প্রস্তাবিত খাজনার ২৫ গুণ ক্ষতিপূরণের হার অত্যন্ত চড়া। প্যাটেল বলেন, ক্ষতিপূরণের সঙ্গে ১৫% লাভ যোগ কবলে যথেষ্ট হবে। পতিত জমি ধবালাদেব দিতে হবে। ব্রোবোর্ন বলেন, বাজস্বের বারোগুণ হারে ক্ষতিপূবণ দেওয়া উচিত। বাজস্বমন্ত্রী মোবারজি দেশাই আটগুণেব বেশি দেবেন না। মুন্সী তা কমিয়ে চারগুণের মত করলেন। শেষে প্যাটেলের মতই বজায় থাকে। বি জি খের ব্রেবোর্নকে বলেন, তা না মেনে নিলে গান্ধী মন্ত্রিসভাকে পদত্যাগ করতে বলবেন।[১৩৩]

দখলী স্বত্বের মতই গুরুত্বপূর্ণ ছিল কৃষিঋণের সমস্যা। মহাজনী আইন সংশোধন করা হয় বিহার, বোম্বাই, সি পি, মাদ্রাজ, উডিষ্যা ও সীমান্ত প্রদেশে। মহাজনদের নথিভুক্ত করার বাধ্যতামূলক ব্যবস্থা হল এই প্রথম। ঠিকমত হিসেব রাখা ও রসিদ দেওযাবও ব্যবস্থা হল। দামদুপতের নীতি পুনবায চালু হল। মাদ্রাজ ও সীমান্তে ঊর্ধবতম সুদের হাব স্থির হল ৬$\frac{১}{৪}$%, বিহাবে বন্ধকী ঋণের ক্ষেত্রে ৯% ও বন্ধকহীন ঋণের ক্ষেত্রে ১২%। দেনার দায়ে এক তৃতীয়াংশেব বেশি জমি নীলাম করা যাবে না। মাদ্রাজে চাষীদের দেনার অনেকখানি মকুব কবা হয়, সব জেলায ঋণ সালিসী বোর্ড স্থাপিত হয় এবং ঋণ শোধের সুবিধার্থ সরকার থেকে ৫০ লাখ টাকা সাহায্য দেওয়া হয়। উড়িষ্যায় স্থাপিত হয় কো-অপারেটিভ ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক ও প্রাদেশিক কো-অপাবেটিভ ব্যাঙ্ক।

মাদ্রাজে ঋণের দায়ে দাসত্ব (গোঠি) প্রথা চালু ছিল, বিহার ও উডিষ্যায় 'কামিয়াউতি' প্রথা। সে প্রথা রদ করাব জন্য কিছু আইন করা উচিত ছিল।

গ্রামীণ পুনর্গঠনের জন্য ইউ.পি-র প্রত্যেক জেলায কুড়িটি করে কেন্দ্র স্থাপিত হল। প্রত্যেক কেন্দ্রের অধীনে থাকবে কুড়ি থেকে ত্রিশটি গ্রাম। কেন্দ্র পরিচালক অধিবাসীদের স্বাবলম্বী হবার শিক্ষা দেবেন। তার কাজ পরিদর্শন করবে জেলা সমিতি (যাদের হাতে উন্নয়নের টাকা দেওযা হবে)। মাদ্রাজে পানীয় জল সরবরাহের জন্য ও রাস্তাঘাট তৈরি বা সংস্কারের জন্য আলাদা ফাণ্ড গঠিত হল। বোম্বাইতে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের পরিকল্পনা প্রাধান্য পায় এবং ১৬১টি কেন্দ্র স্থাপিত হয়। সি.পি-তে ৫০টি কেন্দ্রে গ্রামীণ উন্নয়নের

সঙ্গে কর্মমুখী বৃত্তিপ্রশিক্ষণের ব্যবস্থা চালু হয়। অবশ্যই সুতোকাটা ও তাঁত বোনা তার অন্যতম। ওয়ার্ধায় অবস্থিত নিখিল ভারত গ্রামীণ শিল্প সংস্থা ও নিখিল ভারত সুতাকাটুনী সঙ্ঘ এ সব কেন্দ্রে শিক্ষক পাঠাত। এ ছাড়াও থাকত স্বাস্থ্য, জল সরবরাহ, বয়স্ক শিক্ষা, কৃষি শিক্ষা প্রভৃতির ব্যবস্থা।

গান্ধীজীর পরিকল্পনায় খাদি ও কুটীরশিল্পের স্থান সর্বাগ্রে। ১৯৩৮-এ হরিপুরা কংগ্রেসে খাদি প্রদর্শনী উদ্বোধন করতে গিয়ে গান্ধী বলেছিলেন—

"আমি প্রায়ই বলেছি যে যদি সাত লাখ গ্রামকে বাঁচিয়ে রাখতে হয় এবং সভ্যতার মূলস্বরূপ শান্তি প্রতিষ্ঠা করতে হয় তবে সব হস্তশিল্পের কেন্দ্রে বসাতে হবে চরখাকে।...চরখাব সূর্য অন্য কুটীরশিল্পের গ্রহকে আলোকিত করবে।"

সর্বভারতীয় খাদি বোর্ডের সভাপতি ভরতন কুমারাপ্পার অবদান বিশেষভাবে স্মরণীয়। মাদ্রাজে খাদি ও কুটীবশিল্প প্রসাবের জন্য তিনটি আইন পাস হয়। কাগজ ও তৈলনিষ্কাষণ শিল্পের ওপর জোব দেওয়া হয়। সি.পি-তে কাঠ, চামড়া, কাচ, লোহা, খেলনা, মাটির পাত্র, ঘি, তেল ও সাবান তৈরির আয়োজন লক্ষ্য করি। এখানে প্রশিক্ষণেব জন্য দুটি পলিটেকনিক স্থাপিত হয়। বিহারে জোর পড়ে কাগজ ও রেশম শিল্পের ওপর। ঝরিয়া ও কুস্তোড়ের কুলি কামিনদের জন্য হাতের কাজ ও চামারদের জন্য চামড়ার কাজ শেখাবার চেষ্টা হয়েছিল।

কংগ্রেস নেতৃবৃন্দ বুঝতে পাবছিলেন এ ধবনের বিচ্ছিন্ন ও সীমিত প্রযাসে দেশের দারিদ্র দূর করা বা আর্থিক উন্নয়ন সম্ভব নয়। এই চেতনার ফলশ্রুতি ভারতীয় পবিকল্পনা কমিটি। কংগ্রেস সভাপতি সুভাষচন্দ্র বসু সব কংগ্রেসী শিল্পমন্ত্রী, বিড়লা ও লালা শ্রীরাম প্রমুখ শিল্পপতি ও দেশেব সর্বপ্রথম পরিকল্পনাভাবুক বিশ্বেশ্বরয়াকে আমন্ত্রণ জানান দিল্লীতে। জাতীয় পবিকল্পনাব রূপবেখা নিয়ে আলোচনা বসে ১৯৩৮-এর ২ ও ৩ অক্টোবর। সুভাষবাবু বলেন, শুধু কৃষিসম্পদেব পূর্ণ ব্যবহারে উন্নয়ন সম্ভব নয়, দ্রুত শিল্পায়ন ও গ্রামীণ বেকারদের শিল্পকর্মে নিয়োগ আবশ্যিক। রাশিয়ার 'গসপ্ল্যান'-এব উদাহরণ তখন সকলের চোখে ভাসছে। গান্ধীর দলকে খুশি কবাব জন্য তিনি বলেন, ভারী শিল্পের উন্নতির সঙ্গে কুটীবশিল্পের কোন বিবোধ নেই, বরং তাবা পরিপূরক। সম্মেলনের সিদ্ধান্তানুযাযী জওহরলাল নেহরুর সভাপতিত্বে বারো সদস্যের এক পবিকল্পনা কমিটি গঠিত হল। কমিটি ১৬৭টি প্রশ্ন ও ৭০টি আনুষঙ্গিক প্রশ্ন সংবলিত এক তালিকা প্রত্যেক প্রদেশ, বাজা, বিশ্ববিদ্যালয়, ট্রেড য়ুনিয়নদেব কাছে পাঠায়।

স্থির হয় বন্যা প্রতিরোধ, ব্যাপক সেচ, জলবিদ্যুৎ উৎপাদন ও ভারী শিল্প স্থাপন প্রভৃতি বহুমুখী উদ্দেশ্যে নদীশাসনকে অগ্রাধিকার দেওয়া হবে। এ বিষয়ে বিশ্ববিখ্যাত বৈজ্ঞানিক মেঘনাদ সাহা বহুদিন ধরে জনমত তৈবি করছিলেন। যুক্তরাষ্ট্রে টেনেসি ভ্যালি অথরিটি নিয়ে রুজভেল্টের আমলে খুব আন্দোলন চলছিল। ১৯৩৯ সালে কৃষি, পরিবহণ, শিল্প, জনসংখ্যা, বাণিজ্য ও লগ্নি, জনকল্যাণ ও শিক্ষা প্রভৃতি বিষয়ে অনুসন্ধান এবং কর্তব্য নির্ধারণেব জন্য ২৭টি সাব কমিটি গঠিত হয়। দুঃখের বিষয়, অল্প পরেই মহাযুদ্ধ বাধে এবং এই গুরুত্বপূর্ণ ব্যাপার থেকে কংগ্রেসের মন সবে যায়। তবে যে বীজ প্রোথিত হয়েছিল তাই একদিন পরিকল্পনা কমিশনের মহীরুহে পরিণত হয়েছিল।

দক্ষিণপন্থীরা জানত মীরাট বন্দীদের মুক্তির পর কম্যুনিস্ট আন্দোলন জোরদার হবে কমিনটার্নের সপ্তম অধিবেশনে যুক্তফ্রন্টের নীতি গৃহীত হলে কম্যুনিস্টরা কংগ্রেস সোশ্যালিস্ট পার্টিতে যোগ দেয় এবং তার মাধ্যমে কংগ্রেসের মতভেদের সুযোগ নিয়ে

প্রভাব বাড়াতে চায়। একে তারা Trojan horse policy আখ্যা দিয়েছিল।[১৩৪] ইয়ুথ লীগ, ইণ্ডিয়ান প্রোগ্রেসিভ রাইটার্স অ্যাসোসিয়েশন প্রভৃতি এই উদ্দেশ্য নিয়ে স্থাপিত হয়েছিল।[১৩৫] ১৯৩৬-৩৮-এর মধ্যে দলে দলে সন্ত্রাসবাদী কম্যুনিস্ট পার্টিতে যোগ দিলে তারা জোরদার লড়াই করতে সমর্থ হয়েছিল। জওহরলালের সমাজতন্ত্রী নীতি দক্ষিণপন্থীদের আপত্তিতে ও গান্ধীর সমর্থনে প্রায় পরিত্যক্ত হওয়ায় তাদের গান্ধীবাদবিরোধিতা তীব্রতর হবে এতে আশ্চর্য কি।

সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাদের হাতে সবচেয়ে বড়ো হাতিয়ার ছিল ধর্মঘট। ১৯৩৭ সালে বাংলার পাটকলে ছয় সপ্তাহব্যাপী ধর্মঘট দিয়ে এর সূচনা। বোম্বাই, সোলাপুর, আহ্মদাবাদ ও কানপুরেব শিল্পাঞ্চলের শ্রমিক অসন্তোষ তো লেগেই ছিল। ১৯৩৮-এর নভেম্বরে বোম্বাই সরকার Trade Disputes Bill পাস করে আকস্মিক ধর্মঘট ও কারখানা বন্ধ (lock out) উভযই নিয়ন্ত্রণ করতে চায়। অধিকাংশ ধর্মঘট সুতোকলে হত বলে এক Textile Enquiry Committee গঠিত হয় ও তার অনুমোদনক্রমে শ্রমিকদের বর্ধিত বেতনহার ও বসবাসের উন্নততর ব্যবস্থার দাবি খানিকটা মেনে নেওয়া হয়। বলা বাহুল্য কম্যুনিস্ট নেতারা সন্তুষ্ট হননি এবং ৭ নভেম্বর সাধারণ ধর্মঘটের ডাক দেন। কিন্তু ৭৭টি কলের মধ্যে মাত্র ১৭টিতে কাজ বন্ধ রাখতে সমর্থ হন তাঁরা। মাদ্রাজের সরকার মালিক-শ্রমিক সংঘর্ষে হস্তক্ষেপ করে এবং তার ফলে কিছু মজুরি বেড়েছিল। ১৯৩৭-এ কানপুরের কাপড়ের মিলে যে ধর্মঘট শুরু হয় তা পন্থের হস্তক্ষেপে মিটলেও পরের বছর গুরুতর আকার ধারণ কবে। ইউ,পি সরকারের Labour Enquiry Committee-র অনুমোদন মানতে অস্বীকাব কবেন মালিকরা। পরে একটা আপোস হয়। এখানেই শ্রমিক আবাসনের জন্য প্রথম গৃহনির্মাণ প্রকল্প গৃহীত হয়েছিল।

শ্রমিক কল্যাণেব সঙ্গে মাদক বর্জনের প্রশ্ন যুক্ত। গান্ধীর মতে সম্পূর্ণ মাদক বর্জন ছাড়া কৃষক বা শ্রমিক কোনদিন সুখী হতে পারবে না, স্বাধীনও নয়। এর মত খাঁটি সত্য কথা হয় না। ওযর্কিং কমিটি ১৯৩৭-এর আগস্টে এ বিষয়ে প্রস্তাব নেয় এবং প্রাদেশিক সরকারদের তিন বছরের মধ্যে এ পাপ দূর করতে নির্দেশ দেওয়া হয। মুশকিল হল, এর ফলে সবকাবকে অনেকখানি বাজস্ব হাবাতে হবে। বোম্বাই ও মাদ্রাজে মাদক শুল্ক সমগ্র আয়ের চতুর্থাংশের মত বা কিছু বেশি। তবু গান্ধী বলেন, "This drink and drugs revenue is a form of extremely degrading taxation." তা ছাড়া আপাতদৃষ্টিতে যাকে ক্ষতি মনে হচ্ছে উন্নত চরিত্র ও স্বাস্থ্যবান শ্রমিক অধিক উৎপাদন করে তা পুষিয়ে দেবে। প্রাদেশিক সরকাররা ধীরে ধীরে সমস্যা সমাধানে অগ্রসর হয়। বোম্বাইতে খের বাড়ি ও জমির ওপর কর বাড়িয়ে মাদক-শুল্ক বাবদ ক্ষতিপূরণের ব্যবস্থা করেন। মাদ্রাজে প্রথমে সালেমে ও পরে চিত্তুর ও কুডাপ্পাতে মাদক বর্জন শুরু হয়। বাজাজী ছিলেন এর সবচেয়ে জঙ্গী সমর্থক। ইউ.পি.শুরু করে এটা ও মইনপুরি থেকে। কোনও কোনও স্থানে দিশি মদের বিক্রয় প্রায় অর্ধেক কমে যায়, বড় শহরে শুল্ক বিভাগ মদ গাঁজার দোকান নিয়ন্ত্রণ করত। সি পি-তে চরস নিষিদ্ধ হয়। উড়িষ্যায় আফিম ও দিশি মদেব বিরুদ্ধে আলাদা আইন করা হয়।

গান্ধীর প্রেরণায় অস্পৃশ্যতামোচন ও হরিজন উন্নয়ন কংগ্রেস সরকারদের অন্যতম ব্রত হযেছিল। ১৯৩৪ সাল থেকেই উড়িষ্যার মন্দিরে হরিজনদের প্রাবেশাধিকার নিয়ে তিনি সংগ্রাম করছিলেন। ১৯৩৮-এ তিনি আবেদন জানালেন জগন্নাথের মন্দির সকলের জন্য খুলে দেওয়া হোক। তিনি প্রতিজ্ঞা করেছিলেন হরিজনদের প্রবেশাধিকার না দেওয়া পর্যন্ত

মন্দিরে প্রবেশ করবেন না। তাঁকে না জানিয়ে কস্তুরবা, দুর্গাবেন ও মহাদেব দেশাই জগন্নাথ দর্শন করায় অত্যন্ত ক্ষুব্ধ হন তিনি, এমনকি অসুস্থ হয়ে পড়েন। বোম্বাই সরকার এ ধরনের আইন পাস করল প্রথম। মাদ্রাজের Removal of Civil Disabilities Bill (১৯৩৮) চাকুরির ক্ষেত্রে ও সরকারী কূপ, পুষ্করিণী, রাস্তা প্রভৃতি ব্যবহারে হরিজনদের ওপর বাধানিষেধ লোপ করে। মালাবারে অস্পৃশ্যদের মন্দির প্রবেশ এই আইনের বলেই সম্ভব হয়। মাদ্রাজের কংগ্রেস সরকার পদত্যাগ করার পূর্বেই মীনাক্ষী মন্দিরের দ্বার সকলের জন্য খুলে দেওয়া হয়।

প্রাথমিক শিক্ষা, বয়স্ক শিক্ষা, নঈ তালিমের কিছু ব্যবস্থা হল।প্রচলিত শিক্ষাব্যবস্থাকে আগাগোড়া ভ্রান্ত ও ক্ষতিকর মনে করতেন গান্ধী। তাঁর এ বিষয়ে যথেষ্ট পড়াশোনা ছিল. চিন্তাভাবনা চলছিল। ১৯৩৭-এর ২২ অক্টোবর বিস্তৃত আলোচনার জন্য ওয়ার্ধায় এক শিক্ষাসম্মেলন ডাকা হল। উদ্বোধনী ভাষণে গান্ধী বৃত্তিমূলক শিক্ষা ও হাতের কাজের ওপর জোর দেন (আজ আমবা যাকে Vocational ও Work education নাম দিয়েছি)। প্রথাগত শিক্ষার সঙ্গে লেজুড়ের মত তাকে জুড়ে দেওয়া হবে না, তার মাধ্যমেই দিতে হবে শিক্ষা। জাকিব হোসেন কমিটি সপ্তবর্ষব্যাপী বাধ্যতামূলক কিন্তু অবৈতনিক প্রাথমিক শিক্ষা হাতের কাজ কেন্দ্র করে ও মাতৃভাষার মাধ্যমে শিক্ষা, পরিবেশ অনুযায়ী বৃত্তিশিক্ষার অনুমোদন সংবলিত যে প্রতিবেদন রচনা করে আজকের গণশিক্ষা তারই ওপর দাঁড়িয়ে আছে। হরিপুবা কংগ্রেস ওযার্ধা পবিকল্পনা গ্রহণ করেছিল এবং সর্বভারতীয় শিক্ষা বোর্ড গঠন কবাব প্রস্তাবও দিযেছিল। তদনুসাবে পাটনা ট্রেনিং স্কুল স্থাপিত হয় এবং বেতিয় থানায় ৫০টি নঈ তালিম বিদ্যালযে সাত বছরের শিক্ষাক্রম পবীক্ষামূলক ভাবে চালু হয় এলাহাবাদে অনুরূপ বেসিক ট্রেনিং কলেজ স্থাপিত হয়েছিল। কিছু জেলা ও মিউনিসিপ্যাল স্কুলের শিক্ষকদের প্রশিক্ষণ দিযে সেগুলিকে নঈ তালিম বিদ্যালযে রূপান্তরিত করা হয় ওই ধরনেব বিদ্যালয ছাডাও বোম্বাই সবকাব Primary Education Amd. Bil (1938)-এব মাধ্যমে পুরোনো শিক্ষাব্যবস্থার বহু ত্রুটি সংশোধন কবে। লক্ষ্য ছিল প্রতি গ্রামে স্কুল হবে। ব্যায়ামশিক্ষার জন্য একটি বোর্ডও গঠিত হয়। সি.পি-তে গান্ধীজীর 'বিদ্যামন্দির' পরিকল্পনা উল্লেখযোগ্য। একটি বাড়ি ও তৎসঙ্গে কিছু জমি নিয়ে কাজ আরম্ভ করা হল। জমিতে যে ফসল ছেলেবা ফলাত তাই বেচে খবচ তোলা হত। জমি ও বাড়ি স্থানীয় গ্রামবাসীবা দান কববে আশা ছিল। পণ্ডিত রবিশঙ্কব শুক্লার উৎসাহে ১৯৩৯-এ সি পি.বিদ্যামন্দিব বিল পাস হয। গোপবন্ধু চৌধুরী কটক জেলায় নঈ তালিম প্রবর্তন করেন

বয়স্ক শিক্ষা প্রসারের জন্য বোম্বাই এক বয়স্ক শিক্ষা বোর্ড গঠন করে। উদ্দেশ্য ছিল স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান ও উচ্চশ্রেণীর ছাত্রদের সাহায্যে তিন বছবের মধ্যে কিছু বয়স্কবে সাক্ষর করে তোলা। বিহারের সৈয়দ মাহমুদ যখন ছাত্রসমাজকে গ্রীষ্মবকাশে এই কাজে আহ্বান জানান, বিপুল সাড়া মেলে। বিহার মহিলা সমিতিও প্রচুর সাহায্য করে। ১৯৩৯ সালে সি.পি-তে ৪৮টি জেলায় বয়স্ক শিক্ষার ২৮৩৪টি বিদ্যালয় চালু ছিল। তা ছাড় ভ্রাম্যমাণ লাইব্রেবিব ব্যবস্থাও হয। বিহারের সব ম্যুনিসিপ্যালিটি, স্থানীয় ও জেলা বোর্ড স্ত্রী শিক্ষা ও হবিজন শিক্ষাব জন্য অর্থ ববাদ্দ করেছিল।

উচ্চশিক্ষার ক্ষেত্রে কাশী বিদ্যাপীঠ ও জামিয়া মিলিয়ার স্নাতক উপাধিকে চাকুরির ব্যাপাবে বি এ ডিগ্রির মর্যাদা দেওয়া হয়।

গঠনমূলক কাজের পরিমাণ এত ব্যাপক ও সমস্যা এত জটিল ছিল যে তদনুপাতে কংগ্রেসী সরকাবের চেষ্টা বা অর্থব্যয় আশানুরূপ হয়নি। মনে রাখতে হবে তারা মাত্র দুবছর

একটানা কাজ করতে পেরেছিল। কংগ্রেসের বার্ষিক রিপোর্টে বিভিন্ন সরকার বিভিন্ন খাতে কি পরিমাণ জনকল্যাণমূলক কাজ করছিল তার নিরিখ মেলে।[১৩৬]

যুদ্ধারম্ভে পদত্যাগ না করতে হলে কালক্রমে উদ্যোগ যথেষ্ট বৃদ্ধি পেত। অর্থের অভাব থাকলেও সততাব অভাব ছিল না। সর্বোপরি ছিল গান্ধীজীর সদাসতর্ক দৃষ্টি। বর্তমান অকংগ্রেসী সরকারগুলি যখন সীমিত শক্তি ও অর্থেব ওজর তোলেন এবং প্রায় প্রতি ব্যাপারে ধনতান্ত্রিক ব্যবস্থা ও কেন্দ্রের বিমাতৃসুলভ আচবণকে দায়ী করেন তখন তাঁরা ভেবেও দেখেন না কি প্রতিকূল পরিবেশে ১৯৩৭ থেকে ১৯৩৯ এইসব কংগ্রেসী সবকারকে দেশের কাজ কবতে হয়েছিল। তাদের গঠনমূলক কাজ ইংরেজ লাট ও বড়লাটের প্রশংসা অর্জন করেছিল। লিনলিথগো তাদের "a distinguished record of public achievement"-এব উল্লেখ করেছেন। ইউ.পি.ও মাদ্রাজের লাটরা কাজের মেয়াদ শেষ হলে যে সব প্রবন্ধ লেখেন তাতে কংগ্রেসী সবকাবদের নিষ্ঠা, সদিচ্ছা ও দক্ষতাব প্রশংসা করা হয়েছিল।[১৩৭]

কেন্দ্রীয় কংগ্রেস মোটামুটি গণতান্ত্রিক পদ্ধতিতে চলত। তবু সি.পি. মন্ত্রিসভার সংকট উল্লেখযোগ্য। এখানে মারাঠীভাষী ও হিন্দীভাষী মন্ত্রীরা বনিয়ে চলতে পারছিলেন না। প্রত্যেক অঞ্চল থেকে তিনজন করে মন্ত্রী ছিলেন। প্রধানমন্ত্রী ছিলেন মারাঠীভাষী এন বি খাবে। গোলমাল শুরু হয় আইনমন্ত্রী শবীফ ধর্ষণ মামলায় ধৃত এক ব্যক্তিকে মুক্তি দিলে। খারে ব্যাপাবটা ধামাচাপা দিতে চাইলেও আইনসভার ভেতরে বাইরে প্রচণ্ড গোলমাল বাধে। ওয়ার্কিং কমিটির নির্দেশে মন্ত্রী পদত্যাগ কবেন। খাবেকে বলা হয় ওয়ার্কিং কমিটির অনুমতি না নিয়ে তিনি যেন মন্ত্রিসভার রদবদল না করেন। পাঁচমাবিতে মারাঠী ও হিন্দীভাষী নেতাদের আপোস হয় কিন্তু খারে তাতে সন্তুষ্ট হননি। প্যাটেল তাঁকে ওয়ার্কিং কমিটির অধিবেশন পর্যন্ত অপেক্ষা কবতে বলেন কিন্তু অধীর খারে ও তাঁর দুই মারাঠী সহকর্মী, গোল ও দেশমুখ, পদত্যাগ করেন। হিন্দীভাষী মন্ত্রীরা রাজেন্দ্র প্রসাদেব সঙ্গে যোগাযোগ করেন এবং তিনি তাঁদের পদত্যাগ না করতে বলেন। কিন্তু ছোটলাট খারের পদত্যাগ গ্রহণ করে মন্ত্রিসভাকে ববখাস্ত কবলেন (২০ জুলাই ১৯৩৮) ও খারেকে নতুন মন্ত্রিসভা গঠন কবতে বললেন। দলীয় হাই কমাণ্ডের সঙ্গে কোন আলোচনা না করে পরের দিনই খারের অধীনে নয়া মন্ত্রিসভা শপথ নিল। ২২ জুলাই ওয়ার্ধায় পার্লামেন্টারী সাবকমিটি এই নিযে বিচার কবতে বসে এবং খাবেকে ২৩ জুলাই পদত্যাগপত্র পেশ করতে বাধ্য কবে। খারে আবাব সি.পি.প্রার্লামেন্টারী দলের নেতা হতে চান এবং ২৫ জুলাই গান্ধীর সঙ্গে সাক্ষাৎ করেন। তাঁকে সংবাদপত্রে সব ব্যাপারটা ব্যাখ্যা করে আপন "error of judgement" স্বীকার করতে বলা হয়, কিন্তু নির্দিষ্ট সময়ের মধ্যে তা না করায়, শৃঙ্খলাভঙ্গের অভিযোগে, তাঁকে কংগ্রেসের দায়িত্বশীল পদের অযোগ্য ঘোষণা করা হয়। ২৭ জুলাই-এর নির্বাচনে পণ্ডিত রবিশঙ্কর শুক্লা দলের নেতা নির্বাচিত হন এবং ৩০ জুলাই নতুন মন্ত্রিসভা গঠন করেন। খারের নানা অভিযোগের উত্তরে গান্ধী যে বিধ্বংসী বিবৃতি দেন (৬ আগস্ট) তা পার্লামেন্টারী গণতন্ত্রের নীতি হিসাবে আদর্শ বলে পরিগণিত হওয়া উচিত। In no case can any minister take internal quarrels to the Governor and seek relief through him without the consent of the W. C.... Of course the Governor's action conformed to the letter of the law, but it killed the spirit of the tacit compact between the British Government and the Congress..." সুভাষবাবু তখন সভাপতি। তিনি

বলেন, "In no country would a deposed Premier have behaved with such supreme lack of dignity and responsibility as the ex-Premier of C. P."[১৩৮] আজকাল যদি এভাবে শৃঙ্খলা রক্ষিত হত, কংগ্রেস বাঁচত।

॥ ৬ ॥

কংগ্রেসী প্রদেশের সরকার যখন দরিদ্র দেশের উন্নয়নের জন্য সীমিত চেষ্টা চালাচ্ছিলেন তখন ওপরতলার নেতাবা মুসলমানদের সঙ্গে সঙ্গে বোঝাপড়ার পথে বাধার পর বাধার সম্মুখীন হচ্ছিলেন। ১৯৩৫ সালে রাজেন্দ্র প্রসাদ ও জিন্নার আলোচনা কিভাবে ব্যর্থ হয় আগেই বর্ণিত হয়েছে। হিন্দু মহাসভা ও মালব্য-পরিচালিত ন্যাশানালিস্ট দল তা প্রত্যাখ্যান করে। সি· পি· ও বোম্বাই-এর অ্যানি-পরিচালিত ডেমোক্র্যাটিক স্বরাজ পার্টিও। সাম্প্রদায়িক বাঁটোয়ারার ফলে বাংলার হিন্দুরা কংগ্রেস সভাপতির প্রস্তাব মেনে নিতে রাজি হয়নি। আনসারি ও আসফ আলি প্রভৃতি কংগ্রেসী মুসলমানদের চাপে কংগ্রেস সাম্প্রদায়িক বাঁটোয়াবার ব্যাপারে "না গ্রহণ না বর্জন" নীতি অনুসরণ করে। আসফ আলির বন্ধু, সত্যমূর্তি, জব্বলপুর এ· আই· সি· সি-তে জিন্না-প্রসাদ ফর্ম্যুলার পক্ষে প্রস্তাব আনবেন শুনে বাঙালী কংগ্রেসীরা রুখে দাঁড়ায়। মালব্য পঞ্জাবে বাঁটোয়ারার বিরুদ্ধে জোর প্রচার চালান। কংগ্রেস সোস্যালিস্টরা আবার বাঙালীদের বাঁটোয়ারা-বিরোধী মনোভাবে মদৎ দিচ্ছিল। মন্ত্রীত্ব গ্রহণে প্রস্তুত প্যাটেল এই নিয়ে গোলমাল বাধাতে চাননি। রাজেন্দ্র প্রসাদ পুনরায় জিন্নার সঙ্গে আলোচনার জন্য প্রস্তুত হচ্ছিলেন। কিন্তু লক্ষ্ণৌ কংগ্রেসের সময় বোঝা গেছল মালব্যের দল বাঁটোয়ারা বর্জন কবাব নীতির পক্ষ নিয়ে ভোটে নামবে। নেহরু নিজে মনে করতেন জনগণের অর্থনৈতিক সমস্যার সুষ্ঠু সমাধানেই সাম্প্রদায়িক সমস্যার সমাধান নিহিত। তেল-নুন-লকড়িব প্রশ্ন সব জাতপাত সম্প্রদায়ের বিভেদ ভেঙে দেবে এবং দেখিয়ে দেবে যে সমাজের আসল বিভেদ শ্রেণীগত। সাম্প্রদায়িকতার একটা দিকে প্রতিক্রিয়াশীল ও ব্রিটিশ সমর্থননির্ভর স্বার্থ; অন্যদিকে ভয। "Honest communalism is fear; false communalism is political reaction." হিন্দু ও মুসলিম উভয় সম্প্রদায়েই এই দুই ধরনের সাম্প্রদায়িকতা আছে। সৎ সাম্প্রদাযিকতার লক্ষণ—স্বাধীনতার লক্ষ্য নিঃশর্তে সমর্থন। সভাপতির ভাষণে তিনি বলেছিলেন, "it is after all a side issue..... my vision of a future India contains neither imperialism nor communalism." সাম্প্রদায়িক বাঁটোয়ারা, তাঁর মতে, দেশকে ধর্মের ভিত্তিতে নানা গোষ্ঠীতে ভাগ করেছে। এটা হল "an utter negation of nationalism (designed) to give strength to disruptive tendencies and thus to strengthen the hold of British imperialism." এমন "patent absurdity" সম্পর্কে দৃঢ় (এবং বিরোধী) অবস্থান না নিয়ে 'না গ্রহণ না বর্জন' নীতি নেওয়ার অর্থ কি?

নির্বাচন যত এগিয়ে এল, কংগ্রেস ততই মালব্যের সঙ্গে বোঝাপড়া করতে চাইল। তিনিও বাঁটোয়ারা বিরোধী, যদিও অন্য কারণে। তদুপরি যে তিনজন মুসলিম নেতা বোম্বাই কংগ্রেসের 'না গ্রহণ না বর্জন' নীতির পেছনে ছিলেন, তাদের মধ্যে টি· কে· শেরওয়ানি ও আনসারি মারা গেলেন, খলিকুজ্জমান কংগ্রেস ত্যাগ করলেন। আজাদ নিয়েছিলেন আনসারির স্থান কিন্তু তাঁর বেশি প্রভাব ছিল না। ওয়ার্কিং কমিটি ১৯৩৬-এর ১ জুলাই

মালব্যের সঙ্গে আলোচনাকে স্বাগত জানাল। নেহরু-রচিত নির্বাচনী ইস্তাহারে বলা হল—বাঁটোয়ারা হল "wholly unacceptable as being inconsistent with independence and the principle of democracy." ফলে একদিকে বাংলা, বিহার ও নাগপুরে বাঁটোয়ারার বিরুদ্ধে জোর আন্দোলন শুরু হল, অন্যদিকে ইউ· পি-তে (এবং কিছুটা পঞ্জাবে) মালব্যাধীন ন্যাশানালিস্ট দল ও কংগ্রেসের প্রার্থী নির্বাচন নিয়ে সমঝোতা। ফৈজপুর কংগ্রেসে খুব অল্প মুসলিম প্রতিনিধি উপস্থিত ছিলেন। এখানে গণ পরিষদের ওপর জোর দেওয়া হল কিন্তু সাম্প্রদায়িক সমস্যা সমাধানে ঐক্যমত্যের ওপর নয়। স্বীকার করতেই হবে সমাজতন্ত্রী দল ও নেহরু সাম্প্রদায়িক সমঝোতা ও সংখ্যালঘুকে দেয় রক্ষাকবচেব ধারণা প্রত্যাখ্যান করে জিন্নাকে চটিয়ে দিয়েছিলেন।

১৯৩৬-এর প্রথম দিকে জিন্না সম্বন্ধে বিদায়ী বডলাট মন্তব্য করেছিলেন, জিন্না "would go over to Congress entirely if he did not think that the Gandhi cap was not suitable for his style of dress and that he prefers to look like a Paris boulevardier with a monocle in his eye."[১৩৮ক] রাজেন্দ্র প্রসাদের সঙ্গে আলোচনা ব্যর্থ হবার পরও তিনি হাল ছাড়েননি। মুসলিমদের যে তিনি সংগঠিত কবতে চাইছেন এতে সত্যমূর্তি কোনও অন্যায় দেখেননি। মুসলিম লীগ পার্লামেন্টারী বোর্ডও প্রতিক্রিয়াশীল ছিল না। জামিয়ৎ ও লীগের সহযোগিতা পরোক্ষ কংগ্রেস সমর্থন সূচনা করে। দুভার্গ্যের বিষয়—১৯৩৭ সালে নেহরু ও জিন্নার বিতর্কে ভাবী অমঙ্গলের সুর শোনা গেল। জওহরলাল বললেন, ভারতীয় রাজনীতিতে দুটো মূল শক্তি কাজ কবছে—সাম্রাজ্যবাদ ও জাতীয়তাবাদ। জিন্না আপত্তি করলেন; বললেন, একটা তৃতীয় শক্তিও আছে, তাব নাম মুসলমান। মুসলিমরা আলাদা জাত এ ধারণা নেহরু উড়িয়ে দিলেন—তাঁব মতে লীগ সামন্ততান্ত্রিক ও অভিজাত ধনী মুসলমানের দল। জিন্না পরিহাস করে বললেন, "Pandit Nehru is torn between Benares and Moscow." বেনারস মানে মালব্য। জিন্নার মতে লীগও দেশের স্বাধীনতা চায় কিন্তু হিন্দু-মুসলিম সংহতির পূর্বশর্ত—সংখ্যালঘু প্রশ্নের সমাধান। মুসলমানদের আশঙ্কা দূর কবতে হবে, নিরাপত্তা বোধ বাড়াতে হবে, সমান সুযোগ দিতে হবে। নেহরু জিন্নাকে ভাই পরমানন্দের সঙ্গে তুলনা করলে জিন্না জানান, "ভাই পরমানন্দ তো হিন্দুরাজ চান, আর আমি চাই সকল ভারতীয়ের জন্য গণতান্ত্রিক এবং দায়িত্ববান সরকার।" ভাবী শাসনতন্ত্রে সংখ্যালঘুর রক্ষাকবচ থাকা চাই। তা ছাড়া কংগ্রেস মুসলিমদের প্রতিনিধিত্ব করছে এ দাবি তিনি নস্যাৎ করে দিলেন। সমাজতন্ত্রী নেহরু বললেন, ওপরতলার কিছু নেতার সুবিধাবাদী বোঝাপড়ায় সমাধান হবে না। জিন্না লক্ষ্ণৌ চুক্তির দোহাই পাড়লেন। এ ধরনের উতোর চাপান কোন সমঝোতার পক্ষে শুভ নয়।

নির্বাচনের পর দেখা গেল ৪৮২টি মুসলিম আসনে মাত্র ৫৮টি লড়ে কংগ্রেস পেয়েছে ২৬টি আর (সবগুলিতে না লড়ে) লীগ পেয়েছে ১০৯টি। পঞ্জাব এবং বাংলার মত মুসলিম সংখ্যাগরিষ্ঠ প্রদেশেও লীগ ভাল ফল করতে পারেনি—পঞ্জাবে পেয়েছিল মাত্র একটি আসন।[১৩৯] ইউ· পি-তে কংগ্রেসের চাপ না থাকায় অনেক কংগ্রেসী মুসলিম লীগ টিকেটে দাঁড়ায়।

**সারণী ১**
**পঞ্জাব**

| সরকার পক্ষে | | বিরোধী পক্ষে | |
|---|---|---|---|
| দল | সদস্য | দল | সদস্য |
| য়ুনিয়নিস্ট হিন্দু | ৯৫ | কংগ্রেস | ১৮ |
| ইলেকটোরাল বোর্ড | ১১ | শিরোমণি আকালি | ১০ |
| খালসা ন্যাশনাল | ১৪ | মজলস-ই-অর্হর | ২ |
| | | ইত্তিহাদ-ই-মিল্লাত | ২ |
| | | মুসলিম লীগ | ১ |
| | | কংগ্রেস ন্যাশনালিস্ট | ১ |
| | | সোশ্যালিস্ট | ১ |
| | | লেবার | ১ |
| | | স্বতন্ত্র | ১৯ |
| | ১২০ | | ৫৫ |

বাংলাব ক্ষেত্রে নির্বাচন পরবর্তী চিত্র ছিল এরকম (দুটি আসন বাদ)[১৪০]

**সারণী ২**

| পার্টি | সংখ্যা |
|---|---|
| কংগ্রেস | ৫৪ |
| হিন্দু ন্যাশানালিস্ট (বর্ণহিন্দু) | ৩ |
| হিন্দু সভা (তপসিলী) | ২ |
| স্বতন্ত্র হিন্দু | ৩৭ |
| মুসলিম লীগ | ৩৯ |
| প্রজা পার্টি | ৪০ |
| স্বতন্ত্র মুসলিম | ৪২ |
| ইউরোপীয়ান | ২৫ |
| অ্যাংগ্লো ইণ্ডিয়ান | ৪ |
| ইণ্ডিয়ান ক্রিশ্চিয়ান | ২ |
| | ২৪৮ |

নির্বাচনের পূর্বে হক ও নাজিমুদ্দিনের মধ্যে নেতৃত্ব নিয়ে বিবাদের ফলে নাজিমুদ্দিন লীগে যোগ দেন। আক্রাম খাঁ-র 'আজাদ' লীগের বড় মুখপাত্র হয়ে দাঁড়ায়। লীগের অর্থভাণ্ডার বড় জমিদার ও কলকাতার অবাঙালী মুসলিম বণিকদের দানে পুষ্ট। নাজিমুদ্দিন ছিলেন একসিকিউটিভ কাউন্সিলর, ফারুকি মন্ত্রী। তাঁদের হাতে সরকারী পৃষ্ঠপোষকতা ছিল। শহীদ সুরাবর্দি খিলাফত কমিটির অর্থ ব্যবহার করেছিলেন। অন্যদিকে হকের কৃষক

প্রজা পার্টির পক্ষে ছোট জমিদার, তালুকদার, জোতদাররা আর কতটুকু অর্থ ব্যয় করতে পারে ? বলা বাহুল্য, হক খানিকটা কংগ্রেসী ও হিন্দুদেব সমর্থন পাবার আশা করেছিলেন। 'আজাদে'ব সুর ক্রমশই সাম্প্রদায়িক হয়ে উঠছিল। লীগকে ইসলাম ও প্রজা পার্টিকে হিন্দুর সমার্থক বলে প্রচার করা হচ্ছিল। ফজলল হক ও প্রজা পার্টিব আবেদন ছিল মুখ্যত অর্থনৈতিক . গ্রামে গ্রামে দ্বাবে দ্বারে তাদের বাণী পৌঁছে দেবার জন্য ছিল উৎসর্গিত প্রাণ কর্মী। মুসলিম ছাত্র ও যুবক প্রজা পার্টিকে নিজেদের মনে করত। স্বয়ং ছোটলাট নাজিমুদ্দিনকে পটুয়াখালি আসনেব নির্বাচনে সমর্থন করে লীগকে হেয় করেছিলেন। মৈমনসিং, বরিশাল, নোয়াখালি ও চাটগাঁ ছিল প্রজা পার্টির সব থেকে শক্তিশালী ঘাঁটি। ফজলল হকের উক্তি সব প্রজাব কানে মধুবর্ষণ করেছিল. "আল্লার দোযায় আমি শীঘ্রই জমিদারী প্রথা উচ্ছেদ কবব।" পটুয়াখালিব বণক্ষেত্রে জমিদার-প্রজার বিরোধে শুধু ছোটলাট নয়, নেমেছিলেন ঢাকাব নবাব, ফুবফুবার পীব, শত শত মৌলানা, মৌলভী।[১৪১]

তবু কৃষক প্রজা পার্টির স্থান হল স্বতন্ত্র মুসলিম ও লীগেব পর। দেখা গেল তারা গ্রামাঞ্চলে প্রবল কিন্তু শহব ও বিশেষ কেন্দ্রে অস্তিত্বহীন। তাবা কি লীগ কি স্বতন্ত্র মুসলিম (৪২)দেব সাহায্য ছাড়া মুসলিম সবকাব স্থাপন কবতে অপাবগ। কৃষক প্রজা পার্টির একমাত্র আশা যদি কংগ্রেসেব সমর্থন পাওযা যায়। উভয়ে মিলে তাদেব হতে হবে ৯৬টি সদস্য। স্বতন্ত্রদেব ৩০ জনকে দলে আনতে পারলে তারাই মন্ত্রিসভা গডতে পাববে।

কংগ্রেস ছিল সংখ্যাগবিষ্ঠ দল এবং আইনত তারাই সবকাব গঠনের দাবিদার। নিজেবা না দাযিত্ব নিলেও তাবা বাইবে থেকে হককে সমর্থন জানাতে পাবত। কিন্তু বাংলাব দুর্ভাগ্য, তা হল না। বিবোধ বাধল বাজনৈতিক বন্দীমুক্তি নিযে। হুমাযুন কবিব এ ব্যাপারে কংগ্রেসেব দ্বিধাকে দাযী কবেছেন।[১৪২] গভর্নবেব 'বিশেষ দাযিত্ব' নিযে তখন কংগ্রেসের সঙ্গে বড়লাটের বিতর্ক চলেছে। কোথাও তাবা সরকার গঠনেব সিদ্ধান্ত নেযনি। বাংলায় আলাদা নীতি অবলম্বন কবতে দ্বিধা হওযা অস্বাভাবিক নয়। কিন্তু তাবা তো বাইরে থেকে হক মন্ত্রিসভাকে সমর্থন জানাতে পাবত ? বাংলায লীগেব পথে কাঁটা দিতে হলে, মুসলিম ঐক্য ভাঙতে হলে—অর্থাৎ হিন্দুদের স্বার্থ বাখতে হলে, এছাড়া কোন পথ ছিল কি ?

আবুল মনসুব আহমদ আলোচনায উপস্থিত ছিলেন এবং কৃষক প্রজা স্বার্থকে অগ্রাধিকাব দেবাব প্রস্তাব দিযেছিলেন। তাঁর মতে বন্দীমুক্তিব ওপব জোর দিলে গভর্নর মন্ত্রিসভা ববখাস্ত কবতে পাবেন, তখন প্রজা পার্টির নির্বাচনী প্রতিশ্রুতি কোথায যাবে ? এক দিক থেকে দেখলে কৃষক প্রজাব উন্নতিসাধনকে অগ্রাধিকার দান কংগ্রেস ও বাঙালী হিন্দুর পক্ষে কৌশল তো ছিলই, কর্তব্যও ছিল। এটা করলে তাঁরা সংখ্যাগরিষ্ঠ মুসলিমদের থেকে চিববিচ্ছিন্ন হয়ে যেতেন না। আব বাজনৈতিক বন্দীমুক্তির কিঞ্চিৎ বিলম্ব হলেও দেশপ্রেমিক বন্দীবা যুক্তিটা মেনে নিতেন।

কিন্তু কবির, আহ্‌মদ, শীলা সেন—কারুর মন্তব্য সহজে মানা যায় না। প্রথমত বিবোধটা কি মুখ্যত বন্দীমুক্তি নিযে হয়েছিল, না নলিনী সরকারকে মন্ত্রিসভায় অন্তর্ভুক্ত কবতে গিয়ে ? সরকাব তখন কংগ্রেস ছেড়ে হকের তহবিলদার হযেছেন। কবির বলেছেন, হকের পক্ষে সরকার ও মশারফ হোসেনকে ত্যাগ করা অসম্ভব ছিল। যখন কংগ্রেসের সঙ্গে আলোচনা বিফল হল তখন সবকাবই লীগ ও কৃষক প্রজা পার্টিকে নিজের বাড়িতে ডেকে আলোচনা ও আপোসের সুযোগ করে দিয়েছেন। তার চেয়েও বড়ো কথা, যে আবুল মনসুর আহ্‌মদ কৃষক প্রজার সুবিধাকে এত অগ্রাধিকার দিতে চেয়েছিলেন, তিনি কোন নীতিতে লীগেব মত প্রতিক্রিয়াশীল সামন্ত-বণিক-সাম্প্রদায়িক দলের সঙ্গে আঁতাতে রাজি হন ?

ভারতীয় রাজনীতির আসল চরিত্র সমস্ত ব্যাপারটার মধ্যে ফুটে উঠেছে—মুখে বড়ো বড়ো নীতি, কর্মসূচি, কৃষক শ্রমিকের দুঃখে অশ্রুজল বিসর্জন, আর ভেতরে মন্ত্রিপদ প্রাপ্তির নির্জলা অশোভন আকাঙ্ক্ষা। মুসলিম লীগের তিনজন মন্ত্রী—নবাব হবিবুল্লা, নাজিমুদ্দিন (তিনিও ঢাকার নবাববংশীয়) ও সুরাবর্দি (কলকাতার বণিককুলের সঙ্গে যুক্ত)-কে নিয়ে, হিন্দুদের নলিনী সবকার, বিজয়প্রসাদ সিংহরায়, শ্রীশচন্দ্র নন্দীকে নিয়ে, প্রজাদের কি স্বার্থ রাখবেন হক? সামসুদ্দিনের বদলে মশারফ হোসেনকে নিয়ে? মহম্মদ ওয়ালিয়ুল্লা 'যুগবিচিত্রা' গ্রন্থে লিখেছেন, শেষ মুহূর্তে কি হীন উপায়ে মশারফকে ঢোকান হল। তিনি কৃষক প্রজা দলের নীতিপত্রে স্বাক্ষর করেও মুসলিম লীগ কাউন্সিলে থেকে গেলেন। হক মন্ত্রিসভার এগার জন সভ্যের নয় জন ছিলেন জমিদার শ্রেণীর এবং ছয়জন বিশেষ আসনে নির্বাচিত, একথা ভুলে শুধু কংগ্রেসকে দোষ দিলে চলবে না। কেবল সাম্প্রদায়িক আপত্তিতে শ্যামাপ্রসাদ মুখার্জিকে নেওয়া হয়নি এ কথাও ভোলার নয়। বাঙালী হিন্দু যদি আপন সর্বনাশ ডেকে এনে থাকে, হকও খাল কেটে লীগের কুমীরকে ডেকে এনেছিলেন। সেই স্বখাত সলিলে তিনি, কৃষক প্রজা পার্টি, সাম্প্রদায়িক সম্প্রীতি, দেশের সংহতি সবই একদিন ডুবল।

বাংলায় কংগ্রেসী নীতিব সমালোচক যদি হন কবির, তবে ইউ.পি-তে কংগ্রেসী নীতির সমালোচক হলেন আবুল কালাম আজাদ[১৪৩] ও চৌধুরী খলিকুজ্জমান।[১৪৩ক] আজাদের মতে লীগের সঙ্গে ইউ.পি. মন্ত্রিসভায় দুজন মন্ত্রী নেবার সূত্রে বোঝাপড়া হয়ে গিয়েছিল, নেহরুর আকস্মিক আপত্তিতে তা কমিয়ে একজন করা হয় ও ফলে আলোচনা ভেঙে যায়। খলিকুজ্জমান অভিযোগ কবছেন, কংগ্রেস চেয়েছিল লীগেব অবলুপ্তি। গান্ধীর ব্যক্তিগত সচিব পেযাবেলাল একে "a tactical error of the first magnitude" আখ্যা দিয়েছেন, এমনকি গান্ধীব মতের বিরুদ্ধে নেওয়া হয় তাও বলেছেন।[১৪৩খ] পেণ্ডেরেল মুন সুবগ্রাম আরও চড়িযে বলেছেন, লীগের দুজন মন্ত্রী নিতে নেহরুর আপত্তি হল fons et origo malorum—অশুভের উৎসমুখ, আর তার থেকেই ভারত ভাগের জন্ম। আমরা দেখাব আসল ঘটনাটা কি এবং এত তুচ্ছ কারণ থেকে দেশ ভাগ হয়নি। ক্ষমতা হস্তান্তর সম্পর্কিত ব্রিটিশ সরকারেব দলিল সংগ্রহের অন্যতম সম্পাদক (মুনের সহকর্মী) নিকোলাস ম্যানসার্গও মুনেব সিদ্ধান্তে আপত্তি জানিয়েছেন।[১৪৪]

ঘটনাটা এইরূপ। কিছুটা ভূমিসংস্কারের ভয়ে, কিছুটা ইউ.পি.আমলাদের মদতে অনুগত জমিদাব ও তালুকদাররা ন্যাশানাল অ্যাগ্রিকালচারিস্ট পার্টি গড়েছিলেন। কিন্তু তাঁদের মধ্যে, ছোটলাট হেইগেব মতে, ব্যক্তিগত রেষারেষির অন্ত ছিল না। একমাত্র উদ্দেশ্য ছিল নির্বাচনে জয়লাভ।[১৪৫] নেহরু রাজেন্দ্র প্রসাদকে (২১ জুলাই ১৯৩৭) লিখছেন, কংগ্রেসের দিক থেকে জাতীয়তাবাদী মুসলিমদের ওপর কোন চাপ দেওয়া হয়নি। শেষ পর্যন্ত কংগ্রেস মাত্র নয়টি মুসলিম আসনে প্রার্থী দেয়। "We allowed matters to drift, although, we began to regret not having run more Congress Muslim candidates." মাত্র দুটি কেন্দ্রে কংগ্রেস লীগ প্রার্থীদের বিরোধিতা করে। অন্য আসনে কংগ্রেস "usually supported the League candidate if he was not an obvious reactionary, as sometimes he was." উভয়ের লক্ষ্য ছিল এক—সরকার সমর্থিত এগ্রিকালচারিস্ট পার্টিকে হারানো। জেড এ আহমদের মতে এটা কংগ্রেসের ভুল হয়েছিল। উচিত ছিল এই সুযোগে মুসলিম জনগণকে কংগ্রেসে সামিল করা। ছত্তারির নবাব ও নবাব স্যার মহম্মদ ইউসুফ লীগের নৌকায় পা রেখে চলতেন।

মাহমুদাবাদের রাজা জিন্নার বহুদিনের বন্ধু। সালেমপুরের রাজা লীগ পার্লামেন্টারী বোর্ডের সদস্য। এমনকি কিছু কিছু জাতীয়তাবাদী মুসলিম নেতা মুসলিম কেন্দ্রে কংগ্রেসের টিকেট কোনো কাজ দেবে না বুঝে লীগ-ভজনা শুরু করেছিলেন। তাঁদের মধ্যে সবচেয়ে বিখ্যাত হলেন চৌধুরী খলিকুজ্জমান। তবু লীগের পক্ষে নির্বাচনের ফল ভাল হল না। হেইগ লিখছেন—লীগের মত একটা "ramshackle coalition"-এর ভাগ্যে আর কি জুটবে ? লীগ গ্রামাঞ্চলে ২৭টি ও শহরাঞ্চলে ১২টি আসনে প্রার্থী দেয়। কংগ্রেস শহরাঞ্চলের কোন মুসলিম আসনে প্রার্থী দেয়নি। পিটার রীভ্‌সের মতে এটা কংগ্রেস-লীগ বোঝাপড়ার প্রমাণ।[১৪৬] গোপালও একটা "informal, unspoken understanding" কথা তুলেছেন। তাঁর মতে ইউ.পি-তে কংগ্রেস ও লীগ হাত ধরাধরি করে ব্রিটিশ সরকার ও তার খয়ের খাঁর দলকে হাবাতে চেষ্টা করে ; লীগেব কোন সাম্প্রদায়িক ভূমিকা ছিল না। এই প্রদেশে হিন্দু-মুসলিম যতই ভাল হোক (?) এতটা মানতে আমি রাজি নই। তার প্রমাণ একটু পরেই পাওয়া যাবে।

যাই হোক, উভয়ের চেষ্টায় এবং অন্তর্দ্বন্দ্বের ফলে অ্যাগ্রিকালচারিস্ট পার্টি প্রায় নিশ্চিহ্ন হয়ে গেল।

**সারণী ৩**

| দল | সাধারণ আসন | মুসলিম সংরক্ষিত আসন | বিশেষ আসন | মোট |
|---|---|---|---|---|
| কংগ্রেস | ১২৬ | ১ | ৮ | ১৩৫ |
| লীগ | — | ২৯ | ১ | ৩০ |
| মুসলিম স্বতন্ত্র | — | — | — | ২৪ |
| হিন্দু স্বতন্ত্র | — | — | — | ১৪ |
| ন্যাশনাল অ্যাগ্রিকালচারিস্ট | | | | |
| পার্টি অব আগ্রা | — | — | — | ১৩ |
| পার্টি অব অযোধ্যা | — | — | — | ১২ |

ইউ.পি-তে কংগ্রেস সংখ্যাগরিষ্ঠ। তার কারুর সঙ্গে জোট বাঁধার প্রয়োজন ছিল না। নেহরু, প্রসাদ ও প্যাটেল বোম্বাই ও ইউ. পি-তে লীগের সাথে কোয়ালিশনের বিরোধী ছিলেন। পন্থকে নেহরু (৩০ মার্চ ১৯৩৭) লেখেন, আজাদও বিরোধী। অন্যদিকে লীগ যদি কংগ্রেসের সঙ্গে গাঁটছড়া না বাঁধে ইউ.পি-তে তার তাৎক্ষণিক শক্তিবৃদ্ধির কোন সম্ভাবনা তো হবেই না, সর্বভারতীয় রাজনীতিতে স্থান হওয়া মুশকিল। মনে রাখতে হবে—বাংলায় তারা কৃষক প্রজা পার্টির সঙ্গে এই উদ্দেশ্যে গাঁটছড়া বাঁধছিল। ইউ পি-র দৃষ্টান্ত যদি অন্যান্য মুসলিম সংখ্যালঘু প্রদেশে অনুসৃত হয় তবে জিন্নার মত কে লাভবান হবেন ? মোট কথা, জিন্না চাইলেন, কোয়ালিশন, নেহরু—নয়। বোম্বাইতে একই চেষ্টা হয়। সেখানে প্যাটেল আপত্তি করেন। গান্ধীও গা করেননি।[১৪৬ক]

নির্বাচনের ফলাফল দেখে নেহরুর মনে হয়েছিল কংগ্রেসের আশু কর্তব্য মুসলিমদের সঙ্গে নিবিড়তর গণসংযোগ। তা না করলে নতুন প্রজন্ম ও মুসলিম কৃষক শ্রমিকরা সাম্প্রদায়িকতার শিকার হবে। তাঁর ধারণা হয়েছিল মুসলিম জনসাধারণ কংগ্রেসের কাছে

এমন আহ্বান প্রত্যাশা করছে।[১৪৭] এ বিষয়ে প্রাদেশিক কমিটিগুলির কাছে নানা সুপারিশ পাঠাচ্ছিলেন তিনি। গান্ধীব নাকি আপত্তি ছিল,[১৪৭ক] কিন্তু ওয়ার্কিং কমিটি সায় দেয়। জিন্নার প্রতিক্রিয়া বিরূপ হতে বাধ্য। তিনি নেহরুকে 'পিটার প্যান' বলে ব্যঙ্গ করলেন। নেহরুর উত্তর—"কংগ্রেসে এমন অনেক মুসলমান আছেন যাঁরা হাজার জিন্নাকে প্রেরণা দিতে পারেন।"

এই পশ্চাৎপটে ইউ.পি-তে মোর্চা গড়ার কথা উঠল। কংগ্রেস প্রথমে কোন প্রদেশেই সরকার গড়েনি সেকথা আগেই বলেছি। অর্ন্তবর্তী সরকার গড়ে খয়ের খাঁর দল। কিন্তু ভবিষ্যতের প্রস্তুতি হিসাবে গোবিন্দবল্লভ পন্থ খলিকুজ্জমানের মত পুরোনো কংগ্রেসীদের ফিরিয়ে আনতে চাইলেন। হয়তো তাঁদের মধ্যে কোন চুক্তির কথাও উঠেছিল।[১৪৮] নেহরু আঁচ পেয়েই পন্থকে সাবধান কবেছেন[১৪৯] এবং ইউ.পি-র ভারপ্রাপ্ত আজাদও নেহরুকে সমর্থন করেন। কিন্তু জিন্না চেয়েছিলেন যুক্ত ফ্রন্ট, কংগ্রেসের মধ্যে লীগের আত্মবিসর্জন (merger) নয়। লখনউ এসেই তিনি লীগকে পৃথক অস্তিত্ব বজায় বাখতে পবামর্শ দেন। জুনে খলিকুজ্জমান ও নবাব ইসমাইল খাঁ যুক্ত মন্ত্রিসভার কথা আবার তোলেন। প্রথম জন তো আজাদকে বলেই ফেললেন, তাঁদের দুজনকে মন্ত্রী করলেই চলবে।[১৫০] খলিকুজ্জমান অবশ্য লিখেছেন, তিনি শুধু বলেছিলেন নবাবকে বাদ দিয়ে আর কাউকে নেওয়া চলবে না।[১৫১] আজাদ অতঃপর এক শর্তে দুজনকে নিতে চাইলেন—সংযুক্ত প্রদেশে লীগেব আলাদা অস্তিত্ব বাখা চলবে না ও কংগ্রেসেব কর্মসূচি গ্রহণ করতে হবে। খলিকুজ্জমান লীগ পার্লামেন্টারী বোর্ড তুলে দিতে ও উপনির্বাচনে লীগ প্রার্থী প্রত্যাহাব কবতে রাজি হননি, যদিও দ্বিতীয় ব্যাপাবে তিনি লীগ এক্‌সিকিউটিভ কাউন্সিল ডাকতে বাজি হন। কংগ্রেস তাঁর প্রস্তাব প্রত্যাখ্যান করলে আলোচনা ভেঙে যায়। আজাদ অভিযোগ কবেছেন পুরুষোত্তমদাস ট্যাণ্ডনের প্ররোচনায় নেহরু হঠাৎ ঝাঁপিয়ে পড়ে প্রতিবন্ধকতা করেন। একটিব বেশি মন্ত্রী নিতে তিনি বাজি হননি। আজাদ তখন ওযার্ধায গান্ধীব কাছে আবেদন জানান, কিন্তু জওহরলালেব বক্তব্য শুনে গান্ধী তাঁব দিকে ঝোঁকেন।

কিন্তু তখন বা পবে নেহরুর সঙ্গে মতপার্থক্যেব কথা আজাদ কাউকে জানাননি। শুধু India Wins Freedom-এ আফসোস করেছেন, নেহরুর অনমনীয় (এবং অপ্রত্যাশিত) আপত্তির জন্য কংগ্রেস-লীগ মিলনের সম্ভাবনা ব্যর্থ হয়। ঐতিহাসিকেব উচিত আজাদের তাৎক্ষণিক প্রতিক্রিয়াকে গুরুত্ব দেওযা, অনেক পবে লেখা স্মৃতিকথাকে নয়। দ্বিতীয়ত, আজাদ উভয দলের merger বা মিশ্রণেব আশা করেছিলেন কেন? কোন ভিত্তিব উপব দাঁড়িয়ে তিনি বলেন—অনেকেই লীগ ছেড়ে চলে আসতে চাইছিল, শুধু নেহরুর ভুল নীতির জন্য ফিরে গেল জিন্নাব পক্ষপুটে? লীগ পার্লামেন্টাবী বোর্ডেব দুই সদস্য—মাহমুদাবাদেব রাজা ও শৌকত আলিব আপত্তি ছিল। ইউ. পি-ব ছোটলাট (হেইগ) ২৩ এপ্রিল, ১৯৩৭-এব রিপোর্টে লিখছেন, "খলিকুজ্জমান ১০ জন মুসলিম এম· এল· এ-কেও কংগ্রেসে আনতে পারবেন না।" বল্লভভাই প্যাটেল, আলোচনা ভেঙে যাবাব পর, নেহরুকে ৩০ জুলাই লিখছেন, "It is perhaps too premature to expect any such settlement at present." তৃতীয়ত, এমন সুবিধাবাদী (এবং অসম) বিবাহ দুজন লীগ মন্ত্রী নিলেই কি টিকত? মনে রাখতে হবে, জিন্না বোম্বাই সরকারেও লীগ প্রতিনিধি ঢোকাতে চাইছিলেন। সেটা মেনে নিলে একই দাবি উঠত অন্যান্য কংগ্রেসী সরকারের ক্ষেত্রে। এবা সব হতেন জিন্নার 'ট্রোজান ঘোড়া'। কংগ্রেসী আদর্শ, নীতি, কৌশল কোনটার প্রতি তাঁদের আনুগত্য থাকত না। মুন্সীব ভাষায, তাঁরা থাকতেন, "at the disposal of

Jinnah to obstruct, defy, sabotage and blackmail the Congress." এসব ভয় বাস্তব ছিল বলেই বি জি খেবের মাধ্যমে গান্ধীকে পাঠানো জিন্নার ইঙ্গিত গান্ধী বিশেষ আমল দেননি। হিন্দু ও মুসলমানের ভেদ দুস্তর নয়, কিন্তু গণভিত্তিক ও ধর্মনিবপেক্ষ কংগ্রেসের সঙ্গে সামন্ততান্ত্রিক এবং ক্রমশ মৌলবাদী লীগের বিভেদ দুস্তর। আলোচনা চলার সময় যে উপনির্বাচন হয়েছিল, জিন্না সেখানে লীগ প্রার্থী দাঁড় করিয়েছিলেন। তা হয়তো অন্যায় নয়। কিন্তু আল্লা, কোরান ও বিপন্ন ইসলামের জিগির, মোল্লা ও টাকার ছড়াছড়িব কথাও কি ভুলতে হবে?

লীগের দুর্দিন চলছে তখন। পঞ্জাবেব আইন সভায় একটি মাত্র লীগ সদস্য; বাংলায় হক মন্ত্রিসভায তারা স্থান করেছে কিন্তু আধিপত্য স্থাপন কবতে পাবেনি; সিন্ধু ও সীমান্তে একটিও লীগপন্থী জেতেনি। জিন্না তবু নিরস্ত হলেন না। আয়েষা জালাল তাঁর সম্বন্ধে ঠিকই বলেছেন, "But Jinnah was a fighter and he was the master of a long slow game, an expert at seeing chances in the worst reverses."[১৫২] তিনি দুটো জিনিস বুঝলেন: (১) মুসলিম মৌলবাদ সম্বন্ধে অনীহা ত্যাগ কবে তাকে কাজে লাগাতে হবে; (২) কেন্দ্রে আপন প্রাধান্য প্রতিষ্ঠা করতে গেলে প্রতিস্পর্ধী মুসলিম প্রদেশগুলির ক্ষমতা খর্ব করতে হবে। এক দিকে তাঁব চেষ্টা হয় ফজলল হককে সরিযে লীগের নাজিমুদ্দিনকে বাংলায প্রধানমন্ত্রী কবা ও পঞ্জাবের সিকান্দাব হায়াত খাঁকে অপসাবিত কবা বা স্বপক্ষে আনা। হক তখন কৃষক প্রজা দলেব বিরোধী গোষ্ঠী (সামসুদ্দিন আহ্‌মদ ও কুড়ি জন এম এল এ) ও কংগ্রেসীদেব যুগপৎ আক্রমণে বিপর্যস্ত। প্রধানমন্ত্রিত্ব রাখতে তিনি লীগেব লখনউ অধিবেশনে সদলবলে যোগ দিলেন। সিকান্দার ও জিন্নাব একটা কাজ-চলা গোছেব বোঝাপড়া হল, তবে সিকান্দাব য়ুনিয়ানিস্ট দল ও নিজেব কর্তৃত্ব অক্ষুণ্ণ রাখলেন। অন্যদিকে কংগ্রেসী প্রদেশে কংগ্রেস পতাকা উত্তোলন, বন্দেমাতবম্ গান, মসজিদেব সামনে বাদ্য প্রভৃতি সামান্য (এবং পুবনো) অভিযোগকে ফুলিযে ফাঁপিয়ে তুলে তিনি প্রচাব কবতে লাগলেন গ্রামাঞ্চলে কংগ্রেস কমিটি হিন্দু নেতাদের সহযোগিতায় হিন্দুবাজ কায়েম কবছে। কংগ্রেসী মুসলিম ও স্বতন্ত্র মুসলিমদেব মন্ত্রিসভায় নেওয়া হল। কিন্তু জিন্না বললেন, এবা উচ্চাকাঙ্ক্ষী, নীতিহীন, কংগ্রেসের হাতের পুতুল।

১৯৩৭ সালেব প্রথমে সংখ্যালঘু মুসলিম প্রদেশেব সমর্থন বর্জন করার সময় হযনি। পঞ্জাবে লীগের কোন আলাদা সংগঠন গড়তে দেননি সিকান্দার। ইকবালের ভাষায়, সিকান্দাব-জিন্না লখনউ চুক্তিব অপব নাম "handing over the League to Sir Sikander and his friends." বাংলায হকের আনুগত্য তিনি কিনেছিলেন নাজিমুদ্দিনেব উচ্চাশাকে খর্ব করে। হকের দল সংখ্যাগরিষ্ঠতা হারিয়েছিল। নাজিমুদ্দিন সহজেই ইউবোপীযানদের সহায়তায় প্রধানমন্ত্রী হতেন। কিন্তু জিন্না বোঝেন—"অল হজলু মিনা শয়তান"। সবুরে মেওয়া ফলবে। তাঁর প্রয়োজন ছিল কেন্দ্রেব বাজনীতিতে সিকান্দার ও হকেব সমর্থন। তিনি ঝানু আইনজ্ঞ। বুঝতে পেবেছিলেন, নতুন শাসনতন্ত্রে কেন্দ্রই হবে গুরুত্বপূর্ণ, সেখানেই তাঁকে সর্বভাবতীয় মুসলিমদের অবিসংবাদী নেতা হতে হবে।

এমন সময নেহরুর নির্বন্ধাতিশয্যে কংগ্রেস মুসলিমদের মধ্যে গণসংযোগের ডাক দিল।[১৫৩] জিন্না ঠিক কবলেন এর উত্তরে সাম্প্রদাযিকতাব কুকুর লেলিয়ে দেবেন। আগেই ইউ.পি-র উপনির্বাচনে 'বিপন্ন ইসলাম'-এর জিগির তোলা হয়েছিল; কংগ্রেস পতাকা ও বন্দেমাতরমেব বিরুদ্ধে প্রতিবাদ কিছু পরে। এখন বিদ্যামন্দির, নঈতালিম—সবই মুসলিম সংস্কৃতি দলনেব প্রমাণ হিসাবে উপস্থাপিত হতে লাগল। কংগ্রেসী মন্ত্রীরা হিন্দুদের বেশি

চাকুরি দিচ্ছেন, নানা রকমের নেকনজর দেখাচ্ছেন, মুসলমানদের লোক্যাল বোর্ড, ডিস্ট্রিক্ট বোর্ডে বাধা দিচ্ছেন—এ অভিযোগ তো ছিলই। সংযুক্ত প্রদেশের লাট হেইগ ৭ জুনের রিপোর্টে বলছেন, সাম্প্রদায়িক বিদ্বেষ অনেক বেড়ে গেছে। ১৯৩৭-এর এপ্রিল ও জুনের মধ্যে বোম্বাই, মাদ্রাজ ও পঞ্জাবে দাঙ্গা তার প্রমাণ। ১৯৩৮-এর ফেব্রুয়ারিতে লীগের যে নতুন শাসনতন্ত্র প্রবর্তিত হল তাতে লীগ কাউন্সিলে পঞ্জাবকে ৫০টি আসনের জায়গায় দিতে হল ৯০টি, বাংলায় ৬০টির জায়গায় ১০০টি। অবশ্য একই সঙ্গে সংখ্যালঘু ইউ. পি-তে ৫০টি সভ্যেব জায়গায় ৭০টিব ও আসামে ১২টিব জায়গায় ২৫টির ব্যবস্থা করে পাল্লা খানিকটা সমান বাখলেন তিনি। তা ছাড়া নতুন ওয়ার্কিং কমিটি গঠন এল সম্পূর্ণ তাঁর কব্জায়। সভাপতিরূপে কাউন্সিল থেকে যে কোন ২১ জনকে তিনি বেছে নিতে পাববেন। ওয়ার্কিং কমিটিকে প্রভূত ক্ষমতা দেওয়া হল। বেশ বোঝা যায় ১৯৩৪-এর কংগ্রেসের নয়া শাসনতন্ত্র তাঁব আদর্শ, যদিও সভাপতিব ক্ষমতা তিনি চালাবেন হিটলারী প্রথায়।

একটা নতুন কথা শোনা গেল ইকবালেব মুখে। তিনি জিন্নাকে উপদেশ দিলেন, মুসলিম সংখ্যালঘু প্রদেশের কথা ভুলে যান। "Why should not the Muslims of North-West India and Bengal be considered as nations entitled to self determination just as other nations in India are?" এতে ভারতের সব জায়গার মুসলমানদেরই সুবিধা হবে।[১৫৪] পাকিস্তান বিষবৃক্ষেব বীজ রোপিত হল। ফল ফলতে ঢের বাকী।

কলকাতায় আহূত লীগ অধিবেশনে (১৭-১৮ এপ্রিল ১৯৩৮) সভাপতি জিন্না বললেন, "We cannot surrender, submerge or submit to the dictates or the ukase of the High Command of the Congress, which is developing into a totalitarian and authoritative causes (sic) functioning under the name of the Working Committee, and aspiring to the position of a shadow cabinet in a future republic."[১৫৫] তারা কিনা সিন্ধুর রাজনীতিতেও নাক গলাচ্ছে। ১৯৩৮-এব মার্চে সিন্ধুর প্রধানমন্ত্রী গুলাম হুসেন পদত্যাগ কবতে বাধ্য হযেছিলেন এবং কংগ্রেসেব সমর্থন পেযে আল্লা বক্স মন্ত্রিসভা গঠন করেছিলেন। তলে তলে জিন্নাব লোক—আবদুল্লা হারুন—লীগ মন্ত্রিসভা আনতে চেয়েছিলেন। কিন্তু জিন্না-বক্স বোঝাপড়া হবাব আগেই কিনা কংগ্রেস বক্সকে ভাঙিয়ে নিল! ক্রুদ্ধ জিন্না পিবপুবেব নবাবের নেতৃত্বে কংগ্রেসী দুঃশাসনের ওপর এক অনুসন্ধানী কমিটি বসিযে দিলেন।

জিন্নার দাপাদাপিতে কংগ্রেস একটু থমকে গেল।[১৫৬] এ যেন এক নতুন জিন্না—আর সেই পুরনো জাতীয়তাবাদী, মৌলবাদবিরোধী, আধুনিক মনোভাবাপন্ন মিঃ জিন্না নন; তিনি হয়েছেন জনাব জিন্না এবং কোয়েদ-ই-আজম হতে চলেছেন। ভারতের চেয়ে মুসলিম কৌম তাঁর চোখে বড়। গান্ধী তাঁর লখনউ ভাষণ পড়ে লিখলেন, "এ তো যুদ্ধ ঘোষণা।" জিন্না উত্তর দিলেন, "না, আত্মরক্ষা।" গান্ধী লিখলেন, "I miss the old nationalist." জিন্নার উত্তর, "I would not like to say what people spoke of you in 1915 and what they speak of and think of you to-day."

এই পরিপ্রেক্ষিতে বোম্বাইতে গান্ধী-জিন্না সাক্ষাৎকার হল। গান্ধীর সঙ্গে নতুন সভাপতি সুভাষচন্দ্র বসুও যোগ দেন। কংগ্রেস-লীগ যুক্ত মন্ত্রিসভা নিয়ে আলোচনা ভেঙে গেল জিন্নার জেদে। জিন্না বললেন, মুসলিম লীগকে ভারতীয় মুসলমানদের একমাত্র প্রতিনিধিত্ব

মূলক এবং অধিকারবান (authoritative) প্রতিষ্ঠান বলে মেনে নিতে হবে, যেমন কিনা "You (অর্থাৎ গান্ধী) represent the Congress and other Hindus throughout the country. Only on that basis we can proceed further."[১৫৭] কংগ্রেস এই অদ্ভুত দাবি মানতে পারে না। লীগ ভারতের সব প্রদেশের সব মুসলমানের একমাত্র প্রতিনিধিত্বমূলক প্রতিষ্ঠান নয় তা তো নির্বাচন প্রমাণ করে দিয়েছে। আর কংগ্রেসের প্রতি যে বহু মুসলমানের আনুগত্য বিদ্যমান তাও প্রতিষ্ঠিত। অ্যালেন হেস মেরিয়াম জানাচ্ছেন, এপ্রিলে জিন্না দাবি করলেন কংগ্রেস ওয়ার্কিং কমিটিতে কোন মুসলমান নেওয়া চলবে না। বসু অবশ্যই এই দাবি নাকচ করে দেন।[১৫৮] জিন্না-নেহরুর এ সময়কার পত্রালাপে জিন্নার রূঢ়তা আরও স্পষ্ট। নেহরু (৬ এপ্রিল ১৯৩৮) লিখছেন, "অবশ্যই লীগ গুরুত্বপূর্ণ সাম্প্রদায়িক সংগঠন এবং আমরা সে ভাবেই তাকে দেখি। তবে আমাদের তো সব সংগঠন ও ব্যক্তির কথা ভাবতে হয়....আর গুরুত্ব তো বাইরে থেকে আসে না, আসে অন্তর্নিহিত শক্তি থেকে।" জিন্না (১০ এপ্রিল ১৯৩৮) উত্তর দিচ্ছেন, "আপনার সুর ও ভাষা এতই উদ্ধত ও সংগ্রামী মনোভাব প্রকাশ করছে, যেন কংগ্রেসই সার্বভৌম শক্তি....Unless the Congress recognizes the Muslim League on a footing of complete equality....we shall have to depend upon our *'inherent strength'* which will determine the measure of importance or distinction it possesses." (ইটালিক্স আমার)[১৫৯]

জিন্না জানতেন এ দাবি কংগ্রেস মানতে পারে না। তাই তিনি অস্থায়ী বড়লাট ব্রেবোর্নের দিকে হাত বাড়ালেন। ব্রেবোর্ন ভারতসচিবকে লিখছেন, জিন্না চান, "কেন্দ্রে ক্ষমতা এখন যেমন রয়েছে (অর্থাৎ ব্রিটিশের হাতে) তাই থাক, ব্রিটিশরা যদি কংগ্রেসী প্রদেশে মুসলিম স্বার্থরক্ষা করে তবে মুসলিমরাও কেন্দ্রে ব্রিটিশ স্বার্থরক্ষা করবে"।[১৬০]

মনে রাখতে হবে সময়টা ১৯৩৮। ইউরোপ একটার পর একটা সংকটে টালমাটাল। আসন্ন যুদ্ধের দামামা বেজে উঠেছে চেক, পোল ফ্রন্টে। ইংল্যাণ্ড আপন অস্তিত্ব সুরক্ষিত করতে নিয়েছে নির্লজ্জ তোষণনীতি। ভারতবর্ষে তার মিত্রের দরকার ছিল। জিন্নার বাড়ানো হাত ব্রেবোর্ন, লিনলিথগোরা প্রত্যাখ্যান করতে পারেন না। আর এক দিক থেকে আশার আলো দেখা দিল। কংগ্রেস সভাপতি বসু স্বয়ং বিদ্রোহ ঘোষণা করলেন দক্ষিণপন্থী, পরে গান্ধীর, নেতৃত্বের বিরুদ্ধে।

প্রথমেই বলা দরকার সুভাষ-গান্ধী বিরোধ ব্যক্তিগত কারণে ঘটেছিল বললে শুধু ইতিহাসের অতিসরলীকরণ করা হবে না, উভয়ের প্রতি অন্যায়ও করা হবে। অহঙ্কার, মাৎসর্য্য, উচ্চাকাঙ্ক্ষা, ক্ষমতালিপ্সা আদর্শের মুখোস পরে দেখা দেয় না তা নয়, কিন্তু সব সময়ই দেখা দেয় এ রকম সিদ্ধান্ত অনৈতিহাসিক। জীবন এর চেয়ে ঢের বেশি জটিল। আধুনিক মনস্তাত্ত্বিক বিশ্লেষণ ব্যক্তিত্বের সংঘর্ষের একটা ব্যাখ্যা দিতে পারে কিন্তু তা সত্যের একটা অসম্পূর্ণ দিক। কোন এরিকসন গান্ধীর বা জর্জ কেনান স্তালিনের আদর্শ বা কার্যকলাপের পূর্ণাঙ্গ বিশ্লেষণ করতে পারবেন না।

সন্দেহ নেই, স্তালিন বাল্যে নিঃসঙ্গ ছিলেন, শুধু পিতৃস্নেহে বঞ্চিত নয়, নির্যাতিত। সুপণ্ডিত, বহু ভাষাবিদ, পাশ্চাত্য সংস্কৃতিরসে জারিতমন ট্রটস্কি বা রাডেক বা বুখারিন-কামেনেভের সামনে তিনি হীনমন্যতায় ভুগবেন এতে আশ্চর্য কি! জার্মান, অস্ট্রিয়ান, পোলিশ, হাঙ্গেরীয়ান সমাজতন্ত্রী চিন্তার শরিক ছিলেন না বলে রাশিয়ার বাইরের

সাম্যবাদী আন্দোলন সম্বন্ধে সন্দেহ তাঁব কোনদিন যায়নি। নিরাপত্তা বোধ ছিল না, তিনি তাই একদা নিষ্ঠুর অত্যাচারী শাসকে পরিণত হবেন তাও মেনে নেওয়া যায়। কিন্তু রুশ বিপ্লবের পরিপ্রেক্ষিত বাদ দিলে তাঁকে কি সত্যি বোঝা যাবে? ট্রটস্কির সঙ্গে একদিন ক্ষমতাব লডাই বাধবে বলেই কি তিনি ১৯২৪ সালে October and Trotsky's theory of permanent revolution লিখেছিলেন? তা নয়, আসলে গৃহযুদ্ধের পব থেকেই নয়া অর্থনীতি, কুলাকশ্রেণীব আবির্ভাব, সর্বহারা ও দরিদ্র চাষীদেব ডিক্টেটরশিপের বদলে আমলাতান্ত্রিক বাষ্ট্রের উদ্ভব, ট্রেড যুনিযানেব কর্ম পরিধি, পার্টির অভ্যন্তবীণ গণতন্ত্র, বিচিত্র জাতি ও সংস্কৃতির স্বাধীনতার অধিকার, বিশ্ববিপ্লব সংঘটনেব দায়িত্ব নিযে লেনিনেব মনে চিন্তা জেগেছিল। পববর্তীকালে সমাধান নিয়ে বিতর্ক, বিতর্কেব অনুষঙ্গরূপে ও পৃথক মেজাজেব জন্য ব্যক্তিগত সংঘর্ষ এবং শেষে স্তালিনেব জয়েব সঙ্গে ব্যক্তিপূজা দেখা দেয। অর্থাৎ বাস্তব সমস্যা, মত ও পথেব পার্থক্য বাদ দিয়ে শুধু ব্যক্তিব মনস্তত্ত্ব নিযে ব্যাখ্যা চলে না। ব্যক্তিত্ব ও ঐতিহাসিক পবিবেশের সম্বন্ধ জটিল। আজও তাব জটিলতা মাপা গেল না।

এ ছাডাও বয়েছে ঐতিহ্যেব প্রভাব। মেনশেভিক-বলশেভিকদেব কথা ধবা যাক। উভয়ে মার্ক্সীয চিন্তাধারায় মানুষ। কিন্তু বলশেভিকরা বেছে নিয়েছিল মার্ক্সেব বৈপ্লবিক স্বতঃস্ফূর্ত কর্মপ্রেরণাব (voluntarist) দিকটা। আব মেনশেভিকবা তাঁব বিবর্তনবাদী, নিযন্ত্রিত (determinst) কর্মপ্রেবণাব দিকটা। বলশেভিকবা জোব দেয় সচেতন সংখ্যালঘু নেতৃত্বেব ওপব। তাবাই জনগণকে বৈপ্লবিক কর্মে উদ্দীপিত ও প্রণোদিত করবে। মেনশেভিকবা অপেক্ষা করছিল কখন পবিবর্তনেব গোপন শক্তি পেকে উঠবে, জনসাধারণেব মধ্যে বৈপ্লবিক চেতনা সঞ্চাব কববে। মেনশেভিকদেব ধারণা পশ্চিমী ঐতিহ্যঘেঁষা, বলশেভিকদেব রুশ ঐতিহ্যঘেঁষা। ১৯২১-এ নেতারা যে সব সমস্যায় বিব্রত হয়েছিলেন তা উনিশ শতকে পশ্চিমপন্থী ও স্লাভোফিলদেবও বিব্রত কবেছিল। বাশিযায় সমাজতন্ত্রেব জয় কি পশ্চিমী পথে সাধিত হবে, না রুশ ইতিহাস দেবে কোন আলাদা পথেব ইঙ্গিত? যদি প্রথমটা ঠিক হয তবে শিল্পায়ন ও শ্রমিকদের ভূমিকা পাবে অগ্রাধিকাব। যদি দ্বিতীয়টা ঠিক হয় তবে কৃষকদেব তুষ্ট করে কৃষি উৎপাদন বাড়াতে হবে এবং তাদের চাহিদা বাড়লে শিল্পয়ানও সম্ভব হবে। দুই বিকল্পেব কোন একটিকে বেছে নেওযা লেনিনেব পক্ষেও সম্ভব হয়নি। নয়া অর্থনীতি এ দুয়েব একটা সাময়িক সমন্বযমাত্র। ই এইচ· কাব দেখিয়েছেন—ট্রটস্কি ছিলেন পুরো পশ্চিমপন্থী, লেনিনেব মধ্যে স্লাভোফিল চিন্তা অন্তঃশীলা আর স্তালিনের মধ্যে তা সব ছাপিযে উঠেছে। পশ্চিম সম্বন্ধে অজ্ঞ স্তালিন পশ্চিমে কি হচ্ছে তা নিযে মাথা ঘামাতেন না। ১৯২৩-২৮ যে নীতি তিনি কুটিল পথে অনুসবণ করছিলেন তা হল রাশিয়াকে শক্তিশালী ও স্বয়ম্ভব কবে তুলতেই হবে। আর তাতে পশ্চিমী যুক্তিব চেয়ে বেশি কাজ দেবে পিটার দ্য গ্রেটের শক্তি এবং ওল্ড চার্চেব বিশ্বাস যে মস্কো হল তৃতীয় রোম, সেই অবক্ষয়ী পশ্চিমকে পথ দেখাবে। কোন সূক্ষ্ম তাত্ত্বিক তর্কে স্তালিন মন দিতেন না, স্ট্র্যাটেজি ও ট্যাকটিকস তাঁর কাছে বেশি গুরুত্বপূর্ণ। ট্রটস্কি তাঁর "contemptuous attitude towards ideas" লক্ষ্য কবেছেন, কিন্তু জয়ী হযেছে স্তালিনের দলীয় ক্ষমতার নিরঙ্কুশ প্রয়োগ।

অতএব সুভাষ-গান্ধী বিরোধ প্রসঙ্গে আমাদের শুধু পারিবারিক মর্যাদা, ব্যক্তিত্ব বা মেজাজের পার্থক্য, শিক্ষার হেরফের ইত্যাদি ভাবলেই চলবে না, ভাবতে হবে পবিবর্তনশীল বৈদেশিক পরিস্থিতির কথা, কংগ্রেসের অভ্যন্তরীণ সংগঠনের, মত ও পথ নিয়ে পার্থক্যেব

কথা, ভারতীয় ও আঞ্চলিক ঐতিহ্যের তারতম্যের কথা।

গীতশ্রী বন্দ্যোপাধ্যায় Constraints in Bengal Politics 1921-41 গ্রন্থে দেখাতে চেষ্টা করেছেন গান্ধীবাদী রাজনীতির সঙ্গে বাংলার রাজনীতির মেলবন্ধন সম্ভব হয়নি। কেন, তার কিছু উত্তর ব্রুমফিলড্ আগেই দিয়ে গেছেন তাঁর Elite Conflict in a Plural Society-তে। সুভাষচন্দ্র গান্ধী ও দাশের মধ্যে নেতারূপে দাশকেই মেনে নিয়েছিলেন। প্রথম সাক্ষাৎ থেকেই তাঁর মনে হয় গান্ধীর পরিকল্পনায একটা "deplorable lack of clarity" রয়েছে। তাঁর নিজের পরিকল্পনার কিছু পরিচয় পাই An Indian Pilgrim গ্রন্থে। দাশের প্রতি বুদ্ধিগত ও আবেগপূর্ণ আনুগত্য ছাড়াও বসুকে যে পরিবেশে কাজ করতে হয়েছিল তার অন্যতম নিয়ন্ত্রক ছিল সন্ত্রাসবাদী ধ্যানধারণা—যা হিংসার প্রশ্ন নিয়ে গান্ধীবিরোধী। গান্ধী যখন ত্রিমুকুটেব জন্য যতীন্দ্রমোহন সেনগুপ্তকে বেছে নিলেন তখন শবৎ বসুব দল খুশি হননি। সেনগুপ্তর দলকে ক্ষমতা রাখতে কম বেগ পেতে হয়নি। গঠনমূলক কাজে নিযুক্ত প্রফুল্ল ঘোষ, সতীশ দাশগুপ্ত, প্রফুল্ল সেন প্রভৃতি প্রাদেশিক বাজনীতিতে স্থানই পাননি। বীরেন শাসমলকে কৃষ্ণনগর সম্মেলন (১৯২৬)-এ সন্ত্রাসবাদী দল তাডায। তাঁর অপরাধ—হিন্দু-মুসলিম প্যাক্ট সমর্থন। ব্রুমফিল্ডের মতে, তারুণ্যের দীপ্তি, দেশেব কাজে স্বার্থত্যাগ ও বারংবার কারাববণ, প্রশাসনিক দক্ষতা, উদ্দীপক ভাষণশক্তি সুভাষচন্দ্রেব একটা charisma গড়ে তোলে যা বাঙালী ভদ্রলোকেব মানসিকতা ও আবেগকে প্রবল ভাবে আন্দোলিত করেছিল He encouraged their elite activist, philosophy of politics, and offered it a purpose in a cathchword 'Socialism', which he was careful never to define. He applauded heroic acts of violence—the glory of self-immolation for the nation—and he provided paramilitary organisation and parades to appeal to the Hindu bhadralok's romantic militarism."[১৬১] বলা বাহুল্য, চিত্তরঞ্জনেব বাজনৈতিক ঐতিহ্য, বাঙালী ভদ্রলোকের হিংসাবাদী, বোমাণ্টিক, বিপ্লবী মানসিকতা, নিজস্ব ব্যক্তিত্ব ও আদর্শবাদ (যতই ধোঁযাটে হোক না কেন) সব মিলে সুভাষের যে ভাবমূর্তি তৈরি হয়েছিল, বাবংবাব গান্ধীনীতির বিরোধিতা কবে (মাদ্রাজ, ১৯২৭, কলকাতা, ১৯২৮, কবাচী, ১৯৩১) তিনি নিজেই তাকে তৰুণদেব মধ্যে উজ্জ্বলতর কবেছিলেন। ১৯৩০-৩৪-এর আইন অমান্য আন্দোলন অন্তত বাংলায অহিংস ছিল না। সূর্য সেনদেব সঙ্গে সুভাষের যথেষ্ট পরিচয ছিল। অবাঙালী কংগ্রেসীদের প্রতিবাদে তিনি কর্ণপাত কবেননি। আর আইন অমান্য প্রত্যাহারকে তীব্র ভাষায় নিন্দা কবেছিলেন।[১৬২] কিন্তু বাংলা কংগ্রেসেব অন্তর্নিহিত বেষারেষি ও বিশৃঙ্খলা ভারতীয নেতাদের চোখ এডায়নি, চোখ এড়াযনি মুসলিমদের সম্বন্ধে অনীহা। বিরক্ত নেহরু গান্ধীকে লিখছেন, "Might not the dominant part of the Bengal Congress be called today 'the Society for the advancement of Mr. Nalini Ranjan Sarkar'.....and the other part probably a similar society for a similar laudable object?"[১৬৩] অহিংসা ও সন্ত্রাসবাদের, হিন্দু স্বার্থের সঙ্গে মুসলিম স্বার্থের, সর্বভাবতীয় বাজনীতির বাধ্যবাধকতাব সঙ্গে বাঙালী স্বার্থের সমন্বয়, গণসংযোগের উপায় ও গণআন্দোলনের কৌশল-কোন বিষয়ই ১৯৩৪-৩৫ পর্যন্ত মনঃস্থির করতে পারেননি বাংলা কংগ্রেস। সাম্প্রদায়িক বাঁটোযারার ফলে উচ্চবর্ণ বাঙালী ভদ্রলোক কোণঠাসা হয়েছে, মান্দ্য ও বেকারির ফলে বাঙালী মধ্যবিত্তের অস্তিত্ব বিপন্ন, ব্রিটিশ ও

মাড়োয়ারী ধনতন্ত্রের চাপে বাঙালী শিল্পোদ্যোগ নিষ্পিষ্ট, সাম্যবাদের অভ্যুদয়ে বাঙালী শ্রমিক ও কৃষক কংগ্রেস-বিরোধী পথ নিচ্ছে, অ্যাণ্ডারসনী দমননীতির আঘাতে বাংলার কণ্ঠ রুদ্ধ—এমনি এক অস্বাভাবিক সংকটে সুভাষ ফিরে এসেছিলেন পাদপ্রদীপের সামনে। রোগজীর্ণ দেহ পুরো সারেনি, মনে মৃত্যুঞ্জয়ী বল, আদর্শের দিগন্ত ইউরোপে অবস্থান ও ভ্রমণের ফলে প্রসারিত, কিছুটা বা বিভ্রান্ত। উনিশ শতকীয় বাংলার গর্ব ও বিশ শতকীয় বাংলার অভিমান সুভাষচন্দ্রের মধ্যে উদ্যত খড়্গের মত ঝলসে উঠল।

॥ ৭ ॥

সুভাষচন্দ্র মান্দালয় থেকে দেশে ফেরাব পব যুগান্তব দল মোটামুটি তাঁকে সমর্থন করছিল। কলকাতা কংগ্রেস (১৯২৮)-এর সময় ও পবে বি ভি গ্রুপকে তাঁর পেছনে দেখি। চট্টগ্রাম অভ্যুত্থানেব নায়ক সূর্য সেন ও তাঁব দলেব দু এক জনের সঙ্গে বসুদের যোগাযোগ ছিল। এ বিষয়ে চিত্তরঞ্জনের সঙ্গে সুভাষের পার্থক্য ছিল। চিত্তরঞ্জন সন্ত্রাস বা সশস্ত্র বিপ্লবে বিশ্বাসী ছিলেন না কিন্তু কবপোবেশন ও প্রাদেশিক কংগ্রেসেব কার্য পরিচালনায় সন্ত্রাসবাদীদের সমর্থননির্ভর ছিলেন। জীবনেব শেষে মূলত বৈষ্ণব চিত্তরঞ্জন শক্তি-সাধনায় আকৃষ্ট হননি। সুভাষ শাক্ত, বৈষ্ণব কোনটাই না হয়েও এবং জীবনেব প্রথম ভাগে মোটামুটি বৈদান্তিক দৃষ্টিভঙ্গিসম্পন্ন হলেও স্বাধনীতাব লক্ষ্য অর্জনে যে-কোন পথ নিতে প্রস্তুত ছিলেন। গান্ধীব মত লক্ষ্য ও উপাযের সমতায কোন বিশ্বাস ছিল না তাঁব। কংগ্রেস স্বেচ্ছাসেবী বাহিনীর সর্বাধিনাযক (G.O.C) রূপে তিনি যে ভাবমূর্তি প্রতিষ্ঠা কবেছিলেন তার সঙ্গে নেপোলিযন (ডেভিডের বিখ্যাত প্রতিচ্ছবি স্মবণ করুন)-এর মিল।

অস্ত্রাগার লুণ্ঠনেব পব চট্টগ্রামে পাঞ্জাবী দমননীতি চালু হল, হিজলি বন্দীনিবাসে গুলি চলল। এ আই সি সি-র কাছে প্রতিবাদ দিবস ও সত্যাগ্রহের দাবি তুললেন বাঙালী নেতাবা।[১৬৪] নীবব রইলেন কেন্দ্রীয় নেতাবা। মেদিনীপুরেব ত্রাসের বাজত্বও তাঁদের বিচলিত করল না। তারপব গান্ধী-আরুইন চুক্তি। নিখিল বঙ্গ ছাত্র সম্মেলন (৬-৯ মার্চ ১৯৩১) তার নিন্দা করল। সেনগুপ্তব দল মানল কিন্তু সুভাষ কবাচীতে বললেন, "of what use the truce terms were if—the lives of such heroes (eg. Bhagat Singh) could not be saved?" বিদ্রোহী সুভাষকে বশে আনবার জন্য করাচী কংগ্রেসে গান্ধী বলেন, "যদি দ্বিতীয় গোলটেবিল বৈঠক থেকে শুধু হাতে ফিরে আসি, একসঙ্গে আবার লড়া যাবে।"[১৬৫] কিন্তু বসু জানতেন গোলটেবিলে কিছু পাওযা যাবে না। উইলিংডনের আধা সামরিক অর্ডিন্যান্স-বাজের পরিপ্রেক্ষিতে তিনি বহবমপুর বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনে পুনরায সত্যাগ্রহ শুরু কবার দাবি তোলেন। (মনে রাখতে হবে সেপ্টেম্ববের ওয়ার্কিং কমিটিতে নেহরুও ইউপি-তে 'defensive direct action'-এর দাবি তুলেছিলেন।) গান্ধী ফিরে আসার পর আইন অমান্য ফের শুরু হয। কিন্তু ১৯৩৩-এ অসুস্থ সুভাষকে চিকিৎসার জন্য ভিয়েনা যাবার অনুমতি দেবার আগেই তিনি বুঝেছিলেন, আন্দোলন ব্যর্থ হতে চলেছে।[১৬৬]

ভারতের স্বাধীনতার দাবি ইউবোপে প্রচার কবতে গিয়ে গান্ধীর কঠোর সমালোচনা করেছিলেন তিনি। কুর্তিকে বলেছিলেন, ব্রিটিশদের সঙ্গে গান্ধী যে ভাবে চলেন, যে আপোসকামী মনোভাব দেখান, নমনীয় চুক্তি করেন, তাতে ভারতের বাজনৈতিক অগ্রগতি

হবে না।[১৬৭] বুডাপেস্টে তিনি সশস্ত্র বিপ্লবের কথাও বলেন। এ সবের ফলে বাংলায় কংগ্রেসের প্রতি বিরাগ বেড়েছিল। গোয়েন্দা দফতরের মতে কলকাতায় তাড়াহুড়ো করে যে কংগ্রেস অধিবেশন বসে (৩১ মার্চ—১ এপ্রিল ১৯৩৪) তাতে এক চতুর্থাংশের বেশি বাঙালী প্রতিনিধি উপস্থিত ছিল না। গান্ধীর বাংলার সফরের কথা উঠলে কোন উৎসাহ দেখা দেয়নি।[১৬৮] সাম্প্রদায়িক বাঁটোয়ারা ও পুণা প্যাক্টের ফলে বাঙালী হিন্দুর মন বিষিয়ে ছিল। তা ছাড়া গান্ধী কংগ্রেসের যে নয়া গঠনতন্ত্র প্রবর্তন করলেন (১৯৩৪), সুভাষ তার তীব্র সমালোচনা করেছিলেন। মূল কংগ্রেসেব প্রতিনিধিসংখ্যা ও নিখিল ভারত ও প্রাদেশিক কংগ্রেস কমিটির সভ্যসংখ্যা হ্রাস তাঁর কাছে অগণতান্ত্রিক প্রতীয়মান হয়েছিল।[১৬৯] ওয়ার্কিং কমিটি নিজের লোক দিয়ে ভর্তি করে গান্ধীর অবসরগ্রহণ পরিহাসের চোখে দেখেছিলেন তিনি।

পিতার অসুস্থতার জন্য দেশে ফেরার (ডিসেম্বর ১৯৩৪) অল্পদিন পর তিনি আবার ইউরোপ ফিরে যান (জানুয়ারি ১৯৩৫), জোর করে ভারত ফেরেন (এপ্রিল ১৯৩৬), আবার গ্রেপ্তার হন এবং শেষে ১৯৩৭-এর মার্চে তাঁকে মুক্তি দেওয়া হয়। অক্টোবরে তাঁদেবই কলকাতার বাসভবনে এ আই সি সি ও ওয়ার্কিং কমিটির অধিবেশন বসে। গান্ধী শবৎ বসুর বাড়িতে উঠেছিলেন এবং সেখানকার অনেক মজার ঘটনা নীরদ চৌধুরী **Thy Hand, Great Anarch**-এ বর্ণনা কবেছেন। বামপন্থীদের সাফল্যে বিব্রত গান্ধী তাদের পাল থেকে হাওয়া কেড়ে নেবাব জন্য নেহরুকে ১৯৩৬ সালে সভাপতি করেন। এবারও অনেকটা সেই কারণে তিনি সুভাষচন্দ্রকে হরিপুরা কংগ্রেসের (১৯৩৮) সভাপতি করার প্রস্তাব দেন। এ সময় কংগ্রেসের যে সাংগঠনিক নির্বাচন হয় তাতে কম্যুনিস্ট ও সোস্যালিস্টরা মিলিতভাবে এ আই সি সি-ব ৪০টি আসন পান। 'ভারতের কম্যুনিস্ট পার্টি ও আমরা' গ্রন্থে সরোজবাবু লিখছেন, "তিনি তখন (মুক্তিব পর) থেকেই কমিউনিস্ট, কংগ্রেস সোস্যালিস্ট ও অন্যান্য বামপন্থীদেব সঙ্গে ঘনিষ্ঠ হয়ে কাজ করতে থাকেন।" হবিপুরা কংগ্রেসে মুজফ্ফর আহমদ, সোমনাথ লাহিড়ী ও বঙ্কিম মুখার্জীর মত প্রথম সারির কম্যুনিস্ট পার্টির সভ্যরা প্রতিনিধি রূপে উপস্থিত ছিলেন। তাঁদেব মতাদর্শেব সঙ্গে বসুর মতাদর্শেব খুব অমিল ছিল না। ফজলল হকের সঙ্গে শবৎচন্দ্র বসুর শর্তাধীন (খাজনা হ্রাস, আট ঘণ্টা কাজ, বন্দীমুক্তি ইত্যাদি) কোয়ালিশনে তাঁদেব আপত্তি ছিল না। বলা বাহুল্য, কেন্দ্রীয় কংগ্রেস তখন কোন প্রদেশেই সরকার গড়তে চাননি—লাটদেব বিশেষ দায়িত্বের ব্যাপারে আপত্তির জন্য। কিন্তু বাংলায় এ সুযোগ আর আসবে না তা কম্যুনিস্ট ও বসুরা জানতেন। তাঁদের খুশি হবাব কথা নয়। উভয়ে একযোগে বন্দীমুক্তির জন্য হক মন্ত্রিসভার ওপর চাপ সৃষ্টি কবেছিলেন। ১৯৩৮-এর মাঝামাঝি বিনাবিচাবে আটক বন্দীদের মুক্তি সম্পূর্ণ হয় এবং আন্দামানে বন্দীদের দেশে ফেরানো হবে স্থির হয়। তবে এ ব্যাপারে গান্ধীও কৃতিত্ব দাবি করতে পারেন। রাজনৈতিক বন্দীমুক্তির প্রশ্নে বিহার ও উত্তর প্রদেশের মন্ত্রিসভা পদত্যাগ কবে—ভুললে চলবে না।

যাই হোক, সুভাষচন্দ্র বসুর নির্বাচনের পেছনে শুধু একজন সর্বত্যাগী সংগ্রামী নেতার প্রতি দেশবাসীর সশ্রদ্ধ স্বীকৃতি ছিল তাই নয়, ছিল বামপন্থী জনমতের চাপ। কিন্তু তিনি নিজে কতটা বামপন্থী ছিলেন?

গান্ধী ও নেহরু-র রচনায় আমরা তাঁদের ইডিওলজির মোটামুটি একটা প্রতিফলন পাই। গান্ধী মিস্টিক ছিলেন। 'অন্তরের আলো' তাঁকে পথ দেখাত, 'অন্তরের প্রত্যাদেশ' তিনি শুনতে পেতেন। তাই তাঁর চিন্তার ন্যায় সব সময় স্পষ্ট বোঝা যায় না। কবির ভাষায় তা

'পালিয়ে বেড়ায় দৃষ্টি এড়ায় ডাক দিয়ে যায় ইঙ্গিতে।' তবু 'হিন্দ স্বরাজ' আলোচনা প্রসঙ্গে আগেই আমরা দেখাবার চেষ্টা করেছি, ভারতীয় নৈতিক ও আধ্যাত্মিক সাধনার বিভিন্ন পর্ব থেকে আদর্শের সূত্রগুলি নিয়ে, তার সঙ্গে টলস্টয়ের মত নৈরাজ্যবাদী (বাকুনিনের মত নয়) ভাব মিশিয়ে তিনি একটা রামরাজ্যের প্রতীক তৈরি করেছিলেন যার সঙ্গে খ্রীস্টান Kingdom of God বা Righteousness-এর বিশেষ তফাৎ নেই। আধুনিকতা ও যন্ত্রসভ্যতা সমার্থক মনে করলে তিনি অবশ্যই আধুনিকতা বর্জন করেছিলেন বলতে হবে, কিন্তু কোন অর্থেই তিনি অতীতাশ্রয়ী বা পলায়নকামী ছিলেন না। ভারতের সব চেয়ে বড়ো বাস্তব—দারিদ্র—'স্বে মহিম্নি' শ্রেয় কখনো মনে করেননি তিনি, কিন্তু তা কেবল পশ্চিমী বিজ্ঞান ও প্রযুক্তি দ্বারা নিবাকৃত হতে পারে নেহরুব মত এমন বিশ্বাস তাঁব ছিল না। নগরায়ন, বৃহৎ শিল্পাযন, কেন্দ্রীয় পবিকল্পনা, সমাজতান্ত্রিক অর্থনীতি তাঁর কাছে উন্নতিব 'চিচিং ফাঁক' ছিল না। পরিবেশ অক্ষুণ্ণ রেখে গ্রামীণ অর্থনীতিকে স্বযম্ভর করাই ছিল শ্রেষ্ঠ সমাধান, কাবণ তাতে জীবনচর্যার ঐতিহ্যানুমোদিত মূল্যগুলি ব্যাহত হয় না। মানুষের সঙ্গে মানুষের, মানুষেব সঙ্গে প্রকৃতিব, এমনকি মানুষেব সঙ্গে সমগ্র জীবজগতের যে একটা অদৃশ্য যোগসূত্র রয়েছে তা অক্ষুণ্ণ রেখে সরল, অহিংস, সামূহিক কল্যাণে উৎসর্গিত জীবনযাপনই স্বরাজ।

জওহরলাল নেহরু এই ধবনের ইডিওলজিকে অতীতাশ্রযী, অযৌক্তিক এবং বিপজ্জনক মনে করতেন। খাদ্যাখাদ্য নিয়ে গান্ধীর বাছবিচাব, ব্রহ্মচর্য নিয়ে বাড়াবাড়ি (ফ্রয়েডের পরেও!), জমিদার ও শিল্পপতির অছিতত্ত্ব (trusteeship), বৃহৎ যন্ত্রের ওপব বিরাগ, দাবিদ্র্য-জীর্ণ, রুচিহীন, সংস্কাবান্ধ কৃষক নিয়ে রোমান্টিক আবেগ, খাদিব ওপর অস্বাভাবিক জোব—সবই তো প্রাক্ শিল্পবিপ্লব যুগেব মানসিকতাব দ্যোতক। গান্ধী সন্তদেব সমগোত্রী; বর্তমান পৃথিবীর দ্বন্দ্ব, সমস্যা, কুশ্রীতা থেকে মুখ ফিরিয়ে নিতে চান। তিনি মনে করেন পাপ ও পবিত্রাণ হল প্রাথমিক সমস্যা, সামাজিক কল্যাণ পবেব কথা। সমাজতন্ত্রকে তিনি মনে কবেন অমঙ্গল, কারণ তার মধ্যে হিংসার সম্ভাবনা। শ্রমিকের পানাসক্তি, চবিত্রদোষ, জুয়া খেলাব প্রবণতাকে তিনি তার দারিদ্র্যের জন্য যতটা দায়ী করেন ধনিকেব শোষণকে ততটা নয়। এটা শ্রমিকদের প্রতি অন্যায নয় কি? তা ছাড়া একমাত্র বিজ্ঞান ও আধুনিক প্রযুক্তিই প্রাচুর্য সৃষ্টি করে দাবিদ্র্য দূর কবতে সমর্থ—যদি অবশ্য সামন্ততন্ত্র ও ধনতন্ত্র তাতে হস্তক্ষেপ না কবে। সব মিস্টিকদের মত গান্ধী মনে কবেন—ব্যক্তিগত ও অভ্যন্তরীণ আধ্যাত্মিক পবিবর্তনের ফলে বাইবের পবিবেশ বদলে দেওযা যায। বিপ্লব ছাড়া তা যায় না। আর হিংসাব কথা যদি ওঠে, ধনিক ও শ্রমিক, মালিক ও চাষীর শ্রেণীসম্পর্কের মধ্যে কি হিংসা নেই?

১৯২১-এ উত্তর প্রদেশের কিষাণ আন্দোলনে জড়িয়ে পড়ে এ সব প্রশ্নের সম্মুখীন হন তিনি। ব্রাসেলস কনফারেন্সে বিদেশের সমাজতন্ত্রীও সাম্যবাদীদের সঙ্গে কথাবার্তায়,[১৬৯ক] পরে বাশিযা সফরে তিনি সাম্যবাদী চিন্তাধাবার ঘনিষ্ঠ সম্পর্কে আসেন। ১৯২৭-এ গান্ধীর সঙ্গে আদর্শবাদ নিয়ে প্রথম সংঘর্ষ ঘটে। তিনি 'হিন্দ স্বরাজে'র ধারণা নস্যাৎ করে দেন। তখন থেকে তাঁর ধারণা হয় সাম্রাজ্যবাদ ও ধনতন্ত্র হাত ধরে চলে। একমাত্র সমাজতন্ত্রী রাষ্ট্র প্রতিষ্ঠাই উভয়কে ধ্বংস করতে সক্ষম। তবে ভারতবর্ষেব বিশেষ পরিস্থিতিতে জাতীয়তাবাদকে অগ্রাধিকার দিতে ও গান্ধীর নেতৃত্ব মেনে নিতে তিনি প্রস্তুত ছিলেন।

প্রথম দিকে গান্ধীর সঙ্গে তাঁর সম্পর্ক বিশ্লেষণ করতে গিয়ে প্লেটোর Diologues থেকে সক্রেটিস সন্দর্শনে বিমুগ্ধ অ্যালকিবায়াডিসের কথা উদ্ধৃত করেছেন তিনি:

"Only I have been bitten by something much more poisonous than a snake; in fact, mine is the most powerful kind of bite there is. I have been bitten in the heart, or the mind, or whatever you like to call it." আত্মজীবনীর শেষ অধ্যাযগুলিতে দেখি ১৯৩৬-এর কাছাকাছি এতমোহ তাঁর ছিল না। তবু যাঁকে তিনি পিতৃবন্ধু ও পিতার বিকল্প হিসাবে ভালবেসেছেন তাঁর বহু ত্রুটি, ভ্রান্তি, চারিত্রিক কৌণিকতা, মেনে নেওযা স্বভাবগত হয়ে গিযেছিল। তাঁর বচনায় এই প্রেম-ঘৃণামূলক সম্পর্কের টানাপোড়েন ধরা পড়েছে। বারে বাবে যুক্তি বিদ্রোহ কবেছে কিন্তু আবেগ টেনে রেখেছে তাঁকে গান্ধীর প্রভাবমণ্ডলে।

সুভাষচন্দ্রের এ সব বালাই ছিল না। তাঁর ওপর উদ্ভিন্ন কৈশোবে যাঁর প্রভাব ছিল সর্বাধিক তিনি বিবেকানন্দ। সন্ন্যাস জীবনের প্রতি তাঁর একটা প্রবল আকর্ষণ ছিল। সম্প্রতি প্রকাশিত তাঁর চিঠিপত্রের তৃতীয খণ্ডে বাসন্তী দেবীকে লেখা এক চিঠিতে পড়ি তিনি প্রশ্ন কবছেন, বাসন্তী দেবী যদি বাজনীতি থেকে সরে থকেন তবে সুভাষচন্দ্রেরই বা কি দায় পড়েছে সন্ন্যাসব্রত না নিয়ে দেশের কাজ করার ? তাঁব মধ্যে বৈদান্তিক নিরাসক্তি ও ক্ষত্রিয়সুলভ তেজেব যে দ্বন্দ্ব বাববাব ফুটে উঠেছে তা বিবেকানন্দেব জীবনেও লক্ষণীয। বিবেকানন্দই তাঁব মধ্যে সঞ্চার করেছিলেন মৃত্যুঞ্জয় অভীঃ মন্ত্র, শিখিয়েছিলেন বলতে—'আমি মাযেব জন্য বলি প্রদত্ত।' আশা করি পাঠকদেব বুঝতে অসুবিধা হবে না সে যুগের শ্রেষ্ঠ সন্ত্রাসবাদীদেবও বিবেকানন্দ অনুপ্রাণিত কবেছিলেন বলে তাঁবা ও সুভাষচন্দ্র এত সমমর্মী ছিলেন। তাঁবা সবাই ছিলেন বিশ্ববিজযী বীব সন্ন্যাসীর শিষ্য, সতীর্থ।

কিন্তু বিবেকানন্দ ইংরেজদের শাসন ও শোষণ সম্বন্ধে সম্পূর্ণ ওয়াকিবহাল হলেও এবং তজ্জনিত ক্রোধ মাঝে মাঝে নিবেদিতার ওপর বর্ষণ কবলেও[১৭১] আপন দেশের ত্রুটি, বিচ্যুতি, স্খলন, পতন সম্বন্ধে অজ্ঞ ছিলেন না। জাতিভেদ, ছুৎমার্গ, নারীজাতিব প্রতি অবজ্ঞা, চিরাযত ধর্মের স্থানে লোকায়ত আচাব স্থাপন, অদৃষ্টবাদ, দৈহিক ও স্নায়বিক দুর্বলতা এবং তজ্জনিত ভয় ও ক্লৈব্য, শেষে স্লেচ্ছাপবাদে সমস্ত নতুন ভাবনাচিন্তার সঙ্গে বিচ্ছেদ ঘটিয়ে কূর্মবৃত্তি অবলম্বন—এগুলিই তো বিদেশী শাসনেব কাবণ। শুধু তাদেব দোষ না দিয়ে বা তাদেব অন্ধ অনুকরণ না করে নিজেদের ও তাদেব যা ভালো তার সমন্বয় তিনি কবতে বলেছিলেন—প্রাচ্যের সত্ত্বেব (সাম্প্রতিক তমঃ নয়) সঙ্গে প্রতীচ্যেব রজঃ মেলালে উভযেবই লাভ। তা ছাড়া রাজনীতিকে অগ্রাধিকাব তিনি দেননি। পশ্চিমের সাম্যমৈত্রীস্বাধীনতামূলক রাজনীতি সম্বন্ধে শিবানন্দকে লেখা চিঠিতে তা পরিষ্কার ভাবে ফুটেছে। রাজনীতি মানুষেব একটা দিক মাত্র স্পর্শ করে, আর বস্তুবাদেব সঙ্গে মিলে সংহতির স্থলে আনে বিভেদ। গণতন্ত্রকে তো তিনি devil's dance in man বলে উড়িয়ে দিয়েছিলেন। ভবিষ্যতে সমাজতন্ত্র আসছে বুঝতে পাবলেও সে সম্বন্ধে তাঁর নানা দ্বিধা ছিল। তাঁর কনিষ্ঠ ভ্রাতা ভূপেন্দ্রনাথ দত্ত তাঁকে সমাজতন্ত্রের ও শূদ্রাধিপত্যের প্রবক্তা বলে প্রতিষ্ঠিত করতে চেয়েছেন। তা ঠিক নয। তিনি চেয়েছিলেন প্রত্যেক বর্ণের আদর্শ গুণগুলি বজায় রাখতে, দোষগুলি বাদ দিতে। শূদ্র যদি বৈশ্য ও ক্ষত্রিয়েব গুণ অর্জন না করে আধিপত্য করতে চায় তবে উচ্চতর কোনো সাংস্কৃতিক বা আধ্যাত্মিক স্তরে উত্তরণ হবে না।[১৭২] স্বামীজী বলেছেন, "আমি কি কেবল ভারতের, আমি সারা পৃথিবীর"। জ্ঞানীর লক্ষ্য সর্বাত্মতাবদ্ধ সমষ্টিভূত এককে জানা ; ভক্তের লক্ষ্য তাকে ভালবেসে সবাইকে ভালবাসা। "আমি এমন একটি ধর্ম প্রচার করতে চাই যাহা সকল ভূতের মনের উপযোগী হইবে। ইহা সমভাবে দর্শনমূলক, তুল্য রূপে ভক্তিপ্রবণ, সমভাবে মরমী এবং

কর্মপ্রেরণাময় হইবে।"

কিন্তু সুভাষচন্দ্রের মনে হয় বিবেকানন্দ যে দরিদ্র ও আর্তকে ঈশ্বরজ্ঞানে বুকে জড়িয়ে ধরেছিলেন শুধু সেবা দ্বারা, অন্নদান, আরোগ্যদান, শিক্ষাদান, ধর্মদান দ্বারা তাদের প্রকৃত সমস্যার সমাধান হবে না। এর মূলে রয়েছে ইংরেজ শাসন, তার পেছনে সাম্রাজ্যবাদ। এর সঙ্গে মোকাবিলা করতে হবে রাজনীতি দিয়েই। তবে তা গান্ধীবাদী অহিংস সত্যাগ্রহ বা আইন অমান্যের পথে হবে না, বিচ্ছিন্ন সন্ত্রাসবাদের দ্বারাও নয়—সশস্ত্র বিপ্লব চাই। মার্ক্সবাদীরা একই কথা বলছিলেন। কিন্তু তাঁরা চাইছিলেন সে বিপ্লব ভারতের মাটিতে জন্মলাভ করুক। কৃষক ও শ্রমিকশ্রেণী নানা আন্দোলনের মধ্য দিয়ে আপন ভূমিকা সম্বন্ধে সচেতন হলেনিজেরাইবিপ্লব করবে। তখন তাকে নেতৃত্ব দেবে পার্টি। ১৯২৮ পর্যন্ত কংগ্রেসের সঙ্গে চলে তৃতীয় আন্তর্জাতিকের ষষ্ঠ কংগ্রেস ভারতীয় পার্টিকে সশস্ত্র বিপ্লবের পথে আলাদা চলতে বলে, কারণ জাতীয়তাবাদীরা "এক সংস্কারবাদী শ্রেণী সহযোগিতার চরিত্র" নিয়েছে।

এর পরেও সুভাষচন্দ্র ছাত্র, যুব ও ট্রেড ইউনিয়ন আন্দোলনে তাদের সঙ্গে জড়িয়ে ছিলেন। মজদুর সঙ্ঘের সভাপতি রূপে জামসেদপুরের টাটা কোম্পানীতে ধর্মঘটের একটা মীমাংসা করে দিয়েছিলেন। গোলমুরি টিন প্লেট কোম্পানীর ধর্মঘটে তাঁর সহায়ক ছিলেন আবদুল বারি। লাহোরের ছাত্র সম্মেলনে (১৯ অক্টোবর ১৯২৯) তিনি যে বক্তৃতা দেন, তাতে স্বাধীনতা বলতে তিনি কী বোঝেন তার ব্যাখ্যা আছে· "This freedom implies not only emancipation from political bondage but also equal distribution of wealth, abolition of caste barriers and social inequities, and destruction of communalism and religious intolerance."[১৭৩] গান্ধী-আরুইন চুক্তির পর তাঁর নির্দিষ্ট পথ হল .

(১) সমাজতন্ত্রের ভিত্তিতে কৃষক ও শ্রমিক সংগঠন ;

(২) যুবশক্তিকে কঠোর শৃঙ্খলাধীন স্বেচ্ছাসেবী দলে সংঘবদ্ধকরণ ;

(৩) জাতিভেদপ্রথা দূরীকরণ এবং সামাজিক ও ধর্মীয় কুসংস্কারের সমূল উৎপাটন ;

(৪) নারী সংগঠন ;

(৫) ব্রিটিশ পণ্য বর্জন কঠোরতরকরণ ; এবং

(৬) নতুন মতবাদ ও কর্মপন্থার ব্যাপক প্রচারার্থ সাহিত্য রচনা।

কিন্তু একটা তফাৎ লক্ষ্য করতে হবে। বারংবার তিনি বলেছেন, তিনি বাস্তববাদী—সবরমতী বা পণ্ডিচেরী, কারুর নির্দেশ তিনি বেদবাক্য বলে মানেন না।[১৭৫] ট্রেড ইউনিয়নের ব্যাপারে আর্মস্টার্ডাম বা মস্কোর নির্দেশও নয়।[১৭৬] কলকাতার ট্রেড ইউনিয়ন কংগ্রেসে ক্রেডেন্সিয়াল কমিটি কম্যুনিস্টদের সংখ্যাগরিষ্ঠতা চ্যালেঞ্জ করলে গোলমাল হয় ও কংগ্রেস ভেঙে যায়। ১৯৩৩ সালে অধিকারী Red Trades Union Congress-এর পুনর্গঠনের প্রস্তাব দেন। সুভাষ দেশে থাকলে অবশ্যই তার বিরোধিতা করতেন। ১৯৩৪ সালে কানপুর, বোম্বাই প্রভৃতি অঞ্চলে যে ধর্মঘট হয় তার নেতৃত্ব দেয় কম্যুনিস্ট পার্টি এবং ফলে তাদের অধিকাংশ নেতা গ্রেফতার হন, পরে পার্টি বেআইনী ঘোষিত হয়। সে সময় নীহারেন্দু দত্তমজুমদার পরিচালিত বেঙ্গল লেবার পার্টি ও রজনী মুখার্জীর রায়বাদী পার্টিও আলাদা হয়ে গিয়েছিল।

কেউ কেউ বলেছেন (বা বলতেন) সুভাষ নাৎসী-ফাসিস্ত মতবাদ দ্বারা প্রভাবিত হয়েছিলেন। যদি হয়ে থাকেন তবে ১৯৩৩ ও ১৯৩৮-এর মধ্যে হবেন। তার আগে নয়।

প্রথমত সমরোত্তর ইতালীর গণতান্ত্রিক সরকারের তুলনায় মুসোলিনি দক্ষতর প্রশাসক ছিলেন বলে বহু দেশে তাঁর সুখ্যাতি ছড়িয়ে পড়েছিল। আমাদের দেশের পত্র-পত্রিকায় মুসোলিনি একটা প্রধান আলোচ্য বিষয় হয়েছিল। কিন্তু ১৯৩৫-এর আগে সুভাষের সঙ্গে তাঁর সাক্ষাৎকার ঘটেনি। মুসোলিনি ও ইতালীযানদের সম্বন্ধে তাঁব একটা দরদ গড়ে ওঠে, যদিও মানবতার দিক থেকে তাঁর অভিযোগ ছিল না, তা নয়। ১৯৩৩-এর পরে বহুবার তিনি ভিযেনা, বার্লিন, প্রাগ অঞ্চল ঘুবেছেন। কিন্তু পার্টির মধ্যে আপন স্বৈরতন্ত্র প্রতিষ্ঠায় ও ইঙ্গ-ফরাসী মিত্রশক্তিকে বোকা বানিয়ে মধ্য ইউরোপে জার্মানি প্রভাব নিবঙ্কুশ করায় হিটলার অত্যন্ত ব্যস্ত ছিলেন। তাঁর পরামর্শদাতা হুসহফাবের (Haushauffer) ভৌগোলিক-রাজনৈতিক (geo-political) বীক্ষণে ভাবতবর্ষের গুরুত্বই ছিল না। হিটলার ইংরেজদের একই নর্ডিক (তথা আর্য) জাতিব অন্তর্ভুক্ত মনে কবতেন, তাদেব ভাবতীয সাম্রাজ্যকে এশীয় রাজনীতিতে ভাবসাম্যবক্ষক মনে করতেন। তিনি হঠাৎ এই যুবক নেতাব সঙ্গে কিছু চক্রান্ত করবেন এ কথা ভাবাই যায না। তা হয়ওনি।

যেটা বাস্তব সত্য তা হল ১৯৩৩-এ হিটলাব তাঁব সঙ্গে দেখা কবেননি, ১৯৪২-এব ২৮ মে-তে হিটলাবেব সঙ্গে তাঁব একবাব মাত্র দেখা হয়। আলেকজান্ডার ওয়ার্থের মতে তাতে সুবিধা হয়নি। যুদ্ধেব এক অতি আশাব্যঞ্জক লগ্নেও আজাদ হিন্দ আন্দোলনেব স্বীকৃতি পেতে সুভাষকে অনেক কাঠখড় পোড়াতে হয়েছিল। বার্লিনেব ফ্রি-ইন্ডিযা সেন্টাবেব জন্য জার্মান সরকার যে অর্থ সাহায্য কবতেন তিনি তা ধাব হিসাবে নিতেন। নাম্বিয়ার বলেন, পূর্ব প্রাচ্য থেকে কিছু ঋণশোধও তিনি কবেন।[১৭৭] লোথার ফ্রাংক (হিটলার বিরোধী)-এর মতে হিটলার ও তাঁব সরকাব সম্বন্ধে সুভাষেব কোন মোহ ছিল না, তবে জার্মান জাতির প্রতি শ্রদ্ধা ছিল। মিউনিখের জার্মান অ্যাকাডেমিব কর্তা ডঃ থিয়েরফেলডারকে ১৯৩৬-এ তিনি লিখেছিলেন, "...I regret I have to return to India with the conviction that the new nationalism of Germany is not only narrow and selfish but arrogant." তবে যুদ্ধটা যেহেতু বিশ্বেব বৃহত্তম সাম্রাজ্যের সঙ্গে তখন অনেক অপমান সহ্য কবতে হবেই। যেহেতু জার্মানিবাই ব্রিটিশ সাম্রাজ্যকে আঘাত হানতে পাববে সেহেতু কৌটিল্য নীতিতে তাবাই "natural allies of India."

'মাৎসোটা' ছদ্মনামে জার্মান বৈদেশিক দফতরের কর্মচাবী ডঃ ওয়াবম্যানকে তিনি রাশিয়ার বিরুদ্ধে নাৎসী অভিযান সম্বন্ধে ভাবতেব বিরূপ প্রতিক্রিয়া জানাতে দ্বিধা করেননি।

বর্তমানে লেখকেব নিবেদন—দর্শনের অন্যতম শ্রেষ্ঠ ছাত্র সুভাষেব ওপব বেশ কয়েক বছর হেগেলের প্রভাব পড়েছিল। হেগেলেব মতে ইতিহাসের মধ্যে spirit ক্রমপ্রকাশিত আর তার চরম পবিণতি সর্বশক্তিমান রাষ্ট্র। রাষ্ট্র হল "the ethical spirit as revealed, self conscious, substantial will." অন্য রাষ্ট্রেব সঙ্গে সংঘর্ষের মধ্যেই রাষ্ট্রের সার্বভৌমত্ব প্রকট। যুদ্ধ সব সময় মন্দ নয়, কাবণ তা spirit-এর ইচ্ছার প্রকাশ মাত্র। ইতিহাসেব যাঁরা নেতা (কার্লাইলের 'বীর') তাঁরা idea-কে ধারণ করেন, বহন করেন বিপজ্জনক জীবনের ঝুঁকি নিয়ে। কিন্তু তাঁরা যন্ত্র মাত্র। Spirit-ই যন্ত্রী। ব্যক্তিগত আচরণের একমাত্র নীতি হল সামগ্রিক কল্যাণ। এইটে বদলেছিল নাৎসী ইডিওলজি ; রাষ্ট্রের স্থানে বসিয়েছিল Blood, People, Race-কে। মূলত উভয়ই শক্তির উপাসক। হেগেলের শিষ্য ট্রিটস্কে বলেছিলেন—"the essence of state is Power."[১৭৮]

যদি আমরা তাঁর পরিকল্পিত সাম্যবাদী সঙ্ঘের দশদফা কর্মসূচি (১৯৩৩) বিশ্লেষণ করি,

তাহলে প্রথমেই দেখব—"সাম্যবাদী সঙ্ঘ হবে কেন্দ্রীভূত এক সর্বভারতীয় দল", এর কাজ হবে ন্যায়, সাম্য ও স্বাধীনতার ভিত্তিতে এক নতুন রাষ্ট্র স্থাপন ও তার মাধ্যমে ভারতের ঐতিহ্যগত বাণী বিশ্বে প্রচার। Indian Struggle-এর দশম অধ্যায়—'A glimpse of the future'-এ আর একটা নতুন কথা শোনা গেল। বিবর্তনের পরবর্তী স্তর নাকি কম্যুনিজম ও ফাসিজমের সমন্বয়। এদের মধ্যে অনেক স্ববিরোধিতা কিন্তু সামান্য ধর্মও কম নয়। ব্যক্তির ওপর রাষ্ট্রের আধিপত্য, পার্লামেন্টারী গণতন্ত্রে অনাস্থা, একদলীয় শাসনে বিশ্বাস, বিরোধী সংখ্যালঘুদেব দলন, পরিকল্পনাব ভিত্তিতে শিল্পায়ন উভয়েরই নীতি। ভাবতেব কর্তব্য হবে তাদের সমন্বয় করা। ভারতবর্ষে কিছুদিনের জন্য স্বৈরতন্ত্র চাই। "It will not stand for a democracy in the mid-Victorian sense of the term, but will believe in government by a strong party bound together by military discipline." বাবংবার শক্তিমান কেন্দ্র, সুসংহত একমেব রাজনৈতিক দল, ডিক্টেটরশিপের প্রয়োজনীয়তা হেগেলেব দিকে অঙ্গুলি নির্দেশ করছে।

তবে বসু কোনওদিন ভোলেননি সেই শক্তিমান রাষ্ট্রেব বা দলেব কাম্য—জনসাধারণের সর্বাঙ্গীণ মুক্তি, সকলের জন্য ন্যায়।[১৭৯] ১৯৩৮ সালে লন্ডন ছাড়ার আগে রজনী পাম দত্ত জিজ্ঞাসা করেন, ফাসিজম-কম্যুনিজমের সমন্বয় বলতে বসু কি বোঝেন ? উত্তরে তিনি বলেছিলেন, 'ইন্ডিয়ান স্ট্রাগল' গ্রন্থে সে কথা বলার পব তাঁর মত বদলেছে। "আমবা ভারতের স্বাধীনতা চাই এবং তাবপর সমাজতন্ত্র। যখন আমি 'কম্যুনিজম ও ফাসিজমেব সমন্বয়'-এর কথা বলেছিলাম আমি তাই বলতে চেয়েছিলাম। হয়তো যে ভাষা ব্যবহাব করেছিলাম তা যুৎসই হয়নি। কিন্তু আমি বোঝাতে চাই যখন আমি বইটা লিখছি, ফাসিজম তখনো সাম্রাজ্যবাদী আগ্রাসন শুরু কবেনি এবং আমার কাছে মনে হযেছিল তা জাতীযতাবাদেরই একটা উগ্র রূপ। আবও বলতে চাই ভাবতে যাবা কম্যুনিজম প্রতিষ্ঠার পক্ষে তাদের জাতীয়তা বিরোধী মনে হয়েছিল এবং আমার মনোভাব আবও দৃঢ় হয় তাদের কয়েকজনের ভারতের জাতীয় কংগ্রেসের প্রতি শত্রুসুলভ দৃষ্টিভঙ্গি দেখে। অবশ্য এখন অবস্থাটার মৌলিক পরিবর্তন ঘটেছে।

"My personal view today is that the Indian National Congress should be organised on the broadest anti-imperialist front and should have the tow-fold objective of winning political freedom and the establishment of a socialist regime." [১৭৯ক]

১৯৩৫-এর ৩ এপ্রিল রোমাঁ বোলাঁর সঙ্গে তাঁর দেখা হয়। তিনি বলেছিলেন, "অভিজ্ঞতা থেকে বলা যায় এই বস্তুবাদী জগতেব পক্ষে গান্ধীর পথ অতি বেশি মহৎ এবং রাজনৈতিক নেতা রূপে বিপক্ষের সঙ্গে আলাপ আলোচনায় তিনি বড় বেশি ঋজু।" তিনি রোলাঁকে জিজ্ঞাসাও করেছিলেন, যদি যুক্তফ্রন্টের নীতি বর্জিত হয় ও কংগ্রেসের চরমপন্থীরা কৃষক ও প্রজাদের স্বার্থের সঙ্গে নিজেদের বিজড়িত করে, তা হলে কি হবে ? বোমাঁ রোলাঁর উত্তর ছিল দ্বিধাহীন। "গান্ধী বা কোন দলেব যদি সমাজতান্ত্রিক সংগঠনের আবশ্যিক উদ্‌বর্তনের সঙ্গে বিরোধ বাধে তাহলে আমি চিরদিনই নির্যাতিত শ্রমিকের পক্ষে রইব।" তিনি আরও বলেন, প্রচণ্ড মানসিক দ্বন্দ্বের মধ্যে তিনি বুঝেছেন, "non-violence connot be the central pivot of our entire social activity."[১৮০]

১৯৩৬ সালে ৮ এপ্রিল তিনি সরকারের নিষেধ অমান্য করে দেশে ফিবলেন ও গ্রেফতার হলেন—বন্দী রইলেন ১৯৩৭-এর ১৭ মার্চ পর্যন্ত। কলকাতায় ফিবে এ আই সি

সি-র অধিবেশনে যোগ দিলেন এবং তখনই মোটামুটি স্থির হল পরেব বছর তিনিই হবেন কংগ্রেসের সভাপতি। আবার গেলেন ইউরোপ এবং ১৯৩৮-এর জানুয়ারিতে লন্ডনে থাকা কালে সভাপতিপদে নির্বাচনের পাকা খবর পেলেন। গান্ধীকে তিনি যেভাবে আক্রমণ করেছিলেন (বিঠলভাই-এর সঙ্গে) তাতে অনেক গান্ধীবাদীই ক্ষুব্ধ হয়েছিলেন। কিন্তু সে তো নেহরুও করেছেন বারবার। হয়তো গান্ধী এ ভাবে বামপন্থীদের পাল থেকে হাওয়া কেড়ে নিতে চেয়েছিলেন। একে কংগ্রেস সোশ্যালিস্ট পার্টির অভ্যুদয়, অন্যদিকে কম্যুনিস্টদের চাপ—মাঝখানে তরুণদের প্রিয় নেতা নেহরু ও সুভাষেব সমাজতন্ত্রী মনোভাব দক্ষিণপন্থীদের বিব্রত করতেই পারে। তা ছাড়া সুভাষকে সভাপতি করাব অর্থই হল সরকারের ওপর চাপ সৃষ্টি।

কিন্তু হরিপুরা কংগ্রেসের সামনে সমাজতন্ত্র বড়ো কথা ছিল না। সবে ছটি প্রদেশে কংগ্রেস সরকাব স্থাপিত হযেছে। তাদের কর্মসূচি ছোটলাটদের সঙ্গে সম্পর্ক, হাইকমান্ডের সঙ্গে মন্ত্রিসভার সম্পর্ক—সেসব তো গুরুত্বপূর্ণ ছিলই, উপবন্তু যে সমস্যা ক্রমশ বড়ো হয়ে উঠছিল তা ফেডাবেশন্ গ্রহণের সমস্যা।

বিলেত ছাড়বার আগে ১ জানুয়ারি (১৯৩৮) ভাবতসচিব জেটল্যান্ডের সঙ্গে সদ্য নির্বাচিত কংগ্রেস প্রেসিডেন্টের দেখা হয়। তাতে প্রথম যে কথা উঠেছিল তা হল সাম্প্রদায়িক বাঁটোযাবা হিন্দুদের পক্ষ থেকে কোনভাবে সংশোধন কবা যায় কিনা। বাঙালী হিন্দু ভদ্রলোকদেব প্রতিনিধিব পক্ষ থেকে প্রশ্নটাব গুরুত্ব ছিল। দ্বিতীয় প্রশ্ন ওঠে ফেডারেশন নিযে। "His (Bose's) most fundamental objection (to federation) was the fact that expenditure upon defence and control of the army would be altogether withheld from the popular part of the Federal Government." তাঁর দ্বিতীয় আপত্তি—বাজন্যবর্গেব প্রতিনিধিত্বের প্রকৃতি ও পবিমাণ। তৃতীয় প্রশ্ন ওঠে কম্যুনিস্টদেব নিয়ে। বসুব মতে তাদের সংখ্যা অল্প এবং "তিনি নিজে সমাজতন্ত্রী—যা কম্যুনিস্টদেব থেকে অনেক আলাদা।"[১৮১]

ফেডাবেশনেব ব্যাপারে শুধু সুভাষেব নয় নেহরু ও কংগ্রেস সোশ্যালিস্টদেবও ঘোর আপত্তি ছিল।[১৮২] গান্ধী পড়েছিলেন দোটানায়। এ বিষযে দক্ষিণপন্থীদের জেতাতে গেলে রাজ্য প্রতিনিধিদের নির্বাচন আদায় কবতে হবে। একমাত্র তা হলেই যুক্তরাষ্ট্রীয় সংসদে কংগ্রেস সদস্যরা সংখ্যা গরিষ্ঠতা লাভ কবতে পারে।[১৮৩] অন্যদিকে বডলাটও পড়েছিলেন দোটানায়। রাজাদেব ওপর বেশি চাপ দিলে ফেডারেশনটাই ভেস্তে যাবে। জিন্না "could not support anything that would give a Hindu majority at the centre."[১৮৪]

কংগ্রেসের যাঁরা সর্বোচ্চ সংস্থায় মোটামুটি ফেডারেশনের পক্ষে ছিলেন তাঁদের মধ্যে গান্ধী, রাজাজি, প্যাটেল, আজাদ, বাজাজ, সরোজিনী নাইডু ও ভুলাভাই দেশাই-এর নাম কবা যেতে পারে। নেহরু, অচ্যুত পটবর্ধন ও নরেন্দ্র দেব ছিলেন ঘোর বিরোধী। অক্টোবর (১৯৩৭)-এ কলকাতার এ আই সি সি-তে দেখি বসুও বিরোধী, তবে আগেকার চেয়ে সংযত। তারপর থেকে দক্ষিণপন্থীরা বলতে থাকেন, ফেডারেল সংসদে নির্বাচন বর্জন করলে কংগ্রেসের ক্ষতি হবে। তবে দরকষাকষিতে তাঁদের আপত্তি ছিল না। গান্ধী বিপক্ষে না হলেও রাজ্য প্রতিনিধিদের নির্বাচনের ওপর জোর দিচ্ছিলেন। বোম্বাই ওয়ার্কিং কমিটি (জানুয়ারি ১৯৩৮)-তে দেখি নেহরু তখনও বিরোধী এবং গান্ধী শর্তাধীনে রাজি। ওয়ার্ধায় (ফেব্রুয়ারি ১৯৩৮) বর্তমান আকারে ফেডারেশন পরিকল্পনা বাতিল করা হয়। "Subhas

**Bose advocated the strongest possible opposition to federation and even favoured civil disobedience if necessary."** নেহরু তাঁকে সমর্থন করেন, কিন্তু দেশাই ও রাজাজি আলোচনার দরজা খুলে রাখতে বলেন। শেষে হরিপুরায় এক গোপন সভায় গান্ধী বলেন, কংগ্রেস গণআন্দোলনের জন্য প্রস্তুত নয় বলে তাঁর ওপর চার বছরেব জন্য আস্থা রাখতে হবে—এমন কি তিনি যদি ফেডারেশন গ্রহণ করতেও বলেন। তবে প্রস্তাবে কিছু শর্তের কথা ছিল—যেমন (১) রাজ্যে দায়িত্ববান সরকাব স্থাপন; (২) পূর্ণ নাগবিক অধিকার ; (৩) নির্বাচন প্রথা উদারতরকরণ ; (৪) রক্ষাকবচ নিয়ে পুনর্বিবেচনা ও (৫) ফেডারেল সবকাবের হাতে আরও ক্ষমতা সমর্পণ।

দক্ষিণপন্থীরা আশা করছিল আন্তর্জাতিক পবিস্থিতি গুরুতর হওয়ায় ব্রিটেন শর্ত মেনে নেবে, ফেডারেশনে বাধা থাকবে না ; আব বামপন্থীরা ভাবছিল ব্রিটেন কোনওদিনও শর্ত মানবে না, তাই ফেডাবেশনও হবে না ! নেহরু, বসু ও নবেন্দ্র দেব তখনও প্রত্যক্ষ সংঘর্ষে অটল।

॥ ৮ ॥

But if it be a sin to covet honour,
I am the most offending soul alive.
(Shakespeare, Henry V, IV, III, 28)

১৯৩৮-এব ১৯ ফেব্রুযাবি হবিপুবায় সভাপতিব ভাষণে সুভাষচন্দ্র স্বাধীনতাব দাবিতে সক্রিয় প্রতিবোধেব কথা তুললেন, যদিও তা হবে অহিংস। মন্ত্রিত্ব গ্রহণ একটা সাময়িক পদক্ষেপ। বৃহত্তব সমস্যা হল ফেডাবেশন এবং তা ঠেকাতে আবো বড় আইন অমান্য আন্দোলন কবতে হবে। স্বাধীনতার পর কি হবে তাবও রূপরেখা দিলেন তিনি। আশ্চর্যেব ব্যাপার, ভাবী স্বৈবতন্ত্রের প্রতিষেধকরূপে তিনি বহু দলেব কথা বললেন, গণতান্ত্রিকভিত্তিও মেনে নিলেন। জাতীয় পবিকল্পনাব ওপব জোব দিলেন তিনি। দেশের দাবিদ্র্য দূর করতে ভূমিব্যবস্থার ব্যাপক সংস্কার, জমিদারী প্রথা বিলোপ, কৃষিঋণ মকুব, গ্রামীণ অর্থনীতি মজবুত কবতে শস্তা মূলধনেব ব্যবস্থা, সমবায় প্রথার বিস্তার, বৈজ্ঞানিক কৃষি দ্বাবা উৎপাদন বৃদ্ধি, শিল্পায়নের ওপব রাষ্ট্রীয় মালিকানা ও নিয়ন্ত্রণ, শিল্পায়নের মূলধন সংগ্রহার্থ দেশী-বিদেশী ঋণপ্রকল্প, এমনকি প্রয়োজনে মূল্যস্ফীতিব কথাও উঠল। হরিপুরা ভাষণে জনসংখ্যা নিয়ন্ত্রণ একটা বড়ো সমস্যা বলে পবিগণিত হযেছিল।

বৈদেশিক সম্পর্কেব ব্যাপাবে তিনি বললেন রাশিয়াকে অনুসরণ কবতে, সাম্যবাদী হয়েও যা সুবিধার জন্য বিরোধী রাষ্ট্রগুলির সঙ্গে সম্পর্ক স্থাপন কবেছে।

রাজন্যবর্গ প্রসঙ্গে তিনি বললেন, ইংবেজবা স্বৈবাচাবী বাজা ও গণতান্ত্রিক ব্রিটিশ ভারতের মধ্যে বিভেদ সৃষ্টি কবতে চাইছে বর্তমান ফেডারেল পরিকল্পনা দিয়ে। দেশীয় রাজ্যের জনগণের প্রতি পূর্ণ সহানুভূতি জানিযে তিনি বললেন, তাঁর মত অনেক কংগ্রেস সদস্য প্রজাদেব সংগ্রামে অংশীদার হতে চান। সংখ্যালঘু সম্পর্কে তিনি কলকাতা এ আই সি সি (অক্টোবব ১৯৩৭)-এর প্রস্তাব পুনরায় বিশ্লেষণ কবেন। তা ছাড়া কবাচী কংগ্রেসের মৌল অধিকার ঘোষণাব উল্লেখও কবেন। সাম্প্রদায়িক বাঁটোয়ারাকে ঐক্যবিরোধী অগণতান্ত্রিক মনে করলেও পরিবর্তন আনতে হবে সবাইকার সম্মতি নিয়ে। "If it

(Congress) succeeds in executing its programme, the minority communities would be benefited as much as any other section of the Indian population." সোশ্যালিজম হলে তো বঞ্চিতদেরই বেশি লাভ।

ব্রিটেনের সঙ্গে সম্পর্ক সম্বন্ধে এখুনি সিদ্ধান্ত নেওয়া সম্ভব নয়, তবে আয়র্ল্যান্ডের ডি ভ্যালেরার মত স্বাধীনতা পাবার পর সুসম্পর্ক বজায় রাখতে তাঁর আপত্তি ছিল না। স্বাধীনতার পর কংগ্রেসের অস্তিত্ব বিলুপ্ত হোক এও তিনি চাইতেন না। "Only those who have won power can handle it properly." যারা স্বাধীনতার জন্য সংগ্রাম কবেছে তারা ছাড়া কার আছে শক্তি, আত্মবিশ্বাস, আদর্শবাদ ? তারা কি পুনর্গঠনের দায়িত্ব এড়াতে পারে ? বহু দল থাকুক, আর কংগ্রেস দলের ভিত্তি হোক গণতান্ত্রিক . "unlike, for instance, the Nazi Party, which is based on the 'leader principle'." সংহতি বক্ষার জন্য এক ভাষার প্রয়োজন এবং তা হবে হিন্দি ও উর্দু মেশা, আর লিপি নাগরী বা উর্দু হতে পারে। তুরস্ক গিয়ে তাঁব যে অভিজ্ঞতা হয়েছিল তার ভিত্তিতে তিনি রোমক লিপি সমর্থন করেন।

কংগ্রেস আপাতত সাতটি প্রদেশে সরকার গঠন করেছে। তাঁর আপত্তি ছিল কিন্তু এখন কিছু করবার নেই। তবে আমলাদেব চবিত্র ও গঠন বদলাতে না পাবলে কংগ্রেসের সর্বনাশ হবে। তিনি সমরোত্তর জার্মেনীর সোশ্যাল-ডোমোক্র্যাটিক পার্টি ও ব্রিটেনের লেবার পার্টির পবিণাম দেখে এই সিদ্ধান্তে উপনীত হন। দ্বিতীযত কংগ্রেসী মন্ত্রীবা একত্র হয়ে পুনর্গঠন সম্বন্ধে আলোচনা করুক। কেন্দ্রীয কংগ্রেস অভিজ্ঞ লোকদের পরামর্শ নিয়ে তাঁদেব দিক। এ ব্যাপাবে ওয়ার্কিং কমিটিকে নেতৃত্ব দিতেই হবে। না দিলে তা শৃঙ্খলারক্ষা করতেও পারবে না। ওয়ার্কিং কমিটি হল ভাবী স্বাধীন ভারতেব shadow cabinet, যেমন ছিল ডি ভ্যালেরার বিপাবলিকান সবকার।

ফেডারেশন ব্যাপাবে তিনি কংগ্রেসকে ওয়ার্ধা ওয়ার্কিং কমিটির প্রস্তাব (৪ ফেব্রুয়ারি ১৯৩৮) সম্বন্ধে অবহিত করলেন। যতদিন না ফেডারেশনে যোগদানকারী দেশীয় বাজ্যসমূহে ব্রিটিশ ভারতের মত প্রতিনিধিত্বমূলক প্রতিষ্ঠান, দাযিত্ববান সরকাব, নাগবিক অধিকার ইত্যাদি স্থাপিত হচ্ছে ততদিন ফেডাবেশন সার্থক হতে পারে না। এ অবস্থায় ফেডারেশন চালু হলে বিভেদকামী শক্তিব জয় হবে, ভেতবে বাইরে সংঘর্ষ বাঁধবে। যদি সে চেষ্টা হয় প্রাদেশিক সরকার সর্বপ্রকাবে বাধা দেবে, আর এ আই সি সি প্রয়োজনমাফিক নীতি গ্রহণ করবে। দ্বিতীয়ত ফেডাবেশনের আর একটা মন্দ দিক—প্রতিরক্ষা ও বৈদেশিক ব্যাপারে জনগণের কোন কর্তৃত্ব নেই। এই দুই খাতে ব্যয তাদের এক্তিয়াবভুক্ত নয়। বড়লাট ফেডাবেল সবকাবেব সংবক্ষিত অংশে যে ব্যযনিযন্ত্রণ কববেন তা বাজেটের ৮০ শতাংশ। তা ছাড়া রিজার্ভ ব্যাঙ্ক ও ফেডারেল রেলওয়ে অথবিটি হবে স্বয়ংশাসিত। দেশের প্রতিনিধিরা ঠিক করতে পারবে না কি হবে মুদ্রা ও বিনিময় নীতি, যা অর্থনৈতিক উন্নয়নের পক্ষে অতি গুরুত্বপূর্ণ। বিদেশের সঙ্গে যে সব বাণিজ্যচুক্তি হবে তাও সংসদেব এলাকায় পড়বে না। অথচ জার্মেনী, চেকোস্লোভাকিয়া আমেবিকার সঙ্গে দ্বিপাক্ষিক চুক্তি অত্যাবশ্যক। বাণিজ্যিক রক্ষাকবচের অন্যতম উদ্দেশ্য হল ব্রিটিশ পণ্যের ওপর অত্যধিক শুল্ক বসানো বন্ধ করা। এক্ষেত্রে বড়লাটের ভিটো মেনে নেওয়া আত্মহত্যার শামিল।

দলীয় সংগঠনের ব্যাপারে কিছু কথা তিনি বলেছিলেন যার মূল্য আজও সকলে বুঝেছে মনে হয় না। তিনি চেয়েছিলেন শিক্ষিত অফিসাবের অধীনে এক সুশৃঙ্খল স্বেচ্ছাসেবী বাহিনী আর রাজনৈতিক কর্মীদের জন্য বিশেষ শিক্ষাক্রম, যা ব্রিটেন ও ফাসিস্ত দেশে

সুপরিচিত। দলে প্রতিভাবান কর্মীর প্রয়োজন। নাৎসীদের লেবার সার্ভিস কোরের (corps) মত কিছু করাও দরকার। উপরন্তু যাঁরা ট্রেড ইউনিয়ন কংগ্রেস ও কিষাণসভার মত ফ্রন্টেব বিবোধী সুভাষ তাঁদের আপত্তি অগ্রাহ্য করেছিলেন। তবে অবশ্যই তাদের কংগ্রেস আদর্শে উদ্বুদ্ধ ও কাজে অনুপ্রাণিত করতে হবে। তার জন্য কংগ্রেস কর্মীদের ট্রেড ইউনিযনে যোগ দিতে হবে। ট্রেড ইউনিয়ন ও কিষাণসভা বিশেষ করে অর্থনৈতিক সমস্যা নিযে কাজ কববে কিন্তু রাজনৈতিক আন্দোলনে কংগ্রেস হবে তাঁদেব মূল কেন্দ্রীয় সংস্থা। তবে শ্রমিক ও কৃষক সংগঠনগুলিকে কংগ্রেসে সামূহিক যোগদান (collective affiliation) দিতে হবে বলে বামপন্থীরা যে দাবি তুলেছে সে বিষয়ে মতভেদ থাকতে পাবে। ব্রিটেনেও ট্রেডস ইউনিয়ন কংগ্রেস লেবার পার্টির ওপর প্রভাব ফেলেছে। ভাবতবর্ষে যদি তাদেব সামূহিক যোগদানের অধিকার দেওযা হয় তবে কি ধরনের প্রভাব তারা ফেলছে সে বিষযে সতর্ক হতে হবে। তিনি স্বীকাব করেন ঘনিষ্ঠ সহযোগিতার জন্য এসব সংস্থার কর্তব্য কংগ্রেসেব নীতি ও পদ্ধতি মেনে নেওযা। কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি সমর্থন কবেন তিনি। তবে এ ধরনেব দলের ভূমিকা হবে কংগ্রেসের মধ্যে বামপন্থী উপদলের। সোশ্যালিজমেব সমস্যা এখন অগ্রাধিকাব না পেতে পারে কিন্তু সমাজতান্ত্রিক প্রচারেব জন্য এমন উপদল প্রয়োজন।

বৈদেশিক নীতিব ব্যাপাবে তিনি স্পষ্টই বলেন— "We should not be influenced by the internal politics of any country or the form of its state...In this matter we should take a leaf out of Soviet diplomacy." বাশিযা সাম্যবাদী কিন্তু কোনও দেশেব সমর্থন বা সাহায্য উপেক্ষা কবেনি। অতএব কংগ্রেসেব উচিত প্রতি দেশে ভারতানুবাগী এক একটি ক্ষুদ্র কেন্দ্র গঠন যাব মাধ্যমে ভাবতেব দাবি প্রচাব চলবে। ব্যক্তিগত যোগাযোগ এ ব্যাপারে খুবই গুরুত্বপূর্ণ। এ ব্যাপাবে তিনি চেম্বাব অব কমার্স, আন্তর্জাতিক সম্মেলন, বিদেশে পাঠরত ছাত্রছাত্রীর সাহায্য ও ফিল্মেব মাধ্যম ব্যবহাব কবতে বলেছিলেন। ব্রিটেনকেও বাদ দেওয়া উচিত নয়। আব ব্রহ্ম, সিংহলেব মত প্রতিবেশী দেশগুলিকে তো অগ্রাধিকার দিতেই হবে।

তিনি ভাষণ শেষ করেন এক অপ্রীতিকব কিন্তু বাস্তব সত্যের দিকে অঙ্গুলি নির্দেশ কবে কংগ্রেসের মধ্যে ডান ও বাম পক্ষ দেখা দিয়েছে। তাঁদের মধ্যে নানা বিরোধ স্পষ্ট হয়ে উঠছে। বাইরে ব্রিটিশ সাম্রাজ্যবাদের চ্যালেঞ্জ। কিন্তু ভুললে চলবে না ডান, বাম সকলের পক্ষেই— সব সাম্রাজ্যবিরোধী স্বাধীনতা সংগ্রামীব একমাত্র সঙ্গমস্থল—কংগ্রেস। "I would appeal specially to the Leftist group in the country to pool all their strength and their resources for democratizing the Congress and reorganizing it on the broadest anti-imperialist basis. I am greatly encouraged by the attitude of the British Communist Party..."

বলা বাহুল্য, হরিপুবা ভাষণের এই দীর্ঘ বিবরণ দিলাম কয়েকটি কথা তুলে ধরার জন্য প্রথমত, কোনও কোনও ক্ষেত্রে নাৎসী জার্মেনীর কথা তুললেও মূলত তিনি সাম্যবাদী আদর্শের দিকে ঝুঁকেছেন। 'ইন্ডিয়ান স্ট্রাগল'-এর অপরিণত চিন্তাভাবনা ইউরোপে কয়েক বছর (১৯৩৪-৩৮) কাটাবার ফলে অনেক পরিবর্তিত হয়েছে। বারবার রাশিয়ার উল্লেখ এমনকি শেষ উদ্ধৃতিতে সি পি জি বি-র উল্লেখ, ট্রেড ইউনিযন, কিষাণসভা, সাম্যবাদী

দলগুলির কংগ্রেসে সামূহিক যোগদানে সম্মতি, কংগ্রেস সোশ্যালিস্ট পার্টির প্রকাশ্য সমর্থন, সকল বামপন্থী শক্তিকে কংগ্রেসে যোগ দিয়ে তাকে আরও গণতান্ত্রিক ও সাম্রাজ্যবাদ বিরোধী করার আহ্বান, সবই যেন এক রাগিণীর বিচিত্র বিস্তার। বস্তুত জওহরলাল নেহরুর লখনউ কংগ্রেসের সভাপতির ভাষণ (১৯৩৬) ও সুভাষ বসুর হরিপুরা কংগ্রেসের সভাপতির ভাষণ (১৯৩৮) তুলনা করলে দ্বিতীয়টাকেই বেশি স্পষ্টভাবে বামপন্থী বলতে হবে। দ্বিতীয়ত, পুনর্গঠনের জন্য প্ল্যানিং কমিশনের গুরুত্ব নিয়ে এমন গভীর ভাবনা আগে শোনা যায়নি। এখানেও রাশিয়ার গস্‌ প্ল্যানের প্রভাব। এসব গান্ধী বা বিড়লা কাউকে খুশি করতে পারে না। তৃতীয়ত, কংগ্রেস দলকে ভবিষ্যৎ গণআন্দোলনের জন্য সুগঠিত করতে তাঁর নানা প্রস্তাব শুধু বাস্তব নয়, তখুনি কার্যকর করা দরকার ছিল। ১৯৩৪-এ গান্ধী পুনর্গঠনের কাজ শুরু করেছিলেন, ১৯৩৮-এ সুভাষ তাতে দাঁড়ি টানলেন। চতুর্থত, এ ভাষণে শাসনসংস্কার বিরোধিতা নেহরুর প্রতিধ্বনি হতে পারে, ফেডারেশন বিবোধিতা অনেক বেশি স্পষ্ট ও তার কারণগুলি নিপুণ ভাবে বিশ্লেষিত।[১৮৬]

কিন্তু এ সবের জন্যই ভাষণটি দক্ষিণপন্থীদেব কর্ণে মধু বর্ষণ করল না। হবিপুরার শোধ তারা ত্রিপুরীতে নিল।

সংঘবদ্ধ কৃষক-মজদুর শ্রেণীর সঙ্গে কংগ্রেসের জোট বাঁধার কথা হবিপুরাতে প্রথম ওঠেনি, ফৈজপুব কংগ্রেসে (১৯৩৭) নেহরু সে আহ্বান জানিয়েছিলেন। তাব অন্যতম কারণ, কংগ্রেস সোশ্যালিস্ট পার্টির শক্তিবৃদ্ধি ও বেআইনী ঘোষিত হবার পব কম্যুনিস্ট পার্টির বহু সভ্যেব কংগ্রেস প্রতিনিধিরূপে যোগদান। দিল্লী এ আই সি সি (১৭-১৮ মার্চ ১৯৩৭)-তে জয়প্রকাশ নাবায়ণ সরকাব গঠন-সম্পর্কিত প্রস্তাবের এক সংশোধনী এনে বলেন, কংগ্রেসী মন্ত্রিসভা সাম্রাজ্যবাদের আওতায় শোষিত জনগণেব জন্য কোনও সুবিধা আনতে পারবে না। এই প্রসেঙ্গ দক্ষিণপন্থী (সত্যমূর্তি, বাজাজি, দৌলতরাম, ভুলাভাই, প্যাটেল) ও বামপন্থী (সহজানন্দ সরস্বতী, কমলাদেবী চট্টোপাধ্যায়, অচ্যুত পটবর্ধন, মিনু মাসানি ও নরেন্দ্র দেব)-দেব মধ্যে তুমুল বিতর্ক হয়। নেহরু মূল প্রস্তাবেব বিরোধী ছিলেন কিন্তু আপন মত প্রকাশ করেননি। বামপন্থীরা ১২৭-৭০ ভোটে পরাজিত হলেও তাদের ক্রমবর্ধমান শক্তি দক্ষিণপন্থীদের সতর্ক কবে।

সমাজতন্ত্রীরা তখন কংগ্রেসী মন্ত্রিসভাব মাধ্যমে কৃষক-শ্রমিক শ্রেণীর উন্নতিব জন্য সচেষ্ট হয়। বহু কৃষক সমিতিও শ্রমিক সংগঠন প্রতিষ্ঠা তার প্রমাণ। ১৯৩৮-এ সহজানন্দ মানবেন্দ্রনাথ রায়কে লিখেছিলেন, জাতীয় কংগ্রেসকে "স্বাধীনতা সংগ্রামের কার্যকর হাতিয়াব" করতে কিষাণ ও মজদুরদেব শ্রেণীসংগঠন আবশ্যক এবং তাদের দৈনন্দিন সমস্যা নিয়ে সংগ্রাম চালিয়ে তাদেব শ্রেণীসচেতন কবা উচিত। লক্ষ লক্ষ শ্রেণীসচেতন কিষাণ ও মজদুর যদি কংগ্রেসের সদস্য হয় তবে কংগ্রেসেব চবিত্র বদল যাবে।[১৮৭]

বলা বাহুল্য, এ ধরনেব মনোভাব বিড়লা[১৮৮] ও গান্ধীব[১৮৯] ভালো লাগেনি। বোম্বাই সরকারের ট্রেডস্‌ ডিসপ্যুটস অ্যাক্ট-এর কথা আগেই বলেছি। আবশ্যিক সালিসী ও বেআইনী ধর্মঘটের জন্য ছ'মাসের জেল বা ট্রেড য়ুনিয়ন সম্পর্কিত বিধান শ্রমিকরা পছন্দ করেনি। ১৯৩৮-এর ৬ নভেম্বব ডাঙ্গে, ইন্দুলাল যাজ্ঞিক ও আম্বেদকর বোম্বাই-এর বিশাল শ্রমিক সমাবেশে এ আইনের তীব্র প্রতিবাদ জানান এবং পরের দিন ধর্মঘট হয়। পুলিশ গুলি চালায় ও একজন নিহত হয়। বিহারে জমিদাররা আইন অমান্যের ভয় দেখালে আজাদ এবং রাজেন্দ্র প্রসাদ পাটনায় তাদের সঙ্গে এক গোপন সমঝোতায় আসেন। উত্তরে সহজানন্দের কিষাণসভা আন্দোলন শুরু করে। তারা ১৯৩৮/৩৯-এর খাজনা দেওয়া বন্ধ

করে ও আওয়াজ তোলে "লগা লেগে কৈসে ডাণ্ডা হামারা জিন্দাবাদ।" চম্পারন, সারণ ও মুঙ্গেরের কংগ্রেস কমিটি কংগ্রেস সদস্যদের সহজানন্দের সভায় যোগ দিতে বারণ করেন। এর ফলে জয়প্রকাশ ওয়ার্কিং কমিটি থেকে পদত্যাগ করেছিলেন। কংগ্রেসে থেকে হিংসার প্রশ্রয় দেওয়াব জন্য সহজানন্দকে বহিষ্কৃত করা হয়েছিল।[১৯০]

ফেডারেশন নিয়েও দক্ষিণপন্থী-বামপন্থীদের বিরোধ বেধেছিল। যদিও কলকাতা এ আই সি সি (অক্টোবর ১৯৩৭) প্রাদেশিক সরকারদের ফেডারেশন চালু করার অপচেষ্টা প্রতিহত করতে বলে, তবু মাসানি, জয়প্রকাশ, রঙ্গা-দের সন্দেহ যায়নি। তাঁরা ফেডারেশনের বিরুদ্ধে প্রকাশ্য আন্দোলন চেয়েছিলেন কিন্তু দক্ষিণপন্থীদের সঙ্গে এঁটে উঠতে পারেননি।

সুভাষ হরিপুরা ভাষণে এই বামপন্থী মনোভাবের প্রবক্তা হলেন। তাঁর সমাজতান্ত্রিক অর্থনৈতিক কর্মসূচি, ফেডারেশনেব ওপব কঠোব শর্তাবোপ, প্রজা আন্দোলন সমর্থন, বৃহত্তর আইন অমান্য আন্দোলনের হুমকি এ দলের রাজনৈতিক সমর্থন আদায করতে সমর্থ হয়েছিল। হরিপুরার পব এক গোপন সভায় গান্ধীকে ফেডারেশন গ্রহণের কয়েকটি কঠোব পূর্ব শর্ত দিতে হয়। বসুও তখুনি রাজাদের সঙ্গে কলহে প্রস্তুত ছিলেন না। ভুলাভাই দেশাই-এব মত উদ্ধৃত করে বড়লাট জানাচ্ছেন যে, দক্ষিণপন্থীরা আশা করছিলেন সময়ে রাজারা উদারপন্থা নেবেন। সত্যমূর্তি তাঁকে জানান, মহীশূরেব মত বড় দেশীয রাজ্য যদি গণতান্ত্রিক সংস্কারের দিকে পদক্ষেপ নেন, তাতে গান্ধীব হাত শক্ত হবে। গান্ধীব সঙ্গে বড়লাটের দেখা হয ১৫ এপ্রিল ১৯৩৮। গান্ধীব স্বভাব অনুযায়ী প্রথমেই তিনি বন্দীমুক্তির কথা তোলেন। আমবা জানতে পাবি যে বাংলাব বিপ্লববাদী বন্দী বিশেষত মহিলা বন্দী মুক্তির জন্য তিনি অনুরোধ করেছিলেন এবং সুভাষ ও শরৎ বসুব কথায় বিশ্বাস করে বলেছিলেন, অনুশীলন ও যুগান্তব দলেব মুক্ত বন্দীবা কেউই সন্ত্রাসবাদের পথ নেযনি। বড়লাট বলেন, এটা ছোটলাট ব্রেবোর্নের এক্তিয়ার, তবে যতটা কবা যায করা হবে। শাসনসংস্কার প্রসঙ্গে গান্ধী বলেন, এটা ভাঙাই তাঁব অভিলাষ ("his ambition was to break the Act.")। তবে এর ব্যাপক সংশোধন বা বর্জন ব্রিটিশ সরকারকে দিয়ে পাস করানোর মত চাপ দেবার শক্তি আপাতত জাতীয়তাবাদীদের হাতে নেই। সরকার যদি কংগ্রেসকে একমাত্র বিরোধী শক্তি বলে স্বীকাব না কবে বা দেশীয বাজন্যবর্গকে গণতান্ত্রিক উপায়ে প্রতিনিধি নির্বাচন করতে বাধ্য না করে তাহলে বুঝতে হবে তারা ভারতীয়দের পূর্ণ সার্বভৌমত্বের দাবি মানতে নারাজ। কংগ্রেসেব দেশীয বাজ্য সম্বন্ধে নীতি হবে—"to influence some of the Rulers of leading states as to persuade them of their own volition to move as soon as possible in the desired direction." বড়লাট যখন বললেন, "এতে অনেক অসুবিধা, অনেক সময লাগবে, তখন "He (গান্ধী) murmured something about putting up with second best in a Federation of British India till the bigger thing was ripe..." কিন্তু এতেও তাঁর ঠিক সায় ছিল না। বড়লাট বোঝালেন, দেশীয় রাজ্যে নির্বাচনপ্রথা প্রবর্তিত হলে মুসলমানরা প্রতিনিধিত্ব দাবি করবে, অর্থাৎ সাম্প্রদায়িকতা সেখানেও ছড়াবে। গান্ধী নীরব রইলেন। প্রতিরক্ষা ও বৈদেশিক দফতরের ব্যাপারে বড়লাট বললেন, তিনি নিশ্চয়ই মন্ত্রীদের সঙ্গে নিয়ে চলবেন।[১৯১]

গান্ধীর সঙ্গে কথা বলার পর লিনলিথগো ছোটলাটদের এক সার্কুলার পাঠান, তাতে বলা হয়েছে, আগে কংগ্রেসের মত ছিল ফেডারেশন সম্পূর্ণ অবাঞ্ছিত ও অগ্রহণীয় কিন্তু "the movement is now, at any rate in the Right wing, more in the

direction of accepting Federation subject to bargaining over terms and possibly some modification of the scheme."[১৯২]

দক্ষিণপন্থীরা যে নীতি নিয়েছিলেন, তা হল প্রজা আন্দোলনের মাধ্যমে রাজন্যবর্গকে ভয় দেখিয়ে আপন শর্তে ফেডারেশনের শামিল তথা সংসদে কংগ্রেসের সমর্থন করান। মহীশূরে গুলি চললে গান্ধী জানান, শুধু ক্ষতিপূরণ দিলে হবে না, "একমাত্র প্রতিকার জনসাধারণকে দায়িত্বভার অর্পণ।" প্যাটেল একমত ছিলেন। ১৯৩৮-এর সেপ্টেম্বরে কাশ্মীর, ত্রিবাঙ্কুর প্রভৃতি রাজ্যে প্রজা আন্দোলন জোরদার হয়। কাশ্মীরে শেখ আবদুল্লার নেতৃত্বে হিন্দু ও মুসলিমদের এক জাতীয় দল গঠিত হয় এবং দরবারের বিরুদ্ধে আন্দোলন শুরু হয়। ত্রিবাঙ্কুরে গুলি ও লাঠি চলে। উড়িষ্যার নীলগিরিতে একই ধরনের গোলমালের পেছনে ছিল কংগ্রেস। রাজাদের প্রতিবাদে উড়িষ্যা মন্ত্রিসভা গুরুত্ব দেয়নি।[১৯৩] নভেম্বরে ঢেঙ্কানলে, নন্দগাঁও ও রাজকোট রাজ্যে প্রজা আন্দোলন পেকে ওঠে। বড়লাটও তাদের দোষ দিতে পারেননি।

বসুর প্রতিক্রিয়া (অন্তত জানুয়ারিতে ভারতসচিবের সঙ্গে কথায়) প্রথমে খুব তফাৎ ছিল না, কিন্তু পরবর্তীকালে তা কঠোরতর হয়। তিনি ফেডারেশনের দুটো মহৎ দোষ দেখেছিলেন— (১) প্রতিরক্ষা ও বৈদেশিক দফতর এবং সে বাবদ অর্থবরাদ্দ ভারতীয় নিয়ন্ত্রণের বাইরে থাকবে, (২) রাজন্যবর্গকে বড় বেশি প্রতিনিধি পাঠাতে বলা হয়েছে। তাতে প্রতিক্রিয়াই জোরদার হবে। জুলাই-এর শেষে ওয়ার্ধায় যে ওয়ার্কিং কমিটির বৈঠক বসে তাতে বসু ফেডারেশন প্রসঙ্গ তুললে অনেকে বিরক্ত হন। তাঁদের আশা ছিল গান্ধী বড়লাটের সঙ্গে ১৫ এপ্রিলের সাক্ষাৎকারে যে-সব শর্তের কথা তুলেছেন তা নিয়ে ব্রিটিশ সরকার আলোচনা করছেন। তাঁরা ধরেই নিয়েছিলেন যে রক্ষাকবচ ও বিশেষ দায়িত্বের ব্যাপারগুলো কংগ্রেস নীতি কার্যকর করার পথে বাধা হবে না। অস্থায়ী বড়লাট ব্রেবোর্ন অবশ্য বুঝতে পারেননি এ নিয়ে দক্ষিণপন্থীরা কতদূর যাবেন।[১৯৪] সীতারামায়া তখন ওয়ার্কিং কমিটির সদস্য। তিনি লিখছেন, বসুও ফেডারেশন নিয়ে কোনও জেদাজেদি করেননি। অনেক ব্যাপারে ডান ও বামের মতদ্বৈধ থাকলেও বসু "did not project them (his own opinions) into discussions, and appeared to be singularly free from a desire to take side....It was all smooth sailing."[১৯৫]

ইউরোপীয় সংকট ভারতে তার কালো ছায়া ফেলল। ম্যুনিখের পর নেহরু ও বসু—এই দুজন অন্তত বুঝেছিলেন মহাসমর আসন্ন। ফাসিজমের ঘোর বিরোধী ও সমাজতন্ত্রে বিশ্বাসী নেহরুর দোটানা লক্ষ্য করা যায়। চেম্বারলেন ও দালাদিয়েরের তোষণনীতি তিনি পছন্দ করেননি কিন্তু জার্মেনী ও ইতালীর সঙ্গে ইংল্যান্ড ও ফ্রান্স যুদ্ধে জড়িয়ে পড়লে ভারতবর্ষ কোন নীতি নেবে তা নিয়ে মানসিক সংকটে পড়েছিলেন। তবু তিনি যুদ্ধের সুযোগ নিয়ে স্বাধীনতার জন্য চাপ দিতে চান। সুভাষ বসু তো এ-জন্য ব্যাপক গণআন্দোলন দাবি করলেন। অন্য দিকে বিড়লা চান কংগ্রেস যুদ্ধের উদ্যোগে আপত্তি করবে না বা বাধা দেবে না। সি পি-র ডি পি মিশ্র নাকি ছোটলাটকে জানান যে, গান্ধীকে ডিক্টেটরের ক্ষমতা দেওয়া হবে এই সুযোগে নানা সুবিধা (বিশেষ করে ফেডারেশনের ব্যাপারে) আদায় করবার জন্য। "Gandhi may not permit active cooperation but active non-cooperation was unlikely."[১৯৬]

ব্রেবোর্ন কেন এরকম আশা করছিলেন বোঝা যায় না। গোয়েন্দা দফতরের রিপোর্ট

অনুসারে গান্ধী কংগ্রেসী মন্ত্রিসভা ও প্রাদেশিক কংগ্রেস দলগুলির কার্যকলাপে বিরক্ত ছিলেন। তাবা ছোটলাট ও ব্রিটিশ আমলাদের পাল্লায় পড়ে কংগ্রেস হাইকমান্ডের নির্দেশ শুনছে না। প্রাদেশিক দলগুলির মধ্যেও নানা বাদবিসম্বাদ শুরু হয়েছে। তারা নির্বাচনী শর্তকে কতটুকুই বা. পালন করতে পারছে? অহিংসা নীতি ভুলে "Ordinary cut-and-thrust of political war-fare"-এ মেতে গেছে। এরকম ভাবে মন্ত্রিত্ব আঁকড়ে থাকার চেয়ে না থাকাই ভাল।[১৯৭] লিনলিথগো ফিরে এসে দেখেন লুমলি যদি গুজরাট ভূমি প্রত্যর্পণ বিলে সম্মতি না দেন খেব পদত্যাগ কববেন এবং গান্ধী সেই সুযোগে সমস্ত কংগ্রেসী মন্ত্রিসভাকে পদত্যাগ করতে নির্দেশ দেবেন।[১৯৮] ১৯৩৮-এর শেষে বসু, নেহরু ও গান্ধী বিভিন্ন কাবণে কংগ্রেসী সহায়তাব প্রহসন বন্ধ কবতে চাইছিলেন বলেই মনে হয। তবে কোন ইস্যুতে এবং কি পদ্ধতিতে কংগ্রেস বেরিযে আসবে তা নিয়ে মতভেদ ছিল। গান্ধী চিরদিন যে ভূমিকা পালন করেছেন—দক্ষিণ ও বামপন্থীদেব মধ্যে ভাবসাম্য রক্ষকেব ভূমিকা, সবকাবেব কাছে কংগ্রেসেব অনন্য মুখপাত্রেব ভূমিকা—তাই পালন কবছিলেন।

ইতিমধ্যে ভিন্ন কাবণে লীগও ফেডারেশনে আপত্তি জানিয়েছিল। আবার উঠেছিল পাকিস্তানেব কথা। প্রথমে কেমব্রিজেব ছাত্র বহমৎ আলিব কাছ থেকে এসেছিল আটটি মুসলিম প্রদেশ (?) নিযে পাকিস্তান কমনওযেলথ অব নেশনস গঠনেব প্রস্তাব। দ্বিতীযবার কথাটা তোলেন ইক্‌বাল ১৯৩৭ সালে। জিন্না কান দেননি। তৃতীযবাব তোলেন সিকান্দাব হায়াত খাঁ বডলাট লিনলিথগোব সঙ্গে ১৯৩৮, ১ জুনেব সাক্ষাৎকারে। "...Sikander's scheme includes a proposal for the partitioning of India with six or seven regional groups one of which would be in effect the famous Pakistan, with a highly complicated system of central representation, frankly designed to prevent a Hindu majority in the all-India legislature. Sikander's principal motive was clearly to put off Federation. ."[১৯৯] নভেম্ববেব শেষেও লীগ এক কথা বলছিল। বডলাটেব মনে হয কংগ্রেস এখুনি ফেডাবেশন গ্রহণ না কবে, পূর্বশর্তরূপে দেশীয় রাজ্যে গণতান্ত্রিক নির্বাচন চেয়ে ভুল কবছে। লীগ তো পিছিয়ে যেতে চাইছেই, বাজাবাও উত্যক্ত হচ্ছেন। প্যাটেল নিজেব মেযেকে বাজকোট সত্যাগ্রহে নেতৃত্ব দিয়ে পাঠাচ্ছেন এবং বলছেন বেসিডেন্টের বা পলিটিক্যাল ডিপার্টমেন্টেব রাজাকে সাহায্যদানের এক্তিযার নেই।[২০০]

হরিপুরা কংগ্রেসেব সুস্পষ্ট প্রস্তাব সত্ত্বেও কেন এই দেশীয রাজ্যেব ওপর হামলা? কেন গান্ধীব মত লোকও মহীশূবে বার্তা পাঠাচ্ছেন যে দেশীয রাজ্যে এখুনি দাযিত্ববান সরকার প্রতিষ্ঠা করতে হবে? আসলে ফেডারেল সংসদে সংখ্যাগরিষ্ঠতা পেতে গেলে (৯০ থেকে ১০০-র বেশি আসন কংগ্রেস পাবে না) কংগ্রেসকে নির্ভর কবতে হবে দেশীয প্রতিনিধিদের ওপর। প্রজা আন্দোলনের উদ্দেশ্যে—রাজাদের ওপর চাপ সৃষ্টি কবে তাদের নির্বাচননীতি নিতে বাধ্য করা। নেহরুকে এজন্যই করা হয়েছিল দেশীয় রাজ্য প্রজা সংগঠনের সভাপতি। গান্ধী অ্যাগাথা হ্যারিসনের মাধ্যমে বডলাটকে অনুরোধ করেছিলেন, "He did not desire the Viceroy's intervention, but only his restraint."[২০১] অর্থাৎ তিনি যেন রাজ্যে পুলিশ বা সৈন্য না পাঠান। ১৪ ডিসেম্বর বিড়লার সঙ্গে সাক্ষাৎকারে বড়লাট প্রশ্ন করেন, "মিঃ গান্ধী কি ফেডারেশন চান?" বিডলার উত্তর—"হ্যাঁ, তিনি চান।" পবে অবশ্য বিড়লা বড়লাটেব ব্যক্তিগত সচিবকে বলেছিলেন, "চান, তবে

সর্বজনবিদিত শর্তে।"[২০২] ২৩ ডিসেম্বর এক চিঠিতে গান্ধী চেয়েছিলেন রাজাদের সঙ্গে কংগ্রেসের সরাসরি আলোচনা।

অতএব তলায় তলায় দক্ষিণপন্থীদের ও গান্ধীব সঙ্গে ফেডারেশন নিয়ে সরকারের সমঝোতা হচ্ছিল এ আশঙ্কা অমূলক। অন্যদিকে গান্ধী নাকি বাংলায় হক ও কংগ্রেসের কোয়ালিশন চাইছিলেন এবং বসু ভ্রাতৃদ্বয় রাজি হলে সুভাষকে দ্বিতীয়বারের জন্য সভাপতি করবেন আভাস দিয়েছিলেন—নাজিমুদ্দিনের এই কথা পুরো বিশ্বাসযোগ্য না হলেও (বড়লাট মন্তব্য কবছেন, "I take this with a grain of salt!")[২০৩]-এর পেছনে কিছু সত্য ছিল। ১৯৩৮-এর আগস্টে হক খুব বিপদে পড়েছিলেন। রাজস্বনীতি নিয়ে মতবিরোধেব ফলে তমিজুদ্দিন খান মন্ত্রিসভা ছেড়ে যান (১১ মার্চ ১৯৩৮) এবং ১৭ জন অনুগামী নিয়ে ইনডেপেন্ডেন্ট প্রজা পার্টি গঠন কবেন। এর আগেই কৃষক প্রজা পার্টিব ১৭ জন সদস্য বেরিয়ে গিয়েছিল। এবপব বাধল নৌসেব আলির সঙ্গে কলহ। নৌসের আলিকে বাদ দিয়ে জুনে যে মন্ত্রিসভা গঠিত হল তা পুরোপুরি লীগেব কবজায়। কিন্তু অন্যদিকে সম্পূর্ণ ইউরোপীয় সদস্যেব কৃপানির্ভব। ১৯৩৮-এব আগস্টে কংগ্রেস ও বিদ্রোহী কৃষক প্রজা দল মিলে মন্ত্রী শ্রীশচন্দ্র নন্দীর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছিল। সরকারেব পক্ষে পড়ল ৯২ কোয়ালিশন সদস্য (মুখ্যত লীগ), ৯ তফসিলী, ৪ ন্যাশনালিস্ট, ২ অ্যাংলো ইন্ডিয়ান ও ২৩ ইউরোপীয় সদস্যেব মোট ১৩০ ভোট। বিপক্ষে ১১১ ভোট। বোঝা গেল ২৩ জন ইউরোপীয় মন্ত্রিসভাকে বাঁচিয়েছে। সেদিন সুবাবর্দি লক্ষাধিক মুসলিম অনুগামী দিযে বিধানসভা ঘেরাও করে ভবিষ্যতেব রাজনীতি কোন দিকে চলবে তাব অশুভ সংকেত জানালেন। যাই হোক, নভেম্ববে তমিজুদ্দিন খান সামসুদ্দিন আহমদকে মন্ত্রিসভায় নিযে হক অবস্থাব সামাল দেন। আবাব সংকট দেখা দিল নলিনীরঞ্জন সবকাবকে মন্ত্রিত্ব ছেড়ে দেবাব জন্য কংগ্রেসেব চাপ সৃষ্টিতে। সুভাষ লিখছেন ৯ ডিসেম্বব সরকার তাঁকে কথা দিয়েছেন বাজেট অধিবেশনের আগে পদত্যাগ কববেন।

গান্ধীকে লেখা সুভাষচন্দ্রেব ২১ ডিসেম্ববেব চিঠি পড়লে মনে হয কংগ্রেস ও হক দলের কোয়ালিশনে গান্ধীর আপত্তি ছিল না। অসমে তো গোপীনাথ বড়দলই-এব নেতৃত্বে কোয়ালিশন গঠিত হয়েছে—বাংলায় নয় কেন? কিন্তু নীরদ সি চৌধুরী গান্ধী-বসু পত্রালাপের ভিত্তিতে দেখাচ্ছেন, নলিনী সবকাব, আজাদ ও বিড়লা বাগড়া দিলে গান্ধী মত প্রত্যাহাব কবেন। সুভাষবাবু ঐ চিঠিতে লিখছেন, আজাদেব মতে মুসলিম সংখ্যাগবিষ্ঠ প্রদেশ—বাংলায়, পঞ্জাবে ও সিন্ধুতে—মুসলিম মন্ত্রিসভা ফেলা ঠিক হবে না। অথচ বসু তাই কবতে চেয়েছিলেন। এতে সফল হলে কংগ্রেস ১১টি মন্ত্রিসভা নিযন্ত্রণ কববে এবং হিন্দু-মুসলিমদেব বৃহত্তব সমঝোতা না হলেও কংগ্রেসই ব্রিটিশ ভাবতেব মুখপাত্র হবে। আবার সেই জোবে ত্রিপুরীতে পূর্ণ স্বরাজেব দাবি করতে পারবে। আন্তর্জাতিক পবিস্থিতিতে এ দাবি অগ্রাহ্য কবা সহজ হবে না। আর কবলেও বৃহত্তর জনমতেব শক্তিতে বলীয়ান হয়ে কংগ্রেস ব্যাপকতর সত্যাগ্রহ শুরু করতে পারবে।[২০৪] ব্যাপারটা কিন্তু অত সহজ ছিল না। বাংলায় হয়তো একটা বিকল্প সরকাব গড়া যেত আব গান্ধী তাতে আপত্তি কবেননি। ২২ ডিসেম্বর লিখছেন, "I still hold the opinion that if we canforma coalition ministry with honour and dignity we shall unhesitatingly do so." কিন্তু পঞ্জাবে গড়া যেত না। আর সিন্ধুতে সেই কোয়ালিশন ক'দিন টিকত বলা যায় না। বসুর চিঠিব ভিত্তিতে চৌধুরী ও তাঁর ভিত্তিতে লেনার্ড গর্ডন ইতিহাসের সরলীকরণ করেছেন বড় বেশি। তবে আজাদ যদি বাংলায় কোয়ালিশন গড়ায় বিরোধিতা করে থাকেন, অন্যায়

করেছেন। বিড়লা যে কারণে আপত্তি জানিয়েছিলেন বলে চৌধুরীর অনুমান তা কিন্তু ভ্রান্ত। লীগের পক্ষপুটে তিনি বেশি নিরাপদ এমন ধারণা বিড়লার মত ঝানু ব্যবসায়ীর হতে পারে না।

অবশ্যই ১৯৩৯-এর জানুয়ারিতে সুভাষ গান্ধীর ওপর রেগে ছিলেন। বহুদিনের নীতিগত বিরোধ, স্বভাবের অমিল, সাম্প্রতিক তিক্ততায় (কোয়ালিশন নিয়ে) ইন্ধন যুগিয়েছিল বামপন্থী চাপ। ছোটলাট ব্রেবোর্ন জানাচ্ছেন, গত নয় মাসে অন্তত ছ হাজার সাম্রাজ্যবাদ বিরোধী জলুস বেরিয়েছে যার পেছনে রয়েছে কম্যুনিস্টরা।[২০৫] ছাত্র ফেডারেশনেব বন্দীমুক্তি আন্দোলন, বর্ধমানে ক্যানেল-কর নিয়ে হরেকৃষ্ণ কোনার, আসানসোলে শ্রমিক আন্দোলন নিয়ে বিনয় চৌধুবী, কলকাতায় প্রমোদ দাশগুপ্ত, ভবানী সেন, সোমনাথ লাহিড়ী প্রভৃতির কাজ উল্লেখযোগ্য। সুভাষ পুনরায সভাপতি পদে প্রার্থী হলেন। সঙ্গে সঙ্গে আমরা যেন সুরাটেব পুনরভিনয় দেখতে ফিরে গেলাম। বসুর পক্ষে এ বাসনা গঠনতন্ত্র বা গণতন্ত্রবিরোধী ছিল না। নেহরু যদি ১৯৩৬ ও ১৯৩৭-এ পর পর সভাপতি হতে পারেন, তবে তিনিই বা পারবেন না কেন ? গান্ধী নেহরুব নাম কবলেন। তিনি আজাদের নাম করে সবে গেলেন। গোলমাল এড়াতে আজাদ পট্টভি সীতারামায়াকে এগিয়ে দিলেন। গান্ধী ও ওয়ার্কিং কমিটি এ ব্যবস্থা সবচেয়ে নিরাপদ মনে কবে সমর্থন করলেন। কিন্তু ইতিমধ্যে বহু প্রাদেশিক কমিটি সুভাষবাবুকে মনোনযন দিয়েছেন। তিনি ২১ জানুয়ারির বিবৃতিতে জানালেন, প্রার্থীপদ তিনি প্রত্যাহাব কববেন না,—"ব্যাপারটা ব্যক্তিগত নয়।" দেশের সামনে যে সব ইস্যু পবিষ্কাব হওয়া দরকার তাব মধ্যে সবচেয়ে বড়—আন্তর্জাতিক সংকটে কর্তব্য ও ফেডাবেশন।

গান্ধীর খুশি হবার কথা নয়। তাঁব ২২ ডিসেম্বরেব চিঠিতে পড়ি, "I do not like your constant threats about Federation and ultimatum. You have said, quite forcefully, that so far as the Congress is concerned, Federation is dead. The idea of ultimatum is in my opinion premature." সুভাষ পুনবায প্রার্থী হলে, ২৪ জানুয়াবি সাতজন ওযার্কিং কমিটি সদস্য (প্যাটেল, রাজেন্দ্র প্রসাদ, জযরামদাস দৌলতরাম, কৃপালনি, যমনালাল বাজাজ, শঙ্করবাও দেও ও ভুলাভাই দেশাই) বারদোলি থেকে বললেন, এতদিন সর্বসম্মতিক্রমে সভাপতি নির্বাচন হযেছে এবং বিশেষ অবস্থা ছাডা পুনর্নির্বাচন হওযা বিধেয নয়। যে সব ইস্যু বসু তুলেছেন তা নির্বাচনের ব্যাপারে অবাস্তব, কারণ তা বিবেচনা করবে কংগ্রেস বা ওয়ার্কিং কমিটি, সভাপতি নয়। সভাপতি ওয়ার্কিং কমিটির চেয়াবম্যান মাত্র। তাঁরা সীতারামায়াকে সমর্থন কবলেন ও বসুকে সরে দাঁড়াতে অনুবোধ জানালেন।

এই বারদোলি বিবৃতিতে গান্ধীজীর হাত আছে এমন আভাস পাই নেহরুকে লেখা প্যাটেলের এক চিঠি থেকে।[২০৬] আশ্চর্য ব্যাপাব, বসু বুঝতে পারেননি যে তাঁর সংগ্রাম পট্টভির সঙ্গে নয়, এমনকি ওয়ার্কিং কমিটিব সঙ্গেও নয়, স্বয়ং গান্ধীর সঙ্গে। আব কারণ—ফেডারেশন নয়, আন্তর্জাতিক পবিস্থিতিও নয়, মূলত সুভাষ বসুব সমাজতান্ত্রিক লক্ষ্য, ভারী শিল্পনির্ভর পরিকল্পনা নীতি, অবিলম্বে গণআন্দোলনের দাবি এবং অহিংসার ব্যাপারে দো-ফাঁদা মনোভাব। গান্ধী এতদিন সমস্ত গণআন্দোলনেব কাল নির্ধারণেব কর্তা, গতি-প্রকৃতির নিয়ামক হযে এসেছেন এবং দুবারেব ব্যর্থতা সত্ত্বেও আবার হতে চান। সুভাষেব মধ্যে তিনি নিজ অবিসংবাদিত নেতৃত্বেব বিপজ্জনক চ্যালেঞ্জ দেখেছিলেন। সমাজতন্ত্রের ব্যাপারে নেহরুর সঙ্গে তাঁর সংঘর্ষ হয়ে গেছে ১৯৩৬ সালে। বসু কি ভুলে

গিয়েছিলেন গান্ধী কিভাবে, প্রায় চোখ রাঙিয়ে, নেহরুকে বাগে এনেছিলেন ?[২০৭] নেহরু নানা কারণে বশ মেনেছিলেন, উত্তরাধিকারের লোভ তার মধ্যে গৌণতম। কিন্তু মনস্তত্ত্ববিদ গান্ধী জানতেন, সুভাষকে নিয়ন্ত্রণ করা যাবে না। তাঁর বিদ্রোহ চিরদিনের মত দমন করতে হবে।

শরৎচন্দ্র বসুকেও না জানিয়ে সুভাষ ২৫ জানুয়ারি যে বিবৃতি দেন তা তাঁর অসংযম ও আবেগপ্রবণতার প্রমাণ। তিনি আবার ফেডারেশনকে দেশের সামনে প্রকৃত ইস্যু বলে তুলে ধরলেন এবং প্যাটেলদের এই ব্যাপারে ষড়যন্ত্রকারীদের দলে ফেললেন। কাজটা ঠিক হল না। প্যাটেল, ভুলাভাই বা রাজাজি ছিলেন না। তৃতীয়ত, সীতারামায়া সম্বন্ধে এমন ব্যক্তিগত কটাক্ষপাত করলেন যাতে তিনি আপত্তি না জানিয়ে পারেন না। বিবৃতি, পাল্টা বিবৃতিতে জল ঘোলা হল। সহকর্মীদের আচরণে সন্দেহ প্রকাশ নেহরুর ভাল লাগেনি। ৪ ফেব্রুয়ারি তিনি সুভাষকে অনুরোধ করলেন মিটমাট করে নিতে। "...behind political problems, there are psychological problems, and these are always more difficult to handle. The only way to do is perfect frankness with each other and I hope therefore that all of us will be perfectly frank." সুভাষবাবু কান দিলেন না। এর অনেক পব লেখা নেহরুব দুটি চিঠি থেকে সুভাষবাবুর পদ-প্রার্থনায় তাঁর আপত্তিব কাবণ জানতে পাবি। ৩ এপ্রিল তিনি সুভাষকে লেখেন, "দুটো মুখ্য কারণে আমি আপনার নির্বাচনেব বিরোধিতা করি। অবস্থাগতিকে এটা গান্ধীজীব সঙ্গে বিচ্ছেদ সূচনা কবত। আব এতে সত্যকার বামপন্থীদেরও সুবিধা হত না।" ৭ এপ্রিল শবৎ বসুকে তিনি লেখেন, "Subhas Bose's election would unleash certain tendencies and conflicts which would injure the country." গান্ধী কোন প্রার্থীর জন্য সুপারিশ করলেন না, শুধু মন্তব্য করলেন— দেশেব সামনে "anarchy and red ruin" অপেক্ষা কবছে।[২০৮]

নির্বাচন হল। বসু সীতারামায়াকে পবাজিত কবলেন ১৫৮০-১৩৭৫ ভোটে। ৩১ জানুযাবি গান্ধী আপন হাত দেখালেন। "পরাজয় আমারই বেশি, তাঁর (সীতারামায়াব) নয়। কতকগুলি নীতি ও কার্যক্রমের প্রতিনিধি ছাড়া আমি কিছুই নই। তাই মনে হচ্ছে আমাব নীতি ও কার্যক্রম কংগ্রেসের প্রতিনিধিরা পছন্দ করছে না। পরাজয়ে আমি আনন্দিত। দক্ষিণপন্থীদের দযায সভাপতি না হয়ে সুভাষ বসু এখন নির্বাচনে জয়ী হযেছেন। কোনো বাধার সম্মুখীন না হয়েই তিনি এখন সংহত ক্যাবিনেট (ওয়ার্কিং কমিটি) গঠন কবতে পারবেন ও নিজের কর্মসূচি চালু করতে পারবেন।" এর সঙ্গে কিছু মন্তব্য তিনি জুড়ে দিলেন যাকে বড়লাট "sibylline" আখ্যা দিয়ে ভুল করেননি। "After all, Subhas Babu is not an enemy of the country. He has suffered for it...The minority can only wish it all success. If they cannot keep pace with it, they must come out of the Congress...Those, therefore, who feel uncomfortable in being in the Congress may come out, not in a spirit of ill-will but with the deliberate purpose of rendering more effective service."।[২০৯] এত ভদ্র ভাষায় এমন ভয়াবহ চ্যালেঞ্জ কি হতে পারে ?

বড়লাট ঘটনার যে মূল্যায়ন করেছিলেন তা নিখুঁত। তাঁর মতে "অপেক্ষাকৃত অল্পপবিচিত ও কোনমতেই সর্বভারতীয় নেতা নন এমন একজনকে (সুভাষবাবুর বিরুদ্ধে)

দাঁড় করানোর মূল্য দিচ্ছে দক্ষিণপন্থীরা।" এটা তাদের "a piece of gross mismangement" ছাড়া কিছু নয়। মহাত্মার প্রতিক্রিয়ার গুরুত্ব তখুনি প্রণিধান করেছিলেন তিনি এবং বলেছিলেন, "Nor shall I be surprised if a good many of those who have on this occasion voted for Bose were directly or indirectly to lend support to right wing policies in future Congress discussions."[২১০] *কি শ্যেন দৃষ্টি আর কি সত্য ভবিষ্যদ্বাণী!*

সুভাষ বসুর দুটো ভুল অমার্জনীয়। প্রথমত, তিনি গান্ধীকে বৃদ্ধ, আন্তর্জাতিক পরিস্থিতি সম্বন্ধে অজ্ঞ, ব্যাপক গণআন্দোলনের নেতৃত্ব দেবার অনুপযুক্ত, অনিচ্ছুক তো বটেই, মনে করেছিলেন।[২১১] দ্বিতীয়ত, দক্ষিণপন্থীরা ফেডারেশনের ব্যাপারে দেশকে বিকিয়ে দিতে যাচ্ছেন এই অভিযোগও ছিল অমূলক। ফেডারেশনের সংগঠন ও প্রবর্তনের রীতিপদ্ধতি নিয়ে পার্থক্য থাকতেই পাবে ; তাকে ষড়যন্ত্র আখ্যা দেওয়া অন্য পক্ষকে গুরুতর প্ররোচনা দেওয়ার শামিল। নেহরুর পুনঃ পুনঃ অনুরোধ সত্ত্বেও এ ভুল বোঝাবুঝি সুভাষ মিটিয়ে না নিয়ে আপন বিপদ ডেকে এনেছেন। দিলীপকুমার রায়ের মত এমন অকৃত্রিম (এবং মুগ্ধ) বন্ধু তাঁর ছিল না। তিনিও বলতে বাধ্য হয়েছেন, "...this unseemly apparent eagerness to be re-elected would look too personal to be convincing. Nehru was surely right when he wrote to you that you hardly needed to cling to the President's chair in order to make your great influence felt in the country."[২১২]

ওয়ার্ধায় গান্ধীব সঙ্গে ১৫ ফেব্রুযাবিব সাক্ষাৎকারে ব্যাপারটা ভদ্রভাবে মিটিয়ে না নিয়ে সুভাষ তৃতীয ভুল কবলেন। নেহরুব ৩ এপ্রিলের লেখা চিঠিতে জানতে পারি, তিনি গান্ধীর সহায়তা চেযেছিলেন কিন্তু নামমাত্র সৌজন্য হিসেবে। ওয়ার্কিং কমিটি কাদের নিযে গঠিত হবে তিনি স্থির কবে ফেলেছিলেন, হযতো কথাও দিয়ে ফেলেছিলেন। "You were of course perfectly entitled to do so, but all this indicated that you were thinking in terms other than those of cooperation with Gandhiji and his group."[২১৩] গান্ধী এতে খুশি হতে পারেন না। বড়লাটের চিঠিতে দেখি, "Mahatma took the opportunity to pull him to pieces and leave him in no doubt whatever as to what he thought of him on all points."[২১৪]

তাঁর চতুর্থ ভুল—বামপন্থীদেব সক্রিয় সাহায্যের ওপর অতিরিক্ত নির্ভরতা। নিজের কোন সংগঠন তাঁব ছিল না, গড়াব বিশেষ চেষ্টাও তিনি কবেননি। আপন charisma সম্বন্ধে এমন উচ্চ ধারণা পোষণ করা উচিত হয়নি। কলকাতা শহরের হিন্দু নাগরিক ও ছাত্র যুবকদের আবেগমুখর সমর্থন, কলকাতা করপোরেশনের সীমাবদ্ধ রাজনীতিতে সাফল্য, ভারতর্ষের কিছু বিচ্ছিন্ন এলাকায় জনপ্রিয়তা (যা নঞর্থক, মুখ্যত গান্ধীবিরোধী বলেই সুভাষ-সমর্থক) সংহত, শৃঙ্খলাবদ্ধ, গণভিত্তিক ও সম্পূর্ণ অনুগত দলের বিকল্প হতে পারে না। প্রথমাবধি তিনি যুগান্তর দলের ওপর নির্ভর, পরবর্তীকালে কংগ্রেস সোশ্যালিস্ট ও কম্যুনিস্ট দলের ওপব নির্ভর। অন্যদিকে দক্ষিণপন্থীদের হাতে বহু আন্দোলনে পোড়-খাওয়া, প্রবীণ নেতৃত্ব পরিচালিত, অর্থ ও পৃষ্ঠপোষকতার বলে বলীয়ান, প্রাদেশিক রাজনৈতিক ক্ষমতায় প্রোথিত এক সংহত দল। আর সর্বোপরি গান্ধীর প্রায়-ঐশ্বরিক মহিমা। গোয়েন্দা দফতরের কর্তা ইউয়ার্ট বলছেন, প্যাটেলের হাতে অধিকাংশ মন্ত্রীর

পদত্যাগপত্র ছিল।

দক্ষিণপন্থীরা প্রথম চাল চাললেন গণ-পদত্যাগে। ত্রিপুরীর বিষয়সূচি আলোচনার জন্য ২২ ফেব্রুয়ারি ওয়ার্ধায় ওয়ার্কিং কমিটি বসার কথা। সহসা অসুস্থ হওয়ায় ২১ ফেব্রুয়ারি এক তারবার্তায় সুভাষ তা পেছাতে বললেন। তাঁদের প্রতি অনাস্থা প্রকাশ করা হচ্ছে অজুহাতে ১৯৩৯-এর ২২ ফেব্রুয়ারি পনেরো জন ওয়ার্কিং কমিটিব সদস্যের মধ্যে বারো জন পদত্যাগ করলেন। কিছু পরে এঁদের সঙ্গে যোগ দিলেন নেহরু। তাঁরা দ্বিতীয় চাল দিলেন গোবিন্দ বল্লভ পন্থের মাধ্যমে বিষয় নির্বাচনী কমিটিতে (৭ মার্চ) এক প্রস্তাব তুলে। প্রস্তাবটি নিম্নরূপ : The (Tripuri) Congress declares its adherence to the fundamental policies of the Congress which have governed its programme in the past twenty years under the guidance of Mahatma Gandhi and is definitely of opinion that there should be no break in these policies, and that these should continue, to govern the Congress programme in the future. The Congress endorses its confidence in the work of the Working Committee during last year and regrets that any aspersions should have been cast against any of its members. In view of the critical situation that may develop during the coming year and in view of the fact that Mahatma Gandhi can lead the Congress and the country to victory during such a crisis, the Congress regards it as imperative that the executive authority of the Congress should command his implicit confidence and requests the Congress President to nominate the Working Committee for the ensuing year in accordance with the wishes of Gandhiji." বলা বাহুল্য, এ প্রস্তাব সুভাষ বসুব প্রতি অনাস্থারই নামান্তব।

গান্ধীজী ত্রিপুরী কংগ্রেস (৭ মার্চ থেকে শুরু)-এর পূর্বেই রাজকোট চলে গেছেন এবং অধিবেশনেব প্রাক্‌কালে অনশন শুরু করেছেন। তাঁব প্রত্যক্ষ নির্দেশে পন্থ প্রস্তাব এনেছিলেন বা তিনি এ প্রস্তাবেব খসড়া নির্ধাবণ কবে দিয়েছিলেন এ অপবাদ টেকে না। গান্ধী পরে বলেছিলেন, এলাহাবাদ পৌঁছবার পূর্বে পন্থ প্রস্তাবেব বয়ান তাঁব হাতে আসেনি এবং তিনি তা পছন্দও করেননি। গান্ধীকে অবিশ্বাস করার কিছু নেই। দক্ষিণপন্থীরা জানতেন, গান্ধীর অনুপস্থিতিতে তাঁর নাম ব্যবহার করেই কার্যোদ্ধার কবতে পাববেন তাঁবা।

তাই সত্য হল। বিষয় নির্বাচনী কমিটিতে পন্থের প্রস্তাব ২১৮-১৩৫ ভোটে জিতল।

ত্রিপুরীর প্রকাশ্য অধিবেশন শুরু হল ১০ মার্চ। সুভাষ অত্যন্ত অসুস্থ—সভাপতির আসন নিলেন আজাদ আর ভাষণ পড়লেন শরৎ বসু। এই ভাষণেব মুখ্য প্রতিপাদ্য হল—আন্তর্জাতিক পরিস্থিতির পরিপ্রেক্ষিতে জাতীয় দাবি নিয়ে সবকারকে অবিলম্বে চরমপত্র দিতে হবে। নির্দিষ্ট সময়সীমার মধ্যে উত্তর না পেলে বা সন্তোষজনক উত্তর না পেলে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হবে। সে ব্যবস্থা অবশ্যই গণ-আইন অমান্য। তাঁর মতে এমন সুযোগ আর আসবে না। সবাই মিলে সমস্ত শক্তি দিয়ে সংগ্রাম নামলে বিপন্ন ব্রিটিশ সাম্রাজ্যবাদের পক্ষে তা অপ্রতিরোধ্য হবে। ১১ তারিখে মাধব শ্রীহরি অ্যানি প্রস্তাব তুললেন, সভাপতির অসুস্থতা নিবন্ধন নির্বাচন নিয়ে ভুল বোঝাবুঝিভিত্তিক প্রস্তাব ভবিষ্যতে

এ আই সি সি-তে তোলা হোক। এই প্রস্তাব গৃহীত হলে এমন গোলমাল শুরু হল যে নেহরু পর্যন্ত বহুক্ষণ মুখ খুলতে পারলেন না। সি. পি-র ছোটলাট ওয়াইকে শুক্লা বলেছিলেন, বাঙালী প্রতিনিধিরা অস্ত্রশস্ত্র নিয়ে এমন মারমুখী হন যে গান্ধী থাকলে বিপদে পড়তেন এবং নেহরু অতিরিক্ত পুলিশ চেয়ে পাঠান।[২১৫] অ্যানি প্রস্তাব তুলে নিলেন। জয়প্রকাশ জাতীয় দাবি নিয়ে প্রস্তাব তুললেন, কিন্তু তাতে চরমপত্রের কথা ছিল না। বামপন্থীদের বাধা সত্ত্বেও তা গৃহীত হল। ১২ তারিখে পন্থ প্রস্তাব উঠল এবং বিপুল ভোটাধিক্যে গৃহীত হল। জয়প্রকাশের দল নীরব রইলেন। দক্ষিণপন্থীরা শেষ আঘাত হানল তাঁর অসুখ ভান মাত্র অপবাদ ছড়িয়ে। অসুস্থ, অপমানিত, বন্ধু পরিত্যক্ত সভাপতি ত্রিপুরী ত্যাগ করলেন।

তাঁর তখনকার মনোবেদনা বিধৃত হয়ে আছে মডার্ন রিভ্যুর এপ্রিল সংখ্যায় প্রকাশিত My Strange Illness প্রবন্ধে। এবং গান্ধী ও নেহরুর সঙ্গে পত্রালাপে।

ইতিমধ্যে গান্ধী রাজকোটে ও তাঁর শিষ্য যমনলাল বাজাজ জয়পুরে রাজাদের সঙ্গে গোলমালে জড়িয়ে পড়েছেন। রাজকোটে কস্তুরবা ও মণিবেন প্যাটেল বন্দী হয়েছেন। বাজাজ জয়পুর থেকে দ্বিতীয়বার বিতাড়িত, শেষে বন্দী। প্রজামণ্ডলের বিরুদ্ধে গিবসনের দমননীতিকে কংগ্রেস 'গুণ্ডামি' আখ্যা দিয়েছে। গান্ধী নিজে 'হরিজন' পত্রিকায় তা সমর্থন করেছেন। বড়লাট মনে করছিলেন রাজ্যের ব্যাপারে সরকারের সঙ্গে বিচ্ছেদ চায় প্রাদেশিক মন্ত্রিসভারা। তালচের প্রভৃতি রাজ্যের দুর্নীতিমূলক কুশাসন তাঁর দৃষ্টি এড়ায়নি। এর জন্য কেন্দ্রীয় নিয়ন্ত্রণের অভাবই দায়ী। কিন্তু ঝানু রাজনীতিজ্ঞ বলে তিনি বুঝতে পারছিলেন গান্ধীকে রাজ্যের ব্যাপারে মধ্যস্থ বলে মেনে নিলে তাঁর ক্ষমতা অনেক বেড়ে যাবে এবং সেই বলে বলীয়ান হয়ে তিনি ত্রিপুরীতে বসুর মুখোমুখি হবেন। অবস্থা বুঝে রাজাদের নরম হতে উপদেশ দেন তিনি—জয়পুরের মহারাজাকে প্রজামণ্ডল স্বীকার করে নিতে বলেন। কিন্তু গান্ধী অপেক্ষা করতে প্রস্তুত ছিলেন না—রাজকোটকে তিনি moral issue করে তুলেন। শুরু করলেন অনশন—ঠিক ত্রিপুরী অধিবেশনের প্রাক্কালে। বড়লাটের ৭ মার্চের মন্তব্য খুব গুরুত্বপূর্ণ; "Whether he (Gandhi) goes to Tripuri or not, he has beyond any question completely elbowed the unhappy Bose out into the cold (if, indeed, a man with 102° of fever can be cold), and has concentrated the spotlight on himself."[২১৬] ওদিকে বসু বিদায় হবেন, এদিকে রাজকোটে জয় হলে দেশীয় রাজারা ভয় পাবে এবং মাঝখান থেকে গান্ধী (এবং তাঁর দল) কংগ্রেসের অসপত্ন কর্তৃত্ব ফিরে পাবেন। বড়লাটের চোখে এই ছিল সিনারিও। কিন্তু তিনি জানতেন, রাজন্যবর্গই একমাত্র ফেডারেশনের বিরোধিতা করছেন না। মুসলিম লীগ বুঝতে পেরেছিল গান্ধীর দেশীয় রাজনীতি সফল হলে কেন্দ্রে কংগ্রেসকে ঠেকানো যাবে না। তাদের হাতে এক ভালো তাস ছিল—পাকিস্তানের দাবি। সেই ১৯৩০-এর গোড়ায় রহমত আলি, তারপর ইকবাল, তারও পর সিকান্দার পাকিস্তান নামধেয় এক ধোঁয়াটে দাবি তুলছিলেন—জিন্না তাঁদের কথায় কান দেননি। এখন, ১৯৩৯ থেকে আবার নানা কথা উঠতে লাগল। সিন্ধু, আলিগড়, হায়দ্রাবাদ, নানা জায়গা থেকে নতুন নতুন পরিকল্পনা আসতে লাগল। ২৮ ফেব্রুয়ারি জিন্না বড়লাটকে বললেন, মুসলিম ও হিন্দু ভোটের সাম্য ('equipoise') না পেলে ফেডারেশন নিয়ে তাঁর কি লাভ ?[২১৭] বড়লাট পঞ্জাবের লাট ক্রেইকের মাধ্যমে সিকান্দারকে উস্‌কে দিলেন।[২১৮] মীরাটে মুসলিম লীগ কনফারেনসে তা আলোচিত হল কিন্তু ঝড় তুলল না। আপাতত জিন্না নীরব রইলেন কিন্তু

তুরুপের তাস তাঁর হাতে। তা দেখান হবে ১৯৪০ সালে, লাহোরে।[২১৯]

॥ ৯ ॥

"What must the king do now ? Must he submit ?
The King shall do it : must he be deposed ?"
(Shakespeare, Richard II. III. 143)

বাইশে ফেব্রুযারি প্যাটেল প্রমুখ বাবো জন সদস্য পদত্যাগ কবে সুভাষকে কংগ্রেস থেকে বহিষ্কৃত কবতে চাননি, চেয়েছিলেন তাঁকে গান্ধীর কাছে সম্পূর্ণ নতি স্বীকার করাতে—যাকে বলা হয় 'journey to Canossa.'[২২০] সুভাষের অপমান বোধ যতই তীব্র হোক, তিনিও কংগ্রেসে থাকতে চেয়েছিলেন—অবশ্য সম্মানজনক শর্তে। দিল্লীতে গান্ধী বয়েছেন, তাঁর সঙ্গে দেখা কবতে অসুস্থ সুভাষ যেতে পারবেন না। তাই তিনি শরৎবাবুকে তাঁব প্রতিনিধি করে পাঠাতে চাইলেন।[২২১] জ্যোতিষীর পরামর্শে (?) শরৎবাবু বওনা হলেন না ; ভাইকে জানালেন, ৫ এপ্রিলের আগে গান্ধীর সঙ্গে দেখা করলে শুভ হবে না।[২২২] অথচ গান্ধীর অনুচরদেব বিরুদ্ধে তিক্ত অভিযোগ কবে এমন সব চিঠি লিখতে লাগলেন, যাতে উল্টো ফল হল। এসব অভিযোগের অধিকাংশই গুজব—শরৎবাবু কান পাতলা ছিলেন। অন্য দিকে সুভাষবাবু নেহরুকে তাঁর বিরুদ্ধে চক্রান্তের প্রেরণাদাতা বলে দাযী করলেন। উভয় ভ্রাতা কেউই গান্ধীর বিরুদ্ধে কোন ব্যক্তিগত অভিযোগ তুললেন না—তিনি যেন নিবপেক্ষ আপীল আদালত, একমাত্র তাঁব কাছেই সুবিচাব প্রত্যাশা করা যায়।

গান্ধীর সুবিধাই হল। তিনি শবৎ বসুর অভিযোগ প্যাটেল ও কৃপালনিকে দেখালেন—আজাদ ও নেহরুকে দেখাবেন বললেন। তিনি জানালেন পন্থ-প্রস্তাবেব কোন সরকারী বিজ্ঞপ্তি তিনি পাননি, পুরো বযানও দেখেননি। কিন্তু দেখলেই বা এমন 'ভয়াবহ পাবস্পবিক সন্দেহে'র পবিপ্রেক্ষিতে কি করতে পারতেন তিনি ? এ অবস্থায় হয় সবাই একত্র হয়ে আলাপ-আলোচনার মাধ্যমে বিবাদ মিটিয়ে নিক, না হয় সুভাষ বলুন পুরনো কমিটি নিয়ে তিনি কাজ কবতে পারবেন না। তাঁর সামনে দুটো পথ খোলা—তিনি সভাপতির পদ থেকে অব্যাহতি চাইবেন অথবা আপন ওযার্কিং কমিটি স্বাধীন ভাবে গঠন করবেন।[২২৩]

গান্ধী শরৎ বসুকে প্যাটেল, কৃপালনি ও ভুলাভাই-এর বক্তব্য পাঠিয়ে দিলেন। নেহরু ও আজাদ শরৎ বসুর সঙ্গে সরাসরি পত্রালাপে নামলেন। প্রথম তিন জন শরৎবাবুর অভিযোগ ("mean, malicious and vindictive propaganda against President") অস্বীকার করলেন। দেশাই জানালেন, তিনি রাষ্ট্রপতিকে 'rascal' বলতেই পারেন না। কৃপালনি লিখলেন, ত্রিপুরীর উত্তপ্ত আবহাওয়ায় উভযপক্ষ কত রকম গুজব ছড়িয়েছে—তা কি বিশ্বাস করা উচিত ? ২৪ মার্চ নেহরু লিখলেন, "আপনার (২১ মার্চের) পত্রে নীতি শ কর্মসূচি নিয়ে প্রায় কোন কথা নেই। বয়েছে শুধু কিছু ব্যক্তি সম্বন্ধে গুরুতর অভিযোগ। এতে বিতর্ককে নিম্নতর স্তরে নামিয়ে আনা হয় এবং যদি কোন ব্যক্তি বা দল অন্যদের সম্বন্ধে এমন মত পোষণ করে তবে যৌথ কর্তব্য সম্পাদনে পারস্পরিক সহযোগিতা অসম্ভব হয়ে ওঠে।"

গান্ধী উপর্যুক্ত তিন জনের ব্যাখ্যার সঙ্গে মন্তব্য করলেন—"This distrust must

go, if it is at all possible. Political differences may remain perhaps. But why bitterness."

২৯ মার্চ সুভাষ গান্ধীকে অনুরোধ করলেন, হয় তিনি সুভাষকে সব মতের লোক নিয়ে (composite) ওয়ার্কিং কমিটি গঠন কবতে দিন, না হয় সম্পূর্ণ আপন মনোমত লোকদের নাম ঘোষণা করুন.। কিন্তু এর সঙ্গে জুড়ে দিলেন এক অদ্ভুত এবং তিক্ত মন্তব্য—"যদি আপনি দ্বিতীয় পথ বেছে নেন, তবে বিচ্ছেদের সময় এসেছে।"

৩১ মার্চ আবার তিনি লেখেন, গান্ধীই একমাত্র কংগ্রেসকে বাঁচাতে পারেন। "There is no doubt that there is today a wide gulf between the two parties (or blocks) in the Congress. But the gulf can yet be bridged—and that by you." তিনি আরও জানতে চান পন্থ-প্রস্তাব কি অনাস্থা প্রস্তাব ? বসুর কি পদত্যাগ কর্তব্য ? ত্রিপুরীতে প্রচার চলেছিল যে এর পেছনে গান্ধীর সমর্থন রয়েছে। বসু তা বিশ্বাস করেননি। এটা সংশোধিত রূপে মেনে নিতে রাজিও ছিলেন তিনি। প্যাটেল রাজি হননি। ত্রিপুরীতে কি গান্ধীর নামের অপব্যবহার হয়নি ? সংশোধিত বয়ান কি মেনে নেওয়া উচিত ছিল না ? সুভাষের চিঠিতে তাঁর বেদনা, দ্বন্দ্ব, গান্ধীর সুবিচারে আস্থা, এমনকি গান্ধীর কাছে আত্মসমর্পণের আভাসও পাওয়া যায়।

২ এপ্রিল গান্ধী উত্তর দিলেন, "সব বিবেচনা করে আমার সিদ্ধান্ত তুমি এখনি মনোমত লোক নিয়ে ক্যাবিনেট তৈরি কর, নিজেব কর্মসূচি রচনা কব এবং আসন্ন এ আই সি সি-তে পেশ কর। যদি তারা তোমার কর্মসূচি মেনে নেয় ব্যাপারটা সহজ হয়ে যাবে যদি না নেয তোমার পদত্যাগ করা উচিত।" ৬ এপ্রিল সুভাষ জানালেন, পন্থ-প্রস্তাবের পরিপ্রেক্ষিতে গান্ধীর পরামর্শ ছাড়া তিনি ক্যাবিনেট গডবেন কি করে ? তাকে আবাব গান্ধীর পূর্ণ আস্থাভাজন হতে হবে। গান্ধী নিজে নেতৃত্ব নিলে তিনি সব ছেড়ে দেবেন কিন্তু শর্ত—অবিলম্বে ব্রিটিশের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা। যদি গান্ধী চান সুভাষ মনোমত ক্যাবিনেট গড়ুন তবে সেই ক্যাবিনেট সম্বন্ধে গান্ধীকে আস্থা প্রকাশ করতে হবে—যা হবে এ আই সি সি-র সম্মতির তুল্য। ১০ এপ্রিল গান্ধী উত্তর দিলেন, মতবিরোধের পরিপ্রেক্ষিতে আপন পছন্দসই লোকদের বসুর ওপর তিনি চাপাতে চান না ! যেহেতু "The gulf is too wide, suspicion too deep", সেহেতু উভয় পক্ষের মধ্যে মিটমাটও তিনি করতে পারবেন না। আবার এ আই সি সি-র ওপর প্রভাব খাটিয়ে বসু মনোনীত কমিটি ও কর্মসূচি পাকা করিয়ে দেবার প্রতিশ্রুতিও তিনি দিতে পারেন না। "It would amount to suppression." তিনি বললেন দেশ আগে কোনদিন এত অহিংস মনোভাবাপন্ন হয়নি—বসুর এ মত তিনি মানেন না। "I smell violence in the air I breathe." কংগ্রেসের মধ্যে দুর্নীতিরও অন্ত নেই। বর্তমান অবস্থায কংগ্রেস আইন অমান্য আন্দোলন শুরু করতে অপারগ এ বিশ্বাসে তিনি অটল ছিলেন।[২২৫] সুভাষ দেখা করতে চাইলেন, গান্ধী বললেন—তিনি রাজকোট নিয়ে ব্যস্ত। বিরক্ত সুভাষ জানালেন, "আমার মত লোকের কাছে এই সংকটে কংগ্রেস সমস্যা রাজকোটের চেয়ে হাজার গুণ বেশি গুরুত্বপূর্ণ।" গান্ধী কলকাতা এ আই সি সি-র আগে দেখা করলেন না।

উক্ত পত্রালাপে বাঙালী সুলভ একটা দৌর্বল্য চোখে পড়ে। একটু অমার্জিত ভাষায় তাকে বলে—'ছেড়ে দিয়ে তেড়ে ধরা'। যে গান্ধীর সঙ্গে ১৯২২ সাল থেকে একটানা লড়াই তিনি করেছেন, ১৯৩৩ সালে বিঠলভাই প্যাটেলের সঙ্গে সুর মিলিয়ে যাঁর নেতৃত্বকে ব্যর্থ বলেছেন, যাঁর ইচ্ছার বিরুদ্ধে তিনি দ্বিতীয়বার পদপ্রার্থী হয়েছেন এবং জয়লাভ করে

ভেবেছেন গান্ধীর প্রভাব প্রতিপত্তি অস্তমিত, দেশ তাঁকেই গান্ধীর স্থানে বসিয়েছে, তাঁরই দরবারে নিজ সহকর্মীদের বিরুদ্ধ নালিশ করতে, সুবিচারের আবেদন করতে, এমনকি বিপক্ষ ও এ আই সি-র ওপর প্রভাব খাটিয়ে পন্থ-প্রস্তাব বানচাল করার অনুরোধ জানাতে তাঁর আত্মসম্মানে বাধা উচিত ছিল। কেন তিনি গান্ধীর ২ এপ্রিলের উপদেশ অনুযায়ী নিজের মনোমত ক্যাবিনেট গড়লেন না এবং তা ও কর্মসূচি এ আই সি সি-র সমর্থনের জন্য পেশ করলেন না ? সেটা শুধু বীরের কাজ হত না, কৌশলের কাজ হত। গান্ধীর সুস্পষ্ট নির্দেশের সামনে পন্থ-প্রস্তাবের উল্লেখ কেউ করতে পারত না। আসলে, সুভাষ জানতেন গান্ধীর সক্রিয় সাহায্য ছাড়া কি আপন মনোমত কমিটি, কি পছন্দসই কর্মসূচি, তিনি পাস করাতে পারবেন না। বাংলা দেশের অবিসংবাদিত নেতাও কি ছিলেন তিনি ? কিরণশঙ্কর, বিধানচন্দ্ররা কি তাঁর কথা শুনে, কেন্দ্রীয় কংগ্রেসের বিরুদ্ধে সর্বসম্মত বিদ্রোহ ঘটিয়ে, সংকট সৃষ্টি করতে রাজি হতেন ? আর তাঁর বামপন্থী সমর্থকরা, যাঁরা ত্রিপুরীতে দোদুল্যমান, তাঁরাই বা এ আই সি সি-র আসন্ন অধিবেশনে কতটা মদত দিতে পারতেন, এমনকি চাইতেন ? ত্রিপুরীতে বিপক্ষ একটা সুযোগ তাঁকে দিয়েছিল—সুভাষের অসুস্থতা নিবন্ধন পন্থ-প্রস্তাব পরবর্তী এ আই সি সি পর্যন্ত পিছিয়ে দিতে। সে সুযোগও তিনি গ্রহণ করেননি। অথচ কে না জানে অশুভস্য কালহরণম্ শ্রেয়ঃ ? তিনি কি ভেবেছিলেন বামপন্থীদের ভোটে পন্থ-প্রস্তাব হেরে যাবে ? এমন বুদ্ধি কোন্ বন্ধু তাঁকে দিয়েছিল ? আমার ধারণা—নিজে অত্যন্ত অসুস্থ ছিলেন বলে মতিস্থিব করে কাজ কবা তাঁর পক্ষে সম্ভব ছিল না। শরৎ বসু ছিলেন তাঁব বিভ্রান্ত প্রতিভূ, আর সমর্থকদের অনেকেই কপট মিত্র। এত কম শক্তি নিয়ে প্যাটেল, দেশাই, আজাদ প্রভৃতির সঙ্গে লড়া যায় ?

এমনকি তাঁর প্রতি সর্বাপেক্ষা মিত্রতাভাবাপন্ন নেহরুর সঙ্গেও তিনি ও শরৎবাবু সুবিচার কবেননি। দু একটা চিঠিতে তার প্রমাণ মিলবে। ২৮ মার্চ তিনি নেহরুকে লিখছেন "I find that for some time past you have developed a tremendous dislike for me. I say this because I find that you take up enthusiastically every possible point against me; what could be said in my favour, you ignore."[২২৬] আপাতভাবে তাই মনে হবে। পট্টভি সীতারামায়াকে সমর্থন না করলেও নেহরু বলেছিলেন, এই পরিস্থিতিতে দায়িত্বপূর্ণ পদ নিতে গেলে তাঁর বা সুভাষের কার্যকারিতা কমে যাবে। ওয়ার্কিং কমিটির বারো জন সদস্যের সঙ্গে একযোগে পদত্যাগ না করলেও একটি চিঠি দিলেন যা রহস্যময়। তাঁরই কথায়, পদত্যাগ করলেন না, অথচ মনে হল করলেন। ত্রিপুরীতে প্রায় নীরব দর্শক ছিলেন তিনি। ভাইপোকে সুভাষবাবু ১৭ এপ্রিল লেখেন, "No body has done more harm to me personally, and to our cause in the crisis, than Pandit Nehru. If he had been with us, he would have probably given us a majority. But he was with the Old Guard at Tripuri,"[২২৬ক] রাজাগোপালাচারি এর জন্য নেহরুর স্বার্থবুদ্ধিকে দায়ী করেছেন। উত্তরাধিকার লাভে কৃতসঙ্কল্প নেহরু গান্ধীর পক্ষে থাকাই শ্রেয় মনে করেছিলেন। গোপালের ভাষায়, রাজাজির মতে, "Happy on the inside track, he (Nehru) allowed his only rival, on the outer rails, to be pushed off the course."[২২৭]

কিন্তু নেহরুর সত্যি কতটুকু দোষ ছিল ? গান্ধী ও বসুর মধ্যে মিটমাট করে দেননি বলে হীরেন মুখার্জি নেহরু সম্বন্ধে অভিযোগ এনেছেন।[২২৮] কিন্তু তিনি কি কোন চেষ্টাই

করেননি ? সত্য বটে তিনি সুভাষ বসুর দ্বিতীয়বার দাঁড়ানোর আপত্তি জানিয়েছিলেন (যদিও সীতাবামায়াকে সমর্থন করেননি), বারো জন ওয়ার্কিং কমিটির সদস্যের সঙ্গে ২২ ফেব্রুয়ারি একযোগে পদত্যাগ না করলেও তাঁদের কাজ সমর্থন করেছিলেন, ত্রিপুরীতে প্রায় নীরব দর্শক ছিলেন ও জাতীয় দাবির ওপর যে প্রস্তাব তোলেন তা নিতান্ত নিরামিষ—তবু মনে রাখতে হবে সুভাষকে লেখা ৩ এপ্রিল ও শরৎবাবুকে লেখা ৭ এপ্রিলেব চিঠির কথা। প্রথম চিঠিতে সুভাষের ২৮ মার্চের চিঠির অজস্র কটুকাটব্য হজম করেও তিনি পরামর্শ দিয়েছিলেন, গান্ধীর সঙ্গে প্রকাশ্য বিরোধিতা করা ঠিক হবে না ; এতে বামপন্থীদেরও অসুবিধা ঘটবে, কংগ্রেসে অন্তর্বিরোধ শুরু হলে তারা সামাল দিতে পারবে না, উল্টে তাদের বিরুদ্ধে প্রতিক্রিয়া জোরদার হবে। নির্বাচনে জিতলেও গান্ধীকে বাদ দিয়ে গণআন্দোলন চালানো সম্ভব নয়। শরৎ বসুকে তিনি লিখেছিলেন, সুভাষের নির্বাচনের ফলে এমন কতগুলি প্রবণতা দেখা দেবে যাতে দেশের ক্ষতি হবে, এই মুহূর্তে যে কোনো অনৈক্য কংগ্রেসের পক্ষে বিপজ্জনক। তাঁর সঙ্গে গান্ধীর এত ঘনিষ্ঠ সম্পর্ক সত্ত্বেও তিনি দেখেছেন মহাত্মাব সঙ্গে কাজ করা সুকঠিন। সুভাষের সঙ্গে গান্ধীব সে রকম ঘনিষ্ঠতা নেই, উপরন্তু রয়েছে পারস্পরিক সন্দেহ ও অনাস্থা। নেহরু সতর্ক কবে দিতে দেয়েছিলেন যে বসু তো তাঁর ন্যায় আপনার মতামতের ওপর জোর না দিয়ে,বনিবনা কবে চলতে পারবেন না। আরও আগে সুভাষকে ৪ ফেব্রুয়াবি লিখেছিলেন, বামপন্থী-দক্ষিণপন্থীর বিভেদের ওপর অত জেদ না ধরে, ওয়ার্কিং কমিটির সদস্যাদেব সঙ্গে ভুল বোঝাবুঝি মিটিয়ে নেওয়াই শ্রেয়। "Public affairs involve principles and policies. They also involve an understanding of each other and faith in the bonafides of colleagues...What am I to do with the finest principles if I do not have faith in the person concerned ?...behind the political problem, there are psychological problems, and these are always more difficult to handle."[২২৮ক] সুভাষ গান্ধীব সঙ্গে (১৫ ফেব্রুয়ারি) ওয়ার্ধায় দেখা করতে যাওয়াব আগে তিনি আবাব ফয়শালাব পরামর্শ দেন। বসু শোনেননি। ত্রিপুরীর ব্যাপাবে শবৎকে লেখা নেহরুর চিঠিতে পড়ি—বাঙালী প্রতিনিধিরা কি অভদ্রভাবে তাঁর কণ্ঠস্বর রুদ্ধ করতে চায়। তিনি মেজাজ খাবাপ করে বলেছিলেন—এটা 'গুণ্ডামি ও ফাসিস্ত আচরণ'। এর জন্য তিনি দুঃখিত কিন্তু শরৎ নিশ্চয় বুঝবেন—"The strain on me was considerable." বামপন্থী দল, বিশেষত কিষাণ সভার, দায়িত্বহীন আস্ফালন অনেক দিনই তাঁর ভাল লাগছিল না। এখন তার মনে হল বামপন্থী স্লোগান ব্যবহার করছে 'কিছু' adventurist. কম্যুনিস্টদের সম্বন্ধে তাঁর মত. "they changed their attitude three times in a course of the two days, largely owing to pressure from Bengal."[২২৮খ]

সবচেযে বড়ো কথা, ১৭ এপ্রিল তিনি গান্ধীকে অনুরোধ করছেন, "সুভাষের অনেক দোষ আছে কিন্তু বন্ধুভাবাপন্ন হলে তাঁর হৃদযতন্ত্রীতে ঘা লাগবে।" "I am sure that if you make up your mind to do so, you could find a way out." তিনিও বলেন, রাজকোটের ব্যাপাব কংগ্রেসের সংকটের চেয়ে বেশি গুরুত্বপূর্ণ নয়। "I wish you could have met Subhas." এতে অনেক সুবিধা হবে। "আমি এখনও মনে করি, যেমন দিল্লীতে করেছিলাম, আপনার সুভাষকে সভাপতিরূপে স্বীকার করা উচিত।" "To try to push him out seems to me to be an exceedingly wrong

step. As for the Working Committee, it is for you to decide." অত বেশি ঐকমত্যের ওপর জোর দেওয়া উচিত নয়। রাজনৈতিক দৃষ্টিভঙ্গির পার্থক্য পর্যন্ত ঐকমত্যের নীতি বিস্তৃত করা ঠিক হবে না। "After all, we must remember that by having a homogeneous executive, we do not create a homogeneous Congress. The latter is easier of achievement if we have a larger homogeneity in view."[২২৯] ২০ এপ্রিলের তারবার্তায়ও একই কথা। সুভাষের সঙ্গে কথাবার্তার পর তাঁর ধারণা হয়েছিল গান্ধী ওয়ার্কিং কমিটি গঠন করলেও গান্ধীর পরামর্শে কর্মসূচি বচিত হলে সুভাষ আপত্তি করবেন না। আমরা দেখব কলকাতা এ আই সি সি-তে শেষ মুহূর্ত পর্যন্ত নেহরু চেষ্টা করেন বসু তাঁর পদত্যাগপত্র প্রত্যাহার করুন।

গান্ধীজী কতটা দোষী ছিলেন সে বিষয়ে তখনকার (এবং কিছুটা এখনকার) বাঙালীর প্রতিক্রিয়া নৈর্ব্যক্তিক ও নিরপেক্ষ হতে পারে না। নেহরু এক চিঠিতে সুন্দর করে বলেছিলেন, "এই মুহূর্তে সুভাষ বাংলার প্রতীক হয়ে দাঁড়িয়েছে এবং কোন প্রতীকের সঙ্গে বা ব্যাপারে যুক্তি প্রয়োগ অসম্ভব।"[২৩০] বড়লাট লিনলিথগো সুভাষ ও গান্ধী কারুর মিত্র ছিলেন না, তিনি বেশ খুশি হয়েছিলেন এই অভ্যন্তরীণ বাদবিসম্বাদে। কিন্তু বিভিন্ন চিঠি থেকে দেখিয়েছি তাঁরও গান্ধীর কাজটা ভাল লাগেনি। ৩১ জানুয়ারিতে তিনি লিখছেন, মহাত্মার প্রতিবেদন বড বেশি সুভাষ বিরোধী, এর ফলে জনসাধারণ তাঁকেই সমর্থন করবে। ২১ ফেব্রুয়াবি লিখছেন, দেশীয় রাজ্যের ব্যাপারে গান্ধী মুখ্য মধ্যস্থের ভূমিকা চান এবং তা পেলে সুভাষ ও বামপন্থীদেব ওপর আঘাত হানবেন। বডলাটেব তাতে আপত্তি নেই কিন্তু বাজা ও মুসলমানদেব কথাও ভাবতে হবে। আসলে বসু-গান্ধীব দাবাখেলায় তিনি বড়ে হতে রাজি ছিলেন না।[২৩১] রাজাদেব নিয়ে গান্ধীর এত দাপাদাপিকে ভারতসচিব মনে কবেছিলেন, "a smoke-screen behind which the centri-fugal tendencies present in the Congress may be covered up and a united front presented once to the Paramount Power."[২৩২] বড়লাটেব ২৮ ফেব্রুয়াবির চিঠিব আগেই উল্লেখ করেছি। "গান্ধী ত্রিপুরী যান বা নাই যান তিনি প্রশ্নাতীত ভাবে দুর্ভাগা বসুকে বেব করে দিতে সক্ষম হয়েছেন··।"

গান্ধী ও বসু ভ্রাতৃদ্বয়ের মধ্যে পত্রালাপে গান্ধীব অনমনীয় মনোভাব স্পষ্ট। গান্ধীর ২৪ মার্চের চিঠিতে পড়ি সুভাষবাবু যদি বেশি অসুস্থ থাকেন, তবে পদত্যাগ করুন ২ এপ্রিল জানান, সুভাষ নিজের মনোমত ক্যাবিনেট গড়ুন কর্মসূচি তৈবি করুন ও এ আই সি সি-র সামনে উপস্থিত করুন। যদি এ আই সি সি প্রত্যাখ্যান কবে তবে পদত্যাগই কর্তব্য। সুভাষের বহু অনুরোধ সত্ত্বেও ক্যাবিনেট নির্বাচনে (যাকে homogeneous হতেই হবে) অংশ নেননি তিনি, সুভাষের মনোনীত ক্যাবিনেটকে মেনে নিতেও নয়, এ আই সি সি-কে প্রভাবিত করতে তো নয়ই। আমরা একটি প্রশ্ন তুলতে পাবি—কেন তিনি, ১৫ ফেব্রুয়ারিতে, বসুর সঙ্গে সাক্ষাৎকারে, composite cabinet মেনে নিলেও পরে homogeneous cabinet-এর ওপর জোর দিচ্ছিলেন? সুভাষের মনোনীত কিছু লোক ও তাঁর মনোনীত কিছু লোক (যারা দক্ষিণপন্থীদেব আস্থাভাজন হত) নিয়ে ওয়ার্কিং কমিটি গড়লে কি ক্ষতি হত? পন্থ-প্রস্তাব অনুযায়ী নিজেও ক্যাবিনেট গড়বেন না ("I cannot and will not impose a cabinet on you."), সুভাষেব গড়া ক্যাবিনেট এ আই সি সি-কে দিয়ে মানিয়েও নেবেন না ("It would amount to suppression.")—এর

একমাত্র পরিণতি নিজেই তিনি জানতেন—"If you do not get the vote, lead the opposition till you have converted the majority." অর্থাৎ পদত্যাগ। কেন তিনি রাজকোট নিয়ে এত অযথা জড়িয়ে পড়লেন ? বড়লাটের চিঠিপত্রে পরিষ্কার, তিনি অনাবশ্যক টালবাহানা করছিলেন। কলকাতা এ আই সি সি-র আগে উভয়ের দেখা হলে সুভাষকে হয়তো কংগ্রেস ত্যাগ করতে হত না। অনেক শিক্ষা তিনি দিয়েছিলেন কিন্তু পুরো ভেঙে ফেলা কি রাজনীতি কি অধ্যাত্ম নীতি কোনটাই সমর্থন করে না। রবীন্দ্রনাথের ২৯ মার্চের অনুবোধ অতি গুরুত্বপূর্ণ—"At the last Congress session some rude hands have deeply hurt Bengal with an ungracious persistence. Please apply without delay, balm to the wound, with your own kind hands and prevent if from festering." গুরুদেব (গান্ধীর নিজের দেওয়া নাম)-এর এই সনির্বন্ধ, প্রায় সকাতর, আবেদনের উত্তর এল—"I have your letter full of tenderness. The problem you set before me is difficult. I have made certain suggestions to Subhas. I see no other way out of the impasse." এই কি মহাত্মাব যোগ্য উত্তর ? অন্তত এই একটি ঘটনায় গান্ধী তাঁর আপন উচ্চাদর্শ—গীতাব স্থিতপ্রজ্ঞের—ক্ষমাগুণের পরিচয় দেননি। অন্যান্য নেতারা প্রবল প্রতিদ্বন্দ্বীর প্রতিহিংসায় দৃঢ়প্রতিজ্ঞ হতে পারেন কিন্তু মহাত্মা কি তার সূত্রপাত করবেন, তাতে ইন্ধন যোগাবেন ? শুধু বিদেশী মাইকেল ব্রেচারের (Brecher) মনে তাঁর সম্বন্ধে সন্দেহ জাগেনি,[২৩৩] যাঁর জন্য গান্ধী বিতর্কে জড়িয়ে পড়লেন, সেই সীতারামায়ার মনেও প্রশ্ন জেগেছে।[২৩৪]

তাঁব ক্ষমাহীন ক্রোধের একটা কারণ দেখিয়েছেন কে এম মুন্সী, তবে তা কতদূর বিশ্বাস্য বলতে পারব না। মুন্সী অশোক মজুমদার (বিখ্যাত ঐতিহাসিক রমেশচন্দ্র মজুমদারের পুত্র)-কে জানিয়েছিলেন—বসু ১৯৩৮-এ বোম্বাই থাকার সময় জার্মানি কনসালের সঙ্গে গোপনে দেখা করতেন। কোন বন্ধুর বাড়ি নেমন্তন্ন খাওয়ার পর বিশ্রাম নেবার অছিলায় তিনি চলে যেতেন এবং অতিথি বিদায় নিলে পোশাক বদলে, ছদ্মবেশ পরে এবং মাঝপথে ট্যাক্সি বদলে, অন্য এক বন্ধুব বাড়িতে জার্মানি কনসালের সঙ্গে মিলিত হতেন। এই কনসালের সাংকেতিক লিপির পাঠোদ্ধাব করে ব্রিটিশ গুপ্তচর সংস্থা ভারত সরকারের অবগতির জন্য পাঠায়। ভারত সরকার আবার তা মুন্সীর গোচরে আনে। মুন্সী তখন বোম্বাইয়েব স্বরাষ্ট্রমন্ত্রী। সুভাষের এই গোপন কার্যকলাপই গান্ধীকে সুভাষের বিরুদ্ধাচরণে প্রবৃত্ত করেছিল। তিনি শুধু তাঁর দ্বিতীয় দফায় নির্বাচনে আপত্তি জানাননি, সহযোগিতা না কবে তাঁকে পদত্যাগে বাধ্য করেছিলেন।[২৩৫]

কাহিনীটা যে কোনো থ্রিলারের মত শোনালেও সুভাষ বসুর পরবর্তী নানা কার্যকলাপের সঙ্গে খাপ খায়। মুন্সী স্বরাষ্ট্রমন্ত্রী, তাঁর ব্রিটিশদের সঙ্গে বেশ ভাবও ছিল। তাঁর মাধ্যমে গান্ধীকে খবর পাঠানো অসম্ভব ছিল না। সরকার জানতেন গান্ধী ভারতের স্বাধীনতা চাইলেও তা ব্রিটিশদের সঙ্গে অহিংস সংগ্রামের মাধ্যমে অর্জন করতে চাইতেন, জার্মেনীর সঙ্গে গোপন ষড়যন্ত্রের মাধ্যমে নয়। শুধু যে তিনি সহিংস সংগ্রামের বিরোধী ছিলেন তা নয়, জার্মেনীর নাৎসী সরকারের বীভৎস ক্রিয়াকলাপের কথাও তাঁর অজানা ছিল না। নেহরু যথারীতি তাঁকে অবহিত রেখেছিলেন সে বিষয়ে। মানবিকতার দিক থেকে গান্ধী ছিলেন উনিশ শতকীয় শ্রেষ্ঠ লিবারেল—তাঁর কাছে অত্যুগ্র জাতিবিদ্বেষভিত্তিক, ইহুদী নিধনে কলঙ্কিত, পররাজ্য গ্রাসে লোলুপ অমানবিক জার্মেনীর কাছে সাহায্য চাওয়া

নীতিবিগর্হিত মনে হয়েছিল। কংগ্রেসের অন্যান্য নেতাদের না জানিয়ে গোপনে এ কাজ করাতো অমার্জনীয়। এ রকম ব্যক্তি সভাপতি হলে এবং আপন মনোনীত লোক দিয়ে ওয়ার্কিং কমিটি গঠন করলে তাঁর এত সাধের এত দিনের পরিশ্রমে গড়া কংগ্রেস আদর্শ থেকে সমূলে বিচ্যুত হবে। এ তিনি হতে দিতে পারেন না, তাই কুসুমের মত মৃদু গান্ধী বজ্রাদপি কঠোর হয়েছেন। রবীন্দ্রনাথ, নেহরু, সুভাষ কারুর কোন কথায় কর্ণপাত করেননি।

প্রথম প্রশ্ন, মুন্সী বলেছেন মজুমদারকে, এর কোন সমর্থক প্রমাণ আমাদের হাতে নেই। দ্বিতীয়ত, গান্ধী জানতে পারার পর সরাসরি সুভাষকে জিজ্ঞাসা করলেন না কেন? কেনই বা তিনি সুভাষের শত্রু প্যাটেলদেরই বা বললেন না? এঁদের মধ্যে কেউ তো সুভাষের বিরুদ্ধে এই যুক্তি দেখাননি। কিন্তু উত্তরে বলা যায়, এত গোপনীয় কথা ফাঁস করা মুন্সীর পক্ষে সম্ভব ছিল না—তিনি কংগ্রেসের একজন মন্ত্রী, সভাপতির বিরুদ্ধে ষড়যন্ত্রের অভিযোগ আনবেন কি করে— বিশেষত শত্রু পক্ষের গুপ্তচর কর্তৃক পঠিত সাংকেতিক লিপির ভিত্তিতে? গান্ধী বলতে পারেন না—তাতে সমগ্র কংগ্রেসের ওপর পশ্চিমী গণতান্ত্রিক দেশগুলির সন্দেহের উদ্রেক হবে। তা ছাড়া এটা যে ইংরেজদের ফাঁদ নয়, তাই বা তিনি জানবেন কি ভাবে? কিন্তু কাউকে বলা ঠিক না হতে পারে, তাঁর নিজের মনে সংশয় জাগা স্বাভাবিক। সুভাষ বহুদিন ধরেই বলছেন, কৌটিল্য নীতি অনুসারে শত্রুব শত্রু (জার্মেনী) আমাদের মিত্র। রাশিয়া যদি ব্রিটিশ ও ফবাসী সাম্রাজ্যবাদের সঙ্গে মিতালি করতে পারে ভারতই বা করবে না কেন? আসন্ন মহাযুদ্ধে ব্রিটিশ শক্তি দুর্বল হবেই, তখন তার সুযোগ না নেওয়া মূর্খতা। সুভাষের নেহরুকে লেখা ২৮ মার্চের চিঠি ও নেহরুর ৩ এপ্রিলের উত্তবে বাদানুবাদ স্পষ্ট। এরকম লোককে কি সভাপতি করা বা রাখা চলে? যুদ্ধ বাধলে গান্ধী বড়লাটেকে বলেছিলেন, তিনি "ইংরেজদেব হৃদয় নিয়ে" যুদ্ধকে দেখছেন, ব্যক্তিগতভাবে তিনি সহযোগিতা করতে প্রস্তুত এবং পার্লামেণ্ট ও ওয়েস্টমিনস্টার অ্যাবের সম্ভাব্য ধ্বংসের কথা ভেবে ভেঙে পড়েছিলেন।[২৩৬]

আসলে সত্যি কি ঘটেছিল তা আমরা জানতে পারব না। কলকাতার এ আই সি সি-তে ট্রাজেডির পঞ্চমাঙ্ক অভিনীত হল। ২৯ এপ্রিল সুভাষ পদত্যাগের ইচ্ছা প্রকাশ করলেন। কারণস্বরূপ তিনি জানালেন, পন্থ প্রস্তাবানুযায়ী ক্যাবিনেট গড়তে তিনি ব্যর্থ হয়েছেন, মহাত্মার নির্দেশানুযায়ী ক্যাবিনেট গড়াও সম্ভব নয়। এ আই সি সি যদি নিজে ওয়ার্কিং কমিটি গঠন করে তিনি হয়তো খাপ খাবেন না। নতুন কাউকে সভাপতি করলে সমস্যার সমাধান হতে পারে। নেহরু তাঁকে পদত্যাগ প্রত্যাহার করতে অনুরোধ জানান। নেহরুর প্রস্তাব—পুরোনো কমিটি থেকে বাজাজ ও দৌলতরাম বিদায় নিন ও সকলের পরামর্শ নিয়ে সুভাষ তাঁদের শূন্য স্থান পূর্ণ করুন। এদিন নেহরু, পন্থ ও কৃপালনিকে গোলমালের সম্মুখীন হতে হয়। পরের দিন সুভাষ আবার **composite cabinet** অর্থাৎ সব গোষ্ঠীর প্রতিনিধি সংবলিত কমিটির কথা তোলেন। প্রতি বছরই কংগ্রেসের ধমনীতে নতুন রক্ত প্রবাহিত হওয়া উচিত। সেদিনের কর্মপরিচালিকা সরোজিনী নাইডু তাঁর পদত্যাগ ব্যাপারে স্পষ্ট জবাব চাইলে সুভাষ বলেন, **homogeneity** ব্যাপারে এ আই সি সি প্রস্তাবের ওপর তাঁর পদত্যাগের সিদ্ধান্ত নির্ভর করছে। নেহরু তখন তাঁর নিজের প্রস্তাব তুলে নেন। নাইডু তখন বিনা ভোটে সুভাষের পদত্যাগ গ্রহণ করেন ও বিনা ভোটে রাজেন্দ্র প্রসাদকে সভাপতি ঘোষণা করেন।[২৩৭] কেউ এ সব কাজকে গণতন্ত্রসম্মত বলবে না। স্বভাবতই বাঙালী প্রতিনিধিরা উচ্ছৃঙ্খল আচরণ করে, ওয়েলিংটন স্কোয়ারে খণ্ডযুদ্ধ বাধে ও নেতাদের

বিধান রায়ের বাড়িতে আশ্রয় নিতে হয়। এ যেন সুরাটের পুনরভিনয়।

শেষের অধিবেশনে রাজেন্দ্র প্রসাদ যে ওয়ার্কিং কমিটি ঘোষণা করেন বসু ও নেহরু তার সদস্য হতে আপত্তি জানান। নতুন দুজন সদস্য হন—বিধান রায় ও প্রফুল্ল ঘোষ। বসু আর কত লাঞ্ছনা সহ্য করবেন? স্বভাবগর্বিত তিনি—গয়া কংগ্রেসে পরাজিত চিত্তরঞ্জনের সগৌরব প্রত্যাবর্তন ও তাঁর কাছে গান্ধীর নতি স্বীকার তিনি ভুলে যাননি। ইতিহাসের কি পুনরাবৃত্তি হবে না?

সুভাষের মনে হল কংগ্রেসের মধ্যে এক সঙ্ঘবদ্ধ বামপন্থী উপদল গঠন প্রয়োজন। ফরোয়ার্ড ব্লকের জন্ম হল ৩ মে, ১৯৩৯—তাঁরই ভাষায় ফরোয়ার্ড ব্লক হল 'যুগধর্মের প্রকাশ' (expression of the time-spirit)। এই time-spirit কথাটা একেবারে জার্মান Zeitgeist-এর ইংরেজী প্রতিশব্দ এবং সুভাষের চিন্তার পেছনে জার্মান প্রভাবের পরিচয়। ফরোয়ার্ড ব্লকের সামনে তিনটে কাজ—বামশক্তির সংহতিকরণ, কংগ্রেসে সংখ্যাগরিষ্ঠতা অর্জন এবং কংগ্রেসের নামে ও ঐক্যবদ্ধ শক্তির জোরে জাতীয় সংগ্রাম পরিচালন। ২২ জুন বোম্বাইতে বসল ফরোযার্ড ব্লকের সর্বভারতীয় সম্মেলন। এর গঠনতন্ত্র পরিষ্কারভাবে ঘোষণা করল—ব্লক কংগ্রেসেরই অন্তর্ভুক্ত এবং কংগ্রেসের সকল বামপন্থীর যৌথ মিলনভূমি। এব লক্ষ্য পূর্ণ স্বরাজ এবং সমাজতন্ত্রী রাষ্ট্র প্রতিষ্ঠা। একমাত্র কংগ্রেসের প্রাথমিক সদস্যরাই এর সদস্য হতে পাববে। ব্লকের কর্মসূচির কয়েকটি দিক উল্লেখযোগ্য। (১) ধর্ম ও মবমীযাবাদকে বাজনীতির ব্যাপারে আধিপত্য করতে দেওয়া হবে না। বলা বাহুল্য, এটা গান্ধীর নেতৃত্বের প্রতি সবাসরি চ্যালেঞ্জ। (২) প্রাদেশিকতা ও সাম্প্রদাযিকতাব বিরুদ্ধে লডতে হবে। ১৯৩৫-এব শাসনতন্ত্র চালু হওয়ার ফলে প্রাদেশিক স্বায়ত্তশাসনের আওতায় প্রাদেশিক স্বাতন্ত্র্যবোধ বাড়ছিল। তদুপরি প্রত্যেক প্রদেশে দেখা দিয়েছিল উপদল। হরিপুরা সভাপতিরূপে সি· পি সঙ্কট মোচন করার সময় সুভাষকে এ ধরনের দলাদলির মুখোমুখি হতে হযেছিল। ওড়িশায নীলকণ্ঠ দাস ও গোদাবরীশ মিশ্র মুখ্যমন্ত্রী বিশ্বনাথ দাসের বিরোধিতায় নেমেছিলেন। অন্য দিকে ১৯৩৭-এ ইউ· পি·-র মন্ত্রিসভায দুজন মুসলিম মন্ত্রীব যোগদান নিয়ে যে কলহের বীজ রোপিত হয়, তা ক্রমশ শাখা-প্রশাখা বিস্তার কবে বিরাট হয়ে উঠছিল। জিন্নার সঙ্গে আলোচনায় সুভাষ সুবিধা করতে পাবেননি। নেহরুকে জিন্নার ১২ এপ্রিল ১৯৩৮-এর চিঠি, পীরপুর ও শরীফ রিপোর্ট (প্রথমটিতে সারা ভাবতে, দ্বিতীয়টিতে বিহারে, মুসলিমদের ওপর কংগ্রেসের অত্যাচারের বহু অলঙ্কৃত ও অলীক বিবরণ আছে), মুসলিম লীগের সভাপতির ভাষণ (১৯৩৮)—সবই ক্রমবর্ধমান সাম্প্রদায়িকতার দিকে অঙ্গুলি নির্দেশ করছিল। সুভাষের মনে হয়েছিল, তখনও আন্তঃসাম্প্রদায়িক সমঝোতা সম্ভব। দাশের শিষ্য তিনি, হিন্দু-মুসলমান প্যাক্টের কথা ভোলেননি। এ বিষয়ে ওয়ার্কিং কমিটি অনেক উদার হলেও স্থানীয় হিন্দু চাপে প্রাদেশিক কমিটি নির্বাচনে মনোনয়নের ব্যাপারে অনেক বেশি হিন্দুঘেঁষা হয়েছিল। অন্য দিকে মুসলিম সংখ্যাগরিষ্ঠ দুই প্রদেশ—বাংলা ও পঞ্জাবে—লীগের প্রভাব তখনও প্রবল নয়। তখনও অবস্থা আয়ত্তের বাইরে চলে যায়নি। (৩) কায়েমী স্বার্থ—বণিক, শিল্পপতি, জমিদার—তারা নানাভাবে কংগ্রেসের রাজনৈতিক ক্ষমতা কাজে লাগাচ্ছিল ও তার ফলে দুর্নীতি বাড়ছিল। কংগ্রেসের শুচিতা ও অভ্যন্তরীণ গণতন্ত্র বাঁচাতে সে সব অশুভ শক্তির সঙ্গে সংগ্রাম আবশ্যক। (৪) যুদ্ধ আসন্ন. তার পূর্ণ সুযোগ নেবার জন্য সাম্রাজ্যবাদ-বিরোধী আন্দোলনকে জোরদার করতে হবে। শুধু ব্রিটিশ ভারতে নয়, দেশীয় রাজ্যে।

যাঁরা বি· আর· টমলিনসনের The Indian National Congress and the Raj, 1929-1942, The Penultimate Phase (London, 1979) পড়বেন তাঁরা এ সময়কার কংগ্রেসী রাজনীতিতে যে টানাপোড়েন চলছিল তার একটা ছবি পাবেন। কংগ্রেস সোশ্যালিস্ট পার্টির জন্ম (১৯৩৪), "Gandhism has played its part," বলার পরও জয়প্রকাশ নারায়ণের গান্ধী নেতৃত্ব ছাড়তে অনীহা, সমাজতন্ত্রের প্রতি প্রবল আকর্ষণ সত্ত্বেও নেহরুর বাস্তাববাদী দৃষ্টিভঙ্গি এবং গান্ধী নেতৃত্বে আস্থা, সুভাষচন্দ্রের বিদ্রোহ, কম্যুনিস্ট (তখন তাঁরা ন্যাশনাল ফ্রণ্ট নামে কাজ করছেন)-দের বামপন্থী মঞ্চ গড়ার আগ্রহ—প্রত্যেকটারই ঐতিহাসিক তাৎপর্য রয়েছে।

যাই হোক, জুনের বোম্বাই সম্মেলনের আগে, সরোজ মুখার্জির মতে, পি সি· যোশী ও জয়প্রকাশ সুভাষচন্দ্রের কাছে প্রস্তাব দেন—সকলে মিলে সারা ভারত বামপন্থী সম্মেলন ডেকে নিখিল ভারত বামপন্থী সমন্বয় কমিটি গঠন করা হোক। এই কমিটির পক্ষ থেকে কংগ্রেসের সংগ্রামবিরোধী কর্মনীতির বিরুদ্ধে আন্দোলনের ডাক দেওয়া হবে। বোম্বাইতেও আলোচনা হল। কিন্তু সংগঠনের রূপ কি হবে তাই নিয়ে মতভেদ দেখা দেয়। নরীম্যান বলেন কম্যুনিস্ট, সোস্যালিস্ট সবাই ব্যক্তিগতভাবে ব্লকে যোগ দিন। সহজানন্দ প্রশ্ন করলেন, পদ্ধতি স্থির হবে সংখ্যাধিক্যের ভোটে, না একমত হয়ে? কম্যুনিস্ট ও সোস্যালিস্টরা একযোগে বললেন, সমষ্টিগত ও ব্যক্তিগত উভয় পদ্ধতিতে ব্লকের অন্তর্ভুক্ত হওয়া যাবে। সুভাষ বলেন, আলাদা সংগঠন হিসাবে সবাই কাজ করুন, তবে একটা যুক্ত বামপন্থী সমন্বয় কমিটি গঠন করা হোক। রায়বাদীরা যোগ দিলেন না। পরে অশোক মেহ্‌তা, মিনু মাসানি ও অচ্যুত পটবর্ধনরাও সাম্যবাদীদের পেছনে লাগলেন।[২৩৭ক]

পরবর্তী এ আই সি সি-তে দক্ষিণপন্থীরা দুটি প্রস্তাব আনল। (১) প্রাদেশিক কংগ্রেস কমিটির অনুমোদন ছাড়া কোন কংগ্রেস সদস্য সত্যাগ্রহ করতে পারবে না, (২) প্রাদেশিক কংগ্রেস কমিটি ও মন্ত্রিসভার মধ্যে কোন মতদ্বৈধ দেখা দিলে তা পার্লামেণ্টারী সাব-কমিটির কাছে জানাতে হবে। বসু তো এতে আপত্তি করেইছিলেন,[২৩৮] সহজানন্দ সরস্বতীও। বসু এই সিদ্ধান্তের বিরুদ্ধে ৯ই জুলাই প্রতিবাদ দিবস ঘোষণা করলেন। রাজেন্দ্র প্রসাদ বসুকে বললেন, এ ধরনের কাজ শৃঙ্খলা ভঙ্গ করবে। বসু উত্তর দিলেন, এ তাঁদের গণতান্ত্রিক অধিকার।[২৩৯] প্রতিবাদ দিবস পালিত হল। বসু দমদম ও আলিপুর জেলে বন্দীদের পক্ষ নিয়েও লড়াই চালালেন। গান্ধী এঁদের অনশনের বিরোধিতা করেন। কিন্তু ৬ই জুলাই বন্দীরা অনশন শুরু করে ও ১৬ই বসুর নেতৃত্বে প্রাদেশিক কংগ্রেস সহানুভূতিসূচক বিক্ষোভ (demonstration) চালান। ওয়ার্কিং কমিটি ১১ আগস্টের এক প্রস্তাবে সুভাষকে প্রাদেশিক কমিটির সভাপতি পদ থেকে অপসারিত করে এবং তিন বছরের জন্য তিনি কোন নির্বাচিত সংস্থার সদস্য হতে পারবেন না বলে ঘোষণা করে।[২৪০] ১৭ আগস্ট রাজেন্দ্র প্রসাদ প্রাদেশিক কমিটি বাতিল করে দেন এবং সুভাষবাবুর দল বিদ্রোহ ঘোষণা করতে বাধ্য হয়। ওয়ার্কিং কমিটি তখন মৌলানা আজাদের সভাপতিত্বে এক অস্থায়ী (ad hoc) কমিটি গঠন করে। বাংলা সরকার[২৪১] একে শাস্তিমূলক ব্যবস্থা বলেই মনে করেছিল। গান্ধী শ্লেষাত্মক মন্তব্য করেছিলেন, "I could understand rebellion after secession...[২৪২] বলা বাহুল্য এর পর থেকে বাংলার কংগ্রেস বিভক্ত হয়ে গেল—এক কংগ্রেস বসুর নেতৃত্ব মেনে নিল, অন্য কংগ্রেস ওয়ার্কিং কমিটির বশ্যতা স্বীকার করায় সরকারী কংগ্রেস বলে স্বীকৃত হল। বসুর নির্বাচন প্রার্থী হওয়ার সময় থেকে ছ মাসের মধ্যে তাঁর বহিষ্কারে ট্রাজেডির ওপর যবনিকা পড়ল। গান্ধী বললেন, কাজটা আদৌ

প্রতিশোধমূলক নয়। আর সুভাষ বললেন, দক্ষিণ-পন্থীদের সংহতকরণের এটাই ন্যায়সঙ্গত পদ্ধতি।

"By trying to warn the country about the continued drift towards constitutionalism and reformism, by protesting against resolutions which seek to kill the revolutionary spirit of the Congress, by working for the cause of Left-consolidation and, last but not least, by consistently appealing to the country to prepare for the coming struggle, I have committed a crime for which I have to pay the penalty." 'ফরোওয়ার্ড ব্লক' পত্রিকার প্রথম সম্পাদকীয়, 'Why Forward Block' ,পড়লে বোঝা যায় তাঁব চিন্তাধারা হেগেলীয় পথে চলেছে। দক্ষিণপন্থীবা যদি 'সিন্থেসিস' হয়, বামপন্থী 'অ্যান্টিথিসিস' আবির্ভূত হবেই। ১৯২০ সালে গান্ধী ছিলেন বামপন্থাব প্রতিভূ, আজ (অদৃষ্টচক্রে নয়, বাস্তব পরিস্থিতির পরিবর্তনে) তিনিই নেতৃত্ব দিচ্ছেন দক্ষিণপন্থীদেব। অতএব জন্ম হয়েছে বামপন্থী সংগঠন, ইতিহাসেরই নিয়মে। তাকে দুই ফ্রন্টে যুঝতে হবে—ব্রিটিশ সাম্রাজ্যবাদ ও কংগ্রেসী আমলাতন্ত্র। আব অনিবার্য কারণে উভয়েব হাতেই খেতে হবে আঘাত। তথাকথিত বামপন্থী নেতা নেহরু গান্ধীর কাছে পুরো আত্মসমর্পণ করেছেন। ওযার্কিং কমিটির নেই কোন স্বতন্ত্র অস্তিত্ব—তা মহাত্মার ছায়ামাত্র। কিন্তু সত্যিকার বামপন্থীরা তাঁব নির্দেশ মেনে চলবে না।[২৪৩] বস্তুত যুদ্ধ বাধার পর চবখা ও মাদক বর্জনের ওপর জোব দেওয়ায় তাঁর ব্যঙ্গ ও শ্লেষ ক্রমশ তীক্ষ্ণ হয়ে উঠছিল। তিনি যেখানে সকল শক্তি নিয়ে সাম্রাজ্যবাদের ওপর ঝাঁপিয়ে পড়তে চাইছিলেন, সেখানে হিংসা, দুর্নীতি, সম্ভাব্য সাম্প্রদায়িক সংঘর্ষেব অজুহাতে কংগ্রেস কেবলই চাইছিল সরকারেব সঙ্গে আপোস।

॥ ১০ ॥

উনিশ শো সাঁইত্রিশ থেকে উনিশ শো উনচল্লিশ পর্যন্ত কম্যুনিস্ট পার্টি ও সন্ত্রাসবাদী দলগুলির কার্যকলাপ বিষয়ে সবচেয়ে প্রামাণ্য দলিল—বাংলা গোয়েন্দা দফতরের সংকলন—Policy and Activities of the Terrorist Parties in Bengal from 1937 to August 1939 ও গোয়েন্দা বিভাগের ডিরেক্টর জে· এম· ইউয়ার্টের এক সমীক্ষা—Communism in India.[২৪৪]

উচ্চ নীচ ক্রমে কম্যুনিস্ট পার্টি (১৯৩৪ থেকে বেআইনী)-র সংগঠন ছিল নিম্নরূপ—



পলিট ব্যুরো　　　　সেন্ট্রাল কমিটি

প্রাদেশিক কমিটি
(যেমন বেঙ্গল কমিটি, কলকাতা)

জেলা সংগঠনী কমিটি
বা জেলা কমিটি

কন্ট্যাক্ট কমিটি
বা স্থানীয় কমিটি

বিভিন্ন ফ্রন্ট

পার্টির প্রথম দিকের ইতিহাস আগেই কিছু বলা হয়েছে। ১৯২৮-এর কমিণ্টার্নের ষষ্ঠ বিশ্ব কংগ্রেস জাতীযতাবাদী দল, বিশেষত কংগ্রেস, সম্পর্কে যে নীতি ঘোষণা করেছিল, ১৯৩৫-এ সপ্তম কংগ্রেস তা আমূল পরিবর্তন করে। ১৯২৮-এ বলা হয়েছিল, চীন , ভারত ও মিশরের বুর্জোযাবা জাতীযতাবাদী বুলি আউড়ে জনগণকে প্রভাবিত কবছে ও আন্দোলনের ভয দেখিযে সাম্রাজ্যবাদকে কিছু সুবিধা দিতে বাধ্য করছে। সঠিক সাম্যবাদী কৌশলে জনগণকে বুর্জোয়া দলগুলির প্রভাব থেকে মুক্ত করতে হবে। "The Communists must unmask the national reformism of the Indian National Congress..." প্রাভ্দায (১৯৩০) যে Platform of Action of the CP of India প্রকাশিত হয়, তাতে বলা হযেছিল, "ভারতে বিপ্লবের সবচেয়ে বড় বিপদ যে জনগণ এখনো কংগ্রেস সম্পর্কে 'খোয়াব' দেখছে—বুঝতে পারছে না এটা একটা ধনিকদের শ্রেণীসংগঠন..." পরে 'ইনপ্রেকর'-এ ও 'ডেইলি ওযার্কার'-এ মহাত্মা গান্ধীব প্রেম, দীনতা, ইত্যাদি ব্যাপাবে ধোঁয়াটে কথাবার্তাকে একটা আবরণ আখ্যা দেওয়া হযেছিল, যাব আড়ালে ভারতীয় ধনিকদের স্বার্থ বক্ষিত হয়, সমাজিক অনৈক্য ও শোষণের চিরন্তনতা প্রতিপাদিত হয়। কংগ্রেসেব মধ্যেও আবাব সবচেয়ে নিন্দা করা হয়েছিল বামমার্গী নেহরু, সুভাষ বসু প্রভৃতিকে। এঁদেব জনগণ থেকে দূরে সরিয়ে শ্রমিক কৃষকদের কম্যুনিস্ট পার্টির পতাকাতলে আনতে হবে।

কৌশল কাজে পবিণত হবাব আগেই মীরাট মামলার মাধ্যমে কম্যুনিস্ট নেতাবা বন্দী হলেন। পার্টি থেকে বিতাড়িত হযে এম এন রায়ের স্বদেশ প্রত্যাবর্তনে বিপদ বাড়ল। দলেব মধ্যে নানা গোষ্ঠী ছিল। ১৯৩৪-এর মার্চে ডঃ অধিকারী মস্কোতে প্রস্তুত Draft Platform of the Communist Party of India-র ভিত্তিতে রচিত এক থিসিসে আন্দোলনকে দুই পর্বে ভাগ করতে চান। প্রথম পর্বে থাকবে সাধারণ ধর্মঘট, খাজনা বন্ধের জন্য কিষাণ আন্দোলন, পূর্ণ স্বরাজের জন্য দেশব্যাপী অভিযান ও পুলিশ এবং সৈন্য বাহিনীর মধ্যে প্রচার। দ্বিতীয় পর্বে হবে সশস্ত্র অভ্যুত্থান। ১৯৩৪-এর ১১ মে পার্টির একটা নিয়মাবলী প্রকাশিত হল 'ইনপ্রেকর'-এ। বোম্বাইতে অনুষ্ঠিত সাম্রাজ্যবাদ বিরোধী সম্মেলনে অধিকারী যে মেনিফেস্টো প্রকাশ করলেন তা অনেকটা তাঁর থিসিস অনুযায়ী। তাতে বলা হয়েছিল "The Indian National Congress is a class organisation of the bourgeoisie connected with the liberal

landlords..." কিন্তু কাজ শুরু করার আগেই পার্টি বেআইনী ঘোষিত হল (জুলাই, ১৯৩৪।

১৯৩৫-এর কমিন্টার্নের সপ্তম অধিবেশনে নতুন এক কর্মপন্থা গৃহীত হল এবং ব্রাডলে-দত্ত থিসিস রূপে ভারতে এল। ১৯২৮-এর কংগ্রেস বিরোধিতা ত্যাগ করে পার্টির সদস্যরা কংগ্রেসে, বিশেষত কংগ্রেস সোস্যালিস্ট পার্টিতে, ঢুকে পড়ে। যুক্ত ফ্রন্টের নীতি (শত্রুরা বলেন Trojan horse policy) শ্রমিক সংগঠনেও প্রতিফলিত হয়। মীরাটে অনুষ্ঠিত কংগ্রেস সোস্যালিস্ট কনফারেন্স কম্যুনিস্টদের জন্য দরজা খুলে দেয়। তারা শনৈঃ শনৈঃ সোস্যালিস্ট পার্টির কার্যনিবাহী কমিটিতে, এমনকি সহসচিবের পদেও, গৃহীত হয়। নেহরুর আনুকূল্যে যুক্ত ফ্রন্টের ভাবনা ব্যাপকতর হয। সাজ্জাদ জহীর, জেড এ আহম্মদ ও এম আস্রাফ এ আই সি সি-র সদস্য হন। সি এস পি-ব সদস্য সুন্দরাযা, গোপালন ও নাম্বুদ্রিপাদ অবশ্য পরে সি পি আই-তে ঢোকেন। সুভাষচন্দ্র যখন প্রথম সভাপতি হলেন, তখন সোস্যালিস্ট ও কম্যুনিস্টবা তাঁকে সমর্থন জানায়। ত্রিপুরীতে তারা পূর্ণ না হলেও, উল্লেখযোগ্য,সমর্থন জানিয়েছিল। ফরওয়ার্ড ব্লক গঠিত হলে তারা এক যুক্ত মঞ্চ গঠন করতে চায়। সুভাষবাবু সবাইকে স্বতন্ত্র থেকে এক বাম সমন্বয় কমিটিব মাধ্যমে আন্দোলন করতে বলেন।

১৯৩৭ থেকে গোপন কেন্দ্র গডে তুলছিল কম্যুনিস্টবা। নেহরুব মত বামঘেঁষা নেতাও কম্যুনিস্টদেব কৌশল জানতেন।

"They want to utilise the Congress and at the same time to break through it in directions which are opposed to Congress policy." কংগ্রেস সোস্যালিস্ট পার্টি সম্বন্ধেও তাঁব উচ্চ ধাবণা ছিল না। দক্ষিণপন্থীদের সঙ্গে কলহ করতে গিয়ে তারা "antagonised the large middle group and did not succeed as it might have done, in carrying this large anti-imperialist group with it." লখনউ কংগ্রেসেব পব তিনি তাদের দলেব তিনজনকে ওযার্কিং কমিটিতে নিলেও তাদেব মতভেদেব কথা জানতেন: তাদেব কংগ্রেস-নিন্দাও পছন্দ কবেননি। ত্রিপুবীতে তাদের আচবণে কিঞ্চিৎ আশ্বস্ত হলেও 'বাম সমন্বয় কমিটি' কংগ্রেস প্রস্তাবের বিরুদ্ধে ৯ জুলাই প্রতিবাদ দিবসরূপে পালন করলে তিনি বেশ ক্ষুব্ধ হন।[২৪৬] মার্ক্সবাদী ও রুশ ভক্ত হলেও তিনি মনে করতেন ভাবতেব বাস্তব অবস্থার সঙ্গে সমাজতন্ত্রকে খাপ খাওযাতে হবে, ভাবতেব ভাষায় তাকে কথা বলতে হবে। তাঁর সমাজতন্ত্রী দর্শনে গণতান্ত্রিক মূল্যবোধের একটা উচ্চ স্থান ছিল। স্তালিনের আমলে স্বৈরতন্ত্রের প্রসার তাঁর ভাল লাগেনি। দ্বিতীয়ত, কংগ্রেসের ওপব সমাজতন্ত্র জোব করে চাপাতে চাননি তিনি। একটা মূলত জাতীযতাবাদী প্রতিষ্ঠানের সংগ্রাম এতে ব্যাহত হবে। তৃতীয়ত, গান্ধী থেকে কোনও দিন দূরে চলে যেতে চাননি তিনি। কম্যুনিস্টদের হিংসাশ্রয়ী কর্মপদ্ধতি এজন্যই তাঁর ভাল লাগেনি।

ভাল লাগেনি কংগ্রেস সোস্যালিস্ট দলের চার নেতাবও—মাসানি, মেহতা, লোহিয়া ও পটবর্ধনের। ১৯৩৮-এব সেপ্টেম্ববে মাসানি Communist plot against the CSP নামক পুস্তিকা প্রকাশ করেন। লাহোরে সি এস পি-ব বার্ষিক অধিবেশনে কম্যুনিস্টরা কার্যনিবাহী সমিতি প্রায় দখল করেছিল। ৯ জুলাই (১৯৩৯) কিছু সোস্যালিস্ট, কম্যুনিস্ট ও ফরওয়ার্ড ব্লক সদস্য প্রতিবাদ দিবসরূপে পালন করলে মাসানিরা পদত্যাগ করলেন। তাঁদের সঙ্গে কম্যুনিস্টদের মূল পার্থক্য, তাঁদের মতে, "The attitude towards the

Congress, the adherence to peaceful and legitimate means, and the attitude towards the Soviet Government." সরোজ মুখার্জির মতে তাঁদের বিরুদ্ধে 'Trojan horse' অপবাদ অসত্য। নাম্বুদ্রিপাদ বা গোপালন কেউই কম্যুনিস্ট ছিলেন না, বরং সি এস পি-র কাজে বিরক্ত হয়ে কম্যুনিস্ট হন।[২৪৭] জয়প্রকাশ নারায়ণ কিন্তু পবে মাসানির সন্দেহের সত্যতা স্বীকাব করেছিলেন।[২৪৮]

যুদ্ধ বাধল ৩ সেপ্টেম্বব ১৯৩৯ এবং সঙ্গে সঙ্গে কংগ্রেস, সোস্যালিস্ট, কম্যুনিস্ট (তখন 'ন্যাশনাল ফ্রন্ট' নামে কাজ কবত), লীগ সবাইকে আপন কৌশল স্থির করতে হল। কংগ্রেস সোস্যালিস্টরা দমননীতি ও কর্মী ছাঁটাইয়ের প্রতিবাদ, ব্রিটিশ পণ্য বর্জন, কৃষক আন্দোলন, সাধারণ ধর্মঘটের কর্মসূচি নিল ও বোম্বাইতে 'যুদ্ধ সাব-কমিটি' স্থাপন করল। 'ন্যাশনাল হেরাল্ড'-এর প্রবন্ধে জয়প্রকাশ জানালেন যুদ্ধ বিরোধিতা অবশ্যই করতে হবে, কিন্তু গান্ধী-বিরোধিতা নয়। অন্যদিকে কম্যুনিস্টবা বলতে লাগল, কংগ্রেসের নেতৃত্বে সত্যাগ্রহ আন্দোলনে কোন ফল হবে না যদি না তারা অংশগ্রহণ করে তাকে বৈপ্লবিক সংগ্রামে পবিণত কবে। তাবা প্রস্তাব নেয় : (১) সম্ভব হলে কংগ্রেস কমিটির মাধ্যমে, না হলে, সহযোগিতায়, গণবিক্ষোভ, সভা, শোভাযাত্রা কবতে হবে, (২) সাম্রাজ্যবাদী যুদ্ধ ও অর্ডিন্যান্স-রাজ্যের বিরুদ্ধ ওয়ার্কিং কমিটির নির্দেশ সমর্থন করতে হবে, (৩) ব্রিটিশ বিভাজন নীতির বিরুদ্ধে মুসলিম ও অন্য সংখ্যালঘুদেব কাছে আবেদন বাখতে হবে, (৪) এমন কিছুই করা হবে না যা আইন অমান্য ও বাজনৈতিক ধর্মঘট বিষয়ে ওয়ার্কিং কমিটিব নিষেধাজ্ঞা লঙ্ঘন মনে হয়, (৫) শ্রমিক, কিষাণ প্রভৃতি বিভিন্ন ফ্রন্টেব প্রতিনিধিদের নিয়ে কংগ্রেস কমিটি গডতে হবে, (৬) প্রচাবপত্র প্রকাশ ও বিতবণ আশু কর্তব্য, (৭) কংগ্রেস কমিটির মাধ্যমে, না হলে সমমর্মী কংগ্রেসীদেব সাহায্যে,কংগ্রেস স্বেচ্ছাসেবীদেব তালিকাভুক্ত করতে হবে। সব কমরেড যেন স্বেচ্ছাসেবী দলে যোগ দেয। কংগ্রেসের উঁচু সারির নেতারা কম্যুনিস্ট-বিবোধী হলেও নীচের নেতারা সহানুভূতিশীল। সংগ্রাম আবম্ভ হলে এরাই স্থানীয় সংগ্রাম সমিতিগুলিব কর্তৃত্ব পাবে। "আজ যদি আমরা তাদের বিশ্বাস উৎপাদন করতে পারি এবং তাদেব সঙ্গে যুদ্ধ-বিরোধী প্রচার শুরু কবি, শীঘ্রই তাহলে আমরা আবো বেশি প্রভাব বিস্তাব কবতে পাবব।" শ্রমিকদের ২৫% মজুবি বৃদ্ধি, খাদ্য মূল্য বৃদ্ধি বাবদ ভাতা, কিষাণদের খাজনা মকুব ও কব হ্রাস যুদ্ধ বিরোধেব সঙ্গে জুড়ে দেওয়া হল। "Mixing anti-war propaganda with these demands will enable us to mobilise the workers and peasants *en masse*." জনগণকে হাত করে সংগ্রামেব নেতৃত্ব অধিকাবেব কৌশলটা স্পষ্ট। এ ছাডাও ছিল গোপন কাজের ব্যবস্থা—কিছু নেতা গা ঢাকা দেবেন, কারাববণ করবেন না। এমনকি দৃষ্টিও আকর্ষণ কববেন না। কেন্দ্রীয় কমিটিব গোপন ঘাঁটি হল বোম্বাই, নেতা—অধিকারী ও পি সি যোশী। গোয়েন্দা দফতরের রিপোর্টে দেখি ইউ. পি; সি. পি., বোম্বাই ও বিহারে সংগঠিত অন্তর্ঘাতেব কথা বলা হচ্ছে। নাৎসী-সোভিয়েত চুক্তিকে সমর্থন জানানো হল, কারণ এর ফলে সাম্রাজ্যবাদীবা পারস্পবিক সংঘর্ষে দুর্বল হয়ে পড়বে ও বিশ্ব বিপ্লবের পথ সুগম হবে।[২৪৯] এই উদ্দেশ্যে বাজদ্রোহী পুস্তিকা ছড়ানো হচ্ছিল। তাব মধ্যে দুটি উল্লেখযোগ্য—(১)ডঃ অধিকারীর The Second Imperialist War,[২৫০] (২) The Communist পত্রিকার দ্বিতীয খণ্ডেব প্রথম সংখ্যা (নভেম্বর, ১৯৩৯)। প্রথমটির বক্তব্য—ব্রিটিশ সাম্রাজ্যবাদীরা কিছুতেই যুদ্ধের উদ্দেশ্য বর্ণনা করছে না কারণ তারা হিটলারেব বদলে অন্য কোন প্রতিক্রিয়াশীল, কিন্তু বন্ধুভাবাপন্ন, শক্তি প্রতিষ্ঠা করতে

চায়—যা রাশিয়ার ওপর ঝাঁপিয়ে পড়বে। অন্যদিকে রাশিয়া চায় বিশ্বশান্তি। তাই সব স্বাধীন দেশের প্রলেতারিয়েতের কর্তব্য ফাসিস্তপন্থী সরকারের পতন ঘটানো, পরাধীন ভারতে ব্রিটিশ শাসনের অবলোপ, সর্বত্র ফাসিস্ত-বিরোধী যুক্তফ্রন্ট প্রবর্তন। স্লোগান হবে—"Convert imperialist war into a democratic war." দ্বিতীয় প্রবন্ধটির একটি পবিচ্ছেদের শিরোনাম লক্ষণীয়—"Revolutionary, fight for peace, transform imperialist war into civil war, defend the Soviet Union." গান্ধীবাদী অহিংসাব সংস্কারকামী চালচিত্র ভেঙে দিতে হবে, কংগ্রেসকে আপোস করতে দেওয়া হবে না। কংগ্রেস যেন মেনশেভিক, তাই বলশেভিক পদ্ধতিতে তাকে রুখতে হবে। ১৯৪০ সালে সি পি আই-এব বঙ্গীয় প্রাদেশিক শাখা প্রকাশিত Red Flag-এর প্রচারের কথা পরে বলা হবে।

প্রাক্তন সন্ত্রাসবাদীদের প্রতিক্রিয়া দিয়ে শেষ করি। হোম ডিপার্টমেণ্টের এফ· এইচ· পাক্‌ল (Puckle)-এর মতে ১৯৩৯-এর মধ্যে কম্যুনিস্টবা প্রায় সব সন্ত্রাসবাদীদের অন্তর্ভুক্ত করে ফেলেছিল।[২৫১] আলিপুর সেন্ট্রাল জেলে আবদুল হালিম (১৯৩৪) ও সরোজ মুখার্জি (১৯৩৫) দেওলি ও আন্দামানের সঙ্গে যোগ স্থাপন করেন। ১৯৩৬-এ প্রেসিডেন্সি জেলে তাঁরাই কম্যুনিস্ট সেল স্থাপন করেন। সি পি আই-এর অধীনে জেল কমিটি কাজ কবত। অনুশীলন দল কিন্তু দু ভাগ হয। এক শাখা (A. R. G.—অনুশীলন রিভোল্টেড গ্রুপ) সি পি আই-এব সদস্য হলেও স্বাতন্ত্র্য বজায় রেখেছিল। অন্য শাখা প্রতুল গাঙ্গুলীর নেতৃত্বে বাংলা ও ইউ· পি·-ব সৈন্য বাহিনীতে বিদ্রোহ লাগাবার চেষ্টা করে। বাংলাব গোয়েন্দা বিভাগেব কর্তা ডি· এ· ব্র্যানডেনেব মতে শ্রীসঙ্ঘ ও বি ভি গ্রুপ সন্ত্রাসবাদেব নীতিতে অবিচল ছিল ও সুভাষকে সমর্থন করত। যুগান্তর দলের এক শাখা (যাদুগোপাল মুখোপাধ্যায়েব অধীনে) প্রকাশ্যে মানবেন্দ্রনাথ বায়ের সঙ্গে সহযোগিতা করত। অন্য শাখা ছিল সুবেন ঘোষের অধীনে। এঁরা বিধান রায়ের সরকারী কংগ্রেসকে সমর্থন করেন বলে এক উপদল সুভাষের দিকে চলে যায়। যাদুগোপালের দল, অনুশীলন, বি ভি, শ্রীসঙ্ঘ ও আনন্দবাজার গ্রুপ (?)-এর সাহায্যে ১৯৩৮-এর এপ্রিলে সুভাষবাবু জেতেন ও বি পি সি সি কবজা কবেন।[২৫২] মানবেন্দ্রনাথ রায় হতাশ হয়ে ১৯৩৯-এর জুনে বাংলা ছেড়ে যান। যুগান্তরের একদল "স্বাধীন কম্যুনিস্ট পার্টি" গড়েন।

স্বাধীনতা সংগ্রামেব যে মূল স্রোত—কংগ্রেসেব বিরুদ্ধে কম্যুনিস্ট, সন্ত্রাসবাদী, সকলের এত অভিযোগ তার যুদ্ধাবম্ভে কি প্রতিক্রিয়া হল ?[২৫৩] কংগ্রেস দীর্ঘকাল ধবে জার্মেনী, ইতালী ও স্পেনের ফাসিস্ত জমানাব নিন্দা করে আসছিল। বলা বাহুল্য, এই নিন্দার প্রবক্তা ছিলেন নেহরু। সুভাষেব নানা পত্রে ও ভাষণে আমবা কৌটিল্যনীতিব উল্লেখ শুনি কিন্তু কংগ্রেস শুধু বলছিল, কোন সাম্রাজ্যবাদী যুদ্ধে তারা ইংরেজদের পক্ষ নেবে না। ৩ সেপ্টেম্বর যুদ্ধ যখন সত্যই শুরু হল তখন বড়লাট ভাবতের পক্ষ থেকে যুদ্ধ ঘোষণা কবলেন, ডিফেন্স অভ ইণ্ডিয়া অর্ডিন্যান্স চালু করলেন ও পার্লামেণ্ট ১৯৩৫-এর সংস্কার একদিনে সংশোধন করে ভাবত সরকারকে প্রাদেশিক স্বায়ত্ত শাসন প্রয়োজনে মুলতুবি রাখার ক্ষমতা দিলেন। অগত্যা কংগ্রেসকে এমন অবস্থান নিতে হল যা একই সঙ্গে বহির্বিশ্বের আদর্শবাদীদের কাছে আবেদন রাখতে পারে আবার দেশের অভ্যন্তরে বামপন্থীদের পালের হাওয়া কেড়ে নিতে পারে। ফাসিস্ত-বিরোধী আদর্শবাদ ও সাম্রাজ্যবাদ-বিরোধী জাতীয়তাবাদের দোটানায় প্রথমদিকে কংগ্রেসের কথাবার্তায় একটা অস্পষ্টতা লক্ষ্য কবি। গান্ধী নাকি ৪ সেপ্টেম্বর লিনলিথগোকে বলেন, পার্লামেণ্ট ও

ওয়েস্টমিনস্টার অ্যাবের ধ্বংসের কথা স্মরণ করে তাঁর হৃদয় বিদীর্ণ হচ্ছে।[২৫৩ক] ইউ· পি·-র মন্ত্রীরা যুদ্ধে সহযোগিতা করতে চাইছিলেন। নেহরু এ ব্যাপারে অগ্রণী ভূমিকা নেন। ১৪ সেপ্টেম্বর ওয়ার্কিং কমিটি যে প্রস্তাব গ্রহণ করে তা নেহরুর দুটি খসড়া মিলিয়ে সুর কিছু মোলায়েম করে রচিত।[২৫৪] তাতে বলা হয়, যখন ভারতীয়দের মতামত না নিয়ে যুদ্ধ চাপিয়ে দেওয়া হয়েছে, ভারতের গণতান্ত্রিক স্বাধীনতার দাবি মানা হচ্ছে না এবং যেটুকু ছিল হরণ করা হচ্ছে তখন তার পক্ষে পোল্যাণ্ডের ওপর নাৎসী আক্রমণের অজুহাতে যুদ্ধ সমর্থন করা সম্ভব নয়। সহযোগিতা হয় সমানে সমানে। যদি ব্রিটেন সত্যই গণতন্ত্র রক্ষার্থে যুদ্ধে নেমে থাকে তবে তার এখুনি ভাবতে পূর্ণ গণতন্ত্র স্থাপন করা উচিত। এই কাবণে ব্রিটেনকে তার সামরিক লক্ষ্য অবিলম্বে স্পষ্টভাবে ঘোষণা করতে হবে এবং ভারতে প্রয়োগ করতে হবে। নেহরু এই যুদ্ধ ন্যায়সঙ্গত মনে করলেও সাম্রাজ্যবাদের কথা ভোলেননি। প্রস্তাব পড়ে বেযাত্রিচে ওয়েব তাঁর ডায়েরিতে লেখেন, "Nehru has called the British bluff." নেহরু, প্যাটেল ও আজাদকে নিয়ে এক যুদ্ধকালীন সাব কমিটি গঠিত হয়। ১৫ সেপ্টেম্বব গান্ধী বলেন, তিনি বিনা শর্তে সাহায্য কবতে চান কিন্তু নেহরুর ভয় ছিল, যে-বৃটিশ সরকার গত এক বছব ধরে ইউরোপে বারংবাব নীতি ও আদর্শভ্রষ্ট হয়েছে তারা কি ভারতবর্ষে ঠিক কাজ করবে ?[২৫৫] তিনি স্পষ্টভাবে জানিয়ে দেন, শর্তাধীনে সাহায্য কবতে তিনি বাজি। "We want to see the end of the law of jungle, but we also want to see the end of imperialism." তিনি মনে করিয়ে দেন স্বাধীন ভারত তার বিপুল সাহায্যসম্ভার নিয়ে যুদ্ধে নামলে বিশ্ব-মানবের কল্যাণই হবে। 'ন্যাশন্যাল হেবাল্ড'-এ লিখলেন, "A statement of war aims should...include : the liberation of countries taken by Hitler, the ending of the Nazi regime, no truce or pacts with fascist powers, and the extension of democracy and freedom by the winding up of the imperialistic structure and the application of the principle of self-determination."[২৫৬] আপাতত এক্সিকিউটিভ কাউন্সিল সম্প্রসারণ ও কনস্টিট্যুয়েন্ট অ্যাসেম্বলির দাবি উঠল। ১৬ সেপ্টেম্বর সাক্ষাৎকাবে গান্ধী জনৈক ভারতীয়কে প্রতিবক্ষামন্ত্রী করার কথা তোলেন।

এ সব পড়ে বড়লাট স্থির কবলেন কংগ্রেসের সঙ্গে সহযোগিতা চেয়ে লাভ নেই, তার চেয়ে মুসলিমদের সঙ্গে বন্ধুত্ব করা শ্রেয়। প্রথম দিকে জিন্নার চেয়ে তাঁর বেশি বিশ্বাস ছিল সিকান্দাবের ওপর। বস্তুত যুদ্ধ বাধলে পঞ্জাব ও বাংলার গুরুত্ব হবে অপরিসীম। "I am perfectly clear in my own mind that we have the whole-hearted support of the Punjab while Fazlul Huq has also publicly lent his support to our attitude...[২৫৭] দেশীয় রাজন্যবর্গ তো সাহায্য করতে উন্মুখ। জুনেই তিনি ফেডারেশনেব আশা ত্যাগ করেছিলেন। জামসাহেব যে-সব পূর্ব শর্ত আরোপ করেছিলেন তা কংগ্রেস কোনও দিন মানতে পারে না।[২৫৮] বিকানীর বিরোধিতা কবছিলেন। সর্বাধিক রক্ষাকবচ চাইছিলেন নিজাম। ৩১ আগস্টের চিঠিতে জানতে পারি দেশীয় রাজ্যেব যে জনসংখ্যা ও রাজ্যদের জন্য নির্ধারিত আসনের যে সংখ্যা যোগ দিলে ফেডারেশন চালু হবে তাব থেকে এক চতুর্থাংশ কম যোগ দিয়েছে। দুদিন পরে যুদ্ধ শুরু হলে, ফেডারেশনের প্রহসনের পর যবনিকা নেমে এল। এতে প্রতিরক্ষার ব্যাপারে কোন ক্ষতি হয়নি। জিন্নাকে হাত করার চেষ্টা চলল। জিন্নার প্রথম দাবি হল কংগ্রেসী মন্ত্রিসভাগুলি বরখাস্ত করা হোক। বড়লাট প্রশ্ন করলেন, গণতন্ত্র ছাড়া সমস্যার সমাধান

কি ? জিন্না অকম্পিত কণ্ঠে বললেন, "ভারত ভাগ।"[২৫৯] ১৯৪০-এর পাকিস্তান প্রস্তাব সরকারীভাবে তোলবার আগেই কি তিনি ভারত ভাগের কথা ভাবছিলেন ?

গান্ধীব সঙ্গে ২৬ সেপ্টেম্বরের সাক্ষাৎকারে বড়লাট জানালেন এখনই যুদ্ধের লক্ষ্য ঘোষণা করা সম্ভব নয়। ৩ অক্টোবর নেহরুকে জানালেন, ফেডারেশনের আগে ডোমিনিযানের প্রতিশ্রুতি তিনি দেবেন না। তারপরও নেহরু ৬ তারিখ যে পত্র লিখেছিলেন, তার সুর কড়া ছিল না। নেহরু নাকি সুদূরপ্রসারী কোন সংস্কার চাননি, শুধু পরামর্শদাতার ভূমিকা পেলেই খুশি হবেন।[২৬০] ১০ অক্টোবর এ আই সি সি-তে ওয়ার্কিং কমিটির ১৪ সেপ্টেম্ববের প্রস্তাব ১৮৮-৫৮ ভোটে গৃহীত হল। সবচেয়ে বাধা দেয় সোস্যালিস্টরা। সুভাষ বললেন, "The resolution...represents a policy of inaction..." রাজা ও মুসলিমদের মদত পেয়ে ১৭ অক্টোবর বডলাট ঘোষণা করলেন, মণ্টেগু-চেমস্‌ফোর্ড সংস্কাবেব মুখবন্ধে যা আশ্বাস দেওয়া হয়েছিল (অর্থাৎ ডোমিনিয়ান স্ট্যাটাসেব ?) তাব ব্যতিক্রম হবে না, তবে তা হবে যুদ্ধ শেষে। ভবিষ্যতের শাসনতন্ত্র বিভিন্ন দল, সম্প্রদায়, স্বার্থ, রাজন্যবর্গ—সকলের সঙ্গে আলোচনা কবে স্থির হবে। অন্তর্বর্তী ব্যবস্থা হিসাবে একসিকিউটিভ কাউন্সিল সম্প্রসাবণ ও পবামর্শদাতা কমিটি গঠন করা যেতে পারে।[২৬১] ব্যঙ্গ করে নেহরু লিখলেন, "In 1939 they remind us of an preamble of the Act of 1919."[২৬২]

১৮ অক্টোবর ভাবতসচিব জেটল্যাণ্ড দায়ী করলেন সাম্প্রদায়িক সমস্যাকে। এর প্রতিধ্বনি শুনি বডলাটের প্রতিশ্রুতিতে। মুসলিমদেব তিনি জানালেন—তাদের সম্মতি ছাড়া কোন সংস্কাব আনা যাবে না। গান্ধীর ধৈর্যচ্যুতি ঘটল।[২৬৩] তিনি বললেন, "কংগ্রেস রুটি চেয়েছিল, তাব বদলে পেল পাথব।" ২২ ও ২৩ অক্টোবর অধিবেশনে ওয়ার্কিং কমিটি বড়লাটের ১৭ তাবিখের প্রস্তাব নাকচ কবে দিল এবং যুদ্ধে অসহযোগিতার নিদর্শনস্বরূপ ১৫ নভেম্ববের মধ্যে কংগ্রেসী মন্ত্রীদের পদত্যাগের নির্দেশ দিল। অন্যদিকে একই দিন (২২শে) লীগের দিল্লী অধিবেশন বডলাটের ঘোষণাকে গ্রহণ না করেও সরকার কংগ্রেসের জাতীয় প্রতিনিধিত্বেব দাবি অগ্রাহ্য কবে পবোক্ষভাবে লীগের মুসলিম প্রতিনিধিত্ব স্বীকাব করতে চলেছে এবং তাদেব হাতে শাসন সংস্কাবের ভিটো দিযেছে এতে আনন্দ প্রকাশ করল। মিণ্টোর মতই লিনলিথগো মুসিলিম তুরুপ (crescent card) ফেললেন।[২৬৪] দুঃখ করে নেহরু ন্যাশনাল হেরাল্ড-এ লিখলেন, "It is a tragedy that at the supreme crisis in our national history, the League should have *sided with full-blooded reaction."কিন্তু ট্রাজেডির তখনো ঢের বাকি, সবে* বীজসন্ধি হল।

মাদ্রাজ সরকাব পদত্যাগ করল ২৭ অক্টোবর, ইউ· পি· ৩০শে, বোম্বাই ও বিহার ৩১শে। তবু গান্ধী, রাজেন্দ্র প্রসাদ (ও জিন্না) ১ নভেম্বর বড়লাটের সঙ্গে দেখা করলে বড়লাট আবার জানালেন প্রদেশের ক্ষেত্রে একটা সমঝোতার চেষ্টা হোক ও কেন্দ্রীয় একসিকিউটিভ কাউন্সিলে আসন বণ্টনের প্রস্তাব দেওয়া হোক। সাম্প্রদায়িক অনৈক্যের জন্য তাঁর কাউন্সিলে কয়েকটি আসন ও পরামর্শদাতা কমিটির বেশি কিছু দেওয়া সম্ভব হবে না। যা কিছু দেওয়া হবে তাও অস্থায়ী (ad hoc) ভিত্তিতে।

গান্ধীর মধ্যে যে যুদ্ধাশ্ব সুপ্ত ছিল তা আবার গা ঝাড়া দিল। ৪ নভেম্বর তিনি বললেন, "ওয়ার্কিং কমিটির ক্ষমতা রয়েছে আইন অমান্য ঘোষণা ও নিয়ন্ত্রণের। তবে আমি ওয়ার্কিং কমিটিকে পথ দেখাবার ভার নিয়েছি।" এই সুর বিপজ্জনক। ক্রুদ্ধ নেহরু এডওয়ার্ড

টমসনকে লিখলেন, "We shall have nothing to do with it even if the whole Viceroy's council is offered to us, with the Viceroyalty thrown in. It is a complete change in the outlook, the system, the structure, the objective that is an essential preliminary."[২৬৫] কৃষ্ণ মেনন যখন জানালেন, ব্রিটিশ জনগণ সাম্প্রদায়িক সমস্যার ওপর জোর দিচ্ছে, নেহরু উত্তর দিলেন, লীগই একমাত্র মুসলিম ভাবতের প্রতিনিধি নয়। কংগ্রেসী মুসলিম ছাড়াও রয়েছে অহ্‌রার, জামিয়াত-উল-উলেমা, মোমিন। আব বাংলা, পঞ্জাব ও সিন্ধু কি জিন্নার অনুগত ?[২৬৬]

বড়লাট অহেতুক সাম্প্রদায়িক সমস্যাকে অগ্রাধিকার দেওয়ায় গান্ধী বললেন, ওটা কনস্টিট্যুয়েন্ট অ্যাসেম্বলির জন্য তুলে বাখা হোক। ভারতের স্বাধীনতা লক্ষ্য রূপে ঘোষিত হলেই কংগ্রেস অন্তর্বর্তী সবকারে যোগ দেবে।[২৬৭] নেহরু তার পূর্বেই সংখ্যালঘু স্বার্থ সংবক্ষণের নীতি মানতে রাজি ছিলেন, ব্রিটেনেব সঙ্গে সন্ধিতে তা অন্তর্ভুক্ত করতে, এমন কি, প্রয়োজনে, আন্তর্জাতিক আদালতে সালিশীতে দিতে। শুধু প্রতি প্রদেশের কোয়ালিশনের নীতি মানতে তিনি রাজি ছিলেন না।[২৬৮] জিন্না আদৌ গণপরিষদ চাননি, প্রাদেশিক মন্ত্রিসভায় ঢোকাটাই ছিল তাঁর উদ্দেশ্য। কংগ্রেস মন্ত্রীদের পদত্যাগ করতে নির্দেশ দিলে সেটা ব্যর্থ হয়। কিন্তু শেষপর্যন্ত কংগ্রেসের অপসারণে তাঁর সুবিধাই বাড়ল। মন্ত্রিসভা বর্জনের সিদ্ধান্ত ঠিক হয়নি। এতে সিন্ধু, বাংলা ও পঞ্জাবে জিন্নার হাতই শক্ত হল। ২২ ডিসেম্বব তিনি 'মুক্তি দিবস' ঘোষণা করে ফেললেন।

ইতিমধ্যে ২৫ অক্টোবর, প্রধানত চার্চিলেব প্ররোচনায়, ব্রিটিশ ক্যাবিনেট স্থির কবে—(১) বড়লাটেব চবম ক্ষমতা অবিকৃত থাকবে, (২) ব্রিটেনের সৈন্য সংগ্রহ, সংস্থান ও পরিচালনাব ক্ষমতা অটুট থাকবে, (৩) যুদ্ধের মধ্যে কোন শাসন সংস্কার পাস হবে না এবং (৪) যুদ্ধের পর কি হবে সে প্রতিশ্রুতিও দেওয়া হবে না। ৬ নভেম্বর, আবার চার্চিলের চাপে, যুদ্ধোত্তব স্বাধীনতা ও গণপবিষদের দাবি নাকচ হল। এর পর বড়লাটের করার কিছু ছিল না। কংগ্রেস শাসিত প্রদেশে ৯৩ ধারানুযায়ী ছোটলাটের শাসন প্রবর্তিত হয়। জেটল্যাণ্ড নেভিল চেম্বাবলেনকে গণপরিষদের প্রতিশ্রুতি দিতে বলেছিলেন[২৬৯] কিন্তু লিনলিথগো বললেন, এতে ব্রিটেনের আসল উদ্দেশ্য—"to hold India to the Empire."—ব্যাহত হবে।[২৭০] বাধ্য হয়ে ২২ ডিসেম্বর আইন অমান্যের প্রস্তুতিপর্ব রূপে অহিংসা ও গঠনমূলক কর্মসূচি নিল ওয়ার্কিং কমিটি। ক্রিপ্‌সকে লেখা এক চিঠিতে জিন্না ও লীগের বিরুদ্ধে বিষোদ্‌গার করলেন নেহরু।[২৭১] বড়লাটের সঙ্গে ৫ ফেব্রুয়ারি এক সাক্ষাৎকাবের পর গান্ধী আবার ব্রিটেনের বিবেকের কাছে আবেদন রাখলেন—কিঞ্চিৎ উচ্চতর গ্রামে। ৫ মার্চ তিনি হুমকি দিলেন—আইন অমান্যের জন্য অন্তরের আদেশ যে কোনো দিন আসতে পারে।

গোয়েন্দা দফতরের মতে রামগড় কংগ্রেসের আগে নিয়ন্ত্রণ গান্ধীর হাতেই ছিল। বামপন্থীবা মনে করছিল আন্দোলন আসন্ন, আর দক্ষিণপন্থীরা চাইছিল কথাবার্তা চলুক।[২৭২] অনেকেই গান্ধীর দীর্ঘসূত্রিতা, বড়লাটের সঙ্গে বারংবার সাক্ষাৎকার, নরম ও গরম সুরে বিবৃতি প্রদান পছন্দ করেনি। সুভাষ বসুর ধারণা ছিল, "ব্রিটিশ সরকারের সঙ্গে সমঝোতার চেষ্টা চলছে রঙ্গমঞ্চের অন্তরালে।" নেহরুও গান্ধীকে সতর্ক করে দিয়েছিলেন—তাঁর কাজের অপব্যাখ্যা হচ্ছে।[২৭৩]

তবু কেন মহাত্মা এভাবে চলছিলেন ? প্রথমত, প্রতিপক্ষের হৃদয়ের পরিবর্তন সহজসাধ্য

নয় বলে সত্যাগ্রহীর কর্তব্য তাকে যথেষ্ট সময় দেওয়া। ব্রিটেনের বিপদের পরিপ্রেক্ষিতে তা আরও কঠিন হয়েছিল বলে তিনি সময়সীমা বাড়াচ্ছিলেন। দ্বিতীয়ত, ব্রিটেন যতই শত্রু হোক, নাৎসী কার্যকলাপে গান্ধীর বিতৃষ্ণা জাগা অস্বাভাবিক নয়। একটা ব্যাপক আন্দোলন শুরু করে অপ্রস্তুত ব্রিটেনকে বিব্রত করতে চাননি তিনি।

নেহরুর মত না হোক, তিনিও বুঝতে পারছিলেন এই যুদ্ধের প্রকৃতি ঠিক প্রথম মহাযুদ্ধের মত নয়। ফাসিজমেব অভ্যুত্থান ও প্রসারে গণতান্ত্রিক দেশগুলির যথেষ্ট হাত থাকলেও শেষপর্যন্ত যখন তারা ফিরে দাঁড়িয়েছে তখন তাদের দুর্বল হাত আরো দুর্বল করার ইচ্ছা তাঁব ছিল না। এখানেই সুভাষের সঙ্গে তাঁর বিরোধ—তিনি কৌটিল্যনীতির নিরঙ্কুশ প্রবক্তা ছিলেন না। তৃতীয়ত, আন্দোলনের জন্য দেশ বা কংগ্রেস তৈরি হয়নি একথা অনেকদিন আগে থেকেই তিনি বলে আসছিলেন এবং এজন্য সুভাষের সঙ্গে মতভেদও হয়েছিল। মূলত, বামপন্থীদেব তিনি দূরদৃষ্টিহীন adventurist মনে কবতেন, লক্ষ্য ও উপায় নিয়ে কোন মাথাব্যথা তাদের ছিল না। চতুর্থত, সেই ১৯৩০ থেকে তিনি দুটো দুর্বলতার কথা বলে আসছেন—সাম্প্রদায়িক অনৈক্য ও দুর্নীতিপরায়ণতা। জিন্নার সঙ্গে শেষ কথাবার্তায়ও প্রথমটার কোন সুরাহা হয়নি আর দ্বিতীযটা কংগ্রেসী মন্ত্রীদেব আমলে বেড়েছে বই কমেনি। তাঁব আশঙ্কা ছিল সত্যাগ্রহ জোরদার হলে সাম্প্রদায়িক সংঘর্ষ বাধবে ও ইংরাজরা তার সুযোগ নেবে। জেটল্যাণ্ডের ১৮ অক্টোবরের ভাষণ, লিনলিথগোব নানা বক্তৃতা থেকে এ সত্য সূর্যের মত ভাস্বব। পঞ্চমত, ইংবেজবা কংগ্রেসের দাবি মেনে নিলে কংগ্রেস কিভাবে তাদের সাহায্য দেবে তা নিয়ে তাঁব ও তাঁর সহকর্মীদের মতদ্বৈধ দেখা দিয়েছিল। গান্ধীব মতে সামবিক (অর্থাৎ সহিংস) সাহায্য দেবাব কথা ওঠেই না কিন্তু অন্যরা তাতে রাজি ছিলেন।

গান্ধীর মনোভাব বুঝে মুন্সী ও ভুলাভাই বড়লাটকে বলেছিলেন, জিন্নাকে প্রশ্রয় দিযে গান্ধী ও দক্ষিণপন্থীদের দূবে সবিযে দেওয়া ঠিক হচ্ছে না।[২৭৪] কিন্তু বড়লাট এখনও অন্তর্বর্তীকালে কাউন্সিল সম্প্রসারণ ও যুদ্ধান্তে ডোমিনিয়ান স্ট্যাটাসেব আশ্বাসকে যথেষ্ট মনে করছিলেন। তাঁর ভারতসচিবকে লেখা ফেব্রুয়ারি ও মার্চের চিঠি বিশ্লেষণ করে দেখেছি তাতে নিম্নলিখিত ক্রিয়াপদগুলি পুনঃপুনঃ ব্যবহৃত : hold out, refrain from, lie back, avoid running after (the Congress).[২৭৫]

মুন্সীর ভয় অমূলক ছিল না। বামপন্থীদের চাপে নেহরু বিব্রত বোধ করছিলেন। কংগ্রেসীদের মনোবল ভেঙে পড়ছিল এবং সংগ্রামে দেরি হলে অনুকূল বাতাবরণ থাকবে না একথা গান্ধীকে জানান তিনি।[২৭৬] আজাদকেও।[২৭৭] গান্ধী যে ক্রমশ ইংরেজদের সহানুভূতিহীন ব্যবহারে বিরক্ত হচ্ছিলেন তার প্রমাণও পাওয়া যাবে কৃষ্ণ মেননকে লেখা নেহরুর চিঠিতে।[২৭৮] তিনি বুঝেছেন ডোমিনিয়ান ও স্বরাজ সমার্থক নয়। তাঁর কনস্টিট্যুয়েন্ট অ্যাসেম্বলি বিষয়ে ধারণা আরও প্রগতিশীল হয়েছে। রাজন্যবর্গ ও সংখ্যালঘু সমস্যাকে তিনি সাম্রাজ্যবাদের অঙ্গ বলে বুঝতে পারছেন।

এসবেব ফলশ্রুতি রামগড কংগ্রেসেব প্রস্তাব (২০ মার্চ ১৯৪০)। স্থির হল (১) সাম্রাজ্যবাদী যুদ্ধে অংশ নেওয়া হবে না। (২) ডোমিনিয়ানের মর্যাদা যথেষ্ট নয়। (৩) গণপরিষদ চাই এবং বোঝাপড়া দ্বারা বা সালিশী দ্বারা সংখ্যালঘু অধিকার রক্ষিত হবে। (৪) কংগ্রেস সাংগঠনিকভাবে প্রস্তুত হবে। কোন সংকট দেখা দিলে আইন অমান্য শুরু হবে। (৫) গান্ধী তাব নেতৃত্ব দেবেন কিন্তু শৃঙ্খলা-সাপেক্ষে ও গঠনমূলক কর্মসূচি পালিত হলে। এই পিছুটানের বিরোধিতা করে কম্যুনিস্টবা ও বামপন্থীরা কিন্তু পায় মাত্র ষোল ভোট। ইতিমধ্যে ওয়ার্কিং কমিটি বি পি সি সি-কে মুলতুবি ঘোষণা কবায় সুভাষ বসু নিকটবর্তী কিষাণনগবে Anti-Compromise Conference নামে সমান্তবাল অধিবেশন চালান।[২৭৮ক] ওয়ার্কিং কমিটির আলোচনা (১৬-১৯ মার্চ)-য় পডি গান্ধী বলেন, সত্যাগ্রহ শুরু হলে সরকাব কিছু কববে না কিন্তু লীগ ও অন্যান্য কংগ্রেস-বিরোধীদের লেলিয়ে দেবে। প্যাটেল এটা মেনে নিয়েও বলেছিলেন—অন্তত ব্যক্তিগত সত্যাগ্রহ আবম্ভ না করলে কংগ্রেস হতোদ্যম হযে পডবে। ৪ জানুয়ারি থেকে ১৪ এপ্রিল পর্যন্ত সুতিকল শ্রমিকদেব ধর্মঘট, খাদ্য ভাতা নিযে কানপুরে শ্রমিক অসন্তোষ, ইম্পিরিযাল টোব্যাকোর ধর্মঘট, চিনিকলে অসন্তোষ বুঝিয়ে দিল বাতাস কোন দিকে বইছে। গান্ধী এ প্রস্তাব নিয়ে চিন্তা কবতে বাজি হন।[২৭৯] বোঝা যায শুধু বামপন্থীদেব নয তথাকথিত দক্ষিণপন্থীদের চাপও পডছে গান্ধীব ওপব।

লীগেব লাহোর প্রস্তাব ('পাকিস্তান' প্রস্তাব বলে খ্যাত) পডে বডলাট কিছুটা আশ্বস্ত হলেন। পাকিস্তানের পূর্ব ইতিহাস আগেই কিছু বলা হযেছে। জিন্না তখন কান দেননি। কিন্তু কৌমকে খুশি বাখতে কংগ্রেসী শাসনেব বিরুদ্ধে নানা মিছে অপবাদ দিতে দিতে তিনি নিজের কথাব জালে জডিযে পডলেন। ১৯৩৯-এব মার্চে লীগ একটা বিশেষ কমিটি গঠন করল পৃথকজাতিতত্ত্বেব ভিত্তিতে মুসলিমদেব জন্য স্বতন্ত্র রাষ্ট্রবিষযক নানা প্রস্তাব বিচার কবতে। একটা হল সিকান্দাবের প্রস্তাব। তাতে কেন্দ্র হবে দুর্বল, পঞ্জাব কর্তৃত্ব কববে সিন্ধু, সীমান্ত ও বালুচিস্তানের ওপব। দ্বিতীয়টা—বহমত খানেব। আটটি মুসলিম বাষ্ট্র আলাদা করে নিযে গঠিত হবে Pakistan Commonwealth of Nations. তাব সঙ্গে মধ্য এশিয়া ও তুবস্কেব সংহতি স্থাপিত হবে।[২৮০] তৃতীয়টি হল আলিগড প্রস্তাব। ভাবতকে তিনটি আলাদা রাষ্ট্রে ভাগ কবা হবে—একটি হিন্দুস্তান, অন্য দুটি মুসলিম শাসিত বাষ্ট্র। হিন্দুস্তান থেকে আবাব দিল্লী ও মালাবার নিযে নেওযা হবে। তিনটি প্রস্তাবেব মধ্যে ঐক্যসূত্র ছিল—মুসলিমদেব পৃথক জাতিত্ব। তদনুসাবে কংগ্রেস প্রস্তাবিত বযস্ক ভোটাধিকারের ভিত্তিতে গঠিত গণপবিষদেব ধাবণা পবিত্যজ্য।[২৮১] আয়েষা জালালেব মতে, সবচেয়ে গুরুত্বপূর্ণ ছিল জাফরুল্লা খাঁর চতুর্থ প্রস্তাব।[২৮২] এবও বৈশিষ্ট্য ছিল দুর্বল ফেডারেল কেন্দ্র। তবে এতে মুসলিম ফেডারেশনগুলি সাম্প্রদাযিক ভিত্তিতে গঠিত হবে না। জিন্না কোনটাই চাননি। কেন্দ্রে লীগ দল শক্তিশালী না হলে মুসলিম সংখ্যালঘু প্রদেশগুলি বিপন্ন হবে। তা ছাড়া যিনি কেন্দ্রে মুসলিম কৌমের অনন্য মুখপাত্র হবেন, তিনি তাকে দুর্বল করতে চাইবেন কেন ? ইউ. পি. ছিল তাঁর পীঠস্থান। পূর্বে ও পশ্চিমে দুটো আলাদা রাষ্ট্র তৈরি হলে ইউ. পি-র মুসলিমদের ফাযদা কি ? এসব গোলমাল এড়াতে মুসলিম রাষ্ট্রগুলির সীমানা নির্দেশ করা হল না। জনৈক সদস্য যখন বললেন, এতে

অবিভক্ত পঞ্জাবেব কথা স্পষ্টভাবে বলা হোক, লিয়াকত আলি খাঁ উত্তর দিলেন, **"If we say Punjab that would mean that the boundary of our state would be Gurgaon, whereas we want to include in our proposed dominion Delhi and Aligarh which are centres of our culture...Rest assured that we will not have to give away any part of the Punjab."**[২৮৩] অর্থাৎ ব্যাপারটা পুরো অস্পষ্ট বাখলে ব্রিটেন ও কংগ্রেসের সঙ্গে দব কষাকষির সুবিধা হবে একথা ধুরন্ধর বাজনীতিজ্ঞ জিন্না বুঝতেন। তবে এটা তাঁর দুর্বলতারও পরিচায়ক। বাংলা ও পঞ্জাবেব মত সংখ্যাগুরু মুসলিম প্রদেশকে তিনি চটাতে চাননি। জালাল তাই তাঁকে আখ্যা দিয়েছেন—**"a good player with poor hands."**

এই প্রসঙ্গে তিনটে কথা মনে রাখতে হবে। (১) লাহোর প্রস্তাবে 'পাকিস্তান' শব্দটা নেই, (২) দেশভাগের আভাসও নেই, আর (৩) এ প্রস্তাব শুধু অস্পষ্ট নয়, স্ববিরোধী। এর তৃতীয় অনুচ্ছেদ অনুযায়ী পূর্বে ও উত্তর পশ্চিমে দুটি স্বাধীন মুসলিম বাষ্ট্র হবে যাব অংশ **(unit)** গুলি হবে **"autonomous and sovereign".** স্বাধীন বাষ্ট্রের সার্বভৌম অংশ বলতে কি বোঝায়? দ্বিতীয়ত, মুসলিম স্বাধীন রাষ্ট্রগুলি নিজেরা সার্বভৌম হবে শাসনতন্ত্র প্রণয়নেব পব। তবে কি মাঝখানে আর একটা স্তর আছে, অর্থাৎ জিন্নার পক্ষে দর কষাকষির অবসব? তৃতীযত, হিন্দুশাসিত অঞ্চলে সংখ্যালঘুর ওপর সুবিচাব ও মুসলিম শাসিত অঞ্চলে হিন্দুদের প্রতি সুবিচাবেব উল্লেখ কি এক ধবনেব কেন্দ্রের ইঙ্গিত বহন করছে না? কেন্দ্র থাকবে, দুটো স্বাধীন মুসলিম রাষ্ট্র হবে, তাব আবার সার্বভৌম য়ুনিট থাকবে, এ কি অদ্ভুত ব্যবস্থা? সব ভাল কবে বিশ্লেষণ কবে আমাব সিদ্ধান্ত—এটা জিন্নাব একটা চাল **(ploy বা gambit)**। ১৯৪৬ পর্যন্ত জিন্না তথা লীগ এই অস্পষ্ট ও স্ববিরোধী প্রস্তাবেব কোন সুস্পষ্ট ব্যাখ্যা দেয়নি। জিন্না শুধু বলেছেন, হিন্দু ও মুসলিম দুটো আলাদা জাতি, এদের নিয়ে এক বাষ্ট্র গডা যায না। বডলাটেবও মনে হযেছিল এটা দব কষাকষিব হাতিযার, কংগ্রেসেব পূর্ণ স্ববাজ ও গণপবিষদেব 'অসম্ভব দাবি'ব 'অসম্ভব' পাল্টা জবাব।[২৮৪] বেশ পছন্দই করেছিলেন তিনি। মনে হয় আপন কাউন্সিলেব জাফরুল্লা খাঁকে একটা প্রস্তাব আনতে উসকেও দেন। তাঁব হোম মেম্বাব, ম্যাক্সওয়েল, কংগ্রেসকে চূর্ণ কবতে প্রস্তুত হচ্ছিলেন।

১০ মে উইনস্টন চার্চিলেব নেতৃত্বে ব্রিটেনেব মন্ত্রিসভা পুনর্গঠিত হল। নতুন ভারতসচিব এমেবি যখন বডলাটকে ১৯৩৫-এব সংস্কারেব বিকল্প অনুসন্ধান করতে বলেন, তখন তিনি জানান, প্রাদেশিক মন্ত্রিসভাব মাধ্যমে লীগ যুদ্ধে প্রভূত সাহায্য দিচ্ছে। তাদের মৌচাকে ঢিল মেবে লাভ নেই। সৈন্যবাহিনীর শতকবা যাট ভাগ মুসলমান—এ বাস্তব সত্য ভুললে চলবে না।[২৮৫] উৎসাহ পেযে জিন্না দব বাড়িযে চললেন। ২৮ জুনের সাক্ষাৎকারে তিনি বললেন, (১) গণপবিষদ ডাকা চলবে না, (২) কেন্দ্রীয় ও প্রাদেশিক সরকারে মুসলিমদেব জন্য অর্ধেক আসন সংরক্ষণ কবতে হবে ও (৩) তাদেব মনোনয়ন করবে লীগ (অর্থাৎ তিনি নিজে)। কাছাকাছি সমযে নেহরু, রাজেন্দ্র প্রসাদ ও আসফ আলিকে লিখেছিলেন, জিন্নার সঙ্গে বিবোধ সাম্প্রদাযিক নয, বাজনৈতিক। চিরদিনের মডাবেট জিন্না কংগ্রেসেব পেছনে বামপন্থীদের দীর্ঘ ছায়া দেখে ভয় পাচ্ছিলেন।

ওযার্কিং কমিটির শুধু সে ভয়ই ছিল না, জিন্নাব ক্রমবর্ধমান দাবি ও বডলাটের তাতে প্রশ্রয় দেওযায় তাঁরাও আপোসেব জন্য উদগ্রীব হযেছিলেন। ১৭-২১ জুনেব ওয়ার্কিং কমিটি জানাল তাঁদেব শর্ত মেনে নিলে গান্ধী সকল দাযিত্ব ছেড়ে দেবেন, অর্থাৎ সামরিক

সাহায্যদানের কোন বাধা থাকবে না। ৩-৭ জুলাই-এর বিতর্কে রাজাজি বললেন, "আমাদের প্রতিষ্ঠান রাজনৈতিক, অহিংসা প্রচারের যন্ত্র নয়।" পূর্ণ স্বরাজের দাবি কমিয়ে অস্থায়ী, কিন্তু সব দলের প্রতিনিধি নিয়ে, জাতীয় সরকারের দাবি ওঠান হল। রাজাজিকে প্যাটেল ও আজাদ সমর্থন করলেন। প্রস্তাবটা অপছন্দ হলেও ফ্রান্সের পতনে বিষণ্ন নেহরু প্রতিরক্ষার জন্য সামরিক সাহায্য দিতে প্রস্তুত হলেন।[২৮৬] মোটের ওপর গান্ধী ছাড়া সকলেই তাতে রাজি হওয়ায়, এ আই সি সি-র সম্মতি পাওয়া শক্ত হল না। পরে আমরা জানতে পারি, বড়লাট ও এমেরি মিলে একটা নরম ঘোষণার খসড়া করেছিলেন কিন্তু চার্চিলের ২৫ জুলাই-এর কড়া টেলিগ্রামে তা অর্থহীন হয়ে যায়। এমেরি দুঃখ করে বড়লাটকে লেখেন, "The trouble is that he (Churchill) reacts instinctively and passionately against the whole idea of any government of India other than that which he knew forty years ago"[২৮৭]

পর্বত মূষিক প্রসব করল—বড়লাটের ৮ আগস্টের ঘোষণায়। প্রথমত, যুদ্ধের পর ভারতীয়রাই আপন শাসনতন্ত্র রচনা করবে। দ্বিতীয়ত, তারাই নিজেদের মধ্যে বন্ধুত্বপূর্ণ আলোচনা দ্বারা কি ধরনের প্রতিনিধিত্বমূলক প্রতিষ্ঠান তৈরি হবে, কি ভাবেই বা তা কাজ করবে, এসব স্থির করবে। তৃতীয়ত, এখন বড়লাটের শাসন পরিষদ সম্প্রসারণ করা হবে। চতুর্থত, আরো একটা পরামর্শদাতা পরিষদ গঠিত হবে যা কেন্দ্রীয় সরকার কর্তৃক যুদ্ধ পরিচালনার ব্যাপারে জনমতকে জড়িত করবে। তৃতীয় ও চতুর্থ সংস্কারের মাধ্যমে পরবর্তীকালে ভারত ব্রিটিশ কমনওয়েলথের স্বাধীন ও সমান শরিক হবে। এর মধ্যে সবচেয়ে আপত্তিজনক কথা ছিল মুসলিম, রাজন্যবর্গ ও অন্যান্য সংখ্যালঘুদের প্রতি প্রতিশ্রুতি (pledge)—তাদের সম্মতি ছাড়া সরকার কোন সংস্কার গ্রহণ করবে না। এমেরি ঠাট্টা করে বলেছিলেন, এ হল "Linlithgow Charter for Muslims and minorities"।[২৮৮] এই প্রতিশ্রুতি ও চার্চিলের কাণ্ডকারখানা লীগের দৃষ্টিভঙ্গিকে আরও মদত দিল। ১৯৪১-এর আগস্টে যুক্তরাষ্ট্রের প্রেসিডেন্টের সঙ্গে তিনি যে আটলান্টিক চার্টার সম্পাদন করেন তার তৃতীয় ধারা ভারতের প্রতি প্রয়োগ করা হবে না বলে তিনি পার্লামেন্টে ঘোষণা করেন ৯ সেপ্টেম্বর। গান্ধী নিন্দা করলেন। নেহরু খুশি হলেন—সংঘর্ষের সময় সমাগত। এ আই সি সি-র বম্বে (১৫-১৬ সেপ্টেম্বরের) অধিবেশনে বড়লাটের ঘোষণা অগ্রাহ্য হল।[২৮৯] ততদিনে জানা গেছে বড়লাট প্রাদেশিক সরকারদের কঠোর দমননীতি প্রয়োগ করার অনুমতি দিয়েছেন। আশ্চর্যের ব্যাপার শ্রমিক দলও তাতে সায় দিয়েছিল।[২৯০]

জিন্না সুবিধে বুঝে দর বাড়ালেন। বড়লাটের সঙ্গে পত্রালাপে তাঁর দম্ভ প্রকট। তিনি দাবি করলেন কংগ্রেস যদি পরে কাউন্সিলে যোগ দিতে চায়, তবে লীগের শর্তে যোগ দিতে হবে। বড়লাট মনে করলেন এটা আসলে প্রধানমন্ত্রিত্বের দাবি। ২৪ সেপ্টেম্বরের সাক্ষাৎকারের পর জিন্না আর এক কড়া চিঠি লিখলেন। পড়ে এমেরির মনে হল, জিন্না সিংহাসনের পেছনের ছায়া হতে চাইছেন, "and a very definite and visible shadow at that."[২৯১] ২৯ সেপ্টেম্বর লীগ ৮ আগস্টের প্রস্তাব প্রত্যাখ্যান করল। লিনলিথগো আপাতত তা ঠাণ্ডাঘরে রেখে দিলেন। সাম্প্রদায়িক কারণ দেখিয়ে জিন্না প্রত্যাখ্যান করেছিলেন, তাই হক ও সিকান্দারের ইচ্ছা থাকলেও অ্যাডভাইসারী কাউন্সিলে যোগ দেবার উপায় ছিল না। জিন্না তাঁদের মাথার ওপর দিয়ে মুসলিম ভোটদাতাদের কাছে আবেদন করলে কি হবে? লীগকে ভাগ করতেও তাঁরা চান না। এখন থেকে জিন্না তাঁদের

কোণঠাসা করে রাখবেন।

শুধু গান্ধীর পক্ষে আর দেরি করা সম্ভব ছিল না। ১৫ অক্টোবর যুদ্ধ-বিরোধী প্রচারের স্বাধীনতার জন্য তিনি ব্যক্তিগত সত্যাগ্রহ শুরু করলেন বিনোবা ভাবেকে দিয়ে। বিনোবা গ্রেফতার হলেন ২১শে। দ্বিতীয় সত্যাগ্রহী রূপে এগিয়ে এলেন নেহরু। বাক্-স্বাধীনতার সুযোগ নিয়ে তিনি ইউ. পি. কিষাণদের আবার খেপাতে পারেন সে ভয় ছিল কর্তৃপক্ষের। তাই তাঁকে ৩০ অক্টোবর গ্রেফতাব করা হল এবং চার বছরের কারাদণ্ড দেওয়া হল। চার্চিলের মত লোকও এই কঠিন দণ্ডে বিব্রত বোধ করলেন এবং জেলে সদ্ব্যবহারের সুপারিশ করলেন।[২৯২] কংগ্রেস সভাপতি কারারুদ্ধ হলেন ১৯৪১-এর জানুয়ারিতে। মে মাসের মধ্যে ১৪,০০০ সত্যাগ্রহী কারাবরণ করেছিল।

ততদিনে বড়লাট মনস্থির কবে ফেলেছেন। কোন্ দলকে আলোচনার জন্য না ডেকে তিনি একসিকিউটিভ কাউন্সিল সম্প্রসারণ কবলেন। সবসুদ্ধ তের জনেব কাউন্সিলে ৮ জন বেসরকারী ভারতীয় ও ৫ জন সবকাবী সদস্য থাকবেন। এর সঙ্গে তিনি গঠন করলেন ৩১সদস্যের এক জাতীয় প্রতিরক্ষা পরিষদ (National Defence Council)। এর ২২ জন সদস্য আসবে ব্রিটিশ ভাবত থেকে, ৯ জন দেশীয় রাজ্য থেকে।[২৯৩] যে ৮ জন ভারতীয় একসিকিউটিভ কাউন্সিলে এলেন তাঁবা হলেন—নলিনী সরকার, রামস্বামী মুদালিযাব, ফিবোজ খান নুন, সুলতান আহমেদ, এম এস অ্যানি, আকবর হায়দাবি, রাঘবেন্দ্র রাও ও মোদী। হায়দাবিব মৃত্যু হলে তাঁর স্থান নেন স্যার মহম্মদ উসমান। পবে অনুন্নতশ্রেণী থেকে আম্বেদকরকে ও একজন শিখ নেতাকে নেওয়া হয়। তাঁব অনুমতি ছাড়া বাংলা, আসাম ও পঞ্জাবের প্রধানমন্ত্রীবা প্রতিরক্ষা পরিষদের সদস্য হওযায় জিন্না "রেগে পাগল"। এব অন্যতম কাবণ বড়লাট ও এমেবি তাঁর পাকিস্তানের প্রস্তাব সুনজরে দেখেননি।

জিন্না সেপ্টেম্বরের মধ্যে এঁদেব প্রতিবক্ষা পরিষদ ত্যাগ কবতে হুমকি দিলেন। হক তখন লীগ ছাড়লেন, শ্যামাপ্রসাদের সহায়তায় নতুন মন্ত্রিসভা গঠন করলেন ও পুনবায পরিষদে এলেন। সিন্ধুর প্রধানমন্ত্রী আগেই জিন্নাব সঙ্গে কলহ করেছেন। শুধু এতটুকু পরিবর্তন করেই বড়লাট দেখিয়ে দিলেন—জিন্নার দম্ভ কত অসাব। তবু তিনি তাঁকে ছাড়তে পাবলেন না। যুদ্ধের অবস্থা খুবই শোচনীয় হয়েছিল।

দশ মে, ১৯৪০ হিটলাবের ৮৯ ডিভিজন সৈন্য হল্যান্ড, বেলজিয়াম ও ফ্রান্সেব·ওপর ঝাঁপিয়ে পড়ল। এক হাজার ভারী ট্যাঙ্কসহ তিন হাজার সাঁজোয়া গাড়ি ও দশ ডিভিজন সৈন্য ছিল ঝটিকা আক্রমণের প্রধান অস্ত্র।

সবচেয়ে বিস্ময়কর ছিল আর্ডেনেব মধ্য দিযে রুন্ডস্টেটের দ্রুত অগ্রগতি। ক্লিস্ট্ মিউজ নদী অতিক্রম করলেন মাত্র তিনদিনে। হালডার বলছেন, হিটলার আপনাব অবিশ্বাস্য সাফল্যে থমকে না গেলে ২৭ মে ও ৪ জুনের মধ্যে ব্রিটিশ বাহিনীকে ডানকার্ক থেকে অপসারণ করা যেত না। হিটলারের বিখ্যাত জীবনীকার অ্যালান বুলক লেখেন, নাৎসী-সোভিয়েত চুক্তি দ্বাবা হিটলার নিজেকে বিসমার্কের সমকক্ষ করেছিলেন, এখন এই সামরিক জয়ের দ্বারা মোলট্‌কি ও লুডেনডর্ফের জয়কে ছাপিয়ে গেলেন, এমনকি ফ্রেডেরিক দ্য গ্রেট ও নেপোলিয়ানকে চ্যালেঞ্জ জানালেন।[২৯৪]

কিন্তু জয় কি কাজে লাগল ? হিটলার কোনওদিন পশ্চিম ইউরোপে সম্প্রসারণ চাননি। জার্মেনীর 'লেবেনস্রম' পূর্ব ইউরোপে বিধিনির্দিষ্ট। ইংল্যান্ড ও ফ্রান্স তাঁকে মধ্য ও পূর্ব ইউরোপে আধিপত্য বিস্তারে বাধা দিয়েছিল বলে তাদের সঙ্গে যুদ্ধ। তিনি ব্রিটেনের সঙ্গে

মৈত্রী করতে প্রস্তুত ছিলেন, ব্রিটিশ সাম্রাজ্যের বিরুদ্ধেও কোন আপত্তি ছিল না। রুন্‌ডস্টেটকে তিনি নাকি বলেছিলেন—ক্যাথলিক চার্চ ও ব্রিটিশ সাম্রাজ্য পাশ্চাত্য সভ্যতার দুই স্তম্ভ। ইংল্যান্ড যদি জার্মান উপনিবেশ ফিরিয়ে দেয় ও জার্মেনীকে ইউরোপে কর্তৃত্ব করতে দেয় তিনি কেন পশ্চিম ফ্রন্টে যুদ্ধ চালাবেন ? বিশের দশকে তিনি কি লেখেননি, "When we speak of new territory in Europe today we must think principally of Russia and her border vassal states. Destiny itself seems to wish to point out the way to us here...The colossal empire in the east is ripe for dissolution, and the end of the Jewish domination in Russia will also be the end of Russia as a state."[২৯৫]

তবু কেন তিনি সোভিয়েতের সঙ্গে চুক্তি করেছিলেন (২৪ আগস্ট ১৯৩৯) তার বিস্তৃত বর্ণনা প্রাসঙ্গিক নয়। শুধু মনে রাখতে হবে এর সঙ্গে এক গোপন ধাবা (protocol) ছিল। আর ২৪ অক্টোবর ১৯৩৯ ও ১১ ফেব্রুয়ারি ১৯৪০ বাশিয়াব সঙ্গে আবও দুটি অর্থনৈতিক চুক্তি সম্পাদিত হয়। হিটলার চেয়েছিলেন, ১৯৩৫-এব ফ্রাঙ্কো-সোভিয়েত চুক্তি, ব্রিটেন ও ফ্রান্সের সঙ্গে রাশিয়ার দীর্ঘায়িত আলোচনা এবং পোল্যান্ডকে দেওয়া ব্রিটিশ ও ফরাসী গ্যারান্টি এক আঘাতে চূর্ণ করে দিতে। ব্রিটিশ দলিলপত্র থেকে দেখা যায় ইংরেজরা জার্মেনী ও পোল্যান্ডের মধ্যে আলোচনা চেয়েছিল কিন্তু পোল্যান্ডকে চাপ দিতে নয়। ইতিমধ্যে পশ্চিমী গণতন্ত্রের গড়িমশিতে বিবক্ত হয়ে স্তালিন মলোটভেব মাধ্যমে স্যুলেনবার্গের সঙ্গে যোগযোগ কবেন (১৯৩৯, ২০ মে)। আইজ্যাক ডয়সাব সুন্দব বলেছেন, "স্তালিন ব্রিটিশ ও ফরাসী প্রতিনিধিদেব জন্য খোলা বেখেছেন তাঁব সদব দবজা, আর জার্মানদের সঙ্গে আলোচনা চলছে পেছনেব সিঁড়ি দিয়ে।" আজ সন্দেহ নেই যে গণতান্ত্রিক দেশগুলির ভুল চাল স্তালিনকে নাৎসীদের সঙ্গে চুক্তি কবতে বাধ্য কবে।[২৯৬] একমাত্র নাৎসীদেব সঙ্গে বোঝাপড়া হলেই তিনি মহাযুদ্ধে নিবপেক্ষ দর্শকেব ভূমিকা নিতে পাবেন ; গণতান্ত্রিক দেশগুলির সঙ্গে চুক্তি কবলে প্রথমদিন থেকে, সম্পূর্ণ অপ্রস্তুত অবস্থায়, তাঁকে যুদ্ধে জড়িয়ে পড়তে হত। স্তালিনেব সন্দেহ হয়েছিল ব্রিটেন ও ফ্রান্স পোল্যান্ডকে দেওয়া প্রতিশ্রুতি বাখবে না।[২৯৭] আব পুরো পোল্যান্ড যদি জার্মেনীব হাতে চলে যায় রুশ প্রতিরক্ষাশক্তি সম্পূর্ণ বিপর্যস্ত হবে। জার্মেনী পোল্যান্ড ও বল্টিকে রুশ স্বার্থ রক্ষা করবে ইঙ্গিত পেয়ে স্তালিন অধীর আগ্রহে হিটলারের দিকে ঝুঁকলেন। ২৩ আগস্ট বিবেনট্রপ মস্কো এলেন। গোপন প্রোটোকলে পোল্যান্ড ভাগ স্থির হল ; ফিনল্যান্ড, এস্টোনিয়া ও ল্যাটভিয়া রুশ 'প্রভাব মণ্ডলে' এল (যাতে লেনিনগ্রাদ রক্ষা সম্ভব হয)। যুদ্ধ তাঁকে একদিন লড়তেই হবে, জানতেন তিনি। তবু জার অ্যালেকজান্ডার যেমন সময় পাবার জন্য নেপোলিয়ানের সঙ্গে টিলসিটের সন্ধি কবেছিলেন, তেমনি সময় হাতে পেতে হিটলাবের সঙ্গে চুক্তি করলেন স্তালিন।

হিটলারের দ্রুত অগ্রগতি ও অভাবনীয় সাফল্যে ভীত হলেন তিনি। তাঁর সন্দেহ হল পশ্চিমী শক্তিগুলিব ক্লৈব্য রুশ-জার্মান যুদ্ধ বাধানোর জন্য চাল নয়ত ? Nazi-Soviet Relations শীর্ষক দলিলসংগ্রহ অনুসরণ করলে দেখা যাবে পোল্যান্ডে কিভাবে নাৎসীদের মতই আগ্রাসী ভূমিকা নিচ্ছেন তিনি, হিটলারের সঙ্গে মিলে পশ্চিমী শক্তিগুলিকে দায়ী করছেন যুদ্ধ চালানোব জন্য ! ডয়সার লিখছেন, "In lending his support to this 'peace-offensive' of Hitler's, Stalin surpassed himself in hypocrisy." যত হিটলারকে তিনি অবিশ্বাস করছেন, তত সজোরে বন্ধুত্ব ঘোষণা

করছেন ; এমনকি ১৯৩৯-এর অক্টোবরে ও ১৯৪০-এব ফেব্রুয়ারিতে খাদ্যশস্য, কাঁচামাল সরবরাহ করার প্রতিশ্রুতিও দিচ্ছেন। বল্টিকে সৈন্য সমাবেশ ও ফিনল্যান্ড আক্রমণ (৩০ নভেম্বর ১৯৩৯) তাঁর জার্মানি ভীতিরই প্রমাণ। ফ্রান্সেব পতনের পব ভয় আরো বাড়ল। ফলে বল্টিক দেশগুলিতে বিপ্লবের নামে রুশ শাসন স্থাপিত হল। রুমানিয়া থেকে বেসাবাবিয়া ও বুকোভিনা তিনি নিয়েনিলেন। বাল্কান নিযে শুরু হল রুশ-জার্মান রেষারেষি। তবু ব্রিটিশ দূত স্যাব স্ট্যাফোর্ড ক্রিপ্সের সঙ্গে কথাবার্তায (জুলাই, ১৯৪০) এমন কোন ইঙ্গিত তিনি দিলেন না যা জার্মেনীব বিরুদ্ধে ব্যবহাব কবা যায়।

ইংবেজদেব কাবু কবতে না পেরে হিটলার হাঙ্গেবী, রুমানিয়া, বিশেষত বাল্কানের দিকে নজর দিলেন। জাপান ও ইতালীর সঙ্গে মিলে চতুঃশক্তি চুক্তির প্রস্তাব দিলেন তিনি। রাশিয়াকে ব্রিটিশ সাম্রাজ্যের অংশ দেবাব প্রতিশ্রুতি দেওযা হল। বলা বাহুল্য, ভারত ছেড়ে দেবার লোভ দেখান হচ্ছিল। স্তালিন পাল্টা প্রস্তাব দিলেন—জার্মান সৈন্য ফিনল্যান্ড ত্যাগ করুক, বালগেরিযাকে রুশ প্রভাবাধীন বলে স্বীকাব করা হোক, প্রণালী অঞ্চলে বাশিযাকে ঘাঁটি করতে দেওয়া হোক। এই জবাব পাবাব তিন সপ্তাহের মধ্যে হিটলাব তাঁব সেনাপতিদের রুশ আক্রমণের পবিকল্পনা (Plan Barbarossa) তৈরি করতে বললেন। পাল্টা জবাব দিলেন স্তালিন জাপানী বিদেশমন্ত্রী মাৎসুওকাব সঙ্গে নিবপেক্ষতাব চুক্তি সম্পাদন করে (১৩ এপ্রিল ১৯৪১)—বললেন, "আমবা উভযেই তো এশিযাবাসী।" এভাবে তিনি পৃষ্ঠ রক্ষা করলেন।

যদিও এ সময তিনি ব্রিটেনের কাছ থেকে (এবং এবও আগে আমেবিকাব কাছ থেকে) সতর্কবাণী শুনতে পান যে হিটলার বাশিয়া অভিযানের ব্যবস্থা প্রায় সম্পূর্ণ কবে ফেলেছেন তবু স্তালিন তাতে কান দেননি। স্যুলেনবার্গ মিটমাট কবে দেবেন এ ভবসা বোধ হয যায়নি। ১৪ জুনও তিনি ব্রিটিশ দূতের বিরুদ্ধে অভিযোগ করেন—তিনি রুশ-জার্মান যুদ্ধ আসন্ন এবম্বিধ গুজব ছড়াচ্ছেন বলে।[২৯৮] এসব গুজব—"false, nonsensical, and provocative"—এব ঠিক সাত দিন পব, ২২ জুন প্রত্যুষে মেরুপ্রান্ত থেকে কৃষ্ণসাগব পর্যন্ত হিটলারের ১৫০ ডিভিজন সৈন্য রাশিযাব বুকে ঝাঁপিয়ে পড়ল। ফন ক্লিস্ট্ (Kleist) পরে বলেছিলেন, দুই কি তিন মাসে যুদ্ধ শেষ হয়ে যাবে ভবসা ছিল হিটলারেব। জোড্লেব (Jodl) ডায়েবিতে পড়ি—তিনি বলছেন, "We have only to kick in the door and the whole rotten structure will come crushing down." বাশিযাব বিপুল সৈন্যবাহিনী দেখে তিনি ঘাবড়াননি, বাশিযাব রাজনৈতিক দুর্বলতা তাঁকে এ ঝুঁকি নিতে প্রণোদিত করে। কিন্তু ব্রিটেন নীবব বইল না। ঐ দিনই প্রধানমন্ত্রী চার্চিল বেতাবে ঘোষণা কবলেন, "Any man or state who fights on against Nazidom will have our aid. Any man or state who marches with Hitler is our foe... রুশ বিপদ আমাদের বিপদ, যেমন আমেবিকাব বিপদ। আপন পরিবার ও গৃহের জন্য যে রুশ যুদ্ধ করছে তাব লক্ষ্য বিশ্বের সব দেশের স্বাধীন ব্যক্তি ও জাতেব লক্ষ্য।"[২৯৯]

বিশের দশক থেকে স্তালিনের ভুলভ্রান্তি কমিন্টার্নের নীতিতে প্রতিফলিত হচ্ছিল। ডয়সারের ভাষায়, "That automatic transmission of every movement and reflex from the Russian to all other parties constituted the main and the most bizarre anomaly in the life of the Comintern, an anomaly which became the norm. It was because of this that an unreality hung over so much of the Comintern's activity."[৩০০] যেমন,

স্তালিন স্থির করলেন চীনা কম্যুনিস্টদের চিয়াং কাইশেকের সঙ্গে ভাব রেখে চলা উচিত, অমনি তাঁর (তখনকার) সহযোগী বুখারিন-পবিচালিত কমিন্টার্ন বুর্জোয়া দলগুলিব সঙ্গে সহযোগিতার নীতি নিল। পোল্যান্ডের কম্যুনিস্টবা সাহায্য করল মার্শাল পিলসুদ্‌স্কিকে। একই সময় স্তালিন রুশ ট্রেড ইউনিয়নদেব ব্রিটিশ ট্রেড ইউনিযানদেব সঙ্গে মিলে মিশে কাজ কবতে বললেন। উভয় নীতিব প্রতিবাদ কবলেন ট্রটস্কি, জিনোভিভ, ও কামেনেভ। ১৯২৭-এ পার্টি থেকে তাঁদের বহিষ্কাব কবা হল। স্তালিন ১৯২৭-এব শেষেই বুঝতে পাবলেন তাঁব নীতি ব্যর্থ হয়েছে। অমনি তাঁবই ইঙ্গিতে ১৯২৮ সাল থেকে কমিন্টার্ন বামপন্থী নীতি নিল—অর্থাৎ স্বাতন্ত্র্যের পথ। আবাব এব বাড়াবাড়ি করতে গিযে জার্মান কম্যুনিস্টবা হিটলাবেব অভ্যুদযে সাহায্য করল ও শেষে নিজেবাই নির্মূল হল। ক্যান্টনেব অভ্যুত্থানের বক্তাক্ত অবসান ঘটল। মীবাট মামলার প্রায সব ভাবতীয কম্যুনিস্ট নেতা গ্রেফতাব হলেন এবং ১৯৩৪-এ পার্টি বেআইনী ঘোষিত হল। সন্দেহ নেই, এব সঙ্গে জড়িয়ে গিয়েছিল বহু অভ্যন্তরীণ বিতর্ক—নেপ, শিল্পায়ন, কৃষি সমগ্রীকবণ—আব ব্যক্তিগত ক্ষমতাব লড়াই, প্রথমে ট্রট্স্কিদের সঙ্গে, পবে বুখাবিনদের সঙ্গে। ১৯৩৫-এ সপ্তম কমিন্টার্ন কংগ্রেস আব একবার নীতি বদলাল। এবাব যুক্ত ফ্রন্টেব নীতি।

কিন্তু অনেক কাবণে ফ্রান্সে পপ্যুলার ফ্রন্ট সফল হল না। স্পেনেব গৃহযুদ্ধে স্তালিনের কর্মকাণ্ড গণতন্ত্রীদেব মনে সন্দেহ জাগাল, গণতন্ত্রীদেব ক্লৈব্য-স্তালিনেব ভয। ১৯৩৮-এব 'পার্জ' প্রথম পক্ষকে আবও সতর্ক কবল। ম্যুনিখ থেকে বাশিযাকে সম্পূর্ণ দূবে বাখা হল। রুমানিয়া রুশ বাহিনীকে চেক সাহায্যার্থ যাবাব অনুমতি দিল না। অষ্টাদশ পার্টি কংগ্রেসে স্তালিনেব বক্তৃতা ইঙ্গিত দিল ব্রিটেন ও ফ্রান্সেব সঙ্গে চুক্তিব জন্য দবজা খোলা, কিন্তু জার্মেনীর দিকেব দবজা খোলা হতে পারে। এবই পবিণতি আগস্টেব নাৎসী-সোভিযেত চুক্তি। যুদ্ধ আবম্ভ হলে ফাসিস্ত-বিবোধী সব যুক্তি, কৌশল, 'নাবা' পবিত্যক্ত হল। য়ুরোপের পার্টিগুলি নিরপেক্ষতাব এক দ্ব্যর্থক অবস্থান নিল। শ্রমিকদেব বলা হল যুদ্ধ বিরোধিতা করতে, শান্তিব জন্য লড়াই কবতে। এব ফল মাবাত্মক হল ফবাসী কম্যুনিস্ট ও জার্মান নাৎসী-বিরোধী দলের ওপব। ভাবতেব কম্যুনিস্ট দলও সাম্রাজ্যবাদী যুদ্ধ থেকে দূবে সরে দাঁড়াল।

কিন্তু দলেব একটা অপরাধ বোধ থেকে গেল, একটা গভীর অপমানেব লজ্জা। ২২ জুন বাশিয়া আক্রমণ কবে হিটলাব স্তালিনকে তাব থেকে মুক্তি দিলেন। স্তালিনেব ইঙ্গিতে, সম্পূর্ণ অর্ধবৃত্ত ঘুরে গিযে কমিন্টার্ন ঘোষণা করল—যুদ্ধ আব সাম্রাজ্যবাদী যুদ্ধ নেই, তা "জনযুদ্ধ"-এ পবিণত হয়েছে।

এর কি প্রতিক্রিয়া হল সি পি আই-এব ওপব ? আমবা দেখেছি প্রকাশ্যে একদল কম্যুনিস্ট কংগ্রেস সোস্যালিস্ট পার্টি, এমনকি জাতীয় কংগ্রেসেব, মাধ্যমে সাম্রাজ্যবাদ বিরোধ চালাচ্ছে, আর ভেতবেব নেতৃত্ব গোপনে চলে যাচ্ছে। ১৯৪০-৪১ সালে বাংলার পার্টি কমিটি তাই করেছিল। এ বিষয়ে বঙ্গীয় প্রাদেশিক কমিটির ৭ এপ্রিল ১৯৪১-এর রিপোর্ট প্রামাণ্য। ২২ জুন রাশিয়া আক্রান্ত হলে পার্টিতে যুদ্ধেব চরিত্র, পার্টিব কর্তব্য এসব বিষয়ে জোর আলোচনা শুরু হল। প্রত্যেক সদস্য আপন মতামত লিখে কেন্দ্রীয় কমিটিকে পাঠালেন। দেউলির বন্দীদেব হয়ে রণদিভে এক থিসিস প্রস্তুত কবলেন। কিন্তু কি ভিত্তিতে শেষ সিদ্ধান্ত নেওয়া হল ? সরোজবাবু লিখছেন, "ইতিমধ্যে অবশ্য লন্ডন থেকে ব্রিটিশ কম্যুনিস্ট পার্টির মতামতও পার্টির কেন্দ্রীয় কমিটিব হাতে এসে যায়।" সবকারী (গোয়েন্দা দফ্‌তরই প্রধান) দলিলপত্রে দেখছি সিদ্ধান্ত নেওয়া হয় সি পি জি বি-র সচিব হ্যারি পলিটের

লেখা (৮ জুলাই ১৯৪১) এক আবেদন (পার্টি লেটার ৫৪), হিটলারী আক্রমণের এক মাসের মধ্যে লেখা ব্রিটিশ পার্টি প্রকাশিত দুটি দলিলের ওপর সি পি আই-এর প্রতিক্রিয়া (পার্টি লেটার ৫৫) ও জেলে বন্দী সদস্যদের এক প্রতিবেদন ('জেল ডক্যুমেন্ট' বলে পরিচিত)-এর ভিত্তিতে। সেই সিদ্ধান্ত পার্টি লেটার ৫৬ (১৫ ডিসেম্বর ১৯৮১) রূপে সদস্যদের মধ্যে বিতরিত হয়েছিল।[৩০১]

হ্যারি পলিটের আবেদনে বলা হয় সোভিয়েত য়ুনিয়নে যা ঘটছে তার দ্বারা অনুপ্রাণিত হয়ে এখনই তার সাহায্যার্থে এগিয়ে না এলে "We shall be committing an unforgivable crime." ব্রিটিশ পার্টি প্রকাশিত দলিলদ্বয়ের ওপর প্রতিক্রিয়ায় এই স্বীকৃতি ছিল যে ভারতীয় পার্টির ভুল ভেঙেছে, চোখ খুলেছে। তারা এতদিন বুর্জোয়া জাতীয়তাবাদী মত আঁকড়ে ছিল, মার্ক্স ও লেনিনের প্রলেতারীয় আন্তর্জাতিকতা নয়। এখন তারা বুঝেছে—"War for the defeat of Hitler is now the supreme issue before the whole democratic and progressive mankind." আর ব্রিটিশ সাম্রাজ্যবাদের পুরনো কাসুন্দি ঘাঁটলে চলবে না। ব্রিটিশ ও মার্কিন সরকারের সাহায্য প্রতিশ্রুতি যুদ্ধের চরিত্র বদলে দিয়েছে। এ আর দুই সাম্রাজ্যবাদী গোষ্ঠীর যুদ্ধ নয়। চার্চিল ও রুজভেল্টের আসল উদ্দেশ্য কি এ নিয়ে ঘোঁট পাকানো মূঢ়তা—ফাসিজমের বিনাশই এই মুহূর্তের চরম লক্ষ্য, চার্চিল সরকারের পতন ঘটানো নয়। তাকে চাপ দিয়ে হিটলারের বিরুদ্ধে আরো জোরদার লড়াই চালাতে, রাশিয়াকে আরো বেশি সাহায্য দিতে, উৎসাহিত করাই সত্যিকার কম্যুনিস্টের কর্তব্য। কিন্তু রাশিয়ার সঙ্গে যোগ দিয়ে যথেষ্ট প্রগতিশীল অবস্থান নিলেও ব্রিটেন পুরো প্রগতিশীল হয়নি। ব্রিটেন বোঝেনি যে ভারত স্বাধীন হলে এই জনযুদ্ধে সব শক্তি নিয়ে শামিল হবে। তাই বলে কি ভারতকে স্বাধীনতা না দেওয়া পর্যন্ত আমরা নীরব দর্শক রইব? না। রাশিয়া ও আমেরিকা-ব্রিটেনের মিলিত শক্তি হিটলারের ফাসিজমকে ধ্বংস করলে ভারতের স্বাধীনতা প্রাপ্তি অনিবার্য। সেই উদ্দেশ্যে ভারতীয় জনগণকে লড়াইয়ে যোগ দিতে হবে। বর্তমান সরকারের যুদ্ধ প্রস্তুতির সঙ্গে অসহযোগ করলে চলবে না। কম্যুনিস্ট পার্টি সব প্রগতিশীল শক্তি সমবেত করে সেই সব ন্যূনতম দাবি তুলবে "as are necessary to make the voluntary organisation of the resources and man-power of India for throwing India's full weight for victory of the all-people's war." সেই ন্যূনতম দাবি হল— (১) ভারতের স্বাধীনতার অধিকার স্বীকার, (২) গণতান্ত্রিক স্বাধীনতা ও রাজনৈতিক বন্দীমুক্তি, (৩) গণ প্রতিনিধিদের হাতে ক্ষমতা হস্তান্তর যার দ্বারা শ্রমিক কৃষকদের জরুরী দাবি মেটে, যুদ্ধের ব্যয় বড়লোকদের ওপর চাপানো হয়, দেশে শিল্পায়ন ঘটে। জেল ডক্যুমেন্টে বারবার বোঝানো হয়—স্তালিন এ যুদ্ধকে 'জনযুদ্ধ' আখ্যা দিয়েছেন—রুশ সরকারের স্বার্থে নয়, বিশ্বের সব জনগণের স্বার্থে। বুর্জোয়া সরকারের যুদ্ধোদ্যোগে সাহায্য করে সর্বহারারা বুর্জোয়াদের সহযোগিতা করছে না, করছে রাশিয়ার সঙ্গে, শ্রমিক শ্রেণীর সব শত্রুর বিরুদ্ধে। ভারতীয় শ্রমিক শ্রেণীকে জাতীয়তাবাদী ধোঁকায় ভুললে চলবে না।— "As a part of the international, it looks upon the USSR as the only fatherland..." নাৎসীবাদের ধ্বংসে বিশ্ব সাম্রাজ্যবাদ দুর্বল হবে, ব্রিটেনও তার সঙ্গে। এই জেল ডক্যুমেন্টের লেখক (রণদিভে?) জুড়ে দিলেন—ব্যক্তিস্বাধীনতা, গণতান্ত্রিক অধিকার, ভারতীয় দ্বারা প্রতিরক্ষা নিয়ন্ত্রণ, সৈন্যবাহিনীর ভারতীয়করণ, কেন্দ্রে জাতীয় সরকার—এসব দাবিও। সঙ্গে সঙ্গে বললেন, এ



AFGHANISTAN
PAKISTAN
PERSIA
BOUNDARY
Peshawar
Rawalpindi
PUNJAB
Gurdaspur
Lahore
Ferozepur
R SUTLEJ
PUNJAB STATES
RAJPUTANA
AJMER
SIND
R INDUS
Karachi
STATES OF WESTERN INDIA
Rajkot
CENTRAL INDIA
BARODA
(Port)
Bombay
BERAR
DECCAN STATES
GOA (Port)
MYSORE
ARABIAN SEA
0 50 100 200 300 400 500 Miles

# INDIA - 1947


BRITISH INDIA, LEASED TERRITORIES AND TRIBAL AREAS


PRINCELY STATES

—.—.— Boundaries between India and Pakistan

TIBET

NEPAL

ED PROVINCES

Allahabad

R GANGES

R BRAHMAPUTRA

ASSAM

SYLHET

PAKISTAN

BIHAR

BENGAL

Dacca

Calcutta

EASTERN STATES

ORISSA

VINCES

BURMA

BAY OF BENGAL

ANDAMAN ISLANDS

সব পূর্ব শর্ত নয়। "A general slogan of conditional cooperation in the war is a bourgeois slogan." (এটি অবশ্যই কংগ্রেসী নীতির প্রতি ঠোকা)। শর্তসাপেক্ষ সহযোগিতা নাকি সুবিধাবাদী ও সমাজতন্ত্র-বিরোধী, আন্তর্জাতিকতার ওপর সংকীর্ণ জাতীয়তাবাদ প্রতিষ্ঠা। পূর্ণ স্বাধীনতাব আওয়াজ তুললে ব্রিটেনের সোভিয়েত-বিরোধী প্রতিক্রিয়াশীলদের হাত শক্ত হবে। হয়তো তারা হিটলারের সঙ্গে মিলে যাবে। লেখক যে সব দাবির কথা বলছেন সে শুধু সরকারী যুদ্ধকে জনযুদ্ধে রূপান্তরিত করার জন্য। তাঁর দীর্ঘ প্রতিবেদনেব সমাপ্তিপর্বে কংগ্রেসকেই তার যুদ্ধেব লক্ষ্য ঘোষণা করতে বলা হয়েছিল,প্রাদেশিক মন্ত্রিত্বভার|পুনর্গ্রহণ কবতে বলা হয়েছিল,কংগ্রেস ও লীগের পূর্ণ মতৈক্য চাওয়া হয়েছিল।

॥ ১২ ॥

পার্টির সিদ্ধান্ত রয়েছে ৫৬নং পার্টি লেটারে (তারিখ ১৫ ডিসেম্বব, ১৯৪১)। গত পাঁচ ছয় মাসের ভুল স্বীকার করা হয়েছে। ভারতের স্বাধীনতা আগে চাই—এ দাবি তোলা নেহরুর অনুসবণ মাত্র। বস্তুত তা গান্ধীর নৈষ্কর্ম্যের সমর্থন, রাজাজির মত সাম্রাজ্যবাদের কাছে নতি স্বীকার। যুদ্ধের সাম্রাজ্যবাদী পর্বে কংগ্রেস প্রকাশ্যে তা সাম্রাজ্যবাদী বলেনি, সর্বতোভাবে বিরোধিতাও কবেনি।

আবাব তাব জনযুদ্ধ পর্বে—"They (Congress) again refuse to rouse the people to the consciousness that they have to win it in common with the other peoples of the world in order to ensure their freedom."

দুজন শীর্ষস্থানীয় নেতা কি বলেছিলেন তা উদ্ধৃত কবে প্রসঙ্গ শেষ কবছি। সরোজ মুখার্জির ভাষায়, "সাবা দুনিয়ার প্রতিটি মানুষের কাজ হল সমাজতন্ত্রের দুর্গ সোভিয়েত ইউনিয়নকে বাঁচাও, হিটলাব দস্যু বাহিনীকে পবাজিত কর, ফ্যাসিজমকে রোখো, মানব সভ্যতাকে রক্ষা কব। এ যুদ্ধ জনগণের বাঁচাব লডাই। এ যুদ্ধ মানবতার শত্রু ফ্যাসিজমের বিরুদ্ধে জনগণের নিজেদের যুদ্ধ। এ যুদ্ধ জনযুদ্ধ।"[৩০২] এই উক্তির মধ্যে পার্টির অভ্যন্তরীণ বিতর্কের প্রমাণ পাই না। নাম্বুদ্রিপাদ ভারতীয কম্যুনিস্টদের দ্বিধা আরও চমৎকার করে ফুটিয়েছেন :

"Before them (Indian Communists) was a difficult choice: either carry on the struggle against our national enemy which hinders the defence efforts of the anti-fascist coalition or extend support to the anti-fascist powers and get isolated among the anti-imperialist masses in the country. The Party leadership, after experimenting with the first alternative for six months, chose the second in December 1941. By that time, the continent of the war, its theatre of operation, had undergone a vital change."[৩০৩] নাম্বুদ্রিপাদ যুদ্ধের এলাকা বিস্তৃতি দ্বারা নিশ্চয়ই পার্ল হাববারের ওপর জাপানের ৭ ডিসেম্বরের আক্রমণের কথা বলছেন।

ভারত সরকারের স্বরাষ্ট্র বিভাগের Indian Communists and the War শীর্ষক এক প্রতিবেদন ও বিভিন্ন প্রদেশের মুখ্যসচিবদের কাছে লেখা অতিরিক্ত সেক্রেটারী রিচার্ড টটেনহ্যামের এক সার্ক্যুলার চিঠি (১০ জানুয়ারি ১৯৪২) কিছুটা আলোকপাত করে এ বিষয়ে।[৩০৪] যুদ্ধ আরম্ভ হবার পর কংগ্রেসের বিরোধিতা সত্ত্বেও, এমনকি ব্যক্তিগত সত্যাগ্রহ আরম্ভ হলেও, ব্রিটেন উদ্বিগ্ন হয়নি। কিন্তু সুভাষচন্দ্র, ফরওয়ার্ড ব্লক ও কম্যুনিস্ট দলের ওপর কড়া নজর ছিল তাদের। গোয়েন্দা পুলিশের দৃষ্টি এড়িয়ে সরকারকে সম্পূর্ণ ভাঁওতা দিয়ে, ১৬ জানুয়ারি, ১৯৪১ সুভাষ যে ভাবে ভাবত ত্যাগ করেছিলেন তাব বিস্তৃত ও রোমাঞ্চকর বিবরণ পাওয়া যাবে ডাঃ শিশিরকুমার বসুর 'মহানিষ্ক্রমণ' গ্রন্থে।[৩০৫] ব্যাপারটা কর্তৃপক্ষকে চিন্তিত করে তুলেছিল। কোথায় গেলেন তিনি অনেক দিন তাঁরা জানতে পারেননি। তাঁর পরিবারের লোকজনও জানতে পাবেন ৩১ মার্চ—ভগৎরামের কাছে। সেই দিনই সুভাষ অরল্যান্ডো মাৎসোটা ছদ্মনামে মস্কো পৌঁছেছিলেন ও ১ এপ্রিল রাত্রে বার্লিন রওনা হয়ে গিয়েছিলেন।

১৯৬৮ সালে ভিয়েনায় প্রকাশিত রিমুন্ড স্ন্যাবেল (Reimund Schnabel)-এর Tiger and Jackal German-India Politics 1941-1943 A document report (ইংরেজী অনুবাদ আমার কাছে আছে) গ্রন্থে পাই সুভাষচন্দ্র ৯ এপ্রিল জার্মান সরকারকে বার্লিন, আফগানিস্তান ও উপজাতি অধ্যুষিত এলাকায় ব্রিটিশ-বিরোধী কাজের এক বিস্তৃত স্মাবকলিপি দেন ও ৩ মে আর এক পবিপূবক স্মারকলিপি। তাঁব নির্দেশ ট্রট (Trott) সংকেতলিপিতে ভগৎবাম তলোয়ার (ওবফে রহমত খান)-এব কাছে পাঠাতেন। টাকাকড়িও তাঁর কাছে পাঠানো হত। ৩০ আগস্ট সুপ্রিম কমান্ড অফিস থেকে ফরেন অফিসকে জানানো হয় যে মাৎসোটাব সঙ্গে ভারতের উত্তর-পশ্চিম সীমান্তেব 'অপারেশান টাইগার' নিয়ে কথা হযেছে। ৫ সেপ্টেম্ববেব এক তাববার্তা থেকে জানা যায ভগৎবামকে শক্তিশালী বেতার যন্ত্র দেওয়া হবে। ১০ই ব্যাংকক থেকে উপদেশ আসে ভাবতে বসু-গোষ্ঠীকে সমর্থন করা হোক, সর্বত্র সাধারণ ধর্মঘট লাগানো হোক, সৈন্যদের কাছেও আবেদন রাখা হোক। কাবুলেব মাধ্যমে সংবাদ লেনদেনের অসুবিধা হচ্ছিল মনে হয়। ব্যাংককের জনৈক ইউ এন নন্দীব সঙ্গে কলকাতা থেকে পাঠানো বসুব লোকদের দেখাসাক্ষাৎ কবতে বলা হয়। তিনি আবার জনৈক সত্যানন্দ পুরীব কাছে তাদেব পাঠাবেন। কাবুলের ২২ সেপ্টেম্ববের তাবে জানা যায সত্য বক্সীর দল (ফবওযার্ড ব্লক)-কে নাশকতার শিক্ষা দেওয়া হচ্ছে। বেলুচিস্তানেব কাছে জার্মান সৈন্য এলে নাশকতা বাড়ানো হবে। ২৫শে স্বয়ং সুভাষ আব কে (রহমত খান ?)-কে বকসী বা শরৎ বসুর সঙ্গে দেখা করে ব্যাংককের জার্মান দূতাবাসের ফন্ প্লেসেনের সঙ্গে যোগাযোগ স্থাপন কবতে বলছেন। এই দুজনকে ব্রহ্ম, ব্যাংকক, মাদ্রাজ, কলম্বো, পূর্ব আফ্রিকা ও পারস্য উপসাগবে এখনি চব পাঠাতে বলা হয়। এ সব ব্যবস্থার জন্য আর কে-কে দশ হাজার মার্ক দেওযা হবে। পবেব তারে ফন প্লেসেনের বদলে ইউ এন নন্দীব সঙ্গে যোগাযোগ কবতে বলা হয়। ২০ অক্টোবব ব্যাংকক থেকে মেয়ার (Meyer) জানাচ্ছেন ব্যক্তিগত সত্যাগ্রহে ভাঁটা পড়েছে, তবু গান্ধী আইন অমান্যের নির্দেশ দিচ্ছেন না। ২৪ অক্টোবরের তারে জানি ইংবেজদের সৈন্য সংগ্রহে কোন অসুবিধা হচ্ছে না—মাসে প্রায় ৪০,০০০ সৈন্য যোগ দিচ্ছে। নভেম্ববের শেষে ইতালীর বিদেশমন্ত্রক বার্লিনকে জানায়, বহমৎ খাঁ ফিরে আসেননি, সম্ভবত তিনি বন্দী হয়েছেন। ইতালীর দূতাবাসের সঙ্গে ভাবতের ভেতরের যোগাযোগ বিচ্ছিন্ন। মাৎসোটার এখুনি বেতার ভাষণ শুরু করা উচিত। ২৯ নভেম্বর বার্লিনে বিদেশমন্ত্রী রিবেনট্রপের সঙ্গে

বসুর সাক্ষাৎ হয় (ডক্যুমেন্ট ৩৯)। তিনি বলেন চার্চিলের বিকল্প নেই। তিনি শ্রমিক ও রক্ষণশীল দলের মধ্যপন্থী বলে সরকার চালাচ্ছেন। কিন্তু কায়রোর দিকে জার্মান অগ্রগতি সফল হবে ও খুব বেশি হলে পরের বছরের মধ্যে রাশিয়াও হারবে। ভারতের ব্যাপারে তিনি কোনও ঘোষণা করতে রাজি হননি, কারণ সেখানে জার্মেনীর কোন শক্তি নেই। ইবাকের বেলায় তাড়াহুড়ো করতে গিয়ে ফল হয়নি। "In Germany one wished to avoid taking a step, which again could excite certain circles to unconsidered action." প্রকাশ্যে কিছুই করতে দেওয়া হবে না। জার্মান সৈন্য ককেশাস পেরোলে কিছু করা যেতে পারে। বসুর প্রশ্নের উত্তরে মন্ত্রী জানান—এটা হিটলারেরও মত। তিনি বলেন ফ্যুয়েরারের সঙ্গে দেখা করার সময় হয়নি। বসু তখন ভারতে বেতার মারফত প্রচার করার সুযোগ চান।

১৫ জানুয়ারি রোম থেকে খবর আসে যে জাপানী দূতাবাসের কাউন্সেল জানাচ্ছেন অবস্থা আরও অনুকূল না হলে জার্মান-ইতালীয়ান-জাপানী যুক্ত ঘোষণা করা ঠিক হবে না। জাপানী প্রসারকে ভারতীয়রা সন্দেহের চোখে দেখছে। অন্যদিকে দেখি—শেদাই (Schedai?) এরকম ঘোষণার জন্য চাপ দিচ্ছেন। ইংরেজরা প্রচার করছে—জাপানীরা ভারত দখল করতে চায়। এর উলটো প্রচার জরুরী হয়ে উঠেছে। এ ধরনের ঘোষণার ফলে ভারতীয় সকল জাতীয়তাবাদী অক্ষশক্তির সঙ্গে পুরোপুরি সহযোগিতা করবে (ডক্যুমেন্ট ৫০)। ব্যাংককের খবর—ভারতীয়রা নিজেরাই স্বদেশকে মুক্ত করতে চায় কিন্তু জাপানীরা চায় জাপানী সৈন্যবাহিনী সে কাজ করুক। মালয়ে ভারতীয় বন্দী সৈন্য বা পলাতক সৈন্যদের জাপানীরা একত্র করছে। গুরুত্বপূর্ণ আর এক দলিল (ডক্যুমেন্ট ৫৪) বার্লিন থেকে (২৮ জানুয়ারি ১৯৪২) জানাচ্ছে—সুভাষ বসু, ফন্ জিজউইজ, ও ট্রটের সঙ্গে কর্নেল ইয়ামামোটো ও মেজর মারওয়েড্-এর সাক্ষাৎ হয়েছে। বসু বলছেন (১) কলকাতায় বোমাবর্ষণের আগে প্রচারপত্র বিলি করে ভারতবাসীদের মন তৈরি করতে হবে। (২) অক্ষশক্তির ঘোষণা করতে হবে যে তাদের লক্ষ্য ভারতের মুক্তি। (৩) ব্রহ্মের পতনের পর যে সংকট শুরু হবে তার সুযোগ নিতে হবে। (৪) দক্ষিণপূর্ব এশিয়ার ভারতীয় সৈন্যদের বিদ্রোহে অনুপ্রাণিত করতে হবে।[৩০৫ক]

ইংরেজরা এসব খবর না জানলেও অনেক কিছু আশঙ্কা করছিল। অতএব, প্রথম দিকে কম্যুনিস্টদের সত্যই মত পরিবর্তন হয়েছে, তারা যুদ্ধকে জনযুদ্ধ বলছে, ইংরেজদের সামরিক সাহায্য দিতে চাইছে—এ সব কথা গোয়েন্দা দফতরের বিশ্বাস হয়নি। টটেনহ্যাম যে প্রতিবেদন প্রাদেশিক মুখ্যসচিবদের কাছে পাঠাচ্ছেন তাতে আছে · "The fact that Russia is our ally has produced no 'official' change in the attitude of the C.P.I. towards the war, corresponding to that of the Communist Party of England...The entry of Japan and the alliance with China, also seem to have made no 'official' difference to the parties." কংগ্রেস ও লীগ এ সুযোগে দর বাড়াচ্ছে। মানবেন্দ্রনাথ রায় বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে হিটলারের পরাজয়ের জন্য দৃঢ়প্রতিজ্ঞ। বোম্বাই প্রাদেশিক ট্রেড ইউনিয়ন কংগ্রেস কমিটির 'কম্যুনিস্ট গোষ্ঠী' বলছে তারা AITUC'র জেনারেল কাউন্সিলকে 'বিনা শর্ত সমর্থনে'র নীতি নেওয়াবার চেষ্টা করবে। অনেক রাজবন্দীদের কাছ থেকেও সহায়তার প্রতিশ্রুতি আসছে। এর সবগুলি বিশ্বাসযোগ্য নয়। কিন্তু ভিক্টর গোলান্জের 'Russia and Ourselves'-এর একটা কথা অনেক কম্যুনিস্টের মনে লেগেছে—"to put the

needs of the present before the memory of the past..." এ ভাবে দেখলে কারো প্রাক্তন কাজকর্ম বা ভবিষ্যতের লক্ষ্য বিচার না করে দেখতে হবে ঠিক এখুনি তারা কি করবে। এ অবস্থায় কিছু ঝুঁকি নিতে হবে। "The crux of the matter is to divide the sheep (if any) from the goats, and then to make use of the former in such a way as not only to exploit the fissiparous tendencies that have already appeared, but also to make positive use of their services." প্রত্যেকের ব্যাপার আলাদা করে খুঁটিয়ে দেখতে হবে। তখন দেখতে হবে তার সত্যিকার সাহায্য দানের গুরুত্ব কতটা বা তার হৃদয়ের পরিবর্তন হয়েছে কিনা।

প্রশ্ন উঠেছিল ১৫ জন রাজবন্দী কম্যুনিস্টদেব মুক্তিদান নিয়ে—ঘাটে, অভয়ংকর, পাঠক, ডাঙ্গে, মিরাজকর, বাটলিওয়ালা, রণদিভে, মালব্য, অজয় ঘোষ, এইচ. কে. মজুমদার, আর. সি. সিংহ, আর. ভি. ভরদ্বাজ, এস. কে. মুখার্জী, সাজ্জাদ জাহীর ও রাহুল সাংকৃত্যায়ন। পার্টির ৫৪, ৫৫, ৫৬নং চিঠির ভিত্তিতে (ডিসেম্বব ১৯৪১) ডেইন কমিটি এদের মুক্তি দান করতে বলেন। টটেনহ্যামের সংশয় জাগে। এদের মুক্তি দিলে সি পি আই-কে বেআইনী সংস্থা হিসাবে চিহ্নিত করে রাখার অর্থ কী ? আব এরা মুক্তি পেলে গোপন কর্মপন্থা নেবে না তার স্থিবতাই বা কোথায় ? একমাত্র যদি এবা যুদ্ধেব ব্যাপারে প্রকাশ্যে সহায়তা করে তবেই এদের মুক্তি দেওয়া সার্থক হবে।[৩০৬]

টটেনহ্যামের প্রশ্নের উত্তবে গোয়েন্দা দফতরের পিলডিচ্ জানান—তাঁদের ২১ মার্চেব রিপোর্টে দেখা যাচ্ছে জনযুদ্ধের নারা (slogan) সরকাব-বিবোধী কাজকর্ম প্রচারের একটা আবরণ ছাড়া কিছু নয়। তাদেব বৈপ্লবিক লক্ষ্য—গণ সবকাব প্রতিষ্ঠা—পরিবর্তিত হয়নি। ইংরেজদের যুদ্ধে সাহায্য দানের ব্যাপারটা— "a very secondary and by no means universally accepted consideration." এদেব মুক্তি দিলে এবা দুমুখো কর্মসূচি নেবে—বাইরে অক্ষশক্তির মৌখিক প্রতিরোধ, ভেতরে ব্রিটিশ সাম্রাজ্যবাদী শাসনের বাস্তব বিরোধিতা। এতে সুবিধা না হয়ে সরকারেব অসুবিধাই হবে। তাছাড়া যে সব জাত থেকে সৈন্য সংগৃহীত হয় তাদেব ওপর কম্যুনিস্টদের প্রভাব কতটুকু ? এমনকি শ্রমিকদের মধ্যেও তা সীমিত। কংগ্রেস ও অন্যান্য যুদ্ধবিরোধী সংস্থার কাজকর্মের প্রগতিশীল প্রতিবাদের কেন্দ্র কি তারা হতে সক্ষম ? কংগ্রেসের সঙ্গে বিবাদ করলে তারা বহুদিনের নীতি থেকে বিচ্যুত হবে, জনমতের থেকে আলাদা হয়ে পড়বে। মুক্তি পেলেই তারা পার্টি সংগঠন শক্ত করবে ; কংগ্রেস, কিষাণ, শ্রমিক, সৈন্য—সকল স্তরে পার্টিব কাজ বিস্তার করবে ; যুদ্ধের মধ্যে বা পরে বর্তমান সরকারের পতন ঘটাবে। রিভ্যু কমিটিব কথায় যদি এদের ছেড়ে দিতে হয়, তবে সি পি আই-এর ওপর নিষেধাজ্ঞা রাখাই বা হবে কেন ? "I do not believe that the threat from communism is any whit diminished as the result of Russia's' entry into the war." তা ছাড়া প্রাদেশিক সরকারগুলির মতামত না জেনে তা করাও ঠিক হবে না। কীর্তি কিষাণ দলের কথা স্মরণ করে পঞ্জাব সরকার তো রাজি হবেই না, বাংলা—নৈব নৈব চ। অতএব পিলডিচ্ চাইলেন, পনেরো জনের প্রত্যেককে জিজ্ঞাসাবাদ করা হোক কি পদ্ধতিতে তারা যুদ্ধের সম্বন্ধে তাদের পরিবর্তিত মত কার্যকর করবে।[৩০৭] হোম মেম্বাব ম্যাক্সওয়েল পিলডিচের সঙ্গে একমত হন ও বিশেষ করে পি সি যোশীব সঙ্গে যোগাযোগ করতে নির্দেশ দেন। নিখিল ভারত ছাত্র ফেডারেশনের ব্যাপারে একই পদ্ধতি নেওয়া হয়েছিল জানতে

পারি। পি সি যোশীর সঙ্গে জি. আহ্‌মেদ-এর সাক্ষাৎকার হয় ১২ মে ১৯৪২; ম্যাক্সওয়েলের সঙ্গে ১৫ মে ১৯৪২। এর ভিত্তি ছিল (১) Memorandum on Communist Policy and Plan of Work (২৩ এপ্রিল ১৯৪২)—যা পার্টির বক্তব্য উপস্থাপিত করেছে ও (২) Summary of Communist Activity in India March-April 1942 যা গোয়েন্দা দফতর তৈরি করেছে (৪ মে ১৯৪২)। এগুলি বিচার করার আগে আমাদের পূর্ববর্তী কয়েক মাসের ঘটনাবলী বিশ্লেষণে ফিবে যেতে হবে।

এই ঘটনাবলীর সূত্রপাত হল জাপানের পার্ল হারবার আক্রমণে (৭ ডিসেম্বর ১৯৪১) ও সমাপ্তি হল স্যার স্ট্যাফোর্ড ক্রিপসের ভারত মিশনে। প্রথমটার সঙ্গে দ্বিতীয়টার যোগসূত্র পরিষ্কাব। পার্ল হারবারের পবপরই মার্কিন প্রেসিডেন্ট রুজভেল্ট, শ্রমিক দলেব মন্ত্রীবা (যেমন আর্নেস্ট বেভিন), ইন্ডিয়া কনসিলিয়েশন গ্রুপেব নেত্রী অ্যাগাথা হ্যাবিসন, সাপ্রু—সবাই চার্চিল সরকারের ওপর চাপ সৃষ্টি করতে থাকেন। বেভিন তো পার্ল হারবারের অনেক আগে এমেরিকে লেখেন, "এখনি ডোমিনিয়ান স্ট্যাটাস প্রতিষ্ঠার কাল আগত আমার দৃঢ় বিশ্বাস এখনই কোন বলিষ্ঠ পদক্ষেপ নিলে ভারতীয় জনমত আমাদের পক্ষে আসবে।"[৩০৮] প্রায় একই সময় ওয়াশিংটনে রুজভেল্ট ভাবতীয়দের দাবি প্রসঙ্গ উত্থাপন করলে চার্চিল অত্যন্ত বিরক্ত হয়েছিলেন।

দীর্ঘ দিন পবে ৩০ ডিসেম্বর যে ওয়ার্কিং কমিটি বসে তাতে কংগ্রেস নেতাবা স্পষ্টই বলেন, যুদ্ধ বিস্তৃত হওয়ায় তাঁরা জানিযে দিতে চান জাতীয় প্রতিরক্ষাব ক্ষেত্রে অহিংসা আদর্শ বলে পরিগণিত হবে না। গান্ধী পদত্যাগ কবেন। এর পরও লর্ড প্রিভিসিলকে চার্চিল লেখেন, "Bringing hostile political elements into the defence machine will paralyse action."[৩০৯] বড়লাটও কংগ্রেসেব সহযোগিতা নিযে মাথা ঘামাচ্ছিলেন না। বরং তিনি জাপানের মহড়া একা নেবেন তবু কংগ্রেসেব দাবি মানবেন না এই ছিল তাঁর কৌরবসুলভ মনোভাব।[৩১০] তিনি অবশ্য ব্যক্তিগত সত্যাগ্রহীদেব মুক্তি দেবাব নির্দেশ দিযেছিলেন। অ্যাটলি তবু ওয়ার ক্যাবিনেটে এই মনোভাবের প্রতিবাদ কবলেন। এ ধরনের 'কিছুই করব না' নীতি অনুসরণ করলে হযতো বর্তমান ঝড় কাটিযে ওঠা যায় কিন্তু পববর্তী ঝড়? "Such a hand-to-mouth policy is not satesmanship...To mark time is to lose India..." ডাবহ্যামকে যেমন ক্যানাডা পাঠানো হয়েছিল উনিশ শতকে, তেমনি বিচক্ষণ কাউকে পাঠানো হোক। "We need a man to do in India what Durham did in Canada..."[৩১১] বক্ষণশীল দল ১৯৪০-এর প্রতিশ্রুতির বাইরে যেতে চাইছিলেন না। চার্চিল Defence of India Council-এর এক অদ্ভুত প্রস্তাব দিয়েছিলেন। তাব প্রধান উদ্দেশ্য ছিল রুজভেল্ট ও চিয়াং কাইশেককে ভাঁওতা দেওয়া। কিন্তু লিনলিথগোর আপত্তিতে তা ভেস্তে যায়।

সিঙ্গাপুরের পতন (১৫ ফেব্রুয়ারি, '৪২)-এর পব ক্যাবিনেট পুনর্গঠিত হল। অ্যাটলি হলেন সহকারী প্রধানমন্ত্রী ও ডোমিনিয়ান ব্যাপারের রাষ্ট্রসচিব। ক্রিপস এলেন লর্ড প্রিভিসিল ও কমন্স সভার নেতা রূপে। আবার চাপ এল চিয়াং ও আমেবিকা থেকে। ২৬ ফেব্রুয়ারি অ্যাটলির সভাপতিত্বে ওয়ার ক্যাবিনেটের ইন্ডিয়া কমিটির প্রথম অধিবেশন বসল। ইতিমধ্যে এমেরি কিছু সংস্কারের কথা তুললেন। তার মধ্যে সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ ও বিপজ্জনক ছিল কিছু কিছু প্রদেশের নতুন কেন্দ্রীয় সরকারের বাইরে যাবার অধিকার।

ফেব্রুয়ারির শেষে এমেরি বড়লাটকে আসন্ন প্রস্তাবের কিছু পূর্বাভাস দেন। তাঁর মতে আসল সমস্যা হল একদিকে কংগ্রেস বলছে সংখ্যালঘুদের ভিটো দিয়ে ব্রিটেন সংস্কার

পিছিয়ে দিচ্ছে, অন্যদিকে সংখ্যালঘুরা বলছে তাদের রক্ষার প্রতিশ্রুতি পালন করতেই হবে। এমেরি মনে করছেন এর সমাধান নিম্নরূপে হতে পারে—"If there are sufficient provinces who want to get together and form a Dominion the dissident provinces should be free to stand out and either come in after a period of option or be set up at the end of it as Dominions of their own."[৩১১ক] এই 'provincial option'-এর ধারা শেষ পর্যন্ত ঘোষণা প্রস্তাবের সঙ্গে জুড়ে দেওয়া হয়। ফিরোজ খান নুন যখন একসিকিউটিভ কাউন্সিলের ভারতীয়করণে আপত্তি জানান,[৩১১খ] তখন এমেরি বলেন এটাকে 'Pakistan option' মনে করলে নুনের আপত্তি করার কারণ থাকে না।[৩১১গ] এ বিষয়ে লিনলিথগো নানা প্রশ্ন তুলেছিলেন। চার্চিল ৪ মার্চ রুজভেল্টকে যে ব্যাখ্যা দেন তাতে বলা হয় জিন্না, নুন ইত্যাদির আপত্তি স্মরণ করে এই ব্যবস্থা করা হল। এর অর্থ— "The creation of separate Moslem states in the Moslem majority areas independent of the rest of India, except so far as they accept joint control negotiating as separate political entities."[৩১১ঘ] ২৯ মার্চ যে ঘোষণা ক্রিপস প্রকাশ করেন তার বয়ানে ছিল যদি কিছু প্রদেশ নতুন শাসনতন্ত্র না মেনে নেয় তবে তারা বর্তমান অবস্থায় থাকবে। পরে ইচ্ছা করলে ভারতীয় য়ুনিয়ানে যোগ দিতে পারে, না হলে তাদের ভারতীয় য়ুনিয়ানের সমমর্যাদাসম্পন্ন শাসনতন্ত্র দেওয়া হবে।

ঘোষণার অন্যান্য অংশ হল— (১) যুদ্ধের পরই ভারতকে স্বশাসনাধিকার দেওয়া হবে। (২) নব নির্বাচিত প্রাদেশিক আইনপরিষদ গণপরিষদ নির্বাচন করবে শাসনতন্ত্র রচনার জন্য। (৩) রাজারা এখানে প্রতিনিধি পাঠাতে পারেন। (৪) ভারত কমনওয়েলথে থাকতেও পারে, নাও পারে কিন্তু (৫) ব্রিটেনের স্বার্থ দায়িত্ব, ইত্যাদির জন্য তাকে এক সন্ধি করতে হবে। (৬) অন্তর্বর্তীকালে ব্রিটিশ সরকারের যুদ্ধচালনার দায়িত্বসাপেক্ষে ভারতীয় দলগুলি যাতে একসিকিউটিভ কাউন্সিলে আসতে পারে তার জন্য আলোচনা হবে।

বড়লাট সমানে Provincial option-এর বিরোধিতা করছিলেন, এমনকি ৯ মার্চ পদত্যাগের হুমকিও দেন। পঞ্জাবের লাট গ্ল্যান্সি জানান—শিখরা তা কখনই মানবে না। প্রধান সেনাপতি যুদ্ধের সময় সাম্প্রদায়িক গোলমাল বাধিয়ে সৈন্য সংগ্রহে অসুবিধা ঘটাতে চাননি। তখন ঘোষণা বন্ধ রেখে ক্রিপসকে আলোচনা করার জন্য ভারতে পাঠানো স্থির হয়।[৩১১ঙ] ৯ মার্চ ক্যাবিনেট কমিটি একটা খসড়া অনুমোদন করে। তার (e) অনুচ্ছেদের ভিত্তিতে আলোচনা করা হবে। চার্চিল ব্যাপারটা পছন্দ করেননি। তিনি ক্রিপসের হাত বেঁধে দিলেন। তাঁকে বলা হয় ভারতীয়দের একসিকিউটিভ কাউন্সিলে স্থান দেওয়া হবে— "Provided this does not embarrass the defence and good government of the country during the present critical time." (মনে রাখতে হবে ৮ মার্চ রেঙ্গুনের পতন হয়েছিল)। আরও বলা হল সর্বদা বড়লাট ও প্রধান সেনাপতির সঙ্গে পরামর্শ করে চলতে হবে।[৩১২] চার্চিল বড়লাটকে জানিয়ে দিলেন খসড়া হবে "our utmost limit".[৩১৩] বড়লাট ও ক্যাবিনেট, ক্যাবেনিট ও ক্রিপস, বড়লাট ও ক্রিপসের মধ্যে বোঝাপড়া সম্পূর্ণ হবার আগেই ক্রিপস রওনা হলেন।

আর জে মুর-এর Churchill, Cripps and India, 1939-45 (1979), এইচ. ভি. হডসনের The Great Divide: Britain-India-Pakistan (1969), ক্যুপল্যান্ডের ডায়েরি ও ম্যানসারগ ও অন্যান্য (সং) The Transfer of Power

1942-47 ক্রিপস মিশন নিয়ে সব চেয়ে প্রামাণ্য আকর। মুরের মতে ঘোষণার চৌহদ্দির মধ্যে ক্রিপসের কতটা স্বাধীনতা ছিল তা নিয়ে ভুল বোঝাবুঝি হয়েছে এবং তার বেশ কিছুটা ইচ্ছাকৃত। (১) ক্রিপসকে বিভিন্ন ভারতীয় দলের প্রতিনিধিদের একসিকিউটিভ কাউন্সিলে আসন দেবার প্রস্তাব করতে ক্ষমতা দেওয়া হয়েছিল। (২) তিনি বড়লাট ও প্রধান সেনাপতির সঙ্গে পবামর্শ করবেন কিন্তু তাঁদেব মতামত মেনে নিতে সর্বদাই বাধ্য ছিলেন না। (৩) তাঁর আলোচনার আসল সীমা ছিল—তিনি কোনওভাবে ভারতের সামরিক শক্তি ক্ষুণ্ণ করতে পারবেন না বা বিশেষ দায়িত্ব পালনেব জন্য বড়লাটকে যে সব বিধিবদ্ধ ক্ষমতা দেওয়া হয়েছে তাও বিলিয়ে দিতে পারবেন না। সম্ভবত বড়লাটকে তুষ্ট রাখার জন্য এমেরি তাঁব সঙ্গে পরামর্শ করে চলার ওপব জোব দিয়েছিলেন।[৩১৪] একসিকিউটিভ কাউন্সিল গঠনের ব্যাপারে ক্রিপস্ ও বড়লাট একমত হবেন এমন আশা পোষণ করতেন চার্চিল, এমেবি, সাইমন প্রভৃতিবা। অন্যদিকে ক্রিপস ভেবেছিলেন—এ ব্যাপারে লিনলিথগোর মনোমত না হলেও সীমার মধ্যে আলোচনা ও আপোস কবার ক্ষমতা তাঁকে দেওয়া হয়েছিল।[৩১৫] বড়লাট বলেছেন, ক্যাবিনেট ক্রিপ্‌সকে কি নির্দেশ দিয়েছেন সে বিষয়ে তিনি অজ্ঞ ছিলেন। অথচ সে নির্দেশ তাঁর মাধ্যমেই পাঠানো হয়েছিল ২৮ মার্চ। মুরের সিদ্ধান্ত—উভযেই মনে কবতেন তাঁবা জরুবী মিশন নিয়ে এসেছেন। এ দ্বন্দ্ব— অহং-এব দ্বন্দ্ব—একটা 'point-counterpoint relationship.'[৩১৬]

ক্রিপ্‌সেব মিশন কি আমবা জানি। যদি তাঁব প্রস্তাব ভারতীয়েবা গ্রহণ কবেন, "পরেব বিশ বছব তিনি ভাবতেব নীতি নির্ধাবণ কববেন।"[৩১৭] সেই সাফল্য তাঁকে ব্রিটেনের প্রধানমন্ত্রিত্বও দিতে পাবে। অন্যদিকে লিনলিথগো ভারতকে স্বশাসনেব যোগ্য মনে করতেন না, তিনি নিজেই ঠিক কবে দেবেন কি ভাবে সে স্বশাসন লাভ কববে। ক্যুপল্যান্ড তাঁব ডায়েবিতে লিখছেন, "Also a touch of Curzonian self-sufficiency though not arrogance. He seems to feel the whole burden rests on him alone."[৩১৮]

ক্রিপ্‌স ভাবতে পদার্পণ করলেন ২৩ মার্চ ১৯৪২। আব সেই দিনই বড়লাটের সঙ্গে বিতর্কেব সূত্রপাত হল। ক্রিপস একসিকিউটিভ কাউন্সিল পুনর্গঠনেব প্রসঙ্গে বডলাটের হাতে এক তালিকা তুলে দিলেন, আর তিনি ফিবিয়ে দিযে বললেন, "এটা তো আমার ব্যাপাব।"[৩১৯]

২৫ মার্চ তিনি আজাদের সঙ্গে দেখা করলেন (আজাদ কংগ্রেস সভাপতি তখন)। নতুন কাউন্সিলের ব্যাপারে তিনি বললেন,—প্রধান সেনাপতি ব্যতীত সব সদস্যই হবেন ভারতীয় কিন্তু যে পদ্ধতিতে সবকাব চলছে তা অব্যাহত থাকবে। বডলাট "ইংল্যান্ডের বাজাব মত শাসনতান্ত্রিক প্রধান" থাকবেন এবং সদস্যদেব পরামর্শ সাধারণত মেনে নেবেন। অর্থাৎ কাউন্সিল হবে অনেকটা ক্যাবিনেটেব তুল্য। আজাদ ভুল কবে ভাবলেন বড়লাটের বিশেষ দায়িত্ব ও ভিটোক্ষমতা লুপ্ত হবে। আজাদ জানালেন—কংগ্রেসের দাবি প্রতিরক্ষামন্ত্রী করতে হবে জনৈক ভারতীয়কে—অন্তত বাহ্যত (in appearance)। সৈন্য চলাচল, রণকৌশল অবশ্যই থাকবে প্রধান সেনাপতিব হাতে।[৩২০] হড্‌সন[৩২১] ও শিবরাও[৩২২] উভয়েই বলেছেন, কংগ্রেসকে আধা ক্যাবিনেট সরকারেব প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল।

পঞ্জাব ও বাংলার মুখ্যমন্ত্রীদের জাতীয় প্রতিরক্ষা পরিষদ থেকে পদত্যাগ করতে বাধ্য করে জিন্না তখন লীগের প্রায় অবিসংবাদিত কর্তা। তাঁকেও একই দিনে ডাকলেন ক্রিপস। প্রস্তাবে যে 'local option'-এর কথা ছিল তাতে জিন্না পাকিস্তানের প্রতিশ্রুতি দেখে

অবাক (এবং খুশি) হয়েছিলেন। তিনিও চাইলেন কাউন্সিলকে ক্যাবিনেটের মর্যাদা দেওয়া হোক।

২৫শে লিনলিথ্‌গো ক্রিপসকে বললেন, ভারতীয় দলগুলি ঘোষণার সবটা মেনে নিলে তিনি তাদের নিয়ে কাউন্সিল গঠন করতে রাজি। কিন্তু তার বেশি নয়। খানিকটা সতর্ক করে দিয়ে বললেন, "**His Excellency...would forgive him almost anything except stealing His Excellency's cheese to bait his own trap.**"[৩২৩] তবু ২৯ মার্চ এক প্রেস কনফারেন্সে ঘোষণা সর্বসমক্ষে প্রচার করা হল। ক্রিপস তার প্রথম ধারার (e) অনুচ্ছেদেব ব্যাখ্যা প্রসঙ্গে কাউন্সিল ভাবতীয়করণ ও ক্যাবিনেট ধাঁচের সরকারের উল্লেখ করলেন।[৩২৪] বড়লাটের পক্ষ থেকে কোন প্রশ্ন ওঠানো হল না। পরে কিন্তু এ নিয়ে গোলমাল দেখা দেবে।

২৭ মার্চ প্রথম চ্যালেঞ্জ জানালেন গান্ধী। তিনি তিনটে আপত্তি তুললেন: (১) ঘোষণায় পাকিস্তান গঠনে মুসলিমদের প্রায় নিমন্ত্রণ জানানো হয়েছে। (২) দেশীয় রাজাদের 'প্যারামাউন্ট পাওয়ার' হিসেবে ব্রিটিশরা রক্ষা কববে, বা তারা গণপরিষদে তাদের প্রতিনিধিদের মনোনয়ন করবে— এ কিরকম কথা। (৩) প্রতিরক্ষার নিয়ন্ত্রণ ব্রিটিশরা রাখবে এও গ্রহণীয় নয়।[৩২৪ক] ক্রিপস বললেন, ঘোষণা সংহতি ও ঐক্যের ওপরই জোর দিয়েছে; গণপরিষদে অনৈক্য দেখা দিলেই কোন কোন অংশের যোগ না দেবার প্রশ্ন দেখা দেবে। তিনি আশা করেন ব্রিটিশরা চলে গেলে গণপরিষদ ঐক্যমূলক শাসনতন্ত্র রচনা করতে সক্ষম হবে। আর জোর করে দেশীয় রাজাদের শামিল কবা ঠিক হবে না। ২৮ মার্চ রাজাজি ইঙ্গিত দিলেন, ক্রিপস যদি কংগ্রেসের সম্মতি চান তবে ভাবতীয়কে প্রতিরক্ষামন্ত্রী করতেই হবে। সাপ্রু ও জযাকর একই কথা বললেন।[৩২৫] জিন্না জানালেন, লীগ নীতিগত ভাবে ঘোষণা মেনে নিচ্ছে।

২৮শে লিনলিথগো ও ক্রিপস (e) অনুচ্ছেদ নতুন করে লিখলেন ও চার্চিলেব অনুমতি নিলেন। তাতে বলা হল ব্রিটিশ সরকার ভাবতেব প্রতিরক্ষার দায়িত্ব ও নিয়ন্ত্রণ নিজের হাতে রাখলেও ভারত সবকারেব হাতে ভাবতের সামরিক, নৈতিক ও সরবরাহ সংক্রান্ত সম্পদের সংগঠনের ভার ছেড়ে দেবে। ২৯ মার্চ নেহরুর সঙ্গে কথা বলে ক্রিপসের মনে হল প্রতিরক্ষামন্ত্রক নিয়ে গোলমাল হবে। নেহরু তাঁকে কংগ্রেস অফিসে নিয়ে গেলেন আর আজাদ তাঁদের গান্ধীর কাছে। ক্রিপসকে বলা হল—"**India's association with defence portfolio was the key to Congress acceptance.**" সে দিন বিকেলে নেহরুকে (e) অনুচ্ছেদের পরিবর্তিত বয়ান দেখান হল। আজাদের মতে নেহরু তা ভেবে দেখতে রাজি হলেন। সন্ধ্যায় ঘোষণা সংবাদমাধ্যমের হাতে দেওয়া হল। ক্রিপস বললেন, "কোনো ভারতীয় প্রতিরক্ষার জন্য দায়ী থাকবেন বললে মিথ্যাচার হবে—ভারত সরকার শুধু ভারতীয় সম্পদ সংগঠন করবেন।"[৩২৬]

ক্যাপল্যান্ডের ডায়েরিতে পড়ি সে-রাত্রে এ ধরনের কাউন্সিল গঠন নিয়ে বড়লাট বাজি হন কিন্তু ৩০ মার্চ ক্রিপস যখন বললেন, আজাদকে জানিয়ে দেওয়া হোক, তখন বড়লাট বললেন, ভারতীয়কে প্রতিরক্ষামন্ত্রী করা হবে কিন্তু "**without in any way impinging upon the functions and duties of the C. in C. as supreme commander...or as (Defence) member of the Executive Council.**"[৩২৭]

এই মুহূর্তকে আমরা ক্রিপস মিশনের **turning point** বলতে পারি। শোনা গেল গান্ধী

নাকি বলেছেন—ঘোষণাটা "blank cheque on a crashing bank."[৩২৮] ক্যুপল্যান্ড ৩১ মার্চ তাঁর ডায়েরিতে লিখেছেন, গান্ধী বলেছেন—"a post-dated cheque on a bank which is obviously going broke"[৩২৯]। নেহরু ক্রিপসের সঙ্গে ৩০-এ ডিনার খেতে এলেন—মুখ অতি গম্ভীব। ক্রিপসেব মনে হল তিনি এবং বাজাজি আপোস চাইলেও গান্ধী ও তাঁর শান্তিবাদী অনুচররা বাগড়া দিচ্ছেন। আর তাঁরাই ওয়ার্কিং কমিটিতে সংখ্যাগরিষ্ঠ।[৩৩০] ক্যুপল্যান্ড ৩১-এ ডায়েরিতে লিখছেন, ক্রিপস কল্পনা কবছেন গান্ধী নৈরাজ্য চান। ক্যুপল্যান্ডের মতে গান্ধীর আপত্তি শান্তিবাদী বলে নয়, "but because it would be cooperation with the British, with all its responsibility, at a time when victory is uncertain." নেহরুব মনে হয়েছিল প্যাটেল, রাজেন্দ্র প্রসাদ ও কৃপালনিব ধারণা জাপানীদেব রোখা যাবে না এবং এ অবস্থায় কাউন্সিলে ঢোকা নিরর্থক। কোনো ভারতীয় সৈন্য আই এন এ-ব বিরুদ্ধে যুদ্ধ করতে চাইবে না। প্রতিরক্ষার পূর্ণ দায়িত্ব না পেলে ভারতীয় প্রতিরক্ষামন্ত্রীই বা আলাদা শান্তিস্থাপন করবেন কিরূপে?[৩৩১]

আমার ধারণা 'আলাদা শান্তি' কথাটা গোয়েন্দা দফতবেব সম্পূর্ণ মিথ্যা অভিযোগ। গান্ধীবাদীরা মার্চেব শেষে এতটা পবাজিত মনোভাব নিয়েছিলেন বিশ্বাস হয না। সম্ভবত তিনি বিরোধিতা দ্বারা চাপ সৃষ্টি করতে চাইছিলেন। মুরের মতে—নেহরুব হতাশাব্যাঞ্জক ব্যবহারের উদ্দেশ্য ভাবতীয় প্রতিবক্ষামন্ত্রীর জন্য আরও বেশি ক্ষমতা আদায়।

মোটের ওপর ক্রিপস আবাব নেহরু ও আজাদেব সঙ্গে আলোচনায বসলেন ২ এপ্রিল। তাঁবা এসেই জানালেন ওয়ার্কিং কমিটি প্রস্তাব অগ্রাহ্য করেছে, তবে আপাতত ঘোষণা মুলতুবি বেখেছে। আরও আপত্তি উঠেছে local option, দেশীয বাজ্য, সবকারের পূর্ণদায়িত্ব ইত্যাদি বিষয়ে।[৩৩২ক] ক্রিপস ঐ দিনই এ খবর জানালেন চার্চিলকে। চার্চিল জানালেন মূল প্রস্তাবের খসড়া থেকে সরে যাওয়া সম্ভব নয, তবে পূর্ণ ক্যাবিনেটের সম্মতিসাপেক্ষে প্রতিবক্ষা ব্যাপাবে ক্রিপস, প্রধান সেনাপতি ও কংগ্রেসেব মধ্যে আলোচনা চলতে পারে। আরও অন্যায় কবলেন তিনি, বড়লাটকে পরিস্থিতি বিষযে এক রিপোর্ট দিতে বলে। এই সুযোগ নিলেন বড়লাট। তিনি ওয়াভেলের আপত্তি নিযে সাতকাহন গাইলেন। একে মা মনসা, তাবপর ধুনোর গন্ধ। ওযাভেল জানালেন, প্রতিবক্ষা ও অন্যান্য মন্ত্রকের মধ্যে মধ্যস্থতা কবার জন্য Ministry of Defence Coordinationএর বেশি কিছুতেই তিনি রাজি হবেন না।[৩৩৩] ক্রিপস সব শুনে মন্তব্য করলেন—কংগ্রেসের সঙ্গে মিটমাটের সম্ভাবনা দশ শতকের বেশি নয়।

৪ এপ্রিল গান্ধী ওয়ার্ধা রওনা হলেন। ওয়ার্কিং কমিটিকে বলে গেলেন, আজাদের পরামর্শানুসারে চলতে। নেহরু এতদিনে প্রস্তাবের বিরোধী ছ'জন গান্ধীবাদী সদস্যদের দলে যোগ দিয়েছেন। অন্যদিকে আজাদ, রাজাজি, দেশাই, পন্থ ও আসফ আলি প্রতিরক্ষা ব্যাপারে কিছু সুবিধা পেলেই ঘোষণা মেনে নিতে রাজি। ৪ এপ্রিল সন্ধ্যায ক্রিপস নেহরু ও আজাদকে নিয়ে গেলেন ওয়াভেলের বাড়ি। কোন লাভ হল না। নেহরু চাইলেন প্রধান সেনাপতি পরামর্শদাতারূপে থাকুন, পুরো প্রতিরক্ষার ভার ভারতীয সদস্যের হাতে থাক। উপস্থিত জেনারেল মোলস্ওয়ার্থ ভাবলেন, এবার আসল দর কষাকষি হবে। তা হল না। ওয়াভেল বললেন, "এই যদি আপনার বক্তব্য হয় তাহলে কিছু বলার নেই।" বলেই তিনি উঠে পড়লেন। ক্রিপস চার্চিলকে জানালেন মিটমাট না হলে এক প্রচণ্ড বিরুদ্ধ পরিবেশে যুদ্ধ চালাতে হবে। তাঁর সূত্র হল—প্রতিরক্ষামন্ত্রকের বিভাজন, প্রধান সেনাপতি হবেন ওয়ার মেম্বার আর জনৈক ভারতীয় হবেন প্রতিরক্ষা সমন্বয় বিভাগের কর্তা—তাঁকে কিছু

নগণ্য দায়িত্ব দেওয়া হবে।

এই মুহূর্তে রঙ্গমঞ্চে অবতীর্ণ হলেন ব্রিটেনের সবচেয়ে শক্তিশালী মিত্র রুজভেল্টের ব্যক্তিগত প্রতিনিধি কর্নেল এল এ জনসন। ক্রিপস তাঁর সাহায্য চান ৪ এপ্রিল। তিনি নেহরুর সঙ্গে দেখা করেন ৫ এপ্রিল।[৩৩৬] তাঁর সঙ্গে কথাবার্তার পর প্রতিরক্ষামন্ত্রক ভাগ নিয়ে জনসন, ক্রিপস, নেহরু প্রভৃতিব কয়েকবাব আলোচনা হয়। ৭ এপ্রিল ক্রিপস আজাদকে ভারতীয় প্রতিরক্ষামন্ত্রীর হাতে কি কি দায়িত্ব দেওয়া হবে তার একটা আভাস দেন—যেমন জনসংযোগ, পেট্রোলিয়াম সববরাহ, সৈন্য ও তাদেব পরিবাবের কল্যাণ, ক্যানটিন, স্টেশনারি ও মুদ্রণ। তিনি প্রতিরক্ষা সমন্বয় বিভাগেব ভারও পাবেন—যথা ডিনাযাল পলিসি, অর্থনৈতিক যুদ্ধ ইত্যাদি। নেহরু জানিয়ে দেন, তাঁবা সন্তুষ্ট হননি। তখন ফর্মুলা পরিবর্তন কবে নেহরুকে দেওযা হয় ৮ এপ্রিল। স্থির হয প্রধান সেনাপতি এবং ওযার মেম্বাবের হাতে যুদ্ধমন্ত্রক থাকবে ও তাব দাযিত্ব কি তালিকা-নির্দিষ্ট কবে দেওযা হবে। বাকী সব বর্তাবে ভাবতীয প্রতিরক্ষামন্ত্রীর হাতে। যদি নতুন কোন দাযিত্ব সংযোজিত হয় বা দুই মন্ত্রকে মতপার্থক্য দেখা দেয তবে সিদ্ধান্ত নেবে ব্রিটিশ সরকাব—বড়লাট নন।[৩৩৭]

বলা বাহুল্য, লিনলিথগো ও ওয়াভেল আপত্তি জানান। তাঁদের অজ্ঞাতে তাঁদের দায়িত্ব নিয়ে কথাবার্তা চলছে এটা তাঁবা পছন্দ কবতে পাবেন না। চার্চিল জানতে চান নতুন ফর্মুলাটা কি? তিনি আবও জানান রুজভেল্টের ব্রিটেনস্থিত প্রতিনিধি হ্যারি হপকিনস বলছেন—জনসনকে এ ব্যাপাবে নাক গলাবাব ক্ষমতা দেওযা হযনি (পরে বোঝা যায এটা হ্যাবির ভুল—দুদিন পব রুজভেল্টেব সনির্বন্ধ অনুরোধ আসে ক্রিপস মিশন যেন সফল করার সব চেষ্টা কবা হয়)। ক্যাবিনেট ক্রিপসকে জানায নতুন ফর্মুলা বড়লাটদের অজ্ঞাতে করা ঠিক হযনি, ঘোষণার বয়ানমত চলতেই হবে। আর ক্রিপস যে বাববাব 'জাতীয সরকার' কথা ব্যবহাব কবছেন (যেমন আজাদকে লেখা ৭ এপ্রিলেব চিঠিতে), এব অর্থ কি? কোন ভারতীযকে স্বরাষ্ট্র দপ্তবেব ভাব দেওযাব কথা তো ছিল না। ক্যাবিনেট বড়লাটকে এবং চার্চিল ক্রিপসকে জানিযে দেন কোন কনভেনশান দ্বাবা বড়লাটের বিশেষ দায়িত্ব বা ভিটোক্ষমতা ক্ষুণ্ণ করা চলবে না।[৩৩৮] এখন থেকে ক্রিপসের কথাবার্তার সুব বদলে গেল।

এদিকে নেহরু জনসনকে জানালেন (৯ এপ্রিল) নতুন ফর্মুলা তাঁদেব পছন্দ হয়নি। তিনি দাবি কবলেন উভয় মন্ত্রকেব অধীনস্থ দাযিত্বেব তালিকা। তিনি প্রশ্ন তুললেন জেনাবেল, নেভাল ও এয়াব হেড্‌কোয়াটার্সেব সঙ্গে প্রতিবক্ষামন্ত্রক যোগ বাখবে না কেন? আজাদ 'জাতীয় সরকার' কথাটা নিয়ে ক্রিপসকে চেপে ধবলেন। তিনি বললেন, 'ক্যাবিনেট ধাঁচের সরকার', 'জাতীয় সরকাব'—এসব কথা প্রথম থেকেই ক্রিপস ব্যবহাব কবছেন কংগ্রেস তাই প্রশ্ন করেছে—জাতীয সরকাবই যদি হয়, তবে প্রতিরক্ষার দাযিত্ব থেকে তা কেন বঞ্চিত হবে? **"The chief functions of a National Government must necessarily be to organize defence, both intensively and on the widest popular basis, and to create mass psychology to an invader. Only a National Government could do that, and only a Government on whom this responsibility is laid,"** কেবল আপোসরফার জন্য কংগ্রেস প্রতিরক্ষা দাযিত্বের ওপব সীমা মেনে নিয়েছে, প্রধান সেনাপতি ও যুদ্ধ সদস্যের হাতে যুদ্ধ পরিচালনার ভার ছেড়ে দিয়েছে। কিন্তু ৯ এপ্রিল যে আলোচনা হয

তাতে দেখা যাচ্ছে পুরনো ও নতুন তালিকায় বিশেষ ফারাক নেই। তাছাড়া এতদিন 'জাতীয় সরকার' 'ক্যাবিনেট ধাঁচের সরকার'—এ সব কথা ব্যবহার করে ৯ এপ্রিল ক্রিপস যা বলছেন, তাতে "It would be just the Viceroy and his Executive Council with the Viceroy having all his old powers."

তবু সত্যকার জাতীয় সবকার গঠিত হলে দায়িত্ব নিতে কংগ্রেস রাজি। ভবিষ্যতের ব্যাপার না হয় আপাতত মুলতুবি রইল।

"But in the present the National Government must be a Cabinet Government with full Power, and must not merely be a continuation of the Viceroy's Executive Council." আজাদ জানালেন, "আমরা দাযিত্ব নিতে পারি না যদি না আমাদের তা পালন কবাব দাযিত্ব ও ক্ষমতা না দেওয়া হয়।"[৩৩৯]

১০ এপ্রিলের ওয়ার ক্যাবিনেট ও চার্চিলের তাব পড়ে ক্যুপল্যান্ড ডাযেরিতে মন্তব্য করেন—"Not generous." বস্তুত চার্চিল যখন লেখেন—ক্রিপসকে ভারতীয় দলগুলিব সঙ্গে আলোচনার জন্য পাঠানো হযনি, কেবল প্রস্তাবেব সামান্য পরিবর্তন বা পবিবর্ধন করার ক্ষমতা দেওয়া হয়েছিল—তখন তিনি হয় মিথ্যা বলছেন না হয় ব্যাপারটাব ভুল ব্যাখ্যা করছেন। ক্রিপস সত্যি কোনদিন বড়লাটেব বিশেষ দায়িত্ব বা ভিটোক্ষমতার হানি চাননি। তিনি চেয়েইছিলেন অবস্থাব গুরুত্ব বুঝে বডলাট কাউন্সিলেব পরামর্শ সাধ্যমত শুনবেন। ক্যুপল্যান্ড প্রশ্ন রাখছেন, ১৯৩৭ সালে বডলাট যদি গভর্নরদেব প্রাদেশিক মন্ত্রিসভার সঙ্গে বনিয়ে চলাব পরামর্শ দিতে পারেন, তবে ১৯৪২ সালে নিজে কেন সে কাজ করলেন না? তিনি তো কংগ্রেস নেতাদের সঙ্গে ব্যাপাবটা খোলসা কবে নিতে পাবতেন। তা না করে সাপ্রুর ভাষায়, নিজেকে 'পর্দার আড়ালে' রাখলেন। নেহরুর সঙ্গে কথা বলে সংবাদমন্ত্রকেব এডওয়ার্ড ভিলিযার্সেব একই কথা মনে হযেছিল। অন্যদিকে প্রশ্ন কবা যায, ওযাব ক্যাবিনেট ও চার্চিলই বা তাঁকে এই পরামর্শ না দিয়ে তাঁব একগুঁযেমি ও ঔদ্ধত্যে প্রশ্রয দিলেন কেন? সব চেযে বিস্ময়কর অ্যাটলিব প্রতিক্রিয়া।

॥ ১৩ ॥

কংগ্রেস ওয়ার্কিং কমিটি ১১ এপ্রিল প্রস্তাব প্রত্যাখ্যান করল। এটা পাস হয়েছিল ২ এপ্রিল, মুলতুবি ছিল এতদিন। ক্রিপস আপন মুখবক্ষার জন্য ১১ এপ্রিলেব বেতাব ভাষণে কংগ্রেসকে দোষ দিয়ে গেলেন। ভারতেব স্বাধীনতা ও গণপরিষদ তো তিনি দিতেই চেয়েছিলেন। আর প্রতিরক্ষার ব্যাপারটায় কংগ্রেসকে তুষ্ট কবতে গেলে "বহু বছব আগে যে ডিম ভাঙা হয়েছে তা আবাব জোড়া দিতে হয।" শত্রু যখন দোবগোড়ায তখন তা কি সম্ভব। তদুপরি শেষ মুহূর্তে কংগ্রেস কিনা দাবি করল শাসনতন্ত্রে বৈপ্লবিক পরিবর্তন—জাতীয় সরকার। "সহজেই বোঝা যায ভারতেব মহান সংখ্যালঘু দলগুলি এ ব্যবস্থা কোনদিন মেনে নেবে না...এতদিন ধরে আমরা যে সব প্রতিশ্রুতি দিয়েছি তা খেলাপ হবে এতে।" বস্তুত নির্লজ্জ মিথ্যাভাষণ না নির্জলা আত্মপ্রতারণা—কি বলা যায় একে?

ক্যুপল্যাণ্ডের ডায়েরিতে ক্রিপসের মনোভাব ধরা পড়েছে, "They (Congress) have come to the very edge of the water, and stripped, but hesitate to make the plunge because the water looks so cold."[৩৪০] সত্যই কি

তাই ?

গান্ধীকে তিনি সব চেয়ে বেশি দায়ী করেছেন। তিনি নাকি ৯ এপ্রিল ওয়ার্ধা থেকে টেলিফোন করে প্রায় সম্পাদিত চুক্তি বানচাল করে দেন। অথচ গান্ধী এবং মহাদেব বলছেন, ৪ এপ্রিলের পর গান্ধীর সঙ্গে কংগ্রেসী নেতাদের কোন কথা হয়নি। তাঁদের অবিশ্বাস করার কারণ নেই।

ক্রিপসের একটা অভিযোগ বিশেষ ভাবে পীড়িত করেছিল আজাদ ও নেহরুকে। নিজে জাতীয় সরকার শব্দ ব্যবহার করে শেষে তিনিই বলছেন—কনভেনশনের পরিণতি "absolute dictatorship of the majority" ? কংগ্রেসের লক্ষ্য যখন ভাবতের নিরাপত্তা, তখন কিনা বলা হচ্ছে কংগ্রেস হিন্দুরাজত্ব কায়েম করতে চায় ?[৩৪২] নেহরু বিস্মিত হয়েছিলেন ক্রিপসের পরিবর্তন দেখে। ইভলিন উডকে তিনি লেখেন, "ক্রিপসকে পছন্দ করতাম, যদিও তিনি কিছুটা বিশৃঙ্খলমস্তিষ্ক" কিন্তু "On this occasion I was surprised at his woodenness and in spite of his public smiles."[৩৪৩]

মুসলমানরা রাগ করবে এমন কথা আগে থেকেই বলা হচ্ছিল। এমেরি লিনলিথগোকে লেখেন, "ক্রিপস এমন দিকে এগুচ্ছিলেন আমবা সবাই যার বিরোধী···ক্রিপস এতদূর এগুলেন অথচ জিন্না বারবার বলেছেন মুসলমানরা বিদ্রোহ করবে···"[৩৪৪] ক্রিপসের ব্যর্থতার জন্য অ্যাটলিও কংগ্রেসের জেদ ও সাম্প্রদায়িক মতভেদকে দায়ী করেন। ক্যুপল্যাণ্ড প্রায় এক কথাই বলেছেন The Crips Mission পুস্তিকায়। অথচ ক্যুপল্যাণ্ডের ১০ এপ্রিলের রোজনামচায় দেখছি— "উইনস্টন ও এমেরি ক্যাবিনেটের ব্যাপারটায অনর্থক উদ্বিগ্ন হচ্ছেন, মুসলিম সংখ্যালঘুবা কোন দুর্ঘটনা ঘটতে দেবে না।" মুসলিম-বিবোধিতা একটা পশ্চাৎচিন্তা মাত্র। আসল কারণ, মুরের মতে, ভারতীয়দের হাতে যুদ্ধের পরও ক্ষমতা হস্তান্তর কবার ইচ্ছা ছিল না রক্ষণশীল দলের। গান্ধী ও নেহরু সম্বন্ধে তাঁদের বিরাগ অবশ্যই একটা বড ভূমিকা নিয়েছে। এমেরি তাঁদের আখ্যা দেন, "niggling unpractical creatures."[৩৪৫] লিনলিথগো এমেরির এক চিঠির প্রান্তে স্বহস্তে মন্তব্য লেখেন, "They could never run straight."। জনসন ও রুজভেল্টের বুঝতে অসুবিধা হযনি। জনসন স্পষ্টতই চার্চিলকে দাযী করেছেন।[৩৪৬] রুজভেল্ট হপকিনস্‌কে লিখছেন, "American public opinion cannot understand why, if the British Government is willing to permit the component parts of India to secede from the British empire after the war, it is not willing to permit them to enjoy self-government during the war."[৩৪৭] তিনি চেয়েছিলেন ক্রিপসকে করাচিতে থামিয়ে ফের আলোচনায় বসাতে। চার্চিল তাঁর অনুরোধ ক্যাবিনেটকে জানাননি। লুই ফিশার ঠিকই বলেছেন, ক্রিপসকে পেছন থেকে ছুরি মারা হয়েছিল।

গান্ধী ১৯ এপ্রিলেব 'হরিজন'-এ লিখলেন, 'That Ill-fated Proposal' প্রবন্ধ। বললেন—এমন হাস্যকর এই প্রস্তাব যে কোথাও তা গৃহীত হল না। আর প্রস্তাবক কিনা ক্রিপস—"acclaimed as a radieal among the radicals and a friend of India?" তিনি কি জানতেন না যে সাম্রাজ্যের বাইরে যাবার ক্ষমতা দেওয়া হলে ডোমিনিয়ান স্ট্যাটাসের দিকে কেউ নজর দেবে না ? তা ছাড়া ভাবতকে তিন ভাগে ভাগ কবার পরিকল্পনা ? সব শেষে, দায়িত্ববান মন্ত্রীদের হাতে প্রতিরক্ষার সত্যকার নিয়ন্ত্রণও দেওয়া হল না। যথারীতি গান্ধী ভারতীয়দের নিজেদের দুর্বলতার কথা মনে করিয়ে

দিলেন। সাম্প্রদায়িক সমস্যার সমাধান না হলে স্বাধীনতা কোনও দিন আসবে না। যদি মুসলমানদের অধিকাংশ নিজেদের স্বতন্ত্র জাতি বলে মনে করে, পৃথিবীর কোন শক্তি তাদের অন্য রকম ভাবতে বাধ্য করতে পারবে না। যদি তাবা সেই ভিত্তিতে দেশ ভাগ চায়, তারা পাবে—যদি না হিন্দুরা তার বিরুদ্ধে লড়াই কবে। তাঁর মনে হচ্ছিল উভয় পক্ষে সেরকম গৃহযুদ্ধের আয়োজন চলছে। কিন্তু তা হবে আত্মহত্যা। প্রত্যেক দল হয় ইংবেজ না হয় কোন বিদেশী শক্তির সাহায্য চাইবে। "আব তাহলে, হে স্বাধীনতা, বিদায়।"

নেহরু আরও কড়া সুরে উদ্ধৃত করলেন লঙ (Long) পার্লামেন্টেব সামনে অলিভার ক্রমওয়েলের বিখ্যাত সেই বক্তৃতা, "You have sat too long here for any good you have been doing. Depart, I say, and let us have done with you. In the name of God, go," গান্ধীব 'ভারত ছাড়ো'ব সঙ্গে এব সুবের, এমন কি ভাষাব, পার্থক্য কোথায়? অথচ এব সম্পূর্ণ উল্টো কথা বলতেও তাঁব বাধল না। ১১এপ্রিল জনসনকে বললেন, ব্রিটেনেব বিপর্যযেব তিনি তাকে বিব্রত কববেন না—ববং সমবসম্ভার উৎপাদন যাতে আবও ত্বরান্বিত হয, ধর্মঘট ইত্যাদি দ্বারা ব্যাহত না হয়, দেখবেন। আব জাপানীবা যদি ভাবত আক্রমণ কবে তিনি শুধু অহিংস অসহযোগে দিযে তাব প্রতিবোধ কববেন না, প্রয়োজন গেরিলা যুদ্ধের আযোজনে কববেন, পোড়ামাটিব নীতি সমর্থন করবেন।১২ এপ্রিলের দিল্লী সাংবাদিক সম্মেলনের এতদূব বললেন যে, সুভাষ বসু এলেও তিনি তাঁব বিবোধিতা কববেন—কাবণ তাঁব বাহিনী "a dummy force under Japanese control" ছাড়া আর কিছু নয। গান্ধী এতটা সহ্য কবতে বাজি ছিলেন না। তিনি সাবধান কবে দিলেন, "তোমাব নীতি যদি গৃহীত হয তবে ওযার্কিং কমিটি এখন যা তা থাকা উচিত নয়।"[১৪৮] গেবিলা যুদ্ধেব আহ্বান প্রত্যাহাব কবতে নেহরুকে তিনি বাধ্য কবলেন।

বস্তুত, জাপানী আক্রমণেব সম্ভাবনা অনেক বেড়েছিল। ৬ ফেব্রুযাবি বার্লিনে এক আলোচনা হয, তাতে উপস্থিত ছিলেন মাৎসোটা (সুভাষ), ডঃ ট্রট, ডঃ জিজউইজ্ (Zitzwitz), কর্নেল ইযামামোটো, মেজব মাবওযেড ও দোভাষী ডঃ ভাগনাব। সুভাষ বলেন, সিঙ্গাপুব ও বেঙ্গুনেব পতনেব পব মিত্রপক্ষেব মনে যে মানসিক আঘাত লাগবে তার সুযোগ নিয়ে জাপানীদেব ভাবত আক্রমণ কবা উচিত। ইযামামোটো বলেন—বাশিযান ফ্রণ্টে আক্রমণেব কথা চলছে। আপাতত বাংলাসহ ভাবতেব পূর্ব ফ্রণ্টে সুভাষেব বিশ্বস্ত অনুচবদেব সঙ্গে জাপানীদেব যোগাযোগ হওযা বাঞ্ছনীয। আক্রমণেব সঙ্গে অভ্যন্তবীণ উত্থান বা নাশকতামূলক কাজকে সমন্বয় কবতে হবে। ৩ মার্চ ব্যাঙ্কক থেকে খবব আসে কিছু জাপানী সেনাপতিব সঙ্গে ভাবতীয সেনাপতি ব্যাংকক এসেছিল, সিঙ্গাপুব গিযেছিল, আবাব ফিবে টোকিও রওনা হযেছে। ভাবতীয সেনাপতিদেব মধ্যে বযেছেন মুক্ত ভাবতীয বাহিনীব অধিনাযক মোহন সিং, জাপানীদেব মধ্যে ফুজিযাবা ও ইযামাগুচি থাকতে পাবেন। আলোচনাব বিষয—সুদূর প্রাচ্যে ভাবতীয সেনাদেব কাজকর্মে সংহতি আনযন, ভাবতেব মুক্তি সংগ্রামে তাদেব যোগদান। এতদিন পর্যন্ত অধিকাংশ ভাবতীয সেনাপতি ব্রিটেনেব বিরুদ্ধে যুদ্ধ কবতে বাজি হয়নি, এখন ব্রিটিশ সৈন্যেব ক্রমাগত পশ্চাদপসবণে হতাশ হযে তারা স্বেচ্ছায় জাপানীদের সঙ্গে যোগ দিতে প্রস্তুত হচ্ছে। তাদের সঙ্গে কথা বলে জানা গেল তারা বসুব রাজনীতি পূর্ণ সমর্থন করে ও "would endeavour, to obtain Japanese consent, to place entire Indian movement including Indian troops of Malay under political leadership of B. (Bose)." ১১

মার্চ আই এন সি-র সচিব দাস বসুর কাছে পাঠানোর জন্য এক বার্তা দেন, তাতে দেখি আই এন সি-র ৫৩০০ সদস্য ও ১০০০ স্বেচ্ছাসেবী বসুর নেতৃত্ব মেনে নিতে প্রস্তুত। **"We request thee to take up supreme command over all Indian soldiers in the regions occupied by Japan in order to avoid that Indian leaders of subordinate importance are utilized by the Japanese for their own ends."** ভারতীয়রা বসুকেই একমাত্র বিশ্বাস করে কারণ **"Thou art not purchasable and place Indian interest ahead of everything else."** এই চিঠিতে স্পষ্ট ভারতীয়বা জাপানীদেব অধীনে কাজ করতে চায় না, জাপানের উদ্দেশ্য সম্বন্ধেও তারা সন্দিহান।

এ দিকে, নাম্বিয়ারের মতে, ৪২-এর জানুয়ারি থেকে বসুও পূর্ব এশিয়ায যাবাব জন্য ব্যস্ত হয়ে উঠলেন। বার্লিনে, ওশিমা, ইয়ামামোটো ও সুভাষচন্দ্রেব ঘনঘন কথা চলছে কিন্তু জাপানে অনেকেই মনে করছে বার্লিন থেকে তিনি নেতৃত্ব দেবেন কি ভাবে ? তাবা চাইছে বাসবিহারী বসুকে। এর কারণ জার্মানদেব প্রতি ঈর্ষা হতে পারে, জাপানীবা বাজনৈতিক প্রশ্নের চেয়ে সামবিক প্রশ্নকে বেশি গুরুত্ব দিতে পাবে, আবাব তাবা সম্পূর্ণ নিজেব তাঁবেব ভারতীযকে চাইতেও পাবে। ব্যাংককেব ইণ্ডিযান ইণ্ডেপেণ্ডেন্স লীগ বাসবিহাবীকে প্রস্তাব দেয যে, সুভাষকেই ভাবতেব স্বাধীনতা সংগ্রামেব নেতা কবা উচিত, বাসবিহাবী তাঁব প্রতিনিধিরূপে কাজ করুন।

১৯৪২-এব এপ্রিল নাগাদ টোকিও সিদ্ধান্ত নিল সুভাষকে পূর্ব এশিযায নিযে আসা হোক। তখন (২২ এপ্রিল) তিনি কাবুলকে নানা নির্দেশ পাঠাচ্ছিলেন—যেমন সুভাষেব সকাল সন্ধ্যায় নিযমিত বেতাব ভাষণেব খবব প্রচাব, ব্রিটিশের ক্রমাগত পরাজয হচ্ছে বটনা, যুদ্ধসংক্রান্ত শিল্পে 'ধীরে চলো' নীতি অনুসবণ, চট্টগ্রাম থেকে কন্যাকুমাবী জাপানী ও জার্মান অভিযানকাবীদেব জন্য স্বাগত জ্ঞাপনেব ব্যবস্থা, তাবা কোন অঞ্চল দখল কবলে পার্শ্ববর্তী ব্রিটিশ অঞ্চলের লোকদেব অস্ত্রশস্ত্র নিতে আসাব ব্যবস্থা, বার্লিনে স্বেচ্ছাসেবী বাহিনী গঠনেব সংবাদ প্রচাব, ব্রহ্মেব জাপানী সৈন্যবাহিনীব সঙ্গে যোগাযোগ, বিরোধী লোকদেব তালিকা প্রস্তুত কবা, সৈন্যবাহিনীব মধ্যে ব্যাপক ইংবেজবিবোধী প্রচার, আদিবাসী অধ্যুষিত (পশ্চিম সীমান্তে) প্যাবাশুট সৈন্য অবতবণেব ব্যবস্থা, 'পোডামাটি' নীতিতে বাধা দান।

টোকিওতে ২৮ থেকে ৩০মে যে ভাবতীয প্রতিনিধি সম্মেলন বসল তাব প্রোটোকল পাচ্ছি ব্যাংককে ৮ মে-ব তাববার্তায। এখানেই স্থিব হল 'মটো'—ঐক্য, বিশ্বাস, আত্মনিবেদন (unity-faith-sacrifice), আব লক্ষ্য—ভাবতেব পূর্ণ স্বাধীনতা অর্জন। একসিকিউটিভ কমিটিব অস্থাযী সভাপতি হলেন বাসবিহাবী বসু। স্থিব হল ভাবতেব বিরুদ্ধে অভিযান ভাবতীয় সেনাপতির অধীনে চালাবে ভাবতীয় জাতীয বাহিনী (I.N.A.) একসিকিউটিভ কমিটি চাইলে জাপানীবা সামবিক সাহায্য দেবে। জাপানীদেব কথা দিতে হবে তাবা ভারতেব স্বাধীনতা স্বীকাব করবে ও ভাবতীযদেব ভবিষ্যৎ শাসনতন্ত্র বচনা কবতে দেবে। অবশ্যই স্বাধীন ভাবত জাপান-ঘোষিত co-prosperity sphere-এব সমান অধিকারসম্পন্ন সদস্য হবে।

৫ জুন ন্যানকিং থেকে খবব এল ব্যাংককে জাতীয় কংগ্রেসে যোগ দিতে সাংহাই থেকে তিন জন ভারতীয প্রতিনিধি গেছে। মার্কিন সৈন্য বাংলায় মোতাযেন হচ্ছে। উপকূলবর্তী অঞ্চল থেকে লোকজনদের সরিযে দেওযা হচ্ছে। সবাই ওয়ার্ধায মহাত্মা কি করেন সেদিকে তাকিয়ে আছে।

১৫ জুন ব্যাংককের খবর—রাসবিহারী বসুর সভাপতিত্বে ভারতীয় কংগ্রেস অনুষ্ঠিত হয়েছে। জাপানের প্রধানমন্ত্রীর ঘোষণায় বলা হয়েছে ব্রিটেনের সঙ্গে ভারতের মাটিতে যুদ্ধ আসন্ন—ভারতীয়রা যেন এখনই ব্রিটেনের সম্পর্ক ত্যাগ করে। ১৫ জুলাই-এর তারে জানি জাপানীরা রাসবিহারীকে পূর্ব এশিয়ার সর্বোচ্চ নেতা বলে স্বীকার কবে এবং টোকিওর ভারতীয়দের নেতা—সহায় এবং ব্যাংককেব ইণ্ডিয়ান ন্যাশনাল কাউন্সিলের নেতা—দাস তা মেনে নেন। মালয় ও ব্রহ্মের ভারতীয়েরা বাসবিহাবীকে পছন্দ করেনি। "Provisional supreme leadership of Gandhi in India is supported by majority of Indian leaders in East Asia..." যদিও তারা জানে গান্ধী তাদের কাজকর্ম পছন্দ করবেন না। একমাত্র দাসই সুভাষ বসুকে সর্বোচ্চ নেতাব পদ দেবার কথা তোলেন। রাহবিহারী চান সুভাষ তা পশ্চিম থেকেই দিন। অধিকাংশ ভারতীয় মনে কবে সুভাষ বসু জাপানীদের পছন্দের লোক নন, আব তিনি প্রাচ্যে উপস্থিতও নন। তখন স্থির হয় সুভাষকে প্রাচ্যে আনার ব্যবস্থা কবা হোক। ২৩ জুলাই সুভাষ বিবেনট্রপকে অনুরোধ জানান—যেহেতু দু দুবার ইতালীব প্লেন সুদূব প্রাচ্য নিরাপদে ঘুবে এসেছে, তাঁকেও এইভাবে সেখানে যেতে দেওয়া হোক। জার্মানি সবকাব অনুরোধ জানালে ইতালী নিশ্চযই এ ব্যবস্থা কববে। এ অনুরোধ যেন হিটলাবকে জানানো হয। সুভাষ চান আগস্টেব প্রথম সপ্তাহে পৌঁছতে।

আমবা জানি তা হযনি। সুভাষ বওনা হলেন ৮ ফেব্রুযাবি, ১৯৪৩। পূর্ব এশিযায পৌঁছলেন—১৯৪৩ সালেব মে মাসে। তখন যুদ্ধেব গতিপ্রকৃতি অনেকখানি বদলে গেছে। তোজোব সঙ্গে দেখা হতে আবও সময গেল—অতি মূল্যবান সময।

কিন্তু ১৯৪২-এব সেই আগস্টেই নেওযা হযেছিল 'ভাবত ছাড়ো' প্রস্তাব আব ভাবতবর্ষে শেষ ব্যাপক গণ বিদ্রোহ আওযাজ তুলেছিল—'করেঙ্গে ইয়া মরেঙ্গে।' সুভাষ কি বহুদূর থেকে গান্ধীব মনে যাদু বিস্তাব করেছিলেন?

সুভাষ যখন কাছে ছিলেন গান্ধী তাঁকে দূবে ঠেলে দিযেছিলেন। তিনি যখন নিরুদ্দেশে পাড়ি জমালেন, তাঁর মনে একটা ধাক্কা লাগল। একে ঠিক অপবাধ বোধ বলা চলে না, যদিও তাব সামান্য ছোঁওযা থাকতে পাবে। ১৯৩৯-৪০ সালে তিনি ও সুভাষ দুই মেরুতে অবস্থান কবতেন। প্রথমত, গান্ধী ছিলেন প্রকৃত সত্যাগ্রহী, সাবা জীবন ইংবেজদেব সঙ্গে লড়েও তিনি তাদেব বিপদেব সুযোগ নিতে চাননি। তাঁব বাজনীতি কৌটিল্য বা মাকিয়াভেল্লিকে সযত্নে পবিহাব কবেছিল। দ্বিতীয়ত, সুভাষেব মত জার্মেনী ও ইতালীব সঙ্গে তাঁর সাক্ষাৎ পবিচয় ছিল না বটে এবং নেহরুব মত তাদেব বিরুদ্ধে সোচ্চাব না হলেও তিনি তাদেব কাণ্ডকাবখানা পছন্দ কবেননি। হেগেলেব Idea যা ক্ষমা কববে গান্ধীব ঈশ্বব তা কববেন না। ১৯৪১-এব শেষ পর্যন্ত তাঁকে বলতে শুনি হিটলাবতন্ত্র ও সাম্রাজ্যবাদে বেশি তফাত নেই। "Hitlerism is a superfine copy of Imperialism." পবে, "And is there any difference between Imperialism and Nazism? I see none. The latter is the logical outcome of the first." তৃতীযত, তাঁব মনে হযেছিল ১৯৩৯-৪০ সালে দেশ প্রত্যক্ষ সংঘর্ষের জন্য প্রস্তুত ছিল না। কংগ্রেসের দুর্নীতি তো ছিলই, মুসলিমদেব মতিগতিও তাঁর ভাল লাগেনি। জিন্নাব দ্বিজাতি তত্ত্ব প্রচার ও লাহোর প্রস্তাব, তাঁব সঙ্গে ব্যক্তিগত কথাবার্তা ও চিঠিপত্র সবই এর প্রমাণ। খুব খেদেব সঙ্গে তিনি স্মরণ কবছিলেন খিলাফতি যুগেব সৌহার্দ্যেব কাহিনী। কেন কংগ্রেসী ও হিন্দুদেব ওপর এই অন্যায় আক্রমণ—প্রশ্ন করেছিলেন জিন্নাকে। জিন্না উত্তর দিয়েছিলেন

অতি অশোভন ও অসংযত ভাষায়। চতুর্থত, আন্দোলন হিংসার পথ নেবে এমন সন্দেহ তাঁর ছিল, আর সুভাষ যে অহিংসায় বিশ্বাসী নন তিনি জানতেন। পঞ্চমত, কংগ্রেসের ওপব তাঁর দৃঢ়মুষ্টি শিথিল হয়ে যাচ্ছিল। কংগ্রেসের অধিকাংশ নেতা বলছিলেন—দাবি পূরণ হলে তাঁরা ইংরেজদের সক্রিয়ভাবে (অর্থাৎ সহিংস ভাবে) সাহায্য কববেন। তিনি তাতে অংশ নেবেন কোন নীতিতে ?

ব্যক্তিগত অসহযোগ ব্যাপাবটা ধামাচাপা দিয়েছিল। তিনি ভেবেছিলেন বোম্বাই এ আই সি সি ১৯৪০-এব ১৬ সেপ্টেম্বর যে প্রস্তাব নিয়েছিল তদনুসাবে কাজ করছিলেন তিনি। কিন্তু ১৯৪১-এর শেষে জেল থেকে বেরিয়ে অনেকে তাঁব ব্যাখ্যা সম্বন্ধে মতদ্বৈধ প্রকাশ করতে লাগলেন। অনেকে পুণায় গৃহীত ১৯৪০-এব ২৮ জুলাই-এব প্রস্তাব (মন্ত্রিত্ব গ্রহণ)-এ ফিবে যেতে চাইলেন। ১৯৪১-এর ২৮ অক্টোবর গান্ধী বিবৃতি দিলেন—তেব দফা গঠনমূলক কর্মসূচি ও কিছু মনোনীত লোকের সত্যাগ্রহ এখনও অনুসবণ কবা উচিত।[৩৫০] ডিসেম্ববের শেষে বাবদোলিতে ওয়ার্কিং কমিটি বসলে গান্ধী অনুবোধ কবলেন তাঁকে নেতৃত্বেব দাযিত্ব থেকে অব্যাহতি দেওয়া হোক। তাঁকে অব্যাহতি দেওযা হল। দায়সারা ভাবে বলা হল স্বরাজ লাভেব জন্য অহিংসার পথ পবিহার কবা হবে না। বোম্বাইতে গৃহীত প্রস্তাব পুনরনুমোদন কবা হল। ওযার্ধায এ আই সি সি-ব অধিবেশন বসল ১৯৪২-এব জানুয়ারিতে। গান্ধী বললেন, বারদোলি প্রস্তাব বিনা ভোটে মেনে নেওযা হোক। তিনি একে ভ্রান্ত মনে করেছিলেন এবং এব পেছনে বাজাজিব হাত লক্ষ করেছিলেন। কিন্তু নিজেব নেতৃত্ব বাচাতে কারুব (যেমন বাজাজি বা নেহরুব) বিশ্বাসে আঘাত করতে চাননি। "I do not want it to be said that in order to retain my leadership you bade good-bye to your senses because you had no courage to give me up. I do not covet leadership by undermining any one's manhood."

প্যাটেল ও বাজেন্দ্র প্রসাদকে পদত্যাগ কবতে বাবণ কবেছিলেন তিনি। আর নেহরুর সঙ্গে তার ক্রমবর্ধমান পার্থক্য সম্বন্ধে করেছিলেন বিখ্যাত উক্তি—"Jawarharlal has been resisting me ever since he fell into my net. You cannot divide water by repeatedly striking it with a stick. It is just as difficult to divide us. I have always said that *not Rajaji, nor Sardar Vallabhbhai, but Jawaharlal will be my successor.* He says whatever is uppermost in his mind, but he always does what I want."[৩৫১]। বাজাজি সবকাবেব সহযোগিতা কবতে চান, আশা কবছেন নেহরু তাঁর সঙ্গে যাবেন, কিন্তু তা হবে না।

এমন সময় সুদূব প্রাচ্যে জাপানের অগ্রগতি সকলকে স্তম্ভিত করে দিল, সুভাষেব বেতাব ভাষণ অনেকেব মনে অসম্ভবেব আশা জাগাল, ক্রিপস মিশন রাজাজি, আজাদ ও নেহরুর মনে সহযোগিতার আহ্বানেব মত শোনাল। গান্ধী প্রমাদ গুনলেন। যদি প্রস্তাব গ্রহণযোগ্য হয, নেতৃত্বে তিনি ফিবতে পাববেন না। তাঁরই চোখের সামনে তাঁরই হাতে গড়া কংগ্রেস তাঁরই অহিংসা নীতি উপেক্ষা করে ইংবেজের যুদ্ধে জড়িযে পড়বে। কিন্তু যদি না হয়?

ক্রিপসেব ঘোষণা সম্বন্ধে তাঁব প্রতিক্রিয়া প্রথম থেকেই বিরূপ হল। আজাদ ও নেহরুকে আলোচনা চালাতে বলে ৪ এপ্রিল তিনি ওয়ার্ধা চলে গেলেন। কিন্তু তাব আগে ২ এপ্রিল ঘোষণা অগ্রাহ্য করে ওয়ার্কিং কমিটি যে প্রস্তাব নিল তাতে গান্ধীর হাত স্পষ্ট।

চার্চিল, লিনলিথগোরা বাগড়া না দিলে ব্যাপারটা কোনদিকে গড়াত বলা যায় না, কিন্তু মীমাংসা হল না। এখন গান্ধী কোন পথ নেবেন ? ব্যক্তিগত সত্যাগ্রহ ব্যর্থ হয়েছে, ক্রিপস্ দৌত্যও ব্যর্থ হয়েছে। গান্ধী সংকটে পড়লেন। এলাহাবাদে এ আই সি সি অধিবেশন বসবে, মৌলানা তাঁকে যাবাব জন্য সনির্বন্ধ অনুবোধ কবছেন। কিন্তু গিয়ে কি বলবেন তিনি ? জাপানীদেব বিরুদ্ধে গেরিলা যুদ্ধ ? ভাবতেব সকল লোককে সামবিক শিক্ষাদান ? হোরেস অ্যালেকজাণ্ডারকে মনের দুঃখ জানালেন তিনি AICC-ব সাত দিন আগে। "How could the British Government, at this critical hour, have bahaved as they did ? The whole thing has left a bad taste in the mouth." ইংবেজদেব কি করণীয় ? "My firm opinion is that the British should leave India now in an orderly manner and not run the risk they did in Singapore and Malaya and Burma." ব্রিটেন ভাবতকে বাঁচাতে পারবে না, নিজেকেও নয়। "The best thing she can do is to leave India to her fate."[৩৫২]

কংগ্রেসেব কি কবণীয় তা জানা যায় প্যাটেলকে লেখা চিঠিতে। এলাহাবাদ এ আই সি সি-তে তিনি তাঁকে যেতে বারণ করছেন, যদি তিনি যান তবে অহিংস অসহযোগ সম্বন্ধে পরিষ্কাব কোন প্রস্তাব গ্রহণ না করলে পদত্যাগ কবতেও বলছেন। প্যাটেলেব উচিত পোড়ামাটি নীতি বা বিদেশী শত্রুকে আহ্বান করাব প্রস্তাবে আপত্তি জানানো।[৩৫৩] বোঝা যায় ইংরেজ, জাপানী কারুব সঙ্গেই তিনি সহযোগিতা কবতে চাইছেন না।

এলাহাবাদে তিনি গেলেন না কিন্তু মীবাবেনেব হাতে এক প্রস্তাব পাঠিয়ে দিলেন। ২৭ এপ্রিল থেকে ১ মে এ আই সি সি ঐ প্রস্তাব, বাজেন্দ্রবাবুব সংশোধনী ইত্যাদি আলোচনা করে, প্রথমে বাজেন্দ্রবাবুব প্রস্তাব ও আজাদেব কথায়, শেষে, নেহরু উত্থাপিত এক বিকল্প প্রস্তাব গ্রহণ করল। তাতে ক্রিপস্-প্রস্তাবকে নিন্দা করে বলা হল—"It is significant and extraordinary that India's inexhaustible manpower should remain untapped while India develops into a battleground between foreign armies fighting on her soil or on her frontiers, and her defence is not supposed to be a subject fit for popular control. India resents this treatment..." সংকট থেকে প্রমাণ হচ্ছে ভাবতে ব্রিটিশ অধিকাব ও নিয়ন্ত্রণ থাকুক এমন কোনো পরিকল্পনা কংগ্রেস মেনে নিতে পাবে না। "Not only the interests of India but also Britain's safety, and world peace and freedom demand that Britain must abandon her hold on India." কংগ্রেস মনে করে যে কোনো বিদেশী শক্তিব আক্রমণ দ্বারা ভারতেব স্বাধীনতা আসবে না। যদি আক্রমণ আসে তবে তা প্রতিহত কবতে হবে। তা নেবে অহিংস অসহযোগেব রূপ। যদি আক্রমণকারী আমাদেব ঘরবাড়ি ক্ষেতখামার নিতে চায় আমরা মৃত্যুপণ বাধা দেব। যে সব অঞ্চলে ইংরেজদেব সঙ্গে তাদেব লড়াই হচ্ছে সেখানে আমাদেব অসহযোগ অর্থহীন। সেখানে ইংরেজ বাহিনীকে বাধা না দেওয়াই আক্রমণকারীর সঙ্গে অসহযোগ। দেশের সর্বত্র আত্মনির্ভরতা ও আত্মরক্ষাব সংকল্প গ্রহণ করতে হবে।

যদি আমরা গান্ধীর খসড়ার সঙ্গে এর তুলনা করি তবে পার্থক্যটা হৃদয়ঙ্গম হবে। গান্ধী লিখছেন, "জাপানের কলহ ভারতের সঙ্গে নয়। সে ব্রিটিশ সাম্রাজ্যের বিরুদ্ধে লড়াই করছে। ভারত যে যুদ্ধে যোগ দিয়েছে তাতে ভারতীয় জনগণের প্রতিনিধিদের সম্মতি

নেওয়া হয়নি। সেটা একমাত্র ব্রিটিশ নীতি। ভারত যদি স্বাধীন হয় তার প্রথম পদক্ষেপ হবে সম্ভবত জাপানের সঙ্গে বোঝাপড়া। কংগ্রেসের ধারণা ইংরেজরা ভারত ত্যাগ করলে, জাপানী বা অন্য কোন আগ্রাসী শক্তিকে ভারত আরও ভালো ঠেকাতে পারবে। "The AICC is, therefore, of opinion that the British should withdraw from India." কমিটি জাপানী সরকারকে জানাতে চায় যে ভারতীয় জনগণের জাপান বা অন্য কোন দেশের প্রতি বিরূপ মনোভাব নেই। ভারত চায় পরাধীনতার শৃঙ্খল থেকে মুক্তি। সে বিদেশীদের সহানুভূতি চায়, সামরিক সাহায্য নয়। অহিংস শক্তি দ্বারাই ভারত তা অর্জন করবে। কমিটি আশা করে জাপান যেন ভারত সম্বন্ধে কোন অভিসন্ধি না পোষণ করে। যদি জাপান ভারত আক্রমণ করে তবে ভারত সম্পূর্ণ অসহযোগিতা করবে।

ইংরেজদের সঙ্গে সক্রিয় সহযোগিতা আমরা করতে পারি না কিন্তু যেখানে লড়াই চলছে তাদের বাধা দেওয়াও ঠিক হবে না। সেখানে অসহযোগিতা করলে তা জাপানীদের হাতে দেশকে তুলে দেওয়ার শামিল হবে। তবে কমিটি পোড়ামাটি নীতির বিরোধী আর ইংরেজদের প্রতি অনুরোধ তারা যেন বিদেশ অর্থাৎ যুক্তরাষ্ট্র থেকে সৈন্য আমদানি না করে। যারা আছে তারাও যেন বিদায় নেয়। এটাও ব্রিটিশ সাম্রাজ্যবাদের নীতিহীনতার প্রমাণ।[৩৫৪]

ফরাসী স্ট্রাকচারালিস্টরা এই 'ডিসকোর্স' বিশ্লেষণ করলে অনেকগুলি স্তর পাবেন। এই খসড়া ও অন্যান্য চিঠিপত্র, ভাষণ ইত্যাদি পড়লে মনে হয় গান্ধীর দৃঢ় ধারণা ছিল ইংরেজরা ভারত ছেড়ে গেলে জাপানীরা আক্রমণ করবে না। "The presence of the British in India is an invitation to Japan..." অথচ এও নয় তিনি জাপানের স্বরূপ জানেন না। "Indeed, Japan is too much of an aggressor for me..." কিন্তু ইংরেজ ও জাপানীদের মধ্যে তফাত আছে। একজন প্রত্যক্ষ আগ্রাসী—কয়েক শ' বছর বুকে চেপে বসে আছে; অন্যজন আক্রমণ করতে পারে, নাও পারে। তারা ইংরেজদের সঙ্গে লড়তে চায়। ভারতের সঙ্গে তাদের কোন বিরোধ নেই। ইংরেজরা চলে গেলে "We shall be able to come to terms with Japan." রাজাজির কথা তুলে তিনি বলছেন, তিনি মনে করেন ইংরেজ রাজত্ব শ্রেয়ঃ, কিন্তু গান্ধী তা মনে করেন না। তাদের মনের পরিবর্তন হবে না। অর্থাৎ গান্ধীর মত হৃদয়ের পরিবর্তনে বিশ্বাসী সত্যাগ্রহীও আশা হারিয়েছেন। কেন? ব্রিটেন কি রাজাজির বাড়ানো হাত ধরেছে? ক্রিপসের পর আর কোনো দূত পাঠিয়েছে? তারা যদি ভারত ছেড়ে যায় হয়তো অরাজকতা দেখা দেবে, কিন্তু ভারতে যা চলেছে তা কি ordered anarchy নয়? "হয়তো কিছুদিন গৃহযুদ্ধ হবে। কিন্তু তার থেকে উঠবে সত্যকার ভারত।" বোঝা গেল ১৯৩৯ সালে যে ইংরেজ তাঁর নৈতিক সমর্থন পেয়েছিল তা হারিয়েছে। তা না হলে তিনি বলতে পারতেন না, "তারা ভগবানের হাতে ভারতকে ছেড়ে যাক..."; লিখতে পারতেন না 'হরিজন' (১৫ মে ১৯৪২)-এ—"Leave India to God. If that is too much then leave her to anarchy."

আরও চোখ খুলে দেয় ওয়ার্কিং কমিটির জোর বিতর্ক। নেহরু বললেন গান্ধীর খসড়া গ্রহণ করলে ইংরেজরা ভারতকে শত্রু দেশ ভাববে, রেঙ্গুনের মত গুঁড়িয়ে দিয়ে যাবে। তাছাড়া সারা বিশ্ব মনে করবে আমরা অক্ষশক্তির পক্ষ নিয়েছি। আর অহিংসা দিয়ে জাপানীদের, কোনওদিন ঠেকানো যাবে না। "But the whole thought and background of the (Gandhi) draft is one of favouring Japan... It is

Gandhiji's feeling that Japan and Germany will win." অর্থাৎ জাপান ও জার্মেনী জিতছে ভেবে গান্ধী তাঁদেব দিকে দান ফেলছেন। পটবর্ধনের জবাব—"নেহরুর কথা শুনলে তো ইংরেজদেব সঙ্গে বিনা শর্তে সহযোগিতা করতে হয়।" পন্থ, আসফ আলি, ভুলাভাই, সরোজিনী নাইডু নেহরুকে সমর্থন কবলেন। বাজাজির মতে গান্ধীব বয়ানে জাপানীবা খুব খুশি হবে। "Japan will fill the vacuum..." গান্ধীব পক্ষে গেলেন বল্লভভাই, বাজেন্দ্র প্রসাদ, সীতাবামাযা, বিশ্বনাথ দাশ, পটবর্ধন, জযবামদাস। বল্লভভাই বললেন, "I feel that he (Gandhi) is instinctively right." বাবদোলিতে যে-দরজা খোলা হয়েছিল তা চিবতবে বন্ধ কবে দেওয়া উচিত। নরেন্দ্র দেব বললেন, "ক্রিপস্ অভ্যন্তবীণ বিবোধকে দায়ী কবেছেন, বাজাজি ক্রিপসেব হাতই শক্ত করছেন (পাকিস্তান সমর্থন করে)। কিন্তু কেন আমবা জাপানী আক্রমণেব আশঙ্কায এত ঘাবডে যাচ্ছি? যা হয় হোক, ইংবেজ ভাবত ছাড়ুক।" সব শেষে আজাদ মন্তব্য কবলেন—"গান্ধীজি হয়তো ঠিক কথা বলছেন কিন্তু তাঁব নীতি জাপানীদের বিরুদ্ধে কার্যকব হবে কি ?"[৩৫৫]

১ মে সকালবেলার অধিবেশনে ওয়ার্কিং কমিটি বাজেন্দ্র প্রসাদেব খসডা পাস কবলেন। কিন্তু আশ্চর্য ব্যাপাব। বিকেলে মৌলানা আজাদেব অনুরোধে বাজেন্দ্র প্রসাদেব সমর্থকরা নেহরুর খসডা গ্রহণ কবলেন। বেশ বোঝা গেল—ওযার্কিং কমিটিব দোলাচলচিত্তবৃত্তি। ইংবেজদেব ভারতত্যাগও তারা চায, আবাব জাপানীদের আক্রমণেও ভয় পায়। গান্ধী ও নেহরু কোন পক্ষেই ঐকমত্য হল না।

অন্য এক বিষয নিযে মতদ্বৈধ ছিল কিন্তু এতটা প্রকট নয। বাজাজি জিন্নাব পাকিস্তান প্রস্তাব মেনে নিতে বাজি, মাদ্রাজ সংসদীয দলকে দিযে তা পাস করানোব চেষ্টাও কবেছিলেন। কিন্তু গান্ধী প্রশ্ন করলেন, জিন্না কি তাঁব সঙ্গে এ ব্যাপাবে কথা বলতে এগিয়েছেন ? রাজাজি বলছেন—"যৌথ পবিবারেব সম্পত্তি ভাগেব মত ভারত ভাগও মেনে নেওয়া যায়।" কিন্তু গান্ধী বললেন, "But I cannot agree. I cannot swallow the splitting of India." নেহরু তীব্র প্রতিবাদ জানালেন। তিনি চেযেছিলেন শক্তিশালী কেন্দ্র ও স্বযংশাসিত সাংস্কৃতিক ভিত্তিতে বচিত প্রদেশ। সর্বভারতীয় অর্থনৈতিক উন্নয়ন বৈজ্ঞানিক পবিকল্পনা ছাডা সম্ভব নয। বাজেন্দ্র প্রসাদ বললেন, "premature, if not perverse." লিনলিথগো এমেবিকে জানান বাজাজি নিজের প্রদেশে প্রতি দুজনের মধ্যে একজন সমর্থক হারিযেছেন। বাজাজি ৩০ এপ্রিল ওয়ার্কিং কমিটি থেকে পদত্যাগ করেন।

মে-ব মাঝামাঝি সরকার বুঝতে পারছিলেন কংগ্রেসের বিবোধিতা দ্রুতগতিতে বাড়ছে। বাজাজিকে দিয়ে কিছু হবে না। মুসলিমদেব পক্ষে রাখতেই হবে—সেদিক দিযে ক্রিপসের প্রস্তাব কাজ দিয়েছে, রাজাজির মতামতও। রাজাদের সম্পর্কে চিন্তা নেই। একসিকিউটিভ কাউন্সিল সম্প্রসারিত করা হল। ১৪ জন সদস্যের মধ্যে (প্রধান সেনাপতি বাদে) ১১ জনই ভারতীয়। তাদের মধ্যে একজন শিখ, একজন অনুন্নত শ্রেণীব। রামস্বামী মুদালিয়ার ও জামসাহেবকে ওয়ার ক্যাবিনেট ও প্যাসিফিক ওয়াব কাউন্সিলে নেওয়া হল। বাকি থাকে কম্যুনিস্টরা। বেশ কিছুদিন আগে থেকে তারা নেতাদের মুক্তি চাইছিল। টোয়াইন্যাম ও ম্যাক্সওয়েল তা নিয়ে টালবাহানা করছিলেন—কম্যুনিস্টদের মতিগতি বোঝা ভার। ক্রিপ্স যাবার আগে বলে গেলেন ফাসিবিরোধী সংগ্রাম জোরদার করতে কম্যুনিস্ট নেতাদের মুক্তি দেওয়া উচিত।[৩৫৬] স্বরাষ্ট্রবিভাগ চিরদিনই সাবধানী। তারা ছোটলাটদের ওপর ব্যাপারটা

ছেড়ে দিল। বড়লাট অবশ্য তাঁদের বললেন, উদারনীতি নেওয়া হোক।[৩৫৭]বাংলার ছোটলাট হারবার্ট তখুনি পদক্ষেপ নিলেন। জেলা ম্যাজিস্ট্রেটদের বলা হল, হয় অন্তরীণ বা অন্য দমনমূলক আদেশ প্রত্যাহার করা হবে, না হয় আপত্তির কারণ জানানো হোক।[৩৫৮] Communist policy and plan of work (২৩ এপ্রিল ১৯৪২) দাবি করল সবাইকে ছেড়ে দিলে ও বাধা-নিষেধ তুলে নিলে, 'ন্যাশনাল ফ্রন্ট' ও 'দ্য নিউ এজ' পত্রিকার ওপর নিষেধাজ্ঞা প্রত্যাহার করলে, দেশের সর্বত্র ফাসিবিরোধী মোর্চা, জমায়েত, মেলা প্রচারব্যবস্থা করা হবে ; ফরওয়ার্ড ব্লকের প্রাচারের নিন্দা করা হবে ; ফাসিবিরোধী গান, নাচ, নাটক, কার্টুন, পোস্টার প্রদর্শনীর আয়োজন করা হবে। জাপানীদের রুখবার জন্য কম্যুনিস্টদের যুদ্ধের শিক্ষা দেবে সেনাবাহিনী। "In Bengal we are the most influential political force after the Forward Block and, more, we have a dominating influence over the student and Kisan movements while the Forward Block's influence is confined to the middle classes only."অন্ধ্রে অধিকাংশ সক্রিয় কংগ্রেসী কম্যুনিস্ট সমর্থক। মালাবারে দল থেকে বের করে দেওয়ার আগে তারাই ছিল কংগ্রেসে সংখ্যাগরিষ্ঠ। মালাবারেই একশ' সারাক্ষণের কম্যুনিস্ট কর্মী গোপনে আছে। কিছু সামরিক শিক্ষা পেলে জাপানী বাহিনীব পেছনে তারা প্রচণ্ড নাশকতামূলক কাজ কবতে পারবে। কম্যুনিস্টরা A.R.P-কে জনপ্রিয় করবে। জনযুদ্ধের নীতি নেওয়াব পর তারা একটিও ধর্মঘট বাধায়নি—যা লেগেছে তাও আপোসে মিটিয়ে দিয়েছে। কম্যুনিস্ট নেতাদের ছেড়ে দিলে তাবা শ্রমিকদেব শহব ছেড়ে পালাতে দেবে না, উৎপাদনে উৎসাহ তো দেবেই। জাপানীরা এসে পডলে যে ভীতি দেখা দেবে—একমাত্রা কম্যুনিস্টরা তা রুখতে পারে। দরকার হলে সামরিক স্বার্থে শিল্প সরিয়ে নিয়ে যাবে দেশের অভ্যন্তরে। পাটনায় A.I.S.F জনযুদ্ধের নীতি গ্রহণ করেছে। মুক্তি পেলে নেতারা সব ছাত্র ও যুবককে যুদ্ধের পক্ষে আনবে।

সর্বশেষে অনুরোধ জানানো হল—অন্তত পি সি যোশী, জি অধিকারী, পি সুন্দরায়া, সোমনাথ লাহিড়ী, ই এম এস নাম্বুদ্বিপাদ ও ভি এস বৈদ্য-ব ওপব থেকে সব নিষেধ প্রত্যাহার করা হোক। আর পি সি যোশীর সঙ্গে সরকারই কথা বলুন।[৩৫৯] যোশীর সঙ্গে জি আহমেদ কথা বললেন—১২মে, ম্যাক্সওয়েল স্বয়ং কথা বললেন—১৫ মে। যোশী কিন্তু কংগ্রেসের বিরুদ্ধে কথা বলেননি। ম্যাক্সওয়েল মন্তব্য কবছেন · "The Congress are anti-British first and anti-Japanese only a long way afterwards while the Communists are anti-Japanese first and anti-British afterwards." জি আহমেদের বুঝতে অসুবিধা হয়নি যোশীব প্রধান উদ্দেশ্য দুটি—(১) যুদ্ধোদ্যমে সাহায্য দানের সূত্রে শ্রমিকদের ওপর নিয়ন্ত্রণ প্রতিষ্ঠা, (২) অন্তত পঞ্চাশজন নেতার মুক্তি। ম্যাক্সওয়েল বলছেন কম্যুনিস্ট মতবাদ নিয়ে সরকার কোনদিন মাথা ঘামায়নি, তাদের পন্থা নিয়েই আপত্তি। যোশীর কথা শুনে মনে হচ্ছে তাদের রাজনৈতিক কর্মসূচিতে বিপ্লব অগ্রাধিকার পাবে না। কিন্তু জনগণের ওপর অন্যান্য উপায়ে তারা প্রভাব বিস্তার করতে চেষ্টা পাবে।[৩৬০] যাই হোক, বাজাজিও ম্যাক্সওয়েলকে বোঝাতে চাইলেন, কম্যুনিস্টদের মুক্তি দিলে তারা ৮ আগস্টেব এ আই সি সি-তে 'ভারত ছাড়ো' প্রস্তাবের বিরোধিতা করবে। ম্যাক্সওয়েল ছিলেন বাস্তববাদী। ২৩ জুলাই কম্যুনিস্ট পার্টি, তার অধীনস্থ সংস্থা ও সংবাদপত্রের ওপর থেকে নিষেধাজ্ঞা তুলে নেওয়া হল।

ক্যা ভগৎ  সিং, ভাইয়োঁ, য়ুঁহি ভুলায়া জায়েগা ? বেশ কিমৎ লাল ক্যা য়ুঁ হি লুটায়া জায়েগা ? কাট কর শর জর্জে কা, আউর ফুঁ ক কব ইংল্যান্ড কো নোক পর ভালে কে চার্চিল ঘুমায়া জাযেগা ; ব্যাঙ্ক ইম্পিবিযাল, খাজানে, ডাকখানে লুটলা ; কোতোযালি ঔব কাছেবি ভি জালায়া জাযেগা। (ভগত সিংকে এত সহজে ভুলে যাবে সাথীরা ? আমাদেব আদবেব লালকে বৃথাই বলি দেওয়া হয়েছে ? আমবা বাজা জর্জেব মাথা কাটবো, ইংলন্ডকে আগুনে জ্বালাবো, চার্চিলকে চডাবো বর্শাবি ফলকে! সবকাবি ব্যাঙ্ক তহশীল ডাকঘব পোড়াও, থানা কাছারি গুঁড়িয়ে দাও মাটিতে)।

১৪ জুলাই ওযার্ধায ওযার্কিং কমিটি বসল ভাবত ছাডো প্রস্তাবেব অন্তিম রূপ দিতে। তাব প্রায় এক মাস আগে আমেরিকান সাংবাদিক লুই ফিশাব গান্ধীর সঙ্গে এক সপ্তাহ ছিলেন এবং ৪ থেকে ৯ জুন কয়েকবার এ ব্যাপারে বিশদ আলোচনা কবেছিলেন। ফিশারের বিবরণ থেকে আমবা গান্ধীব এই সময়কাব মতিগতি জানতে পাবি।

তিনি বলেন, 'ভারত ছাডো' ব্যাপাবটা তাঁব মনে হঠাৎ উদিত হয ক্রিপস চলে যাবাব অল্প পবে—হোবেস অ্যালেকজান্ডারকে চিঠি লেখার সময (অর্থাৎ ২২ এপ্রিল  ১৯৪২), "The idea arose from the crushed hope that had been pretty high in our minds." কিন্তু ইংবেজরা ভাবতবর্ষকে এভাবে জাপানের হাতে তুলে দিতে পাবে না, আমেরিকানরা তা সমর্থন কববে না—ফিশারেব এ উত্তব শুনে গান্ধী বললেন, "আমি তো জাপান বা অক্ষশক্তি যুদ্ধে জিতুক তা চাই না। কিন্তু আমি নিশ্চিত যে ভারতের জনগণ স্বাধীন না হলে ব্রিটেন যুদ্ধে জিততে পাববে না।" তাছাড়া "ব্রিটিশ শাসনে ফাসিজমেব অনেক উপাদান রযেছে, আমবা তা প্রতিদিন দেখছি ও অনুভব কবছি··তোমার বাষ্ট্রপতি (রুজভেল্ট) চার স্বাধীনতার কথা বলছেন, তাব মধ্যে কি স্বাধীন হবাব স্বাধীনতা রযেছে ? আমাদের বলা হচ্ছে জার্মেনী, ইতালি ও জাপানেব সঙ্গে গণতন্ত্রেব জন্য লডাই কবতে। কি কবে করব যখন নিজেরাই গণতন্ত্র পাইনি ?" লুই ফিশার সুভাষ বসুব কথা তুলে প্রশ্ন কবলেন, সুভাষেব মৃত্যুসংবাদ (ভুল) রটলে গান্ধী তাঁব মাতাব কাছে শোকবার্তা পাঠান—কি করে সম্ভব হল অক্ষশক্তিব সঙ্গে সম্পূর্ণ একাত্ম বসুব প্রতি শ্রদ্ধার্ঘ্য নিবেদন ? গান্ধী জোবেব সঙ্গে বললেন, "I did it because I regard Bose as a patriot of patriorts. He may be misguided. I have often opposed Bose. Twice I kept him from becoming president of Congress...But suppose he had gone to Russia or to America to ask for aid for India. Would that have made it much better?" কোনো বাইরের শক্তিব, মিত্র বা অক্ষ যাই হোক, সাহায্য নিয়ে ভারত স্বাধীনতা সংগ্রাম চালাতে চায় না। তাব আত্মশক্তিই যথেষ্ট।

এর পর প্রশ্ন উঠল কি রূপ নেবে আন্দোলন ? গান্ধীর উত্তর, "গ্রামে গ্রামে কৃষকরা করদান বন্ধ করবে, লবণ আইন অমান্য করবে, পরে জমি কেড়ে নেবে।" এব ফলে হিংসা দেখা দিতে পারে, আবার মালিকরা "পালিয়ে গিযে সহযোগিতা করতেও পাবে।" বড়জোব দিন পনের অরাজকতা চলবে, তার বেশি নয়। শহরের শ্রমিকরা কারখানা ছাড়বে, বেলপথ

বন্ধ হয়ে যাবে, সরকারী কর্মচারী এমনকি দেশীয় রাজন্যবর্গও যোগ দিতে পারে। আন্দোলন খানিকটা সাফল্য লাভ করলে মুসলমানরা অংশ নেবে এমন আশা গান্ধীর ছিল। ৯ জুন ফিশার প্রশ্ন রাখলেন, "আসন্ন আইন অমান্য হিংসার পথ নিলে· ·আপনি কি তা প্রত্যাহাব করবেন—আগে যেমন করেছেন ?" গান্ধীব উত্তব প্রণিধানযোগ্য— " ··আগে আমি বেশি সাবধানী ছিলাম সেটা আমাদের অভিজ্ঞতা লাভেব জন্য প্রয়োজন ছিল। কিন্তু আগেব মত আমি আর চলব না।"

মনে রাখা প্রযোজন— গান্ধী এবার যে সর্বাত্মক আন্দোলনের ডাক দিতে চলেছেন তাতে হিংসার স্থান রয়েছে, তাতে কৃষকদের বিনা ক্ষতিপূরণে জমি পাবার আশাও দেখানো হয়েছে, শ্রমিক, মুসলমান, বাজা—যারা ১৯৩০-৩৪-এর আইন অমান্যে যোগ দেযনি তাদেবও শামিল করার কথা আছে। স্বল্পকালীন অবাজকতার সম্ভাবনা তিনি উডিযে দেননি।

কিন্তু এর সঙ্গে মনে বাখতে হবে ফিশাবেব সঙ্গে তাঁর শেষ কথাগুলি। তিনি ইংরেজদেব **"complete and irrevocable withdrawal"** চান বটে কিন্তু **"complete physical withdrawal"**-এব ওপর জোব দিচ্ছেন না। তাবা সবে যেতে বাজি হযে, স্বাধীনতা দিযে, চুক্তি সম্পাদন কবলে ভাবতে সসৈন্যে থাকতে পাবে। দ্বিতীযত, ফিশাবকে বড়লাটের সঙ্গে এ বিষয়ে কথা বলতে অনুমতি দেন তিনি **"Let him talk to me; I may be converted. I am a reasonable man ...Tell your President I wish to be dissuaded."** কী তাৎপর্য এ কথাব ? সম্মানজনক শর্তে অর্থাৎ রাজনৈতিক ক্ষমতা (সামবিক নয) হস্তান্তরেব শর্তে ইঙ্গ-মার্কিন বাহিনীর ভাবতত্যাগ তিনি দাবি করছেন না।

৯ জুলাই ওযার্ধায গান্ধীর প্রস্তাব নিয়ে আলোচনা শুরু হল। জওহবলাল নেহরু মেমোরিযাল ম্যুজিয়াম ও লাইব্রেবিতে প্রস্তাবের চাবটি বয়ান পাওযা যায়।[৩৬১] প্রথমটি গান্ধীব। শেষ তিনটি আলোচনার ফলে পবিবর্তনেব সাক্ষ্য বহন করছে। ১৪ জুলাই যে প্রস্তাব গৃহীত হল তাতে বলা হল, **"The proposal of withdrawl of the British power from India was never intended to mean the physical withdrawal of all Britishers from India,..."** দ্বিতীযত, জাতীয লক্ষ্য লাভে অধীব হলেও কংগ্রেস **"wishes to take no hasty step and would like to avoid, in so far as possible, any course of action that might embarass the United Nations."**

শুধু ভারতের স্বার্থে নয়, জাতিসঙ্ঘেব বিঘোষিত মানব স্বাধীনতা স্বার্থে, আবাব আবেদন করা হচ্ছে ব্রিটেনের কাছে। কিন্তু আবেদন ব্যর্থ হলে (সময়সীমা দেওয়া হযনি) গান্ধীজিব নেতৃত্বে কংগ্রেস তার সকল অহিংস শক্তি দিযে সংগ্রাম শুরু কববে। শেষ সিদ্ধান্ত নেবে এ আই সি সি বোম্বাইতে ৭ আগস্ট। স্মরণ বাখা উচিত গান্ধীব প্রস্তাব ছিল ঢেব বেশি কডা। তাতে নৈবাজ্যেব ঝুঁকি নেওয়াব কথা ছিল , ব্যাপক গণসংগ্রাম, স্বতঃস্ফূর্ত ধর্মঘট, খাজনা ও করবন্ধ, সরকারী কর্মচারীদের অসহযোগ ইত্যাদি কর্মসূচিব কথা ছিল ; সব চেয়ে বড়ো কথা ছিল রাজা, জাগীবদাব, জমিদার, মালিক ও ধনিক শ্রেণীর প্রতি হুঁশিয়ারি যে তাবা **"desire their wealth and property from the workers in the fields or factories to whom alone all power & authority must belong."** আশ্চর্যের ব্যাপার গান্ধীর এ ধরনের বৈপ্লবিক (এবং মার্ক্সবাদী) বাক্য নেহরুর মত সমাজতন্ত্রীর আপত্তিতে পরিত্যক্ত হয়। চীন ও আমেরিকা গ্যারান্টি দিলে নেহরু

ডোমিনিয়ান স্ট্যাটাস নিতে রাজি হন। আজাদ রুজভেল্টকে সালিসী করতে অনুরোধ জানাতে চান। এতে গান্ধী খুব রেগে যান। প্রয়োজনে গান্ধী মৌলানা আজাদকে ও নেহরুকে ত্যাগ করতে প্রস্তুত হয়েছিলেন।[৩৬৩] এমন কি অহিংসাকেও। মীরাবেন বড়লাটের সচিব লেথওয়েটের সঙ্গে ১৭ জুলাই দেখা করবেন। তিনি জানান—গান্ধী অহিংস উপায়ে আন্দোলন পরিচালনা করার যথাসাধ্য চেষ্টা করবেন কিন্তু যতক্ষণ তিনি স্বাধীন থাকবেন। **"If he was not left to guide it by word or writing there was nothing left for him but death."** হিংসাত্মক ঘটনা ঘটলেই তিনি আন্দোলন প্রত্যাহার করবেন না।[৩৬৪] তাঁর আশা ছিল ইংরেজরা ভারত ছাড়লে হিন্দু-মুসলিম সমস্যা মিটে যাবে। **"The dictating factor will not be an outside one, but wisdom."**[৩৬৫] কিন্তু জাপানী বা কোন বিদেশী শক্তিব সাহায্য তিনি চাননি বা তাদের অভিযানে সাহায্য করতে প্রস্তুত ছিলেন না। একথা সুভাষ বসুর রেডিও ভাষণের উত্তরে স্পষ্টভাবে জানিযে দিয়েছিলেন। দেশে ব্রিটিশদেব বিরুদ্ধে প্রভূত বাষ্প জমা হযেছে—কিন্তু এটা তাব বেরুবার পথ নয়। **"I do not feel flattered when Subhas Babu says I am right. I am not right in the sense he means. For there he is attribuiting pro-Japanese feeling to me."**[৩৬৬]

গান্ধীব মনোভাব, বিশেষ কবে তার সূক্ষ্ম দ্যোতনা বোঝবাব ক্ষমতা ছিল না শ্রমিক দলেবও। তাই তাবা আইন অমান্যেব চিন্তাকেই "বাজনৈতিক দায়িত্বজ্ঞানহীনতাব প্রমাণ" বলে ঘোষণা করল। এমেরি স্বীকার কবেছেন—'লবিং'ই কবাব মধ্যে তাঁর বেশ হাত ছিল।[৩৬৭] এমেবি তখুনি আক্রমণেব কথা বলেছিলেন কিন্তু ধূর্ত লিনলিথগো বোম্বাই এ আই সি সি-ব জন্য অপেক্ষা কবলেন—আগে থেকে বারুদ শুকনো বেখে। ৮ আগস্টেব গভীর রাত্রে তাঁব কার্যাবলী তার প্রকৃষ্ট প্রমাণ।

গান্ধীজি বুঝতে পেরেছিলেন এবার তাঁব ব্রিটিশ বন্ধুদেব বিশ্বাস তিনি হারিয়েছেন। হোবেস অ্যালেকজান্ডারের মত লোক জানাচ্ছেন ইংবাজ বন্ধুদেব কাছে "এটা পেছনে ছুরি মাবা।" কিন্তু **"But there are moments when it becomes necessary to risk (not to incur) the loss of credit for the sake of the creditor himself."** গান্ধী আবও বুঝেছিলেন সবকাবেব প্রচণ্ড দমননীতি বজ্রেব মত নেমে আসবে জনসাধাবণেব ওপব। কিন্তু তাব ফলে ইংরেজদেব নৈতিক হানি কম হবে না। আন্দোলন কবে তিনি ইংরাজদেব নৈতিক উৎকর্ষ পুনরুদ্ধারেব আহ্বানই জানাচ্ছেন। এব উদ্দেশ্য—**"to help Britain in spite of herself."**[৩৬৮]

৪ আগস্ট হিন্দীতে তিনি ওয়ার্কিং কমিটিব সদস্যদেব জন্য নির্দেশেব এক খসড়া তৈবি কবলেন। হরতাল দিযে আন্দোলন শুরু হবে কিন্তু জোব কবে দোকানপাট বন্ধ করা হবে না। গ্রামে অবশ্য সভা, মিছিল হতে পাবে, কংগ্রেস কর্মীবা সত্যাগ্রহেব উদ্দেশ্য বুঝিয়ে বলতে পাবে। তারা যেন বলে স্বাধীনতাব পব ভাবতেব ত্রিশ কোটি জনগণই সরকাব চালাবে— হিন্দুবা নয। আন্দোলন ইংরেজদেব বিরুদ্ধে নয, ব্রিটিশ শাসনেব বিরুদ্ধে। স্থানীয় কংগ্রেস প্রাদেশিক কংগ্রেস কমিটিব কাছে সব প্রতিবেদন পাঠাবে। তাবা কেন্দ্রীয় কমিটিতে। কোন নেতা গ্রেফতাব হলে আবেকজনকে নির্বাচন কবতে হবে। প্রত্যেক প্রদেশ অবস্থানুযায়ী ব্যবস্থা নেবে। **"In the last resort, every Congressman is his own leader and a servant of the whole nation."** কংগ্রেসের খাতায় নাম না থাকলেও প্রত্যেক ভারতীয়, যদি সত্য ও অহিংসায় বিশ্বাস করে, তাহলে নিজেকে

কংগ্রেস কর্মী মনে করতে পারে। কোন সাম্প্রদায়িক বা ইংরেজ বিদ্বেষ থাকা চলবে না। তাকে শপথ নিতে হবে যে সে স্বাধীন হবে, না হয় মরবে। সরকারী আপিস, কারখানা, রেল, পোস্ট অফিসের লোকেরা হরতালে যোগ দেবে না, তবে পরে প্রয়োজনে তাদেরও ডাকা হবে যোগ দিতে। সর্বোচ্চ আইনসভা থেকে ম্যুনিসিপ্যালিটি পর্যন্ত কংগ্রেস সদস্যরা পদত্যাগ করবে। সরকারী কর্মচারীকে কোনো অন্যায় করতে বললে তার কর্তব্য পদত্যাগ করা। সরকারী স্কুল ও কলেজের ছাত্ররা বেরিয়ে আসবে। তাদের মধ্যে ষোল বছরের ঊর্ধ্ব বয়স্করা যোগ দেবে সত্যাগ্রহে। তবে এ বিষয়ে কারুব ওপর জোব করা চলবে না। যদি সরকার কোথাও দমননীতির বাড়াবাড়ি করে জনসাধারণ প্রতিরোধ করবে ও শাস্তি স্বীকাব করবে। কোনো সামরিক কাজকর্মে বাধাদান আমাদের লক্ষ্য নয়। রাজস্ব দেওয়া বন্ধ করতে হবে—কংগ্রেসের মতে জমিতে যে কাজ কবে সেই জমিব মালিক। জমিদার যদি রায়তদের সঙ্গে চলে তবেই খাজনা পাবে কিন্তু সরকাব পক্ষে যোগ দিলে পাবে না। যারা সর্বনাশ পণ করতে বাজি তারাই খাজনা বন্ধ করবে।[৩৬৯]

তবু তাঁর প্রশ্নোত্তর থেকে জানা যায় প্রস্তাব পাস হওয়া মাত্রই এসব নির্দেশ কার্যকরী হত না। তিনি সরকারকে এক সপ্তাহ বা পক্ষকাল সময় দিতে রাজি ছিলেন। তিনি বড়লাটকে আর একবাব সংঘর্ষ এড়ানোর অনুরোধ জানাতেন এবং প্রতিক্রিয়া ভাল হলে আলোচনা চালাতেন।[৩৭০]

৭ আগস্ট এ আই সি সি-র সামনে প্রস্তাব পেশ কবার পূর্বে তিনি যে বক্তৃতা দেন তাতে এও পবিষ্কার যে তিনি অহিংসা নীতি আঁকড়ে বয়েছেন এবং ব্রিটেনেব জনগণের প্রতি তাঁর কোন বিদ্বেষ নেই। তিনি লড়াইটা নিজেদের লডাই কবাব জন্যই আন্দোলনে নামছেন, আর ইংরেজদের বন্ধু মনে করেন বলেই তাদের ভুল দেখিয়ে দিচ্ছেন। হয়তো ইংরেজরা ক্রোধবশে, প্রতিশোধ স্পৃহায়, অনেক অন্যায কববে। "Nevertheless you should not resort to violence and put non-violence to shame." এরকম করলে—"My blood will be on your head." যদি তারা অহিংসা নীতি গ্রহণে অস্বীকাব করে তবে প্রস্তাব নেওযাব দবকাব নেই। ধর্ম রূপে না নিলেও অন্তত কৌশল রূপে অহিংসা নিতে হবে।

তার পবদিন ঐতিহাসিক ভারত ছাড়ো প্রস্তাব গৃহীত হল।[৩৭১] সেখানে বলা হয়নি আন্দোলনেব উদ্দেশ্য শুধু ভারতেব মুক্তি—বলা হয়েছিল—স্বাধীন দেশসমূহেব যুক্তরাষ্ট্রই উদ্দেশ্য আর তার ফলে হবে বিশ্ব নিবস্ত্রীকরণ ও বিশ্বশান্তি। ব্রিটেনের কাছে বারংবাব আবেদনে ফল হযনি বলেই এই সংগ্রাম, আর এ চলবে "on non-violent lines on the widest possible scale." আবাব—"They must remember that non-violence is the basis of this movement." যদি কোন কারণে কংগ্রেস কমিটিগুলি নির্দেশ পাঠাতে না পারে তবে প্রত্যেক আন্দোলনকারীকে আপন পথ স্থিব করতে হবে— "within the four corners of the general instructions issued." অর্থাৎ অহিংসা নীতি পবিত্যাগ করা চলবে না।

৮ আগস্টেব প্রস্তাব নেহরুর রচনা। তাঁর কাগজপত্রে এর চারটি খসড়া পাওয়া যায়। আলোচনার ফলে প্রথম তিনটি (সবগুলির তারিখ ৫ আগস্ট) পরিবর্তিত হয়ে চতুর্থটি সাব্যস্ত হয়। নেহরুর রচনা বলেই আন্তর্জাতিক পরিস্থিতির ওপর এত জোর পড়েছে। ৭ আগস্টের বক্তৃতায় তিনি জাপানী আক্রমণ ঠেকাবার জন্য মিত্রশক্তির সৈন্যদের ভারতে থাকার অনুমতি দেওয়া হবে উল্লেখ করেছেন। ল্যাস্কির মত শ্রমিক দলের সেবা বুদ্ধিজীবী,

দ্য নিউ ইয়র্ক টাইমস্ ও দ্য ওয়াশিংটন পোস্ট-এর মত অগ্রণী পত্রিকা গান্ধীর সমালোচনায় মুখর হওয়ায় নেহরু আহত হয়েছিলেন। ৮ আগস্টের বক্তৃতায় (প্রস্তাব পাস হবার পর) ব্যাখ্যা প্রসঙ্গে বলেছিলেন, "এর দ্বারা আমরা ভয় দেখাচ্ছি না। It is an invitation. It is an explanation. It is an offer of cooperation." তবে "It is an offer of cooperation but of a free India with other free peoples." ইংরেজরা প্রস্তাব মত কাজ করলে ভারতীয়দের সহযোগিতা কি ইন্দ্রজাল ঘটাতে পারে সে বিষয়ে আশ্বাস তিনি দিয়েছিলেন।[৩৭২]

সরকার আগে থেকেই তৈরি হচ্ছিলেন। কংগ্রেস ওয়ার্কিং কমিটির ১৪ জুলাই-এর প্রস্তাব নেবার পর ভারত সরকারের সংবাদ অধিকর্তা ফ্রেডেরিক পাকল সব প্রাদেশিক মুখ্যসচিবদের কাছে সার্কুলার পাঠান এর বিরুদ্ধে জনমত তৈরি করতে। এসেবির কথা বলেছি। তিনি কংগ্রেসী নেতাদের গ্রেফতার করার নির্দেশ দেন ১৩ জুলাই। তবু লিনলিথগো ধৈর্য ধরেছিলেন। ৮ই আগস্ট এ আই সি সি প্রস্তাব গ্রহণ করার সঙ্গে সঙ্গে ভারত সরকার পালটা প্রস্তাব নিল। আর ৯ আগস্টের ভোরে গান্ধীসহ সব ওয়ার্কিং কমিটির সদস্যদের গ্রেফ্তার করা হল। গান্ধী জাতির উদ্দেশে শেষ বাণী দিয়ে গেলেন—"করেঙ্গে ইয়ে মরেঙ্গে।"[৩৭৩]

সঙ্গে সঙ্গে 'ভারত ছাড়ো' আন্দোলন শুরু হয়ে গেল। গান্ধী চেয়েছিলেন আন্দোলন হবে মূলত অহিংস এবং প্রকাশ্য। এ. আই. সি. সি.-র সামনে তাঁর শেষ বক্তৃতায় বলেছিলেন, "This is an open rebellion. In this struggle secrecy is a sin."[৩৭৪] আন্দোলন সর্বত্র প্রকাশ্য হল না, অহিংস তো নয়ই এবং ব্যাপকতায় সরকারকে বিস্মিত করেছিল। ১৯৪৩-এর ১৩ জানুয়ারি লিনলিথগো গান্ধীকে হিংসাত্মক ঘটনাবলীর জন্য দায়ী করলেন।[৩৭৫] গান্ধী উত্তর দিলেন—লিনলিথগো সাক্ষাৎকারের আবেদন অগ্রাহ্য করে নেতাদের পাইকারী হারে গ্রেফতার করার জন্যই হিংসার আবির্ভাব। "Was not the drastic and unwarranted action of the government responsible for the reported violence?...Government goaded the people to the point of madness. They started leonine violence..."[৩৭৬]

কারণ যাই হোক, লিনলিথগো স্বীকার করেছেন এমন ব্যাপক সরকার-বিরোধী আন্দোলন সিপাহী বিদ্রোহের পর আর দেখা যায় নি। এ বিষয়ে যে কটি বিবরণ গুরুত্বপূর্ণ তা হল F. G. Hutchins-এর Spontaneous Revolution (Delhi, 1971), David A. Low'র Lion Rampant (London, 1973), পি. এন. চোপরা সম্পাদিত Quit India Movement: British Secret Report, ম্যানসারগ ইত্যাদি সম্পাদিত The Transfer of Power 1942-47-এর তৃতীয় খণ্ড, আর. এইচ. নিবলেটের The Congress Rebellion in Azamgarh ইত্যাদি (Allahabad, 1957), স্টিফেন হেনিংহ্যাম, ম্যাক্স হারকোর্ট প্রভৃতির কিছু প্রবন্ধ এবং অতি সম্প্রতি প্রকাশিত জ্ঞানেন্দ্র পাণ্ডে সম্পাদিত The Indian Nation in 1942 (Calcutta, 1988) প্রবন্ধাবলী। সরকারী রিপোর্টের মধ্যে আর টটেনহ্যামের 'Congress Responsibility for the Disturbances 1942-43' (Calcutta, 1944) ও উইকেনডেনের 'Report on the Disturbances of 1942-43' যেমন একপেশে তেমনি একপেশে তাম্রলিপ্ত জাতীয় সরকারের মুখপত্র 'বিপ্লবী' বা গুজরাট আন্দোলনের মুখপত্র 'আজাদ পত্রিকা'। তাম্রলিপ্ত জাতীয় সরকারের অধীন বিদ্যুৎবাহিনীর সর্বাধিনায়ক সুশীল ধাড়ার আত্মজীবনীমূলক 'প্রবাহ'

বহুস্থলে ঘটনা বিকৃত করেছে। সে তুলনায় রাহুল সাংকৃত্যায়নের 'মেরী জীবনযাত্রা' (এলাহাবাদ, ১৯৫০) অনেক বেশি সত্যদর্শী। জয়প্রকাশের 'Towards Struggle: Selected manifestoes, speeches and writings (Bombay,1946) অবশ্যই আকর গ্রন্থের মধ্যে শ্রেষ্ঠ কারণ তিনি বহুদিন ধরে আগস্ট বিপ্লব পরিচালনা করেছিলেন। পল গ্রিনাও (Greenough) গোপনে প্রকাশিত বিপ্লবী সাহিত্যের বিবরণ দেন,[৩৭৭] যেমন গেইল ওমভেদ (Gail Omvedt) মারাঠী সাহিত্যের।[৩৭৮] কিন্তু সব ছাপিয়ে গেছে সতীনাথ ভাদুড়ীর উপন্যাস 'জাগরী'—বিপ্লবের কোন প্রত্যক্ষদর্শী বা অংশগ্রহণকারীর সাক্ষ্য এই অন্তর্দর্শী ও সূক্ষ্ম সংবেদনশীল ঔপন্যাসিকের সংযত, গভীর, মর্মস্পর্শী কাহিনীকে অতিক্রম করতে পারবে না। তাঁরই "ঢোঁড়াই চরিতমানস" (দ্বিতীয় চরণ) ব্যর্থতার কারণ ফুটিয়ে তুলেছে।

এই আন্দোলনের প্রকৃতি, ব্যাপকতা, দুর্বলতা প্রভৃতি নিয়ে দু চার কথা আগেই বলা ভাল। প্রথমত একে গান্ধীবাদী অহিংস আন্দোলন বলা ঠিক হবে না। সরকারেব 'leonine violence'-কে প্ররোচনামূলক বলে দায়ী করলেও গান্ধী আগস্ট ও সেপ্টেম্বরেব (১৯৪২) ঘটনাবলীকে 'Calamity' বলে বর্ণনা করেছেন। জনগণ—"ক্রোধে উন্মত্ত হয়ে আত্মনিযন্ত্রণ হারিযে ফেলেছিল।"[৩৭৯] ১৯৪৫-এর শেষে সুতাহাটা কংগ্রেস কর্মীসম্মেলনে একথা স্বীকাব করতে হয়েছে তাঁকে[৩৭৯ক] এবং বর্তমান লেখকের কাছে সোদপুবে থাকাব সময়ও তিনি এব পুনরুক্তি করেছেন। উইকেনডেন যাই বলুন ও হিতেশরঞ্জন সান্যাল 'হবিজন'-এব বিক্ষিপ্ত কয়েক সংখ্যা থেকে যাই সিদ্ধান্ত নিন—গান্ধী এটা চাননি। নেহরু 'ডিস্‌কভারি অব ইন্ডিয়া'য এর বর্ণনা দিয়েছেন, "impromptu frenzy of the mob"—আন্দোলনকালে "the people forgot the lessons of non-violence which had been dinned into their ears for more than twenty years."[৩৮০] ১৪ সেপ্টেম্বর ১৯৪৫ পুণায় যে ওয়ার্কিং কমিটিব অধিবেশন বসে তাতে গত কয়েক বছরের গণবিদ্রোহেব প্রকৃতি নিযে আলোচনা হয। তাতে বিদেশী সবকারেব প্ররোচনামূলক কাজকে দাযী কবা হলেও স্বীকাব কবা হয়—"in some places the people forgot and fell way from the Congress method of peaceful and non-violent action...'[৩৮১] আত্মপক্ষ সমর্থনে জয়প্রকাশ নারায়ণ বলেন, "আমবা স্বাধীনতা ঘোষণা কবেছি, ব্রিটিশদের আগ্রাসী শক্তি বলে চিহ্নিত কবেছি, আমরা তাই বোম্বাই প্রস্তাব অনুসারে ব্রিটিশদের সঙ্গে সশস্ত্র সংগ্রাম চালিয়ে ন্যায্য কাজই করেছি। যদি তা গান্ধীর নীতিব সঙ্গে না মেলে আমাব অপরাধ নয়।"[৩৮২] তাঁব মতে, গান্ধী ও কংগ্রেস কার্যসূচি স্থির না করলেও এটা নিশ্চয়ই কংগ্রেসী বিদ্রোহ। বস্তুত সবাই গান্ধীর নাম নিলেও কেউ জয়প্রকাশ-অরুণা আসফ আলি প্রভৃতিব, অর্থাৎ কংগ্রেস সোশ্যালিস্ট পার্টিব, নির্দেশে চলে কেউ বা ফরোয়ার্ড ব্লকের নির্দেশে। অনেক ক্ষেত্রে, বিশেষত মেদিনীপুর, পূর্ব ইউ.পি.ও বিহার এবং গুজরাটে, স্থানীয় নেতাবা স্বেচ্ছামত আন্দোলন চালিযেছিলেন। তাঁদেব মধ্যেও কম বিরোধ ছিল না। কাঁথি মহকুমা কংগ্রেস কমিটির নেতা প্রমথনাথ বন্দ্যোপাধ্যায়, ঈশ্বর মাল, নিকুঞ্জ মাইতিরা কৃষক আন্দোলনকে কংগ্রেস কর্মসূচিব অন্তর্ভুক্ত করেন; তমলুকেব সতীশ সামন্ত, অজয মুখোপাধ্যায় প্রভৃতি এসব ব্যাপারে নিরপেক্ষ থাকেন কিন্তু কৃষকদের হিংসার প্রশ্রয় দিতে বারণ করেন। ভূপাল পাণ্ডার মত কেউ কেউ কৃষকসভার সঙ্গে যোগ দেন—অর্থাৎ কম্যুনিস্ট দলে। ফরোয়ার্ড ব্লক গঠিত হলে প্রমথনাথ বন্দ্যোপাধ্যায়, বসন্ত দাস, বলাইদাস

মহাপাত্র, বরদাকান্ত কুইতিরা তাতে যোগ দিয়েছিলেন। ৪২-এর আন্দোলন আরম্ভ হলে কট্টর গান্ধীবাদী দল নিজেদের সরিয়ে নেন। বাদবাকিরা অল্পবিস্তর জড়িত হন—তাঁদের অনেকখানি জড়িয়ে ফেলেন পুলিন সেনের বা সুশীল ধাড়ার মত নেতারা। তমলুকের পুরোনো মহকুমা কমিটি ভেঙে যে কমিটি হয় সুশীল ধাড়া হন তার সচিব। কৃষকসভা প্রথমে আপত্তি করলেও পরে শামিল হয়। জ্ঞানেন্দ্র পাণ্ডের মতে গাজীপুরের বিদ্রোহীরা গান্ধীর নাম নেয় মুখে কিন্তু পরিচালিত হয় ভগৎ সিং-এর প্রেরণায়। গান্ধী যখন (১ আগস্ট ১৯৪৪) গোপন বিদ্রোহীদের আত্মসমর্পণ করতে ডাক দেন সাতারায় তার সাড়া জাগেনি। 'প্রতি সরকার'-এর কুন্তলগোষ্ঠী আত্মসমর্পণ করেনি। বালিয়ায় আক্ষরিক অর্থে আগুন জ্বালায় পরেশনাথ মিশ্র নামধেয় বারাণসী হিন্দু বিশ্ববিদ্যালয়ের ছাত্র।

দ্বিতীয় প্রশ্ন, আজাদের মতে, আন্দোলনের রূপরেখা সম্বন্ধে গান্ধীর কোন স্পষ্ট ধারণা ছিল না। আমরা দেখেছি লুই ফিশারের সঙ্গে কথায় তিনি কিছুটা ধারণা দিয়েছিলেন। কিন্তু ইংরেজরা আলোচনায় বসবে, তখুনি সবাইকে গ্রেফতার করবে না—এই ভ্রান্ত বিশ্বাসের বশে তিনি কোনো নির্দেশাবলী রচনা করেননি। প্যাটেলরা গান্ধীর ওপর নির্ভর করেই তুষ্ট ছিলেন। আজাদ বুঝেছিলেন যুদ্ধাবস্থায় গান্ধী বর্ণিত কোনো অহিংস বিদ্রোহ চলতে পারে না। তিনি নাকি নির্দেশ দেন, নেতৃবৃন্দ গ্রেফতার হলে জনগণ 'অহিংস অথবা সহিংস' যে কোনো উপায়ে প্রতিরোধ গড়বে।[৩৮৪] উইকেনডেন বলছেন, প্যাটেল আমেদাবাদে খবর পাঠিয়েছিলেন যদি রেলপথ তুলে ফেলা হয় বা ইংরেজ হত্যা করা হয় কোনো আপত্তি নেই। নাশকতামূলক কর্মসূচি বোম্বাই ও আমেদাবাদে 'আজাদ' পত্রিকা মারফত ছড়িয়ে দেওয়া হয়েছিল।[৩৮৫] প্যাটেল তার রচয়িতা কিনা সন্দেহ হয়। নেহরু কেন্দ্রীয় কংগ্রেসের দায়িত্ব সম্পূর্ণ অস্বীকার করেছেন। তারা যদি সামান্যতম হিংসার ইঙ্গিত দিত তবে আগস্ট বিপ্লব হত শতগুণ ভয়াবহ। টটেনহ্যাম অন্ধ্রপ্রদেশ কংগ্রেস কমিটির যে সার্কুলার (২৯ জুলাই ১৯৪২) এক প্রমাণ হিসাবে দাখিল করেছেন তাতে যে ছয় ধরনের কাজের নির্দেশ রয়েছে তা মূলত গান্ধীপন্থী। ট্রেন পোড়ানো, রেলপথ ধ্বংস করার কথা তাতে নেই। টেলিগ্রাফের তার কাটা নিষিদ্ধ না হলেও সমর্থিতও ছিল না। একথা নিঃসংশয়ে বলা যায় গান্ধী এবং নেহরু হিংসার ইঙ্গিতও দেননি ; আজাদ ও প্যাটেল কি ও কতটা দিয়েছিলেন বলা মুশকিল।

তবে কংগ্রেস সোশ্যালিস্ট পার্টির নেতারা ইন্ডিয়া সিক্রেট কমিটির নামে নানা গোপন ইস্তাহার মারফত এক কর্মসূচি প্রচার করেছিলেন তার বহু প্রমাণ রয়েছে। এ ধরনের কর্মসূচি তমলুক ও কাঁথির নেতাদের দেন অন্নদাপ্রসাদ চৌধুরী। তার মধ্যে প্রশাসনিক কেন্দ্র দখল বা বিনষ্ট করা, রাস্তা কাটা, সরকারী কর্মচারীদের খাদ্য সরবরাহ বন্ধ করা, টেলিগ্রাফ ও ডাক যোগাযোগ ছিন্ন করা থেকে সমান্তরাল সরকার গঠনের ডাকও ছিল।

কিন্তু অনেক জায়গায় আন্দোলন স্বতঃস্ফূর্ত ছিল—জনতাই নেতা। ১১ও ১২ আগস্ট পাটনার যে ঘটনার বিবরণ রাহুল সাংকৃত্যায়ন দিয়েছেন তা অনুধাবনযোগ্য। মজঃফরপুরের রামকল ধনুক বা তমলুকের গুণধর মণ্ডল নিজেরাই নেতা বনে যায়। 'জাগরী'তে পড়ি কবৈয়ার "যে গরিব কিষাণের দল জীবনে কখনও প্রাণ খুলিয়া হাসিবার অবকাশ পায় নাই" তারাই বীরগাঁও থানা দখল করে ধামদাহা-পূর্ণিয়া রোডে, বহুয়ায়, 'টর্মি' আগমনের পথ রুদ্ধ করবার জন্য ব্যারিকেড দিচ্ছে আর বলছে "বোম্বাইসে আই আওয়াজ, ইনকিলাব জিন্দাবাদ।"

'জাগরী'র কম্যুনিস্ট নীলুর ভাষায়—

"এক বৈদ্যুতিক শক্তি সহসা দেশশুদ্ধ লোককে উদ্‌ভ্রান্ত ও দিশেহারা করিয়া দিয়াছে। যেখানে যাও, মনে হইতেছে যেন পাগলা গারদের ফটক খুলিয়া দেওয়া হইয়াছে। বিক্ষুব্ধ অথচ নেশাগ্রস্ত জনতা, কী করিবে ভাবিয়া উঠিতে পারিতেছে না। ...রেলস্টেশন, খাসমহল, কাছারি, সবরেজেস্ট্রি অফিস ও থানার পর্ব শেষ হইযা গিয়াছে। যেখানেই তাহারা দল বাধিয়া যাইতেছে সেখানেই তাহাদের সম্মুখে শক্তির স্তম্ভগুলি ভূমিসাৎ হইযা যাইতেছে ও অত্যাচাবের প্রতীক গুলি মাথা নত করিয়া লইতেছে।...খাসমহল কাছারির ম্যানেজাব তাহাদের ভোজের আযোজন করিয়া দেন, দারোগা সাহেব গান্ধী টুপি মাথায় দিয়া, ত্রিবর্ণ পতাকা হাতে লইয়া তাহাদের মনোরঞ্জনের চেষ্টা করেন, চৌকিদাব তাহার উর্দি জ্বালাইয়া কাজে ইস্তফা দেয়। গরীব কিষাণের আনন্দ, আর তাহাকে জমিদারের খাজনা দিতে হইবে না, চৌকিদাবেব ট্যাক্স দিতে হইবে না।" তাবপর একদিকে স্টেশন জ্বালানো, 'মহাত্মাজী কা ইজলাস', অন্যদিকে বীবগাঁও স্টেশনেব হাটে টমিগানের শব্দ। "আব সেখানকার 'ক্রান্তি'ব নায়ক কে ? না, বিনাযক মিসিব।"

ঢোঁড়াই চবিতমানসে অনুরূপ বিবরণ অনেক। বিসকান্ধাব অঙ্গীকার—"মহাৎমাজি গ্রেপ্তার ! হো যাও তৈযার।" থানা জ্বালানো তিঁতলি কুঠি দহনেব পর সাঁওতাল নেতা বড়কা মাঝি সুরাসিক্ত কণ্ঠে গাইছে ·

"· রেললাইন উঠিয়ে ফেললে
তো পা ভেঙে গেল সবকারেব।
তার কেটে দিলে
তো কান কেটে দিলে সবকাবেব।
থানা জ্বালিযে দিলে
তো চোখ গেলে দিলে সরকারের।"

আগস্ট বিপ্লবেব প্রথম ধাক্কা লাগে বোম্বাই, আমেদাবাদ, পুণা, কলকাতা, পাটনা ও ঢাকার মত শহবে—পরে তা ছড়িয়ে পড়ল গ্রামাঞ্চলে। বোম্বাই থেকে ইউ. পি, বিহার দিযে বাংলা ও উড়িষ্যায তা প্রবাহিত হল। সাতারা, বারাণসী, গোবক্ষপুব, বিহাবের কিছু অংশ, মেদিনীপুর ছিল ঝটিকা কেন্দ্র। মাদ্রাজের বাজাগোপালাচাবি ছিলেন আন্দোলনবিরোধী। কম্যুনিস্ট পার্টিব আপত্তিতে কেবলে আন্দোলন হয়নি। মুসলিমরা প্রায কোথাও অংশ নেযনি (১৯৩০-৩৪-এব মত) এবং এটা আন্দোলনের একটা বড় দুর্বলতা। উত্তব-পশ্চিম সীমান্ত প্রদেশ কংগ্রেসী হলেও প্রায় এর বাইরে ছিল। শ্রমিকবা জামসেদপুব, কানপুব, নাগপুব, বোম্বাই, আমেদাবাদ ও দিল্লীতে ধর্মঘট চালালেও কম্যুনিস্ট শৃঙ্খলা তাদেব যুদ্ধবিরোধিতা কবতে দেয়নি।[৩৮৫ক] এবার কৃষকরা দলে দলে যোগ দেয় কিন্তু গোবিন্দ সহায় 42 Rebellion (Delhi, 1947) এ যেসব প্রমাণ দিয়েছেন তাতে দেখি খুব অল্প স্থানেই (যেমন সাতাবা, মেদিনীপুর, উত্তরপ্রদেশ,বিহারের কোন কোন জাযগা) তা জমিদাব জোতদারের বিরুদ্ধে শ্রেণীসংগ্রামেব রূপ নেয়। যেখানে নেয়, তাও অধিকাংশ ক্ষেত্রে ব্যক্তিগত আক্রোশের ফলে বা তারা সবকারের সঙ্গে সহযোগিতা করছিল বলে বা অর্থসংগ্রহের উদ্দেশ্যে। হার্ডিম্যানের মতে খেড়ার বরাইয়া ও পটনবাদিয়ারা (অধীনস্থ কৃষক) আন্দোলন পবিহাব করেছিল।

শহরাঞ্চলে হরতাল, স্কুল-কলেজ বর্জন থেকে ধর্মঘট, ট্রামবাস পোড়ানো ও পুলিশ বা সৈন্যদের সঙ্গে সংঘর্ষ ছিল বিদ্রোহ প্রকাশের অঙ্গ। ৯ আগস্ট থেকে ১৪ আগস্ট বোম্বাইতে,

১০ থেকে ১৭ আগস্ট কলকাতায়। ১১-১২ আগস্ট পাটনায় অবস্থা ভয়াবহ আকার ধারণ করায় পুলিশ ও সৈন্য গুলি চালায়। গ্রামাঞ্চলে সরকারী সম্পত্তি ও যোগাযোগ ব্যবস্থার ওপর আক্রমণ হয় বেশি। প্রথমটির মধ্যে মুখ্য ছিল থানা, ডাকঘর, রেজেস্ট্রি অফিস, রেল স্টেশন দখল বা অগ্নিসংযোগ।

মেদিনীপুরেব কথা ধরা যাক।[৩৮৫খ] ২৪ সেপ্টেম্বর স্থির হয থানা ও সরকারী ভবনগুলির ওপর যুগপৎ আক্রমণ করা হবে। এ কাজের জন্য মহিষাদল, তমলুক, সুতাহাটা ও নন্দীগ্রামে 'বিদ্যুৎবাহিনী' নামে স্বেচ্ছাসেবী দল গঠিত হয়। ২৮-এ সেপ্টেম্বর যোগাযোগ বিপর্যস্ত করা হয ও খেজুরি থানা দখল হয়। ২৯-এ পাঁচটি থানা দখল করা ও পোড়ানোব চেষ্টা চলে। সুতাহাটা, পটাশপুব দখল হল কিন্তু মহিষাদল, ভগবানপুব ও তমলুক থানায বিদ্রোহীরা হার মানে। তমলুক থানা আক্রমণে অসীম বীবত্ব দেখান মাতঙ্গিনী হাজবা, ওখানে সৈন্য না থাকলে কি হত বলা যায় না। মহিষাদল থানা বাঁচল বাজাব দেহরক্ষীবৃন্দেব সাহায্যে। ভগবানপুব থানায নেতৃত্ব দেন হৃষীকেশ গাযেন। এখানে শহীদেব সংখ্যা ১৭ জন।·ডাকবাংলো, স্কুল, ডাকঘব, বেজেস্ট্রি অফিস, খাসমহল অফিস পোড়ানো হয বেশ কিছু। ৩০ সেপ্টেম্বর নন্দীগ্রাম থানা দখল করতে গিয়ে পাঁচজন নিহত হয়েছিল। মোটের ওপব ১৯৪২-এব অক্টোববেব মধ্যে পটাশপুর, খেজুবি ও সুতাহাটা বিদ্রোহীদেব হাতে চলে যায। ১ অক্টোবর ছোটলাট হাববার্ট মন্তব্য কবছেন, "This is a large scale rebellion and suitable measures are necessary."[৩৮৬] বিভিন্ন স্থানে সামবিক বাহিনী পাঠানো শুরু হয়। ১৬ অক্টোবর প্রচণ্ড ঝড ও বন্যা এই পর্বে ছেদ টানে। তবু ২৫শে অজয় মুখার্জি বলেন—সংগ্রাম স্তিমিত হতে দেওযা হবে না। ১৭ ডিসেম্বব তাম্রলিপ্ত জাতীয় সরকাব ঘোষিত হয়। তার সর্বাধিনাযক হন সতীশ সামন্ত, অর্থসচিব—অজয়বাবু, সমব ও স্ববাষ্ট্রসচিব—সুশীল ধাড়া। এব অধীনে ছিল থানা জাতীয সরকাব। পটাশপুবেব মঙ্গলা মাড়ো, হলুদ বাড়ি প্রভৃতি স্থানে বিদ্রোহীবা নিজস্ব জেলা থানা স্থাপন কবে। জমিদাবদেব ধান লুট (কাঁথিব অচিন্ত্য শাসমল, মহিষাদলরাজ) কবে অর্থসংগ্রহ চলে। ঝড বন্যার ফলে দারুণ ক্ষতিগ্রস্ত জনসাধাবণ ত্রাণব্যবস্থা চাইছিল। তাই কংগ্রেসের থেকে তাবা সবে যায। সামরিক বাহিনীব আগমনে সম্পত্তিবান লোকেরাও সাহস পায। আই জি-র মতে ফেব্রুযাবিতে (১৯৪৩) অবস্থা স্বাভাবিক হচ্ছে। তবু বিত্তবান জোতদাবদের কাছ থেকে জরিমানা আদায, ডাকাতি, জবিমানা আদায না হলে অপহরণ চলছিল। ১৯৪৩ সালে তা অনেক বাড়ে। কোন কোন স্থানে দফাদাব চৌকিদাব নির্যাতিন এবং গোয়েন্দাদেব হত্যা কবা হয়।[৩৮৭] গোযেন্দা বিপোর্টে বলা হচ্ছে ১৯৪৩-এব মার্চে আন্দোলনেব সমাপ্তি ঘটে। "The military forces had been withdrawn from the Contai area by the middle of February and it was considered possible to withdraw millitary forces also from the Tamluk area."[৩৮৮] সামবিক বাহিনীর মর্মন্তুদ অত্যাচাবের বিবরণ অবশ্যই এতে পাওযা যাবে না। তবে সবকারকে কম্যুনিস্টবা যে ভালোভাবে সাহায্য করেছিল তাব বিববণ পাওয়া গেছে। অনেক ক্ষেত্রে মুসলমানরাও।[৩৮৯] মে মাসে সতীশ সামন্ত বন্দী হলে অজয়বাবু হন দ্বিতীয় সর্বাধিনায়ক। তিনি বন্দী হন সেপ্টেম্বরে। এরপর আবেক পর্ব শুরু হয সুশীল ধাড়ার অধীনে। এই বছর (১৯৪৩)-এর প্রথম তিনি বিদ্যুৎবাহিনীর সর্বাধিনায়ক মনোনীত হয়েছিলেন। জুলাই মাসে জামিন পেয়ে তিনি পলাতক হলেন ও নভেম্বরের মধ্যে অবস্থা বদলে ফেললেন। বর্তমান লেখককে তিন সপ্তাহ বন্দী করে রেখে তার পিতার প্রায সমস্ত

নগর অর্থ জরিমানা বলে আদায় করে অনেকখানি অর্থাভাব তিনি দূর করেন। 'প্রবাহ'-এ এই ঘটনার যা বিবরণ তিনি দিয়েছেন তা, অত্যন্ত নৈর্ব্যক্তিকভাবে বলতে পারি, বহুলাংশে স্বকপোলকল্পিত।[৩১০] ১৯৪৪-এর আগস্টে ছোটলাট কেসি (Casey) ওয়াভেলকে জানাচ্ছেন, তমলুকের অবস্থা "তখনও বিপজ্জনক", এমনকি "clearly intolerable."[৩১১] ঐ বছর ১লা সেপ্টেম্বর গান্ধীর আহ্বানে তাম্রলিপ্ত জাতীয় সরকার অবসান ঘোষণা করে। কাঁথির 'স্বরাজ পঞ্চায়েত' তার অনুসরণ করে। গোয়েন্দা দপ্তরের মতে গান্ধীর সমর্থন ছিল না বলে সুশীল ধাড়ারা সরকার গুটিয়ে ফেলেন,[৩১২] তাই একমাত্র কারণ নয়। তাঁদের অনেক কাজই জনসাধারণের অধিকাংশ পছন্দ করেনি, শুধু ভয়ে মেনে নিয়েছে। ধাড়া স্বীকার করেছেন মুক্তিপণের টাকার অনেকটা জমা হয়েছিল অজয়বাবুর বউদি মারফত তমলুক লোন অফিসে—যার সেক্রেটারি ছিলেন অজয়বাবুর পিতা।[৩১৩] দরিদ্র চাষীদের দুর্দশাকে জমিদার জোতদারদের বিরুদ্ধে লাগিয়ে তাদের নিজের শ্রেণীব দিকে যেতে দেননি তাঁরা বহু ক্ষেত্রে। সতীশ সামন্তরা জাতীয় সরকারের যে বদান্যতাব কাহিনী বলেছেন তা সুমিত সবকার পুরো বিশ্বাস করে ঠিক করেননি।

ম্যাক্স হারকোর্ট ডেভিড লো সম্পাদিত Congress and the Raj পুস্তকের 'Kisan Populism and Revolution in Rural India: The 1942 distrubances in Bihar and East United Provinces' প্রবন্ধে দেখাচ্ছেন এটা জাতীয় বিদ্রোহ নয়, মূলত কৃষকবিদ্রোহ। তাঁর মতে, ১৯৪১-এব জুলাই পর্যন্ত কিষাণ সংগঠনগুলি নিয়ে কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি ও কম্যুনিস্ট পার্টির মধ্যে একটা শিথিল সমঝোতা ছিল। পরে সহজানন্দ সরস্বতী পুবো মার্ক্সবাদী হয়ে যান। মার্ক্সবাদীরা ছিল কৃষকদের বিপ্লবী চেতনা সম্বন্ধে সন্দিগ্ধ। কিষাণ বলতে তাবা সংকীর্ণ অর্থে বুঝত দবিদ্র ও ভূমিহীন চাষী। উঁচু ও নীচু উভয় জাতেব মাঝারি চাষীদের বাদ দেওযায তাবা কংগ্রেসের পতাকাতলে আশ্রয় নেয়। ক্ষেতমজুরদেবকে তারা সমকক্ষ মনে কবত না। কংগ্রেসী ভূমিসংস্কারে অসন্তুষ্ট হয়েছিল তাবা। সোশ্যালিস্ট পার্টিব 'লাল কিষাণ' সভায় পুবোনো কিষাণ সভার বহু কর্মী যোগ দেয়। হারকোর্ট এব পেছনে আসন্ন ব্রিটিশ শাসন অবসানের আশা লক্ষ্য করেছিলেন (অনেকটা ১৮৫৭ সালেব মনস্তত্ত্ব কাজ কবছিল)। জাপানীদেব দ্রুত অগ্রগতি, ব্রহ্মজয়েব পর দুর্গম পথে প্রত্যাবর্তনকালে ভারতীয়দেব দুর্দশা, তাদের মুখে ব্রিটিশ অসহায়তার নানা কাহিনী প্রচার, রেলপথে আহত ব্রিটিশ সৈন্যর যাতায়াত, নানা উড়ো খবরের জন্ম দিচ্ছিল। "This was bound to be unsettling, for the Kisan mind associated such changes of regime with a transitional 'Time of Trouble', which was traditionally the opportune occasion for the peasantry to rise in armed revolt, both in order to redress grievances against outside authority, and to enrich themselves through pillaging townsfolk and others outside the moral community, like money-lenders, traders, etc." আমলারা আহীর, ভূমিহার ও রাজপুতদের (অর্থাৎ কৃষক শ্রেণীকে) অপরাধপ্রবণ জাতের অন্তর্ভুক্ত করেছেন, তাদের মধ্যে social banditry-র নিদর্শন দেখতে পাননি। ত্রিশের দশকের মন্দা থেকেই এদের টমসনকথিত moral economy বিপর্যস্ত হয়েছিল। চল্লিশের প্রথমে যুদ্ধের জন্য শস্যের মূল্য বাড়ে এবং খাজনার চাপ কমে সন্দেহ নেই কিন্তু ১৯৪২ সালে দেখা দিল খাদ্যাভাবের আশঙ্কা এবং তার ফলে নিরাপত্তার অভাব। ১৯৪০-১৯৪৩-এর মধ্যে ঠিক দুর্ভিক্ষ দেখা না

দিলেও বেশ ফলন কমে গিয়েছিল। ১৯৪২-এ রেঙ্গুন পতনের পর ব্রহ্মদেশ থেকে চাল আমদানি বন্ধ হয়েছিল। এসবের ফলে মজুতদারী বাড়ে। এপ্রিল-আগস্টের মধ্যে খাদ্যের দাম ৬০ পয়েন্ট বেড়েছিল। ব্যবসায়ীরা আগে দাম বাড়িযে চাষীদের শস্য বেচতে প্রলুব্ধ করল, পরে আবার তাদেরই বাধ্য কবল সেই শস্য চড়া দামে কিনতে। সুতরাং মনস্তাত্ত্বিক দিক থেকে কৃষক শ্রণী লুটপাট রাহাজানির মাধ্যমে শাসকদেব বিরুদ্ধে চ্যালেঞ্জ জানাতে প্রস্তুত হল। গান্ধীজি অহিংসা চাইলেও বিহার ও উত্তব ইউ.পি-ব বহু অঞ্চলে ভারত ছাড়ো আন্দোলন হিংসার রূপ নিল।[৩৯৪] মাহমুদাবাদে গান্ধীবাদী শিবপূজন রায় মবলেন আর অন্যরা 'কবেঙ্গে ইযে মবেঙ্গে' বাণীকে রূপান্তরিত কবল "করো ইয়া মারো"-তে।

রণজিৎ গুহ সম্পাদিত Subaltern Studies, দ্বিতীয খণ্ডে স্টিফেন হেনিংহ্যাম এই অঞ্চলের ওপর এক প্রবন্ধ লিখেছেন— 'Quit India in Bihar and the Eastern United Provinces: The Dual Revolt' নামে। তিনি মনে করেন হারকোর্টেব এই ব্যাখায (এরিক উলফেব প্রভাবে) মাঝারি কৃষকদেব অত্যধিক গুরুত্ব দেওয়া হয়েছে। তাঁর মতে চল্লিশের দশকে অর্থনৈতিক কাবণ কাজ করেনি। কৃষকরা যোগ দেয় পুলিশী অত্যাচাবের প্রতিক্রিয়ায, উচ্চবর্ণেব লোকদেব প্ররোচনায় ও জাতীযতার আবেগে। হেনিংহ্যামের মতে এই বিদ্রোহেব দ্বিস্তব প্রকৃতি বুঝতে হবে · "One insurgency was an elite nationalist uprising of the high caste rich peasants and small landlords who dominated the Congress. The other insurgency was a subaltern rebellion in which the initiative belonged to the poor, low caste people of the region." ১৯৪১-এ শস্যের দাম ১৯৪০-এব তুলনায ১৩৫% বেড়েছিল। কেরোসিন প্রভৃতি নিত্যপ্রয়োজনীয় জিনিসেব দামও বাড়ে। ফাটকা, মজুতদাবী, কালোবাজারীব কথাও অস্বীকাব কবা যায় না।[৩৯৫] কিন্তু হেনিংহ্যামেব মতে এর জন্য মাঝাবি চাষীদেব খুব অসুবিধে হযনি। অথচ ক্ষেতমজুবদেব প্রকৃত মজুবি (real wages )কমেছিল। শুধু তাই নয, তাদের সংখ্যাধিক্যেব ফলে বেকাবি বেড়ে যায। তাই চুবি, ডাকাতি, হাট লুটপাটেব কাবণ। অভাব অভিযোগেব সঙ্গে যোগ দেয বর্মা প্রত্যাগত লোকদেব ব্রিটিশ ব্যবহাবেব তিক্ত সমালোচনা, জাপানী অভিযানেব আশঙ্কা ও ব্রিটিশ পরাজযের সম্ভাবনা। পুলিশের সংখ্যা ছিল অপ্রতুল, সাহস ক্ষীয়মাণ। বিহারের মুখ্যসচিব নানা বটনার উল্লেখ কবেছেন। আর কে না জানে সিপাহী বিদ্রোহেব সময যা হযেছিল, রটনার ফল হবে শাসকশ্রেণীর ওপর আক্রমণ?[৩৯৬]

হেনিংহ্যামও বলেছেন, কম্যুনিস্টরা যোগ দেযনি। সহজানন্দ সবস্বতী 'জনযুদ্ধে'র মতবাদ মেনে নেন।[৩৯৭] রাহুল সাংকৃত্যায়নেব আত্মজীবনীতে পড়ি—কম্যুনিস্টরা আন্দোলনেও যোগ দেযনি, সবকাবকেও মদত দেয়নি।

জয়প্রকাশ, রামনন্দন মিশ্র প্রভৃতি সোশ্যালিস্ট নেতাবা যোগাযোগ নষ্ট করতে নির্দেশ দিযেছিলেন। তাঁবা জেলে গেলে মধ্যস্তবের নেতাবা সামনে আসেন। উইকেনডেনের রিপোর্টেও তাই বলা হযেছে। প্রথমে উঁচুজাতেব ছাত্ররা হাঙ্গামা শুরু করে। তাবপর সর্বশ্রেণীব কংগ্রেস কর্মী। তারপব, মধুবনি ও মুঙ্গেরের এস ডি ও-ব মতে, যোগ দিল ছোটজাতেব লোকেবা—যাবা হাটপাট লুটে প্রতিদিন ব্যস্ত ছিল। বেলওযে স্টেশনে জমা খাদ্যশস্য লুটে এই শেষ জাতের হাত ছিল বেশি। সারণ থানা আক্রমণের নেতা ছিল জেলে জুবরা মাল্লা। কংগ্রেসীরা পছন্দ না কবলেও মেনে নেয়। এখানেও social banditry-ব কথা উঠেছে। জিনিসপত্রের যা ন্যায্য দাম হওযা উচিত তাব থেকে যদি ব্যবসায়ীরা অনেক

বেশি চায় তবে তাদেরও অধিকার আছে লুটপাট করার।

জাপানের মহড়া নিতে পূবঞ্চলে যে ব্রিটিশ ও মার্কিন সৈন্যের সমাবেশ হয়েছিল তারাই অবস্থা আয়ত্তে আনে। আজমগড়ের জেলা ম্যাজিস্ট্রেট, নিবলেট, হার্ডি ও জনস্টন প্রভৃতির অত্যাচারের কথা স্বীকার করেছেন। তবে ছোট জমিদার, জোতদার, ধনী কৃষকেরা প্রথম থেকে নিয়ন্ত্রণ হাতে রাখায় দ্বারভাঙার মহারাজার মত বড়ো জমিদার ছাড়া মালিকশ্রেণীর ওপর আক্রমণ হয়নি বললেও চলে। ১৯৪২-এর নভেম্বরে জয়প্রকাশ ও পাঁচজন সোশ্যালিস্ট নেতা হাজারীবাগ জেল থেকে পালিয়ে গেরিলা যুদ্ধের সূত্রপাত করেন। পবে নেপাল থেকে জয়প্রকাশ অভিযানগুলির মধ্যে সংহতি আনার চেষ্টা করেছিলেন।[৩৯৮] ১৯৪৩-এর সেপ্টেম্বর পর্যন্ত তিনি আত্মগোপন করেছিলেন। ঐ বছরের শেষে আন্দোলনেব ওপর যবনিকা নেমে আসে।[৩৯৯]

আজমগডেব ঘটনার প্রত্যক্ষদর্শী বিববণ (ডাযেরি) রেখে গেছেন আর. এইচ নিবলেট। তিনি মধুবন থানা আক্রমণেব সময উপস্থিত ছিলেন। বাবাণসী হিন্দু বিশ্ববিদ্যালয়ের ছাত্রেরা আজমগড়ে প্রথম গণ্ডগোল শুরু করে রেলওয়ে স্টেশনের ওপব হামলা করে। আজমগড়ের সংবাদ আবার প্রভাবিত করে পার্শ্ববর্তী বালিয়াকে।[৪০০] বন্দগাঁও-এর চাষী রামফল ধনুক বলতে থাকে সাহেবদের যদি বোমা ও বন্দুক থাকে তাদেরও রযেছে ইট, লাঠি, তলোযার, ভল্ল। এস ডি ও ও তাঁব সঙ্গীদের হত্যা করা হয সীতামারিতে।[৪০১] সাসারামে অনুরূপ আক্রমণেব বিবরণ দিযেছেন এস ডি ও এইচ বি মার্টিন। বিপুল সংখ্যক গোবা সৈন্য এনে সামাল দিতে হয়। সৈন্যদের ওপরও আক্রমণ চলে নারাযণপুব (মুঙ্গেব) ও ফতোযায। চন্দন মিত্রেব মতে, বালিয়ায় সত্যকার অভাবেব চেয়েও অভাবেব আশঙ্কা ও ব্রিটিশ বাজত্ব অবসানের সম্ভাবনা নৈরাজ্যেব পটভূমিকা সৃষ্টি কবে ছিল। তিনি সোশ্যালিস্ট পার্টিব কৌমী সেনাদলেব নেতৃত্বেব ওপব জোর দিযেছেন। বিলযারা রোড রেল স্টেশনের ওপব আক্রমণ, সৈন্য রসদবাহী ট্রেনেব ওপর হামলা ইত্যাদিব পবিচালনা কবে হিন্দু বিশ্ববিদ্যালয়েব ছাত্র পরশনাথ মিশ্র। কিন্তু জনৈক প্রত্যক্ষদর্শীব মতে জনতাই আগে কাজ শুরু করে।

বালিয়াব ম্যাজিস্ট্রেট নানা বটনায বিমূঢ হযে জেলা কংগ্রেস সভাপতি চিত্তু রামেব শরণ নেন। শেষে জেল থেকে সব বন্দীদের মুক্তিও দেন তিনি। পাণ্ডেকে 'স্ববাজ জিলাধীশ' খেতাব দেওযা হয। কয়েকদিন পর সৈন্য আসছে শুনে নেতাবা পালায। চন্দন মিত্র দেখাচ্ছেন পাণ্ডের মত পুবোনো নেতা ও সোশ্যালিস্ট তরুণদেব মধ্যে বাদবিতণ্ডা হয়। তরুণরা দু-একটা লুটপাটের বেশি কাজ দেখাতে পাবেনি। অর্থাৎ সোশ্যালিস্টদেরও কোন ব্যাপক কর্মসূচি ছিল না।[৪০২] গুজরাট ও সাতারায় কি ঘটেছিল তা পবের অধ্যাযে বলব।

## ॥ ১৫ ॥

বোম্বাই-এর ছোটলাট স্যার রোজার লামলি একবার লিখেছিলেন, "গুজরাট হল কংগ্রেসেব আধ্যাত্মিক নিবাস", এখানে জনসাধাবণ সবকারের চেয়ে কংগ্রেসকে ঢের বেশি সমর্থন করে।[৪০৩] ডেভিড হার্ডিম্যান দেখাচ্ছেন এ অঞ্চলে আগস্ট বিদ্রোহ কম নাটকীয় হলেও বেশি স্থায়ী হয়েছিল, বেশি সুসংগঠিত ছিল।[৪০৪] আহ্‌মেদাবাদের সুতাকল ধর্মঘট যুদ্ধোদ্যোগ ব্যাহত করে।[৪০৫] আর বোমাবাজি ও নাশকতামূলক কাজে পশ্চিম ভারত ছিল অগ্রণী।[৪০৬]

প্যাটেলের নেতৃত্বে গুজরাট প্রাদেশিক কংগ্রেস কমিটি বার বার কৃতিত্ব দেখিয়েছে—বিশেষত বারদোলি সত্যাগ্রহ (১৯২৮) তো তুলনাহীন। ১৯২১ থেকে ১৯৪৬ প্যাটেল ছিলেন সভাপতি। তিনি শহরাঞ্চলের পেটিবুর্জোয়া ও গ্রামাঞ্চলে পটিদার কৃষকদের সঙ্গে ঘনিষ্ঠ যোগ রেখে চলতেন। আহমেদাবাদ, বরোদা, সুরাট শহর এবং খেড়া ও সুরাট জেলার গ্রামাঞ্চল ছিল তাঁর শক্তিকেন্দ্র। মোরারজি দেশাই তখনো সুবিধা করতে পারেননি, তবে কংগ্রেস সোস্যালিস্ট পার্টির প্রভাব ছিল বর্ধমান আর ব্রোচের ছোটুভাই পুরানি গুজরাট ব্যায়াম প্রচারক মণ্ডলের মাধ্যমে সন্ত্রাসবাদী ঐতিহ্য জিইয়ে রেখেছিলেন। পশ্চিমের রণাঙ্গনে ইংরেজদেব ক্রমাগত পরাজয় গুজবাটের বানিয়া মহলে এক ধরনের উল্লাস জাগাত। জাপান যুদ্ধে যোগ দিলে আনল "a fresh wave of pessimism and defeatism."[৪০৭] ব্যাঙ্কের সঞ্চিত অর্থ তোলাব ও সোনারুপো জমানোর হিড়িক পড়ে যায়। জাপানী বোমার আতঙ্ক গুজরাটীদেব বাঙালীদের মতই কাঁপিয়েছিল। রেঙ্গুন প্রত্যাগত গুজরাটী ব্যবসায়ীদেব দুর্দশা তাবা নিত্য দেখছিল। ফলে, শুধু সোনারুপো নয়, খাদ্যশস্য মজুত কবাও আবম্ভ হল। এর অবশ্যম্ভাবী ফল খাদ্য মূল্যবৃদ্ধি। আতঙ্ক ও অভাবের তৈরি মাটিতে পড়ল 'ভারত ছাড়ো' আন্দোলনের বীজ।

নবহরি পারিখ তাঁব 'প্যাটেল জীবনী'তে লিখেছেন, জাপানীবা আসবার আগে স্বাধীনতা পাবার জন্য প্যাটেল অধীব হয়েছিলেন।[৪০৮] গণ সত্যাগ্রহ, সবকাবী কাজে বিশৃঙ্খলা সৃষ্টি শিল্প ও যোগাযোগে ধর্মঘট সফল হলে ব্রিটিশ শাসন বেশিদিন টিকতে পারে না। তিনি নাকি বলেছিলেন, "অহিংসার গণ্ডীর মধ্যে থেকে সরকাবেব ক্ষমতা ভাঙো," "কর্মসূচির জন্য বসে থেকো না, নিজেরা তৈবি কবে নাও।" মোবারজি কিন্তু ভয় করেছিলেন, এ ধরনের কাজ শুরু হলে সোস্যালিস্টদের প্রভাবই বাড়বে।[৪০৯] প্যাটেল জুলাই মাসে ওযার্ধা থেকে ফিবে সব গুজরাটী নেতাদেব সংগ্রামে উদ্বুদ্ধ করতে থাকেন—তিনি নাকি বলেন, "on this occasion they would all go out, and were not to be too squeamish about non-violence."[৪১০] উইকেনডেন তাঁর ২৫ জুলাই-এব আহমেদাবাদ বক্তৃতাব যে উদ্ধৃতি দিয়েছেন তা আবও ভযাবহ। তিনি নাকি বলেন, ক্রোধে উন্মত্ত জনতা যদি কোন বিপজ্জনক সংগ্রামও চালায় কংগ্রেস বাধা দেবে না, গান্ধীও আপত্তি জানাবেন না।[৪১১] রেল লাইন তুলে ফেলা, ইংবেজ হত্যা, এমন কি চৌরিচৌরার অনুরূপ হিংসাতেও নাকি আন্দোলন বন্ধ কবা হবে না।[৪১২] গ্রেফতার হবার পূর্বে তিনি নাকি নাশকতামূলক কাজের খসড়া দিয়ে যান। এ ধবনের পাঁচটি গুজরাটী পত্রিকা (বুলেটিন) হার্ডিম্যানের প্রবন্ধের শেষে সন্নিবিষ্ট হয়েছে। এর কতটা উগ্র তরুণদের স্বকপোলকল্পিত ও প্যাটেলের মুখে আরোপিত তা বলা কঠিন। হার্ডিম্যান উইকেনডেনের রিপোর্টকে বেদবাক্য বলে মেনেছেন কিন্তু প্যাটেলের চবিত্র অনুধাবন করেননি।

আহমেদাবাদে ছাত্রদেব প্রাথমিক নেতৃত্ব, হবতাল, থানা পোড়ানো, পুলিশের সঙ্গে সংঘর্ষ অন্যান্য অঞ্চলের অনুরূপ। খেড়ায় ১১ থেকে ১৯ আগস্টের মধ্যে পুলিশের গুলিতে অন্তত দশ জন প্রাণ হারায়। লামলি এই অঞ্চলে সেনা নামান।[৪১৩] সুরাট শহর শান্ত থাকলেও জালালপুর ও বারদোলি তালুকাব রেলস্টেশন ও লাইন ক্ষতিগ্রস্ত হয়, কোন কোন স্থানে পুলিশেব ওপর আক্রমণ চলে। বরোদা শহরে নরমপন্থী প্রজামণ্ডল 'ভারত ছাড়ো' আন্দোলনে যোগ দিতে বাধ্য হয় এবং সংঘর্ষের ফলে দু'জনের মৃত্যু ঘটে। নতুন নেতাদের অভ্যুদয় লক্ষণীয়—হিন্দু বিশ্ববিদ্যালয়ের ও লণ্ডন স্কুল অব ইকনমিকসের ছাত্র বি· কে· মজুমদার ও ছোটুভাই পুরানি। মজুমদার ছিলেন অচ্যুত পটবর্ধনের বন্ধু—সোস্যালিস্ট।

তিনি বোম্বাই ও পুণায় অল ইণ্ডিয়া সিক্রেট কমিটির সঙ্গে যোগাযোগ রাখতেন। পুরানি ছিলেন পুরনো সন্ত্রাসবাদী—নাশকতামূলক কাজে তাঁর জুড়ি ছিল না। তৃতীয় নেতা জয়েন্তি ঠাকুরও সোস্যালিস্ট ছিলেন। ইনি প্রয়োজনীয় অর্থ সংগ্রহ করতেন কর বসিয়ে, ডাকাতি করে, স্বেচ্ছাদান পেতেন না তাও নয়। সে টাকা দিয়ে প্রচার-পত্রিকা (বুলেটিন) প্রকাশ করা হত, বোমা বানানো হত, বা অস্ত্র কেনা হত। হার্ডিম্যান বলছেন সত্য ঘটনার সঙ্গে বহু অসত্য রটনাও প্রচারিত হত। তার মধ্যে একটি উল্লেখযোগ্য, কংগ্রেস ও জাপানীদের মধ্যে গোপন আলোচনার খবর দিতে অস্বীকার করায় মহাদেব দেশাইকে জেলের মধ্যে মেরে ফেলা হয়েছে!

জয়েন্তী ঠাকুরকে আহ্‌মেদাবাদের 'সহের সুবা' বলা হত (মেদিনীপুরের সর্বাধিনায়কের মত), তাঁর অধীনে ছিল উনিশ জন 'ওয়ার্ড নায়ক' আবার তাদের অধীনে 'পোল নায়ক'। শিশুদেরও একটা দল ছিল—নাম 'বানর সেনা'। সংবাদ আদানপ্রদানে তাদের জুড়ি ছিল না।

আহমেদাবাদ ও বরোদায় সমর্থন আসত উঁচু জাতের মধ্যবিত্ত শ্রেণী থেকে। ফলে, পাইকারি ও খুচরো বাজাব বা শেয়ার বাজার বন্ধ করা কঠিন হয়নি। এক এক জাত ছোট ছোট ঘেরা অঞ্চলে থাকত—তার নাম 'পোল'। সেখানে আশ্রয় নিলে পুলিশের সাধ্যও ছিল না ধরে। আহমেদাবাদের নায়করা এসেছিল খড়িয়া অঞ্চলের নাগর ও ব্রাহ্ম ক্ষত্রিয় জাত থেকে। খড়িয়ার কে জি প্রভু ছিলেন সব নাশকতামূলক কাজের হোতা। বরোদায় 'পঞ্চপোল' থেকেই বড় বড় মিছিল বেরত।

হিন্দু-মুসলিম বিবাদ আহমেদাবাদ আন্দোলনের সবচেয়ে বড়ো দুর্বলতা। ১৯৪১-এর এপ্রিলে এখানে যে ভযাবহ দাঙ্গা হয়, তার স্মৃতি দুই সম্প্রদায়কে বিভক্ত করে রেখেছিল। ছোটলাট লামলি লিখছেন, "....I do not doubt that the basic origin of these riots is political and is due to the preaching of Pakistan and the counter-preaching of the Hindu Maha Sabha and to some extent to the civil disobedience movement which the Muslims regard as an attempt to coerce us into granting a Hindu Raj.[৪১৪] বরোদা শহরের মুসলমানরা ২৬ আগস্ট শপথ নেয় তারা 'ভারত ছাড়ো' আন্দোলনে যোগ দেবে না।

তবে আহমেদাবাদের শ্রমিকদের নিয়ন্ত্রণ করত গান্ধীপন্থী 'মজুর মহাজন'। তারা সম্পূর্ণ রাজনৈতিক কাবণে ধর্মঘট শুরু করে। শ্রমিকদেব দুই-তৃতীয়াংশ শহর ছেড়ে চলে যায়, থেকে যায় শুধু মুসলিম তাঁতিরা। গোয়েন্দা দফতরের মতে প্যাটেল শিল্পপতিদের বলেন, দেশের জন্য ত্যাগ স্বীকার করতে। তাঁরা ধর্মঘটে আপত্তি তো করেনই নি, চাঁদাও দেন প্রচুর।[৪১৫] কস্তুরভাই লালভাই-এর সঙ্গে বি· কে· মজুমদারের যোগাযোগ ছিল। মিল মালিকদের ভয় ছিল জাপানীরা প্রবেশ করলে ইংরেজবা মিলগুলো গুঁড়িয়ে দিয়ে যাবে। ভবিষ্যতে কংগ্রেস একদিন সরকার গড়বে এ আশাও ছিল না তা নয়। কম্যুনিস্ট ও মুসলিম তাঁতিরা কিন্তু মিল খুলবার দাবিতে সোচ্চার হয়েছিল। বেশিদিন মিল বন্ধ রাখা সম্ভব হয়নি। মালিকদের প্রভূত ক্ষতি হচ্ছিল। আগস্ট থেকে ডিসেম্বরের মধ্যে কাপড়ের দাম তিন গুণ বাড়ে। ইংরেজরাও ভয় দেখাচ্ছিল কয়লা সরবরাহ বন্ধ করে দেবে। নভেম্বরে বোঝা গিয়েছিল যুদ্ধ ইংরেজদের পক্ষে যাচ্ছে। 'মজুর মহাজন' শ্রমিকদের চাপে পড়ে মিল খোলায় সম্মতি দেয়। ধীরে ধীরে শান্তি ফিরে আসে। আন্দোলনকারীরা ভয় দেখিয়ে কিছু করতে পারেনি। ১৯৪৩ মার্চের মধ্যেই আন্দোলন শেষ হয়ে আসে।

২২ সেপ্টেম্বর ব্রোচ জেলার জাম্বুসর তালুকার ভেদাচ থানা আক্রমণ দিয়ে ছোটুভাই পুরানির কাজ শুরু। এর পর ব্রোচ জেলা, সুরাট জেলা ও বরোদায় নানা নাশকতামূলক ঘটনা ঘটে। লুট, ডাকাতি চলে অবাধে। সুরাটে যেসব প্যাটেল পদত্যাগ করেনি তাদের ওপর জুলুম চলে, এমন কি বোমাবাজিও। এখানে মোরারজি দেশাই-এর অনুচররা রেকর্ড অফিস, ডাকঘর, সরকারী সম্পত্তির ওপর আক্রমণ চালায়। দক্ষিণ গুজরাটে আদিবাসীরা সরকারের অনুগত প্যাটেল, বানিয়া মহাজন ও পার্সী মদ/তাড়ি বিক্রেতাদের ওপর নির্বিচারে আঘাত হানে।

সবচেয়ে লক্ষণীয় ব্যাপার ১৯৪২-এ গুজরাট রাজস্ব বা খাজনা দিতে অস্বীকার করেনি। খেড়া, সুরাট ও ব্রোচের প্রজাদের মনে ছিল যে ১৯৩২-৩৪ সালে খাজনা না দেওয়ার জন্য তাদেব জমি বাজেয়াপ্ত হয়েছিল এবং ১৯৩৮-এ কংগ্রেস সরকাব তা ফিরিয়ে দিলেও তাদের অবর্ণনীয দুঃখ ভোগ কবতে হয়। আরেকটা কারণ—ধনী কৃষকরা উঠতি দামের সুযোগ নিতে চেয়েছিল। পূর্ব আফ্রিকাব সচ্ছল গুজরাটীবা টাকা পাঠাত। তামাক চাষেব প্রভূত উন্নতি হয়। আরেকটা তথ্য ভুললে চলবে না। আন্দোলন সীমাবদ্ধ ছিল পটিদাব সম্প্রদায় ও অনাবিল ব্রাহ্মণেব মধ্যে। আদিবাসীবাও যোগ দেয। কিন্তু বরাইয়া ও পতনবাদিয়ারা পটিদারদেব নেতৃত্ব মানেনি। তারা প্রধানত কিষাণ সভায় যোগ দিয়েছিল। শেষে, ১৯৪২-৪৩-এ কংগ্রেস নেতৃত্বকে কেউ বিশ্বাসঘাতকতার দোষ দিতে পাবেনি। প্রচণ্ড ব্রিটিশ দমননীতি এব ব্যর্থতার জন্য দাযী ছিল।

পশ্চিম মহাবাষ্ট্রে ১৯৪২-৪৩-এ ব্যাপক গেরিলা কাজকর্ম চলেছিল কিন্তু সব চেয়ে উল্লেখযোগ্য ছিল সাতাবা। সেখানে গেরিলারা যে 'প্রতি সরকার' স্থাপন কবে তা গান্ধীর নির্দেশে আত্মসমর্পণ কবেনি এবং ১৯৪৬ পর্যন্ত ব্রিটিশ দমননীতি সহ্য কবে বিদ্রোহেব ঝাণ্ডা উঁচু রেখেছিল। এখানে সশস্ত্র আন্দোলনের সঙ্গে ন্যায়দানমণ্ডল প্রতিষ্ঠা ও গঠনমূলক কাজও চলছিল। ওম ভেদ্ বলছেন, "এখানে কংগ্রেসকল্পিত স্বাধীনতাই লক্ষ্য ছিল না— লক্ষ্য ছিল শ্রমিক-কৃষকেব বাষ্ট্র।"[৪১৬] বর্তমান সাতারা চিনির কল্যাণে অতি বর্ধিষ্ণু, কিন্তু ১৯৪২-এ ছিল কৃষকদেব জেলা, মুখ্যত কুনবি জাতের জেলা, ইংরেজদেব দলিলে 'wild and predatory Marathas'-দেব জেলা। নীচু জাতেব মধ্যে ছিল মহব, মং ও বামোশি। মহারাষ্ট্রেব অনেক জাযগার মত তা ব্রাহ্মণ-বানিযাব প্রভাবাধীন ছিল। তাই এখানে ব্রাহ্মণ-বিরোধী জটিবাম ফুলে তাঁব সত্যশোধক সমাজের কাজে সুফল পান। ১৯১৯-২১-এ এখানে ফসলের $\frac{২}{৩}$ বা $\frac{৩}{৪}$ অংশ খাজনার বদলে $\frac{১}{২}$ অংশ দেবার জোর আন্দোলন হয়। ওম ভেদের মতে, সাতারাব 'প্রতি সবকারেব' ভিত্তি ছিল এই ব্রাহ্মণ-বিরোধী আন্দোলন। একই সঙ্গে তা সামন্তপ্রথা-বিবোধী ও উচ্চজাতের শাসন-বিরোধী। শেষে সত্যশোধক আন্দোলন এদের ব্রিটিশ-বিরোধীও কবে তোলে। গান্ধীব সমাজসংস্কারমূলক কর্মধাবা তাদের সহানুভূতি পেয়েছিল। ১৯৩২ সালের জঙ্গল সত্যাগ্রহে এরা জড়িয়ে পড়ে। ভাল্বা তালুকার নানা পাটিল ছিলেন ১৯৪২-এর নেতৃত্বে। কিন্তু কংগ্রেসের পতাকাতলে নয়। ওম ভেদের ভাষায়, "They were taking the name of Gandhi as a symbol but without becoming Gandhians in any ideological sense." এখানে কম্যুনিস্ট কিষাণ সভার কোন চিহ্ন দেখা যায়নি। আগস্টে তারা গান্ধীর দুটো কথা মনে রেখেছিল—"করেঙ্গে ইয়া মরেঙ্গে", আর "প্রত্যেকে নিজের নেতা হোক।" সুতবাং তার কেটে, ট্রেন লুট করে, লড়াই চালিয়ে, জনগণের আদালতে দোষীদেব শাস্তি দিয়ে তারা মনে করছিল গান্ধীর পথই অনুসরণ করছে।

প্রথম শ্রেণীর নেতারা গ্রেফতার হলে ওয়াই· বি· চবন, রামানন্দ স্বামী, বিঠলরাও পাজে ও বসন্তদাদা পাতিল গোপনে মিলিত হন ও সাতারায় ফিরে দুদিন নানা পরামর্শ চালান। ঠিক হয় একটা প্রকাশ্য দল করবে সত্যাগ্রহ, আরেকটা দল থাকবে গোপনে। বড় বড় মিছিল বেরোয় সরকারী সম্পত্তি দখল করতে এবং পুলিশ গুলি চালায়। অতএব শুরু হয় গোপন নাশকতা—তার কাটা, সরকারী বাড়ি পোড়ানো, রেল লুঠ ইত্যাদি। সরকার উত্তর দেয় গ্রামের ওপর বিরাট অঙ্কের জরিমানা বসিয়ে ও ব্যাপক গ্রেফতারে। ১৯৪৩-এর প্রথমে মনে হয় সরকার জিতছে। এর বদলা নিল গোপন দল পুলিশ চরদের ওপর হামলা চালিয়ে। শিবালা দল আর একটু এগিয়ে গ্রামবাসীদেরই পুলিশ, রাজস্ব ইত্যাদি নানা ব্যাপারে দায়িত্ব দিল। স্থাপিত হল গণ-আদালত। চরদের পায়ে আঘাত করে খোঁড়া করে দেওয়া হত। এজন্য 'প্রতি সরকার'-কে অনেকে নাম দিয়েছিল 'পত্রি সরকার'। শেষে গড়ে উঠল 'ন্যায়দানমণ্ডল'। ১৯৪৩ ফেব্রুয়াবি ও জুনে দুটি গোপন সভায় 'প্রতি সরকার' স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হল। জুনেব সভায় চবন এই সিদ্ধান্তে আপত্তি জানান। এমন কি অচ্যুত পটবর্ধনও প্রথমে বলেন, আত্মসমর্পণ করতে। কিন্তু 'ন্যায়দানমণ্ডল' এত জনপ্রিয় হয়েছিল যে, তাঁদের উপদেশ অগ্রাহ্য হয়। 'বহুজন সমাজ' কেন শুনবে কংগ্রেসের কথা? পটবর্ধন শেষে সম্মতি দেন। ১৯৪৩ জুন থেকে ১৯৪৪ মার্চ পর্যন্ত 'প্রতি সরকারের' চরমপন্থীদের এইভাবে ভাগ করা যায়।[৪১৭]

সারণি ১ ও ২ দ্রষ্টব্য।

**সারণী-১**

| জাতি | বৃত্তি | | | |
|---|---|---|---|---|
| | মালিক বানিয়া | চাষী | কেরানি উকিল শিক্ষক | শ্রমিক |
| ব্রাহ্মণ | ৪ | ১ | ৩ | ০ |
| বানিয়া, জৈন | ২ | ২ | ১ | ০ |
| মারাঠা কুন্‌বি | ২ | ১৪ | ২ | ৫ |
| বালুতেদার (লোহার, ছুতার) | ১ | ২ | ০ | ৪ |
| দলিত (মহর, মং, চামার) | ০ | ০ | ০ | ২ |

**সারণী-২**

| জাতি | কংগ্রেসী | বামপন্থী | আর এস এস |
|---|---|---|---|
| ব্রাহ্মণ | ২ | ১ | ২ |
| বানিয়া, জৈন | ১ | ০ | ০ |
| মারাঠা কুনবি | ২ | ০ | ০ |
| বালুতেদার | ১ | ০ | ০ |
| দলিত | ০ | ০ | ০ |

তিনটি বড় দলে বিভক্ত ছিল 'প্রতি সরকার'—(১) শিরলাপেঠ দল। প্রথম দিকে এর নেতা গান্ধীবাদী হলেও পরে বাবুজি পতঙ্কর নামে দরিদ্র মারাঠী চাষী এটি পরিচালনা করেন। (২) কুন্তল দল। শিরলাপেঠ দল কৃষ্ণা উপত্যকায় সামান্য কাজ করলেও প্রধানত পাহাড়ী অঞ্চলে সীমাবদ্ধ ছিল আর কুন্তল দলের কাজকর্ম চলত কৃষ্ণাতীর ধরে, অল্প করদ তালুকে। নেতা ছিলেন—তিনজন লাঢ় ভ্রাতা। তাঁরা সামনে রেখেছিলেন নানা পাটিলকে। (৩) করদ দল। প্রথম দিকে এর নেতা ছিলেন চবন। পরে নেতৃত্ব দেন মাধব রাও যাদব ও ধন্বন্তরি—এও কৃষ্ণা উপত্যকায়। ছ' মাস পর পর দলগুলি মিলিত হত এবং 'প্রতি সরকারে'র কর্মসূচি নির্ধারণ করত। নানা পাটিল কুন্তল দলের সঙ্গে বিশেষভাবে যুক্ত থাকলেও 'প্রতি সরকারে' অধিকাংশ কাজ চলত তাঁর নামে। কংগ্রেস সোস্যালিস্ট পার্টির সঙ্গে এর সম্পর্ক ছিল একটু অদ্ভুত। ১৯৪৩-এর অক্টোবরে এদের সন্ত্রাসবাদী হিংসাত্মক কাণ্ডকারখানার খবর পেয়ে সোস্যালিস্টরা এক প্রতিনিধি পাঠায়। তার প্রশংসা উভয়ের মধ্যে সম্পর্ক নিবিড়তর করে এবং ধন্বন্তরী, নাথজী লাঢ় রা বোম্বাইতে কার্যালয় স্থাপন কবেন। ম্যাক্স হারকোর্টের মত ঐতিহাসিকরা, যাঁরা এদেব social bandit-এব পর্যায়ে ফেলতে চান, তাঁরা অবাক হবেন শুনে যে এরা বহুক্ষেত্রে ডাকাতদের সঙ্গে লড়েছে। তবে এবা মালিক ও মহাজনদের স্বতন্ত্র অন্যায়ের মোকাবিলা করলেও সম্পত্তিগত সম্পর্কেব পরিবর্তনে নামেনি। অনুপস্থিত মালিকদের জমি কয়েক ক্ষেত্রে গরীব চাষীদের মধ্যে বিতরিত হয়েছিল। অসহায়া রমণী (বিশেষত বিধবা)-র প্রতি অত্যাচার বেশ কমে ছিল। গুণ্ডাদেবও দমন কবা হয়।

১৯৪৪-এর মার্চে অচ্যুতরাও পটবর্ধন কোলহাপুর অঞ্চল থেকে এদের এক 'ডিক্টেটর' স্থির করলে সাতাবাব দল প্রতিবাদ করে। বিভিন্ন দল আপন এলাকায় স্বাতন্ত্র্য বজায় রেখে চলে। সাতারা দল শেষপর্যন্ত নিজেদের লোক কিষণ বীবকে ডিক্টেটর স্থির করে। তাকে সাহায্য করার জন্য এক কর্মসূচি কার্যকরী মণ্ডল গঠিত হয়। এবা লাইব্রেরি, ন্যায়দানমণ্ডল, সেবাদল গঠন করে প্রত্যেক গ্রামে। গান্ধীর কিছু গঠনমূলক কাজও (যেমন বর্ণহিন্দু ও অচ্ছুতদের একত্র ভোজন) প্রকাশ্যে চলে। খান্দেশ খাজাঞ্চিখানা থেকে পাঁচ লাখ টাকা লুঠ একটা বড় ঘটনা। টাকাটা কিন্তু ঠিকমত বিতরিত হয়নি। কুন্তল দল অন্য দু দল থেকে এবং সোস্যালিস্ট পার্টি থেকে আলাদা হয়ে 'তুফান সেনা' সংগঠিত করে। নাগনাথ নাইকৌডি অস্ত্রশস্ত্র সংগ্রহ করে একটা সেনাবাহিনী গড়ে তুলতে চান। গান্ধীবাদী ও সোস্যালিস্টদের বিরোধের ফলে ১৯৪৩-এর সেপ্টেম্বরেই বোম্বাই-এর কেন্দ্রীয় আধিকারিকরা বিরক্ত হয়ে গিয়েছিল।

১৯৪৪-এর ১ আগস্ট গান্ধীর কাছ থেকে এল আত্মসমর্পণের আহ্বান। এ সি ভূইঞ্যা **The Quit India Movement: The Second World War and Indian Nationalism (Delhi, 1987)** এই পর্বটা ভালভাবে বর্ণনা করেছেন। তিনি দেখিয়েছেন সব জায়গা থেকে আত্মগোপনকারী নেতারা সাড়া দিলেও সাতারা সাড়া দেয়নি। কুন্তল দল ছিল সবচেয়ে বিরোধী। ধন্বন্তরী নাকি বলেন, "গান্ধী যা বলছেন ঠিক। কিন্তু যতক্ষণ আমাদের প্রতিপক্ষের হাতে অস্ত্র আছে আমরা আত্মসমর্পণ করতে পারব না।" যারা চায় তাদের অবশ্য স্বাধীনতা দেওয়া হল। কিন্তু তারা শিরালা দলের মুষ্টিমেয়। রবদে গুরুজি, মাধবরাও যাদব ও ধন্বন্তরি শেষপর্যন্ত গ্রেফতার হন। কিন্তু 'প্রতি সরকারে'র নতুন নেতার অভাব হয়নি। ওম ভেদের মতে ১৯৪৬-এর সাধারণ নির্বাচনই প্রতি সবকারের কাজের ওপর যবনিকা টেনে দিল—ব্রিটিশ সেনাবাহিনী নয়। এ সিদ্ধান্ত আমি

মানতে রাজি নই।[৪১৭] সুমিত সরকারের মতে এই নির্বাচন কংগ্রেস কর্মসূচিকে গণ-সংঘর্ষের পথ থেকে সরিয়ে আনার জন্য ব্রিটিশ চাল—এই সিদ্ধান্তও স্বীকার করা কঠিন।[৪১৮] দক্ষিণ মহারাষ্ট্রের কৃষককুলের দীর্ঘ দিনের সামন্ত বিরোধী, জাতপাত বিরোধী এবং সাম্রাজ্যবাদ বিরোধী সংগ্রামের ঐতিহ্য এর পেছনে ছিল। কিন্তু সামনের লক্ষ্য কি ছিল?

১৯৪২-এর শেষ দিন এমেরি বড়লাটকে অভিনন্দন পাঠালেন—"Every possible good wish for 1943 and for a triumphant romp home over the last lap."[৪২০] লিনলিথগোর অভিনন্দনের যোগ্য ছিল। ১৯৪৩-এর ১ ফেব্রুয়ারি সরকারী হিসাব মতে জেলে ছিল :[৪২১]

| আইন | সংখ্যা |
|---|---|
| প্রচলিত আইন বা প্রতিবক্ষা বিধি অনুযায়ী | ২২,৭২৫ |
| প্রতিরক্ষা বিধি ২৬ অনুযায়ী | ৮,১৩০ |
| প্রতিরক্ষা বিধি ১২৯ অনুযায়ী | ৪,১৮৪ |
| | ৩৫,০৩৯ |

এই সময়ের মধ্যে পুলিশ ৬০১ বাব গুলি চালায় (বেশির ভাগ বোম্বাইতে), ৭৬৩ জন নিহত হয় (ইউ.পি-তে ২০৭ ও বিহারে ১১৬), আহত হয় ১৯৪১ (ইউ.পি-তে ৪৫৮, বিহারে ৫০৮, বোম্বাইতে ৪০৬)। ২০১২ জন পুলিশ আহত হযেছিল। থানা পোড়ে ২০৮টি। ১৮ মার্চ (১৯৪৩)বডলাট লিখছেন, নানা আইনেব প্রয়োগে টেলিগ্রাফেব তাব কাটা, হরতাল, কর্মচাবী বয়কট, বোমাবাজি বন্ধ কবাব চেষ্টা সফল। শুধু বেলগাঁও, মেদিনীপুর প্রভৃতি কয়েক জাযগায বিচ্ছিন্নভাবে গোলমাল চলছে।[৪২২] ১৯৪৩-এর ৩১ ডিসেম্বর পর্যন্ত সরকাবী হিসাব শেষ সারণীতে সংযোজিত হল।[৪২৩]

প্রকৃতিও যেন সবকাবেব মত কষ্ট হয়েছিল। ১৯৪২-এব অক্টোবরে মেদিনীপুবেব উপকূল অঞ্চলে যে প্রচণ্ড ঝড ও বন্যা বযে যায এবং ১৯৪৩-এ সমগ্র বঙ্গে যে দুর্ভিক্ষ তার করাল পক্ষ বিস্তাব কবে তাও আন্দোলনকে অনেকাংশে দুর্বল কবেছিল। শুধু তমলুক মহকুমায় শস্যহানি ঘটেছিল ৫০%, প্রাণহানি ৪০০০ এবং পশুহানি—৭০,০০০-এর মত।

১৯৪৩-এর মন্বন্তবেব ভূমিকা গুরুত্বপূর্ণ। দুর্ভিক্ষ কমিশনেব প্রতিবেদন বলছে—১৯৪০-৪১ সালে ফসল ভাল হযনি বলে সঞ্চিত শস্যেব পবিমাণ হ্রাস পায়। তাব ওপর ১৯৪২-৪৩-এব আমন ফসলও মার খায। ১৯৪৩-এ ৪৯ সপ্তাহের বেশি খাদ্যেব যোগান ছিল না।[৪২৪] মফকরুল ইসলাম তাব Bengal Agriculture গ্রন্থে দেখাচ্ছেন ১৯৪০-৪৪-এব পাঁচ বছবে ১৯৩৫-৩৯-এব পাঁচ বছরেব চেযে সব বকমেব শস্য উৎপাদন কমে যায।[৪২৫] ব্লিনেব হিসাব অনুসাবে খাদ্যশস্যেব উৎপাদনে নিযুক্ত জমির পবিমাণ যে-হারে বাড়ছিল, তাব চেয়ে বেশি বাডছিল গড জনসংখ্যা।[৪২৬]

সাবণী ৩ দ্রষ্টব্য।

পেণ্ডেরেল মুনের মতে ব্রহ্মদেশ ও জাপানী অধিকৃত দক্ষিণপূর্ব এশিয়া থেকে চাল আমদানি বন্ধ হয়ে যাওয়াই "basic cause of the Bengal famine"[৪২৬] সুমিত সরকার তাই মনে করেন।[৪২৭] কিন্তু মফকরুল ইসলাম দেখাচ্ছেন ১৯৩১-৩২ থেকে ১৯৪১-৪২ বছর পিছু ১১ লক্ষ টনের বেশি চাল আমদানি হত না। তা অভ্যন্তরীণ যোগানের ১·৪ থেকে ১·১%-এর বেশি নয—অর্থাৎ নগণ্য। দেশময় শস্য চলাচলের

**সারণী-৩**

| | বার্ষিক কৃষিজমি বৃদ্ধির পরিমাণ (সংশোধিত) | জনসংখ্যা বৃদ্ধি |
|---|---|---|
| বঙ্গদেশ | ০·২ | ০·৪ |
| প্রেসিডেন্সি বিভাগ | ০ ৯ | ১·২ |
| বর্ধমান বিভাগ | ০·৭ | ০·৮ |
| রাজশাহী বিভাগ | ০ ১ | ০·৩ |
| ঢাকা বিভাগ | ০ ৯ | ০·৯ |
| চট্টগ্রাম বিভাগ | ০·৫ | ১·৩ |

অসুবিধা দেখা না দিলে হয়তো এমন অভাব দেখা দিত না। কিন্তু যুদ্ধকালীন প্রতিরক্ষা ব্যবস্থার জন্য মেদিনীপুব, ববিশাল, খুলনাব উদ্বৃত্ত শস্য সরকার কিনে নেন, উপকূলবর্তী জেলা থেকে সব নৌকা সবিযে বা নষ্ট কবে দেন।[৪২৮] এর ফলে স্থানীয় জনসাধাবণেব মনে আতঙ্ক সৃষ্টি হয় এবং চালেব চাহিদা-যোগানেব ওপর দেখা দেয় তার প্রতিক্রিয়া। উদ্বৃত্ত উৎপাদকবা খাদ্য মজুত করতে থাকে ভযে আর বড়ো উৎপাদকরা, ফড়ে ও ব্যবসায়ীরা কবতে থাকে চড়া দামেব লোভে। শুধু যুদ্ধসংক্রান্ত কনট্রাক্টেব দৌলতে বড়লোকদেব দাবিই বাড়ে না, যুদ্ধজনিত নানা কাজে নিযুক্ত মজুরের সংখ্যা বেড়ে যায় ও তাদেব চাহিদাও বাড়ে। বিবাট সৈন্যবাহিনীব দাবি তো ছিলই। স্যাব টি রাদাবফোর্ড লিনলিথগোকে জানান—ভয় ও অনিশ্চযতাব কাবণে ও মুনাফাব লোভে সামান্য উৎপাদন হ্রাসের অনুপাত বহির্ভূত প্রতিক্রিযা হয়।[৪২৯] ওযাভেল চার্চিলকে যে চিঠি লেখেন তাতে ঘাটতি ছাড়াও দায়ী কবা হযেছে "human qualities of fear, selfishness, greed, and provincialism"-কে।[৪৩০] এ দুর্ভিক্ষ শুধু প্রকৃতিব নয়, মানুষেরও সৃষ্টি।

কেমব্রিজ ইকনমিক হিস্টরি অব ইণ্ডিয়াব ২য খণ্ডে ম্যাক অ্যার্লপিন তাঁব অধ্যায়েব শেষে যে ভাবতীয মূল্যেব ইনডেক্স নাম্বাব দিয়েছেন তাতে দেখা যায় ১৯৪১ থেকে ১৯৪২ উল্লেখযোগ্যভাবে কৃষিজাত পণ্যেব মূল্যবৃদ্ধি শুরু হযে তা ১৯৪৩ সালে শিখরে পৌঁছে। অকৃষিজাত পণ্যেব মূল্য ১৯৪২ থেকে ১৯৪৩ এতটা বাড়েনি।

সাবণী ৪ দ্রষ্টব্য।

**সারণী-৪**

| বছর | কৃষিজাত পণ্য মূল্যের ওয়েটেড ইনডেক্স (১৮৭৩ = ১০০) | অকৃষিজাত পণ্য মূল্যের ওয়েটেড ইনডেক্স (১৮৭৩ = ১০০) |
|---|---|---|
| ১৯৩৯ | ১৫৩ | ১১২ |
| ১৯৪০ | ১৪৭ | ১১১ |
| ১৯৪১ | ১৬৬ | ১৩২ |
| ১৯৪২ | ১৯৪ | ১৮১ |
| ১৯৪৩ | ৪২১ | ২৮১ |
| ১৯৪৪ | ৩৪০ | ২৩৩ |

খুচরো চালের দাম আরো বেশি চোখ খুলে দেয়। কলকাতায় চালের দাম ১৯৪৩-এর ৩ মার্চ ছিল মণ প্রতি ১৫ টাকা। ঐ বছর ১৭ মে তা বেড়ে হয় মণ প্রতি ৩০ টাকা। কলকাতা ও হাওড়া বাদ দিয়ে (!) মফস্বলে মজুতদারীদের বিরুদ্ধে অভিযান ঐ দুই অঞ্চলেব মজুতদারদের কাছে মুনাফার সুবর্ণ সুযোগ এনেছিল। মফস্বলের অনেকেই প্রান্তিক চাষী, অধিকাংশ ভূমিহীন ক্ষেতমজুর—আজকালকার ভাষায় দারিদ্র্যসীমার ঢের নিচে। প্রায় ৩০ লক্ষ মানুষ বর্গাদার ও ভূমিহীন ক্ষেতমজুর পর্যায়ে পড়ে। তারা দলে দলে কলকাতায় চলে আসে দুটি অন্নের আশায়। ১৯৪৩-এর অক্টোবরে এমন নিরন্ন এবং নিরাশ্রয়ের সংখ্যা এক লক্ষে দাঁড়ায়। তারপর সবকার যখন বাঁধা দামে চাল বেচার আয়োজন করে তখন বাজার থেকে চাল উধাও হয়ে যায়। শ্যামাপ্রসাদ, বিধানচন্দ্র, বদরিদাস গোয়েঙ্কার মত সহৃদয় ভদ্রলোক বেঙ্গল রিলিফ কমিটি গঠন করেন (২৭ নভেম্বব ১৯৪২) ও পরে রিলিফ কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে ত্রাণব্যবস্থা করে অবস্থা সামান্য সামাল দেন। এর পব এগিয়ে আসে হিন্দু মহাসভা ও সি পি আই। কম্যুনিস্টবা তাদের সব ত্রাণব্যবস্থা সংহত কবে পিপলস রিলিফ কমিটিতে।[৪৩১] তবু কলকাতাব মৃত্যুহাব সাত মাসে স্বাভাবিকেব চেয়ে ত্রিশ শতাংশ বেড়েছিল। সমগ্র বাংলায মৃত্যুসংখ্যা দাঁড়ায় সপ্তাহে দশ হাজাব। সরকাব কিছু ব্যবস্থা নিতে বাধ্য হয। এইচ এস সুরাবর্দি শ্যামাপ্রসাদকে সবকারী চালেব আশ্বাস দেন।[৪৩২] বারিবিন্দুর মত সাহায্যেব আশ্বাসে উত্তেজিত শ্যামাপ্রসাদ লীগ সরকারকে তীব্র ভাষায় তিরস্কাব করেন। ফাসি-বিবোধী লেখক ও শিল্পী সঙ্ঘ একেব পর এক মর্মস্পর্শী নাটকের মাধ্যমে ('মৈঁ ভুখা হুঁ', 'জবানবন্দী', পরে 'নবান্ন') এই শতাব্দীব নিষ্ঠুবতম ট্রাজেডিকে জনসমক্ষে তুলে ধবে। ছোটলাট হাববার্ট অবশ্য এই সংকটের পেছনে বাজনীতি ছাড়া কিছু দেখতে পাননি।[৪৩৩] তাঁরই প্রিয় সবকারেব খাদ্যনীতি (না, নীতিব অভাব ?), বিশেষত লীগের অন্যতম অবাঙালী চাঁই ইসপাহানিব পবিবার পবিচালিত এম এম ইসপাহানি অ্যাণ্ড কোং-কে বাংলাব সব চাল কেনবার একচেটিয়া অধিকাব দান, যে এই ভয়াবহ মন্বন্তরেব জন্য দায়ী এই সত্য তিনি গোপন বেখেছিলেন কিন্তু বাংলা বিধানসভায শ্যামাপ্রসাদ তা ফাস করে দেন। লিনলিথগো বাংলার মন্ত্রিসভা ও কলকাতা করপোরেশনকে অযোগ্যতাব অপরাধে বাতিল কবতে চেয়েছিলেন।[৪৩৪]

ভাবত সরকারের খাদ্য বিভাগেব এক মেমোরেণ্ডাম (৭ সেপ্টেম্বর ১৯৪৩) সরকাবী অব্যবস্থার কয়েকটি দিকে নির্দেশ করেছেন—(১) কলকাতায মজুতদারবিবোধী অভিযানে ব্যর্থতা ; (২) রেশন ব্যবস্থা চালু কবতে অযথা বিলম্ব ; (৩) ইসপাহানিকে একচেটিয়া খাদ্য ব্যবসাযেব অধিকাব দান।[৪৩৫] পেণ্ডেরেল মুন স্পষ্টতই "an inefficient and probably corrupt Muslim League ministry"-কে দায়ী কবেছেন। ওযাভেল বডলাটের কার্যভার গ্রহণ করার সঙ্গে সঙ্গে তৎপবতা দেখা দিল। তাঁব ২৯ অক্টোবব ১৯৪৩-এব রোজনামচায পড়ি তিনি চাইছেন—কলকাতা থেকে দুর্গতদেব অপসাবণ, সৈন্যবাহিনী দ্বাবা খাদ্যশস্য চলাচল নিয়ন্ত্রণ, কলকাতাব জন্য বিদেশ থেকে খাদ্য আমদানির ব্যবস্থা।[৪৩৬] তাঁর আশঙ্কা ছিল এমন "grave national crisis" যুদ্ধ ব্যবস্থা দুর্বল করবে।[৪৩৭] তবু আঞ্চলিক খাদ্য কমিশনাব বাংলা সরকাবের অনাগ্রহ, অপদার্থতা ও জনস্বার্থ বিষযে অনীহার উল্লেখ করছেন এবং ওয়াভেল ডিসেম্বরের শেষেও না দেখছেন কাজ করার ইচ্ছা না ক্ষমতা।[৪৩৮] ছোটলাট বাদাবফোর্ডকে তাঁব সরাবার ইচ্ছা ছিল, এমনকি বাংলায় ৯৩ ধারার শাসন প্রবর্তন কবতে চেয়েছিলেন তিনি। ক্যাবিনেটের আপত্তিতে তা পারেননি।[৪৩৯]

পববর্তী ছোটলাট কেসি (Casey)-র ডায়েরি (আমার বহু সন্ধানেব ফলে ইণ্ডিয়া অফিস লাইব্রেরিতে পাওয়া গেছে)-তে বাংলার খাদ্য সমস্যার বিস্তৃত বিবরণ পড়ি। সুবাবর্দি তাঁকে বলেন ঢাকাব অবস্থা খুব খারাপ আর বাইরে থেকে যথেষ্ট চাল আসছে না। ১৫ জানুয়ারি ১৯৪৪ থেকে চালেব সর্বোচ্চ দাম ২০ টাকা মণ থেকে কমিয়ে ঘাটতি এলাকায় ১৭ টাকা ও উদ্বৃত্ত এলাকায় ১৬ টাকা কবা হয়েছিল। তা কার্যকর করা যায়নি। খাদ্য কমিশনাব স্টিভেন্স বলেন সংগ্রহেব চেয়ে বিতরণের সমস্যাই বেশি। ত্রাণ কমিশনাব মার্টিন বলেন লীগ সরকারের কর্মচাবী নিয়োগনীতি বড বেশি সাম্প্রদায়িক বলে কিছু করা মুশকিল। ভারত সবকাবেব রেশনিং বিষয়ে পরামর্শদাতা কিরবি কলকাতায় রেশনপ্রথা চালুর ব্যাপারে সুবাবর্দির গড়িমসি ও কর্মচারী নিয়োগনীতিব নিন্দা করেছেন। ১৯৪৪-এর মার্চেও বাংলায় চালেব দর মণপিছু ১৪৷৷ টাকা, খাদ্যশস্য নিয়ন্ত্রণাদেশ সাধারণ চাষীর ওপব বলবৎ নয়। ১৯৪৪ সালে ধান ভাল হলেও দাম পডবে এই আশায় তারা মজুত কবছে। শ্যামাপ্রসাদ সর্বদলীয় সরকাব গঠন কবে সমস্যাব মোকাবিলা করতে চেয়েছিলেন কিন্তু জিন্না তা দেননি।[৪৪০] ভাবতের বাইবে থেকে খাদ্য আমদানির প্রস্তাব বাব বাব দেন ওয়াভেল। ক্যাবিনেট তা নাকচ করলে এক তাবে তিনি কড়া ভাষায় প্রতিবাদ জানিযেছিলেন। সেটা তুলে দিচ্ছি :

"Bengal famine was one of the greatest disasters that has befallen any people under British rule and damage to our reputation here both among Indians and foreigners in India is incalculable."[৪৪১]

ভাবত সরকাব কলকাতায় খাদ্য সববরাহেব ভাব নিলেও মফস্বলের অবস্থা ভয়াবহ থেকে গেল। ১৯৪৩ সালে বাংলায সমূহ মৃত্যুসংখ্যা ছিল ১৯,০৮,৬৬২। এর মধ্যে গ্রামাঞ্চলেব মৃত্যু সংখ্যাই—১৭,৮০,৩১৫।[৪৪২] সবচেয়ে বেশি মৃত্যু হয মেদিনীপুব, ২৪ পবগণা, ঢাকা, ত্রিপুবা, চট্টগ্রাম, ফরিদপুর ও মৈমনসিংহে।[৪৪৩] অমর্ত্যকুমাব সেন দেখিয়েছেন, এদেব অধিকাংশই ভূমিহীন মজুব।[৪৪৪] খাদ্য সংগ্রহের জন্য অর্থ যোগাড় কবতে ৬৫ লক্ষ পবিবাবেব ২·৬ লক্ষ জমি হাবায়। যুদ্ধেব কল্যাণে কলকাতা ও অনেক শহবে টাকার বন্যা বয়ে যাচ্ছিল। গ্রাম তাব আওতার বাইবে বলে তাব গায়েই বেশি ঝাপটা লাগে। এখানে জাতপাতেব ভেদ ও সামাজিক মর্যাদার তাগিদে বহু লোক না খেয়ে মরেছে তবু ভিক্ষা করেনি বা লঙ্গব খানায লাইন দেয়নি। অমর্ত্যকুমার সেনেব মতে সাবা দেশে যা খাদ্যশস্য ছিল তাতে সুদক্ষ পরিবহণ ও সুষম বণ্টনের ব্যবস্থা হলে দুর্ভিক্ষ রোধ করা যেত। কিন্তু মুক্ত বাজারে খাদ্যশস্য ছাড়লে যে দাম উঠত সেটা গ্রামবাসীদের ক্রয়ক্ষমতার বাইবে। (এই ক্রয়ক্ষমতার নাম তিনি দিয়েছেন entitlement), ক্রয়ক্ষমতার উৎস জমা টাকা বা নতুন আয়, বিক্রযযোগ্য সম্পদ ও সরকারী সাহায্য। প্রায় সবকটাব যুগপৎ অভাব দেখা দেয। নারী ও শিশু পবিবাবেব দুর্বলতম সদস্য বলে তাদেব ভাগ্যে অনেক কম খাদ্য জুটত। এরাই মবেছে সর্বাধিক।[৪৪৫]

আজও কানে বাজে অমিয় চক্রবর্তীব 'অন্নদাও'—

"রাতের কান্না দিনের কান্না ঘুরে ঘরে ওঠে
অন্ন দাও।
মূর্ছা চোখের অন্ন দাও
বোবা বুক বলে, অন্ন দাও।

কোথাও পাথর ভাঙে না, ঝরে না অন্ন জল,
কঠিন শহরে অন্ন নেই।"

অথচ অন্ন আছে।

"লোভের মরাইয়ে ধ্বংস গোলায় অন্ন আছে,
পণ্য রাষ্ট্র জানে ভুবনের অন্নের পথ।"

পল গ্রীনাও (Greenough)-এর মতে শহরের মধ্যবিত্ত বেসরকারী ত্রাণসাহায্য পেয়েছিল বলে এমন দুর্দশায় পড়েনি।[৪৪৬] গ্রীনাও জানেন না মধ্যবিত্তের অনেকে আত্মরক্ষা করেছিল শত শতাব্দীর নীতিবোধ বিসর্জন দিয়ে। আর ডাকাতি নামে নথিবদ্ধ হয়েছে অনেক ধান লুঠের ঘটনা—বিশেষত মেদিনীপুরে। এ সময়ের সামগ্রিক অবক্ষয়ের অপূর্ব কিছু ছবি রেখে গেছেন বাংলার শিল্পী (জয়নাল আবেদিন) আর লেখক, যাঁদের মধ্যে প্রথমেই মনে পড়বে বিভূতি বন্দ্যোপাধ্যায় (অশনি সংকেত), তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায় (মন্বন্তর), সরোজ রায়চৌধুরী (কালো ঘোড়া), প্রবোধ সান্যাল (অঙ্গার), মানিক বন্দ্যোপাধ্যায় (বহু গল্প)। বিষ্ণু দে-র 'জন্মাষ্টমী' ও 'পদধ্বনি', জীবনানন্দের 'বিভিন্ন কোরাস' ও 'তিমির হননের গান', অমিয় চক্রবর্তীর 'অন্নদাও' ও 'সন্দীপ', সমর সেনের 'পোড়োমাটি' ও 'ক্রান্তি', সুভাষ মুখোপাধ্যায়ের 'স্বাগত', আই পি টি এ-র 'নবান্ন' নাটক অনেক ঐতিহাসিক দলিলকে হার মানাবে।

প্রাকৃতিক দুর্যোগ ও মনুষ্যসৃষ্ট দুর্ভোগ ছাড়াও ভারতীয় কম্যুনিস্ট পার্টির বিরোধিতা 'ভারত ছাড়ো' আন্দোলনকে কিছুটা দুর্বল করেছিল। রজনী পাম দত্ত সি পি আই-কে এক চিঠি লিখেছিলেন (২ আগস্ট ১৯৪২) যা 'দ্য পিপল্‌স ওয়ার'-এ ছাপা হয়। তাতে আছে—

"The general line is clear; maximum mass mobilisation against fascism; full cooperation in practical action with all who oppose fascism, irrespective of political differences; no action of the present rulers so long as they stand by the alliance to resist fascism, should deflect us from this line, which is in the interests, not merely of the world front of the peoples, but of the Indian people whose future cannot be separated from the world front of the peoples."

বোম্বাইতে ১৯৪৩-এর ২৩ মে সি পি আই-এর প্রথম কংগ্রেসে প্রস্তাব নেওয়া হয়—"পঞ্চমবাহিনীতে যারা রয়েছে তারা হল—ফরওয়ার্ড ব্লক, বিশ্বাসঘাতক বোসের দল, সি এস পি যা যুদ্ধের প্রথমেই সমাজতন্ত্রের প্রতি বিশ্বাসঘাতকতা করে, সুবিধাবাদ ও বিভেদমূলক নীতি অনুসরণ করে ও শেষে ট্রটস্কিপন্থী (!) বিশ্বাসহন্তাদের শিবিরে যোগ দেয়, এবং পরিশেষে ট্রটস্কিপন্থী গোষ্ঠী যারা ফাসিবাদীরা টাকা খাওয়া অপরাধীর দল। কম্যুনিস্ট পার্টি ঘোষণা করছে যে এই তিন গোষ্ঠীকে প্রত্যেক সত্যকার ভারতীয় যেন জাতির হীনতম শত্রুরূপে গণ্য করে এবং রাজনৈতিক জীবন থেকে বিতাড়িত করে এবং নিশ্চিহ্ন করে .."

(The Communist Party declares that all these three groups must be treated by every honest Indian as the worst enemy of the nation and driven out of political life and exterminated.)

ম্যাক্সওয়েল আশা করেছিলেন যোশী স্বরাষ্ট্র বিভাগের সঙ্গে সম্পর্ক রেখে চলবেন এবং

তাঁরা কি করছেন খবর দেবেন। যোশী ১৫ মার্চ ১৯৪৩ তাঁর কাছে এক ব্যক্তিগত চিঠি ও এক ১২০ পাতার রিপোর্ট পাঠান। চিঠিতে তিনি জানাচ্ছেন কম্যুনিস্ট পত্র-পত্রিকা যেভাবে নাশকতামূলক কাজের বিরোধিতা করছে তা স্টেটসম্যান ও টাইমস অব ইণ্ডিয়াও করছে না। সবচেয়ে বড়ো কাজ তাঁরা যুদ্ধের জন্য উৎপাদন অব্যাহত রেখেছেন, কোথাও ধর্মঘট হতে দেননি। "আমরা ভাবতীয় দেশপ্রেমকে বাঁচিয়ে রেখেছি ··আমরা না থাকলে সত্যকার দেশপ্রেমী গোঁড়া পঞ্চমবাহিনীতে পবিণত হত· আমরা দেশকে খাদ্যদাবিতে দাঙ্গার হাত থেকে রক্ষা কবেছি ·· ·বোম্বাই-এর পুলিশ কমিশনাব সাক্ষ্য দেবেন আমাদেব খাদ্যবাবদ কাজ কত কার্যকর হয়েছে।·· From the ranks of the people we are the only political party that FIGHTS (caps in original) the fifth column. Government repression feeds the fifth column, our propaganda and work isolate the fifth column from the honest patriots..."

রিপোর্টটিতে বলা হযেছে প্রায সব প্রদেশে সবকারী (ব্রিটিশ) কর্মচাবীদেব সঙ্গে তাঁরা যোগাযোগ স্থাপন করেছেন। মধ্যপ্রদেশে ফরওয়ার্ড ব্লক শ্রমিক নেতা রুইকর ১১ আগস্ট (১৯৪২) ধর্মঘটের ডাক দেন—তাঁরা তা ব্যাহত কবেছেন। কিছু পবে অর্থনৈতিক দাবিতে আবাব ধর্মঘট ডাকবাব চেষ্টা করেন রুইকব। কিন্তু "Through our work, we blew up this plan too." তাঁরা না থাকলে "Bombay would have gone up in smoke". খাদ্য বিতবণের ব্যাপারে রেড গার্ডরা প্রশংসনীয কাজ কবছে—তা না হলে ভযাবহ দাঙ্গা হযে যেত। মাতুঙ্গা ও প্যারেলের রেলওযে কর্মশালায় কমবেডরা না থামালে সর্বনাশ ঘটতো। "Contrast Bombay and Jamshedpur to see what might have happened to Bombay but for the Communist Party....." ছাত্রবা তো সবাই প্রায কংগ্রেসেব খপ্পরে পড়ে গিয়েছিল কিন্তু সববকম অপমান অপবাদ তুচ্ছ কবে কম্যুনিস্ট ছাত্র নেতাবা তাদেব নাশকতামূলক কাজ ও ধর্মঘট থেকে রক্ষা কবে। অন্ধ্রের কৃষ্ণা, পশ্চিম গোদাববী ও গুন্টুব জেলা তো বিহাব ও পূর্ব ইউ.পি-র মত বিদ্রোহ ঘোষণা কবত। আমবা ছিলাম বলে তা সম্ভব হযনি। জামসেদপুবে প্রথম দিকে সুবিধে হযনি কাবণ ৩৫ জন কম্যুনিস্ট নেতা বহিষ্কৃত হযেছিল, পার্টির ওপর নিষেধ তুলে নেওযাব পবও তাদের ওপব বহিষ্কারেব আদেশ বলবৎ ছিল। "What happened at Jamshedpur after August 9?" সেখানে, একটা মূল যুদ্ধ উৎপাদন কেন্দ্রে, দু মাসেব ওপব ধর্মঘট চলেছিল। অথচ কম্যুনিস্টদেব সক্রিয়তাব ফলে এমন ঘটনা জামালপুর, গিরিডি বা ঝরিয়ায় হয়নি। আমবা কানপুরে লাগাতার ধর্মঘট হতে দিইনি। দু তিন দিনের মধ্যে কর্মীদের কাবখানায় ফিরিযে এনেছি। "The example of Cawnpore is unique in India. Here was the industrial centre where the working class was most nationalist and Congress-minded. But the party was able to bring hold-up of production to an end within three days...."

কালিকট, পালঘাট, তেলিচেরিতে কৌশলে জাতীয় নেতাদের মুক্তি দাবি করে আমরা কেরলে আন্দোলন হতে দিইনি। পঞ্জাবে বিরাট কিষাণ মোর্চা করে আমরা জনগণকে ফাসি-বিরোধী আন্দোলনের শামিল বেখেছি, এমনকি অনেক বিদ্রোহী মনোভাবাপন্ন সৈন্যদেরও ঠিক পথে রেখেছি। অমৃতসরে সুতাকলে ধর্মঘট হতে দিইনি, লাহোরের মুকুন্দ আয়রন অ্যাণ্ড স্টীল ওয়ার্কসে ও সর্বত্র ছাত্রদের মধ্যে বিভেদ বাধিয়ে আমরা নাশকতার পরিমাণ কমিয়েছি। যোশীর চিঠিতে একটা অভিযোগ বারংবার ধ্বনিত হয়েছে। এত করার

পরও সরকার কিনা কম্যুনিস্টদেরই জেলে পুরছে !

এর ওপর রিচার্ড টটেনহ্যামের মন্তব্য খুবই মজার। 'The fact, however, is that the Communists are the sort of people who must always be 'anti' something rather than 'pro' anything (except, perhaps, themselves and a shadow entity called 'the people'). It would be something gained if we could at least drive them into the position of proclaiming themselves openly as "anti-CSP and Forward Block"—or, in other words, "anti-left wing Congress." অর্থাৎ সবকার ও পার্টি পরস্পবকে কাজে লাগাবার চেষ্টা করছিল : পার্টি—আপন প্রভাব প্রতিষ্ঠা ও বিস্তারে, সরকার— তাদের দিযে প্রতিবাদী শক্তিব বিরুদ্ধে প্রচার চালাতে। সরকাবই বেশি সফল হয়েছিল বোঝা যায মে মাসের প্রথম পার্টি কংগ্রেসে যে পার্টি শাসনতন্ত্র রচিত হয তার থেকে ১৯৩৪ সালের The Draft Platform of Action বিসর্জনে। তা ছাড়া অধিকাবী স্বীকাব করেন ১৯৪২-এর আগস্টের পর তাঁদের রচনায় একটা "বাম জাতীযতাবাদী বিকৃতি" ধরা পড়েছে। প্রথমত, দেশপ্রেমিক দলগুলি, বিশেষত, জাতীয় কংগ্রেসের নঙর্থক ও পরাজযকামী নীতির সমালোচনা জোরদার কবা হয়নি। দ্বিতীযত, উৎপাদন চালু রাখা হলেও "....We have failed so far in rousing the working class to patriotic mass enthusiasm for raising production and improving transport. We kept the peasant from harm's way but have not roused the kisan to the patriotic mass enthusiasm to grow more food." এইসব পড়ে টটেনহ্যামের মন্তব্য—"a marked improvement."[৪৪৭] পঞ্চমবাহিনীর বিরুদ্ধে ক্রোধ প্রধানত পড়েছিল সুভাষ ও জয়প্রকাশের ওপব। এই প্রসঙ্গে দ্য পিপলস ওয়ার-এব ১০ জানুযারি, ২১ মার্চ ও ২৫ জুলাই সংখ্যা দ্রষ্টব্য। গান্ধীজীও বাদ যাননি। ১৯৪২-এর আগস্টেব আগে তাঁকে "The astute leader of the bourgeoisie" বলা হযেছে, তাঁর "non-embarrassing non-cooperation" নীতিকে দেউলিযা ও 'non-violent suicide' বলা হয়েছে। দ্য পিপলস ওয়ার-এর ২৭ সেপ্টেম্বর ১৯৪২-এব সুর কিন্তু সম্পূর্ণ বদলে গেল। 'ভারত ছাড়ো' আন্দোলন "makes the national movement the prey of bureaucratic provocation in the name of struggle." এর ফলে আসবে বিশৃঙ্খলা, অবাজকতা, লুটপাট, অগ্নিসংযোগ। ১১ অক্টোবব ১৯৪২-এর সংখ্যায় বলা হল নাশক ও সত্যাগ্রহীর মধ্যে কোন বস্তুগত পার্থক্য নেই ; করেঙ্গে ইয়ে মরেঙ্গে—দেউলিযা নীতি, ফাসিবাদীর কাছে বস্তুগত আত্মসমর্পণ।

আরেকটা আক্রমণ এল অধিকারী থিসিসের মাধ্যমে অর্থাৎ পাকিস্তান দাবি সমর্থনেব মাধ্যমে। এটি বোম্বাই কংগ্রেসে গৃহীত হয়।[৪৪৮] যেহেতু জাতীয় প্রতিরক্ষা বর্তমান সংকটে সর্বাগ্রাধিকার পাবে এবং জাতীয় সরকার ছাড়া তা সম্ভব নয়, সেহেতু কংগ্রেস ও লীগের সমঝোতা প্রয়োজন। এজন্য লীগকে পাকিস্তান দাবির সার (essence) দিতে হবে। ঠিক এই সময় পাকিস্তান দাবি সমর্থন করে কম্যুনিস্ট পার্টি সরকারের হাতই শক্ত করে। ভারতের এক জাতিত্বের কথা বলে এসে হঠাৎ তা রাশিয়ার মডেলে বহুজাতিত্বের কথা পাড়ল। আরও বলা হল লীগ নেতৃত্ব আর 'সামন্ত-তান্ত্রিক প্রতিক্রিয়াশীল' নেই, এটা পরিণত হয়েছে শিল্পভিত্তিক বুর্জোয়া নেতৃত্বে এবং আপাতত তা সাম্রাজ্যবাদের বিরোধিতা

করছে। অতএব তাদের দিতে হবে—"The right to self determination, the right of autonomous state of existence... accompanied by the unconditional right to political secession." কোথায় ১৯২৫ সালে লেখা স্টালিনের জাতি-সমস্যা-বিষয়ক নিবন্ধ এবং আরও পূর্বে ১৯১২ সালে লেখা জাতির সংজ্ঞা আর কোথায় মুসলিম দ্বিজাতিত্বের দাবি। অধিকারী ভুলে গিয়েছিলেন স্টালিন তাঁর nationality-র সংজ্ঞায় যে community of language and economic life-এর ওপর জোর দিয়েছিলেন জিন্নার পাকিস্তানে তার অস্তিত্বও ছিল না। তাছাড়া স্টালিন কি কোথাও ধর্মভিত্তিক জাতীয়তার কথা বলেছিলেন? ১৯১৭-১৮ সালে স্টালিন বলেছিলেন—বিচ্ছিন্নতার দাবি সমাজতান্ত্রিক সরকারের বিরুদ্ধে অচল। জর্জিয়ার জাতীয়তাবাদী বিচ্ছিন্নতার দাবি তিনি টিপে মেরেছিলেন। ১৯৩৬-এর সোভিয়েত শাসন সংস্কারে স্বনিয়ন্ত্রণের অধিকার স্বীকার করার পর কত সংখ্যালঘু জাতিকে কাজাকিস্তান, সাইবেরিয়া পাঠানো হয় তার ইয়ত্তা নেই। আজ আর্মেনিয়া ও আজারবাইজানের জাতিগত সংঘর্ষ তারই ফলশ্রুতি।

আরও সাংঘাতিক কথা—অধিকারী অন্ধ্র, কর্ণাটক, তামিল, বাংলা, মারাঠা প্রভৃতি জাতিকেও এই নীতির অন্তর্ভুক্ত করতে চেয়েছিলেন। এতখানি 'বল্কানাইজেশনে'র কথা ক্রিপসও ভাবতে পারেননি। অথচ এতে নাকি "মাতৃভূমির বিভাগ" কখনই আসবে না—"উচ্চতর এক স্তরে উচ্চতর এক ঐক্য" আসবে। আশ্চর্য নয়, ১৯৪৩-এর ডিসেম্বরে করাচী লীগ সম্মেলনে জিন্না পার্টির এবংবিধ কার্যকলাপকে উপহাস করেছিলেন। টটেনহ্যামের মন্তব্য—"It will be interesting to see how People's War reacts to Jinnah's 'hand-off' warning to the Communists...."

তবু সন্দেহ নেই, জনযুদ্ধের জিগির তুলে, 'ভারত ছাড়ো' সমর্থকদের পঞ্চমবাহিনী ঘোষণা করে, শ্রমিকদের ধর্মঘট থেকে দূরে রেখে, দেশ ভাগের প্রস্তাব এনে—তাঁরা যে ভূমিকা পালন করেছিলেন, তাতে ম্যাক্সওয়েল-টটেনহ্যামরা মজা পেলেও বুদ্ধিজীবীরা বিভ্রান্ত হয়েছিলেন। হযতো সমর সেন এ দলে পড়েন না। তাঁর '২২শে জুন' কবিতা পঠিতব্য। সতীনাথ ভাদুড়ী ও সুবোধ ঘোষ তো প্রতিবাদই করেছিলেন। সতীনাথের বিলু ও নীলু এখনও উভয় পক্ষের প্রতীক হয়ে আছে।

॥ ১৬ ॥

প্রশ্ন উঠবে 'ভারত ছাড়ো' আন্দোলনের বিরোধিতা করে কম্যুনিস্টরা কি দেশদ্রোহের অপরাধ করেছিল? ১৯৪২-এর ৮ আগস্ট বোম্বাই এ আই সি সি-তে যখন তের জন কম্যুনিস্ট সদস্য বিরুদ্ধ-ভোট দিলেন, তখন গান্ধী বলেছিলেন, "যে তের জন বন্ধু প্রস্তাবের বিরুদ্ধতা করেছেন আমি তাঁদের অভিনন্দন জানাই। এতে লজ্জা পাবার কিছু নেই। গত বিশ বছর আমরা শিখতে চেষ্টা করছি অত্যন্ত আশাহীন সংখ্যালঘুতে পরিণত ও উপহসিত হলেও সাহস না হারাতে। আমরা নিজেদের বিশ্বাস আঁকড়ে ধরতে শিখেছি, আমরা ঠিক পথে চলেছি এই অবস্থায়। It behoves us to cultivate this courage of conviction, for it ennobles man and raises his moral stature. I was, therefore, glad to see these friends had imbided the principle

which I have tried to follow for the last fifty years and more."[৪৪৯] কিন্তু জেল থেকে বেরিয়ে বহু সূত্রে কম্যুনিস্টদের বিরোধিতা, এমনকি আত্মগোপনকারী কংগ্রেস কর্মীদের খবর গোয়েন্দা দফতরের হাতে তুলে দেবার অভিযোগ পেয়ে তিনি মর্মাহিত হন। পি সি যোশীর সঙ্গে তাঁর যে পত্রালাপ হয় তাতে ক্রোধের চেয়েও কম্যুনিস্টদের বক্তব্য বুঝবার চেষ্টা প্রকট।[৪৫০] ২৮ সেপ্টেম্বর ১৯৪৪ ও ১ ফেব্রুয়ারি ১৯৪৫-এর চিঠিতে যোশী অভিযোগ এনেছিলেন যে, কংগ্রেসীরা তাঁদের বিরুদ্ধে মিথ্যা অপবাদ প্রচার করছে, তাঁদের দেশপ্রেম নির্ভেজাল প্রমাণ করার দায়িত্ব যেন কংগ্রেসের।[৪৫১] গান্ধী সব কাগজপত্র ভুলভাই দেশাইকে পরীক্ষা করে দেখতে বলেন। ১৯৪৫-এর ২০ আগস্ট তিনি মত দেন যে, যোশী নিজেই স্বীকাব কবেছেন কংগ্রেসেব বিরুদ্ধে প্রচারের কথা। গান্ধী তারপরও ওয়ার্কিং কমিটির এক সাব কমিটি (নেহরু, প্যাটেল ও পন্থ)-কে দিয়ে কম্যুনিস্ট পার্টিব অভিযোগ খতিয়ে দেখার ব্যবস্থা করেছিলেন।

কিন্তু কম্যুনিস্টদের মধ্যেই অনেকের বিবেক পীড়া দিচ্ছিল। প্রথম কংগ্রেসে (১৯৪৩) যোশী যতই প্রলেতারীয় আন্তর্জাতিকতার বন্দনা গান, জাপানী চবদের বিরুদ্ধে লড়াই ও উৎপাদন বৃদ্ধির সাফাই গান, নাম্বুদ্রিপাদেব ভাষায়, "It amounted to a softening of the Party's anti-imperialism in politics and militancy in economic struggles."[৪৫২] ঘটনার চার দশক পবে নির্মোহ বিশ্লেষণ করতে গিয়ে তিনি ভুল স্বীকার করেছেন। তখন মনে হযেছিল সমাজতন্ত্রের পিতৃভূমি রাশিয়ার পক্ষ নিতে গিয়ে আন্তর্জাতিকের শরিক সি পি আই-কে যদি সাম্রাজ্যবাদবিবোধী ভাবতীয় জনগণ থেকে বিচ্ছিন্ন হতে হয় তবু সে মূল্য দিতে হবে। এখন মনে হচ্ছে প্রলেতাবীয় আন্তর্জাতিকতাব বিচারেই এবংবিধ সিদ্ধান্ত ভ্রান্ত। দ্বিতীয় ভুল হয়েছিল সমালোচনা ও আত্মসমালোচনাব পদ্ধতি ত্যাগ করে যোশী-নেতৃত্বেব নির্বিচাব অনুসবণ। অনেকের মনে দ্বিধা ছিল, শুধু রাশিয়ার কথা ভেবে তারা দেশবাসীব সন্দেহ ও ঘৃণা সহ্য কবেছে। এর অনিবার্য প্রতিক্রিয়া—১৯৪৬-এর রণদিভে প্রবর্তিত অতিবামনীতি।[৪৫৩]

পাকিস্তান ব্যাপাবে অধিকাবী থিসিসও ভ্রান্ত ছিল। এতে লীগের দেশভাগেব প্রস্তাব ও কংগ্রেসের দেশভাগ বিবোধিতাকে সমমূল্য দেওযা হয়েছিল। অথচ সামান্য কথাটা পার্টি ভুলেছিল—লীগ ব্রিটিশ সাম্রাজ্যবাদের মদত পাচ্ছে আব কংগ্রেস তাকে প্রতিবোধ কবছে (যদিও শেষ পর্যন্ত পাবেনি)।

"The essence of the mistake committed by the Party was that, as opposed to the Marxist-Leninist stand that the question of nationalities should be dealt with not abstractly but as part of the class political question (India's freedom struggle in this case), the CPI failed to take due account of the real class and national situation in the country. Equating the League demand for the division of India with the Congress opposition to it, meant putting on par an avowedly pro-imperialist section of the bourgeoisie with its oppositional, though compromising, rival in the same class—a stand which is clearly impermissible for Marxists-Leninists."[৪৫৪]

সরোজ মুখোপাধ্যায়ের রচনায় ই এম এস-এর আত্মসমীক্ষা নেই। মনে হয় অধিকারীব 'পাকিস্তান ও স্বাধীন ভাবত' থিসিস এবং রণদিভের 'ঐক্যের পথে মুসলিম লীগ' থিসিস

তিনি সমর্থন করেন আজও,[৪৫৫] বিশ্বাস করেন "সম্মিলিত জাতির জনগণের সাথে কাঁধে কাঁধ দিয়ে দেশরক্ষা"ই স্বাধীনতার একমাত্র পথ ছিল।[৪৫৬] পিপলস্ রিলিফ কমিটির মাধ্যমে দুর্ভিক্ষ ত্রাণে ঝাঁপিয়ে পড়ে, চোরাবাজারী মজুতদারীর বিরুদ্ধে প্রচাব চালিয়ে, কংগ্রেস নেতাদের নিঃশর্ত মুক্তি চেয়ে, জাতীয় প্রতিরক্ষার জন্য জাতীয় সরকার দাবি করে, সোভিয়েত সুহৃদ সমিতি, ফাসিবিরোধী লেখক ও শিল্পী সঙ্ঘ গঠন করে পি সি যোশী সমালোচনার মোড় বেশ কিছুটা ঘুরিয়ে দিতে পেরেছিলেন। তাঁদেব দাবি ছিল পার্টিই দেশকে বাঁচাবে, এমনকি ধ্বংসমূলক কাজ থেকে কংগ্রেস 'দেশভক্ত'দের সরিয়ে নেবে। অবশ্যই রাজনৈতিক উদ্দেশ্য ছিল কিন্তু এব মানবিক দিকটাও প্রশংসার্হ। জনরক্ষা সমিতি ও মহিলা আত্মরক্ষা সমিতি'ব মাধ্যমে গণসংযোগ আরো ভাল হয়েছিল ঠিকই কিন্তু রিলিফ কমিটিগুলির একযোগে ত্রাণকার্যে তাবা বড় অংশ নেয। ফাসিবিবোধী লেখক সঙ্ঘের প্রাণপুরুষ বিষ্ণু দে, তারাশঙ্করের মত লেখক ও যামিনী রাযের মত শিল্পীকে টানতে পেরেছিলেন। এঁদের প্রথম সম্মেলন অনুষ্ঠিত হয় ১৯৪২-এর ১৯ ও ২০ ডিসেম্বব—তারাশঙ্করের সভাপতিত্বে। সোভিয়েত সুহৃদ সমিতি চালাতেন প্রবীণ ভূপেন দত্ত, জ্যোতি বসু, ভূপেশ গুপ্ত, গোপাল হালদার প্রমুখ। এ ছাড়া ছিল কিশোর বাহিনী, যার অন্যতম ছিলেন কবি সুকান্ত ভট্টাচার্য।[৪৫৭]

আমরা আগে দেখিযেছি ম্যাক্সওয়েল কংগ্রেস নেতাদেব মুক্তিব দাবি ও জাতীয সবকারের দাবি পছন্দ করেননি, এবং যোশী এ-বিষয়ে সুব নামিয়ে আনেন। জ্যোতি বসু তাঁর আত্মকথা—'জনগণের সঙ্গে'তে—পার্টি অফিসেব ওপব হামলা, কমরেডদের ওপব দৈহিক আক্রমণ, বিশেষ কবে ঢাকার সোমেন চন্দেব নৃশংস হত্যাকাণ্ডেব ওপব জোর দিযেছেন।[৪৫৮] কিন্তু কংগ্রেসেব অনুপস্থিতিতে বঙ্গমঞ্চ পেযে তাঁবা কম লাভবান হননি। নিচে সভ্যসংখ্যা বৃদ্ধির হিসাব দেওয়া হল।[৪৫৯]

| বছর | কম্যুনিস্ট পার্টির সভ্যসংখ্যা |
|---|---|
| ১৯৩৩ | ১৩৩ |
| ১৯৪২ (জুলাই) | ৪,৪০০ |
| ১৯৪৩ (১ মে) | ১৫,৫৬৩ |
| ১৯৪৪ (১ মে) | ৫১,১২৫ |

ব্রিটিশ দমননীতি ও কম্যুনিস্ট পার্টির বিরোধিতাই ভারত ছাড়ো আন্দোলনেব ব্যর্থতার প্রধান কাবণ নয়। প্রধান কারণ—আন্দোলনের কালানৌচিত্য (wrong timing)। মনে থাকতে পাবে সুভাষ বসু ১৯৩৯ এই ব্রিটিশদের বিরুদ্ধে গণ-আন্দোলন শুরু কবতে বলেছিলেন এবং গান্ধী সাম্প্রদায়িকতা ও প্রস্তুতিব অভাবের অজুহাতে তাতে বাধা দিযেছিলেন। ১৯৩৯-এর ভাবতে ব্রিটিশ সামবিক শক্তির দুর্বলতার পবিপ্রেক্ষিতে সুভাষবাবুর কথা ফেলবাব মত নয়। ১৯৪০ সালে ইউরোপীয় রণাঙ্গনে শোচনীয় পবাজয়ের পব তাদেব মনোবলও শূন্যে ঠেকেছিল। অথচ কালহবণের ফলে ১৯৪২-এর আগস্টেব পূর্বেই ব্রিটিশ সমরসজ্জা অনেক বেশি প্রসারিত ও সুসংহত হয়েছিল, মার্কিন সৈন্য দলে দলে তার বলবৃদ্ধি করছিল।

দ্বিতীয়ত, কংগ্রেসের অজ্ঞাতে বিশ্বেব বিভিন্ন বণাঙ্গনে মিত্রশক্তি যুদ্ধের মোড় ঘুরিয়ে দিয়েছিল। ১৯৪২-এর ২৭ মে অ্যাফ্রিকায় এল এলামিনের যুদ্ধে অক্ষশক্তির অগ্রগতি রুদ্ধ হয়েছিল। নভেম্বরে মন্টাগোমারি রোমেলের বাহিনীকে মিশর থেকে বিতাড়িত করেছিলেন ও আইজেনহাওয়ার ফরাসী উত্তর অ্যাফ্রিকায় অভিযান শুরু করেছিলেন। ১৯৪২-এব আগস্টে জার্মেনী স্তালিনগ্রাদে যে আক্রমণ চালায বাশিয়া তার উত্তব দেয় সেপ্টেম্বর থেকে নভেম্বরের মধ্যে। ১৯৪৩-এব প্রথমেই লেনিনগ্রাদেব সতের মাসের অবরোধের অবসান ঘটে। জার্মানিরা বসন্তকালে পুনবাক্রমণ করলেও গ্রীষ্মকালে রুশ প্রতিরোধ তুঙ্গে ওঠে এবং অক্টোবরে রুশ বাহিনী নিপার নদী পর্যন্ত দখল কবে নেয়। ১৯৪১-এর ৭ ডিসেম্বব পার্লহাববারে আকস্মিক আক্রমণের পব এশিযায় জাপানেব অগ্রগতি ছিল বিস্ময়কর। ১৯৪২-এর ফেব্রুযারিতে সিঙ্গাপুব, মার্চে ব্যাটাভিয়া, মে-তে মান্দালয এর পতন ঘটে। কিন্তু ৭ মে কোবাল সি-র এবং ৪-৭ জুনেব মিডওয়ে আইল্যান্ডেব নৌ ও আকাশযুদ্ধ জাপানী নৌবহরের ওপর প্রচণ্ড আঘাত হানে। ১২ নভেম্বর সলোমন আইল্যাণ্ডসের নৌযুদ্ধ জাপানকে আবও দুর্বল করে তোলে। ভারতবর্ষ আক্রমণেব শক্তি আব তাদেব ছিল না। ইতস্তত বোমাবর্ষণ করে তাবা অহেতুক একটা ভয় জাগিয়ে রেখেছিল। অতএব যদি জাপানী অভিযানের আশায কংগ্রেস নেতাবা 'ভারত ছাড়ো' আন্দোলন শুরু করে থাকেন তবে তাঁরা নিদারুণ কৌশলগত ভুল করেছেন। বলা বাহুল্য, সুভাষচন্দ্রেবও একই ভুল হযেছিল। জার্মেনীর সাহায্য পাবেন বলে ১৯৪১ থেকে ১৯৪৩ নিরর্থক তিনি বার্লিনে বসে থাকেন। রাশিযা আক্রমণেব সঙ্গে সঙ্গেই তিনি বুঝেছিলেন জার্মেনীর কাছে সাহায্যেব আশা তিবোহিত। কিন্তু জাপান যাত্রা কবতে অসম্ভব দেবি হল (অবশ্য তাঁব দোষ নেই) এবং যখন তিনি জাপান পৌঁছলেন তখন জাপানের নৌ ও বিমানবহব বিপর্যস্ত। যুদ্ধে মিত্রশক্তি হাবতেই থাকবে এই আশায যদি কংগ্রেস ও সুভাষচন্দ্র জুয়ো খেলে থাকেন তবে ভাগ্য তাঁদের বিরুদ্ধে যেতেই পারে। আজও বোঝা যায না কেন গান্ধী একটা short and sharp struggle-এব আশা করেছিলেন

কালানৌচিত্য ছাড়া আবও ত্রুটি ছিল—পবিকল্পনাব অভাব। এটা অবশ্য ১৯২০, ১৯৩০-এও লক্ষ্য কবি। গান্ধী 'অন্তরেব আলো' বা বোধিব ওপব অত্যধিক নির্ভব কবতেন। কিন্তু সত্যাগ্রহও একবকমেব যুদ্ধ—তারও স্ট্র্যাটেজি ও ট্যাকটিকস আছে। সে সম্বন্ধে চিরদিনই তিনি ছিলেন নেহরুর ভাষায়, "delightfully vague"। অন্যদিকে প্রতিপক্ষ যুদ্ধারম্ভ থেকেই প্রস্তুত হতে শুরু করে—বড়লাট ও ভারত সচিবেব চিঠিপত্রে কংগ্রেস আন্দোলনেব বিরুদ্ধে সব সম্ভাব্য কৌশল আলোচিত হয়েছিল। রাজন্যবর্গ, লীগ কম্যুনিস্ট পার্টি—অন্তত এই তিনটি প্রাকার তাঁরা খাড়া করেছিলেন—পুলিশ ও সৈন্যবাহিনী ছাড়া। দ্বিতীযত, গান্ধী কেন তৃতীয় সারিব নেতা স্থিব করে গেলেন না ? কেন ভাবলেন, লিনলিথগো আরুইনের মতই তাঁর সঙ্গে আলাপ আলোচনা চালাবেন, তিনিও ধীবে সুস্থে আন্দোলনের গতি, প্রকৃতি নেতৃত্ব নির্ধাবণ করবেন ? উইলিংডনকে দেখেও কি তাঁর শিক্ষা হয়নি ? যদি সব নেতা গ্রেফতার হন তবে প্রত্যেক ভারতীয় হবে নিজে নেতা—এ তো দায়িত্বহীন উক্তি। নৈরাজ্যবাদী তিনি, হয়তো বিশ্বাস করতেন—নৈরাজ্যের মধ্য দিয়ে গড়ে উঠবে একটা শৃঙ্খলা, দেখা দেবে কোনো অজ্ঞাত অখ্যাত নেতাব দল। জাপানী অভিযানের আসন্ন সম্ভাবনার মুখে ব্রিটেন ঝুঁকি নেবে না, নেতাদের মুক্তি দেবে, আলোচনায বসবে। ঠিক তার উল্টোটা হল—কংগ্রেসী হিংসার জবাবে সরকার জানাল 'সিংহসুলভ হিংসা'।

হয়তো এই আন্দোলন সুভাষের কাছে গান্ধীর অতিবিলম্বিত ত্রুটি স্বীকার। আজাদ

লিখেছেন, সুভাষ জার্মেনী পালাবার পর গান্ধীজির তাঁর প্রতি মনোভাবের পরিবর্তন হয়। "Many of his remarks convinced me that he admired the courage and resourcefulness Subhas Bose had displayed in making his escape from India. His admiration for Subhas Bose unconsciously coloured his view about the whole war situation."[৪৬০]

ফলাফলের দিকে দিয়ে বিচার করলে ১৯৪২-এর বিদ্রোহ তুল্যমূল্য। কংগ্রেস মন্ত্রিসভা (কম নয়. সাত সাতটি প্রদেশে) পদত্যাগ করায় উন্নয়নমূলক কর্মধারা তো ব্যাহত হলই, আবার ফিরে এল আমলাতন্ত্র তার পুরোনো মহিমায়। দ্বিতীযত, লীগের হাত আবও শক্ত হল। এখন থেকে লিনলিথগো কংগ্রেস ও লীগকে সমান মর্যাদা দিতে আরম্ভ কবেন। ওয়াভেল এই নীতিকে আবও সম্প্রসারিত কবে গান্ধী ও জিন্নাকে সমান মর্যাদা দেন। বস্তুত উভয় বড়লাট গান্ধীব কাজকে বিশ্বাসঘাতকতা মনে কবতেন এবং কোনদিনই তাঁকে বা কংগ্রেসকে ক্ষমা করতে পাবেননি। চার্চিল ও এমেবিব বীতরাগ তো আগে থেকেই ছিল, তাব সঙ্গে যুক্ত হল অ্যাটলির বীতরাগ।

১৯৪২-এর শেষে গান্ধী বডলাটকে জানান, যদি না বড়লাট তাঁর ভুল দেখিযে দেন তিনি "অনশন দ্বারা দেহকে ক্রুশবিদ্ধ" কববেন। ১৯৪৩-এব ১৩ জানুযাবি বড়লাট উত্তব দেন, "যা ঘটেছে তাব পবিপ্রেক্ষিতে যদি আপনি প্রত্যাবর্তন করতে চান ও গত গ্রীষ্মেব নীতি থেকে নিজেকে সবিয়ে নেন, আমাকে জানাবেন। তাহলে আমি তা বিবেচনা কবব।" তদুত্তবে গান্ধী ৯ আগস্টেব পরবর্তী সমস্ত ঘটনার দায়িত্ব ভাবত সরকারের ওপর চাপালেন। "(1) If you want me to act singly, convince me that I was wrong and I will make amends ; (2) If you want me to make a proposal on behalf of the Congress you should put me among the Working Committee members." বড়লাট অবশ্যই এ প্রস্তাব নিলেন না ববং দোষ স্বীকার ও ভবিষ্যতের জন্য আশ্বাস দাবি কবলেন। গান্ধী বললেন, সবকাবই "goaded the people to the point of madness." তিনি ৯ ফেব্রুয়ারি থেকে একুশ দিন অনশনেব হুমকিও দিলেন এবং ৯ ফেব্রুযারি অনশন আবম্ভও কবলেন। চার্চিলেব কাছে ভাবতীয় নেতাদেব আবেদন ব্যর্থ হলে তিনজন কাউন্সিল সদস্য পদত্যাগ কবলেন এবং (কংগ্রেস ও লীগ ব্যতীত) এক সর্বদলীয সভা সাপ্রুব সভাপতিত্বে বসল। সভা গান্ধীর তাৎক্ষণিক বিনাশর্ত মুক্তি দাবি কবল। লিনলিথগো অনড বইলেন। তিনি এটাকে অভিনয় মনে করছিলেন। গান্ধীজিব অবস্থা মাঝখানে খুব খারাপ হয কিন্তু শেষপর্যন্ত দেহের ওপর জয়ী হন তিনি। সর্বদলীয় সভা প্রতিনিধি পাঠাতে চাইলে বড়লাট প্রত্যাখ্যান কবেন ও জানান—যতদিন গান্ধী বা কংগ্রেস মনোভাব না বদলান, তাঁদের সঙ্গে কাউকে দেখা কবতে দেওয়া হবে না। বড়লাটের অনমনীয় অবস্থান লীগের অভিনন্দন পায।

১৯৪৩-এর প্রথমে ভারত সচিব লিখছেন, তিনি কোন রাজনৈতিক নেতার পেছনে ছুটতে রাজি নন। তাতে একসিকিউটিভ কাউন্সিলের সদস্যদের মনোবল ক্ষুণ্ণ হবে। তা ছাড়া দায়িত্বশীল মন্ত্রিসভা গঠন করলে রাজন্যবর্গ ও মুসলমানরা ভয় পেতে পাবে।[৪৬১] রুজভেল্টের ব্যক্তিগত প্রতিনিধি, উইলিয়াম ফিলিপস, এই সময অন্তর্বর্তী সরকার গঠনের জন্য চাপ দিচ্ছিলেন।[৪৬২] এমেরি মার্কিন চাপের কাছে নতি স্বীকার করেননি।[৪৬৩] গান্ধী যখন জেলে অনশন শুরু করলেন তখন চার্চিল মন্তব্য করেন অত্যন্ত অশোভন ভাষায়—"It now seems almost certain that the old rascal will emerge

**all the better from his so-called fast."**[৪৬৪] বড়লাট সব ব্যাপারটাকে মুক্তিলাভের জন্য অভিনয় মনে করতেন এবং তা বানচাল করে আত্মতৃপ্তি অনুভব করেছিলেন : **"We have exposed the Light of Asia—Wardha version—for the fraud it undoubtedly is : blue glass with a tallow candle behind it" !!**[৪৬৫] ১৯৪৩-এর সেপ্টেম্বরে বড়লাট মনোনীত হয়ে ওয়াভেল ক্রিপসের অন্তবর্তী প্রস্তাব পুনর্বিবেচনা করতে বলেন। চার্চিল তখন আফ্রিকায়। ক্রিপস, হ্যালিফ্যাক্স ও এমেরি তাঁর পক্ষ নিলেও সহকারী প্রধানমন্ত্রী অ্যাটলি (শ্রমিক দলের নেতা হলেও) রাজনৈতিক দলগুলির সঙ্গে (বিশেষত কংগ্রেসের সঙ্গে) আলোচনায় বসতে রাজি হননি।[৪৬৬] অর্থাৎ দলনির্বিশেষে ব্রিটেনের কেউই 'ভারত ছাড়ো' আন্দোলনকে সুচক্ষে দেখেনি। এমেরি মে মাসেও মনে করছেন, ভারত হারালে মধ্যপ্রাচ্যে ও ভারত মহাসাগরের উপকূলবর্তী অঞ্চলে ব্রিটিশদের পরিস্থিতি দুর্বলতর হবে। **"Asia will anyhow be the danger zone of the future, and I can think of nothing more likely to bring about a third world war than an Indian Empire in dissolution."**[৪৬৭]

৪২'-এর আন্দোলন সরকারের বিশেষ ক্ষতি করতে পারেনি বরং লীগের প্রভাব বাড়িয়েছিল। প্রাদেশিক মন্ত্রিসভার পদত্যাগের সিদ্ধান্ত কংগ্রেসের পক্ষে একটা ভুল পদক্ষেপ। মন্ত্রিসভায় থেকেও যুদ্ধে সাহায্য না করা চলত এবং তখন যদি গভর্নররা মন্ত্রিসভা বরখাস্ত করতেন (নিশ্চয়ই করতেন), তখন কংগ্রেসের রাজনৈতিক লাভ হত। আসামে মহম্মদ শাদুল্লার নেতৃত্বে এক যৌথ মন্ত্রিসভা গঠিত হয়। ১৯৪১-এর ডিসেম্বর রোহিণীকুমার চৌধুরী শিক্ষামন্ত্রিত্বে ইস্তফা দিয়ে নতুন এক দল গড়েন। ফলে শাদুল্লার পতন ঘটে ও ৯৩ ধারার শাসন চালু হয়। কংগ্রেসের সাহায্য পেলেই রোহিণী চৌধুরী মন্ত্রিসভা গঠন করতে পারতেন। কিন্তু গভর্নর স্যার রবার্ট রীড ও স্যার অ্যানড্রু ক্লো কিছুতেই যুদ্ধবিরোধী কংগ্রেসকে কোয়ালিশানে ঢুকতে দিতে রাজি হননি। শেষ পর্যন্ত ইউরোপীয় সদস্য (সবাই চা বাগানের মালিক)-দের সহায়তায় ১৯৪২-এর আগস্টে শাদুল্লা সংখ্যাগরিষ্ঠতা লাভ করেন। From Planter Raj to Swaraj গ্রন্থে এর বিশদ বিবরণ মিলবে। সিন্ধুতে আল্লা বক্স 'খান বাহাদুর' ও 'ও. বি. ই.' উপাধি ত্যাগ করলে ক্রুদ্ধ বড়লাট তাঁর সংখ্যাগরিষ্ঠতা থাকা সত্ত্বেও স্যার হিউ ডাওকে দিয়ে তাঁকে বরখাস্ত করান। তখন লীগের সহায়তায় গুলাম হুসেন হিদায়েতুল্লাকে মন্ত্রিসভা গঠন করতে দেওয়া হয়। এতে জিন্না বলতে পারেন সিন্ধুতে পাকিস্তান-নীতি জয়ী হয়েছে। সিন্ধু রাজনীতি অসংখ্য উপদল ও প্রতিদ্বন্দ্বী ব্যক্তির নিরন্তর কলহে এমন ঘূর্ণাবর্ত সৃষ্টি করেছিল যে বিধান সভায় সংখ্যাগরিষ্ঠতা পেতে নির্লজ্জ উৎকোচই যথেষ্ট ছিল। একথা বড়লাটকে লেখা ডাও-এর বিভিন্ন পত্রে স্পষ্ট। ১৯৪৩-এর মে-তে আল্লা বক্স রহস্যজনকভাবে নিহত হন। গুলামকে টিকিয়ে রাখতে জিন্না খুড়ো ও সাযেদকে লীগ ওয়ার্কিং কমিটিতে নেন।

বাংলার রাজনীতি জটিল মোড় নিল ১৯৪১-এর শেষে। ডিফেন্স কাউন্সিলের সদস্যপদ গ্রহণ নিয়ে হকের সঙ্গে জিন্নার মতান্তর ঘটলে হক লীগের সদস্যপদ ত্যাগ করেন। এই প্রসঙ্গে লীগের সচিবকে লেখা চিঠিতে তিনি জিন্নার অনুসৃত নীতি বাঙালী মুসলিমদের স্বার্থবিরোধী বলেছিলেন।[৪৬৭ক] সুরাবর্দী প্রকাশ্য সভায় এই প্রসঙ্গে তুললে হকের দল তাঁর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব তোলে। মনান্তর তীব্রতর হলে হকের দল কোয়ালিশন ত্যাগ করে প্রগ্রেসিভ অ্যাসেম্বলি পার্টি তৈরি করেন। লীগ মন্ত্রীরা অনাস্থা প্রস্তাব এড়াবার জন্য ১

ডিসেম্বর পদত্যাগ করলে শরৎ বসু ও শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়ের সহায়তায় হক নূতন দল গড়েন। তিনি যেদিন মন্ত্রিসভা গঠনের নির্দেশ পান (১১ ডিসেম্বর ১৯৪১), সেদিন প্রত্যুষেই শরৎ বসুকে ভাবত প্রতিরক্ষাবিধিতে গ্রেফতাব করা হয়। এই সময়কার ঘটনা জিন্নাকে লেখা নাজিমুদ্দিনের ১৪ ডিসেম্বব ১৯৪১-এব পত্রে বিধৃত আছে।[৪৬৭খ] তিনি খুবই আশা করেছিলেন তাঁকেই মন্ত্রিসভা গঠন করতে ডাকা হবে। তিনি ছোটলাট ও ইউরোপীয সদস্যদের দোষ দিচ্ছেন—তাঁবা প্রথমে তাঁকে সমর্থন করবেন বলেও পিছিয়ে যান। "The main consideration which led H. E. (Herbert) to this decision was the fact that if he asked me (Nazimuddin) to form the ministry his position with the Hindus would be bad."

মুসলিম লীগ মন্ত্রীবা হকেব বিরুদ্ধে বিশ্বাসঘাতকতাব অভিযোগ আনলেন এবং জিন্না বাধ্য হলেন তাঁকে লীগ থেকে বহিষ্কৃত কবতে। নাগপুবে ওয়ার্কিং কমিটি এই সিদ্ধান্ত অনুমোদন করল। জিন্নাব পক্ষে সমস্যা হল কি করে বাংলায তিনি লীগেব হৃত গৌরব পুনঃস্থাপন করবেন। হকেব প্রগ্রেসিভ কোযালিশনেব সংগঠন ছিল এরূপ

**সারণী-১**

| | |
|---|---|
| প্রোগ্রেসিভ অ্যাসেম্বলি পার্টি | ৪২ |
| কংগ্রেস (বসু দল) | ২৮ |
| কৃষক প্রজা | ১৯ |
| হিন্দু মহাসভা | ১৪ |
| নির্দল তপসিলী | ১২ |
| অ্যাংগ্লো ইণ্ডিযান | ৩ |
| শ্রম | ১ |
| | ১১৯ |

সবকারী কংগ্রেস (কিরণশঙ্কব বায চালিত)-এব ২৫ জন সদস্য বাইবে থেকে সাহায্য কববেন বলেছিলেন।

এখানে জিন্নাব সম্ভাব্য সমর্থনের উৎস ছিল দুটি—(১) নাজিমুদ্দিন-ঢাকা নবাব অক্ষ, (২) সুবাবর্দির কলকাতা-ভিত্তিক উপদল। দুঃখেব বিষয নানা কাবণে হক ও হাবার্টেব মনোমালিন্য বেড়ে যায়। সিভিলিয়ানদের সঙ্গেও তাঁব সম্পর্ক ভাল ছিল না। 'ভারত ছাড়ো' আন্দোলন কালে কাঁথি ও তমলুকে দমননীতির অপপ্রয়োগ নিয়ে হক বিচাব বিভাগীয় তদন্তেব নির্দেশ দিলে হার্বার্ট ক্ষুব্ধ হন। ১৫ ফেব্রুয়াবি (১৯৪৩)-এব এক চিঠিতে তিনি জানান এসব বিষয তাঁব বিশেষ দায়িত্বের আওতায়। ১৬ই এব এক কড়া জবাব দিয়ে হক ছোটলাটকে রাগিয়ে দেন। পদত্যাগের পব শ্যামাপ্রসাদ যে বিবৃতি দেন তাতে মন্ত্রীদের পবামর্শ অগ্রাহ্য করে সিভিলিয়ানদেব কথা শোনা হচ্ছে এমন অভিযোগ ছিল। হকও তার ব্যতিক্রম নয়।[৪৬৭গ] যেমন উপকূলবর্তী অঞ্চল থেকে উদ্বৃত্ত ধান চাল সরাবাব আদেশ তাঁর মাথাব ওপর দিয়ে জানানো হয়েছিল এবং চট্টগ্রামে লীগেব অপকর্ম জানা সত্ত্বেও মুখ্যসচিব ব্র্যাণ্ডি তার সম্বন্ধে কমিশনারকে নীরব থাকতে বলেন। দ্বিতীয়ত, তমলুক ও কাঁথিতে দমননীতির অপপ্রয়োগে ক্ষুব্ধ শ্যামাপ্রসাদ পদত্যাগ করলে হক দুর্বল হয়ে পড়েন। তদুপরি

ফরোয়ার্ড ব্লকেব সঙ্গে তাঁর সমঝোতা গভীর ছিল না।[৪৬৮] তৃতীয়ত, লীগ তাঁর ওপব খাদ্যাভাবের দায়িত্ব, কিশোরগঞ্জ মসজিদে মুসলিমদের ওপর গুলিচালনার দায়িত্ব চাপাতে থাকে। চতুর্থত, টাকার খেলাও হকের বিরুদ্ধে যায়। ইসপাহানি লিখছেন, "ভোটের দাম এখন হাজার টাকা চলছে। . আমরা (লীগ) আইন সভায় দিন দিন প্রবলতর হচ্ছি।"[৪৬৯] ২৩শে তমিজুদ্দিন খাঁ অনাস্থা প্রস্তাব আনেন। ২৪ মার্চ হকের দলে ছিল ১১৬ জন সদস্য। দুদিনেব মধ্যে হকের সমর্থন কমে দাঁড়ায় ১০৯। বড়লাট এবং জিন্না[৪৭০] লীগকে তখুনি ক্ষমতায় আনতে চাননি। কিন্তু মুখ্যত ইউবোপীয সদস্যদের কথায় ও নিজের ঝাল ঝাড়তে এ ভার নিলেন হাবর্ট। ২৮ মার্চ জাতীয় মন্ত্রিসভা গঠন করা হবে ভাঁওতা দিযে তিনি হককে পদত্যাগ কবতে বাধ্য করেন। একথা ২৯ মার্চ আইন সভায হক নিজেই বলেছেন। লীগের উদ্দেশ্য ব্যর্থ করে দেন স্পীকার আইনসভা অনির্দিষ্টকালের জন্য মুলতুবি করে দিয়ে। ২৪ এপ্রিল পর্যন্ত লাট শাসন চলে। ২ এপ্রিল ইসপাহানি জানাচ্ছেন, নানা রকম লোভ দেখিয়ে পনের জন "Cursed Muslim rascals" (ঠিক কথাই বলেন তিনি)-কে পক্ষে আনা গেছে। শেষে এবকম সব লোক, ইউরোপীয় সদস্য ও (যোগেন্দ্রনাথ মণ্ডলেব) তফসিলী সদস্যদেব নিয়ে একটা সংখ্যাগরিষ্ঠতা খাড়াও করেন নাজিমুদ্দিন। মন্ত্রিসভায এগাব জনেব স্থানে তের জন নিয়ে ও ষোলটি (!) নতুন পার্লামেণ্টাবী সচিবের পদ সৃষ্টি কবে এ মহৎকার্য তিনি সম্পন্ন করেন। নিম্নে সরকাব ও বিপক্ষেব সদস্য তালিকা দেওযা হল।

**সারণী-২**

| সরকার পক্ষ | | বিপক্ষ | |
|---|---|---|---|
| মুসলিম লীগ | —৭৯ | সরকাবী কংগ্রেস | —২৫ |
| তপসিলী | —২০ | বসু কংগ্রেস | —১৯ |
| বাংলা স্বরাজী | — ৫ | প্রোগ্রেসিভ | —২৪ |
| নির্দল | — ৪ | কৃষক প্রজা | —১৭ |
| ইউরোপীয় | —২৫ | তপসিলী | — ৮ |
| শ্রম | — ২ | ন্যাশানালিস্ট | —১৩ |
| অ্যাংগ্লো ইণ্ডিয়ান | — ৪ | নির্দল | — ১ |
| ইণ্ডিয়ান খ্রীশ্চান | — ১ | ইণ্ডিযান খ্রীশ্চান | — ১ |
| | ১৪০ | | ১০৮ |

যদিও সুরাবর্দিকে ক্যাবিনেটে রাখা হযেছিল তখনও নবাববা দলে ভারী। ফলে সুরাবর্দি-সাহাবুদ্দিনের দল ফুঁসছিল। ইস্পাহানি জিন্নাকে কলকাতা এসে মদত দিতে বলেন—না হলে নতুন মন্ত্রিসভা "তাসের ঘবের মত ভেঙে পড়বে।"[৪৭১] অতখানি ইউরোপীয় সমর্থনের ওপর নির্ভর করা জিন্নার মনোমত হযনি। তা ছাড়া এমন এক সময নাজিমুদ্দিন মুখ্যমন্ত্রী হন যখন দুর্ভিক্ষেব সব দায় তাঁর ঘাড়েই পড়ে। আর মুখ্যমন্ত্রী হতে না পেরে সুরাবর্দির উপদল বিধানসভার বাইরে শক্তি সংগ্রহে মন দেয়। ১৯৪৩-এর নভেম্বরে প্রাদেশিক লীগের বার্ষিক সভায় নাজিমুদ্দিন-সুরাবর্দির প্রতিদ্বন্দ্বিতা জোরদার হয়। নাজিমুদ্দিনের অবাঙালী রসদদার আদমজি হাজি দাউদ ও ইসপাহানি সহ-সভাপতির পদ হারান। প্রত্যেকটি সহকারী সচিব হয় সুরাবর্দির লোক। আর নিখিল ভারত লীগ

কাউন্সিলের একশত বাংলার প্রতিনিধির প্রত্যেকেই কোন না কোনরূপে সুরাবর্দির অনুগৃহীত।[৪৭২] লাভ হয় আবুল হাশিমেরও। দুই যুযুধান পক্ষের বাইরে থেকে তিনি সচিবের পদ পান।

পঞ্জাবের রাজনীতি লাহোর প্রস্তাবের পর এক অভাবনীয় মোড় নিল। সেখানে সিকান্দারের য়ুনিয়নিস্ট দলকে সাহায্য করত খালসা ন্যাশানালিস্টরা (আসলে ব্রিটিশ সমর্থক)। তারা আকালি দলের কিছু সদস্য এর সঙ্গে মিলে তৈরি করে খালসা ডিফেন্স অব ইণ্ডিয়া লীগ এবং সিকান্দারকে বলে 'পাকিস্তান' প্রস্তাব বর্জন না করলে তারা বিপক্ষে চলে যাবে।[৪৭৩] সিকান্দার তো পঞ্জাব বিধানসভায় প্রকাশ্যে পাকিস্তান প্রস্তাবকে আক্রমণ করেন, এমনকি (জিন্নার উদ্দেশে), বলেন, পঞ্জাবের ঘরোয়া ব্যাপারে কাউকে নাক গলাতে দেওয়া হবে না।[৪৭৪] ১৯৪১-এর জুলাই মাসে লিনলিথগো ন্যাশানাল ডিফেন্স কাউন্সিল গঠন করেন ও হক, সিকান্দার এবং শাদুল্লাকে তার সদস্য মনোনীত করেন। জিন্নার মত না নিয়ে যোগ দেওয়ার অর্থ তাঁর অসপত্ন আধিপত্য প্রশ্ন করা। হক "কোন ব্যক্তিবিশেষের খেয়াল খুশিমত' চলতে রাজি হননি।[৪৭৫] লীগ মন্ত্রীরা জিন্নার আদেশে পদত্যাগ করতে বাধ্য হলেও হক এক প্রগ্রেসিভ অ্যাসেম্বলি পার্টি তৈরি করেন ও শ্যামাপ্রসাদ, প্রমথ ব্যানার্জীদের দিয়ে মন্ত্রিসভা গঠন করেন। সিকান্দার বুঝতে পারেন জিন্নার সঙ্গে মিটমাট করে নেওয়াই শ্রেয়। তিনি ডিফেন্স কাউন্সিলের সভ্যপদ ত্যাগ করেন।

ক্রিপসের ভারত আগমনকালে কি বাংলায় কি পঞ্জাবে লীগ সুবিধে করতে পারেনি। বাংলায় নাজিমুদ্দিন, পঞ্জাবে মামদোত-দৌলতানা, সিন্ধুতে খুড়ো ও সীমান্তে আওরঙজেব খান গদি পাবার চেষ্টা করছেন। বড়লাট জানতেন, পাকিস্তানের দাবির ব্যাখ্যা চাইলে—"all we should get is something woolly and general". জিন্নার আসল উদ্দেশ্য ভারতের ঐক্য নষ্ট করা নয়, হিন্দু সংখ্যাগরিষ্ঠতার ফল এড়ানো। শুধু হডসনই এমন কথা বলেননি, জিন্নার চিঠি থেকেও তা প্রমাণ করা যায়।[৪৭৬] ক্রিপস্ 'local option'-এর প্রস্তাব তুলে পাকিস্তানের স্ববিরোধিতা প্রকট করে তুলতে চেয়েছিলেন। মুসলিম সংখ্যাগরিষ্ঠ প্রদেশগুলি স্বতন্ত্র হলে জিন্না কোথায় যাবেন? দ্বিতীয়ত, মুসলিম সংখ্যালঘিষ্ঠ প্রদেশ সমূহের কি লাভ হবে? তৃতীয়ত, পঞ্জাবে এতদিনের সাম্প্রদায়িক সম্প্রীতি ভেঙে গিয়ে গৃহযুদ্ধ শুরু হবে।

জিন্নাকে প্রথমে সাহায্য করল 'ভারত ছাড়ো' আন্দোলন। জিন্না বললেন, এটা "mere camouflage...which is really aimed at its supreme control of the government of the country by the Congress." দ্বিতীয়ত, সিকান্দারের আকস্মিক মৃত্যু তাঁর এক যোগ্য প্রতিদ্বন্দ্বীকে সরিয়ে দিল। সিকান্দারের পর মুখ্যমন্ত্রী হলেন খিজর হায়াৎ তিওয়ানা। কিন্তু য়ুনিয়নিস্টদের পুরাতন ঐক্য আর রইল না। তিন পরিবার ঐ পদের প্রার্থী ছিল—(১) সারগোধার নুন—তিওয়ানারা, (২) ওয়া-র হায়াৎরা, ও (৩) দৌলতানারা। হায়াৎদের হাতে রাখার জন্য খিজর সিকান্দারের বড় ছেলে শৌকত হায়াৎকে মন্ত্রিসভায় নিলেন। হরিয়ানার হিন্দু জাঠদের নেতা, ছটুরাম, কোয়ালিশানের প্রবীণতম মন্ত্রী। তিনি মুসলমানদের ব্যাপারে হস্তক্ষেপ করেননি। কিন্তু জিন্নার অনুগতরা তাঁকে উত্তেজিত করতে লাগলেন। অন্তর্দ্বন্দ্বের ফলে য়ুনিয়নিস্ট দুর্গের পতন হল। ১৯৪৩-এর মে মাসে শৌকত হায়াৎ জিন্নার দলে যোগ দিলেন। মামদোত-দৌলতানারা মদত দিলেন। পঞ্জাবের ছোটলাট গ্ল্যান্সি খিজরকে না বাঁচালে তখনই তাঁর ক্ষমতা যেত। গ্ল্যান্সি আদৌ সাম্প্রদায়িক রাজনীতির অনুপ্রবেশ চাননি। য়ুনিয়নিস্টরা এতদিন গ্রামাঞ্চল থেকে সৈন্য

সরবরাহ্ করেছে, জাঠ ও শিখদের সঙ্গে সম্প্রীতি রেখেছে। লীগ কর্তৃত্ব পেলে কি হবে বলা যায় না। কিন্তু লীগ ছাড়ল না। খিজরের ওপর তারা রেশানিং, মূল্য নিয়ন্ত্রণ ইত্যাদির দায় চাপালি। তাঁকে বোঝাপড়া করতেই হল, কাগজে কলমে নিজের পার্টিকে লীগ অ্যাসেম্বলি পার্টি বলতেই হল। তবে সিকান্দার-জিন্না চুক্তিও বজায় থাকল।

উত্তর পশ্চিম সীমান্তে ১৯৪৩-এর মে পর্যন্ত লীগ মন্ত্রিসভা স্থাপন করা যায় নি। তাও সম্ভব হয় ৫০ জনের বিধানসভায় ৭টি আসন খালি থাকায় ও ২২ জন কংগ্রেসী বিধায়কের ১০ জনকে জেলে পুরে ও মন্ত্রিসভা সম্প্রসারণ করে। যাই হোক, কংগ্রেসের অনুপস্থিতিতে লীগের সুর ক্রমাগতই চড়া হচ্ছিল। দিল্লী অধিবেশনে (২৪-২৬ এপ্রিল ১৯৪৩) জিন্নাব ভাষণ বিশ্লেষণ করে সরকার মন্তব্য করছে—"He has become more aggressive, more challenging and more authoritative..." তিনি বলেছিলেন "আমরা চাই পাকিস্তান কিন্তু ওই বস্তু কংগ্রেসের বাজারে মিলবে না, মিলবে ব্রিটিশ বাজারে। আপাতত কংগ্রেস থেকে বিপদ আসবে না, আসছে আমাদের দ্বিতীয় শত্রু—ইংরেজদের কাছ থেকে। আমরা কংগ্রেসকে মেরে ফেলেছি। এবার ব্রিটিশের পালা। যুদ্ধ আরো বছব তিনেক চলবে। তার মধ্যে আমদের নিজেদের দলে শৃঙ্খলা ফিবিয়ে আনতে হবে·· সেই মনস্তাত্ত্বিক মুহূর্ত পর্যন্ত ব্রিটিশদের সঙ্গে সংঘর্ষ করা চলবে না।"[৪৭৭] এই হুঙ্কাবে বডলাট বিচলিত হননি। তিনি লিখছেন ভারতসচিবকে, "আপনাকে ও জেটল্যাণ্ডকে বারবার বলেছি—শহিদ হিসাবে জিন্না গান্ধীব মতই মন্দ কিন্তু তিনি তো গান্ধী ও কংগ্রেসের মত শক্তিমান নন...he represents a minority and a minority that only effectively hold its own with our assistance".[৪৭৮] তিনি জানতেন কংগ্রেসেব মত লীগের সংগঠনেব মূল গভীব ছিল না। জিন্নার চাল চিবদিনেব মত destructive—আপন সম্প্রদায়েব জন্য সব চেয়ে বেশি সুবিধে আদায তাঁর লক্ষ্য। তবে তাঁকে হাতে রাখা দরকার।

১৯৪৩-এর জুলাই মাসে বডলাট ভারতসচিবকে জানাচ্ছেন—বাজনৈতিক দিক থেকে অবস্থা অনেক ভাল হয়েছে। কোন দলই কি কববে ভেবে পাচ্ছে না। "The Muslim League have no wish to do anything, the Congress are completely at a loss ; the Princes, depressed classes and the minorities have nothing to gain by activity ; and while the Mahasabhas are very anxious to take over the Congress chair they are not really well-organised or authoritative enough to be able to do so."[৪৭৯]

অক্টোবরেব প্রথমেও পডি সংবাদ মাধ্যমে ওয়ার্কিং কমিটির কথা কেউ উল্লেখ করে না। রাজাগোপালাচারি বর্তমানে তাঁদেব মুখপাত্র হলেও তাঁর কোন প্রস্তাব নেই। "The Muslims who have immensely strengthened their position during the last 3 or 4 years, are solid ; more bitterly communal than ever;" কিন্তু মুখে লীগ যতই জাতীয়তাবাদী হুঙ্কার দিক, ব্রিটিশ সম্পর্ক বিনষ্ট বা দুর্বল হলে তাদেব কোন লাভ হবে না তাবা জানে। তপসিলী জাতদেরও প্রতিক্রিয়া একই।[৪৮০] চার্চিলকে লেখা কেসির চিঠিতে ক্রমবর্ধমান হিন্দু-মুসলিম বিভেদের উল্লেখ পাচ্ছি যা প্রায় blood-feud এর পর্যায়ে চলে গেছে।

কম্যুনিস্টদের সম্বন্ধে সরকারের অবিশ্বাস আদৌ যায়নি। হোম ডিপার্টমেন্টের ২ সেপ্টেম্বরের এক রিপোর্টে পড়ছি, ওপরের নেতারা যতই আন্তর্জাতিকতার বুলি আওড়াক

নিচের লোকেরা অধিকাংশই প্রাক্তন সন্ত্রাসবাদী ও বিপ্লবী। তারা পার্টির যুদ্ধ-সমর্থক নীতি কার্যকর করছে না। বিহারের ছোটলাট মুডি তাদের শত্রু মনে করতেন। পার্টির সভ্যসংখ্যা বৃদ্ধির চেষ্টার ফলে এমন লোক ঢুকে পড়েছে যারা শুধু মুখেই কম্যুনিস্ট। তবু সরকার আপাতত নিরপেক্ষতার নীতি নিয়েছেন।[৪৮১] ১৯৪৪-এর মাঝামাঝি পর্যন্ত তাঁরা এ নীতি বজায় রেখেছিলেন, যদিও পার্টির ওপর "Continued and increasing vigilance" রাখা হয়েছিল।[৪৮২] আমরা আগেই পার্টির সভ্যসংখ্যা বৃদ্ধির হিসেব দিয়েছি। এর সুদূরপ্রসারী ফল আমরা দেখতে পাব বিধানচন্দ্রেব মৃত্যুর পর।

তা হলে 'ভারত ছাড়ো' আন্দোলনের কি সুফল পেল কংগ্রেস? সরকার তাদের আলোচনার জন্য ডাকলেন না, গান্ধীর মৃত্যুর সম্ভাবনা সত্ত্বেও মুক্তি দিলেন না। লীগের শক্তি বাড়ল —জিন্না বাংলো ও পঞ্জাবে আপন প্রতিপত্তি বাড়িয়ে সবকারের কাছে গান্ধীর সমান মর্যাদা দাবি করলেন। কম্যুনিস্টরা আন্দোলনে বাধা দিযেও সভ্যসংখ্যা বৃদ্ধি করল, তার চেযেও বড়ো—গণ-সংযোগ। এমনকি হিন্দু মহাসভাও প্রভাব বাড়াল। সব সত্য—তবু দুটো কথা মানতেই হবে। ১৯৪২-এ ক্রিপসদৌত্যের ব্যর্থতার পব সারা দেশে যে সাম্রাজ্যবাদ-বিরোধী মনোভাব প্রায বিস্ফোরণের পর্যাযে এসেছিল, ভারত ছাড়ো আন্দোলন তাকে একটা নিষ্কাশনের পথ করে দেয। এখানে গান্ধী যতটা নেতা, ততটাই জনগণের ইচ্ছার দাস। পরে বন্যা, দুর্ভিক্ষ, মুসলিম ও কম্যুনিস্ট স্বাতন্ত্র্য—নানা কাবণে তাতে ভাঁটা পডেছিল বলে ১৯৪২-এব মাঝামাঝি তাব প্রচণ্ড সত্যতা অস্বীকাব কবা যায় না। এমেরির ইডেনকে লেখা চিঠি আগেই উল্লেখ করেছি। এখন চার্চিলকে লেখা আবেক চিঠি থেকে উদ্ধৃতি দিচ্ছি—ব্রিটেনেব মনোভাবের প্রমাণস্বরূপ ·

"To keep India within the Commonwealth during the next ten years is much the biggest thing before us. *If we can keep her for ten years I am convinced we can keep her for good,* even within the Dominion relationship...Next to winning the war, keeping India in the empire should be the supreme goal of British policy."[৪৮৮] এই উদ্ধৃত, সাম্রাজ্যগর্বী মনোভাবের একটা জবাব দেওযা অনুচিত হযনি।

দ্বিতাযত, ইংরেজদেব দমননীতি আপাতদৃষ্টিতে সফল হলেও, দূবদৃষ্টিতে তা counter-productive হযেছিল। পরবর্তী প্রত্যেক নির্বাচনে কংগ্রেস সাধারণ আসনে যে বিপুল সংখ্যাধিক্য লাভ কবে তার ভিত্তি বচনা কবেছিল শত শত অখ্যাত, অজ্ঞাত দধীচিব অস্থি, শত শত লাঞ্ছিত রমণীব অশ্রুজল, সর্বস্ব নাশেব শুল্কে ক্রীত শত শত দরিদ্র কৃষকের অনমনীয সঙ্কল্প। তাদের সবাই মারেনি, অনেকেই কবেছে ও মরেছে। 'ভারত ছাড়ো' আন্দোলনের নেতা তারাই। হয়তো তাবা গান্ধীজীর কথা ঠিক বোঝেনি, হয়তো তারা সোশ্যালিস্ট পার্টি ও ফরোয়ার্ড ব্লক প্রভৃতি দ্বাবা বিপথে পরিচালিত হয়েছে, তবু ইয়েটস যেমন ইস্টারবিপ্লবীদের সম্বন্ধে প্রশ্ন তুলেছিলেন, আমবাও তুলতে পাবি—

'And what if excess of love
Bewildered them till they died ?'

# টীকা

১। এস অ্যাসটন, ব্রিটিশ পলিসি টুওয়ার্ডস দ্য ইণ্ডিয়ান স্টেট্‌স, ১৯০৫-১৯৩৯ (লণ্ডন, ১৯৮২)

২। রিডিংকে হারকোর্ট বাটলার, ৬ ডিসেম্বর ১৯৩০, রিডিং কল, পৃঃ উঃ

৩। জয়াকরের ডায়েরি, ৪-১৯ অক্টোবর, ১৯৩০, ডেভিড লো, 'তেজবাহাদুর সাপ্রু অ্যাণ্ড দ্য ফার্স্ট রাউণ্ডটেবল কনফারেন্স', লো (সং), সাউণ্ডিংস ইন মডার্ন সাউথ এশিয়ান হিস্টরি, পৃঃ উঃ পৃঃ ২৯৯. ৩১৪

৪। আরুইনকে ওয়েজউড বেন, ১৭ ডিসেম্বর, ১৯৩০, হ্যালিফ্যাক্স পেপার্স, Eur. Mss C125/6, পৃঃ ২৮৯

৫। ঐ, ১২ জানুয়ারি, ১৯৩১, তদেব, পৃঃ ৩১৫-১৬

৬। আরুইনকে হেইলি, ১৪ নভেম্বর ১৯৩০, তদেব, C125/19

৭। মিচেল অ্যাণ্ড ডিন, অ্যাবস্ট্রাক্ট অব ব্রিটিশ হিস্টরিক্যাল স্ট্যাটিসটিক্‌স, পৃঃ ২৮৪, ৩০৪, ৩২৬

৮। বাসুদেব চ্যাটার্জী, ল্যাঙ্কাশিয়র, কটন ট্রেড অ্যাণ্ড ব্রিটিশ পলিসি ইন ইণ্ডিয়া ১৯১৯-৩৯ (কেমব্রিজ গবেষণাপত্র)

৯। বি আর টমলিনসন তাঁর 'ফরেন প্রাইভেট ইনভেস্টমেন্ট ইন ইণ্ডিয়া ১৯২০-১৯৫০', প্রবন্ধে (মডার্ন এশিয়ান স্টাডিজ, ১৪, ৪ (১৯৭৮), পৃঃ ৬৫৫-৬০) এ সব তথ্য পুরো ঠিক স্বীকার না করলেও মোটামুটি তা ভুল নয়।

১০। সিক্রেট সাইফার টেলিগ্রাম, টেম্পউলড পেপার্স, Mss Eur E 240/13

১১। $৪.৮৬ থেকে $৩.৮০ ও পরে $৩.২৩-এ।

১২। টমলিনসন, দ্য পলিটিক্যাল ইকনমি অব দ্য রাজ (লণ্ডন, ১৯৭৮), পৃঃ ৮৭

১৩। ম্যান্ট ও স্ট্যাকোস্কের মন্তব্য, উইলিংডনকে হোর, ২৬ ফেব্রুয়ারি ১৯৩২-এর অন্তর্ভুক্ত।

১৪। এ বিষয়ে টমলিনসন ও কার্ল ব্রিজের বিতর্ক পাওয়া যাবে ইকনমিক হিস্টরি রিভ্যু, ২য় সিরিজ, XXXII, 1 (1979) ও XXXIII, 2 (1981) সংখ্যায়।

১৫। লোথিয়ানকে ঘনশ্যামদাস বিড়লা, ৪ আগস্ট, ১৯৩২

১৬। উইলিংডনকে হোর, ৬ নভেম্বর ১৯৩১, Eur Mss E240/1, পৃঃ ৬৫

১৭। জয়াকরকে বিড়লা, ২ ডিসেম্বর, ১৯৩১, ঘনশ্যামদাস বিড়লা, ইন দ্য স্যাডো অব দ্য মহাত্মা, পৃঃ ৪৬-৭

১৭ক। সেকেণ্ড রিপোর্ট অব দ্য মাইনরিটিজ কমিটি, অ্যাপেনডিক্স III, IRTC (সেকেণ্ড সেসন), পার্লামেন্টারি পেপারস, কমন্স, অষ্টম খণ্ড, পৃঃ ৬৮-৭২

১৮। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৪৮ খণ্ড, পৃঃ ১১৫-১৯

১৯। ম্যাকডোনাল্ডকে গান্ধী, ১৪ নভেম্বর ১৯৩১, তদেব পৃঃ ৩০১-২, মুঞ্জে ডায়েরি ৪-১৪ নভেম্বর ১৯৩১ দ্রষ্টব্য

২০। গ্ল্যান্সির মন্তব্য, ২৯ অক্টোবর ১৯৩১, টেম্পলউড কল, Eur Mss. E 240/53a, পৃঃ ১-৪

২১। উইলিংডনকে হোর, ৩ ডিসেম্বর ১৯৩১, তদেব, পৃঃ ৬৪

২১ক। গান্ধী সম্পূর্ণ রচনাবলী, ৪৮খণ্ড, পৃঃ ৩০০-১, ফেডারেল স্ট্রাকচার কমিটিতে বক্তৃতা, ২৫ নভেম্বর, ১৯৩১ তদেব, পৃঃ ৩৩৬-৪২

২২। উইলিংডনকে হোর, ৩ ডিসেম্বর ১৯৩১, তদেব, পৃঃ ৮৬

২৩। ঐ, ১০ ডিসেম্বর ১৯৩১, তদেব, পৃঃ ৯৩

২৪। হোরকে উইলিংডন, ২৮ আগস্ট ১৯৩১, তদেব ৫ খণ্ড, পৃঃ ১

২৫। টেগার্টের মেময়ার, Eur Mss C235/1, পৃঃ উঃ

২৬। উইলিংডনকে হোর, ৯ নভেম্বর, ১৯৩১, টেম্পলউড কল, ৫ খণ্ড, পৃঃ ২৫; G. B. conf file no 345 (1-17 of 1931-এ—ঢাকার কমিশনারকে বাখরগঞ্জের ম্যাজিস্ট্রেট ২৩ জুন ১৯৩১, চীফ সেক্রেটারিকে লেখা চট্টগ্রামের কমিশনার ১৬ জুন ১৯৩১, মেদিনীপুরের ম্যাজিস্ট্রেটের ১৬ জুন, বাখরগঞ্জের ম্যাজিস্ট্রেটের ১৮ জুন, মৈমনসিংহের ম্যাজিস্ট্রেটের ১৯ জুন-এর চিঠি দ্রষ্টব্য।

২৭। ঐ, ৩১ ডিসেম্বর, ১৯৩১, তদেব, পৃঃ ১১৫-১৯

২৭ক। ১৯৩২-এর ২৪ মার্চ কমন্স সভায় হোর স্বীকার করেন অধ্যাদেশগুলি "Very drastic and severe They cover almost every activity of Indian life"

২৮। হোরকে বিড়লা, ১৪ মার্চ ১৯৩২, Eur. Mss E240/1, পৃঃ ২৫৪

২৯। ঐ, ২৮ মার্চ ১৯৩২, তদেব, পৃঃ ২৫৫

৩০। উইলিংডনকে হোর, ২৬ ফেব্রুয়ারি ১৯৩২, তদেব, পৃঃ ১৯৫-৯৬

৩১। বি আর টমলিনসন, 'কলোনিয়াল ফার্ম। অ্যাণ্ড ডিক্লাইন অব কলোনিয়ালিজম্ ইন ইস্টার্ন ইণ্ডিয়া', মডার্ন এশিয়ান স্টাডিজ, ১৫, ৩ (১৯৮১), পৃঃ ৪৫৫-৮৬

৩২। ১৯৩১-৩২-এ ল্যাঙ্কাশিয়রের আবদারে ভারত সরকার বিলাতী কাপড়কে বেশি সুবিধা দেয়। যেখানে তার ওপর ২৫% হারে শুল্ক ধার্য হয়েছিল, সেখানে অন্যান্য দেশের কাপড়ের ওপর ৩০%, পরে ৭৫% পর্যন্ত শুল্ক বসে। তা বিলাতী কাপড়ের আমদানি ১৯৩৩-৩৪ সালে কমে দাঁড়ায় ৪১ কোটি ৫০ লক্ষ গজে।

৩৩। দ্বিজেন্দ্র ত্রিপাঠী, ডায়নামিক্স অব আ ট্রাডিশন : কস্তুরভাই লালভাই অ্যাণ্ড হিজ আঁন্ত্রেপ্রেনরসিপ (নিউ দিল্লী, ১৯৮১) পৃঃ ১৭৯-৮০.

৩৪। ক্লদ মার্কোভিৎস, পৃঃ উঃ

৩৫। সাপ্রুকে বিড়লা, ৩১ অক্টোবর ১৯৩১, জি ডি বিড়লা, ইন দ্য স্যাডোজ অব দ্য মহাত্মা, পৃঃ উঃ,পৃঃ ৪২-৪৫

৩৬। জ্ঞান পাণ্ডে, দ্য অ্যাসেণ্ডেনসি অব দ্য কংগ্রেস ইন উত্তরপ্রদেশ ১৯২৬-৩৪ (নিউ দিল্লী, ১৯৭৮), পৃঃ ৫৭-৫৮

৩৭। বিপনচন্দ্র, 'এলিমেণ্টস অব কণ্টিনিয়্যুটি অ্যাণ্ড চেঞ্জ ইন আর্লি ন্যাশানালিস্ট অ্যাকটিভিটি .'

৩৮। এই প্রসঙ্গে উপন্যাসের শৈলীতে লেনিনের সঙ্গে পাবভুসের ও জার্মান বিদেশ দফতরের সম্পর্কের অপূর্ব আলোচনা করেছেন সলঝেনিস্তিন, লেনিন ইন জ্যুবিখ (পেঙ্গুইন, ১৯৭৫)-এ।

৩৯। এ আই সি সি পেপার্স, ১৯৩২, ফাইল নং ১৫ (মিসেলেনিয়াস) p-22 এবং নং ১২ (মিসেলেনিয়াস)

৪০। হোরকে ঘনশ্যামদাস বিড়লা, ১৪ মার্চ ১৯৩২

৪০ক। ডেভিড হার্ডিম্যান, লো (সং) কংগ্রেস অ্যাণ্ড দি রাজ, পৃঃ উঃ, পৃঃ ৬৯

৪১। বিহার অ্যান্ড ওড়িশা অ্যাডমিনিস্ট্রেশন রিপোর্ট ১৯৩১-৩২, পৃঃ ৯-১৬, ২০-২২, ৮৯-৯৭

৪২। বেঙ্গল অ্যাডমিনিস্ট্রেশন রিপোর্ট, পৃঃ XI-XV, XXV-XXVI, হোম পল ১৯৩২, ফাইল নং ৫/৪৬

৪৩। এ আই সি সি,ফাইল নং ৪/৪০৬ অব ১৯৩২

৪৩ক। Report on the Political Situation in the district of Midnapur 1932-34, G B Pol Conf file no 277 of 1934

৪৪। সিক্রেট বিপোর্ট অন কংগ্রেস অ্যাটিভিটিজ ১৭ জুলাই ১৯৩২, হোম পল ১৯৩২, ফাইল নং ৫/৬৭

৪৪ক। ম্যাড্রাস অ্যাডমিনিস্ট্রেশন বিপোর্ট ১৯৩১-৩২ পৃঃ XI-XIV, ভারতের হোম সেক্রেটারিকে মাদ্রাজের অ্যাক্টিং চীফ সেক্রেটারি, ১২ মে ১৯৩২, হোম পল ফাইল নং ১৪/২৮ অব ১৯৩২

৪৫। জওহরলাল নেহরু, অটোবায়োগ্রাফি, পৃঃ ২৯৯

৪৬। অ্যাগ্রেবিয়ান ডিসপ্যুটস ইন দ্যা য়ুনাইটেড প্রভিন্স (লখনউ, ১৯৩১), পৃঃ ৪৬

৪৭।এমার্সন-গান্ধী সাক্ষাৎকার, ৬ এপ্রিল ১৯৩১, হোম পল, ফাইল নং ৩৩/XI অব ১৯৩১

৪৭ক। ঐ সাক্ষাৎকার ১২ ১৫ মে, হোম ফাইল নং ১১/১/৩১—M S পৃঃ ৬৫-৬৭

৪৮। এমার্সন-নেহরু সাক্ষাৎকার ১৯/২০ জুলাই ১৯৩১, হোম পল,ফাইল নং ৩৩/২৩ অব ১৯৩১

৪৯। এস গোপাল, জওহরলাল নেহরু আ বায়োগ্রাফি, ১ম খণ্ড, সাবণী পৃঃ ১৬৩

৫০। ক্রেবাবকে হেইলি, ৯ নভেম্বর ১৯৩১, হোম পল ফাইল নং ৩৩/৩৬

৫১। হোবকে উইলিংডন, ২৬ ডিসেম্বর ১৯৩১, টেলমপলউড পেপার্স, ৫ম খণ্ড

৫২। জ্ঞান পাণ্ডে, দ্যা অ্যাসেনডেন্সি অব দ্য কংগ্রেস ইন উত্তরপ্রদেশ ১৯২৬-৩৪ ইত্যাদি (অক্সফোর্ড, ১৯৭৮), ষষ্ঠ অ

৫৩। তদেব, পৃঃ ১৮৮। অন্যত্র পাণ্ডে বলছেন, "The poor man's party of 1920 had become a rich peasants' party by 1940" লো (সং), কংগ্রেস আণ্ড দ্য বাজ, পৃঃ উঃ, পৃঃ ২১৮

৫৪। হিতেশরঞ্জন সান্যাল, অন্য অর্থ, সেপ্টেম্বর-অক্টোবর ১৯৭৪ নভেম্বর-ফেব্রুয়ারি ১৯৭৫, জানুয়ারি-ফেব্রুয়ারি ১৯৭৭

৫৪ক। দমননীতির জন্য, ডেভিড লো (সং), কংগ্রেস অ্যান্ড দ্য বাজ, পৃঃ উঃ পৃঃ ১৬৫-৯৮

৫৫। হোরকে উইলিংডন, ৪ এপ্রিল ১৯৩২, Eur Mss E 240, পঞ্চম খণ্ড, পৃঃ ১০৬

৫৫ক। গান্ধীকে আনসারি, ১৩ ফেব্রুয়ারি ১৯৩০। মতিলাল প্রতিবাদ করেন। আনসারিকে মতিলাল, ১৭ ফেব্রুয়ারি ১৯৩০, আনসারি পেপার্স

৫৫খ। মহম্মদ আলিকে সাফত আহমদ খাঁ, ২৩ সেপ্টেম্বর ১৯৩০, মহম্মদ আলি পেপার্স (জামিয়া মিল্লিয়া)

৫৫গ। এস এস পিরজাদা (সং), ফাউণ্ডেশন অব পাকিস্তান অল ইন্ডিয়া মুসলিম লীগ ডক্যুমেন্টস, ২য় খণ্ড, ১৯২৪-৪৭, (করাচি, ১৯৭০), পৃঃ ১৫৯

৫৫ঘ। হোবকে আগা খাঁ, ৯ মার্চ ১৯৩২, L/PO/49

৫৫ঙ। বাংলার অনুন্নত হিন্দু (পরে তপসিলী) রাজনীতির বিস্তৃত আলোচনার জন্য শেখর বন্দ্যোপাধ্যায়, সোশ্যাল মবিলিটি ইন বেঙ্গল ইন দ্য লেট নাইণ্টিন্থ অ্যান্ড দ্য আর্লি টোয়েন্টিয়েথ সেঞ্চুরিজ (কলকাতা বিশ্ববিদ্যালয়, অপ্রকাশিত গবেষণা)। রাজা-মুঞ্জে প্যাক্টের জন্য রিফর্মস অফিস, ভারত সরকার, ফাইল নং ১১১/৩২-R

৫৬। হোরকে আন্ডারসন, সিক্রেট, ৭ জুন ১৯৩২

৫৭। উইলিংডনের তার ৪৯৩ এস, ৯ জুলাই ১৯৩২

৫৮। অ্যান্ডারসনকে উইলিংডন, ১০ জুলাই ১৯৩২

৫৯। মহাদেব দেশাই-এর ডায়েরি, ১ খণ্ড পৃঃ ২৯৬-৩০৪, গান্ধীর প্রতিবেদন, সম্পূর্ণ রচনাবলী ৫১ খণ্ড

৬০। পুনা আলোচনার বিশদ বিবরণ, সাপ্রু পেপার্স সিরিজ II ও মুঞ্জের ডায়েরি। গান্ধী ও আম্বেদকরের আলোচনা ও ঘোষণা। সম্পূর্ণ রচনাবলী, ৫১ খণ্ড, পৃঃ ৪৫৮-৬১

৬১। তপসিলী হিন্দুর জন্য সংরক্ষিত আসন

| প্রদেশ | ম্যাকডোনালডের বাঁটোয়ারা অনুযায়ী | পুনা প্যাক্ট অনুযায়ী |
|---|---|---|
| মাদ্রাজ | ১৮ | ৩০ |
| বোম্বাই | ১০ | ১৫ |
| পঞ্জাব | ০ | ৮ |
| বিহার ওড়িশা | ৭ | ১৮ |
| বাংলা | ১০ | ৩০ |
| সি. পি. | ১০ | ২০ |
| আসাম | ৪ | ৭ |
| ইউ. পি. | ১২ | ২০ |

ভারত সরকারকে বোম্বাই সরকারের তার, হোম পল ফাইল নং ৩১/১১৩ অব ১৯৩২-এর অন্তর্ভুক্ত মালব্যের তালিকানুযায়ী।

৬২। হোরকে উইলিংডন, ১৫ জানুয়ারি ১৯৩৩, Eur.Mss. E 240, ষষ্ঠ খণ্ড, স্যার নৃপেন সরকারের প্রতিবাদের জন্য—সাপ্রুকে সরকার, ১৭ ফেব্রুয়ারি ১৯৩৩, সাপ্রু পেপার্স সিরিজ II, অন্যান্য বাঙালীর প্রতিবাদ জয়াকরের কাগজপত্র (ফাইল নং ৪২১)-এ পাওয়া যাবে।

৬৩। শার্দুল সিংকে লেখা সুভাষচন্দ্রের প্রতিবাদ গোয়েন্দা দফতর গায়েব করে। তা পাওয়া যাবে হোম পল ফাইল নং ৩/৩৩ অব ১৯৪০-এ। গান্ধীর চেলা জে এল ব্যানার্জি স্বয়ং এক প্রতিবাদী প্রস্তাব কাউন্সিলে পাস করান।

৬৪। রাজেন্দ্র প্রসাদ, অটোবায়োগ্রাফি, পৃঃ ৩৭৮-৭৯; ওয়ার্কিং কমিটির প্রস্তাব ১২-১৩ জুন ১৯৩৪

৬৫। মাধব শ্রীহরি আনিকে গান্ধী, ১২ জুলাই ১৯৩৪

৬৬। বি সি রায়কে গান্ধী, ২৫/৩০ আগস্ট ১৯৩৪, বল্লভভাই প্যাটেল পেপার্স।

৬৭। ব্রিয়াঁ স্টুয়ার্ট,'ষ্টাকচার অব কংগ্রেস পলিটিকস ইন কোস্টাল অন্ধ্র', ১৯২৫-৩৭' ডেভিড লো (সং), কংগ্রেস অ্যান্ড দ্য রাজ, পৃঃ উঃ, পঃ ১২৪

৬৮। ন্যাশনাল লিবারেশন ফেডারেশনের চতুর্দশ সম্মেলনে গৃহীত প্রস্তাব (এপ্রিল ১৯৩৩), সাপ্রু-জয়াকর মেমোরেন্ডাম, ১৬ মে ১৯৩৩ · জয়াকর পেপার্স, গ্র্যাহম পোলককে সাপ্রু, ২ এপ্রিল ১৯৩৩, সাপ্রু পেপার্স, সিরিজ-II

৬৯। উইলিংডনকে হোর, ৩ মার্চ ১৯৩৩,

৭০। হোরকে উইলিংডন, ৩ অক্টোবর ১৯৩২, Eur. Mss E 240 ষষ্ঠ খণ্ড, পৃঃ ১৯৩

৭১। ঐ, ৯ অক্টোবর ১৯৩২, তদেব, পৃঃ ১৯৬-৯৭

৭২। স্বরাষ্ট্র সদস্য হেইগ মনে করতেন বল্লভভাই, নেহরু ও সীমান্ত গান্ধী রাজি হতেন না। এইচ হেইগের নোট, ৩ অক্টোবর ১৯৩২, হোম পল, ১৯৩২, ফাইল নং ৩১/৯৫

৭৩। হরিজন, ৬ মে ১৯৩৩

৭৪। জওহরলালের ডায়েরি, সিলেক্টেড ওয়ার্কস, পঞ্চম খণ্ড, পৃঃ ৪৭৪-৫

৭৫। ভারতসচিবকে বড়লাট তার ৯ মে ১৯৩৩-এ সরকারী বিবৃতি পাওয়া যাবে

৭৬। ফর্টনাইটলি রিপোর্ট ফ্রম বেঙ্গল, মার্চ ১৯৩৩, হোম পল ফাইল নং ১৮/৪ অব ১৯৩৩

৭৭। ভারতসচিবকে বড়লাট তার ১, ৮, ১৩ জুলাই, ১৯৩৩, Eur. Mss. E 240, দ্বাদশ খণ্ড। ভারতসচিব তখন উদারপন্থী ও শ্রমিক নেতাদের চাপে আলোচনা শুরু করতে চাইছিলেন। ভারতসচিবের উত্তর ৬, ১১, ১২ জুলাই ১৯৩৩, তদেব

৭৮। নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, পঞ্চম খণ্ড পৃঃ ৪৭৮, ৪৮৫

৭৯। সি এফ অ্যানড্রুজকে গান্ধী, ১৫ জুন ১৯৩৩, আসফ আলিকে গান্ধী, ২৬ জুন ১৯৩৩, গান্ধী স্মারকনিধি, নং ১৯০৯৮, ১৯১০৮।

৮০। জয়াকরকে সাপ্রু, ১৩ আগস্ট ১৯৩৩, সাপ্রু পেপার্স, সিরিজ II

৮১। মিসেস দাসকে শাস্ত্রী, ২৬ জুলাই ১৯৩৩, শাস্ত্রী পেপার্স, (জে এন এম এম এল)

৮২। গান্ধীকে নেহরু, ১৩ সেপ্টেম্বর ১৯৩৩, সিলেক্টেড ওয়ার্কস, পঞ্চম খণ্ড, পৃঃ ৫২৮-২৯

৮৩। জয়াকরকে সাপ্রু, ১৩ আগস্ট ১৯৩৩, সাপ্রু পেপার্স, সিরিজ II

৮৪। আসফ আলিকে নেহরু, ১২ অক্টোবর ১৯৩৩, নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ষষ্ঠ খণ্ড, পৃঃ ৪২-৪৪

৮৫। নেহরু, হুইদার ইন্ডিয়া ? তদেব, পৃঃ ১-১৬

৮৬। মুন্সী ও মুঞ্জের কথোপকথন, মুঞ্জের ডায়েরি, ১২ মার্চ ১৯৩৪

৮৭। আনসারিকে গান্ধী, ১৮ মার্চ ১৯৩৪, হোম পল ফাইল নং ৩/৬ অব ১৯৩৪

৮৮। ঐ, ৫ এপ্রিল ১৯৩৪৫, দ্য স্টেটসম্যান, ৬ এপ্রিল ১৯৩৪

৮৯। বল্লভভাই প্যাটেলকে গান্ধী, ১৮ এপ্রিল ১৯৩৪, লেটার্স টু সর্দার বল্লভভাই প্যাটেল, পৃঃ ৫৬

৯০। শাস্ত্রীকে জয়াকর, ১৬ আগস্ট ১৯৩৪, জয়াকর পেপার্স, করেসপন্ডেন্স ফাইল নং ৪০৮। সম্প্রতি প্রকাশিত Marguerite Dove-এর Forfeited Future ইত্যাদি (দিল্লী, ১৯৮৭) পুস্তকের প্রথম ও দ্বিতীয় অধ্যায় দ্রষ্টব্য। মালব্য, বিড়লা, রাজাজী, মুন্সী সকলেই চেয়েছিলেন পরিষদীয় কর্মকাণ্ডের ওপর কংগ্রেসের কর্তৃত্ব। গান্ধীকে লেখা রাজাজীর চিঠি তুলে দিয়েছে গোয়েন্দা দফতর G. I Home Pol. file no. 4/4/34 এ। রাঁচী সম্মেলনে মাসানী বোম্বাই সমাজতন্ত্রীদের পক্ষ থেকে আপত্তি জানান। বোম্বাই সমাজতন্ত্রীদের সঙ্গে যোগ দেন ইউ পি সমাজতন্ত্রীরা। গান্ধী বলেন কাউন্সিলে ঢুকলেও গঠনমূলক কর্মই হবে প্রধান। তারপর পাটনায় এ আই সি সি-তে রাজাজীর দল জয়ী হন। ১৯৩৪-এর ১৫ মে স্বয়ং গান্ধী পার্লামেন্টারী বোর্ড গঠনের প্রস্তাব তোলেন। তবে গঠনমূলক কর্মের উপর জোরও দেন। না-গ্রহণ না-বর্জন নীতি নিলেও মালব্যকে তিনি দলে রাখতে পারেননি।

৯১। টেন্ডুলকর, মহাত্মা, তৃতীয় খণ্ড, পৃঃ ৩১৭-১৯

৯২। A.I C.C.P. file G-63, 1934, file G-43 (KW) (ii), 1935, file P-13, 1934-36

৯১ক। হেক্টর বলিথো, জিন্না, পৃঃ উঃ, পৃঃ ১০৪-০৫

৯২। গান্ধীকে কে এম মুন্সী, ২৭ জানুয়ারি ১৯৩৪, মুন্সী, ইণ্ডিয়ান কনস্টিট্যুশনাল ডকুমেন্টস, ১ম খণ্ড, পৃঃ ৩৬০-৬১

৯৩। রাজেন্দ্র প্রসাদ পেপার্স, XI/135/1/2 and 6.

৯৪। রাজেন্দ্র প্রসাদকে মৌলানা আজাদ, ১৮ ফেব্রুয়ারি ১৯৩৫। তদেব।

৯৫। তদেব, 7

৯৬। তদেব, 17

৯৭। বল্লভভাই প্যাটেলকে রাজেন্দ্র প্রসাদ, ১৪ ফেব্রুয়ারি, ১৯৩৫

৯৮। গ্যালাহার, 'কংগ্রেস ইন ডিক্লাইন বেঙ্গল, ১৯৩০-১৯৩৯', গ্যালাহার, জনসন ও শীল (সং), লোক্যালিটি প্রভিন্স অ্যাণ্ড নেশন, পৃঃ উঃ, পৃঃ ৩০৯-১৩ ; আয়েষা জালাল, দ্য সোল স্পোকসম্যান জিন্না, দ্য মুসলিম লীগ অ্যাণ্ড দা ডিমাণ্ড ফর পাকিস্তান (লংম্যান, ১৯৮৫) পৃঃ ১৪

৯৯। বেঙ্গল লেজিসলেটিভ কাউন্সিল প্রোসিডিংস, ৪১ খণ্ড, নং ১, ২০ ফেব্রুয়ারি ১৯৩৩ , ঐ নং ২, ১৪, ২৫ ও ২৭ মার্চ ১৯৩৩। ১৪ মার্চের কার্যবিবরণীতে জে এন ব্যানার্জীর প্রস্তাব নিয়ে আলোচনা রয়েছে।

১০০। শেখর বন্দ্যোপাধ্যায়, অপ্রকাশিত গবেষণা, পৃঃ উঃ

১০০ক। রিপোর্ট অন দা পলিটিক্যাল সিচ্যুয়েশন ইন বেঙ্গল ফর দ্য সেকেণ্ড হাফ অব জানুয়ারি ১৯৩৭, হোম (কনফিডেনশিয়াল), জি বি ফাইল নং ১০/৩৭ শীলা সেন ও জালালে ভিন্ন সংখ্যা পাই।

১০১। উইলিংডনকে হোর, ২০ অক্টোবর ১৯৩৩, Eur Mss E 240, ৩য় খণ্ড, পৃঃ ৮৪৭-৪৮, ৮৫৭ , ঐ, ১৫ ডিসেম্বর ১৯৩৩, তদেব, পৃঃ ৯২৬-২৭ , হোরকে উইলিংডন, ২৩ এপ্রিল ও ৭ মে, তদেব, ৪র্থ খণ্ড, পৃঃ ৫০৫-০৯

১০২। কিস (Keys)-কে আকবর হায়দারি, ১১ মে ১৯৩১

১০৩। ব্রজনারায়ণকে সাপ্রু, ২ জুন ১৯৩৩, সাপ্রু পেপার্স

১০৪। উইলিংডনকে হোর, ২৬ মার্চ ১৯৩৩, পৃঃ উঃ, ৪র্থ খণ্ড, পৃঃ ২৫৬

১০৫। পার্লামেন্টারী ডিবেটস, কমন্স, ১৯৩৪-৩৫, ২৯৮ তম খণ্ড, পৃঃ ৯৭১-৯

১০৫ক। জওহরলাল নেহরু, অটোবিয়োগ্রাফি (১ম সং ১৯৩৬) , ৬১ ও ৬২ অধ্যায়

১০৬। লর্ড লোথিয়ানকে নেহরু, ১৭ জানুয়ারি ১৯৩৬, নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স (২য় সং), পৃঃ ২৯৮, অটোবিয়োগ্রাফি, পৃঃ ৫৩০-৩৪

১০৬ক। বল্লভভাই প্যাটেল বরোদার এক সভায় (৬ জানুয়ারি ১৯৩৫) এই নীতির উল্লেখ করেন। বার্ক সম্বন্ধে পেইনের মন্তব্য উদ্ধৃত করে নেহরু লিখেছিলেন, "Gandhiji certainly never forgets the dying bird But why so much insistence on the plumage?" তদেব, পৃঃ ৫৩৪

১০৭। জওহরলালকে গান্ধী, ৩ অক্টোবর ১৯৩৫

১০৮। এস গোপাল, পৃঃ উঃ, পৃঃ ২০২

১০৯। সরোজ মুখোপাধ্যায়, পৃঃ উঃ, পৃঃ ৭৮ ও পরবর্তী

১১০। গান্ধীকে নেহরু, ১৩ আগস্ট ১৯৩৪

১১১। আচার্য নরেন্দ্র দেবের প্রথম কংগ্রেস সোস্যালিস্ট পার্টি সম্মেলনে সভাপতির ভাষণ

১১১ক। ই এম এস নাম্বুদ্রিপাদ, রেমিনিসেন্সেস অব অ্যান ইণ্ডিয়ান কম্যুনিস্ট (নিউ দিল্লী, ১৯৮৭), দশম অধ্যায়

১১২। বোম্বে ক্রনিকল, ২৬ মার্চ ও ৮ এপ্রিল, ১৯৩৬। নাম্বুদ্রিপাদ উল্লেখ করছেন, "The Nehru-CSP concept of the Congress being the anti-imperialist united front' in which the militant organisations of the working people were to play a crucial role " পৃঃ উঃ, পৃঃ ৬৬

১১৩। সরোজ মুখোপাধ্যায়, পৃঃ উঃ, পৃঃ ৭৫

১১৪। মদনমোহন মালব্যকে নেহরু, ২০ এপ্রিল ১৯৩৬। বোম্বাইতে তিনি বলেন, কংগ্রেস হল "an All-Parties Conference in permanent session "

১১৪ক। AICC file G-31, 1936.
১১৫। পুরুষোত্তমদাস ঠাকুরদাসকে বিড়লা, ২০ এপ্রিল, ১৯৩৬, ঠাকুরদাস পেপার্স, ফাইল নং ১৭৭
১১৬। অ্যাগাথা হ্যারিসনকে গান্ধী, ৩০ এপ্রিল ১৯৩৬
১১৭। হোম পল ফাইল নং ১৮/৪ অব ১৯৩৬। গোয়েন্দা দফতরের একথা মানা কঠিন।
১১৮। ওয়ালচাঁদ হীরাচাঁদকে বিড়লা, ২৬ মে ১৯৩৬, ঠাকুরদাস পেপার্স
১১৯। জওহরলাল নেহরুকে গান্ধী, ৮, ১৫ ও ৩০ জুলাই ১৯৩৬
১২০। এ আই সি সি ফাইল G ৭১ অব ১৯৩৬
১২১। তদেব, ফাইল G ৮৫ (১) অব ১৯৩৬
১২১ক। হোম পল ফাইল নং ৪/১৩/৭৫
১২১খ। AICC file 42, 1936
১২২। এস গোপাল, পূঃ উঃ, পৃঃ ২১৮-১৯
১২৩। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ১৫ ফেব্রুয়ারি ১৯৩৭, Eur. Mss. F 125/4
১২৪। লিনলিথগোকে এমার্সন, ১৯ ফেব্রুয়ারি ১৯৩৭, জেটল্যাণ্ডকে লিনলিথগো, ২৬ ফেব্রুয়ারি ১৯৩৭-এর চিঠির অন্তর্ভুক্ত, তদেব। জেটল্যাণ্ড ভাবলেন গান্ধী ছোটলাটদের প্রতিশ্রুতি আদায় করে কংগ্রেসের সম্ভাব্য বিভাজন এড়াতে চাইছেন। লিনলিথগোকে জেটল্যাণ্ড, ১৩ জুন ১৯৩৭, Eur Mss F 125/3, ২য় খণ্ড
১২৪ক। জেটল্যাণ্ডকে লিনলিথগো ১৯ মার্চ ১৯৩৭-এর অন্তর্ভুক্ত
১২৪খ। রাজেন্দ্র প্রসাদকে পন্থ, ২ এপ্রিল ১৯৩৭, রাজেন্দ্র প্রসাদ পেপার্স file II/37, AICC
১২৪গ। জেটল্যাণ্ডকে লিনলিথগো, তার, ২২ মার্চ ১৯৩৭
১২৪ঘ। লিনলিথগোকে জেটল্যাণ্ড, ২২ এপ্রিল ১৯৩৭
১২৪ঙ। জেটল্যাণ্ডকে লিনলিথগো, তার, ১১ জুন ১৯৩৭
১২৫। ভারতসচিবের মেমো, ১২ জুলাই ১৯৩৭ CAB 24/270
১২৬। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ৩ সেপ্টেম্বর ও ১১ অক্টোবর ১৯৩৬, Eur. Mss. F 125/3, ১ম খণ্ড, ২৮ জানুয়ারি, ১৯৩৭, Eur Mss F 125/4.
১২৭। জন আর উড, 'ইণ্ডিয়ান ন্যাশানালিজম ইন দ্য প্রিন্সলি কনটেক্সট দ্য রাজকোট সত্যাগ্রহ অব ১৯৩৮-৩৯', আর জেফ্রি (সং), পিপল, প্রিন্সেস অ্যাণ্ড প্যারামাউন্ট পাওয়ার (নিউ দিল্লি, ১৯৭৮)
১২৮। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ২৭ ফেব্রুয়ারি ১৯৪০, Eur Mss. F 125/3

১২৯। ওয়ার্কিং কমিটির মিনিটস AICC file 42, 1936, জেটল্যাণ্ডকে লিনলিথগো, ৮ জুলাই ১৯৩৭ Eur Mss. F. 125/4 এর কৃতিত্ব দাবি করেছেন আজাদ। ইণ্ডিয়া উইনস ফ্রিডম, পূঃ উঃ, পৃঃ ১৪-১৫

১২৯ক। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ৩০ সেপ্টেম্বর ১৯৩৭, তদেব

১২৯খ। লিনলিথগোকে লুমলি, ৯ নভেম্বর ১৯৩৭, ঐ ১১ নভেম্বর ১৯৩৭-র অন্তর্ভুক্ত, তদেব

১২৯গ। ইউয়ার্টের নোট, ২০ নভেম্বর ১৯৩৭

১২৯ঘ। মুন্সীর সঙ্গে বড়লাটের আলাপ, ১০ ডিসেম্বর ১৯৩৭, জেটল্যাণ্ডকে লিনলিথগো, ১৬ ডিসেম্বর ১৯৩৭-র জেটল্যাণ্ডকে লিনলিথগো ১৬ ডিসেম্বর ১৯৩৭-র অন্তর্ভুক্ত। Eur. Mss. F 125/4

১৩০। বেঙ্গল আই বি, সিক্রেট রিভ্যু অব রেভল্যুশনারী ম্যাটারাস্ ফর উইক এণ্ডিং ১৯ আগস্ট ১৯৩৭, ঐ, ৩০ আগস্ট ১৯৩৭-র অন্তর্ভুক্ত। তদেব

১৩১। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ২ জুন ১৯৩৮, Eur. Mss. F 125/5

১৩২। এস গোপাল, পূঃ উঃ, পৃঃ ২৩০

১৩৩। জেটল্যাণ্ডকে লর্ড ব্রেবোর্ন, ২১ জুলাই ১৯৩৮, Eur-Mss. F 125/5

১৩৪। Extract from 'Communist Review'. Organ of Bengal Committee of C P.I., Vol II. October, 1935, হোম পল, ১৯৩৬, ফাইল নং ৭/১০

১৩৫। Review of the Recent Communist Activities in India by D I B, হোম পল, ১৯৩৭, ফাইল নং ৭, (২৭ অক্টোবর, ১৯৩৭)

১৩৬। এ এম জৈদি ও এস জি জৈদি (সং), দ্য এনসাইক্লোপেডিয়া অব ইণ্ডিয়া ন্যাশানাল কংগ্রেস, ১২ খণ্ড, পৃঃ ২৮১-৮৪

১৩৭। রেজিনাল্ড কুপল্যাণ্ড, ইণ্ডিয়ান পলিটিকস ১৯৩৬-১৯৪২ (লণ্ডন, ১৯৪৩), তৃতীয় থেকে পঞ্চদশ অধ্যায়, স্যার হ্যারি হেইগ, 'দ্য যুনাইটেড প্রভিন্সেস অ্যাণ্ড দ্য নিউ কনস্টিট্যুশন,' এশিয়াটিক রিভ্যু, ৩৬শ খণ্ড (জুলাই ১৯৪০), পৃঃ ৪২৩-৩৪, লর্ড এরসকাইন, 'ম্যাড্রাস অ্যাণ্ড দ্য নিউ কনস্টিট্যুশন, তদেব, ৩৭শ খণ্ড (জানুয়ারি ১৯৪১), পৃঃ ১২-২২

| প্রদেশ | | জনগণের লাভের বাৎসরিক অর্থমূল্য (লক্ষ টাকা) |
|---|---|---|
| মাদ্রাজ | মাদক শুল্ক লোপ | ২৬০ |
| | রাজস্ব হ্রাস | ৭ ১৪ |
| | ঋণ মুকুবেব জন্য কিষাণদের আনুমানিক লাভ | ৫০০০ |
| | বকেয়া ঋণ মাফ | ৩০০ |
| | হরিজন উন্নয়ন | ২৭ ৮০ |
| বোম্বাই | মাদক শুল্ক লোপ | ৫০০ |
| | সূতীবস্ত্র অনুদান | ৯৫ |
| | বাজস্ব বাবদ | ৩০ |
| | ঋণ মকুব খাতে | ৩০০০ থেকে ৪০০০ |
| ইউ পি | বাজস্ব বাবদ জমিদারদেব লাভ | ৩৫৭ |
| | প্রজাদের লাভ | ১০৭১ |
| | বকেয়া খাজনা মকুব | ৯০০ |
| | মাদক শুল্ক লোপ | ১০০ |
| | আখ চাষ নিয়ন্ত্রণ | ৮০০ |
| উড়িষ্যা | উড়িষ্যা প্রজা আইন বাবদ | ৪ |
| | মাদ্রাজ এস্টেটস স্যাণ্ড অ্যাক্ট সংশোধন বাবদ (উত্তব উড়িষ্যায জলকব বাবদ, পশুচাবণ কব বাবদ, মহাজনী আইন সংশোধন বাবদ, কোর্ট ফি হ্রাস বাবদ ও আফিম নিষিদ্ধকবণ বাবদ উপকাবেব অর্থমূল্য ধবা হয়নি !) | ১০ |
| বিহাব | প্রজা আইন বাবদ | ২৫০ |
| | আখমাড়াই কল নিয়ন্ত্রণ আইন বাবদ | — |
| | মাদক শুল্ক বাবদ | ৬০ |
| | ঋণ মকুব বাবদ | — |
| সি পি | রাজস্ব/খাজনা বাবদ | ১১ ৮৭ |
| | সূতীকল শ্রমিক | ৫ |
| | মাদক শুল্ক বাবদ | ২৭ |
| | পশুচাবণ কর হ্রাস | ১ ১৮ |
| | সেচকর হ্রাস | ২ |
| | ঋণ মকুব বাবদ | ৫৮৩ |

১৩৮। সমস্ত ঘটনা ও বিবৃতির জন্য টেণ্ডুলকার, মহাত্মা, ৪র্থ খণ্ড, পৃঃ ২৬৪-৬৬

১৩৮ক। জেটল্যাণ্ডকে উইলিংডন, ৩০ মার্চ ১৯৩৬, জেটল্যাণ্ড পেপার্স

১৩৯। পার্লামেন্টারী পেপার্স ১৯৩৭-৩৮, ২১তম খণ্ড, Cmd 5589, স্টিফেন ওবেন, 'দ্য শিখস্, কংগ্রেস অ্যাণ্ড দ্য য়ুনিয়নিস্টস্ ইন ব্রিটিশ পাঞ্জাব, ১৯৩৭-১৯৪৫', মডার্ন এশিয়ান স্টাডিজ ৮, ৩ (১৯৭৪), পৃঃ ৩৯৮

১৪০। লিনলিথগোকে স্যার জন অ্যাণ্ডারসন, ৮ ফেব্রুয়ারি ১৯৩৭, R/3/2/2, ইণ্ডিয়া অফিস লাইব্রেরী

১৪১। শীলা সেন, মুসলিম পলিটিক্স ইন বেঙ্গল, ১৯৩৭-১৯৪৭ (১৯৭৬), তৃতীয় অধ্যায়,

১৪২। হুমায়ুন কবির, মুসলিম পলিটিকস্ ইন বেঙ্গল ১৯০৬-৪২ (কলকাতা, ১৯৪৩), পৃঃ ১৩-১৭

১৪৩। মৌলানা আবুল কালাম আজাদ, ইণ্ডিয়া উইনস্ ফ্রিডম, পৃঃ উঃ, পৃঃ ১৬১

১৪৩ক। চৌধুরী খলিকুজ্জমান, দ্য পাথওয়ে টু পাকিস্তান (লাহোর, ১৯৬১)

১৪৩খ। পেয়ারেলাল, মহাত্মা গান্ধী, দ্য লাস্ট ফেজ, প্রথম খণ্ড (আহ্মদাবাদ, ১৯৫৮), পৃঃ ৭৬

১৪৪। এন ম্যানসার্গ, 'ট্রানসফার অব পাওয়ার ইন প্লুরাল সোসাইটিজ', ফিলিপস্ অ্যাণ্ড ওয়েনরাইট (সং), দ্য পার্টিশান অব ইণ্ডিয়া, পৃঃ ৪৭-৪৮
১৪৫। লিনলিথগোকে হেইগ, ২৯ অক্টোবর ১৯৩৬
১৪৬। পি ডি রীভস্, মডার্ন এশিয়ান স্টাডিজ, ৫, ২ (১৯৭১), পৃঃ ১২৭ ; ঐ, ল্যাণ্ডলর্ডস অ্যাণ্ড পার্টি পলিটিক্স ইন দ্য য়ুনাইটেড প্রভিন্সেস, ১৯৩৪-৩৭, ডেভিড লো (সং), সাউণ্ডিংস ইন মডার্ন সাউথ এশিয়ান হিস্টরি, পৃঃ উঃ, পৃঃ ২৬১-৮২
১৪৬ক। চৌধুরী খলিকুজ্জমান, পৃঃ উঃ পৃঃ ১৬৭, গান্ধীকে জিন্না, ১৫ ফেব্রুয়ারি ১৯৩৮, পীরজাদা, Leaders' correspondence, পৃঃ ৩৭-৪২
১৪৭। ক্রিপসকে নেহরু ২২ ফেব্রুয়ারি ১৯৩৭
১৪৭ক। ওয়ার্কিং কমিটি মিনিটস, AICC file no. 42, 1936
১৪৮। নেহরুকে গোবিন্দবল্লভ পন্থ, ২ এপ্রিল ১৯৩৭
১৪৯। গোবিন্দবল্লভ পন্থকে নেহরু, ৩০ মার্চ ১৯৩৭, AICC file E-1, 1936
১৫০। রাজেন্দ্র প্রসাদকে নেহরু, ২১ জুলাই ১৯৩৭
১৫১। চৌধুরী খলিকুজ্জমান, পৃঃ উঃ, পৃঃ ১৬০
১৫২। আয়েষা জালাল, দ্য সোল স্পোকসম্যান, জিন্না, দ্য মুসলিম লীগ অ্যাণ্ড দ্য ডিমাণ্ড ফর পাকিস্তান (কেমব্রিজ/লংম্যান ১৯৮৫), পৃঃ ৩৫
১৫৩। এ আই সি সি ফাইল নং 24/1936 ad 41/1937
১৫৪। জিন্নাকে ইকবাল, ২১ জুন ১৯৩৭, লেটার্স অব ইকবাল টু জিন্না (৪থ সং, লাহোর, ১৯৬৩)
১৫৫। পিরজাদা (সং), ফাউণ্ডেশনস্ অব পাকিস্তান, ১১ খণ্ড, পৃঃ ২৯৩-৯৫
১৫৬। জেটল্যাণ্ডকে ব্রেবোর্ন, ৫ আগস্ট ১৯৩৮, Eur Mss F 125/5
১৫৭। পিরজাদা (সং), লিডার্স করেসপণ্ডেন্স, পৃঃ ৩৮-৫০, জিন্নার কাছে সুভাষচন্দ্র বসুর মন্তব্য ১৪ মে ১৯৩৮, A I M L, ফাইল নং ১২২
১৫৮। অ্যালেন হেস মেরিয়াম, গান্ধী ভার্সাস জিন্না (কলকাতা, ১৯৮০), পৃঃ ৬১
১৫৯। হেক্টর বলিথো, জিন্না পৃঃ ১১৬-১৭
১৬০। জেটল্যাণ্ডকে ব্রেবোর্ন, ১৯ আগস্ট ১৯৩৮, Eur Mss F 125/5
১৬০ক। সুভাষ বসুকে শরৎ বসু, ১৫ জুলাই ১৯২৫, বসু, করেসপণ্ডেন্স
১৬১। ব্রুমফিল্ড, পৃঃ উঃ, পৃঃ ৩০১-০২
১৬২। ৯ মে ১৯৩৩, আই এ আর, ১৯৩৩, ১ খণ্ড, পৃঃ ২২
১৬৩। গান্ধীকে নেহরু, ৩০ মার্চ ১৯৩৭, নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স (২ সং) পৃঃ ১১৭
১৬৪। প্যাটেলকে যতীন্দ্রমোহন সেনগুপ্ত তার, ১৭ সেপ্টেম্বর ১৯৩১, এ আই সি সি ফাইল নং p-6/1927 part I (১৯২৭ ফাইলের তারিখ হতে পারে না), ঐ, হেমন্তকুমার বসুর তার, ২৫ সেপ্টেম্বর ১৯৩১, তদেব
১৬৫। হোম পল, ফাইল নং ১৩৬ অব ১৯৩১
১৬৬। সুভাষচন্দ্র বসু, ইন্ডিয়ান স্ট্রাগল, পৃঃ ২৪৪
১৬৭। কে কুর্তি, সুভাষ বোস অ্যাজ আই নিউ হিম (কলকাতা, ১৯৬৫), পৃঃ ৩০
১৬৮। হোম পল ফাইল নং 183/II, 18/IV, 18/VI অব ১৯৩৪। সরোজ মুখার্জি এই সময় গান্ধী বয়কট কমিটির সম্পাদক।
১৬৯। সুভাষচন্দ্র বসু, ইন্ডিয়ান স্ট্রাগল, পৃঃ ৩০৫
১৬৯ক। জওহরলাল নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ২য় খণ্ড, পৃঃ ২৭৮-৯৬
১৭০। মেরী হেলকে বিবেকানন্দ, ৩০ অক্টোবর ১৮৯৯, বিবেকানন্দ, কমপ্লিট ওয়ার্কস, অষ্টম খণ্ড, পৃঃ ৪৭৫-৭৮
১৭১। নিবেদিতা, নোটস অন সাম ওয়ানডারিংস উইথ স্বামী বিবেকানন্দ
১৭২। বিবেকানন্দ, কমপ্লিট ওয়ার্কস, ৪র্থ খণ্ড, পৃঃ ৪৪৯-৬৯, ষষ্ঠ খণ্ড, পৃঃ ৩৮২
১৭৩। সিলেক্টেড স্পিচেস অব সুভাষচন্দ্র বোস (ভারত সরকার, ১৯৬২), পৃঃ ৫৩
১৭৪। তদেব, পৃঃ ৫৮
১৭৫। তদেব, পৃঃ ৪৩
১৭৬। সর্বভারতীয় ট্রেড ইউনিয়ন কংগ্রেসের সভাপতির ভাষণ (৪ জুলাই ১৯৩১), তদেব, পৃঃ ৬০
১৭৭। এই প্রসঙ্গে সেনাটার, ক্রুগার, ওয়াইডেম্যান প্রভৃতি পূর্ব জার্মান গবেষকদের মতামত, কৃষ্ণা বসু, ইতিহাসের সন্ধানে (কলকাতা, ১৯৭২)
১৭৮। কে আর পপার, দ্য ওপন সোসাইটি অ্যান্ড ইটস এনিমিজ, ২য় খণ্ড, হেগেল অ্যান্ড মার্ক্স
১৭৯। সুভাষচন্দ্র বসু, ইন্ডিয়ান স্ট্রাগল, পৃঃ ৩১৩-১৪, ৩৮১-৮৬
১৭৯ক। ডেইলি ওয়ার্কার (লন্ডন), ২৪ জানুয়ারি ১৯৩৮
১৮০। বসু-রোলাঁ সাক্ষাৎকার, মডার্ন রিভ্যু, সেপ্টেম্বর ১৯৩৫
১৮১। ১৭ জানুয়ারি ১৯৩৮-এ জেটল্যান্ড ও বসুর সাক্ষাৎকারের ওপর নোট, লিনলিথগোকে জেটল্যান্ড, ২৪

জানুয়ারি ১৯৩৮-এর অন্তর্ভুক্ত। Eur Mss F125/5

১৮২। কৃষ্ণ মেননকে রামমনোহর লোহিয়া, ২২ জুলাই ১৯৩৭, কৃষ্ণ মেননকে নেহরু, ৭ অগাস্ট ১৯৩৭, জেটল্যান্ডকে লিনলিথগো, ৬ এপ্রিল ১৯৩৮-এর অন্তর্ভুক্ত। তদেব

১৮৩। জেটল্যান্ডকে লিনলিথগো, ১৫ মার্চ ১৯৩৮, তদেব

১৮৪। জেটল্যান্ডকে লিনলিথগো, ৬ এপ্রিল ১৯৩৮, তদেব

১৮৫। গোয়েন্দা দফতরের সংবাদ, ঐ

১৮৬। হরিপুরা ভাষণ, সিলেক্টেড স্পিচেস অব সুভাষচন্দ্র বোস, পৃঃ উঃ, পৃঃ ৬৭-৮৭

১৮৭। এ-আই-সি-সি ফাইল নং G 39/1938

১৮৮। মহাদেব দেশাইকে ঘনশ্যামদাস বিড়লা, ৪ সেপ্টেম্বর ১৯৩৭, বিড়লা, ইন দ্য স্যাডো অব দ্য মহাত্মা, পৃঃ ২২৭

১৮৯। হরিজন, ২৩ অক্টোবর, ১৯৩৭। গান্ধী আহমদাবাদ বস্ত্র শ্রমিক সংগঠনের নেতা ব্যাঙ্কার ও নন্দাকে বলেন, তাঁদের অন্যান্য য়ুনিয়নের সঙ্গে ঐক্যের প্রয়োজন নেই।

১৯০। সুরেন্দ্রনাথ দ্বিবেদী মো জীবন সংগ্রাম (ওড়িয়া ভাষায়, কটক, ১৯৮৪) পৃঃ ১০৮-৯

১৯১। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ২০ এপ্রিল ১৯৩৮, Eur Mss F 125/III

১৯২। ঐ, ১২ মে, ১৯৩৮-এর অন্তর্ভুক্ত, তদেব

১৯৩। জেটল্যান্ডকে ব্রেবোর্ন, ৯ সেপ্টেম্বর, ১৯৩৮, তদেব (লিনলিথগো ছুটি নিলে ২৫ জুন ব্রেবোর্ন অস্থায়ী বড়লাট হন।)

১৯৪। জেটল্যাণ্ডকে ব্রেবোর্ন, ৫ অগাস্ট ১৯৩৮, তদেব

১৯৫। পট্টভি সীতারামায়া, হিস্টরি অব দ্য কংগ্রেস, ২য় খণ্ড, পৃঃ ১০৪

১৯৬। জেটল্যাণ্ডকে ব্রেবোর্ন, ৭ অক্টোবর ১৯৩৮-এর অন্তর্ভুক্ত জে এ থর্নের নোট, ৬ অক্টোবর ১৯৩৮ Eur Mss F 125/III

১৯৭। ডি আই বি রিপোর্ট নং ৪১, ২২ অক্টোবর ১৯৩৮। ব্রেবোর্ন তবু আশা করেছিলেন যে গান্ধী 'নিষ্ক্রিয় সহায়তা' করবেন। জেটল্যাণ্ডকে ব্রেবোর্ন, ২২ অক্টোবর ১৯৩৮, তদেব

১৯৮। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ২ নভেম্বর ১৯৩৮, তদেব, গান্ধী, হরিজন, ২৯ অক্টোবর ১৯৩৮

১৯৯। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ২ জুন ১৯৩৮, Eur Mss F 125/III

২০০। গ্লান্সিকে স্ক্রাইন, ১৮ নভেম্বর ১৯৩৮, জেটল্যাণ্ডকে লিনলিথগো, ৩০ নভেম্বর ১৯৩৮-এর অন্তর্ভুক্ত। তদেব

২০১। ঐ, তদেব

২০২। বিড়লার সঙ্গে সাক্ষাৎকারের বিবরণ, জেটল্যাণ্ডকে লিনলিথগো ২০ ডিসেম্বর ১৯৩৮-এর চিঠির অন্তর্ভুক্ত। তদেব

২০৩। ঐ, তদেব

২০৪। নীরদ সি চৌধুরী, দাই হ্যাণ্ড, গ্রেট অ্যানার্ক ইণ্ডিয়া ১৯২১-১৯৫২ (লণ্ডন, ১৯৮৭), পৃঃ ৪৭৯ ও পরবর্তী লেনার্ড এ গর্ডন, বেঙ্গল দ্যা ন্যাশানালিস্ট মুভমেন্ট ১৮৭৬-১৯৪০ (কলম্বিয়া, ১৯৭৪), পৃঃ ২৮৩ ৮৫। নীরদবাবু লিখছেন, গর্ডন তাঁর কাছে রক্ষিত কাগজপত্র দেখেছিলেন। চৌধুরী পৃঃ উঃ, পাদটীকা, পৃঃ ৪৭৯

২০৫। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ৩ জানুয়ারি ১৯৩৯, Eur Mss F 125/IV

২০৬। নেহরুকে প্যাটেল, ৮ ফেব্রুয়ারি ১৯৩৯ নেহরু, আ ব্রাঞ্চ অব ওলড লেটার্স, পৃঃ উঃ, পৃঃ ৩২২

২০৭। নেহরুকে গান্ধী, ৮, ১৫, ৩০ জুলাই ১৯৩৬, এস গোপাল, পৃঃ উঃ, পৃঃ ২১১ ১৩।

২০৮। মহাত্মা গান্ধী, Internal Decay, হরিজন, ২৮ জানুয়ারি ১৯৩৯

২০৯। মহাত্মা গান্ধীর বিবৃতি, ৩১ জানুয়ারি, ১৯৩৯

২১০। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ৩১ জানুয়ারি ১৯৩৯, Eur.Mss 125/IV

২১১। সুভাষচন্দ্র বসু, দ্য ইণ্ডিয়ান স্ট্রাগল, পৃঃ ৩৩৬

২১২। দিলীপকুমার রায়, নেতাজি—দ্য ম্যান, পৃঃ ৮২

২১৩। সুভাষ বসুকে নেহরু, ২০ এপ্রিল ১৯৩৯, নেহরু, আ ব্রাঞ্চ অব ওল্ড লেটার্স, পৃঃ ৩৫৪

২১৪। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ২৮ ফেব্রুয়ারি ১৯৩৯, Eur. Mss F 125/IV

২১৫। ঐ, ১৪ মার্চ ১৯৩৯, তদেব

২১৬। ঐ, ৭ মার্চ ১৯৩৯, তদেব

২১৭। ঐ, ২৮ ফেব্রুয়ারি ১৯৩৯, তদেব

২১৮। ঐ, ২১ মার্চ ১৯৩৯, তদেব

২১৯। বড়লাট ও জিন্না কি করতে চান বুঝতে পারছিলেন না কারণ তিনি "Keeps things too much in his own hands and is too much concerned to run a purely personal policy on a basis of mystery" এই রহস্যের সন্ধান কেউ করতে পারেনি। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ১৭ এপ্রিল, ১৯৩৯, তদেব

২২০। বিশপদের পোপ, না সম্রাট কে নিযুক্ত করবেন এ নিয়ে মধ্যযুগে যে তুমুল বিতর্ক ওঠে (investiture contest) তাতে পোপ সপ্তম গ্রেগরী জেতেন এবং সম্রাট চতুর্থ হেনরীকে অনুতপ্ত হয়ে তাঁর দরবার ক্যানোসায়

(Canossa) আসতে বাধ্য করেন। সেই থেকে Journey to Canossa'র অর্থ অপমানজনক শর্তে বশ্যতা স্বীকার।

২২১। গান্ধীকে সুভাষ বসুর তার, ১৫ মার্চ, ১৯৩৯, নীরদ সি চৌধুরী, পূঃ উঃ, পৃঃ ৫১৬

২২২। তদেব, পৃঃ ৫১৭

২২৩। শরৎ বসুকে গান্ধী, ২৩ মার্চ ১৯৩৯, তদেব, পৃঃ ৫১৮-১৯

২২৪। শরৎ বসুকে নেহরু, ২৪ মার্চ, ১৯৩৯, তদেব, পৃঃ ৫২২, নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পূঃ উঃ, পৃঃ ৩২৪-২৮

২২৫। সুভাষ বসুকে গান্ধী, ১০ এপ্রিল ১৯৩৯, মহাত্মা গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৬৯ খণ্ড, পৃঃ ৯৬-৯৮

২২৬। নেহরুকে সুভাষ বসু, ২৮ মার্চ ১৯৩৯, নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পূঃ উঃ, পৃঃ ৩২৯-৪৯, নেহরুর উত্তর, ৩ এপ্রিল ১৯৩৯, তদেব, পৃঃ ৩৫০-৬৩

২২৬ক। অমিয়নাথ বসুকে সুভাষ বসু, ১৭ এপ্রিল ১৯৩৯, এন জি যোগ, ইন ফ্রীডমস্ কোয়েস্ট (কলকাতা, ১৯৬৯), পৃঃ ১৫৮

২২৭। এস গোপাল, পূঃ উঃ, পৃঃ ২৪৩

২২৮। হীরেন মুখার্জি, দ্য জেন্টল কলোসাস (কলকাতা, ১৯৬৪), পৃঃ ৮০

২২৮ক। সুভাষ বসুকে নেহরু, ৪ ফেব্রুয়ারি ১৯৩৯, একটি অতি গুরুত্বপূর্ণ চিঠি। নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, নবম খণ্ড, পৃঃ ৪৮০-৮৫

২২৮খ। কৃষ্ণ মেননকে নেহরু, ১৬ মার্চ ১৯৩৯, তদেব, পৃঃ ৫২৪

২২৯। গান্ধীকে নেহরু, ১৭ এপ্রিল ১৯৩৯, নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পূঃ উঃ, পৃঃ ৩৭৯-৮০, ন্যাশানাল হেরল্ড পত্রিকায় প্রকাশিত (২৮ ফেব্রুয়ারি, ১-৬ মার্চ) Where are we ? প্রবন্ধাবলীতে homogeneity-কে তিনি সংকীর্ণ আখ্যা দেন।

২৩০। কৃষ্ণ মেননকে নেহরু, ৪ এপ্রিল ১৯৩৯, নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, নবম খণ্ড, পৃঃ ৫৫০

২৩১। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ১৪ ফেব্রুয়ারি ১৯৩৯, Eur Mss F 125/IV

২৩২। লিনলিথগোকে জেটল্যাণ্ড, ১২ ফেব্রুয়ারি ১৯৩৯

২৩৩। মাইকেল ব্রেচার, নেহরু আ পলিটিক্যাল বায়োগ্রাফি, পৃঃ ২৪৫

২৩৪। পট্টভি সীতারামায়া, দ্য হিস্টরি অব দ্য ইণ্ডিয়ান ন্যাশানাল কংগ্রেস, ২ খণ্ড, পৃঃ ৬৭৯

২৩৫। এ কে মজুমদার, অ্যাডভেন্ট অব ফ্রীডম, পৃঃ ১৫৫। এ বিষয়ে কৃষ্ণা বসু জানাচ্ছেন, এন জি গনপুলে সুভাষের সঙ্গে জার্মান অফিসারদের সাক্ষাতের ব্যবস্থা করেন। "কোনো গোপনতার প্রশ্ন ছিল না এই সাক্ষাৎকালের একটি রিপোর্ট এই দুই অফিসার বার্লিনে পাঠান। আলেকজাণ্ডার ওয়ার্থের বই Der Tiger Indians-এ মূল রিপোর্টটি মুদ্রিত আছে। এর ইংরেজী অনুবাদ নেতাজী রিসার্চ ব্যুরোতে রক্ষিত আছে।" কৃষ্ণার মতে এতে সুভাষ জার্মানদেরই কঠোর সমালোচনা করেছেন। অর্থাৎ, ষড়যন্ত্রের প্রশ্নই ওঠে না। দেশ, ৫ নভেম্বর ১৯৮৮, পৃঃ ৭-৮

২৩৬। জেটল্যাণ্ডকে লিনলিথগো, ৫ সেপ্টেম্বর ১৯৩৯, Eur Mss F 125/IV

২৩৭। A I C C Mss, file no G/20/1939/part III গোয়েন্দাকর্তা ইউয়ার্টের উইকলি রিপোর্ট নং ১৭, ৬ মে, ১৯৩৯ বলছে, "There is no question that the Mahatma and his friends have delivered a decisive blow to Subhas Bose"

রাজেন্দ্র প্রসাদ লিখছেন, প্রথম দিনের অধিবেশনে পন্থ, দেশাই ও কৃপালনি নিগৃহীত হন। পরের দিন গোলমালের আশঙ্কা দেখা দেয় ও আলোচনা শুরু হয় কে সভাপতি হবেন। জওহরলাল অস্বীকার করেন। মৌলানার পায়ে চোট লাগায় তিনিও বিবেচিত হননি রাজেন্দ্র প্রসাদ আপত্তি জানান কিন্তু "Gandhiji directed me to take up the responsibility" পরের দিন সুভাষ পদত্যাগ পেশ করলে এ আই সি সি তা গ্রহণ করে, ও রাজেন্দ্র প্রসাদ সভাপতি হন। কিছু গোলমাল হয়। পথে রাজেন্দ্র প্রসাদের কুর্তা টানাটানির বেশি কিছু নয়। "I only lost a few buttons and reached home safely" পরে তিনি বিধান রায়ের বাড়ির সামনে ও ভেতরে ভাঙচুরের কথা শুনেছেন। অটোবায়োগ্রাফি (বোম্বে, ১৯৫৭) পৃঃ ৪৮৫-৮৬

২৩৭ক। সরোজ মুখার্জি, পূঃ উঃ, পৃঃ ১৫২-৫৩

২৩৮। রাজেন্দ্র প্রসাদ অন্য কারণ দিয়েছেন। তাঁর মতে কংগ্রেসীরা অনেকে বিনা কারণে মন্ত্রীদের পেছনে লাগত। তিনি সি পি-র বহিষ্কৃত মুখ্যমন্ত্রী খারে, পন্থ-বিরোধী সুভাষের দল ও উড়িষ্যার নীলকণ্ঠ দাসের উল্লেখ করেছেন। তাদের জন্যই এই প্রস্তাব। তদেব, পৃঃ ৪৮৮-৮৯

২৩৯। তদেব, ৪৮৯-৯০, এ আই আর ১৯৩৯, ২য় খণ্ড, পৃঃ ৩

২৪০। ঐ, পৃঃ ১৫

২৪১। বেঙ্গল গভর্নর, সিচ্যুয়েশন রিপোর্ট, ডিসেম্বর ১৯৩৯, ফাইল নং P/J/310/1940 (I. O.)

২৪২। মহাত্মা গান্ধী, হরিজন, ২৬ আগস্ট ১৯৩৯

২৪৩। ফরোয়ার্ড ব্লক, ৩০ ডিসেম্বর ১৯৩৯

২৪৪। Policy and Activities of the Terrorist parties in Bengal from 1937 to August 1939, compiled from I B. and C. I D, Bengal, জে এম ইউয়ার্ট, Communism in India, Home Pol no

F 7/6 of 1939

২৪৫। মাসানি স্বীকার করেছেন—জয়প্রকাশ ছিলেন তৃতীয় ইণ্টারন্যাশনালভুক্ত মার্কসিস্ট ও তিনি নিজে ব্রিটিশ লেবার পার্টির অর্থাৎ দ্বিতীয় ইণ্টারন্যাশনালের সভ্য। এম আর মাসানি, দ্য কমুনিস্ট পার্টি অব ইন্ডিয়া (লন্ডন, ১৯৫৪), পৃঃ ৫৩

২৪৬। রাজেন্দ্র প্রসাদকে নেহরু, ১১ জুলাই ১৯৩৯, নেহরু সিলেক্টেড ওয়ার্কস, নবম খণ্ড, পৃঃ ৩৫২

২৪৭। সরোজ মুখার্জী, কম্যুনিস্ট পার্টি ও আমরা, ১ম খণ্ড, পৃঃ উঃ, পৃঃ ১৫৮-৫৯

২৪৮। জয়প্রকাশ নারায়ণ, সোস্যালিস্ট য়ুনিটি অ্যান্ড দ্য কংগ্রেস সোস্যালিস্ট পার্টি (১৯৪১), পৃঃ ২৪, মাসানি সম্বন্ধে তিনি লিখছেন, "He was the first to see through their game of disruption and capture, played under the cover of unity"

২৪৯। Communism in India, পৃঃ উঃ

২৫০। হোম পল্‌ এফ ৩৭/৪৩ অব ১৯৩৯

২৫১। স্বরাষ্ট্র দফতরের এফ এচ পাকল-এর প্রতিবেদন, হোম পল প্রতিবেদন, হোম পল, এফ ৪৫/৪

২৫২। পাকলের প্রতিবাদে ব্র্যানডেন, Appendix to Puckle and Euart, 9 May 1939, Policy and Activities, etc পৃঃ উঃ, পাদটীকা ২৪৪, 'বিপ্লবী জীবনের স্মৃতি'তে যাদু গোপাল লিখেছেন, সুভাষবাবুকে তিনি শর্তহীন সমর্থন জানান। কিন্তু ১৯৩৯ সালে সভাপতি পদে দাঁড়াতে সাহায্য করলেও পদত্যাগের পরবর্তী কাজ সমর্থন করেননি। ২য় সংস্করণ, পৃঃ ৪৫৬-৫৮। সৌমেন্দ্রনাথ ঠাকুর কমিন্টার্নের বাইরে গড়েন কম্যুনিষ্ট লীগ। সৌমেন্দ্রনাথের 'যাত্রী'তে এর উল্লেখ আছে।

২৫৩। গোয়েন্দা দফতর no 29/Cong /40 I B (Home), 20 March 1940

২৫৩ক। জন গ্লেন্ডোভেন, দ্য ভাইসরয় অ্যাট বে (১৯৭১), পৃঃ ১৩৬ ও পরবর্তী

২৫৪। নেহরু সিলেক্টেড ওয়ার্কস, দশম খণ্ড, পৃঃ ১২২-৩৮

২৫৫। অ্যাগাথা হ্যারিসনকে নেহরু, ২০ সেপ্টেম্বর ১৯৩৯, তদেব, পৃঃ ১৪৩

২৫৬। তদেব, পৃঃ ১৫৫

২৫৭। জেটল্যান্ডকে লিনলিথগো, ৫ সেপ্টেম্বর ১৯৩৯, Eur Mss F 125/IV

২৫৮। ঐ, ১৯ জুলাই ১৯৩৯-এর অন্তর্ভুক্ত

২৫৯। জিন্নার সঙ্গে ৪ সেপ্টেম্বরের সাক্ষাৎকার, জেটল্যান্ড পেপার্স, ১৮ খণ্ড, গ্লেন্ডোভেন, দ্য ভাইসরয় অ্যাট বে, পৃঃ ১৩৮

২৬০। লিনলিথগোকে নেহরু, ৬ অক্টোবর ১৯৩৯, হেইগ পেপার্স, ৭ম খণ্ড

২৬১। মরিস গইয়ার ও আপ্পাডোরাই, স্পিচেস অ্যান্ড ডকুমেন্টস অন দ্য ইন্ডিয়ান কনস্টিট্যুশন, ১৯২১-১৯৪৭, ২য় খণ্ড (অক্সফোর্ড, ১৯৫৭), পৃঃ ৪৯০

২৬২। ন্যাশনাল হেরাল্ড সম্পাদকীয় ১৮ অক্টোবর ১৯৩৯

২৬৩। নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ১০ম খণ্ড, পাদটীকা ৩, পৃঃ ২০৩ কৃষ্ণ মেননকে তার, ২৫ অক্টোবর, তদেব, পৃঃ ২০৭

২৬৪। জেটল্যান্ডকে লিনলিথগো ২৫ অক্টোবর ১৯৩৯, F125/18/409, ঐ, ১৮ ডিসেম্বর ১৯৩৯ তারবার্তা।

২৬৫। এডওয়ার্ড টমসনকে নেহরু, ১১ নভেম্বর ১৯৩৯, নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ১০ম খণ্ড, পৃঃ ২১৬

২৬৬। কৃষ্ণ মেননকে নেহরু, ৮ নভেম্বর ১৯৩৯, তদেব পৃঃ ২৩১

২৬৭ গান্ধী, হরিজন, ১১ নভেম্বর ১৯৩৯

২৬৮। নেহরু, A Confidential Note on Congress Policy, Wardha, 20 January 1940 Nehru Papers, J N M M L

২৬৯। চেম্বারলেনকে জেটল্যান্ড, ১ ডিসেম্বর ১৯৩৯

২৭০। জেটল্যান্ডকে লিনলিথগো, ২১ ডিসেম্বর ১৯৩৯

২৭১। স্ট্যাফোর্ড ক্রিপসকে নেহরু, ১৭ জানুয়ারি ১৯৪০, সিলেক্টেড ওয়ার্কস, ১০ম খণ্ড, পৃঃ ৩০১

২৭২। হোম পল, ফাইল ৪/১৭ অব ১৯৪০, সিক্রেট, no 29/Cong/40, I B (Home) ২০ মার্চ, ১৯৪০, সার্কুলার মেমোরেন্ডাম

২৭৩। গান্ধীকে নেহরু, ২৪ জানুয়ারি ১৯৪০ আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পৃঃ উঃ, পৃঃ ৪২৪-২৫

২৭৪। কে এম মুন্সি, ইন্ডিয়ান কনস্টিট্যুশনাল ডকুমেন্টস, ১ম খণ্ড (বোম্বাই ১৯৬৭), অ্যাপেনডিক্স, ১৪৪

২৭৫। জেটল্যান্ডকে লিনলিথগো, ১৩, ২১, ২৭ ফেব্রুয়ারি ১৯৪০ ও তারবার্তা ৮ মার্চ ১৯৪০

২৭৬। গান্ধীকে নেহরু, ৪ ফেব্রুয়ারি ১৯৪০

২৭৭। আজাদকে নেহরু, ২২ ফেব্রুয়ারি ১৯৪০, সিলেক্টেড ওয়ার্কস, ১০ম খণ্ড, পৃঃ ৩৩০-৩৪

২৭৮। কৃষ্ণ মেননকে নেহরু, ২ মার্চ ১৯৪০, তদেব, পৃঃ ৩৪৩

২৭৮ক। ক্রুদ্ধ নেহরু কৃষ্ণ মেননকে লিখেছেন, "Subhas Bose is going to pieces and has definitely ranged himself against the Congress" মেননকে নেহরু, ২ মার্চ ১৯৪৬, সিলেক্টেড ওয়ার্কস, ১০ম খণ্ড, পৃঃ

২৭৯। এ আই সি সি ফাইল G 32 of 1940

২৮০। Pakistan; the Fatherland of the Pak Nation (rev. edn., Lahore, 1978) পৃঃ ২২৮-২৯। জাফরুল্লার মন্তব্য —'utterly impracticable'

২৮১। Minutes of A I. M. L. Working Committee, 3-6 February 1940, Quaidi Azam Papers, File no 137.

২৮২। জাফরুল্লার মন্তব্য, Eur Mss, F 125/135, Sl no. 20, Vol V, M 119-50 (I. O.) লিনলিথগো জাফরুল্লা প্রস্তাবের কথা জানতেন।

২৮৩। নইম (সং) ইকবাল, জিন্না অ্যান্ড পাকিস্তান (সাইরাকিউজ বিশ্ববিদ্যালয়, ১৯৭৯), পৃঃ ১৮৬

২৮৪। জেটল্যান্ডকে লিনলিনগো, ২৫ মার্চ ১৯৪০ ; এমেরিকে লিনলিথগো, ৩০ জুন ১৯৪০ তারবার্তা

২৮৫। গ্রেনডোভেন, পূঃ উঃ, পৃঃ ১৭৪

২৮৬। গ্রেনডোভেন, পূঃ উঃ, পৃঃ ১৮২

২৮৮। লিনলিথগোকে এমেবি, ৫ জানুয়ারি ১৯৪২, Eur Mss F125/11

২৮৯। মরিস গাইয়ার ও আপ্পাডোরাই, পূঃ উঃ, ২য় খণ্ড, পৃঃ ৫০৫-৬

২৯০। বড়লাটের তার ১১ সেপ্টেম্বর ১৯৪০, ভারতসচিবের তাব, ১৩ ও ১৭ সেপ্টেম্বব ১৯৪০, হোম ডিপার্টমেন্ট, ফাইল নং ৩/১৩/৪০ পল (I)

২৯১। গ্রেনডোভেন, পূঃ উঃ, পৃঃ ১৮৫

২৯২। লিনলিথগোকে এমেবি, ১৪ নভেম্বব ১৯৪০, লিনলিথগো পেপার্স, নবম খণ্ড।

২৯৩। ম্যানসারগ্‌ ও লাম্বির সম্পাদনায় যে The Transfer of Power 1942-47 শীর্ষক দলিল সংগ্রহ বেরিয়েছিল তাতে একসিকিউটিভ কাউন্সিলের সদস্যসংখ্যা দেওয়া আছে—১২ (৮+৪), ও জাতীয় প্রতিরক্ষা কাউন্সিলেব সদস্যসংখ্যা—২৯, প্রথম খণ্ড Document 43. p. 84

২৯৪। অ্যালান বুলক, হিটলার, এ স্টাডি ইন টিবানি (পেলিক্যান, ১৯৬২), পৃঃ ৫৮৭-৮৮

২৯৫। মাইন কাম্ফ, ২য় খণ্ড C. 14.

২৯৬। অমলেশ ত্রিপাঠী, গণতান্ত্রিক পররাষ্ট্রনীতি, ইতিহাস ও ঐতিহাসিক (কলকাতা, ১৯৮৭)

২৯৭। উইনস্টন চার্চিল, দ্য সেকেন্ড ওয়ার্ল্ড, ১ম খণ্ড, পৃঃ ৩০৫

২৯৮। নাৎসী-সোভিয়েত রিলেশনস, পৃঃ ৩২৪ ও পববর্তী

২৯৯। উইনস্টন চার্চিল, পূঃ উঃ, ৩য় খণ্ড, পৃঃ ৩৩২

৩০০। আইজ্যাক ডযসাব, স্তালিন আ পলিটিক্যাল বাযোগ্রাফি (লন্ডন, পেপাব ব্যাক ১৯৬১), পৃঃ ৪০৩

৩০১। হোম পল, ফাইল নং ৪৪/৩২ অব ১৯৪২

৩০২। সবোজ মুখার্জী, কম্যুনিস্ট পার্টি ও আমবা, ১ম খণ্ড, পূঃ উঃ, পৃঃ ২০৯

৩০৩। ই. এম. এস. নাম্বুদ্রিপাদ, Reminiscences of an Indian Communist (N D 1987) পূ উঃ, পৃঃ ৮৭

৩০৪। সিক্রেট, no 7/2/42, Political (I) G I , Home , dt. 10 1 1942

৩০৫। শিশির কুমার বসু, মহানিষ্ক্রমণ (কলকাতা, ষষ্ঠ মুদ্রণ, ১৯৮৭)

৩০৫ক। মিলন্ড হ্যাবেল, Tiger and Jackal, German-India Politics 1941 1943 A Document Report (Vienna). 1968-তে মূল জার্মানি রচনা—আসলে দলিল সংকলন—প্রকাশিত হয়েছিল। ইংবেজী অনুবাদ করেছেন ডঃ সত্যানন্দ গুহ। এটি একেবাবে আক্ষবিক অনুবাদ এবং অত্যন্ত মূল্যবান। আমাব ইচ্ছা এটিকে শীঘ্র প্রকাশ করা।

৩০৬। টটেনহ্যাম-এব পত্র, ১৫ এপ্রিল ১৯৪২, হোম পল ফাইল নং ৪৪/৩২ অব ১৯৪২

৩০৭। পিলডিচেব মন্তব্য, ২৭ এপ্রিল ১৯৪২, তদেব

৩০৮। এমেরিকে বেভিন, ২৪ সেপ্টেম্বর ১৯৪১, বেভিন কলেকশন ৩/১

৩০৯। লর্ড প্রিভিসীলকে চার্চিল, ৭ জানুয়ারি ১৯৪২, চার্চিল, দ্য সেকেন্ড ওযার্ল্ড ওয়াব, ৩ খণ্ড, পৃঃ ৬১৪

৩১০। এমেরিকে লিনলিথগো, ২১ জানুয়াবি ১৯৪২। ম্যানসাবগ, লাম্বি, মুন (সং), দ্য ট্রানসফাব অব পাওযাব, ১ খণ্ড, সি এম ২৩ ; এমেরির মেমো, ২৮ জানুয়ারি ১৯৪২ তাঁকে সমর্থন কবে। তদেব, ডক্যুমেন্ট ৪৩, পৃঃ ৮১

৩১১। অ্যাটলির মেমো, ২ ফেব্রুয়ারি তদেব,সি এম ৬০, পৃঃ ১১০-১২

৩১১ক। লিনলিথগোকে এমেরি, ২১ ফেব্রুয়ারি ১৯৪২, তদেব, ডক্যুমেন্ট ১৬৩, পৃ ২১৭-১৮

৩১১খ। এমেরিকে নুন, ২৮ ফেব্রুয়ারি ১৯৪২, ডক্যুমেন্ট ১৯৮, তদেব, পৃঃ ২৭০-৭১

৩১১গ। লিনলিথগোকে এমেরি ১ মার্চ ১৯৪২, ডক্যুমেন্ট ২০৩, তদেব , চার্চিলকে এমেরি, ২ মার্চ, ডক্যুমেন্ট ২০৬, তদেব।

৩১১ঘ। রুজভেল্টকে চার্চিলের তাব, ডক্যুমেন্ট ২২৮, তদেব, পৃঃ ৩১১

৩১১ঙ। এমেরি ১০ মার্চ বড়লাটকে লেখেন, একটা মুখ্যত রক্ষণশীল দল ভারতীয়দের দিয়ে মানিয়ে নেবার জন্য এ

চাল চালেন। "There is much to be said for sending out some one who has always been an exterme left winger and in close touch with Nehru and the Congress " ডক্যুমেন্ট ৩০৪, ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফাব অব পাওয়াব, পৃঃ উঃ, পৃঃ ৪০২। ১৯ মার্চেব চিঠিতে এমেবি বলেন, এব উদ্দেশ্য নয় চার্চিলের কোন প্রতিদ্বন্দ্বীকে বিপদে ফেলা। ডক্যুমেন্ট ৩৪৯, তদেব

৩১২। অ্যানেক্স টু ডক্যুমেন্ট ২৬৫, তদেব পৃঃ ৩৫৭-৫৮, অ্যানেক্স টু ডক্যুমেন্ট ২৮৩, তদেব পৃঃ ৩৮০

৩১৩। লিনলিথগোকে চার্চিল, ১০ মার্চ ১৯৪২

৩১৪। লিনলিথগোকে এমেবিব তার, ১০ মার্চ ১৯৪২, সি এম ৩০৪

৩১৫। ক্রিপস তাঁর এ ব্যাখ্যা চার্চিলকে তাব মাবফত জানান ৪ এপ্রিল ১৯৪২, সি এম ৫১৯, ক্রিপসেব প্রেস কনফারেন্স বক্তৃতা ২২ এপ্রিল ১৯৪২, সি এম ৬৬৫

৩১৬। আর জে মুব, চার্চিল, ক্রিপস অ্যান্ড ইন্ডিয়া ১৯৩৯-৪৫ (১৯৭৯), পৃঃ ৮১

৩১৭। ক্যুপল্যান্ডেব ডায়েবি, ২৬ মার্চ ১৯৪২

৩১৮। তদেব, ৯ মার্চ ১৯৪২

৩১৯। ক্রিপসেব নোট, ২৩ মার্চ ১৯৪২, সি এম ৩৬৮, হডসন, দ্য গ্রেট ডিভাইড, পৃঃ উঃ, পৃঃ ৯৮

৩২০। মৌলানা আবুল কালাম আজাদ, ইন্ডিয়া উইনস ফ্রিডম, পৃঃ উঃ, পৃঃ ৫৭, ক্রিপসেব নোট, ২৫ মার্চ, ১৯৪২, সি এম ৩৭৯

৩২১। হডসন, পৃঃ উঃ, পৃঃ ১০৩

৩২২। বি শিববাও, 'ইন্ডিয়া—১৯৩৫-৪৭', ফিলিপস ও ওয়েনবাইট (সং), দ্য পার্টিসন অব ইন্ডিয়া পলিসিজ অ্যান্ড পাবসপেক্টিভস্, ১৯৩৫-৪৭ (১৯৭০), পৃঃ ৪২৮

৩২৩। সি এম ৩৮৪

৩২৪। সি এম ৪৪০

৩২৪ক। গান্ধী এইসব কথা লুই ফিসাবকে আবও পবিষ্কাব ভাবে বলেন ১৯৪২-এব ৪ জুন। লুই ফিসাব, এ উইক উইথ গান্ধী, পৃঃ ১৪-২০

৩২৫। সি এম ৪১২ ও ৪১১

৩২৬। সি এম ৪৪০

৩২৭। পিনেলেব ডায়েবি ৩০ মার্চ ১৯৪২, সি এম ৪৫৪

৩২৮। তদেব

৩২৯। আব জি ক্যুপল্যান্ড, ইন্ডিয়ান ডায়েবি, ১৯৪১-৪২ (অক্সফোর্ড), ৩১ মার্চ ১৯৪২

৩৩০। সি এম ৪৪৯, ক্যুপল্যান্ডেব ডায়েবি, ৩১ মার্চ ১৯৪২, ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফাব অব পাওয়াব, ১ম খণ্ড, পৃ ৫৫৭-৫৮

৩৩১। হোম পল ২২১/৪২

৩৩২। সি এম ৫০৭

৩৩২ক। জওহবলাল নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ১২ খণ্ড, পৃঃ ১৮৮-৮৯, ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফাব অব পাওয়াব, ১ খণ্ড, পৃ ৬০৯

৩৩৩। ক্যুপল্যান্ডেব ডায়েবি, ৩ এপ্রিল ১৯৪২

৩৩৪। এমেরি ও চার্চিলকে লিনলিথগো, ৬ এপ্রিল ১৯৪২, সি এম ৫৩০

৩৩৫। ভি পি মেনন, দ্য ট্রানসফাব অব পাওয়াব ইন ইন্ডিয়া (ওবিয়েন্ট লংম্যান, ১৯৫৭), পৃঃ ১২৭-২৮

৩৩৬। জনসন-নেহরু সাক্ষাৎকাব, ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফাব অব পাওয়াব, ১ম খণ্ড, পৃঃ ৬৬৫-৬৬

৩৩৭। বিভিন্ন ফর্মুলাব জন্য তদেব, পৃ ৬৯৯-৭০০। নেহরু জনসনকে কংগ্রেসেব দাবি স্পষ্ট কবে জানান ৮ এপ্রিলেব চিঠিতে। নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ১২ খণ্ড, পৃঃ ১৯৭-৯৯

৩৩৮। ভাইসবয়কে ওয়াব ক্যাবিনেট ১০ এপ্রিল ১৯৪২, ক্রিপসকে চার্চিল, ১০ এপ্রিল ১৯৪২। ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্য ট্রান্সফার অব পাওয়াব, পৃঃ ৭২০ ২৬

৩৩৯। ক্রিপসকে আজাদ, ১০ এপ্রিল ১৯৪২ (নেহরুব খসড়া), তদেব, পৃঃ ৭২৬-৩০

৩৪০। ক্যুপল্যাণ্ডেব ডায়েবি, ১০ এপ্রিল ১৯৪২

৩৪১। ক্রিপসকে অ্যাগাথা হ্যাবিসন, ১৫ জানুয়াবি ১৯৪৩

৩৪২। ক্রিপসকে আজাদ, ১১ এপ্রিল ১৯৪২ (নেহরুব খসড়া), ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্যা ট্রানসফাব অব পাওয়াব, পৃঃ ৭৪৩-৪৫ ; কৃষ্ণ মেননকে নেহরু, ১৩ এপ্রিল, ১৯৪২, হোম পল ২২৫/৪২

৩৪৩। ইভলিন উডকে নেহরু, ৫ জুন ১৯৪২, নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ১২ খণ্ড পৃঃ ২৪১-৪২

৩৪৪। লিনলিথগোকে এমেবি, ১১ এপ্রিল, ১৯৪২

৩৪৫। লিনলিথগোকে এমেবি, ২ ফেব্রুয়াবি ১৯৪২, সি এম ৫৮

৩৪৬। রুজভেল্টকে জনসন, ১১ এপ্রিল ১৯৪২, ফবেন বিলেশন্‌স অব দ্য যু এস ১৯৪২, ১ খণ্ড, পৃঃ ৬৩১-৩২

৩৪৭। হপকিনসকে রুজভেল্ট (চার্চিলেব জন্য) ১১ এপ্রিল ১৯৪২, তদেব, পৃঃ ৬৩৩-৩৪

৩৪৮। নেহরুকে গান্ধী, ১৫ এপ্রিল ১৯৪২, নেহরু, আ বাঞ্চ অব ওল্ড লেটার্স, পৃঃ ৪৭০-৭১
৩৪৯। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৭৫ খণ্ড, পৃঃ ৩৭, ৭২
৩৫০। প্রেস বিবৃতি, ২৮ অক্টোবর ১৯৪১, তদেব, পৃঃ ৬১
৩৫১। এ আই সি সি-তে বক্তৃতা, তদেব, পৃঃ ২২৪
৩৫২। হোরেস অ্যালেকজাণ্ডারকে গান্ধী, ২২ এপ্রিল, ১৯৪২, গান্ধী স্মারকনিধি, ১৪৩৪
৩৫৩। বল্লভভাইকে গান্ধী, ২২ এপ্রিল ১৯৪২, সম্পূর্ণ রচনাবলী, ৭৬ খণ্ড, পৃঃ ৬১-৬২
৩৫৪। ওয়ার্কিং কমিটিতে যে খসড়াগুলি নিয়ে আলোচনা হয় তা পাশাপাশি তুলে ধরা হয়েছে নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ১২ খণ্ড, পৃঃ ২৭৬-৮৫
৩৫৫। ওয়ার্কিং কমিটির আলোচনার জন্য, তদেব, পৃঃ ২৮৬-৯৩
৩৫৬। লিনলিথগোকে ক্রিপস, ১১ এপ্রিল ১৯৪২, ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ২য় খণ্ড, পৃঃ ৭৫২।
৩৫৭। গভর্নরদের লিনলিথগো, ১৬ এপ্রিল ১৯৪২, তদেব, পৃঃ ৭৯১-৯২
৩৫৮। লিনলিথগোকে স্যার জন হারবার্ট, ১৯ এপ্রিল ১৯৪২, তদেব, পৃঃ ৮০৩
৩৫৯। সুবোধ রায় (সং), কম্যুনিজম ইন ইণ্ডিয়া আনপাবলিশড ডকুমেণ্টস ১৯৩৫-৪৫ (কলকাতা ১৯৭৬) পৃঃ ৩৬৩-৭৫। এটি এন এম যোশীর মাধ্যমে বোম্বাই-এর লাট লামলি ও হোম মেম্বার ম্যাক্সওয়েলের দৃষ্টিগোচর করা হয়
৩৬০। তদেব, পৃঃ ৩৭৯-৮২, বিশেষত, পৃঃ ৩৮২
৩৬১। লুই ফিশারের সঙ্গে গান্ধীর কথোপকথনের জন্য, গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৭৬ খণ্ড, অ্যাপেনডিক্স V. পৃঃ ৪২৭-৫১ টোয়াইন্যামের মতে এই শর্তে নেহরু গান্ধীকে সমর্থন করেন। লিনলিথগোকে টোয়াইন্যাম, ২৪ জুন ১৯৪২, ম্যানসারগ ইত্যাদি (সং), দা ট্রান্সফার অব পাওয়ার, ২ খণ্ড পৃঃ ২৬৪
৩৬২। নেহরু, সিলেক্টেড ওয়ার্কস, ১২ খণ্ড, পৃঃ ৩৮৬-৪০০
৩৬৩। নেহরুকে গান্ধী, ১৩ জুলাই ১৯৪২, গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৭৬ খণ্ড, পৃঃ ২৯৩-২৯৪
৩৬৪। এমেরিকে লিনলিথগো, ১৭ জুলাই, ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রান্সফার অব পাওয়ার, ২য় খণ্ড, পৃঃ ৪০৭-৮
৩৬৫। হরিজন, ২৫ জুলাই ১৯৪২
৩৬৬। তদেব, ২ আগস্ট ১৯৪২
৩৬৭। লিনলিথগোকে এমেরি, ২৪ জুলাই ১৯৪২, ম্যানসারগ ইত্যাদি (সং), পূঃ উঃ, পৃঃ ৪৫৪-৫৫
৩৬৮। নোট অন লেটার ফ্রম হোরেস অ্যালেকজাণ্ডার, ৩ আগস্ট, গান্ধী স্মারকনিধি, ১৪৩৮
৩৬৯। নেহরু পেপার্স, ফাইল নং ৩১B, ১৩০ খণ্ড, পৃঃ ৪১৯ ২৩
৩৭০। অ্যাসোসিয়েটেড প্রেসের সঙ্গে সাক্ষাৎকার, ৬ আগস্ট, ১৯৪২, গান্ধীজিজ করেসপণ্ডেন্স উইথ দ্য গভর্মেন্ট, ১৯৪২-৪৪, পৃঃ ৫৪-৫৫
৩৭১। ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রান্সফার অব পাওয়ার, ২ খণ্ড, পৃঃ ৬২১-২৪, এর ৪টি খসড়া নেহরুর কাগজপত্রে পাওয়া যাবে
৩৭২। ফাইল নং ৩৫৯০/ H/V1-6 পুলিশ কমিশনারের অফিস, মহারাষ্ট্র সরকারী অভিলেখাগার
৩৭৩। জাতির প্রতি বাণী, ৯ আগস্ট, ভোর পাঁচটা--ডি আই জি, আই বি, পশ্চিমবঙ্গ সরকারের অভিলেখাগার
৩৭৪। গান্ধী, সম্পূর্ণ রচনাবলী, ৭৬ খণ্ড, পৃঃ ৩৯৬-৪০১
৩৭৫। গান্ধীকে লিনলিথগো, ১৩ জানুয়ারি ১৯৪৩
৩৭৬। লিনলিথগোকে গান্ধী, ১৯ জানুয়ারি ১৯৪৩
৩৭৭। **Paul Greenough, 'Political mobilization and the underground literature of the Quit India movement, 1942-44', Modern Asian Studies, 17, 3 (July 1983).**
৩৭৮। **Gail Omvedt, 'The Satara Prati Sarkar' in G Pandey (ed ) The Indian Nation in 1942, fn 3, pp 259-60**
৩৭৯। ম্যানসারগ ইত্যাদি (সং), দা ট্রান্সফার অব পাওয়ার, ২য় খণ্ড, পৃঃ ১০০২
৩৭৯ক। বাজার পত্রিকা, ৩১ ডিসেম্বর ১৯৪৫, সাক্ষাৎ বিবরণ বর্তমান লেখককে দেন অহিংস গান্ধীবাদী কুমারচন্দ্র জানা
৩৮০ নেহরু, ডিসকভারি অব ইণ্ডিয়া, পৃঃ ৪৮৭
৩৮১ ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রান্সফার অব পাওয়ার ইত্যাদি, ৬ খণ্ড, পৃঃ ২৭৪-৭৫
৩৮২ জয়প্রকাশ নারায়ণ, টুওয়ার্ডস স্ট্রাগল, ইত্যাদি
৩৮৩ গেইল ওমভেদ, 'দ্য সাতারা প্রতি সরকার', জ্ঞানেন্দ্র পাণ্ডে (সং), দ্য ইণ্ডিয়ান নেশন ইন ১৯৪২, পূঃ উঃ, পৃঃ ২৫১ ও পরবর্তী
৩৮৪। মৌলানা আবুল কালাম আজাদ, ইণ্ডিয়া উইনস ফ্রিডম, পূঃ উঃ, পৃঃ ৭৪-৮৪
৩৮৫। জ্ঞান পাণ্ডে (সং), দ্য ইণ্ডিয়ান নেশন ইন ১৯৪২, পৃঃ ১০৯-২০
৩৮৫ক। ম্যানসারগ ইত্যাদি (সং), দ্যা ট্রান্সফার অব পাওয়ার, ২ খণ্ড, পৃঃ ৬৬৯, ৬৮২-৮৩, এমেরিকে লিনলিথগো,

১২, ২১ আগস্ট ১৯৪২

৩৮৫ক। সতীশ সামন্ত ইত্যাদি, আগস্ট রেভল্যুশান অ্যান্ড টু ইয়ার্স ন্যাশনাল গভর্নমেন্ট ইন মিডনাপুর (কলকাতা, ১৯৪৬)

৩৮৬। Governor's Secretariat Papers, R/3/2/36/ I O L

৩৮৭। সুশীলকুমার ধাড়া, প্রবাহ, পৃঃ উঃ, পৃঃ ১৬৬-৬৮

৩৮৮। G B Home Pol. secret 10

৩৮৯। ফর্টনাইটলি রিপোর্ট, ২ সেপ্টেম্বর ১৯৪২, ১ নভেম্বর ১৯৪৩

৩৯০। সুশীলকুমার ধাড়া, প্রবাহ (১৩৯০), পৃঃ ১৪৫-৪৬

৩৯১। ওয়াভেলকে কেসি, ১৪ আগস্ট ১৯৪৪, L/P and J/5/151, I O L

৩৯২। ফর্টনাইটলি রিপোর্ট, ১ অক্টোবর, ১৯৪৪

৩৯৩। সুশীলকুমার ধাড়া, প্রবাহ, পৃঃ উঃ, পৃঃ ১৬০

৩৯৪। ম্যাক্স হারকোর্ট, 'কিষাণ পপ্যুলিজম ইত্যাদি', ডেভিড লো (সং), কংগ্রেস অ্যান্ড দ্য রাজ, পৃঃ উঃ, পৃঃ ৩১৫-৩৪৮

৩৯৫। অর্থনৈতিক অবস্থার জন্য ফর্টনাইটলি রিপোর্টস, ল্যান্ড রেভিনিউ অ্যাডমিনস্ট্রেশন রিপোর্টস, কালোবাজারী ইত্যাদির জন্য, District Officers Collection, Eur Mss F/80/17, p. 24 ও Eur Mss F 180/21, pp 43-48

৩৯৬। ফ্রান্সিস হাচিনস, স্পন্টেনিয়াস রেভল্যুশন দ্য কুইট ইন্ডিয়া মুভমেন্ট (দিল্লী, ১৯৫১), পৃঃ ২৩৩-৩৪, ২৫৪, এ সব ঘটনার বিবরণ দিয়েছেন

৩৯৭। লিনলিথগোকে (বিহারের ছোটলাট) স্টুয়ার্ট, ২৪ মার্চ ১৯৪২, Eur.Mss F 125/49

৩৯৮। কে কে দত্ত, হিস্টরি অব ফ্রিডম মুভমেন্ট ইন বিহার, ৩য় খণ্ড (পাটনা, ১৯৫৭), পৃঃ ২৬৮-৭৪

৩৯৯। বিহার ফর্টনাইটলি রিপোর্ট, সেকেন্ড হাফ অব ডিসেম্বর, ১৯৪৩

৪০০। আর নিবলেট, দ্য কংগ্রেস রেবেলিয়ান ইন আজমগড় আগস্ট-সেপ্টেম্বর ১৯৪২ ইত্যাদি, চন্দন মিত্র, 'পপ্যুলার আপরাইজিং ইন ১৯৪২ দ্য কেস অব বালিয়া', জ্ঞানেন্দ্র পাণ্ডে, দ্য ইন্ডিয়ান নেশন ইন ১৯৪২, পৃঃ উঃ, পৃঃ ১৭৫

৪০১। জ্ঞানেন্দ্র পাণ্ডে, 'দ্য রিভোল্ট অব আগস্ট ১৯৪২ ইন ইস্টার্ন যু পি অ্যান্ড বিহার', তদেব, পৃঃ ১৪৪-৪৫

৪০২। চন্দন মিত্র, পৃঃ উঃ, পৃঃ ১৮১

৪০৩। লিনলিথগোকে লামলি, ১ জানুয়ারি ও ৯ জুলাই, ১৯৪০, L/P & J/5/160 (I O.L)

৪০৪। ডেভিড হার্ডিম্যান, 'দ্য কুইট ইণ্ডিয়া মুভমেন্ট ইন গুজরাট', জ্ঞানেন্দ্র পাণ্ডে (সং), দ্য ইণ্ডিয়ান নেশন ইন ১৯৪২, পৃঃ উঃ, পৃঃ ৭৭

৪০৫। ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রান্সফার অব পাওয়ার, ২ খণ্ড, পৃঃ ৯০৫, গোবিন্দ সহায় আহমেদাবাদকে 'ভারতের স্টালিনগ্রাড' আখ্যা দেন। ফরটি টু রেবেলিয়ান (দিল্লী, ১৯৪৭), পৃঃ ১২৪

৪০৬। ফ্রান্সিস হাচিন্স, স্পন্টেনিয়াস রেভল্যুশন দ্য কুইট ইণ্ডিয়া মুভমেন্ট (নিউ দিল্লী, ১৯৭১), পৃঃ ৩৩৮

৪০৭। লিনলিথগোকে লামলি, ৩ অক্টোবর ১৯৪১, L/P & J/5/162/I O.L

৪০৮। নরহরি পারিখ, সরদার বল্লভভাই প্যাটেল, ২ খণ্ড (আহ্‌মেদাবাদ, ১৯৫৬), পৃঃ ৪৭৪-৭৫

৪০৯। মোরারজি দেশাই, দ্য স্টোরি অব মাই লাইফ, ১ খণ্ড (মাদ্রাজ, ১৯৭৪), পৃঃ ১৭৭-৮০

৪১০। লিনলিথগোকে লামলি ২৭ আগস্ট ১৯৪২, L/P & J/5/163, I.O L

৪১১। পি এন চোপরা, কুইট ইণ্ডিয়া মুভমেন্ট (উইকেনডেন রিপোর্ট), পঃ ৫৬

৪১২। তদেব, পৃঃ ১৯৭-৯৮

৪১৩। ৪১০ পাদটীকার মত

৪১৪। লিনলিথগোকে লামলি, ১ মে ১৯৪১ L/P & J/5/162

৪১৫। ফর্টনাইটলি রিপোর্ট, আগস্ট ১৯৪২, L/P & J/5/163

৪১৬। ওম ভেদ (Om Vedt) 'দ্য সাতারা প্রতি সরকার', জ্ঞানেন্দ্র পাণ্ডে (সং), দ্য ইণ্ডিয়ান নেশন ইন ১৯৪২, পৃঃ উঃ, পৃঃ ২২৫

৪১৭। তদেব, পৃঃ ২৪২

৪১৮। তদেব, পৃঃ ২৫৪

৪১৯। সুমিত সরকার, 'পপ্যুলার মুভমেন্টস অ্যাণ্ড ন্যাশানাল লিডারশিপ, ১৯৪৫-৪৭', ইকনমিক অ্যাণ্ড পলিটিক্যাল উইকলি, ১৭, (অ্যানুয়াল নাম্বার, ১৯৮২)

৪২০। ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ৩ খণ্ড, পৃঃ ৩০৪

৪২১। তদেব, ডক্যুমেন্ট নং ৩৫৭, এন ৩ টু নং ৫৯৭

৪২২। এমেরিকে লিনলিথগো, ১৮ মার্চ ১৯৪৩, ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রান্সফার অব পাওয়ার, ৩ খণ্ড, ডক্যুমেন্ট নং ৫৯৭

৪২৩ । সারণী পাওয়া যাবে হোম্ পল ফাইল নং ৩/৫২/৪৩ (I)-এ ও হাচিনসের ইণ্ডিয়াজ রেভল্যুশন, পৃঃ ২৩০-৩১-এ ।

৪২৪ । ফেমিন কমিশন রিপোর্ট, পৃঃ ১৫

৪২৫ । এম ইসলাম, বেঙ্গল অ্যাগ্রিকালচার, ১৯২০-৪৬, (কেমব্রিজ, ১৯৭৮), সারণী ২ ১৯, পৃঃ ৭৫, অ্যাপেনডিক্স, পৃঃ ২০৫-১৬

৪২৬ । পেণ্ডেরেল মুন (সং), দ্য ভাইসরয়জ জার্নাল, পৃঃ ৩১

৪২৭ । সুমিত সরকার, মডার্ন ইণ্ডিয়া ১৮৮৫-১৯৪৭ (দিল্লী, ১৯৮৩), পৃঃ ৪০৬

৪২৮ । Order no 42611/X/G.S. (O) dated Ranchi 12/13 March 1942 on denial policy. Govt. of Bengal Defence Conf. file no 268 of 1942. ফজলুল হক মন্ত্রিসভাকে না জানিয়ে এসব কাজের নিন্দা করেছিলেন। সার জন হারবার্টকে হক, ২ আগস্ট ১৯৪২, বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি প্রোঃ ৫ জুলাই ১৯৪৩, LXV, পৃঃ ৪৬-৫৪

৪২৯ । ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, পৃঃ ৩৬১-৬৫

৪৩০ । চার্চিলকে ওয়াভেল, ২৪ অক্টোবর ১৯৪৪, মুন (সং), দ্য ভাইসরয়জ জার্নাল, পৃঃ ৯৬

৪৩১ । জি বি রেকর্ডস, ফাইল নং ৭২২/৪৪

৪৩২ । বি সি রায় পেপার্স, এন এম এম এল, ফাইল নং ১৪৬

৪৩৩ । লিনলিথগোকে হাববার্ট, ২৮ আগস্ট ১৯৪৩, ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, পৃঃ ১৮৮

৪৩৪ । এমেবিকে লিনলিথগো, ১০ আগস্ট ১৯৪৩, তদেব, পৃঃ ২০৮-০৯

৪৩৫ । তদেব, পৃঃ ১৯৬-২০০

৪৩৬ । পেণ্ডেরেল মুন (সং), ভাইসবয়জ জর্নাল, পৃঃ উঃ, পৃঃ ৩৫

৪৩৭ । ওয়েভেলেব মেমো, ১ নভেম্বব ১৯৪৩, ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফাব অব পাওয়াব, ৪ খণ্ড, পৃঃ ৪১৭-২৩

৪৩৮ । পেণ্ডেরেল মুন (সং), ভাইসবয়জ জর্নাল, পৃঃ উঃ, ২২ ডিসেম্বব ১৯৪৩, পৃঃ ৪২

৪৩৯ । তদেব, ৯ জানুযাবি ১৯৪৪, পৃঃ ৪৭

৪৪০ । কেসি ডায়েবি, Eur Mss 48/1, from January to July, 1944

৪৪১ । ভাবতবার্তা, ৯ ফেব্রুয়াবি ১৯৪৪, পেণ্ডেবেল মুন (সং), ভাইসবয়জ জার্নাল, পৃঃ ৫৪

৪৪২ । G. B Bengal Public Health Report for 1943 (Cal 1947), pp 48-49

৪৪৩ । এমেবিকে ওযাভেল, ১ নভেম্বব ১৯৪৩, ম্যানসাবগ ইত্যাদি (সং), দ্য ট্রানসফার অব পাওযাব, ৪র্থ খণ্ড, পৃঃ ৪৩৯

৪৪৪ । এ কে সেন, 'ফেমিন মবটালিটি এ স্টাডি অব দ্য বেঙ্গল ফেমিন অব ১৯৪৩', ই হবস্‌বম (সং), পেজেন্টস ইন হিস্টবি ।

৪৪৫ । ঐ, পভার্টি অ্যাণ্ড ফেমিনস অ্যান এসে অন এনটাইটলমেন্ট অ্যাণ্ড ডিপ্রাইভেশন (অক্সফোর্ড, ১৯৮১), পৃঃ ৭৭

৪৪৬ । পি আব গ্রীনাথ, প্রসপ্যারিটি অ্যাণ্ড মিজাবি ইন মডার্ন বেঙ্গল দ্য ফেমিন অব ১৯৪৩-৪৪ (অক্সফোর্ড ১৯৮২), পৃঃ ১৩৩-৩৬

৪৪৭ । সব প্রাদেশিক সবকারেব কাছে টটেনহ্যাম, ২০ সেপ্টেম্বব ১৯৪৩, হোম পল, ফাইল নং ৭/৫/৪৪—পল (1) অব ১৯৪৪

৪৪৮ । জি অধিকাবী (সং), পাকিস্তান অ্যাণ্ড ন্যাশানাল য়ুনিটি । (৩য সংস্কবণ, বোম্বাই ১৯৪৪) ।

৪৪৯ । গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৭৬ খণ্ড, পৃঃ ৩৮৪

৪৫০ । কবেসপণ্ডেস বিটুইন মহাত্মা গান্ধী অ্যাণ্ড পি সি যোশী, মোহন কুমাবমঙ্গলমকে গান্ধী, ২৪ মে, ১৯৪৫ । সম্পূর্ণ রচনাবলী, ৮০ খণ্ড, পৃঃ ১৪৪-৪৫

৪৫১ । গান্ধীকে যোশী, ১ ফেব্রুযাবি ১৯৪৫, গান্ধী, সম্পূর্ণ বচনাবলী, ৭৯ খণ্ড, অ্যাপেনডিক্স II পৃঃ ৪৩৯-৪০

৪৫২ । ই এম এস নাম্বুদ্রিপাদ, বোমিনিসেন্সেস অব অ্যান ইণ্ডিযান কম্যুনিস্ট, পৃঃ উঃ, পৃঃ ৯৮

৪৫৩ । তদেব, পৃঃ ৯৯-১০০

৪৫৪ । তদেব, পৃঃ ১০৪

৪৫৫ । সবোজ মুখোপাধ্যায, ভাবতেব কম্যুনিস্ট পার্টি ও আমবা, ২ খণ্ড (১৯৪১-১৯৪৭), (কলকাতা ১৯৮৬), পৃঃ ২৭

৪৫৬ । তদেব, পৃঃ ১১৬

৪৫৭ । এ যুগের নানা সাংস্কৃতিক কাজেব বর্ণনা দিয়েছেন হীবেন মুখোপাধ্যায় 'তবী হতে তীব'-এ । সুধী প্রধানেব মার্ক্সিস্ট কালচারাল মুভমেন্ট ইন ইণ্ডিয়া গ্রন্থ এবং বিষ্ণু দে'ব কিছু প্রবন্ধ দ্রষ্টব্য । সবোজ মুখার্জি ফেলো ট্রাভেলাবদেব তালিকা দিয়েছেন, পৃঃ উঃ, পৃঃ ১৫০, তাদেব মধ্যে পার্টিব লোকেব, পৃঃ ১৫১-তে ।

৪৫৮ । জ্যোতি বসু, জনগণেব সঙ্গে (কলকাতা, ১৯৮৬), পৃঃ ২৩-২৪

৪৫৯ । সরোজ মুখোপাধ্যায়, পৃঃ উঃ, পৃঃ ১৪৯

৪৬০ । মৌলানা আজাদ, ইণ্ডিয়া উইনস ফ্রিডম, পৃঃ উঃ, পৃঃ ৪১

৪৬১। লিনলিথগোকে এমেরি, ২৯ জানুয়ারি ১৯৪৩, ম্যানসারগ ইত্যাদি (সং) দ্য ট্রান্সফার অব পাওয়ার, ৩ খণ্ড, পৃঃ ৫৬০-৬২

৪৬২। এমেরিকে লিনলিথগো, ২৮ জানুয়ারি ১৯৪৩, তদেব, ডক্যুমেন্ট নং ৩৬৬

৪৬৩। লিনলিথগোকে এমেরি, ১৩ নভেম্বর ১৯৪২, তদেব, ডক্যুমেন্ট নং ১৭৮ , ১ ফেব্রুয়ারি ১৯৪৩, তদেব, ডক্যুমেন্ট নং ৩৭৪

৪৬৪। লিনলিথগোকে চার্চিল, ২৮ ফেব্রুয়ারি ১৯৪৩, তদেব, পৃঃ ৭৪৪

৪৬৫। এমেরিকে লিনলিথগো, ২ মার্চ ১৯৪৩, তদেব, পৃঃ ৭৪৫-৪৬

৪৬৬। ইণ্ডিয়া কমিটি মিনিটস, ১৭ সেপ্টেম্বর ১৯৪৩, তদেব, ৪ খণ্ড, পৃঃ ১২০

৪৬৭। ইডেনকে এমেরি, ৯ মে ১৯৪৩, তদেব ৩ খণ্ড, ডক্যুমেন্ট নং ৬৯৫

৪৬৭ক। হোম পল ফাইল নং ১৭/৪/৪১ পল (I), শীলা সেন, পৃঃ উঃ, App IV

৪৬৭খ। জিন্নাকে নাজিমুদ্দিন, ১৪ ডিসেম্বর ১৯৪১, শীলা সেন, App V

৪৬৭গ। স্যার জন হার্বার্টকে হক, ২ আগস্ট ১৯৪২, ঐ, App VI

৪৬৮। ২০ নভেম্বর ১৯৪২ শ্যামাপ্রসাদ পদত্যাগ করেন। তাঁর আক্রমণের প্রধান লক্ষ্য ছিল প্রত্যেক প্রশাসনিক ব্যাপারে সরকারী কর্মচারীদের হস্তক্ষেপ। ব্রুমফিল্ড, পৃঃ উঃ, পৃঃ ২৮২, শীলা সেন, পৃঃ ১৪১-৪২

৪৬৯। জিন্নাকে ইসপাহানি, ১৩ মার্চ ১৯৪৩, জায়দি (সং), এম এ জিন্না—ইসপাহানি করেসপণ্ডেন্স (করাচী, ১৯৭৭), পৃঃ ৩২৫-২৬

৪৭০। ইসপাহানিকে জিন্না, ৩ এপ্রিল ১৯৪৩, তদেব, পৃঃ ৩৪০

৪৭১। জিন্নাকে ইসপাহানি, ১৫ এপ্রিল ১৯৪৩, তদেব, পৃঃ ৩৫৪-৫৫

৪৭২। শীলা সেন, পৃঃ উঃ, পৃঃ ১৮২

৪৭৩। স্টিফেন ওরেন, 'দ্য শিখস, কংগ্রেস অ্যাণ্ড দ্য য়ুনিয়ানিস্টস ইন ব্রিটিশ পাঞ্জাব, ১৯৩৭—১৯৪৫', মডার্ন এশিয়ান স্টাডিজ, ৮, ৩ (১৯৭৪), পৃঃ ৪০৯

৪৭৪। চৌধুরী খলিকুজ্জমান, পৃঃ উঃ, পৃঃ ২৫৪

৪৭৫। লিয়াকত আলি খাঁকে হক, ৮ সেপ্টেম্বর ১৯৪১, জামিল-উদ-দিন আহমদ (সং), হিস্টরিক ডক্যুমেন্টস অব দ্য মুসলিম ফ্রিডম মুভমেন্ট (লাহোর, ১৯৭০), পৃঃ ৪১৮-১৯

৪৭৬। এস এম ইসমাইলকে জিন্না, ২৫ নভেম্বর ১৯৪১

৪৭৭। ম্যানসারগ ইত্যাদি (সং), দ্য ট্রান্সফার অব পাওয়ার, ৩ খণ্ড, পৃঃ ৯১৮-২১

৪৭৮। এমেরিকে লিনলিথগো, ১০ জুন ১৯৪৩, তদেব, পৃঃ ১০৫২-৫৩

৪৭৯। ঐ, ১৯ জুলাই ১৯৪৩, তদেব, ৪ খণ্ড, ডক্যুমেন্ট নং ৫৩

৪৮০। ঐ, ১ অক্টোবর ১৯৪৩, তদেব, পৃঃ ৩৪৯-৫০

৪৮১। তদেব, ডক্যুমেন্ট নং ১২৭ , ওয়াভেলকে মুডি (বিহারের লাট), ২৭ অক্টোবর ১৯৪৩, তদেব, ডক্যুমেন্ট নং ১৯০

৪৮২। ভারত সরকার (হোম)—সব প্রাদেশিক সরকারকে, ২১ আগস্ট ১৯৪৪ তদেব, ডক্যুমেন্ট নং ৬৬৯, পৃঃ ১২১২ ১৩

৪৮৩। চার্চিলকে এমেরি, ১৬ এপ্রিল ১৯৪৩, তদেব, ৩ খণ্ড, ডক্যুমেন্ট নং ৬৫৪, পৃঃ ৮৯৫-৯৭

## Evidence of the Regional incidence of the 'Quit India movement' and its suppression, for the period ending 31 December 1943.

| Category | Madras | Bombay | Bengal | United Provinces | Punjab | Bihar | Central Provinces | Assam | North-West Frontier Province | Orissa | Sindh | Delhi | Coorg | Total |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| **Government servants (excluding those of the Central Government)** | | | | | | | | | | | | | | |
| **Police** | | | | | | | | | | | | | | |
| Number of occasions on which police fired | 21 | 226 | 63 | 116 | — | 96 | 42 | 4 | 1 | 9 | — | 22 | — | 601 |
| Number of casualties inflicted, fatal | 39 | 112 | 87 | 207 | — | 166 | 45 | 15 | 3 | 69 | — | 20 | — | 763 |
| Number of casualties inflicted, non-fatal | 86 | 400 | 149 | 458 | — | 508 | 181 | 19 | 13 | 111 | — | 10 | — | 1941 |
| Number of casualties suffered, fatal | — | 6 | 5 | 16 | — | 26 | 8 | — | — | 1 | 1 | — | — | 63 |
| Number of casualties suffered, non-fatal | 91 | 563 | 180 | 333 | — | 342 | 256 | 17 | 52 | 26 | 90 | 62 | — | 2012 |
| Number of defections from police | 1 | 6 | 6 | 2 | — | 205 | 2 | — | — | — | — | — | — | 216 |
| Other Government Servants | | | | | | | | | | | | | | |
| Number of attacks on other Government servants, fatal | — | 1 | — | 3 | — | 4 | 2 | — | — | — | — | — | — | 10 |
| Number of attacks on other Government servants, non-fatal | 19 | 50 | 14 | 141 | — | 87 | 39 | — | — | 13 | — | 1 | — | 364 |
| Number of defections from other Government services | — | 3 | — | 9 | — | 4 | — | — | 5 | — | — | — | 1 | 22 |
| **Damage to property (excluding Central Government property)** | | | | | | | | | | | | | | |
| Number of police stations or | 5 | 46 | 4 | 42 | — | 72 | 29 | 4 | — | 5 | — | 1 | — | 208 |

| | | | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| outposts etc destroyed or severely damaged | | | | | | | | | | | | | | | |
| Number of the other Government buildings destroyed or severely damaged | | 50 | 318 | 95 | 45 | 2 | 103 | 41 | 64 | 1 | 25 | — | 4 | 1 | 749 |
| Number of public buildings other than Government buildings, e. g., municipal property, schools, hospital, etc., destroyed or severely damaged | | 57 | 152 | 58 | 37 | 4 | 92 | 45 | 66 | — | 8 | 2 | 4 | — | 525 |
| Number of important private buildings destroyed or severly damaged | | 11 | 38 | 29 | 3 | 5 | 119 | 2 | 61 | — | 2 | 1 | 2 | — | 273 |
| Estimated loss to Government | Rs | 225192 | 945410 | 171876 | 363366 | 1000 | 354720 | 424840 | 284582 | 200 | 46549 | 1904 | 15456 | 120 | 2735125 |
| Estimated loss to other parties | Rs | 916025 | 563581 | 55391 | 102778 | 105000 | 495231 | 167270 | 194847 | — | 33598 | 2932 | 370376 | 245 | 3007274 |
| **Cases of sabotage** | | | | | | | | | | | | | | | |
| Number of bomb explosions | | 17 | 447 | 51 | 60 | — | 8 | 10 | 10 | 1 | — | 50 | — | 10 | 664 |
| Number of bombs or explosives discovered without damage | | 35 | 738 | 106 | 157 | 1 | 218 | 18 | 9 | 1 | — | 13 | 11 | 12 | 1319 |
| Number of cases of sabotage to roads | | 32 | 78 | 57 | 84 | — | 169 | 7 | 43 | — | 4 | — | — | — | 474 |
| Number of cases in which collective fines imposed | | 41 | 73 | 20 | 7 | — | 16 | 3 | 1 | — | — | 5 | — | 7 | 173 |
| Amount of collective fines imposed | Rs | 1034359 | 817950 | 605503 | 3176973 | — | 2660765 | 344595 | 33948 | — | 27750 | — | — | — | 9007382 |
| Number of sentences of whipping inficted | | 295 | 17 | 2 | 1252 | — | 340 | 282 | — | — | 9 | — | — | — | 2562 |
| Number of arrests made | | 5859 | 24416 | 4818 | 16796 | 2501 | 16202 | 8753 | 2707 | 2339 | 2806 | 3689 | 90 | 860 | 91836 |
| Number of local authorities superseded under Defence Rule 38 B or otherwise | | 27 | 19 | 11 | 7 | — | 3 | 35 | — | — | 5 | — | 1 | — | 108 |

Source: Home Political File 3/52/43(1), quoted in Hutchins, India's Revolution, pp 230-1

# চতুর্থ পর্ব

॥ ১ ॥

চলো দিল্লি পুকারকে
কৌমী নিশান সাম্‌হাল কে
লাল কিল্লে গাঢ় কে
লঢ়য়ায়ে যা লঢ়য়ায়ে যা

প্রসঙ্গান্তরে যাবার পূর্বে 'ভারত ছাড়ো' আন্দোলন সম্পর্কে নেহরুব মন্তব্য স্মরণীয়। 'ডিসকভারি অব ইণ্ডিয়া' গ্রন্থে তিনি বলছেন, **"It was essentially a spontaneous mass upheaval...."** কিন্তু জনগণেব কাজে একটা দ্বিধা ও আত্মদ্বন্দ্ব প্রকট। "অহিংসাব যে বাণী কুড়ি বছরের অধিক কাল তাদের কর্ণকুহরে নিক্ষিপ্ত হয়েছে জনগণ তা ভুলে গিয়েছিল, তবু তারা, মনের দিক থেকে ও অন্যদিক থেকে, সম্পূর্ণ অপ্রস্তুত ছিল হিংসাকে সফল করতে। অহিংসাব শিক্ষাই তাদের মধ্যে দ্বিধা সঞ্চাব করেছিল। ফলে ব্রিটিশ সরকারের বিরুদ্ধে জেহাদ হযেছিল 'মূঢ় ও অকালোচিত।'"[১] মহাত্মা গান্ধীব মধ্যেও নেহরু দেখেছিলেন অন্তর্দ্বন্দ্ব—একদিকে পৃথিবীব জন্য শান্তি, সত্য ও অহিংসাব বাণীবাহী 'প্রোফেট', অন্যদিকে জাতীয় নেতা—যিনি সমগ্র মনপ্রাণ দিয়ে স্বাধীনতা চাইছেন। রাজনৈতিক নেতারা, বিশেষভাবে সুবিধাবাদী বলে নয়, সর্বদা ব্যক্তিগত স্তবে কাজ কবতে পারে না। তাদের অন্যদের কাজ করাতে হয়, তাই অন্যদেব ভুল, ভ্রান্তি, ত্রুটি, বিচ্যুতি, সত্য উপলব্ধি করার সীমিত ক্ষমতা সবই মনে বাখতে হয। এভাবে নীতিব সঙ্গে আপোস কবতে করতে অনেক সময় নীতি বিসর্জন দিতে হয। গান্ধী যুদ্ধেব প্রথমদিকে যে নীতি সঙ্গত মনে করেছিলেন তা ইংরেজদের বাধা না দেওযাব নীতি (policy of non-embarrassment)। আন্তর্জাতিক পবিস্থিতি সম্বন্ধে তিনি অজ্ঞ ছিলেন না। কিন্তু তার সঙ্গে ক্রমশ বাড়ছিল ব্রিটিশ একগুঁয়েমি ও দমননীতির বিরুদ্ধে একটা তীব্র প্রতিবাদের স্পৃহা। আন্তর্জাতিকতার দোহাই দিযে ব্রিটিশ স্বৈবতন্ত্র মেনে নিতে নিতে ভারতে আত্মিক অবনয়ন অনিবার্য। তখন ভাবতেব কি আব জাপানী আক্রমণ প্রতিরোধ করার মত প্রতিজ্ঞা বা শক্তি অবশিষ্ট থাকবে? তা ছাড়া ভাবত কি সব নির্যাতিত শোষিত ঔপনিবেশিক জনগোষ্ঠীর প্রতীক নয়? ভাবতই হচ্ছে সেই নিকষ যাতে ব্রিটেন ও আমেবিকাব গালভবা নীতির কতটুকু খাঁটি তা যাচাই হবে। তাঁর মনে হচ্ছিল—এই পরস্পববিরোধী নীতি মিলিয়ে, এখুনি একটা কিছু না করলে তাঁর জীবনের সব কাজ ব্যর্থ হবে। খুব মরিয়া না হলে তিনি অহিংসানীতি ত্যাগ করে মিত্রশক্তির সঙ্গে পূর্ণ সহযোগিতা করতে রাজি হতেন না। **"....he swallowed the bitter pill, so over-powering was his desire that some settlement should be arrived at to enable India to resist the aggressor as a free nation".** তা যখন হল না তখন জনগণের উত্তেজিত ক্রুদ্ধ

মেজাজের প্রতিনিধিত্ব করলেন তিনি। মনস্তত্ত্বের দিক থেকে যুক্তির স্থান নিল আবেগ। বর্তমান ক্লৈব্যের অসহনীয় যন্ত্রণার পরিবর্তে অজানিতের পথে ঝাঁপিয়ে পড়া শ্রেয় মনে হল। "It was better to jump into the uncharted seas of action and do something, rather than be the tame objects of a malign fate."[২]

আগেই আমরা দেখিয়েছি এ রকম একটা মনোভাব নেহরুর হলেও গান্ধীর ওপর তা আরোপ করা ঠিক হবে না। জেল থেকে গান্ধী বড়লাটের সঙ্গে যে চিঠিপত্র চালিয়েছিলেন তাতে একথা স্পষ্ট। অসহিষ্ণু যে তিনি আদৌ হননি তা নয়। লুই ফিশারের সঙ্গে কথোপকথনে একটা তিক্ততার ও উগ্রতার সুর ধরা পড়ে। তবু তিনি সত্যি কি চাইছিলেন তা এ. আই. সি. সি. প্রস্তাব পাস হবার পর (৮ আগস্ট) শনিবার রাত্রে যে বক্তৃতা দেন তা থেকে বোঝা যায়। অথচ সরকারের হঠকারিতা সংঘর্ষকে ত্বরান্বিত করল। "The precipitate action of the Government leads one to think that they were afraid that the extreme caution and gradualness with which the Congress was moving towards direct action, might make world opinion veer round to the Congress as it had already begun doing, and expose the hollowness of grounds for the Government rejection of the Congress demand."[৩] এই প্রসঙ্গে নেহরুর সঙ্গে তাঁর বিতর্কের উল্লেখ করেছেন তিনি। চীন ও রাশিয়ার বিপদে মুহ্যমান নেহরু সাম্রাজ্যবাদের সঙ্গে পুরনো কলহ ভুলতে চেয়েছিলেন। গান্ধীর চেয়েও তিনি নাৎসীবাদ ও ফাসীবাদকে বেশি ঘৃণা করেন। "I argued with him for days together. He (Nehru) fought against my position with a passion that I have no words to describe. But the logic of facts overwhelmed him He yielded when he saw clearly that without the freedom of India that of the other two (Russia and China) was in great jeopardy." গান্ধীর সিদ্ধান্ত—ভারত সাম্রাজ্য আঁকড়ে ধরে থাকার অব্যক্ত সংকল্পই সরকারকে এমন অনমনীয় করেছে। কোনও একটা সময় এমেরি ও লিনলিথগো সব দোষ গান্ধীর ওপর ফেলার নীতি নিয়েছেন। যেন কংগ্রেস নয়, শুধু গান্ধীই, সব অঘটনের মূল (fons et origo)। তাঁকে হিংসামূলক ঘটনার নিন্দা করতে বলা হচ্ছে, অথচ তার উৎস কিছু সেন্সর করা খবরের কাগজ! "I must own that I thoroughly distrust those reports." তাঁর অনশন করা ছাড়া পথ নেই—তবে যদি বড়লাট দেখিয়ে দিতে পারেন তিনি কি কি ভুল করেছেন, তিনি তা সংশোধন করতে প্রস্তুত। "You can send for me or send some one who knows your mind and can carry conviction." এই চিঠিতে আলাপ আলোচনা শুরু করতে আবেদন জানানই হয়েছে।[৪] বড়লাট উত্তরে লিখলেন, খবরের কাগজে প্রকাশিত বিবরণ সবই সত্য—"I only wish they were not, for the story is a bad one." গান্ধী যদি পুনরায় আপন পথে প্রত্যাবর্তন করতে চান ও যা ঘটেছে তার সঙ্গে সংস্রব ত্যাগ করেন তবে বড়লাট সব ব্যাপারটা পুনর্বিবেচনা করতে রাজি।[৫] গান্ধী বললেন, এ তাঁর হুমকির উত্তরে পালটা হুমকি। "My letter of 31st December was a growl against you. Yours is a counter growl." কিন্তু দেশব্যাপী দুর্ভিক্ষের পরিপ্রেক্ষিতে এ ধরনের ওতোর-চাপান অশোভন।[৬] উত্তরে বড়লাট স্বীকার করলেন—অহিংসায় গান্ধীর বিশ্বাস অটল হতে পারে, কিন্তু এ কথা তাঁর অনুচরদের সম্বন্ধে

সত্য নয়। তা ছাড়া তাদের আদর্শ থেকে পতন শত শত লোকের জীবনহানির জন্য দায়ী, আরো বেশি লোকের সম্পত্তিহানির জন্য। ভারত সরকারের ওপর দোষারোপ তো তথ্যবিরোধী। গান্ধীর বিশেষ কোন প্রস্তাব থাকলে তিনি বিবেচনা করতে রাজি, কিন্তু কংগ্রেসকে নিজের কাজ যথার্থ প্রতিপন্ন করতে হবে।[৭] উত্তরে গান্ধী আবার সরকারকে হিংসার বিস্ফোরণের জন্য দায়ী করলেন, জানতে চাইলেন আগস্ট প্রস্তাবের কোন অংশটা আপত্তিকর। সেখানে অহিংসার বিরুদ্ধে কিছুই বলা হয়নি, বরং ফাসীবাদের বিরুদ্ধেই বলা হয়েছিল, যুদ্ধে সাহায্য দেবার কথাই বলা হয়েছিল। এ অবস্থায় অনশন ব্যতীত উপায় নেই এবং ৯ই ফেব্রুয়ারি থেকে একুশ দিন তিনি অনশন করবেন। "The fast can be ended sooner by the Government giving the needed relief."[৮] এখানেও আলোচনা শুরু করার আবেদনের সুর শুনতে পাওয়া যায়। উত্তরে বড়লাটের সুর অত্যন্ত কড়া। প্রথমে তিনি বললেন, অনশন দায়িত্ব এড়াবার সহজ পথ ("an easy way out")। দ্বিতীয়ত, এ তো এক ধরনের ব্ল্যাকমেইল। "I regard the use of a fast for political purposes as a form of political blackmail (himsa) for which there can be no moral justification."[৯] গান্ধীর আর কোন উপায় রইল না। তবু তিনি একে ব্ল্যাকমেইল বলতে রাজি হলেন না—তাঁর মতে এটা "appeal to the Highest Tribunal for justice which I have failed to secure from you. If I do not survive the ordeal I shall go to the judgement seat with the fullest faith in my innocence. Posterity will judge..."[১০] আমরা জানি যুদ্ধের সেই সংকটময় মুহূর্তে, ভাগ্য যখন যে কোনো দিকে ঝুঁকতে পারে, এ সব আধ্যাত্মিক কথার কোনো মূল্য ছিল না লিনলিথগো, এমেরি, চার্চিলের কাছে। গান্ধীর নিঃশর্ত মুক্তির জন্য রাজাগোপালাচারির আবেদন অগ্রাহ্য করলেন বড়লাট। চার্চিল বললেন, "বুড়ো বদমাস (rascal) এই তথাকথিত অনশন থেকে আরো ভালোভাবেই বেরিয়ে আসবে।" কয়েকজন কাউন্সিলরের পদত্যাগ আমল দিলেন না তাঁরা। লিনলিথগো একে গান্ধীর একটা বড় রকমের পরাজয় বলে মনে করেছিলেন। ১৯৪৩-এর ১ অক্টোবর দর্পিত লিনলিথগো জানাচ্ছেন, "হতে পারে আপাতত একটা রাজনৈতিক অচলাবস্থা চলছে কিন্তু কোনও মানবিক চাতুর্য দ্বারা আমি তা দূর করতে পারব না।" "The Working Committee are in jail and forgotten. One hardly ever sees a reference to them in the press. Gandhi is equally out of the way of doing mischief,.... Rajagopalachari is the principal mouthpiece at the moment,....But he has no settled policy and nothing to offer. The Muslims who have immensely strengthened their position during the last 3 or 4 years, are solid, more bitterly communal than ever....."[১১]

১৯৪৩-এর সেপ্টেম্বরে ওয়াভেল পরবর্তী বড়লাটের পদে মনোনীত হলেন। নতুন বড়লাটের জন্য নির্দেশনামা তৈরি করলেন স্বয়ং প্রধানমন্ত্রী। তাতে ছিল: "The declarations of H. M. G. in favour of the establishment of a self-governing India as an integral member of the British Empire and Commonwealth of Nations remain our inflexible policy. You will make, as occasion warrants, any proposals which you consider

may achieve that end. You will not be deterred from making such proposals by the fact that the war is still proceeding; but you will beware above all things lest the achievement of victory and the ending of miseries of war should be retarded by undue concentration on political issues while the enemy is at the gate."[১২] ওয়ার ক্যাবিনেটের ৭ অক্টোবরের সিদ্ধান্তে গুরুত্ব দেওয়া হয়েছিল জাপানীদের বিরুদ্ধে অভিযান, দুর্ভিক্ষ প্রতিকারের জন্য খাদ্য সরবরাহ ব্যবস্থা এবং সমাজসংস্কারবিষয়ক আইন প্রণয়নের (!) ওপর। 'ভারত ছাড়ো' আন্দোলনকে সম্পূর্ণ পরাভূত করে বিজয়ী চার্চিল ১৯১৯-এর শাসন সংস্কারে ফিরে যেতে চাইছিলেন। যেন আর তা যাওয়া যায়। ভারতবর্ষ সম্বন্ধে চার্চিলের রাজনৈতিক দৃষ্টি এতই অন্ধ ছিল।

সরজমিনে উপস্থিত ভাবী বড়লাট এতটা অন্ধ ছিলেন না। ওয়াভেল সম্বন্ধে শ্রেষ্ঠ আকরগ্রন্থ হল পেণ্ডেরেল মুন সম্পাদিত The Viceroy's Journal (লণ্ডন, ১৯৭৩)। সমসাময়িক ঘটনার এমন সংক্ষিপ্ত কিন্তু সারবান বর্ণনা, ভারতীয় ও ব্রিটিশ নেতাদের ক্রিয়া প্রতিক্রিয়া ও উভয়ের মনস্তত্ত্বের এমন সুনিপুণ বিশ্লেষণ একজন কাঠখোট্টা প্রধান সেনাপতির কাছে আশা করা যায় না। ১৯৪৩-এর ২৪ জুনের ডায়েরিতে চার্চিলের ওপর তাঁর মন্তব্য থেকে বোঝা যাবে উভয়ের দৃষ্টিভঙ্গির পার্থক্য। ভারতীয় রঙরুটদের হাতে অত্যাধুনিক অস্ত্র দেওয়া হয়েছে শুনে চার্চিল চটে লাল হয়েছিলেন "he (Churchill) has a curious complex about India and is always loath to hear good of it and apt to believe the worst. He has still at heart his cavalry subaltern's idea of India; just as his military tactics are inclined to date from the Boer War." এমেরির মতও বিশেষ আলাদা ছিল না। ওয়াভেলের ২৭ জুলাই-এর ডায়েরিতে পড়ি, চার্চিলের কথাবার্তা শুনে এমেরি ওয়াভেলকে এক চিলতে কাগজে লিখে দেন—"(Churchill) knows as much of the Indian problem as George III did of the American colonies." ওয়াভেল একটা রাজনৈতিক সমাধান চাইছিলেন। অবশ্যই ভারতীয় নেতাদের সঙ্গে আলোচনা হবে তার প্রাথমিক পর্ব। ৭ অক্টোবরের ক্যাবিনেটে চার্চিল এই মনোভাবের বিরুদ্ধে তীব্র বিষোদ্গার করেন। ওয়াভেলের ভাষায়, তিনি "waved the bogey of Gandhi at every one." ক্যাবিনেট মন্ত্রীদের মেরুদণ্ডহীনতা দেখে ওয়াভেলের ঘেন্না ধরে যায়। ৮ অক্টোবর চার্চিল বলেন—"only over his dead body would any approach to Gandhi take place." ওয়াভেল বুঝতে পারেন, তিনি ভারত রওনা হলে চার্চিল তাঁকে অপদস্থ করার সব চেষ্টাই করবেন। তাঁর সন্দেহ অমূলক ছিল না। চার্চিলের গান্ধীবিদ্বেষ যেমন ১৯৩০-৩১ সালে সক্রিয় ছিল, তেমনি সক্রিয় ছিল ১৯৪২-৪৩ সালে। বরং আরও বেড়েছিল।

ওয়াভেলের সম্বন্ধে চার্চিলের কোনদিনই উচ্চ ধারণা ছিল না। যেটুকু বা ছিল তা ১৯৪২-এর শেষে আরাকান অভিযানের ব্যর্থতা ধূলিসাৎ করে দিয়েছিল। বস্তুত ১৯৪২-এর শেষে ব্রিটিশ বাহিনীর মনোবল শূন্যে ঠেকেছিল। আরাকান অভিযানের সেনাপতি জেনারেল আরুইন মাউণ্টব্যাটেনকে বলছেন, "He did not see how any unit at present in the front line could be counted on to hold in the event of the Japanese much-heralded 'march on Delhi', much less

stage an advance."[১৪] ভারতের প্রধান সেনাপতি অকিনলেকের নতুন অভিযান চালানোর সাহস ছিল না। ওয়াভেল ব্রহ্মের চীনা বাহিনীর মার্কিন সেনাপতি স্টিলওয়েলের সঙ্গে বনিয়ে চলতে পারছিলেন না। আরাকানে আরুইন স্লিমের সৎ পরামর্শ শোনেননি। ব্রিটিশ-ভারতীয় চতুর্দশ ডিভিজন অনভিজ্ঞ রংরুট নিয়ে গঠিত। অন্যদিকে মিয়াওয়াকির অধীনস্থ জাপ সৈন্য জঙ্গল ও নদীযুদ্ধে অভ্যস্ত, তদুপরি ব্রহ্ম বিজয়ের গর্বে বলীয়ান। বুথিয়াডং থেকে মংড সমগ্র 'টানেল অঞ্চলেব' পতন হলে মে (১৯৪৩) মাসে ব্রিটিশ সৈন্য পিছু হটল, পেছনে ফেলে এল ৫০০০ হতাহত। ক্রুদ্ধ চার্চিল খুঁজছিলেন নবীন, দক্ষ, যুদ্ধাভিজ্ঞ কাউকে নবগঠিত দক্ষিণ-পূর্ব এশিয়া কমাণ্ড (SEAC)-এর কর্তৃত্ব দিতে। এমেরি প্রথমে মাউন্টব্যাটেনের নাম তুললেন।[১৫] অনেক বাদানুবাদের পব, প্রধানত মার্কিন চাপে, মাউন্টব্যাটেন মনোনীত হন।[১৬] মেয়ে প্যামেলাকে তিনি লিখছেন, "My task is probably the biggest and most difficult which any Englishman has been given in war. To reconquer Burma, Malaya, the Dutch East Indies and all the places in which the British Empire's present forces received an unparalleled series of defeats on land, at sea, and in the air."

১৯৪৪-এব প্রথমে একদিকে গান্ধীমুক্তিব দাবি অন্যদিকে পাকিস্তানেব দাবি ছাড়া কিছুই শোনা যাচ্ছিল না।[১৭] ওযাভেল প্রথম মুখ খোলেন কেন্দ্রীয আইন পরিষদের বাজেট অধিবেশন (১৭ ফেব্রুযারি ১৯৪৪)-এ। কংগ্রেসেব অসহযোগ নিয়ে দুঃখ প্রকাশ কবে তিনি জানান 'ভ্রান্ত ও লাভহীন' এই আন্দোলন প্রত্যাহাব না কবলে বন্দীমুক্তি সম্ভব নয। ঠিক এই কথাই টটেনহ্যামের Congress Responsibility for Disturbances মাবফত স্ববাষ্ট্র বিভাগ জানিয়েছিল ভাবত সচিবকে।[১৮]

১৭ ফেব্রুযারিব বক্তৃতায ওযাভেল ক্রিপস প্রস্তাবই পুনরুত্থাপন কবেছিলেন কিন্তু তাতে ভাবতভাগেব বিরোধিতা কবা হযেছিল। ওযাভেল মনে কবতেন হিন্দু ও মুসলমানদেব এক রাষ্ট্রে থাকাই সমীচীন। অবশ্য বডলাটেব কোন বিশেষ ক্ষমতায হস্তক্ষেপ চলবে না। তাঁব ডায়েরি পডলে মনে হয বছবেব মাঝামাঝি পর্যন্ত সমাধানেব কোনো পথ তিনি খুঁজে পাচ্ছিলেন না। কংগ্রেসকে তুষ্ট কবার বাসনা তাঁব ছিল না, আবাব পাকিস্তানেব দাবি মানতেও তিনি অবাজি। সি পি-ব ছোটলাট টোযাইন্যাম তাঁকে লীগ ও রাজাজিকে সমর্থন করতে উপদেশ দিলে ওযাভেল ৩বা মার্চেব ডাযেবিতে মন্তব্য কবেছিলেন—"Hardly practical politics, I think."

১৯৪৪-এ তিনটে ঘটনা ঘটল। মার্চে গান্ধী তাঁর সঙ্গে পুনরায পত্রালাপ শুরু কবলেন। বাংলা ও পঞ্জাবের রাজনীতিতে পালাবদল ঘটল। সর্বোপবি, কোহিমা-ইম্ফল রণাঙ্গনে প্রচণ্ড যুদ্ধের পর, সম্মিলিত জাপ ও আই. এন. এ. অভিযান পর্যুদস্ত হল। শেষের ঘটনাটাই আগে আলোচনা করা দবকার, কাবণ ১৯৪২ থেকে ১৯৪৪ ভাবতের জনমানসে জাপ অভিযানের পুরোভাগে নেতাজীর আবির্ভাব, আসন্ন ব্রিটিশ পরাজয় ও সম্ভাব্য স্বাধীনতার যে আশাদীপ শত ঝঞ্ঝায়ও অনির্বাণ ছিল, তা চিরতরে নিবে গেল। SEAC গঠন, সেনাপতি রদবদল, গুর্খা সৈন্যের অধিকতর ব্যবহার, রাজকীয় বিমানবাহিনীর সাহায্য, বিশেষত বায়ুপথে রসদ সরবরাহ, অবস্থাটার আমূল পরিবর্তন সাধন করল।

১৯৪৪-এর জানুয়ারি মাসে স্লিমের অধীনস্থ ক্রিস্টিসন জাপানীদের মংড-বুথিয়াডং রেখার উপর আক্রমণার্থ প্রস্তুত হলেন। জাপানীরা ঠিক করল আত্মরক্ষার চেয়ে পাল্টা

আক্রমণই হবে সফলতর কৌশল। তাদের পরিকল্পনা হল চিন্দুইন পর্বতমালা থেকে পশ্চিমের দিকে অভিযান, ইম্ফলে কেন্দ্রীভূত ব্রিটিশ-ভারতীয় চতুর্থ কোরের যোগাযোগ ব্যবস্থা বিনাশ ও আরাকানস্থিত সৈন্যবাহিনী ধ্বংস। এই পবিকল্পনার সাংকেতিক নাম HA-GO. প্রধানত জেনারেল স্লিমের বুদ্ধিমত্তার ফলে তা ১৯৪৪-এর ২৪ ফেব্রুয়ারি প্রতিহত হয়। ব্রিটিশ ভারতীয় পঞ্চদশ কোরের হতাহতেব সংখ্যা দাঁড়ায় ৩৫০০-র ওপর। জাপানীদের মনোবল থাকে অক্ষুণ্ণ। শুধু 'হা-গো'র সেনাপতি হানাযাকে সরিয়ে আনা হল কর্নেল কোবাকে। তিনি ব্রিটিশদের কালাদান উপত্যকা থেকে বিতাড়িত করেন। অন্যদিকে আরম্ভ হয় জাপানীদের ইম্ফল অভিযান।

টিড্ডিম-ইম্ফল-কোহিমা রণাঙ্গনে তখন প্রতিরক্ষার দায়িত্ব ছিল ব্রিটিশ চতুর্থ কোবের ওপর। সিঙ্গাপুব বিজয়ী লেঃ জেঃ মুতাগুচি স্থির কবলেন লেঃ জেঃ ইযানাগিদার তেত্রিশতম ডিভিজন এই কোরকে আক্রমণ করবে। এব সাংকেতিক নাম ছিল U-GO। এব প্রধান লক্ষ্য ছিল ইম্ফলের ব্রিটিশ ঘাঁটি ধ্বংস কবে ব্রহ্মবক্ষা, আব আনুষঙ্গিক লক্ষ্য ছিল সুভাষচন্দ্রের অধীনস্থ ভারতের জাতীয় বাহিনীব সাহায্যে ভাবতেব মাটিতে বাজনৈতিক নিয়ন্ত্রণ প্রতিষ্ঠা। মুতাগুচি আবও তিন ডিভিজন কাজে লাগাতে চেযেছিলেন—(১) ইয়ামাউচির পঞ্চদশ ডিভিজন, যা শ্যাম থেকে ব্রহ্মে পৌঁছতে অনেক সময নিল, (২) তেত্রিশতম ডিভিজন, যার সঙ্গে ছিল সব সাঁজোযা গাড়ি ও ভাবী কামান এবং (৩) একত্রিশতম ডিভিজন (লেঃ জেনাবেল সাতোব অধীনে) যাকে বড পর্বতমালাব উপর দিযে কোহিমা পর্যন্ত যেতে হবে। চিন্দুইনের সমান্তবাল ব্রহ্মপুত্র উপত্যকা ববাবব দুশো মাইল ধবে এই তিন ডিভিজন আক্রমণ চালাবে। প্রশান্ত মহাসাগবে একেব পব এক পবাজযেব লজ্জা দূর কবতে প্রধানমন্ত্রী তোজো ও কাউন্ট তেবাউটি মুতাগুচিব এই ঝুঁকি নেওযা সমর্থন করলেন। তাঁদেব আশা ছিল, সুভাষ বসুব অধীনস্থ আই. এন. এ. (যাবা আবাকানে এরই মধ্যে সপ্তম ব্রিটিশ আর্মিব সঙ্গে ভাল লডেছে)-কে দেখে পূর্ব ভাবতে স্বতঃস্ফূর্ত অভ্যুত্থান ঘটবে। জাপানী সেনাপতি কাওযাবে জেদ ধবলেন জাপ ডিভিজনেব অন্তর্ভুক্ত কবতে হবে আই. এন. এ.-কে। শেষে বসুব সঙ্গে সমঝোতা হল ভাবতীযবা জাপানীদেব নেতৃত্বে যুদ্ধ কবলেও তাদের আলাদা সেকটব বরাদ্দ কবা হবে ও মুক্তাঞ্চল তাদেব হাতে অর্পণ করা হবে। সুভাষ ব্রিগেডের প্রথম ব্যাটেলিযান লডবে কালাদান উপত্যকায, অন্য দুই ব্যাটেলিয়ান চীন পর্বতমালায জাপানী সৈন্যদের সাহায্য কববে। তাদেব অবশ্য নিজস্ব কোনো বিমান বা কামান থাকবে না।

জাপানী তেত্রিশতম ডিভিজনকে নির্দেশ দেওযা হল টিড্ডিম ও টংভ্যাং-এ সপ্তদশ ভারতীয ডিভিজন ঘিরে ফেলতে ও তাবপব উত্তরে ইম্ফল সমতলের দিকে দ্রুত এগিয়ে যেতে। এর ফলে শিলচরগামী রাস্তা দু টুকবো হযে যাবে। পঞ্চদশ ডিভিজন চিন্দুইন অতিক্রম কবে উখরুল ধরে ইম্ফলের উত্তরে ডিমাপুব বাস্তা কেটে দেবে ও ব্রিটিশ বিংশতিতম ডিভিজনকে ঠেকিয়ে বাখবে। ইয়ামামোতো কালেমিও থেকে কাব উপত্যকা ধরে এগোবেন এবং পঞ্চদশ ডিভিজনকে সাহায্য করবেন। একত্রিশতম ডিভিজন নাগা পর্বতমালার ভেতর দিয়ে এগিয়ে কোহিমা দখল করবে এবং ডিমাপুর-ইম্ফল রাস্তার ওপর গিরিবর্ত্ম দখল করে বসবে। সুবিধে পেলে ডিমাপুরও দখল করবে তারা। মুতাগুচি এর জন্যে তিন সপ্তাহের বেশি সময় লাগা উচিত মনে করেননি।

এই জাপানী অভিযান মূলত প্রতিহত করার জন্য প্রস্তুত হচ্ছিল স্লিমের চতুর্দশ আর্মি। সর্বপ্রধান সেনাপতি মাউন্টব্যাটেন আদেশ দিতেন একাদশ আর্মি গ্রুপের নায়ক গিফার্ডকে।

এই আর্মির অধীনে ছিল আরাকানে পঞ্চদশ কোর (ক্রিস্টিসন), ইম্‌ফলে চতুর্থ কোর (স্কুনস্‌), নর্দার্ন কম্‌ব্যাট এরিয়া কমাণ্ড (স্টিলওয়েল) ও স্পেশ্যাল ফোর্স (উইঙ্গেট)। পরে ব্রহ্মপুত্র উপত্যকার জন্য তেত্রিশতম কোর (স্টপফোর্ড) গঠিত হয় ও পঞ্চদশ কোরকে গিফার্ডের অধীনে আনা হয়। তেত্রিশতম কোরে সৈন্যসংখ্যা ছিল ৭৫,০০০।

স্লিম ও স্কুনের কৌশল হল, ইমফল আক্রান্ত হলে, দুই অগ্রগামী ডিভিজনকে (সপ্তদশ ও বিংশ) বিস্তৃত ইমফল সমতলে ফিরিয়ে আনা। সেখানে ট্যাঙ্ক, ভারী কামান, বৈমানিক সাহায্য দ্বারা জাপানী আক্রমণ প্রতিহত করা সহজ হবে। দরকার হলে আর এক ডিভিজন (পঞ্চম ভারতীয়) সৈন্য বায়ুপথে আনা হবে, এক প্যারাশুট ব্রিগেড ইম্‌ফল ও উখরুলে নামবে। পবে এর সঙ্গে এক ট্যাঙ্ক ব্রিগেডও যুক্ত হয়। সবসুদ্ধ প্রায় এক লক্ষ কুড়ি হাজার সৈন্য ইম্‌ফলে সমবেত হয়েছিল। রাজকীয় বিমানবাহিনী অধিকন্তু।

যে জাপানী পঞ্চদশ আর্মি চিন্দুইন অতিক্রম করল তাতে ছিল ৮৪,২৮০ জাপানী ও ৭০০০ ভাবতীয় সৈন্য। পবে আরও ৪০০ সৈন্য যোগ দেয়। ভারী কামানওয়ালা রেজিমেন্ট ছিল দুটি ও ট্যাঙ্ক বেজিমেন্ট একটি। ইয়ানাগিদা আক্রমণ শুরু করেন ৭-৮ মার্চ ১৯৪৪—মুখোমুখি হন সপ্তদশ ডিভিজনের। পূর্বেকাব পরিকল্পনা মত তাদের প্রত্যাহারেব আদেশ দেওয়া হল। ফেরবার পথে গুর্খাবা এত জাপ সৈন্য ধ্বংস করল যে ইয়ানাগিদা মুতাগুচিকে জানালেন অবস্থা সঙ্গীন। শারম্যান ও গ্র্যাণ্ট ট্যাঙ্কের ধ্বংস শক্তি দেখে বিহ্বল হয়েছিলেন তিনি। ইযানাগিদাকে সরিয়ে নিলেন মুতাগুচি এবং অপূরণীয় ক্ষতি করলেন জাপবাহিনীর মনোবলেব। ইতিমধ্যে ইয়ামামোতোব সৈন্য ম' (Maw)-তে গ্রেসির অধীনস্থ বিংশতিতম ডিভিজনের সম্মুখীন হল। আবার পূর্ব পরিকল্পনামত বিংশতিতম ডিভিজনকে ইম্‌ফলে পিছু হঠবার নির্দেশ দেওযা হল। ইয়ামাউচিব পঞ্চদশ ডিভিজন চিন্দুইন অতিক্রম কবে উখরুলের দিকে এগোচ্ছিল। তাদেব বলা হল ইমফলেব উত্তবে পাহাড়েব দিকে এগুতে। ইতিমধ্যে সাতোব একত্রিশতম ডিভিজন চিন্দুইন অতিক্রম কবে উখরুল পৌঁছেছে (১৫-১৬ মার্চ ১৯৪৪)। তাদেবই একদল ভাবতীয প্যাবাসুট ব্রিগেডকে হটিযে দিযে কোহিমার দক্ষিণে মারামে পৌঁছল ২৭ মার্চ। অন্য দু'দল আসাম রেজিমেণ্টের হাত থেকে জেসামি নিয়ে নিল ১ এপ্রিল। জেসামি কোহিমাব কিছু পূর্বে। ঠিক এই সময কোহিমা থেকে ব্রিটিশ এক বাহিনী ডিমাপুব বক্ষা কবতে যাওযায় কোহিমাব অবস্থা খুবই করুণ হযেছিল। ১৫ এপ্রিল কোহিমা অবরুদ্ধ হল। জাপানী পঞ্চদশ ও একত্রিশতম ডিভিজনের সঙ্গে যুক্ত আই. এন. এ. ভাবতেব মাটিতে প্রথম পদার্পণ কবে ১৮ মার্চ।

ইম্ফলের অবস্থা কিন্তু আবও জোরদাব কবা হয়েছিল আবাকান থেকে সৈন্য এনে। ব্রহ্মপুত্র উপত্যকায সুসজ্জিত হযেছিল তেত্রিশতম কোব। স্টপফোর্ড কোহিমা রক্ষার জন্য পাঠিয়ে দিলেন এক ব্রিগেড। ইতিমধ্যে সাতোব সরবরাহ কমে আসছে। চিন্দিতবা রেলপথের বাস্তা কেটে দিয়েছে, বহু সেতু উড়িয়ে দিয়েছে। তিনি মুতাগুচিকে জানালেন খচ্চরের মাংস খেতে হচ্ছে সৈন্যদেব। প্রতিদানে পেলেন অপমানকর সিগন্যাল। চিন্দিতবা পূর্বে এগিয়ে গেল জাপানী বাহিনীর পেছনে। বিপর্যস্ত সাতো জানালেন পশ্চাদপসরণ ছাড়া গতি নেই। আরও বিপর্যয় হল—পঞ্চদশ ডিভিজনের অধিনায়ক ইয়ামাউচি ম্যালেরিয়ায মারা গেলেন। ১ জুন সাতোব সিগন্যাল এল—"Propose retreating from Kohima with rearguard"—মুতাগুচির উত্তব এল—"Retreat and I will court-marshal you." সাতোর পাল্টা সিগন্যাল—"Do as you please. I will bring you down with me." এই উত্তর প্রত্যুত্তরে স্পষ্ট কী মনোবল নিয়ে একত্রিশতম

ডিভিজনের জাপানীরা লড়ছিল। কোহিমা বিপন্মুক্ত হল। তবে ইম্ফলে দারুণ যুদ্ধ দিল জাপানী পঞ্চদশ ও তেত্রিশতম ডিভিজন (যার সঙ্গে আই. এন. এ. যুক্ত)। কিন্তু ব্রিটিশদের উচ্চ মনোবল, উন্নত যুদ্ধ কৌশল, ট্যাঙ্ক, বিমান ও মাঝারি কামানের প্রাচুর্য জাপানীদের উন্মত্ত আক্রমণ পর্যুদস্ত করল। সুভাষ ব্রিগেড যোগাযোগ রক্ষায় সাহায্য করেছিল, গান্ধী ব্রিগেড পালেল এরোড্রমে অসম সাহসে নৈশ আক্রমণ চালায়। আজাদ ব্রিগেড বিশেষ কিছু করতে পারেনি। জাপানীদেব নিজেদেরই গোলাবারুদ, খাবার, যানবাহন, ওষুধের তীব্র অভাব—তারা আই. এন. এ.-কে কি সাহায্য করবে? জুনেব প্রবল বৃষ্টি, সরবরাহের অভাব, রোগের প্রাদুর্ভাব, সাতোর অকর্মণ্যতা (তাঁর ডিমাপুব দখল করা উচিত ছিল) জাপানের বৃহত্তম পবাজয় ডেকে আনল। যে ৮৮,০০০ জাপ সৈন্য ইরাবতী অতিক্রম করেছিল তার হতাহতের সংখ্যা ৫৩, ৫০৫। আব এর মধ্যে ৩০,৫০২ শুধু রোগেই মারা যায়! তুলনায় ব্রিটিশ ভাবতীয় হতাহতের সংখ্যা মাত্র ১৬,৭০০। ২২ জুন ইম্ফল সম্পূর্ণ শত্রুমুক্ত হল।[২০] জনৈক জাপানী লেখক—তোজিকাজু কাসে—এই যুদ্ধের নিখুঁত বর্ণনা দিয়েছেন: "The disaster of Imphal was perhaps the worst of its kind yet chronicled in the annals of war."[২১]

অদৃষ্টের পরিহাস—৪ থেকে ১১ জুলাই সুভাষ যেসব বক্তৃতা দিচ্ছিলেন তাতে পরাজয়ের হতাশার সুরেব চেয়েও ফুটে উঠেছিল উৎসাহ ও উদ্দীপনার সুর। এব একটি মহাত্মা গান্ধীব উদ্দেশে বেতাবভাষণ। ২৬-এ জুলাই-এব সবকারী ঘোষণায় ইম্ফল অভিযান মুলতুবি রাখা ও তোজোব পদত্যাগের কথা শুনে তিনি যেন সর্বনাশের প্রথম সংকেত পেলেন। অনমনীয় মনোবলে তিনি আহত ভাবতীয় সৈন্যদেব চিকিৎসা, খাদ্যসববরাহ ইত্যাদিতে মেতে উঠলেন। ১৯৪৪-এব ১৪ আগস্ট তাঁব বিশেষ দিনেব আদেশে (Special order of the day) সব দুর্ঘটনার দায় চাপান হল প্রবল বর্ষণেব ওপর। আই. এন. এ.-র পশ্চাদপসবণ যেন পুনবভিযানের প্রস্তুতিপর্ব। ভেতবে ভেতবে তিনি জানতেন তাঁব এক চতুর্থাংশ সৈন্য ইম্ফল থেকে হয় পলায়ন করেছে না হয় ধবা পড়েছে। বেঙ্গুনে আই. এন. এ. সেনাপতিদের যে তীব্র ভর্ৎসনা তিনি করেছিলেন, তার থেকে নিজেকেও বাদ দেননি তিনি। কেন তিনি সৈন্যদের পুরোভাগে ফ্রণ্টে যাননি, তাই নিয়ে আফসোস কবেন তিনি। তাঁর দুটি কাজ লক্ষণীয়। প্রথমত, আমেরিকাব উদ্দেশে বেতারভাষণে তিনি জানালেন, "It is not Japan we are helping by waging war on you and on our mortal enemy—England. We are helping ourselves—We are helping Asia." দ্বিতীযত, তোজোব স্থলাভিষিক্ত নতুন প্রধানমন্ত্রী কইসোকে তিনি অনুবোধ জানালেন রাশিয়াব সঙ্গে যোগাযোগ স্থাপনে তাঁকে সাহায্য করতে। বার্লিন যাবার পথে রুশ সাহায্য চেয়ে তিনি পাননি। জাপানের পরাজয় সম্ভাবনা লক্ষ্য করে আবার তিনি সে চেষ্টা করলেন। দিল্লী হনুজ দূব অস্ত। তবু দিল্লী যেতেই হবে।

ইতিমধ্যে ব্রিটিশ ব্রহ্ম অভিযান শুরু হয়ে গেছে। ১ জানুয়ারি ১৯৪৫ আকিয়াবের পতন হয়েছে। আই. এন. এ.-র দ্বিতীয় ডিভিজন ইরাবতীর উভয় তীরে ঘাঁটি গড়ল ব্রিটিশদের যুদ্ধ দিতে। পি. কে. সাগলের অধীনস্থ দ্বিতীয় পদাতিকবাহিনী জাপানীদের পাশে দাঁড়াল মিটকিলা রক্ষার জন্য।

শেক্সপীয়রের ভাষায় দক্ষিণ-পূর্ব এশিয়ায় যখন এসব "alarums and excursions" চলছিল, গান্ধী বড়লাটকে চিঠি লিখতে শুরু করলেন। তিনি জানালেন, 'ভারতছাড়ো' প্রস্তাব

তখনও তিনি সমর্থন করেন। ওয়াভেল উত্তর দিলেন, কংগ্রেসকে তিনি জাপান সমর্থনের অভিযোগ থেকে মুক্তি দিতে প্রস্তুত কিন্তু কংগ্রেস কি জানত না এ ধরনের আন্দোলন যুদ্ধোদ্যোগের ক্ষতি করবে? অতএব অসহযোগিতার পথ ত্যাগ করেই কংগ্রেস জনগণের সবচেয়ে বেশি মঙ্গল সাধন করতে পারে। পরে তিনি জানান, গান্ধীর যদি কোন গঠনমূলক প্রস্তাব থাকে, তিনি তা বিবেচনা করবেন। এপ্রিলে গান্ধী অত্যন্ত অসুস্থ হয়ে পড়লেন। ডাঃ বিধান রায়ও মনে করেছিলেন তাঁর মৃত্যু আসন্ন। সব প্রাদেশিক লাট ও স্বরাষ্ট্র দফতর মুক্তির সওয়াল করায়, অনিচ্ছা সত্ত্বেও, বড়লাট গান্ধীব মুক্তির আদেশ দিলেন এবং ৬ মে তিনি জনজীবনে ফিরে এলেন। তিনি ১৭ জুন লিখলেন, কংগ্রেস ওয়ার্কিং কমিটির মনোভাব না জেনে কোনো পদক্ষেপ তিনি নিতে পারেন না। "I pleaded as a prisoner for permission to see them. I plead now as a freeman for such permission."[২২] ওয়াভেল বাজি হলেন না। ২৭ জুলাই গান্ধী লিখলেন, অবস্থা পরিবর্তিত হওয়ায় ১৯৪২-এর আগস্ট প্রস্তাব কার্যকর করা সম্ভব নয়। এখুনি ভারতের স্বাধীনতা ঘোষণা ও জাতীয় সরকার গঠনের শর্তে সমরায়োজনে পূর্ণ সহযোগিতার সুপারিশ তিনি ওয়ার্কিং কমিটিকে করতে রাজি আছেন।[২৩] স্টুয়ার্ট গেলডার নামধেয় নিউজ ক্রনিকলেব সাংবাদিককে ৪ জুলাই তিনি বলেছিলেন, অসহযোগিতার পথে ফিরে যাবার কোন ইচ্ছা তাঁব নেই। "I cannot take the country back to 1942. History can never be repeated." কিন্তু খাদ্যপরিস্থিতিব মোকাবিলা করতে ভাবতীয়দেব শক্তি ও দায়িত্ব চাই। তবে ১৯৪২-এর সঙ্গে তফাত আছে। এখন তিনি অসামরিক সবকারের বেশি কিছু চান না। শুধু বড়লাটকে ইংল্যাণ্ডের রাজার মত মন্ত্রীদের উপদেশ শুনতে হবে, সব প্রদেশে দায়িত্ববান সরকার প্রতিষ্ঠা করতে হবে। সামরিক ব্যাপারে বড়লাট ও প্রধান সেনাপতিব পূর্ণ কর্তৃত্ব থাকবে, তবে জাতীয় সরকাবের সমালোচনা করার ও উপদেশ দেবাব অধিকারও থাকবে। তিনি নিজে কি করবেন? গান্ধীর উত্তর—"স্বাধীনতার প্রতিশ্রুতি পেলে যুদ্ধবিরোধীরূপে আমি সরে দাঁড়াব, কিন্তু জাতীয় সরকার বা কংগ্রেসের এই কাজে (যুদ্ধে সহযোগিতা করলে) বাধা দেব না।" আর সাম্প্রদায়িক সমস্যা? তাঁব সমাধান তো চার্চিলেব মনঃপূত নয়। ওয়াভেল আর কি করবেন? হাউস অব লর্ডসে গেল্ডার-গান্ধী সংবাদেব ওপর মন্তব্য করেন লর্ড মানস্টাব "গান্ধী ক্রিপ্‌স প্রস্তাব যেভাবে বানচাল কবেছিলেন এখনও তাই চান, অর্থাৎ বড়লাটের বিশেষ ক্ষমতা মানতে তিনি বাজি নন। তা ছাড়া সংখ্যালঘুদের দেওয়া প্রতিশ্রুতি কি ব্রিটেন ভুলে যাবে?"

এই প্রসঙ্গে রাজাজি এক ফর্মুলা চালু করলেন এবং বললেন তাতে গান্ধীব সায় আছে। এই প্রস্তাবে বলা হয়েছিল উত্তর-পশ্চিম ও পূর্ব ভারতে যেসব সংলগ্ন এলাকায় মুসলিমবা নিরঙ্কুশভাবে সংখ্যাগুরু সেগুলি আলাদা করে চিহ্নিত হবে ও তাদেব নিয়ে পাকিস্তান গঠিত হবে।

পাকিস্তান ও অবশিষ্ট ভারতের মধ্যে প্রতিবক্ষা, বাণিজ্য, যোগাযোগ ও অন্যান্য জরুরী বিষয় নিয়ে চুক্তি হবে। জিন্না উত্তর দিলেন, নিজের দায়িত্বে তিনি এ ফর্মুলা নিতে পারেন না এবং লীগকেও জানাবেন যদি গান্ধী তাঁর সঙ্গে প্রত্যক্ষভাবে যোগাযোগ করেন।

বড়লাটের উত্তর গান্ধী-প্রস্তাবে ঠাণ্ডা জল ঢালল। ভারত সচিব এমেরি ২৮ জুলাই পার্লামেন্টে বলেন—এ তো ক্রিপস মিশন কালীন আজাদের প্রস্তাব। বড়লাটের উত্তব এমেরির প্রতিধ্বনি করল। তিনি মনে করিয়ে দিলেন যুদ্ধকালীন সরকার গঠনের বিভিন্ন পূর্ব শর্তের কথা যার মধ্যে অন্যতম হল সর্বদলীয় সম্মতিক্রমে শাসনসংস্কার প্রণয়ন। তা

ছাড়া—"I must make it clear that until the war is over, responsiblity for defence and military operations cannot be divided from the other responsibilities or Government, and that until hostilities cease and the new constitution is in operation, H. M. G. and the G. G. must retain their responsibility over the entire field."[২৪] চার্চিল জানতে চাইলেন, "ডাক্তারী মতে গান্ধীর মরার কথা না ?" কোহিমা-ইম্ফল বিজয়ীব যোগ্য প্রশ্ন। বিষণ্ণ গান্ধী সংবাদপত্রে জানালেন : "It is as clear as crystal that the British Government do not propose to give up the power they possess over the 400 millions, unless the latter develop strength enough to wrest it from them. I shall never lose hope that India will do so by purely moral means."[২৫] বলটা আবার গান্ধীব কোর্টেই ফিরে এল।

৯ অক্টোবর রাজাজি-প্রস্তাব নিয়ে জিন্নার সঙ্গে গান্ধীব কথাবার্তা শুরু হল। জিন্না বললেন, গান্ধীকে কংগ্রেসের সভাপতিরূপে কথা বলতে হবে ও স্বাধীনতার চেয়েও হিন্দু-মুসলিম সমঝোতাকে অগ্রাধিকার দিতে হবে। গান্ধী দ্বিজাতিতত্ত্ব পুনবায প্রত্যাখ্যান কবলেন। তিনি বললেন, লাহোবেব লীগ প্রস্তাবেও দুই জাতির কথা নেই। আগে দেশ স্বাধীন হোক পবে দেশভাগেব কথা ভাবা যাবে। ২১ জুন জিন্না বললেন, হিন্দু ও মুসলিম আলাদা জাতি। ২২শে গান্ধীব উত্তর—"Let it be a partition between two brothers, if a division there must be." ২৫শে জিন্না রাজাজি-প্রস্তাব প্রত্যাখ্যান করলেন, গান্ধী প্রত্যাখ্যান কবলেন লাহোর-প্রস্তাব। এই আলোচনা থেকে স্পষ্টই বোঝা যায় জিন্না চাইছেন—(১) পুরো ৬টা প্রদেশেব ওপব কর্তৃত্ব, (২) বাংলা ও পঞ্জাব ভাগে তাঁব আপত্তি, (৩) জনমত গ্রহণ (plebiscite) অর্থে বুঝছেন শুধু মুসলিম মত গ্রহণ, (৪) বৈদেশিক ও প্রতিবক্ষা ব্যাপারে কোনও যৌথ ব্যবস্থা চাইছেন না এবং (৫) কোন সংবিধান বচনা করার পূর্বেই পাকিস্তানকে সার্বভৌম ঘোষণা করতে হবে। পববর্তী কালে সাপ্রুব এক প্রশ্নের জবাবে গান্ধী বলেন, জিন্না যৌথ বিযয নিয়ে বোঝাপডা হবাব আগেই দেশভাগ চান, আব ভাগের পর দুই সার্বভৌম বাষ্ট্রেব মধ্যে এক সন্ধি। গান্ধী বোঝেন, সন্ধি ভঙ্গের ফল সর্বত্র যা হয় তাই হবে—অর্থাৎ দুই সার্বভৌম বাষ্ট্রেব মধ্যে যুদ্ধ। জিন্না পঞ্জাব ও বাংলায গণভোট চাননি, কারণ মুসলিম সংখ্যাগরিষ্ঠ অঞ্চলে গণভোটেব ব্যাপারে অন্যান্য সম্প্রদায়ের কোন বক্তব্য থাকতে পারে না। তেজবাহাদুর প্রশ্ন করেন, দ্বিজাতিত্বে বিশ্বাস না করেও গান্ধী দেশভাগ মেনে নেন কী করে ? গান্ধী উত্তর দেন—"I agreed on the basis of members of a family desiring severance of the family tie in matters of conflict but not in all matters so as to become enemies one of the other as if there was nothing common between the two except enmity ."[২৬] আমরা পরে দেখব—গান্ধীর এই অতি সূক্ষ্ম ব্যাখ্যাকে কেন্দ্র করে অনেক জল ঘোলা হবে। কংগ্রেসেরই একদল পারিবারিক দায়ভাগের ভিত্তিতে দেশভাগ সমর্থন করবেন। অধিকারী থিসিসেব উল্লেখ পূর্বেই করেছি। গান্ধীর এসব শিথিল কথায় তা জোর পায়। বড়লাট গান্ধী-জিন্না আলোচনার ব্যর্থতায় খুশি হয়ে মন্তব্য করেছেন—"দুটো বড় পর্বতের দেখা হল, আর একটা ছোট্ট মূষিকও জন্মাল না ?" তাঁর পরের মন্তব্য লক্ষণীয়, "This surely must blast Gandhi's reputation as a leader. Jinnah had an easy task, he merely had to keep on telling

Gandhi he was talking nonsense, which was true, and he (Jinnah) did so rather rudely, without having to disclose any of the weaknesses of his own position, or define his Pakistan in any way."[২৭]

॥ ২ ॥

যাঁরা মনে করেন ১৯৪৪-এ জিন্না লীগের অবিসংবাদিত নেতা হিসেবে গান্ধীর সঙ্গে কথা বলেছিলেন তাঁরা ভুল করবেন। সদ্য প্রকাশিত আজাদেব পূর্ণ আত্মজীবনী India Wins Freedom-এ পড়ি গান্ধীজি তাঁকে অনাবশ্যক গুরুত্ব দিয়ে মুসলিম জনমানসে প্রতিষ্ঠিত করেন। "In fact, it is doubtful if Jinnah could ever have achieved supremacy but for Gandhiji's attitude. Large sections of the Indian Muslims were doubtful about Mr. Jinnah and his policy but when they found that Gandhiji was continually running after him and entreating him, many of them developed a new respect for Jinnah." ১৯৪৪-এর জুলাইতে জেলে বসে আজাদ শুনলেন গান্ধী-জিন্নার পত্রালাপ হচ্ছে এবং পরে সাক্ষাৎকাবও। তখন সহযোগীদের তিনি বলেন, "গান্ধীর ভীষণ ভুল হচ্ছে, এতে তো সমস্যার সমাধান হবেই না, উল্টে রাজনৈতিক অবস্থা আরও সঙ্গীন হবে। পরবর্তী ঘটনায় আমার আশঙ্কাই সত্য প্রমাণিত হল। জিন্না পবিস্থিতির পূর্ণ ফায়দা তুললেন, নিজের শক্তি সুগঠিত করলেন, কিন্তু এমন কিছু বললেন বা করলেন না যাতে ভারতেব স্বাধীনতাব কোন উপায়ে সাহায্য হয়।"[২৮] আমরা আগেই দেখিয়েছি লিনলিথগো ও ওয়াভেল প্রয়োজনবোধে জিন্নাকে তুলছেন। তবু বাংলা ও পঞ্জাবের রাজনীতিতে তখনও তিনি পুরো কর্তৃত্ব লাভ করেননি।

নাজিমুদ্দিন সরকারেব খাদ্যনীতিতে (বা তার অভাবে) বিরক্ত হয়ে ৬ জানুয়ারি (১৯৪৪) ওয়াভেল বাংলায় ৯৩ ধারায় শাসন প্রবর্তনের সুপাবিশ করেছিলেন। তাঁর ১০ জানুযাবির রোজনামচায় পড়ি, স্বয়ং নাজিমুদ্দিনকে তিনি আপন বিরক্তিব কথা জানাচ্ছেন, আর নাজিমুদ্দিন রাজনৈতিক শত্রুতার দোহাই পাড়ছেন। বড়লাট সব থেকে অসন্তুষ্ট ছিলেন সুরাবর্দির ওপর। ক্যাবিনেট তাঁর প্রস্তাবে সায় দেয়নি।[২৮ক] ৯ ফেব্রুয়ারি তিনি এক কড়া তার পাঠালেন—"যদি ব্রিটেন দাবি মত খাদ্য সরবরাহ না করে তবে ১৯৪৩-এর মন্বন্তরের চেয়েও ঢের বড় সর্বনাশ আসন্ন।" এমন কি পদত্যাগের হুমকিও তিনি দেন। ২৯ জুনেব রোজনামচায় পড়ি—বাংলার নব-নিযুক্ত লাট কেসি (Casey) ছ' মাস পরই ৯৩ ধারা প্রবর্তন করতে আগ্রহ দেখিয়েছিলেন, কারণ, "he is aghast at the virulence and corruption of Bengal politics and the inefficiency of the administration..."

এ সময় বাংলার রাজনীতি নাজিমুদ্দিন ও সুরাবর্দির কলহে বিদীর্ণ হচ্ছিল। তাঁদের নতুন এক প্রতিদ্বন্দ্বী আসরে নেমেছিলেন—আবুল হাশেম। লীগের সেক্রেটারি হাশেমের আবেদন ছিল মফস্বলের লীগপন্থীদের কাছে।[২৯] অনেক কৃষক-প্রজা নেতা লীগে যোগ দেয় এ সময়।[৩০] মধ্যবিত্ত ও ছাত্রদের হৃদয় জয় করলেও হাশেম বাধা পান গ্রামাঞ্চলের ভূম্যধিকারীদের কাছ থেকে। তাঁর জমিদারি উচ্ছেদ ও সমাজতন্ত্রের ডাক জিন্না ও

নাজিমুদ্দিনের কানেও ভাল শোনায়নি।

১৯৪৪ থেকে পাকিস্তান ভাবনা মুসলিমদের মধ্যে দ্রুত ছড়িয়ে পড়ছিল। শীলা সেন লিখছেন, অধিকাংশ মুসলিম বুদ্ধিজীবী 'পূর্ব পাকিস্তান'কে স্বতন্ত্র ভাবেই দেখতেন। ১৯৪৩ সালে 'আজাদ' পত্রিকা-সম্পাদক আবুল কালাম সামসুদ্দিনের প্রেরণায় কলকাতায় প্রতিষ্ঠিত হয়েছিল 'পূর্ব পাকিস্তান রেনেশাঁস সোসাইটি' আর ঢাকায় 'পূর্ব পাকিস্তান সাহিত্য সংসদ'।[৩১] আবুল মনসুর আহমেদ 'মোহম্মদী'তে লেখেন, 'তমুদ্দুন' বা সংস্কৃতিব দিক থেকে পূর্ব পাকিস্তান ধর্মভাই (পশ্চিম) পাকিস্তান থেকে আলাদা জাত।[৩২] নাজিমুদ্দিন কেসিকে বলেন, তিনি 'উত্তর-পূর্ব পাকিস্তান' চান। তাতে থাকবে বর্ধমান বিভাগ বাদ দিযে সমগ্র বাংলা, সমগ্র আসাম ও বিহারের পূর্ণিযা জেলার একাংশ। বাংলা ও আসাম একত্র হলে মুসলিমরা সমগ্র জনসংখ্যার ৫১% হবে। কিন্তু নাজিমুদ্দিন প্রস্তাবিত 'উত্তর-পূর্ব পাকিস্তান'-এ তারা হবে ৫৮%। কিছুদিন পরে বর্ধমান বিভাগ স্বেচ্ছায় চলে আসবে।[৩৩]

বুদ্ধিজীবীরা যাই ভাবুন, লীগের পক্ষে গণসমর্থন সংগ্রহ করতে গিযে পাকিস্তানের দাবি সর্বত্র ছড়িয়ে দিতে হল। বাংলা প্রাদেশিক মুসলিম লীগেব যে খসড়া মেনিফেস্টো হাশেম রচনা করেন তাতে ইসলামের মূল্যবোধ ও শরিয়তের প্রতিষ্ঠার কথা বলা হয়েছে। এর সঙ্গে কিছু বামপন্থী দাবি মিলিয়ে দেওয়ায় তরুণ মুসলমানরা আকৃষ্ট হয। নবাবী ও আক্রমখানী রাজনীতি এবং কলকাতা-ভিত্তিক ইস্পাহানি মার্কা অবাঙালী ব্যবসাদারেব কর্তৃত্ব চ্যালেঞ্জ করা অন্যায় হয়নি। কিন্তু তাঁকে সুবাবর্দির ওপর খানিকটা নির্ভর করতে হযেছিল। সুরাবর্দির শক্তির ভিত্তি ছিল কলকাতা ও শহবতলির দরিদ্র মুসলমান। পাকিস্তান তাদের কাছে এক আশ্চর্য চিচিংফাক বলে পবিগণিত হয়েছিল। ছাত্রেব দল দু ভাগে বিভক্ত হয়েছিল। জিন্না অবশ্য নাজিমুদ্দিনেব দিকেই ঢলে ছিলেন কারণ বাংলায় তাঁব সর্বাপেক্ষা বিশ্বস্ত অনুচর—ইস্পাহানি—নাজিমুদ্দিনেব সমর্থক। কিন্তু হাশেম তাঁর কান ভাঙাতে কসুর করেননি। তিনি জানাচ্ছিলেন, "The fact is that there is a fall in the ministerialist credit due to disintegration within our own ranks. The unbridled favouritism and nepotism in which the (Nazimuddin) Ministry has been indulging for some time past particularly in the matter of patronage, appointments and contracts here had serious repercussions inside our own ranks."[৩৪] বাঙালী রাজনীতির (নাকি সব রাজনীতির?) সেই পুরোনো গলদ—চাকরি, কনট্র্যাক্ট নিয়ে খেয়োখেয়ি—লীগের সংহতি বিপন্ন করেছিল। আগস্টেব শেষে কেসি ওয়াভেলকে জানাচ্ছেন, "Nazimuddin had got back several followers by typical Bengal methods." উভয় পক্ষের গোলমাল চবমে উঠল বাংলার লীগ কাউন্সিলের নভেম্বর (১৯৪৪) অধিবেশনে। সুরাবর্দি দেখলেন, হাশেম এত জনপ্রিয় হয়েছেন যে তাঁর দল সম্পূর্ণ জিতলে তাঁর নিজেরই বিপদ ঘনাবে। নাজিমুদ্দিনের সঙ্গে একটা সমঝোতায এলেন তিনি। হাশেমকে পুনরায় সেক্রেটারি হিসেবে মেনে নেওয়া হল আব নাজিমুদ্দিনকে বলতে হল—ধান্দাবাজদের তিনি আর প্রশ্রয দেবেন না। অনেক লীগ এম এল এ ধীরে ধীরে নাজিমুদ্দিন থেকে সুরাবর্দির দিকে সরে যেতে লাগলেন। অয়েষা জালালের ভাষায়—"Nazimuddin's stock had fallen, Suhrawardy's was rising, and Jinnah's, as usual, was unquoted."[৩৫] ১৯৪৫-এর ২৮ মার্চ নাজিমুদ্দিনের দলের ২১ জন এম এল এ তাঁকে ত্যাগ করলেন। বাজেট ১০৬-৯৭ ভোটে প্রত্যাখ্যাত

হল। কেসি বুঝলেন এ ধরনের দলাদলি এড়িয়ে ৯৩ ধারা প্রবর্তন করাই শ্রেয়।[৩৬] বাংলায় জিন্নার প্রধান স্তম্ভ—নাজিমুদ্দিন—ভেঙে পড়লেন।

পঞ্জাবের কথা আগেই কিছু বলেছি। সিকান্দারের মৃত্যুর পর খিজির হায়াৎ তিওয়ানা প্রধানমন্ত্রী হলেন। এতে হায়াৎ ও দৌলতানা পরিবার ক্ষুব্ধ হয়েছিল। খিজির সিকান্দারের পুত্র সৌকত হায়াৎকে মন্ত্রিসভায় নিয়ে গোলমাল এড়ান। জিন্নার অনুচর বরকত আলি (যেমন বাংলায় ছিলেন ইস্পাহানি) তাঁকে প্রত্যক্ষভাবে জড়িয়ে ফেলতে চাইলে জিন্না পাশ কাটান। বরকতরা চান সব এম এল এ য়ুনিয়ানিস্ট দল ত্যাগ করে লীগ দলের সদস্য হন। খিজির বলেন, সে তো ১৯৩৭ সাল থেকে (সিকান্দার-জিন্না চুক্তির সময় থেকে) হয়েই আছে। বুদ্ধিমান জিন্না খিজিরের কথাই মেনে নেন। পঞ্জাবের ছোটলাট গ্ল্যান্সি চেয়েছিলেন, ব্রিটিশ স্বার্থে, যুদ্ধের স্বার্থে, মুসলিম-শিখ-জাঠ য়ুনিয়ানিস্টরা গদীতে থাকুক। তাঁর ভয় হল যদি লীগের প্ররোচনায় তা ভেঙে যায়! 'পাকিস্তান' নারা তুলে লীগপন্থী ও সুবিধাবাদীরা তা করতে পারে। হলও তাই। সৌকত হায়াৎ/মামদোত ও দৌলতানাদেব সঙ্গে হাত মিলিয়ে খিজিরকে তাড়াতে চাইলেন। মামদোত জিন্নাব সাহায্যও চাইলেন। জিন্না বুঝলেন, আবও একটু ধৈর্য ধরলে লীগের (তাঁর) প্রতিপত্তি বাড়বে। হলও তাই। ১৯৪৩-এর নভেম্ববে খিজির ঘোষণা কবলেন, তাঁর মুসলিম অনুচববা লীগ দলের বলে পবিগণিত হবে। কিন্তু সিকান্দার-জিন্না চুক্তি পরিষদীয় দল দ্বারা অনুমোদন করিযে নিয়ে আপন স্বাধীনতা অনেকখানি বজায় বাখলেন তিনি। অন্যদিকে কমিটি অব অ্যাকশন ও সেন্ট্রাল পার্লামেন্টারি বোর্ড গঠন করে জিন্না সর্বভারতীয় লীগের তাঁবে আনতে চাইলেন সব প্রাদেশিক লীগকে।[৩৭] তাতে সুবিধা হল না। জিন্না নিজে পঞ্জাবে এলেন ১৯৪৪-এর মার্চে এবং সিকান্দার-জিন্না চুক্তি প্রকাশ্যে প্রত্যাখ্যান করলেন। ছোটুবাম হিন্দু ও জাঠদের পক্ষ থেকে তীব্র প্রতিবাদ জানালেন।

জিন্না পাকিস্তানের ব্যাপারটা ব্যাখ্যা না কবেই তাকে সব মুশকিলের আসান বলে চালাতে চাইলেন; অহ্রর, খাকসার সবাইকে লীগে যোগ দিতে বললেন। ভীত খিজির গ্ল্যান্সিকে বলেন, তিনি রাজনীতি ছেড়ে দেবেন। যে ভাবে মুল্লা ও মৌলভীদের দিয়ে উত্তেজনা ছড়ানো হচ্ছে তাতে প্রত্যক্ষ আক্রমণ অসম্ভব নয়। য়ুনিয়ানিস্ট মুসলিমরা কোনদিনই খুব সংহত ছিল না। চাপে পড়ে বা লোভে পড়ে তাঁরই অনুগত ৩২ জন লীগে ভিড়লে তিনি আশ্চর্য হবেন না। **"Pakistan slogan is bound to gain momentum and...it is likely to become a decisive factor in the next election."**[৩৮] আপাতত সরকারী সমর্থনে খিজির টিকে গেলেন। যুদ্ধকালে ওয়াভেলের কাছে পঞ্জাবী সৈন্যের মূল্য সর্বাধিক। তিনি বললেন, পঞ্জাবী জমিদাবদের শহুরে রাজনীতিক (অর্থাৎ লীগ)-দের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে—"তাঁদেব জানানো হোক রুটিব কোন দিকে ঘি মাখানো।"[৩৯] গ্ল্যান্সির চাপে সৌকতকে মন্ত্রিসভা থেকে সরিয়ে দেওয়া হল। অবস্থা বুঝে জিন্না নীরব রইলেন।

সিন্ধুতে রাজনীতির কলকাঠি নাড়তেন ছোটলাট ডাও। সেখানে আল্লাবক্স নিহত হবার পর যে নির্বাচন হয় তাতে লীগ দুই অক্ষের মধ্যে বিভক্ত হল। এক পক্ষে সঈদ ও গজ্দার, অন্যপক্ষে খুড়ো ও হারুন। সঈদকে সমর্থন করেছিলেন জিন্না। সীমান্তে আওরঙ্গজেব খান, আবদুর রব নিস্তারের মত কিছু উগ্রপন্থী লীগ যোগাড় করলেও হিন্দু এবং শিখ সমর্থক পাবার আশায় পাকিস্তানকে অগ্রাধিকার দিতে পারেননি। ছোটলাট কানিংহাম বলতেন, সীমান্তে ইসলামকে ধরে রেখেছেন তিনি, লীগ নয়।

মোটের ওপর ১৯৪৪-এর মাঝামাঝি ওয়াভেল যুদ্ধে জিতেছেন, গান্ধী একা, জিন্নাও মুসলিমদের একমাত্র মুখপাত্র হতে পারেন নি। ওয়াভেলের মনে হল—শাসন সংস্কারের কথা তোলার এমন সুযোগ আর আসবে না। ২১ সেপ্টেম্বর ভারত সচিবকে তিনি প্রস্তাব পাঠালেন প্রধান রাজনৈতিক দলগুলির প্রতিনিধিদের নিয়ে কেন্দ্রে এক অস্থায়ী সরকার গঠনের জন্য সম্মেলন ডাকা হোক। ২৪ অক্টোবর চার্চিলকে তিনি যে পত্র লেখেন তাতে বলা হয়েছে—১৯৪৩-এর ৮ অক্টোবর ভারতের বড়লাট হিসাবে নিযুক্ত করার সময় প্রধানমন্ত্রী যে সব নির্দেশ দেন তার মধ্যে দুটি ছিল— (১) সাম্প্রদায়িক সমস্যা সমাধান ও (২) প্রতিরক্ষার প্রয়োজন মনে রেখে, প্রয়োজনবোধে, শাসন সংস্কার-বিষয়ক প্রস্তাব দান। কার্যকালের বৎসরাধিক পরে তাঁর মনে হচ্ছে এ বিষয়ে প্রস্তাব দেবার সময় এসেছে। ভারতবর্ষকে বাহুবলে ধরে রাখা সম্ভব নয়। প্রথমত তাতে ভয়াবহ দমননীতি প্রয়োগ করতে হবে। কিন্তু যুদ্ধ শেষে ব্রিটিশ সৈন্য বেশিদিন থাকতে রাজি হবে না, বিশ্বের জনমতও তা সমর্থন করবে না। "The present Government of India connot continue indefinitely, or even for long. Though ultimate responsibility still rests with His Majesty's Government, His Majesty's Government has no longer the power to take effective action" এমন অর্থনৈতিক ও রাজনৈতিক অবস্থার সৃষ্টি হবে যার জন্য ভারত দায়ী অথচ বদনাম হবে ব্রিটেনের। যারা সত্যি দেশ শাসন করত সেই ব্রিটিশ আমলারা শ্রান্ত, হতাশ, আর যুদ্ধশেষে শাসন করার জন্য কেউ এদেশে আসবেও না। যদি ভারতকে কমনওয়েলথের সদস্য হিসেবে রাখতে হয় কিছু সংস্কার আশু প্রবর্তন করতে হবে। "We have every reason to mistrust and dislike Gandhi and Jinnah, and their followers. But the Congress and the League are the dominant parties in Hindu and Muslim India, and will remain so." তারাই সংবাদ মাধ্যম নিয়ন্ত্রণ করে, নির্বাচনযন্ত্র চালায়, ধনীদের প্রভাবিত করে। তা ছাড়া গান্ধী (যাঁর আয়ুর ঝুঁকি কোন বীমা কোম্পানি নিতে চাইবে না) এবং জিন্না কাল অন্তর্হিত হলেও তাঁদের চেয়ে বেশি বিচক্ষণ লোক পাবার আশা নেই। এরকম বিদ্রোহী জে. পাশা ও ডি.ভ্যালেরার সঙ্গে আগেও আমাদের বোঝাপড়া করতে হয়েছে। জাপানী যুদ্ধ শেষ হবার আগেই আলোচনা শুরু করা বিধেয়।

তবে প্রস্তাবটা সৎ ও বন্ধুত্বপূর্ণ হওয়া চাই। "What I have in mind is a provisional Political Government, of the type suggested in the Cripps declaration, within the present Constitution..." আর তার সঙ্গে চূড়ান্ত শাসনতান্ত্রিক সমঝোতা নিয়ে আলোচনা। এ জন্য সবচেয়ে বেশি প্রয়োজন—আত্মিক পরিবর্তন। সময়টা গান্ধী-জিন্না আলোচনা ব্যর্থ হওয়ার ফলে অনুকূল হয়েছে। এ সুযোগ ছাড়া উচিত হবে না।[৪০]

ভারত সচিব এক পালটা প্রস্তাব পাঠালেন। ন্যাশানাল ডিফেন্স কাউন্সিলেই সংস্কার নিয়ে আলোচনা চলুক। ওয়াভেলের জবাবে তিনি ছোটলাটদের সঙ্গে পরামর্শ করতে বলেন। বিরক্ত হয়েই স্বয়ং চার্চিলকে উপরের চিঠি লেখেন ওয়াভেল। ১৬ নভেম্বর ভুলাভাই দেশাই তাঁর সঙ্গে দেখা করে বলেন, বর্তমান শাসনতন্ত্রের অধীনে জাতীয় সরকার গঠন করলেই হবে—অবশ্য তার পূর্বে ওয়ার্কিং কমিটির সদস্যদের মুক্তি দিতে হবে ও কংগ্রেসী প্রদেশ থেকে ৯৩ ধারার শাসনের অবসান চাই। ২০ নভেম্বর তেজ বাহাদুর সাপ্রু

নির্দলীয় কমিটি গঠন করেন। ঘনশ্যাম দাস বিড়লা জেনকিনসের মন জানবার চেষ্টা করেন। অর্থাৎ সকলে ব্রিটেন কি চাল চালে তার দিকে তাকিয়ে ছিলেন। ১৯৪৫-এর ১৩ জানুয়ারি ভুলাভাই বড়লাটের ব্যক্তিগত সচিবকে বলেন যে যুদ্ধকালে কেন্দ্রে ও প্রদেশে (?) কোয়ালিশন সরকার গঠনে তিনি গান্ধী ও জিন্না উভয়ের সম্মতি পেয়েছেন। কিন্তু ২০ জানুয়ারি তাঁর সঙ্গে কথা বলে বড়লাটের সন্দেহ হয় কতখানি সমর্থন সত্যি তিনি পেয়েছেন। তবু ৩০ জানুয়ারি দেশাই-প্রস্তাবের ভিত্তিতে আলোচনার জন্য তিনি ভারত সচিবকে অনুরোধ জানান। ফেব্রুয়ারি মাস ধরে ক্যাবিনেটের নানা সংশয় ও আপত্তির খবর আসতে থাকে। শেষে ক্যাবিনেট বড়লাটকে দেশাই ও জিন্নার সঙ্গে সাক্ষাৎ করতে বলে। জিন্না বোম্বাই-এর লাট কলভিলকে জানান—তাঁর সঙ্গে দেশাইয়ের কোনও কথা হয়নি। আর লিয়াকতের সঙ্গে দেশাই-এর কি কথা হয়েছে তিনি জানেনও না। (বড়লাটের মন্তব্য—"an obvious falsehood")। জিন্না এই সময় কিংকর্তব্যবিমূঢ়। সিন্ধু লীগের বিরুদ্ধে বিদ্রোহ করেছে, সীমান্ত সরকারের পতন আসন্ন এবং পঞ্জাবে খিজিরের য়ুনিয়ানিস্ট মন্ত্রিসভা বহাল তবিয়তে সমাসীন। সবচেয়ে মজার কথা, আইন পরিষদে লিয়াকতও অস্বীকার করেন এ ধরনের কথা হয়েছে এবং পরে দেশাইকে গোপনে বলেন, জিন্না এসব কথা চালাচালিতে অত্যন্ত বিরক্ত হওয়ায় তিনি অস্বীকার করতে বাধ্য হয়েছেন।

কথা হয়েছিল সত্য কিন্তু বেশি এগোয়নি। প্যারেলালের লেখায় পড়ি—গান্ধী ভুলাভাই প্রস্তাবের কিছু সংশোধন চেয়েছিলেন।

১। সমহারে কেন্দ্রীয় আইন পরিষদ থেকে কংগ্রেস ও লীগ প্রতিনিধি, সংখ্যালঘু প্রতিনিধি এবং প্রধান সেনাপতিকে নিয়ে কেন্দ্রীয় সরকার গঠিত হবে।

২। বড়লাটকে কার্যত ভেটো প্রয়োগ বন্ধ রাখতে হবে।

৩। ইউরোপীয় সদস্য না রাখাই বাঞ্ছনীয়। যদি রাখতে হয়, কংগ্রেস ও লীগ তাদেব মনোনীত করবে।

৪। যদি এরকম সরকার স্থাপিত হয়, তাব প্রথম কাজ হবে ওয়ার্কিং কমিটিব সদস্যদেব মুক্তিদান। এ বিষয়ে লীগকে দৃঢ় প্রতিশ্রুতি দিতে হবে।

৫। কোন কিছু সমাধানে রাজি হবার আগে ভুলাভাইকে জানতে হবে জিন্নার সম্মতি আছে কিনা এবং পরিষ্কারভাবে সব শর্ত লিখিত হবে।

৬। কেন্দ্রে সবকার প্রতিষ্ঠিত হলে প্রদেশ থেকে গভর্নবের শাসন তুলে নিতে হবে ও কোয়ালিশন সরকার স্থাপন করতে হবে।[৪১] বলা বাহুল্য, পঞ্চম শর্ত, অর্থাৎ জিন্নাব সম্মতি পাওয়া যায়নি।

ব্রিটেনের টালবাহানায় বিরক্ত ওয়াভেল বিলেত গেলেন কর্তৃপক্ষেব সঙ্গে নিজস্ব প্রস্তাব নিয়ে আলোচনা করতে। ২৬ মার্চ ক্যাবিনেট সাব কমিটিতে দীর্ঘ আলোচনা শুরু হয়। এর সদস্য ছিলেন অ্যাটলি, এমেরি, ক্রিপস, অ্যাণ্ডারসন, সাইমন, গ্রিগ, র‍্যাব বাটলার। অনেকে ঝুঁকির কথা তোলেন, সাইমন নানা আইনের কূটকচালি। ২৯ মার্চ চার্চিলের সঙ্গে ব্যক্তিগত সাক্ষাৎকার কালে সম্ভাব্য সাধারণ নির্বাচনের সুবাদে তিনি নতুন প্রস্তাব স্থগিত রাখতে বলেছিলেন। তিনি নিজে ভারতকে টুকরো করে হিন্দুস্তান, পাকিস্তান, প্রিন্সেসস্থান ইত্যাদি করার কথাও বলেছিলেন। অন্যদিকে ক্যাবিনেট কমিটিতে অ্যাটলি শাসন পরিষদের ভিত্তিরূপে কোনো-না-কোনো গণতান্ত্রিক নির্বাচন চাইছিলেন। ১৪ ও ১৬ এপ্রিলের কমিটিতে জোর দেওয়া হয় প্রাদেশিক ও কেন্দ্রীয় আইন পরিষদের সভ্যদের নির্বাচিত এক প্যানেল থেকে একসিকিউটিভ কাউন্সিল মনোনীত হোক, আর কোনো কোন ক্ষেত্রে বড়লাট

তার মতের ওপর ভেটো প্রয়োগ করতে পারবেন তাও স্পষ্ট করে বলে দেওয়া হোক। ওয়াভেল বললেন, প্রথমটা করতে গেলেই রাজনৈতিক প্রশ্ন উঠবে (আইন পরিষদের বহু সদস্যই ভারতরক্ষা ও অন্যান্য আইনে বন্দী)। তা ছাড়া রাজাজির মত যে সব লোককে কংগ্রেস বর্তমান অপছন্দ করে তাঁরা মনোনীত হবেন না। দ্বিতীয়টা অতি জটিল ও বিতর্কিত প্রশ্ন। কংগ্রেস চাইবে ভেটোর সর্বৈব প্রত্যাহার, আর লীগ বলবে সংখ্যালঘুর স্বার্থরক্ষায় অত্যাবশ্যক ও অবর্জনীয়। শেষে এমন হল যে ক্যাবিনেট কমিটিতে ওয়াভেলকে ডাকা হত না। ২৬ এপ্রিলের রোজনামচায় ওয়াভেল লিখছেন—"I am getting tired of being treated as an untouchable in the presence of Brahmins..." ওদিকে খবর আসছে, জার্মানি ফ্রন্ট ভেঙে পড়ছে, ব্রহ্মের পুনরুদ্ধার হল বলে। আবও দেরি করলে কংগ্রেসের দাবি তো বাড়বেই।

দেরি হবার একটা কারণ ভারতীয় শিল্পপতি ও বণিকদের নানা দাবি। যুদ্ধের চাহিদা মেটাবার জন্য ওয়ার বিসোর্সেস কমিটিব অধীনে সাপ্লাই ডিপার্টমেন্ট শিল্পোদ্যোগ নিযন্ত্রণ করছিল। তখন থেকেই কনট্রাক্টারদের স্বর্ণযুগ শুরু। সাপ্লাই ডিপার্টমেন্ট ক্রীত পণ্যের সারণী দেওয়া হল।[৪২]

**সারণী-১**

| ক্রীত পণ্য | ১৯৩৯ (সেপ্টেম্বর)—১৯৪১ (৩১ ডিসেম্বর) মূল্য (দশ লক্ষ পাউণ্ড হিঃ) |
|---|---|
| এঞ্জিনিয়ারিং, হার্ডওয়্যাব, ইত্যাদি | ৭৩ |
| সূতীবস্ত্র, পশম বস্ত্র ইত্যাদি | ৭২.৮ |
| খাদ্য | ১২.১ |
| চামড়া ও তজ্জাত দ্রব্য | ৭.৬ |
| কাঠ ও কাঠজাত দ্রব্য | ৬.৮ |
| | ১৭২ ৩ |

১৯৪১ থেকে ১৯৪৫ পূর্ণ নিরিখ পাওয়া যায়নি।

যুদ্ধের প্রথমে দেশে ৬০০'ব মত এঞ্জিনিযারিং পণ্য প্রস্তুতের কাবখানা ছিল, যুদ্ধের শেষে কারখানার সংখ্যা দাঁড়ায় ১৫০০। আগে যা তৈরি হত না তা হতে থাকে। অনুরূপভাবে বেড়ে যায় রাসায়নিক শিল্প। কাপড়, সিমেন্ট, স্টিল, কাগজ, চিনি উৎপাদন উল্লেখযোগ্যভাবে বেড়েছিল। কয়লা ও পাটজাত দ্রব্যের উৎপাদন ১৯৪১-এর পর কমে যায়। তবে ওঠা পড়াও লক্ষণীয়।[৪৩] ১৯৪৩-এর মার্চ নাগাদ কাপড়ের দাম মহাযুদ্ধের আগের দামের পাঁচ গুণ হয়েছিল। উৎপাদন সাড়া দেবে—আশ্চর্য কি?

সারণী-২

| পণ্য | ১৯৩৮ | ১৯৩৯ | ১৯৪০ | ১৯৪১ | ১৯৪২ | ১৯৪৩ | ১৯৪৪ |
|---|---|---|---|---|---|---|---|
| কাগজ (হাজার হন্দর হিঃ) | ১১৮৪ | ১৪১৬ | ১৭৫৩ | ১৮৭১ | ১৮২১ | ১৭৫২ | ২০০১ |
| কাপড় (দশ লক্ষ গজ হিঃ) | ৪২৬৯ | ৪০১২ | ৪২৬৯ | ৪৪৯৩ | ৪১০৯ | ৪৮৭০ | ৪৬৯৫ |
| সুতো (দশ লক্ষ পাউণ্ড হিঃ) | ১৩০৩ | ১২৪৩ | ১৩৪৯ | ১৫৭৭ | ১৫৩৩ | ১৬৮০ | ১৬২৩ |
| সিমেন্ট (হাজার টন হিঃ) | ১৫১২ | — | ১৭২৭ | — | ২১৮৩ | ২১১২ | ২০৪৪ |
| চিনি (হাজার টন হিঃ) | ৬৫০ | ১২৪১ | ১০৯৫ | ৭৭৮ | ১০৭০ | ১২১৬ | ৯৮৫ |
| স্টিল ইনগট (হাজার টন হিঃ) | ৯৭৭ | — | ১২৮৫ | ১৩৬৩ | ১২৯৯ | ১৩৬৬ | ১২৬৪ |

এর মধ্যে সরকারী কাবখানায় তৈবি অস্ত্রশস্ত্র ধরা হযনি, অনেক ক্ষুদ্রশিল্পেব হিসেবও নয়। বিখ্যাত অর্থনীতিবিদ ভি কে আর ভি বাও ১৯৪৪-এর প্রথম সংগঠিত সব শিল্পেব উৎপাদন মিলিয়ে বাস্তববিক হার ৬০% নির্দেশ করেছিলেন।[৪৪]

কিন্তু শিল্পপতিবা এতে সন্তুষ্ট হননি। ঘনশ্যাম দাস বিড়লা চাইছিলেন ভারতের ক্রমবর্ধমান স্টাবলিং পাওনা থেকে নতুন যন্ত্রপাতি কিনে কাবখানাগুলিকে আধুনিক কবা হোক। যুদ্ধকালেও কোন পবিকল্পনা ছিল না বলে তিনি দুঃখ কবেছেন

"There is no facility for the disposal of the exportable surplus. The prices, therefore, have in many cases failed to respond to the newly created demand...Our gold reserves are frittered away when they could have been used for buying plant from America which would have been to England's advantage."[৪৫]

বস্তুত নাৎসী জার্মেনী ও পরে গণতান্ত্রিক পশ্চিমী দেশগুলিব প্রাপ্তিসাধ্য সঙ্গতিব পরিকল্পিত ব্যবহাব দেখে তাঁরা চাইছিলেন বৈজ্ঞানিক প্ল্যানিং। অস্ট্রেলিয়াব উন্নতি তাঁদের ঈর্ষার কারণ হয়েছিল। কয়লার উৎপাদন কি বাড়ানো যেত না? পণ্য চলাচল ব্যবস্থার উন্নতি করা যেত না? গ্র্যাডি কমিশনেব সুপারিশ মেনে অ্যামেবিকা থেকে নতুন যন্ত্র কেনা যেত না? বিড়লা ও ওয়ালচাঁদ হীরাচাঁদেব মত উদ্যমী শিল্পপতি জাহাজ, প্লেন, নানা ধরনেব মোটর গাড়ি তৈবি কবতে চাইছিলেন। আরও দুঃখের কারণ যুদ্ধের আগে তাঁবা যে সব বয়নযন্ত্র বা সেলাই-এব যন্ত্র তৈবির কাবখানা বসিয়ে ছিলেন, সরকার তা অধিগ্রহণ করেছিল। ওয়ালচাঁদ অনেক কষ্টে হিন্দুস্থান এয়ার ক্রাফট কোম্পানীর কারখানা কবলেন ব্যাঙ্গালোরে— ১৯৪২ সালে সরকাব তা নিয়ে নিল। আসলে ব্রিটেন চেয়েছিল ভারতের অবদান গোলাবারুদ, পাট, সুতো বা তজ্জাত বস্ত্র, চা, মাইকা, ম্যাঙ্গানিজ, রাবার ইত্যাদি খনিজ বা বনজে সীমাবদ্ধ থাকুক আর ভাবতীয় শিল্পপতিরা চেয়েছিলেন যুদ্ধেব সুযোগ নিয়ে ভারী শিল্প উৎপাদনের অংশ নিতে। এই বিরোধ নতুন নয়, কিন্তু তা স্বাধীনতাব দাবিকে অনেক বেশি জোরদার করে।

বস্তুত প্রথম ও দ্বিতীয় মহাযুদ্ধের মধ্যে ভারতে ভারী শিল্পের অগ্রগতি প্রায় আড়াই গুণ

বেড়েছিল এবং ডেভিড মীকের দেওয়া তথ্যের ভিত্তিতে ফোক হিলগার্ড দেখিয়েছেন, রাশিয়া ও জাপান ছাড়া তা অন্যান্য পশ্চিমী দেশেব তুলনায বেশি বই কম ছিল না। নীচের সারণী দেখলে তুলনা করা সহজ হবে।[৪৬]

**সারণী-৩**

| বছর | যুক্তরাষ্ট্র | জার্মেনী | ব্রিটেন | রাশিয়া | জাপান | ভারত |
|---|---|---|---|---|---|---|
| ১৯১৩ | ১০০ | ১০০ | ১০০ | ১০০ | ১০০ | ১০০ |
| ১৯২১-২৫ | ১২৯.৩ | ৭৭.৭ | ৭৬.৪ | ৪১.১ | ২০৩.৩ | ১২২.১ |
| ১৯২৬-২৯ | ১৬৩.৬ | ১১২.২ | ৯২.৬ | ১৩৪.৯ | ২৮৯.৮ | ১৪৬.৬ |
| ১৯৩০ | ১৪৮ | ১০১.৬ | ৯১.৩ | ২৩৫.৫ | ২৯৪.৮ | ১৪৪.৭ |
| ১৯৩১-৩৫ | ১১৭.৮ | ৯০.৬ | ৯২.৩ | ৩৯৩.২ | ৩৬৫.৮ | ১৭৪.৮ |
| ১৯৩৬-৩৮ | ১৬৬.৬ | ১৩৮.৩ | ১২১.৫ | ৭৭৪.৩ | ৫২৮.৯ | ২৩০.৪ |

পশ্চিমী দেশে মান্দ্য যে প্রভাব ফেলেছিল ভারতেব শিল্প উৎপাদনের ক্ষেত্রে ততটা ফেলেনি। ১৯৩৩-৩৪-এব উৎপাদন আদৌ কমেনি। শিবসুব্রহ্মনিয়মের হিসেবে জাতীয় আয়ের হারেব অংশ হিসাবে শিল্পোৎপাদনের বৃদ্ধি ঘটেছিল ৩.৭৫% থেকে ৭.৫%। সূতীবস্ত্র ও পাট শিল্পে উন্নিতির হার কম হলেও (উৎপাদন অবশ্যই বেড়েছিল) কিছু কিছু নূতন শিল্প দেখা দেয়। পাট শিল্প ভারতীয়দেব হাতে চলে যাচ্ছিল। বস্ত্রশিল্পেব সমস্যা বোম্বাই ও আমেদাবাদে আলাদা ছিল। আমেদাবাদ আগে থেকেই মিহি সুতো ও কাপড়ে চলে গিয়েছিল। বোম্বাই তা পারেনি। তাই ব্রিটিশ ও জাপানী আমদানি ঠেকাবার জন্য বোম্বাই মালিকদের এত মাথাব্যথা। ১৯২১ সালে সবকাব আমদানি কাপড়েব ওপব ১১% শুল্ক ধার্য করে, সুতোর ওপর নতুন করে ৫%। পরে সংবক্ষণ নীতি আরও জোরদার করা হয়। কিন্তু আসল সমস্যাটা অভ্যন্তরীণ বাজার অর্থাৎ ভারতীয়দের ক্রয়ক্ষমতার অভাবে নিহিত ছিল। ১৯২৯ থেকে ১৯৩৪-এব মধ্যে বোম্বাই-এব মিল সংখ্যা ৭৭ থেকে ৫৫-তে নেমে যায়। যাবা বেঁচে যায় তারা অনেক বেশি দক্ষ কিন্তু অনেক বেশি শ্রমিক শোষণে তৎপরও বটে। ১৯২৮, ১৯২৯, ১৯৩৪-এব সাধারণ শ্রমিক ধর্মঘট তার প্রমাণ। কংগ্রেসী আমলে ও তাবপর সরকার শ্রমিকদের স্বার্থরক্ষায় কিছু তৎপর হয়।

ইস্পাত উৎপাদনের ক্ষেত্রে সবচেয়ে বড়ো সমস্যা ছিল বৈদেশিক ইস্পাত নির্মাতাদেব কম দামে বিক্রয় নীতি (dumping)। মরিস ডি মরিসের মতে ১৯২৩ ও ১৯৩২-এর মধ্যে ভারতে আমদানি ইস্পাতের দাম প্রায় ৬০% কমে গিয়েছিল। সংরক্ষণনীতি ছিল স্বল্প ফলদায়ী। ১৯২৪-এর জুনে প্রথম আমদানি শুল্ক বসিযেই প্রায় পর মুহূর্তে অস্থায়ী বাড়তি শুল্ক বসাতে হয়। ১৯২৬-এ সাত বছরের জন্য সংবক্ষণ পেল টিসকো। তা আবাব বাড়ানো হয়। দিলীপ ওয়াগ্‌লেব কেম্‌ব্রিজ গবেষণাপত্র ইস্পাত শিল্পের বিভিন্ন সমস্যা বিশ্লেষণ করেছে।

সারণী-৪

| সময় | টিসকোর বাৎসরিক উৎপাদন ক্ষমতা (টন) |
|---|---|
| প্রথম মহাযুদ্ধ | ১২৫,০০০ |
| ১৯২৩-২৪ (বৃহত্তর সম্প্রসারণ নীতির ফলে) | ৪২০,০০০ |
| ১৯৩৯ | ৮০০,০০০ |

মোটামুটি প্রতি বছর উৎপাদন ক্ষমতা বেড়েছে ৮%। ১৯৩৬ সালে মাইসোর আয়রন অ্যাণ্ড স্টিল ওয়ার্কসে উৎপাদন শুরু হয় আর ১৯৩৯-এর ডিসেম্বরে স্টীল করপোরেশন অব বেঙ্গল-এ। চাহিদা আশানুরূপ বাড়েনি। তাই ইণ্ডিযান আযবন অ্যাণ্ড স্টিল কোম্পানী (ইসকো) ১৯১৮ থেকে পিগ আয়বন উৎপাদন শুরু করলেও ক্ষমতা বাড়াতে সাহস করেনি। তবে অটোয়া চুক্তি অনুসারে ব্রিটেন ভারতের লোহা কিনতে থাকে। যুদ্ধের জন্য চাহিদা ফেব বাড়ে। ১৯৩৯-এ হীবাপুরেব ইসকো কুলটির বেঙ্গল আয়রন কোম্পানীব সঙ্গে যুক্ত হয় স্কবের অধীনে। মহাযুদ্ধেব সময় তার উৎপাদন ক্ষমতা ২০০,০০০ টনে পৌঁছায়।

সিমেন্টেব ক্ষেত্রে এসোসিয়েটেড সিমেন্ট কোম্পানীজ একচেটিযা ব্যবসার দৃষ্টান্ত ছিল। কিন্তু ১৯৩৭-এ ডালমিয়া-জৈন গোষ্ঠী পাঁচটি নতুন কাবখানা শুরু কবে তাতে আঘাত হানে। কাগজের চাহিদা ১৯২৩-২৫-এ ছিল ১০৮,০০০ টন, ১৯৩৬-৩৮-এ তা বেড়ে হয় ২১৮,০০০—অর্থাৎ ঠিক দুগুণ। কিন্তু ১৯২৫ থেকে সংরক্ষণ নীতির আওতায় থাকা সত্ত্বেও মণ্ডেব অভাবে কাগজশিল্প বাডতে পাবেনি। দুটি য়ুবোপীয় মিল—টিটাগড ও বেঙ্গল পেপার—কাগজ উৎপাদন নিয়ন্ত্রণ করত কিন্তু এখানেও ভারতীয়রা প্রতিযোগিতা শুরু কবে। বিশেব দশকে পবিশুদ্ধ চিনির মাত্র ৩.৭% দেশে তৈবি হত। মাব খেত আখ চাষীরা। ত্রিশের দশকে সবকাব আমদানি চিনির ওপব ১৫০% শুল্ক বসায়। ফলে তাব পবিমাণ ১৯২৯-৩০-এব ৯৩৩,০০০ টন থেকে ১৯৩৬-৩৭-এ শূন্যে ঠেকে। এই সময আধুনিক চিনিব কলের সংখ্যা ২৭ থেকে বেড়ে হয় ১৫০। চিনি শিল্পের স্থান হয় বস্ত্র, পাট ও লৌহ শিল্পেব পব।

যুদ্ধেব কল্যাণে ১৯৩৮-৩৯ থেকে ভাবী শিল্প উৎপাদনেব মূল্যবৃদ্ধির নিবিখ দেওযা হল।[৪৭]

সারণী-৫

| বছর | উৎপাদনের মূল্য (দশ লক্ষ টাকার হিঃ) | ১৯৩৮কে ১০০ ধরে অগ্রগতির হার |
|---|---|---|
| ১৯৩৮ | ১,৭০১ | ১০০ |
| ১৯৩৯ | ১,৭৫১ | ১০২.৯ |
| ১৯৪০ | ১,৭৭৯ | ১০৪.৬ |
| ১৯৪১ | ২,১৩৯ | ১২৫.৭ |
| ১৯৪২ | ২,৩৩০ | ১৩৭ |
| ১৯৪৩ | ২,৫৯৯ | ১৫২.৮ |
| ১৯৪৪ | ২,৫৪৮ | ১৪৯.৮ |
| ১৯৪৫ | ২,৭৪৯ | ১৬১.৬ |

কিন্তু যেটা সব ভারতীয় শিল্পপতিদের উষ্মার কারণ সেটা হল মূলধনী পণ্য (Capital goods) উৎপাদন সংগঠনে অপারগতা। এদের মধ্যে প্রধান ছিলেন কলকাতায়—থাপাব, বাঙ্গুর, সূরযমল-নাগরমল, আগরওয়ালা ও সর্বোপরি বিড়লা ভ্রাতাগণ ; বোম্বাইতে টাটা ও ওয়ালচাঁদ ; উত্তর ভারতে গোবন, ডালমিয়া, নারাং প্রভৃতি। বিডলা ও টাটা কোম্পানী সমূহের টাকায় আদায়ীকৃত লগ্নীর পরিমাণ ছিল—

সারণী-৬

লগ্নী (Paid up Capital in rupees)

| বছর | বিড়লা ব্রাদার্স | টাটা সনস্ |
|---|---|---|
| ১৯২২ | ৬,৫২৩,০০০ | ২৬৬,০১৩,০০০ |
| ১৯৩৭ | ১৭,৮৯৭,০০০ | ১০৪,৫৯৪,০০০ |
| ১৯৪৭ | ২,১৮,৫০৪,০০০ | ১৪০,৭৪৮,০০০ |

কিন্তু টাটা সনসের মূলধনের সঙ্গে টাটা হাইড্রোইলেকট্রিক কোম্পানীর মূলধন যোগ করলে অবস্থা স্পষ্ট হবে।

আমরা দেখেছি—টাটাবা ও তাঁদের সঙ্গে যুক্ত বোম্বাই-এর বড শিল্পপতিগণ জওহ্বলাল নেহেরুর সমাজতন্ত্রী ভাষণের তীব্র বিবোধিতা করেছিলেন[৪৭ক]। কিন্তু বিডলা মনে কবতেন এ ধবনেব প্রতিক্রিয়া অত্যন্ত সীমাবদ্ধ দষ্টিব লক্ষণ।[৪৮] কিন্তু অন্যান্য ব্যবসাযীবা মান্দ্যের জন্য ঘা খায। জনগণেব ক্রয ক্ষমতাব সঙ্গে তাদের উন্নতি জডিত আবার সেই ক্রয় ক্ষমতাব সঙ্গে স্বাধীনতাব প্রশ্ন। আশ্চর্য নয, যেদিন নেহেরু বিবোধী বোম্বে মেনিফেস্টো প্রকাশিত হয়, সেদিনই বোম্বে বুলিযান এক্সচেঞ্জেব ব্যবসাযীরা নেহেরুকে দেড হাজাব টাকাব থলি উপহার দিয়েছিল, আব পবের দিন কাপড, শস্য, তৈলবীজ বণিকরা ও তার পরের দিন চিনি, বীজ, শস্যেব পাইকারী বিক্রেতাবা সংবর্ধনা জানিযেছিল। কংগ্রেস যখন সাতটি প্রদেশে শাসন ভার পেল, তখন শিল্পপতি ও ব্যবসায়ীদের ক্ষতি হয়নি—একথা স্বীকার করেছেন ইণ্ডিয়ান চেম্বার অব কমার্সেব ১৯৪৮-এব অধিবেশনের সভাপতি—এম এল শা। ওযালচাঁদেব প্রেমিযার অটোমোবিল কোং প্রতিষ্ঠিত হয় এই সমব। কিলিক নিক্সন পবিচালিত বোম্বে স্টিম নেভিগেশন লিমিটেডেব বিরুদ্ধে ওয়ালচাঁদেব সিন্ধিয়া স্টিম নেভিগেশন প্যাটেলের সমর্থন পায। কিন্তু যুদ্ধ (ও কংগ্রেসী মন্ত্রীসভাব পদত্যাগ) বড় শিল্পপতিদের ফের ভাবিয়ে তুলল। আগস্ট বিপ্লবেব কালে বোম্বাই-এর বাজাব বেশ কয় মাস বন্ধ থাকে।

এতে কোন সুবিধে না হওযায এবং হাতে প্রভূত সঞ্চিত অর্থ থাকায ভারতীয শিল্পপতিবা পরিকল্পিত অর্থনীতির ওপব জোর দিতে থাকেন। এর পরিণতি ১৯৪৪-এ প্রকাশিত বোম্বে প্ল্যান। এর স্বাক্ষরকারীদের মধ্যে ছিলেন পি ঠাকুরদাস (বোম্বাই-এর 'কার্পাসরাজ'), জে আর ডি টাটা, ঘনশ্যাম দাস বিড়লা, স্যাব আর্ডেশির দালাল (শেয়াব বাজারের কর্তা), স্যার শ্রীরাম (ডি সি এম), কস্তুরভাই লালভাই (আমেদাবাদের বস্ত্রাধিপতি), এ ডি স্রফ (শেয়ার বাজারের কর্তা) ও জন মাথাই (টাটার ডিরেক্টর)। এই প্ল্যানের রাজনৈতিক ভিত্তি নিম্নরূপ—

"Underlying our whole scheme is the assumption that on

termination of the war or shortly thereafter, a national government will come into existence at the centre which will be vested with full freedom in economic matters." এর লক্ষ্য ছিল পনের বছরের মধ্যে ভারতীয় নাগরিকের গড় আয় দ্বিগুণ করার উদ্দেশ্যে ১০,০০০ কোটি টাকা বিনিয়োগ।[৪৯] নিম্নলিখিত খাতে বিনিয়োগ হবে—

সারণী-৭

সেক্টর বিনিয়োগ

| | (কোটি টাকায়) |
|---|---|
| শিল্প | ৪,৪৮০ |
| কৃষি | ১,২৪০ |
| যাতায়াত ব্যবস্থা | ৯৪০ |
| শিক্ষা | ৪৯০ |
| স্বাস্থ্য | ৪৫০ |
| গৃহনির্মাণ | ২,২০০ |
| অন্যান্য | ২০০ |
| | ১০,০০০ |

১৯৪৪-এর ২০ এপ্রিল ওয়াভেল স্যার আর্ডেশির দালালকে একসিকিউটিভ কাউন্সিলের উন্নয়ন-সদস্য হবার জন্য অনুরোধ জানালেন। ১৯৪৫-এর ১ মার্চ, কাউন্সিলে ব্রিটিশ শিল্প-বাণিজ্যের স্বার্থরক্ষার প্রশ্ন উঠল। পরের দিন আইন সভায় দাবি উঠল এখুনি সব রক্ষাকবচ পরিত্যাগ করতে হবে। ব্রিটিশ শিল্প-বাণিজ্য প্রতিনিধিরা প্রমাদ গুনলেন। ইন্ডিয়া কমিটি দালালকে ১৯৩৫-এর আইনের অন্তর্ভুক্ত বাণিজ্য সংক্রান্ত ধারা আলোচনা করার জন্য ডেকে পাঠালেন। বলা বাহুল্য, ভারত সচিব এমেরি দালালের উৎসাহে জল ঢাললেন। বক্ষাকবচেব লড়াই, প্রতিরক্ষা ব্যবস্থার লড়াই ও কমনওয়েলথে ভারতের যোগদান নিয়ে লড়াই শেষ দিন পর্যন্ত চলবে।[৫০]

॥ ৩ ॥

উনিশ শো চুয়াল্লিশ সালে স্বরাষ্ট্র বিভাগের গোয়েন্দা দফতরের এক প্রতিবেদন অনুসারে বৃহৎ বণিক-শিল্পপতি গোষ্ঠী কংগ্রেসকে আপন স্বার্থসিদ্ধির যন্ত্র রূপে প্রয়োগ করছেন বা কংগ্রেসও তাদের কাছ থেকে প্রচুর অর্থ পেয়ে সরকার বিরোধী কার্যকলাপ চালাচ্ছে—একথা ঠিক নয়। বরং রাজাগোপালাচারি তাঁর পুস্তিকা— The Way Out-এ লিখেছেন, "Indian industrialists, while shedding copious tears for nationalism, are making their pile by quiet and uninterrupted services at the call of a bureaucratic government." আত্মগোপনকারী

নেতারা তো রীতিমত অসন্তুষ্ট। গোয়েন্দা দফ্‌তরের সিদ্ধান্ত—"The support given by 'Big Business' to the movement, although substantial, has obviously not drawn upon more than a fraction of the total 'Big Business's resources and of this the detained Congress Working Committee members, no less than the underground Congress leaders, must be well aware."[৫১]

আগেই আমরা দেখিয়েছি টাটা ও বিড়লার মত শিল্পপতিরা কংগ্রেস থেকে নিজেদের একটু পৃথক করে নিচ্ছিলেন এবং বোম্বে প্ল্যানের মাধ্যমে, সরকারের সহযোগিতায়, ভারতের অর্থনৈতিক ব্যবস্থায় একটা বড় পরিবর্তন আনতে চাইছিলেন। তাতে অবশ্যই তাঁরা মুখ্য ভূমিকা নেবেন, কংগ্রেস বা কোনো রাজনৈতিক দল নয়। ওয়াভেল এটা অনভিপ্রেত মনে করেননি বলে দালালকে উন্নয়ন সদস্য মনোনীত করেছিলেন। এমন কি ওয়ার ক্যাবিনেটও এই নিয়ে প্রাসঙ্গিক বাণিজ্য বিষয়ক রক্ষাকবচ নিয়ে আলোচনা করেছিলেন দালালের সঙ্গে। ওয়াভেলের ১৪ মে (১৯৪৫)-র রোজনামচায় পড়ি ইণ্ডিয়া কমিটির সভায় তিনি সহানুভূতিসূচক মনোভাব আশা করছেন। কিন্তু অর্থমন্ত্রী গ্রিগ বিড়লা ও অন্যান্য শিল্পপতিদের বিরুদ্ধে বিষোদগার করেছিলেন। জন অ্যাণ্ডারসন গ্রিগের সমর্থনে বলেন, এতে জনসাধারণের কোনো উপকার হবে না—এর আসল উদ্দেশ্য ব্রিটিশ বণিক শিল্পপতি এবং ব্রিটিশ পরিচালক উৎসাদন। লেদারস (Leathers) বাণিজ্য বিষয়ক রক্ষাকবচ রাখতে চেয়েছিলেন। ওয়াভেল বলেন, "to be tough with India and continue to treat her as a colony was a possible policy if H. M. G. was prepared to provide the force to support it...but in the long run it would be disastrous." তিনি জানতে চান, ব্যাপক শিল্পায়ন ছাড়া কি ভাবে জনগণের অবস্থার উন্নতি সম্ভব।[৫২] কিন্তু ইণ্ডিয়া কমিটি সব বিবেচনা করে বলেন, "There can be no question, in present circumstances, of any repeal to the commercial discrimination provisions of the Government of India Act."[৫৩] অর্থাৎ বোম্বে প্ল্যান কার্যকর করার জন্য ব্রিটিশ বাণিজ্যিক স্বার্থ ক্ষুণ্ণ করতে মন্ত্রিসভা রাজি হল না।

কিন্তু এতে ঘাবড়াবার লোক নন বিড়লা-টাটার দল। তাঁরা ব্রিটিশ শিল্পপতি ও বণিকদের সঙ্গে সমঝোতার উদ্দেশ্যে দ্বিপাক্ষিক আলোচনা চালাচ্ছিলেন। এমেরির এক পত্রে পড়ি—সহযোগিতার মাধ্যমে ব্রিটিশ শিল্পপতিরা যে অনেক লাভবান হবেন সে কথা তাঁরা বুঝতে পারছিলেন। "I believe that there are a number of negotiations going on between United Kingdom and Indian Commercial interests for the establishment of joint enterprises." তাঁদের মনে হয়েছিল—ভারতে কাঁচা মালের অভাব নেই, মজুরীর হার ঢের নীচু। অতএব ইংল্যাণ্ডে বেশি মূল্যে সেগুলি উৎপাদন না করে ভারতেই করা উচিত এবং প্রয়োজনে ভারতীয় শিল্পপতিদের সাহায্য নেওয়া উচিত। তাদের হাতে অনেক টাকা, ব্যাপক যোগাযোগ ও বিপণন ব্যবস্থা তাদের নিয়ন্ত্রণে, তাদের সহযোগিতা রাজনৈতিক অশান্তির হাত থেকে বাঁচতে সাহায্য করবে, হয়তো শ্রমিক অশান্তির হাত থেকেও। তাছাড়া ব্রিটেন হাত গুটিয়ে বসে থাকলেও মার্কিন মুলুক বা ইউরোপ থেকে সাহায্য পেতে কোনো অসুবিধা হবে না টাটা-বিড়লার। "The advantages of an alliance with Indian capital,

influence and enterprises are self-evident."[৫৪]

বিড়লারা নিজেরাই এসে পড়লেন মে মাসে। ২৪ মে বিড়লার সঙ্গে ওয়াভেলের কথা হল। "He recommended a business Government and more than hinted that he was ready to assist me in forming one or indeed to take part in the Government." তবে বিড়লা ১৯৪২ সালে গান্ধীর প্রতি অন্যায় ব্যবহারের প্রতিবাদও করলেন। উত্তরে ওয়াভেল বলেন, গান্ধীকে 'Saint or Statesman' কোনটা মানতেই তিনি বাজি নন। ওয়াভেলের মনে হল নেহরু ও বামপন্থীদের বিড়লা বিশ্বাস করেন না এবং তাই নিজেই সক্রিয় রাজনৈতিক ভূমিকা নিতে চান। "...he obviously would like to have a finger in the political pie, and it would be of the Jack Horner type."[৫৫]

ইংল্যাণ্ডে অনেক বাধা অতিক্রম করে ৩১ মে চার্চিলের সমর্থন পেলেন ওয়াভেল। চার্চিল তখন সাধাবণ নির্বাচন ডাকতে যাচ্ছেন, তাই ভারতবর্ষকে দলীয় রাজনীতির ঊর্ধ্বে রাখতে চেয়েছিলেন বলে মনে হয়। কিন্তু নিজের একসিকিউটিভ কাউন্সিলের সাত সদস্য ওয়াভেলের প্রস্তাবে বাধা দিলেন। সম্ভবত ভুলাভাই দেশাই-এর চাপে। কিন্তু আম্বেদকর, খারে ও শ্রীবাস্তব একটা গুরুত্বপূর্ণ কারণে আপত্তি জানান—তা হল কাউন্সিলে হিন্দু ও মুসলিম সদস্য সংখ্যার সমতা। আম্বেদকর তপসিলীদের অবজ্ঞা কবার কারণে পদত্যাগ করতে চান। ১৪ জুন এক বেতার ভাষণে ওয়াভেল তাঁব শাসনতান্ত্রিক সংস্কাব বিষয়ক প্রস্তাব ঘোষণা কবলেন। বড়লাট ও প্রধান সেনাপতি ছাড়া কাউন্সিলেব সব সদস্য ভারতীয় হবে। বর্ণহিন্দু ও মুসলিম সদস্যসংখ্যা সমান হবে। কাউন্সিল ১৯৩৫-এর আইন অনুসাবে চলবে। যদিও এব প্রধান কাজ হবে জাপান যুদ্ধ জয় তবু নতুন সংস্কার নিয়ে কোনো সমঝোতায় আসা যায় কিনা তাও বিবেচনা করবে। বন্দী কংগ্রেস ওয়ার্কিং কমিটিব সদস্যদের ছেড়ে দেওয়া হবে। এই সব প্রস্তাব কার্যকব করাব জন্য ২৫ জুন থেকে ভারতীয় বাজনৈতিক নেতাদেব নিয়ে এক সম্মেলন বসবে সিমলায়।[৫৫ক]

গান্ধী 'বর্ণহিন্দু' শব্দ ব্যবহারে আপত্তি জানান। "May I then say that there are no casteless Hindus who are at all politically minded. Therefore the word rings untrue and offensive. Who will represent them at your table ? Not Congress which seeks to represent without distinction all Indians who desire and work for independence." এমন কি হিন্দু মহাসভাও বর্ণহিন্দুদেব প্রতিনিধিত্ব করতে চাইবে না। তা ছাড়া স্বাধীনতা সম্বন্ধে ঘোষণাব কোন কথা নেই কেন ?[৫৬] ১৫ জুনেব প্রেস প্রতিবেদনে তিনি বলেন, ভুলাভাই-এর প্রস্তাবকে তিনি সমর্থন করেছিলেন কোন সংকীর্ণ সাম্প্রদায়িক দৃষ্টিকোণ থেকে নয়, ভুলাভাই-লিয়াকৎ ভারতেব সমস্যাব একটা সম্প্রদায়-নির্বিশেষ সমাধান চেয়েছিলেন বলে।[৫৭] তবে, ব্যাপারটা বিচাব কববে ওয়ার্কিং কমিটি। ১৯৩৪ থেকে তিনি কোনো প্রতিষ্ঠানেরই প্রতিনিধিত্ব করেন না। নিমন্ত্রণ জানালে কংগ্রেস সভাপতিকেই জানানো হোক।[৫৮] ১৭ জুন আর এক তারবার্তায় তিনি বর্ণহিন্দু ও মুসলিম সমতার প্রতিবাদ জানান : "You will quite unconsciosly but equally surely defeat purpose of conference if parity between Caste Hindus and Muslims is unalterable. Parity beteewn Congress and League understandable."[৫৯] পরের দিন জানান, যদি ওয়াভেল এ বিষয়ে মত না বদলান,

"My advice to Congress will be not to participate in formation of Executive Council."

১৮ জুন ওয়াভেল জানান, তিনি বেতার ঘোষণা বদলাতে পারবেন না আর আলোচ্য বিষয়ে খুঁটিনাটি এখনই বলা সম্ভব নয়। "None of the persons or parties concerned is expected or required to accept or reject the proposal now."

আর একজন আপত্তি জানান—তিনি পঞ্জাবের প্রধানমন্ত্রী খিজির। তিনি একজন য়ুনিয়নিস্ট মুসলিমকে এক্সিকিউটিভ কাউন্সিলে নেবার জন্য পীড়াপীড়ি করেন।

২৪ জুন ওয়াভেলের সঙ্গে আজাদ, গান্ধী ও জিন্নার সাক্ষাৎকার হয়। ওয়ার্কিং কমিটির সিদ্ধান্ত অনুযায়ী গান্ধী বলেন—(১) সমস্ত রাজনৈতিক নেতাদের ছেড়ে দেওয়া উচিত ছিল, (২) কংগ্রেসে কোন জাতপাতের স্থান নেই—তাই 'অ-তপসিলী হিন্দু' কথা ব্যবহার করলে ভাল হত (!), (৩) প্রদেশে যদি কোয়ালিশন গঠিত হয় তবে কংগ্রেসের সংখ্যালঘু সদস্যরা সংখ্যালঘুদের প্রতিনিধিত্ব কববে, (৪) কংগ্রেসের অনেকে আপত্তি তুললেও তিনি সমতা মানতে রাজি আছেন, তবে কংগ্রেস মুসলমান বা তপসিলীদের মনোনয়ন দিতে পারে। ওয়াভেল জানান—অ-তপসিলী হিন্দু ও মুসলমানদের সমতা বজায় রাখতেই হবে।

জিন্না বলেন, যাই ঘটুক মুসলমানরা সংখ্যালঘু থাকবেই। ওয়াভেল তখন বলেন,সব সংখ্যালঘু সব সময়ই মুসলমানদের বিরুদ্ধে ভোট দেবে কেন ? তা ছাড়া বড়লাটের ভিটো তো আছেই। জিন্নাব আবদার—সব মুসলিম কাউন্সিলর মনোনয়ন করবে লীগ। ওয়াভেল তা গ্রহণ করতে বাজি হলেন না। জিন্না গত দু'বছরের উপনির্বাচনের নজির দেখিয়ে বললেন লীগ সব কটাই জিতেছে—অর্থাৎ তারাই সব মুসলিমদেব মুখপাত্র। ওয়াভেল বললেন, তিনি পঞ্জাব য়ুনিয়ানিস্ট দল মনোনীত একজন মুসলিমকে নিতে চান। উত্তরে জিন্না য়ুনিয়ানিস্টদের নানা গালমন্দ করেন—তাবা নাকি তাঁরই কৃপায় এত দিন কোয়ালিশন চালাচ্ছে। বড়লাটের মনে হয় জিন্না ঠিক নিজের অবস্থায় খুশি নন।[৬০] আপন দলের ওপব সত্যি তাঁর অসপত্ন কর্তৃত্ব ছিল না।

২৫ জুন থেকে যে সিমলা সম্মেলন বসল[৬১] তার প্রধান প্রশ্ন দুটি—(১) যে সব সাধারণ নীতির ভিত্তিতে কাউন্সিল কাজ করবে (বেতার ভাষণে বড়লাট একটা ছক দিয়েছিলেন) তা কি গ্রহণীয় ? (২) যদি গ্রহণীয় হয তবে কাউন্সিল কি ভাবে গঠিত হবে এবং কারা সদস্য হবেন ? দ্বিতীয়টাই বেশি গুরুত্বপূর্ণ ও বিতর্কিত।

২৭ জুন বলদেব সিং বলেন পঞ্জাব থেকে একজন শিখ ও একজন পঞ্জাবী মুসলমান নিতেই হবে। বডলাট জিন্নাকে জানান যুদ্ধকালে পঞ্জাব সৈন্য ও বসদ যুগিয়ে যে সাহায্য করেছে তাতে একজন পঞ্জাবী মুসলমান না নিলে চলবে না। তবে তিনি একজন নিরপেক্ষ মুসলিম নেবেন। জিন্না জানান পন্থের সঙ্গে তাঁব যা কথা হয়েছে তাতে কংগ্রেস চাইছে মুসলিম কোটার দু'জনকে মনোনয়ন করতে। জিন্না নিজে চান ১৪ জনের কাউন্সিল—৫ হিন্দু, ৫ মুসলমান, ১ শিখ ও ১ তপসিলী, বড়লাট ও প্রধান সেনাপতি তো থাকবেনই। "He said this was the only Council in which the Muslims would stand a chance of not being out-voted on every issue." ওয়াভেল মনে কবেন জিন্না বড় বেশি সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গি দিয়ে কাউন্সিলের কার্যকলাপ দেখছেন। জিন্না আবার জেদ ধরেন—সব মুসলমানদের লীগ (অর্থাৎ তিনি) মনোনয়ন দেবেন কিন্তু আবার বডলাট প্রত্যাখ্যান করেন। তিনি সৈনিকসুলভ স্পষ্টবাদিতার সঙ্গে প্রশ্ন করেন, জিন্না কি এই

প্রশ্নে সম্মেলন বানচাল করতে চান ? শেষে জিন্না বলেন, স্বয়ং বড়লাট যদি দু-একজনকে করতে চান তবে তিনি ওয়ার্কিং কমিটির সঙ্গে কথা বলবেন।[৬২]

উভয় পক্ষে মিটমাট না হওয়ায় ২৯ জুন ওয়াভেল বলেন, দলপতিরা যদি পছন্দসই নামের তালিকা তাঁর কাছে পাঠান, তিনি একটা গ্রহণীয় পরিষদ গঠন করার চেষ্টা করবেন। ১৪ জুলাই পর্যন্ত সম্মেলন মুলতুবি থাকে।

৮ জুলাই জিন্না আবার দেখা করলেন এবং বললেন, "I am at the end of my tether." "I ask you not to wreck the League." অর্থাৎ তিনি সংকটে পড়েছেন। তাঁর দল কিছুতেই লীগের বাইরেব লোক বরদাস্ত কবছে না। যদি তা না কবা হয়, তবে তাঁর নেতৃত্বেব দুর্বল ভিত আরো দুর্বল হবে। শেষে তিনি নামেব তালিকা পাঠাতে অস্বীকাব কবলেন।[৬৩] অন্য দিকে কংগ্রেস সর্বভারতীয় প্রতিষ্ঠান বলেই পাঁচটি নামেব মধ্যে মাত্র দুটি হিন্দু ও মুসলিম, পার্শী এবং খ্রীস্টানদের একটি করে নাম দিয়েছিল। ওযাভেল অন্যায় করে তাদের stooge আখ্যা দেন। কি ভাবে তালিকা তৈবি হয় তা পাওযা যাবে আজাদের India Wins Freedom গ্রন্থে। আজাদ এব সব কৃতিত্ব নিতে চান কিন্তু গান্ধী এ ধবনের কথা অনেক আগে থেকেই বলছিলেন। তাব প্রমাণ ওয়াভেলকে পাঠানো ১৮ জুনের তার বার্তা ও ২৯ জুন গোবিন্দবল্লভ পন্থকে লেখা চিঠি। খিজির দিলেন চাব নামের তালিকা, যাব শীর্ষে ছিলেন কোটের নবাব মহম্মদ উসমান খান।[৬৩ক] তারা সিং-এব তালিকায় তিন নামের মধ্যে তিনি ছাডা বাকি দুজন 'ডামি'। সব দেখে ওযাভেল সমর্থনের জন্য যে তালিকা বিলেত পাঠালেন তাব মধ্যে চাবজন ছিল মুসলিম লীগেব।

বিলেতের সম্মতি এল কিন্তু জিন্না আপন দাবিতে অবিচল। উপরন্তু তিনি দাবি করলেন যে কাউন্সিলে কোন বিষয়ে মুসলিম আপত্তি উঠলে দুই-তৃতীয়াংশ ভোটেব কমে তা গ্রহণ করা চলবে না। অর্থাৎ তিনি সাম্প্রদায়িক ভিটো চাইলেন। ওয়াভেল উভয় দাবি অগ্রাহ্য করলে সম্মেলন কার্যত ভেঙ্গে গেল। সব শুনে গান্ধী মন্তব্য করলেন, ব্রিটিশ সবকাবকে হিন্দু অথবা মুসলিম এক পক্ষের মত মেনে নিতে হবে, কারণ তাবা পবস্পব বিরোধী এবং সমঝোতা অসম্ভব।[৬৪] ১৪ জুলাই, সম্মেলনেব শেষ দিন, জিন্না বললেন, মুসলিমদের অন্যান্য সব দলেব সঙ্গে সমতা দিতে হবে। রোজনামচায় ওয়াভেল লিখছেন, "If he really means this, it shows that he had never at any time an intention of accepting the offer, and it is difficult to see why he came to Simla at all." তবু তিনি বলছেন কংগ্রেসেব তালিকা নেওয়া যায় না, তাতে কাউন্সিলে কংগ্রেসেব আধিপত্য প্রতিষ্ঠিত হত।

কিন্তু গান্ধীর কথাই ঠিক। পাকিস্তান সম্বন্ধে গান্ধী ও জিন্না সম্পূর্ণ আলাদা জিনিস বুঝতেন। ওয়াভেল তা জানতেন। আগের বছর এমেরিকে তিনি লিখেছেন, "Jinnah wants Pakistan first and independence afterwards, while Gandhi wants independence first with some kind of self-determination for Muslims to be granted by a provisional government which would be predominantly Hindu."[৬৫] গান্ধীব মনোভাব পবিবর্তিত হয়নি। কংগ্রেস ও লীগের এই পার্থক্য ছাড়াও সাংগঠনিক পার্থক্যের দিকে দৃষ্টি আকর্ষণ করেন নেহরু। কংগ্রেসের দৃষ্টিভঙ্গি আধুনিক এবং জাতীয়তাবাদী আর লীগ একটা মধ্যযুগীয় ধারণা, যা শ্রেণীর চেয়েও সম্প্রদায়কে বড়ো করে দেখে।

কিন্তু একটা জিনিস জিন্না পাবলেন—তিনি যে 'শক্ত মানুষ' 'লোহার মানুষ', কিছুতেই

কংগ্রেসরাজ তথা হিন্দুরাজ মেনে নেবেন না, এমন কি ব্রিটিশরাজকেও তোয়াক্কা করেন না—এমন একটা ভাবমূর্তি তিনি তৈরি করতে পারলেন। অবশ্য সংহতির বিনিময়ে। অখণ্ড ভারতের একটা উজ্জ্বল সম্ভাবনা সিমলায় সমাধিস্থ হল।

ওয়াভেলের অনেক দোষ ছিল কিন্তু একটা নতুন পদক্ষেপ নিতে চেয়েছিলেন তিনি, চেয়েছিলেন অচলাবস্থার অবসান ঘটাতে। আর ভারতভাগ তিনি চাননি। শেষে লীগের গুরুত্ব মেনে নিলেও জিন্নাকে সব মুসলমানের 'একমাত্র মুখপাত্র' বলে কোনও দিন স্বীকার করেননি তিনি। জিন্নাব সংকীর্ণ, প্রতিক্রিয়াশীল, সাম্প্রদায়িক রূপ ভাল ভাবেই চিনতেন তিনি। পাকিস্তান বলতে জিন্না বুঝতেন ভারতেব কয়েকটি মুসলিম অঞ্চলে শুধু মুসলিম ভোটের মাধ্যমে স্বতন্ত্র শাসন। এ ব্যাখ্যা ওযাভেল মেনে নেননি। কিন্তু হডসনের প্রশ্ন (যা আমাদেরও), জিন্নার গোঁয়ার্তুমিতে তবে কেন পিছিয়ে গেলেন তিনি ? কেন সিমলা বৈঠকে ইতি টানলেন ?[৬৬] তিনি যদি অন্যান্য দলেব নেতাদেব সঙ্গে কথা চালিয়ে যেতেন, জিন্নাকে সুব নামাতেই হত। লীগকে বাদ দিয়ে কাউন্সিল গঠিত হচ্ছে—তা তিনি সহ্য কবতে পাবতেন না। আর যদি তৎসত্ত্বেও অসহযোগিতা কবতেন, তবে বহুসংখ্যক মুসলিমদের ওপর কর্তৃত্ব হারাতেন। পঞ্জাবেব মুসলমানরাই তো তাঁকে পবিত্যাগ করত। আমরা দেখব ১৯৪৬ সালে অন্তর্বর্তী সরকাব গঠনের সময জিন্না একগুঁযেমি কবছেন কিন্তু সেবাব লীগকে বাদ দিয়েই সবকাব গঠিত হয। জিন্না অনেক সাধাসাধি কবে, ওযাভেলকে নরম কবে, প্রায় পেছনের দবজা দিযে সবকাবে ঢোকেন। আমাব মনে হয়. জাপানেব সঙ্গে যুদ্ধ তখনও শেষ হযনি বলে ওয়াভেল শুধু কংগ্রেস প্রভাবিত কাউন্সিল চাননি। সেখানে কাজ করছিল কংগ্রেস সম্পর্কে তাঁব বহু তিক্ত স্মৃতি—ক্রিপস মিশনেব সময তাবা প্রতিরক্ষা দফতব চেযেছিল অর্থাৎ ব্যক্তিগতভাবে তাঁব কর্তৃত্ব চ্যালেঞ্জ কবেছিল, আবার 'ভাবত ছাড়ো' আন্দোলনেব সময় সমরোদ্যোগে ব্যাঘাত ঘটিয়েছিল। দাঁড়িপাল্লার একদিকে লীগ না থাকলে কংগ্রেসকে সামাল দেবে কে ? উভযে দিনবাত ঝগড়া না করলে তাঁর হাতে শেষ সিদ্ধান্ত থাকবে কি.কবে ? তা ছাড়া লীগকে বাদ দিযে সবকাব গঠনের ব্যাপারে বাংলা ও পঞ্জাবের লাটদের আপত্তি ছিল, যদিও সিন্ধু ও সীমান্তেব লাটদেব ছিল না। গান্ধী আমলাদেবও দোষ দিয়েছেন।[৬৭] সাম্প্রদায়িক পবিস্থিতি এর ফলে আরো খারাপ হবে এমন ভয় কাজ করেছিল। সর্বোপরি ওযাভেলের ভয় ছিল, কংগ্রেসীদেব প্রাধান্য দিলে চার্চিল তা ববদাস্ত করবেন না। এমনি চার্চিল তাঁকে অপছন্দ করতেন, তখন হয়তো ববখাস্ত করে দেবেন। এ বিষযে তাঁর ৩১ জুলাই-এর রোজনামচা দ্রষ্টব্য। সব স্বীকাব করি। তবু মনে হয়, আরো কয়েকদিন বৈঠক টিকিয়ে রাখতে পাবলে ভালো হত। সাধারণ নির্বাচনে শ্রমিক দলেব জযলাভেব সঙ্গে রাজনৈতিক পট আমূল পবিবর্তিত হত। আবশ্য ওয়াভেল শ্রমিক দলেব বিপুল জয়ের কথা ভাবতেই পারেননি, তাই চার্চিল সবকার 'কেয়াবটেকার' হলেও তার বিরুদ্ধে যেতে সাহস করেননি। তাঁব রাজনৈতিক সাহসেব অভাব ছিল, কিন্তু সৈনিকসুলভ খোলাখুলি আলোচনায় আপত্তি ছিল না, মিটমাট হোক সে বিষয়ে সত্যকাব আগ্রহ ছিল। অন্তত মৌলানা আজাদকে সে ব্যাপারে নিঃসন্দেহ করেছিলেন তিনি। এর পর অনেক ব্যাপারে, বিশেষত ক্যাবিনেট মিশনের সঙ্গে আলোচনা চলা কালে ওয়াভেল কংগ্রেস সভাপতির অনেক সাহায্য পেয়েছিলেন। আজাদ প্রশ্ন করেছেন—জিন্নার একগুঁয়েমিতে মুসলিম সম্প্রদায়েরই বা কি লাভ হল ? লীগের তালিকার সঙ্গে কংগ্রেসের আজাদ ও পঞ্জাবের খিজির (বা আর কেউ) যুক্ত হলে কাউন্সিলের চোদ্দজন সদস্যের মধ্যে সাতজন অর্থাৎ অর্ধেকের বেশি (আসলে ছয়জন, কারণ ওয়াভেল লীগের চারটি নাম পাঠাতেন)

হত মুসলমান—এবং তা কিনা ভারতবর্ষের মত বিপুল হিন্দু সংখ্যাগরিষ্ঠ রাষ্ট্রে। জিন্না যে আসলে মুসলিম স্বার্থের চেয়ে আপন অহমিকাকে উচ্চতর স্থান দিতেন এর চেয়ে বড় প্রমাণ কিছু নেই। আর তাও কি না যখন পঞ্জাবের য়ুনিয়ানিস্ট মন্ত্রিসভা, সীমান্তে কংগ্রেসী মন্ত্রিসভা, আর সিন্ধু ও আসামের মুখ্যমন্ত্রীরা কংগ্রেসী সমর্থনের ওপর নির্ভরশীল ? বস্তুত সিমলা সম্মেলন বানচাল করার দায়িত্ব জিন্নার এবং তাতে মুসলিম স্বার্থের ক্ষতিই করেছিলেন তিনি।

ইতিমধ্যে জাপান অবশ্যম্ভাবী পতনের দিকে এগিয়ে চলেছিল। স্লিম যে ব্রহ্ম অভিযান চালান তার সাংকেতিক নাম Extended Capital. ব্রিটিশ চতুর্দশ আর্মি পশ্চিম থেকে পুবে জাপানী পঞ্চদশ আর্মিকে আক্রমণ করবে আর উত্তরে স্টিলওয়েলেব নর্দার্ন কমব্যাট এরিয়া কমাণ্ড সেই আর্মির পার্শ্ব ভেদ করবে—এই ছিল যুদ্ধ কৌশল। স্টপফোর্ডের অধীন তেত্রিশতম কোব নেবে মান্দালয় আব মোরভি-র চতুর্থ কোর মিটকিলা। প্রথমটা হবে হাতুড়ি, দ্বিতীয়টা নেহাই। মাঝে পিষ্ট হবে জাপ বাহিনী। যুদ্ধ আরম্ভ হল ফেব্রুয়ারি মাসে। আই.এন.এ.ইরাবতীব উভয় তীরে ঘাঁটি গড়েছিল। কিন্তু প্রস্তুত হবার আগেই ব্রিটিশ বাহিনী নদী অতিক্রম কবতে লাগল। মিটকিলা রক্ষায় এগিয়ে এল পি কে শাগলের রেজিমেন্ট। স্বয়ং নেতাজী ২৫ ফেব্রুযারি (১৯৪৫) এলেন ইনড-তে। শা নওযাজ লিখছেন, চাঁদনী রাতে আত্মরক্ষাব দিকে দৃকপাত না করে নেতাজী এগিযে চললেন যুদ্ধক্ষেত্রেবপানে। শা নওয়াজ আপত্তি করায় তিনি বললেন, "সুভাষ বোসকে মারতে পাবে ইংরেজরা এমন বোমা বানায়নি।"[৬৮]

মিটকিলার পতন হল ১ মার্চ, মান্দালয়েব—২০ মার্চ। বিখ্যাত বার্মা বোডেব অনেকখানি এসে গেল মিত্র শক্তিব হাতে। তার আগেই ভাবত মহাসাগব ও বঙ্গোপসাগবে ব্রিটিশ নৌশক্তি প্রাধান্য লাভ কবেছিল বলে জলপথে সববরাহ সহজ হল। আকিয়াব হল বিমানঘাঁটি।

পিনমানায সুভাষ শেষযুদ্ধের জন্য প্রস্তুত হতে চাইলেন কিন্তু খবব এল সর্বত্র আই· এন এ· সৈন্য আত্মসমর্পণ করছে। শাগল ডায়েরিতে লিখছেন, "There is no discipline left" এবং পলাতকবাই শত্রুপক্ষকে অবস্থান জানিয়ে দিচ্ছে। বসুকে তাদের বিরুদ্ধে কঠোব আদেশ জারি কবতে হল। কিন্তু বিচ্ছিন্ন, সববরাহহীন, মনোবলহীন আই· এন· এ· সৈন্য কি কববে ? জাপানীরা বসুকে জানাল (২৩ এপ্রিল) তারা রেঙ্গুন ত্যাগ করছে। ২৭ এপ্রিল রেঙ্গুন দখলের জন্য যুগপৎ জলে আকাশে আক্রমণ শুরু হল। ২৯এ জাপানীরা রেঙ্গুন ছেড়ে গেল। অদম্য বসু জানিয়ে গেলেন, "আমবা অন্ধকারতম মুহূর্ত অতিক্রম করছি কিন্তু সূর্যোদয়ের দেবি নেই। ভারত স্বাধীন হবেই।"

জুনের শেষে ব্রহ্মযুদ্ধ শেষ হল। বসু চললেন মালয়ে অবশিষ্ট আই· এন· এ· বাহিনী পরিদর্শনে। দেশে তখন সিমলা বৈঠক চলছে। বেতার ভাষণে ওয়াভেলের প্রস্তাব প্রত্যাখ্যান করার অনুরোধ জানালেন তিনি। কংগ্রেস কি হাজাবটা দলের অন্যতম মাত্র ? মুসলীম লীগই কি ভারতীয় মুসলিমদের একক মুখপাত্র ? "এতো বড়লাটের জন্য স্বরাজ, একসিকিউটিভ কাউন্সিলের জন্য নয়।" এই ছিল তাঁর ভারতের উদ্দেশে অন্তিম ভাষণ।

জাপানের ওপর ভারী মার্কিন বোমারু বি-২৯ যে প্রচণ্ড আঘাত হানছিল তাতেই তাকে আত্মসমর্পণ করতে হত। ২৩ ও ২৫ মে আক্রমণে টোকিয়োর অর্ধেক গুঁড়ো হয়ে যায়। মড়ার ওপর খাঁড়ার প্রথম ঘা দিল মার্কিন অ্যাটম বোমা (লিটলবয়) হিরোশিমায়, ৬ আগস্ট, দ্বিতীয় ঘা রুশবাহিনী মাঞ্চুরিয়ায় ৮ আগস্ট ও চরম ঘা দ্বিতীয় অ্যাটমবোমা (ফ্যাটবয়)

নাগাসাকিতে,৯ আগস্ট। ১০ আগস্ট জাপান আত্মসমর্পণ করল।

সেই দিনই আই· এন· এ·-র প্রচারমন্ত্রী এস· এ· আয়ারের মুখে খবরটা শুনলেন নেতাজী। ক্ষণেকের গভীর চিন্তার পর হাসিমুখে বললেন, "So that is that. Now what next ? Well, don't you see we are the only people who have not surrendered ?"[৬৯] এ যেন ভাগ্যহত কর্ণ—রথচক্র মেদিনী গ্রাস করছে ; শুধু পরাজয় নয়, বিনাশও আসন্ন, তবু নির্বিকার। ১৫ই জাপান বেতাবে আত্মসমর্পণ সংবাদেব সমর্থন শুনে বসু বুঝতে পারলেন সিঙ্গাপুব ছাড়তে হবে। স্থিব হল, সম্ভব হলে, রাশিযা যাবেন। সিঙ্গাপুর থেকে সাযগন। সায়গন থেকে ১৭ আগস্ট উড়ল তাঁর বিমান। 'The rest is silence.' কি হল সঠিক আমরা আজও জানি না। যদি দুর্ঘটনায মৃত্যু হযে থাকে তবে লাতিন কবি হোরেসের ভাষায়—Dulce et decorum est pro patria mori (It is a sweet and seemly thing to die for one's country). কিন্তু আবার তাঁবই ভাষায়—Non omnis moriar (I shall not altogether die).

এই সময় ওয়াভেল বসেছিলেন তাঁর ছোটলাটদের সঙ্গে কর্তব্য নির্ধাবণ কবতে। আবুল কালাম আজাদ তাঁর ১৫ জুলাই-এর চিঠিতে কিছু দাবি তুলেছিলেন।[৬৯ক] গ্ল্যান্সি ছাডা সবাই বললেন, যত শীঘ্র সম্ভব কেন্দ্রীয় আইন পরিষদের নির্বাচন, সমূহ রাজনৈতিক বন্দীমুক্তি, কংগ্রেস সংস্থার ওপর সব নিষেধাজ্ঞা প্রত্যাহাব করা উচিত। কিন্তু বসু তাঁদেব জন্য এক সমস্যা রেখে গেলেন যা ক্রমশ কালবৈশাখীর মেঘের মত বড়ো হযে উঠল। কি কবা হবে আই এন· এ·'ব বন্দী সৈন্যদেব নিয়ে ? ওয়াভেলের নীতি হল—"to detain the 'Blacks' and try the worst of them by court-martial, to discharge the 'Greys', and to return the 'Whites' to their units."[৭০] এর মধ্যে 'ব্ল্যাক'দের সংখ্যা ৭০০০-এব মত। তারা মনে প্রাণে ব্রিটিশ-বিদ্বেষী ; জাপানীদেব হযে শুধু যুদ্ধই করেনি অনেকক্ষেত্রে বিশ্বস্ত ভাবতীয় সৈন্যদেব ওপর জঘন্য অত্যাচারও করেছে। পরে তাদেরই কয়েকজনের বিচার হয়।

লাটদের অনুমোদিত নীতি গ্রহণ করল নতুন শ্রমিক সবকার। নির্বাচনেব কথা ঘোষিত হল। পরামর্শ করাব জন্য ওয়াভেলকে ডেকে পাঠান হল। তিনি ২৪ আগস্ট দিল্লী ত্যাগ কবলেন। আলোচনা ত্বরান্বিত করতে চাইছিলেন ক্রিপস্। কিন্তু সবাই বুঝতে পারছিল ক্রিপস্ ঘোষণার পুনরাবৃত্তিতে কাজ হবে না। নতুন ভাবত সচিব, পেথিক-লরেন্স, প্রদেশ থেকে মনোনয়নের ভিত্তিতে অস্থায়ী কাউন্সিলেব কথা পেড়েছিলেন। ক্রিপস্ প্রস্তাবে কাজ হবে না জানিয়ে ওয়াভেল বললেন, পাকিস্তান ব্যাপারটা নিয়ে আগে খোলাখুলি ও বিস্তৃত আলোচনা করা হোক এবং ফল কি দাঁড়াবে সবাই জানুক। তাছাড়া এবাব শুধু বাজনৈতিক নয, নানা সামাজিক, অর্থনৈতিক সমস্যা সমাধান কবতে হবে। ক্যাবিনেট কমিটিতে তিনি বললেন, ক্রিপস্ প্রস্তাব নিলে স্থানীয অপশান্ নীতিও নিতে হয়। কিন্তু বাংলা ও পঞ্জাবে মুসলিম সংখ্যাগরিষ্ঠতা এত সামান্য যে তারা ভারত ত্যাগ মেনে নেবে কিনা সন্দেহ। এদের বাদ দিয়ে জিন্নাব পাকিস্তান কোথায় যাবে ? শুনে অবশ্যই খুশি হননি ক্রিপস্।[৭১] ওয়াভেল ভারতীয় নেতাদের সঙ্গে আরও আলোচনা না করে গণপরিষদের কথা তুলতে চাইছিলেন না। অন্যদিকে বিড়লা ক্রিপস্ ও অ্যাটলিকে জপাচ্ছিলেন যে একটা গণপবিষদ ডাকা দরকার। ওয়াভেলেব মতে কংগ্রেসী চাপ ঠেকাতে পারছিলেন না ক্রিপস্‌রা।

যাই হোক, দেশে ফিরে ওযাভেল ব্রিটিশ সবকারের নীতি ঘোষণা করলেন (১৯ সেপ্টেম্বর ১৯৪৫) :

১। সামনের শীতে কেন্দ্রীয় ও প্রাদেশিক আইন পরিষদের নির্বাচন হবে। তারপর আশা করা যায় সব প্রদেশেই দায়িত্বশীল সরকার প্রতিষ্ঠিত হবে।

২। ব্রিটেনের ইচ্ছা যত শীঘ্র সম্ভব সংবিধান রচনার জন্য এক গণপরিষদ গঠন। তার জন্য বড়লাট আসন্ন নির্বাচনের পর প্রাদেশিক আইন পরিষদগুলির সদস্যদের সঙ্গে আলোচনায় বসবেন। আলোচ্য বিষয়—১৯৪২-এর ক্রিপস্ প্রস্তাব গ্রহণীয় না কোন বিকল্প প্রার্থনীয়। রাজন্যবর্গের সঙ্গেও গণপরিষদে যোগদানের কথা হবে।

৩। ব্রিটেন ও ভারতের মধ্যে সন্ধির শর্ত নিয়ে আলোচনা হবে।

৪। অর্ন্তবর্তী ব্যবস্থা স্বরূপ, নির্বাচনের ভিত্তিতে, সব ভারতীয় দলের গ্রহণযোগ্য শাসন পরিষদ গঠন করবেন বড়লাট।[৭২]

বন্দীমুক্তির পর কংগ্রেসে জোর বিতর্ক শুরু হয়েছিল। অনেকেই ভারত ছাড়ো আন্দোলন পুনঃ প্রবর্তনের কথা বলছিলেন। ২১-২৩ সেপ্টেম্বর বোম্বাই এ· আই· সি· সি আই· এন· এ· বন্দীদেব সমর্থন করে প্রস্তাব নেয়। দেশাই, সাপ্রু, কাটজু, আসফ আলি এমনকি স্বয়ং নেহরু লালকেল্লায় তাদের হয়ে সওয়াল করেন। নেহরু ও প্যাটেল যে সব বক্তৃতা দিচ্ছিলেন তা গণঅভ্যুত্থানের প্ররোচনা ছাড়া কিছু নয়—মনে হয়েছিল সরকারের। গান্ধী কিন্তু কংগ্রেসের ওপর বীতরাগ হয়েছিলেন। তিনি জোর দিচ্ছিলেন কংগ্রেস-লীগ সমতার ওপর, আর ওয়ার্কিং কমিটি হিন্দু-মুসলিম সমতার কথা বলছিল। কম্যুনিস্ট পার্টি মোটামুটি গান্ধীকে সমর্থন করছিল। ১৯৪৪-এর গান্ধী-জিন্না সাক্ষাৎকারে গান্ধী যে সীমাবদ্ধ পাকিস্তানের প্রতিশ্রুতি দিয়েছিলেন, ওয়ার্কিং কমিটি তাও মেনে নিতে রাজি ছিল না। ১৯৪৫-এর ১২ আগস্ট গান্ধী প্যাটেলকে লিখেছিলেন, "What I had written to Jinnah Saheb was final, and, therefore, I cannot do anything different. But you and others have a right to disagree with what I wrote...I did not speak on anybody's behalf, but merely expressed my own opinion."[৭৩] সবচেয়ে বেশি দুঃখজনক হল স্বাধীন ভারতের রূপরেখা নিয়ে তাঁর সঙ্গে জওহরলাল নেহরুর মতান্তর। তিনি জানালেন ১৯৪৫ সালেও তিনি ১৯০৮-এ লিখিত 'হিন্দ স্বরাজ'-গ্রন্থের প্রতিপাদ্য বদলাননি। তিনি বললেন, সত্যিকার স্বাধীনতা পেতে গেলে সকলকে গ্রামে ফিরে যেতে হবে, থাকতে হবে প্রাসাদে নয়—কুটীরে। পরিত্যাগ করতে হবে হিংসা ও অসত্য, যা গ্রামের সরল পরিবেশেই সম্ভব। পৃথিবী অন্যদিকে যাচ্ছে বলে তাঁর মাথাব্যথা নেই। "For the matter of that, when the moth approaches its doom it whirls round faster and faster till is burnt up." হয়তো ভারত 'পতঙ্গবৎ বহ্নিমুখং বিবিক্ষু' হবে কিন্তু শেষ নিশ্বাস পর্যন্ত তিনি ভারতকে সেই মহতী বিনষ্টির হাত থেকে রক্ষা করতে চেষ্টা করবেন। ব্যক্তি যদি তার জীবনযাত্রার জন্য প্রয়োজনীয় উপকরণের ওপর নিয়ন্ত্রণ হারায় তবে বাঁচবে না। "Ultimately, the world is made up of individuals. If there were no drops there would be no ocean." তাঁর স্বপ্নের গ্রামের অধিবাসী আজকের গ্রামবাসীর মত জড় নয়, সে চৈতন্যময়। সে পশুর মত আবর্জনার স্তূপে বাস করবে না। কেউ রইবে না অলস বা ভোগের স্রোতে ভাসমান। কায়িক শ্রম হবে আবশ্যিক। তারপব রেল ও তার থাকুক না থাকুক যায় আসে না। নেহরুকে বললেন, "I want that we two should understand each other fully...our bond is not merely political. It is much deeper...neither of us considers himself as

worthless. We both live only for India's freedom, and will be happy to die for that freedom. Though I aspire to live up to 125 years rendering service, I am nevertheless an old man, while you are comparatively young. That is why I have said that you are my heir. It is only proper that I should at least understand my heir and my heir in turn should understand me. I shall then be at peace."[৭৪]

সোক্রাতেস জানতে চাইছেন তাঁর সুযোগ্য শিষ্য অ্যালকিবাযাডেস কোন virtue বা মূল্যবোধের ওপর স্বাধীন ভারতীয় প্রজাতন্ত্র প্রতিষ্ঠা করবেন ? উত্তরে শিষ্য জানালেন, বেশ কাঢ় ভাষায়, "even when I read it ('Hind Swaraj') twenty or more years ago it seemed to me completely unreal...The world has completely changed since then..." বিশ বছরে বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যার যে বৈপ্লবিক উন্নতি হয়েছে তাতে মধ্যযুগীয় রামরাজ্যে বিশ্বাস আঁকডে থাকার অর্থ জনগণকে বঞ্চিত করা। খাদি ও কুটীর শিল্পের সম্প্রসারণে সমাধান হবে না। যে পবিকল্পনাব ভিত্তি বচিত হয়েছে তাকেই সুদৃঢ় করতে হবে। তাব ওপব গডে উঠবে বিপুলাকাব ইস্পাত কারখানা, সার কারখানা, জলাধার, বিদ্যুৎ প্রকল্প। নতুন যুগেব নতুন মন্দিব এরা। যন্ত্রদেবতার উপাসনায় সিদ্ধি নিশ্চিত আর সিদ্ধির ফলে সমৃদ্ধি—যাব সুষম বণ্টনে ঘুচবে হাজার হাজার বছরের দারিদ্র। এই পরিকল্পিত অর্থনীতির ইঙ্গিত তিনি দিয়েছেন লাহোরে, করাচীতে, লখনৌতে। সুভাষ তাকে কংগ্রেসের নীতিতে পরিণত কবেছেন হরিপুরায। তা মেনে নিয়েছেন দেশের বিরাট শিল্পপতিরাও।[৭৫] এমনকি সরকাব। পরে দেখব বৃহৎ শিল্পাশ্রিত সমাজবাদ ও কুটীর শিল্পাশ্রিত গান্ধীপন্থা কোনটাকেই তিনি ছাড়েননি। কিন্তু ১৯৪৫-এ গান্ধীর বিরুদ্ধে বহুদিনেব জমা বাষ্পের একটা পথ চেয়েছিলেন তিনি। তাছাড়া তখনও তার দৃষ্টি সোভিয়েত দেশের অর্থনৈতিক অগ্রগতিতে আচ্ছন্ন। তাঁর মনে হযেছিল স্তালিনের শিল্পনীতির ফলে রাশিয়া এত বড টাল সামলাতে পেরেছিল।

ক্রমবর্ধমান একাকিত্বের যন্ত্রণায় গান্ধী বুঝতে পারছিলেন

The old order changeth
yielding place to new.

দুঃখ করে ভুলাভাইকে তিনি জানাচ্ছেন, তাঁব সঙ্গে বল্লভভাই এক বাড়িতে বাস করছেন অথচ আসন্ন নির্বাচন নিয়ে কোনো কথা বলেন না।[৭৬] নির্বাচন নিয়ে কোনো দিন তাঁর কোনো আগ্রহ ছিল না। তবু এই চিঠিতে তাঁব মর্মবেদনা টের পাওয়া যায়।

কংগ্রেসের কর্মকর্তাদেব তাঁকে তেমন দবকার নেই কিন্তু হযতো বাংলার দুর্ভিক্ষপীড়িত মানুষের আছে। তিনি বাংলায এলেন—"তাদের যেটুকু সান্ত্বনা দেওয়া যায় দিতে, কষ্ট যেটুকু পারা যায় লাঘব কবতে"।[৭৭] তাঁব আসাব আগেই নানা কাবণে প্রতিবাদের ঢেউ উঠেছিল সেই প্রদেশে। কম্যুনিস্ট পার্টি বুঝতে পেবেছিল 'ভারত ছাডো' আন্দোলনের সময় তারা মূল স্রোত থেকে বিচ্ছিন্ন হয়ে পডেছে। তারা জনপ্রিয়তা পুনরুদ্ধারে সচেষ্ট হল। সাম্রাজ্যবাদী যুদ্ধ যেমন সহসা এক দিন 'জনযুদ্ধে' রূপান্তরিত হয়েছিল তেমনি একদিন ফাসিবাদের পতনের পর আবার সাম্রাজ্যবাদ বিরোধিতায় রূপান্তরিত হল। জনগণের মধ্যে তো অসন্তোষ ছিলই। চাষীর দাবি পাটচাষ কমাতে হবে, পাটেব ক্রয়মূল্য বেঁধে দিতে হবে ; ভাগচাষী চাইছিল উৎপন্ন ফসলের দুই তৃতীয়াংশ ; মজুরেরা শস্তায় চাল, অধিক মহার্ঘভাতা। আই· এন· এ· বন্দীদের মুক্তি নিয়ে কংগ্রেসী, লীগ, কম্যুনিস্ট সব ছাত্র ও

বুদ্ধিজীবীরা ছিল সোচ্চার। গোয়েন্দা দফতর জানাচ্ছে, আই· এন· এ·-র প্রতি সহানুভূতিতে সব সম্প্রদায় ও শ্রেণী ঐক্যবদ্ধ।[৭৮] ৫ নভেম্বর একজন হিন্দু, একজন মুসলিম ও একজন শিখ আই· এন· এ· বন্দীদের বিচার শুরু হল লালকেল্লায়। প্রতিবাদে আই· এন· এ· সপ্তাহ উদযাপিত হল ৫-১১ নভেম্বর। ১২ই আই· এন· এ· দিবস পালিত হল। দেশপ্রিয় পার্কে শরৎ বসু, নেহরু ও প্যাটেল জ্বালাময়ী বক্তৃতা দিলেন। নানা প্রাত্যহিক দুঃখ ও দৈন্যের শুকনো বারুদে পড়ল তার স্ফুলিঙ্গ। ২১ নভেম্বর প্রতিবাদ মিছিল চলল ড্যালহৌসি স্কোয়ার অভিমুখে। ধর্মতলায় মিছিলের ওপর গুলি চলল। রামেশ্বর বন্দ্যোপাধ্যায় ও জনৈক মুসলিম ছাত্র প্রাণ দিলেন। আহতের সংখ্যা—৫২ জন। রামেশ্বরকে স্মরণ করে নীরেন্দ্রনাথ চক্রবর্তী লিখলেন :

মৃত্যুকে তুমি উপহাস করে
কবেছো জয়
রক্তস্নানের মধ্যে হয়েছে অরুণোদয়,
প্রাণ সমুদ্রে এনেছো বন্যা কি দুর্জয়।
উর্বব তুমি , ছড়ায়েছো বীজ : চেয়ে আছি
মোবা অনিমিখে
হে অশ্বারোহি। রক্তাক্ষরে তোমার শপথ
নিই লিখে।

মিছিল ছত্রভঙ্গ হয়নি তবু। পরদিন সাধাবণ ধর্মঘটে কলকাতা অচল হল। বাস্তায় বাস্তায় ব্যারিকেড—গাড়ি ও লরি পোড়ানো স্মরণ করালো '৪২-এব দিনগুলিকে। সৈন্যবাহিনীর প্রতিক্রিযার কথা ভেবে উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশেব লাট কানিংহ্যাম থেকে বাংলার লাট কেসি প্রমাদ গুনলেন। দিল্লী প্রাসাদকূটে প্রধান সেনাপতি ও বড়লাটের তন্দ্রাও টুটে গেল।

॥ ৪ ॥

আই. এন. এ. বন্দীমুক্তি নিযে আন্দোলন চালিযে কংগ্রেস একটা বাজনৈতিক খেলা খেলেছিল এমন ধাবণা বেশ চালু আছে। সেটা সত্য নয। জুলাই মাসেব শেষে গান্ধী বল্লভভাই প্যাটেলের কাছে শোনেন আই. এন. এ. বন্দীদেব লালকেল্লায় বাখা হয়েছে এবং দলপতিদের কোর্ট মার্শাল কবে গুলি করা হযেছে। তিনি তা বিশ্বাস কবেননি কিন্তু ওয়াভেলকে সঙ্গে সঙ্গে সব তথ্য প্রকাশ করতে বলেন এবং বিচারকালে বন্দীরা যাতে আইনগত সাহায্য পায় তার ব্যবস্থা করতে অনুবোধ জানান।[৭৯] অক্টোববেব শেষে তিনি জানান সশস্ত্র প্রতিরোধে বিশ্বাসী তিনি নন, কিন্তু আই.এন. এ. বন্দীদের সাহস ও দেশপ্রেম উপেক্ষা করতে পারেন না। “And can the Government afford to ignore the almost if not wholly unanimous opinion of Indians of all shades of opinion? India adores these men who are on trial.”[৮০] আই. এন. এ. বন্দী ছাড়াও অন্তি ও চিমুরের বন্দী, হরিদাস মিত্র, জ্যোতিষ বসু সকলের শাস্তি হ্রাস বা মকুবের আবেদন তিনি করেন বার বাব। শীলভদ্র যাজী ও বামমনোহর লোহিয়ার ওপব

জেলে অত্যাচার করা হচ্ছে বলে তিনি প্রতিবাদ জানান। ১৬ ডিসেম্বর থেকে কেসির সঙ্গে সিকিউরিটি বন্দীদের সম্বন্ধে দীর্ঘ পত্রালাপ চলে। বন্দী মুক্তির জন্য ১৯৪৪ থেকে কম্যুনিস্ট পার্টি জোরদার আন্দোলন চালিয়েছিল সন্দেহ নেই কিন্তু গান্ধীর চেষ্টারও অন্ত ছিল না।

যাই হোক, ২১ নভেম্বরের কলকাতার আন্দোলনে সব দলই জড়িত ছিল, যদিও সাহাবুদ্দিন ও ইস্পাহানি বলেন লীগ জড়িত নয়[৮০ক] আর কিরণশঙ্কব বলেন—কংগ্রেস নয়[৮০খ]। কেসি নিজে পুলিশকে দোষ দেন —"the police staff work was thoroughly bad, a good deal of the firing unnecessary, and most of the Bengal officials useless".[৮১]

সীমান্তের লাট কানিংহ্যাম পরামর্শ দিলেন—প্রধান সেনাপতি এখুনি ঘোষণা করুন ভারতের জনমত প্রচণ্ড বিরোধিতা করায় তিনি সব বিচাব বাতিল কবছেন। এতে সৈন্যবাহিনীর শৃঙ্খলা ভঙ্গেব ভয নেই। অন্যদিকে— "I think that every day that passes now brings over more and more well-disposed Indians into the anti-British camp and, whatever the outcome of the trial may be, this anti-British bias will persist in each man's mind."[৮২]

২৪ নভেম্বরের ওয়াভেলের ডায়েরিতে পড়ি ভারতীয় বাহিনীব আনুগত্যেব ওপব বিরূপ প্রতিক্রিয়ার আশঙ্কায় অকিনলেক নীতি বদলাতে রাজি এবং সেই মর্মে বিলেতেব নির্দেশ চেয়েছেন। এর সমর্থন পাই জেনারেল টুকাবেব "While Memory Serves" গ্রন্থে। শেষ পর্যন্ত ঠিক হয় যে শা নওয়াজ, শেগাল ও ধীলোঁব বিচাব চলবে কিন্তু বর্বরোচিত ব্যবহারেব অভিযোগ ব্যতীত আর কারুর বিচাব হবে না।[৮৩] সম্রাটেব বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা ছাড়া অন্য সব অভিযোগ থেকে এদেব মুক্তি দেওযা হয। কযেক মাস পব স্বয়ং ওযাভেল স্বীকাব করেছিলেন: "It was undoubtedly a serious blunder to place on trial first men against whom no brutality could be proved." আই এন. এ-র ব্যাপাবে সি পি আই, লীগ, হিন্দু মহাসভা, আব এস এস, শিখ লীগপ্রত্যেকেই জড়িত ছিল, যদিও কংগ্রেস ছিল সর্বাধিক সোচ্চাব।[৮৪] বহু অনুগত পবিবাবও (বিশেষত পঞ্জাবে) সবকারের বিরুদ্ধে চলে গিয়েছিল।[৮৫] মৃত (?) সুভাষ জীবিত সুভাষের চেয়ে ঢের বেশি শক্তিশালী প্রতিপন্ন হয়েছিলেন।

গান্ধীব সঙ্গে কলকাতায় দেখা হল ওযাভেলেব ১৫ই ডিসেম্বব। অকিনলেকের ১লা ডিসেম্বরেব বিপোর্টে বডলাট পড়েছিলেন—নেহরু ও প্যাটেল সমস্ত জনসভায ৪২-এর শহীদদের উচ্চ প্রশংসা করছেন, এমনকি গণ-আন্দোলনেব হুমকিও দিচ্ছেন। বলা বাহুল্য, এব অনেকটাই নির্বাচনী বাহ্বাস্ফোট। তবু উদ্বিগ্ন বডলাট গান্ধীব কাছে নালিশ জানালেন এবং হিন্দু-মুসলিম ঐক্যের ওপর জোব দিলেন। গান্ধী বললেন, কংগ্রেসের চড়া সুর তিনি নামাবেন কিন্তু ব্রিটিশ বিভাজন-নীতি বজায় বইলে সাম্প্রদাযিক সম্প্রীতি আসবে কি করে? অত্যন্ত অন্যায় করে ওয়াভেল দাযী কবলেন ১৯৩৭-৩৯-এ কংগ্রেসী মন্ত্রীসভার মুসলিম-বিরোধী কার্যাবলীকে। এককথায় তিনি পীবপুব বিপোর্ট, জিন্নাব অভিযোগ (যা লিনলিথগো মিথ্যা বলে জানতেন) সব মেনে নিলেন কি করে? গান্ধী চেপে ধবলে তিনি বললেন, সত্য মিথ্যা যাই হোক, মুসলিমদের ওপর মনস্তাত্ত্বিক প্রতিক্রিয়া অনস্বীকার্য। তাঁর মন্তব্য— "He (Gandhi) has not changed and never will."[৮৬] ক্ষুণ্ণ গান্ধী কেসিকে বলেছিলেন, যদি ব্রিটেন খণ্ডিত ভারত মেনে নেয়, কংগ্রেস তা কখনও মানবে না। অন্যদিকে ইসপাহানি জানান, হিন্দুদেব আধিপত্য (বিশেষ কবে অর্থনৈতিক ক্ষেত্রে) অসহ্য।

এখন যদি গৃহযুদ্ধ হয়, মুসলিমদের হারানো যাবে না কিন্তু দশ-পনের বছর পরে হিন্দুরা অজেয় হবে। তাই লীগ ব্রিটেনের সহযোগিতায় এত আগ্রহী।[৮৭] কেসি দ্বিজাতিতত্ত্ব মেনে নেননি। "The real difference was economic, caused by the backwardness and the lack of education of the Muslims...Pakistan to the great majority of the Muslims meant that they would own the stores and business and not Hindus."[৮৮] অতএব তাঁর উপদেশ ছিল মুসলমানদের জন্য প্রচুর চাকুরির ব্যবস্থা করে তাদের মন অন্য দিকে ফিরিয়ে দিতে। "Let us boil the frog slowly."

সরকারী মহলে যখন আবাব পাকিস্তান নিয়ে চিন্তাভাবনা শুরু হচ্ছে গান্ধী তখন মহিষাদলে 'ভাবত ছাডো' আন্দোলন কালে যত হিংসাত্মক কাণ্ড হয়েছিল তার তীব্র নিন্দা করেন। এ ব্যাপাবে আমার বিস্তৃত চিঠি পড়ে তিনি মর্মাহত হয়েছিলেন।[৮৯] আমি তাঁব পুরো মন্তব্য উদ্ধৃত কবছি, কাবণ আজও অনেকে সুতাহাটা ও মহিষাদল থানার তৎকালীন কাজকর্ম নিয়ে উচ্ছ্বসিত হন। ২৬ ডিসেম্বর কি কিছু পরে মহিষাদলে তিনি বলেন,

"I cannot say that all that has been done has been well done or ought to have been done On the contrary, much of it ought not to have been done. That the people did not remain inert is a matter of satisfaction, but the fact that after all these years they should not have known what the Congress stood for is a matter for sorrow. What they did was thoughtless. By its very nature it could not be sustained.

"You have graphically put in your reports how you blew up a railway track, put roads out of use, burnt a kutchery, seized a thana, set up a parallel government and so on. This is not the techique of non-violent action. ...It is not in this way that India will attain her independence. We cannot afford to repeat it." বাশিয়াব সঙ্গে তুলনা দেওয়া যে বাতুলতা তিনি স্পষ্ট কবে দেন। তাছাড়া অ্যাটম বোমাব যুগে এ ভাবে কি সাম্রাজ্যবাদী (মিত্র) শক্তিদেব সঙ্গে লডাই কবা যাবে? জাপানেব আত্মসমর্পণ আমাদেব কি শিক্ষা দিল?

একজন তাঁকে প্রশ্ন করেন, অহিংস বিপ্লব কি শক্তি ছিনিয়ে নেবাব উপায় নয়? তিনি বলেন—ওখানেই ভুল হচ্ছে। "A non-violent revolution is not a programme of 'seizure of power'. It is a programme of transformation of relationships ending in a peaceful transfer of power." যদি তাঁব ৮ই আগস্ট (১৯৪২)-এর বক্তৃতায় উল্লিখিত পঞ্চবিধ উপায় লোকে নিত তবে সরকারী দমননীতি আপনা থেকে স্তব্ধ হযে যেত। বারদৌলিব সঙ্গে মেদিনীপুরের তুলনা করে তিনি বলেন, কয়েকদিন ব্রিটিশ শক্তির কয়েকটা প্রতীক (যেমন থানা) দখল কবে কি স্থায়ীলাভ হল? তারা তা ধরে রাখতে পারল কি? তাছাড়া যারা এমন বীর তারা নারীদের সম্মান রক্ষার্থে প্রাণ দিল না কেন?[৯০] গান্ধীর তিক্ত কটাক্ষ কলকাতার ওয়ার্কিং কমিটি (৭-১১ ডিসেম্বর ১৯৪৫)-এর প্রতিধ্বনি। তা অহিংসার ওপর জোর দিয়েছিল।

১৯৪৫-এর শেষে রাজনৈতিক পরিস্থিতি সম্বন্ধে সরকার কি ধারণা পোষণ কবছিলেন

তার বিশ্লেষণ পাই ভারত সচিবকে লেখা বড়লাটের ২৭ ডিসেম্বরেব দীর্ঘ পত্রে। সঙ্গে সঙ্গে পাই তাঁর ব্যক্তিগত বিরাগের নিদর্শন। যেমন—কংগ্রেস একটা বর্ণহিন্দু প্রতিষ্ঠান এবং এখুনি ক্ষমতা পাবার জন্য হিংসার পথও নিতে পারে। তাদের পেছনে অসীম অর্থশক্তি রয়েছে, রয়েছে হিন্দু যুবক-ছাত্র সমর্থন। তবে ভারতীয় শিল্পপতিবা সংঘর্ষ ও বিশৃঙ্খলা পরিহার করতে চায়।২৪ মে বিড়লার সঙ্গে তাঁর আলাপ হয়েছিল। "Birla was obviously alarmed at the possibility of Nehru's dominance in the Congress party, and spoke slightingly of him." পরবর্তী পাঁচ বছরের রাজনীতি বড় কথা নয়,উন্নযনই বড় কথা। বড়লাটের মনে হয়েছিল "He (Birla) wished to have a finger in the politicalpie."এবং তিনি ভারতীয় শিল্প নিয়ন্ত্রণ করতে চান।[৯০ক] বড জমিদাররা সরকারের পক্ষে, কিন্তু তাদেব কাছে সাহায্য আশা করা বৃথা—"On the whole rather a poor lot."

কংগ্রেসের বিকল্প নেই। কম্যুনিস্ট পার্টি বা এম এন বায়ের সোশ্যাল ডেমোক্র্যাট দলের প্রভাব স্বল্প। তপসিলী শ্রেণী বিভক্ত এবং তাদের বেশ কিছু কংগ্রেসের সমর্থক। মুসলিম লীগ থেকেই প্রধান বিরোধিতা কিন্তু তা সবকাব বা ব্রিটিশ সমর্থক নয়। সরকার ও কংগ্রেসের মধ্যে বিবোধ বাধলে তারা বড় জোব নিবপেক্ষ বইবে। জিন্না যতদিন লীগ নীতি নিয়ন্ত্রণ করবেন, পাকিস্তান তাদের লক্ষ্য থাকবে কিন্তু তাঁব সমর্থকদেব মধ্যে যারা নিজেরা চিন্তা করতে পারে তাবা পাকিস্তানের নানা অসুবিধা ও সমস্যা সম্বন্ধে ওয়াকিবহাল।

আপাতত সবকাব আমলা, পুলিশ ও সৈন্যবাহিনীর ওপব নির্ভব কবতে পারে কিন্তু নীচের দিকে আমলাদের সম্বন্ধে জোর কবে কিছু বলা যায় না। কিছুদিন পব ভারতীয় আমলা বা সৈন্যাধ্যক্ষ বা পুলিশের কর্তা কতটা অনুগত থাকবে বলা যায না।

অধিকাংশ রাজার কংগ্রেসভীতি না থাকলে তারা তখুনি ব্রিটেনের সঙ্গে সম্পর্ক ছিন্ন করতে চাইত। তাদেব নিজেদের মধ্যে সংহতি নেই। চেম্বাব অব প্রিন্সেসকে প্রতিনিধিত্বমূলক বলা যায় না। এই পরিপ্রেক্ষিতে কংগ্রেস বিদ্রোহ করলে হয়তো তা দমন করা যাবে কিন্তু বহু রক্তব্যয়ে—আর তার বদলে কি প্রতিষ্ঠা কবা হবে? বিশুদ্ধ আমলাতন্ত্র চালাবার মত আমলাও তো নেই। কংগ্রেস এখন নির্বাচন নিয়ে ব্যস্ত কিন্তু পরে তাদেব দাবি না মেটালে গণ-আন্দোলনে লিপ্ত হবে। ইতিমধ্যে সৈন্যবাহিনীকে পক্ষে আনার চেষ্টা চলেছে। কংগ্রেস নির্বাচন জিতলে এবম্বিধ দাবি তুলবে—

(১) কেন্দ্রে নতুন একসিকিউটিভ কাউন্সিল গঠন এবং সাফল্য অনুযাযী কংগ্রেস মনোনীত সদস্য গ্রহণ।

(২) বড়লাটের ভিটো লোপ বা অনুরূপ চুক্তি।

(৩) গণপরিষদ গঠন—যাতে সাফল্যানুযায়ী কংগ্রেস সদস্য নিতে হবে। আর আলোচনা বা সংশোধনব্যতীত গণপরিষদের সিদ্ধান্তই হবে চূড়ান্ত।

(৪) সম্ভবত ইন্দোনেশিয়া থেকে ভাবতীয় সৈন্য ফিরিয়ে না আনলে বা সব আই.এন.এ. বন্দীদের মুক্তি না দিলে তারা সহযোগিতা করবে না।

সরকারকে ঠিক করতে হবে কেন্দ্রীয় শাসক পরিষদে কংগ্রেসের সহযোগিতা পেতে তারা কতদূর যেতে পারে—অর্থাৎ (১) কতটা জিন্না ও লীগকে পাশ কাটাবে বা তাদের মাথার ওপর দিয়ে যাবে, (২) গভর্নর জেনারেলের ভেটো ক্ষমতা সংকুচিত বা বিলুপ্ত করতে রাজি হবে কিনা। (১) ও (২) পরস্পর নির্ভর। (৩) গণপরিষদ গঠনার্থ সম্মেলন কি ভাবে তৈরি হবে।

তিনি নিজে চেয়েছিলেন ফেব্রুয়ারির শেষে কেন্দ্রীয় শাসন পরিষদ গঠন করতে। ততদিনে পঞ্জাবে লীগ কতটা সাফল্য অর্জন করল বোঝা যাবে। সিমলা বৈঠকের মত কিছু তিনি চাননি। কংগ্রেস ও লীগের সভাপতিদের ডেকে তাদের কাছ থেকে নামের তালিকা চাইছেন—আর নিজে ঠিক করবেন কাকে কাকে নেওয়া হবে। যদি কোন দল রাজি না হয়, তাকে বাদ দিয়েই পরষিদ গঠিত হবে। যদি পঞ্জাবে লীগ ভাল ফল দেখায় তবে তিনি জিন্নাকে বলবেন (১) মুসলিম ও বর্ণহিন্দুর সমতা দেওয়া হবে, (২) মুসলিম লীগ থেকেই মুসলিম সদস্য নেওয়া হবে, (৩) যুদ্ধ, বিদেশ, স্বরাষ্ট্র ও অর্থ এই গুরুত্বপূর্ণ চার দফতরের দুটো পাবে লীগ। অর্থাৎ ওয়াভেল চেয়েছিলেন ৫ বর্ণহিন্দু, ৫ মুসলিম, ২ তপসিলী, ১ শিখ ও ১ খ্রীশ্চান—১৪ জনের শাসন পরিষদ।

এটা গঠিত হলে তিনি গণপরিষদ গঠনার্থ সম্মেলন ডাকার প্রস্তাব দেবেন। এ সম্বন্ধে কাগজপত্র তৈরি করছিলেন ভি পি মেনন ও বি এন রাউ।

২৭ ডিসেম্বর আর একটি গুরুত্বপূর্ণ স্মারকলিপি ওয়াভেল পাঠান। তাতে আছে—যদি মুসলমানরা পাকিস্তান দাবিতে অটল থাকে, "he would tell Jinnah that if they persisted in this attitude, H. M. G would have to take a decision and their decision would be based on the principle that large non-Muslim populations could not be included in Pakistan against their will. This would mean that western Bengal including Calcutta and at least two-fifths of the Punjab would have to be excluded from Pakistan and Jinnah would be left, in his own words, with only 'the Husk". ওয়াভেলের ধারণা ছিল এতে ভয় পেয়ে জিন্না অবিভক্ত ভারতই চাইবেন। এই স্মারকলিপি অতি গুরুত্বপূর্ণ কারণ এভাবেই ভারতভাগ হয়েছিল। জিন্নাকে ওয়াভেল ও মাউন্টব্যাটেন কেউই ভয় দেখাতে পারেননি।[৯১]

শ্রমিক সরকার এবিষয়ে কোন উত্তর দেননি কারণ ১৯৪৬-এর জানুয়ারি মাসেই তাঁরা ভারতে এক শক্তিশালী ক্যাবিনেট মিশন পাঠানোর সিদ্ধান্ত নিয়েছিলেন।[৯১ক]

ইতিমধ্যে আই.এন.এ-র তিন বিচারার্থীর (শা নওয়াজ,শেগাল ও ধীলোঁ) যাবজ্জীবন কারাদণ্ডের আদেশ দেওয়া হয়েছিল কিন্তু প্রধান সেনাপতি তা কম্যুট করার সিদ্ধান্ত নেন। সৈন্যবাহিনীর অধিকাংশই ক্ষমার পক্ষপাতী ছিল, তাদের চোখে এদের বিপথে নিয়ে যাওয়া হলেও আসলে এরা দেশপ্রেমিক। অকিনলেক খুঁচিয়ে ঘা করতে চাননি।[৯২] ওয়াভেল বলেছিলেন, "abstract justice must to some extent give way to expediency." অর্থাৎ মানে মানে তাঁরা পশ্চাদপসরণ করেছিলেন।

ভালই করেছিলেন, কারণ ফেব্রুয়ারিতে ঘটেছিল রয়্যাল ইন্ডিয়ান নেভি (RIN)-র বিদ্রোহ। নৌবিদ্রোহ বিশেষ উল্লেখযোগ্য। তার আগে রসিদ আলির কারাদণ্ডের প্রতিবাদে কলকাতা উত্তাল হয়ে উঠেছিল। ১০ই ফেব্রুয়ারি কলকাতায় গোলমালের সূত্রপাত হয়। ১১ই ফেব্রুয়ারি লাট কেসি মিছিলকে (পুলিশ সহ) ড্যালহৌসি যেতে অনুমতি দেন। কিন্তু ওয়েলিংটন স্কোয়ার ফেরার পথে পুলিশের সঙ্গে মিছিলের সংঘর্ষ ঘটে। ব্যাপক লুটপাট, অগ্নিসংযোগ, মিলিটারী গাড়ি পোড়ানর ঘটনা সরকারকে বিচলিত করে। ১২ই কম্যুনিস্ট পার্টি সাধারণ ধর্মঘটের ডাক দেয়। বিক্ষোভ মিছিলে যোগ দেন শরৎ বসু, সুরাবর্দি, সতীশ দাশগুপ্ত ও সোমনাথ লাহিড়ী। পুলিশ কমিশনার এক গোপন রিপোর্ট লেখেন, "এ বিক্ষোভে সবচেয়ে বিপজ্জনক ভূমিকা নিয়েছে ভারতের কম্যুনিস্ট পার্টি।" কেসির ধারণা

এতে সুরাবর্দির হাতও ছিল, যদিও গোলমাল থামাচ্ছেন এমন অভিনয় তিনি করেন। সৈন্যবাহিনীর সাহায্য চাওয়া হয়। রাস্তায় রাস্তায় ব্যারিকেড তৈরি হচ্ছে বলে ১৩ই আরও সৈন্য নামানো হয়। অনেক প্রাণের বিনিময়ে ১৫ই ফেব্রুয়ারি অবস্থা আয়ত্তে আসে।[৯৩]

R. I. N. বিদ্রোহ শুরু হয় ১৮ই ফেব্রুয়ারি। 'এইচ এম আই এন তলোয়ার'—এর সিগন্যাল কর্মশিক্ষাধীন ক্যাডেটরা জাতিবৈষম্য, দুর্ব্যবহার, জঘন্য খাদ্য ইত্যাদির প্রতিবাদে অনশন আরম্ভ করে এবং পরের দিন তা ব্যাপ্ত হয় ২২টি জাহাজে ও তীরবর্তী নৌ-সংস্থায়। 'তলোয়ার'-এ গুলি চলেছে মিথ্যা গুজবে উত্তেজিত হয়ে নাবিকরা জাহাজ ছেড়ে তীরে অবতরণ করে ও কংগ্রেসী পতাকা উড়িয়ে লরি চেপে বোম্বাইয়ের পথে পথে ঘুরে বেড়ায়। ২১-এ কাসল ব্যারাকে অবরুদ্ধ নৌ-সৈন্য মুক্তি পাবার চেষ্টা করলে সংঘর্ষ বাধে। করাচীতে হাঙ্গামা ছড়িয়ে পড়ে ও 'হিন্দুস্তান' থেকে ব্রিটিশ সৈন্যের ওপর কামান দাগা হয়। ইউনিয়ন জ্যাকের জায়গায় কংগ্রেস ও লীগ পতাকা উত্তোলিত হয়।

বোম্বাই ও কলকাতা, পরে অন্যান্য শহর, প্রতিবাদমুখর হয়। আবার আক্রান্ত হয় সাহেবরা। থানা, ডাকঘর, ট্রাম ডিপো, খাদ্যশস্যের দোকান পোড়ান হয়। Y. M. C. A.-র কেন্দ্রও বাদ যায়নি। বোম্বাইতে সি পি আই ও কংগ্রেস সোশ্যালিস্ট দলের অরুণা আসফ আলি ('৪২-এর আন্দোলন বিখ্যাত) ও পটবর্ধন সাধারণ ধর্মঘটের ডাক দেন। ২২শে ফেব্রুয়ারির সেই ধর্মঘটে প্রায় তিন লক্ষ শ্রমিক অংশ নেয়। রেল ও রাস্তা রোকো ছিল এর অঙ্গ। অন্যান্য জায়গায় হরতাল, মিছিল ইত্যাদির মাধ্যমে সহানুভূতি দেখান হয়। সবসুদ্ধ ৭৮টি জাহাজ, ২০টি তীরস্থ ঘাঁটি ও ২০,০০০-এর মত নাবিক সামিল হয়েছিল বিদ্রোহে। উপরন্তু বোম্বাই, মাদ্রাজ, পুণা, কলকাতা, যশোর ও আম্বালার ভারতীয় বিমান বাহিনীর ভারতীয় সৈন্যরাও ধর্মঘট করেছিল।[৯৪] ২৩শে ফেব্রুয়ারি প্যাটেল ও জিন্নার অনুরোধে নাবিকরা আত্মসমর্পণ করে। লক্ষণীয় যে ১১ থেকে ১৩ই ফেব্রুয়ারি কলকাতায় যে গোলমাল হয়েছিল তার সঙ্গে R. I. N. বিদ্রোহের প্রকৃতি পৃথক। সাধারণ ধর্মঘট চলেছিল মাত্র একদিন এবং তাতে শ্রমিক ছাড়া অন্য শ্রেণী যোগ দেয়নি। গ্রামাঞ্চলে গণ্ডগোল ছড়িয়ে পড়েনি। সি পি আই পরে বলার চেষ্টা করেছে, বিদ্রোহীরা জনগণের কাছে আত্মসমর্পণ করে। তা ঠিক নয়। কংগ্রেস ও লীগ নেতারা নাবিকদের আত্মসমর্পণে প্রণোদিত করেন। বিশেষ করে বল্লভভাই প্যাটেল। তাঁর মতে সৈন্যবাহিনীর শৃঙ্খলাভঙ্গ করা উচিত নয়। গান্ধীর মতেও এটা ভারতের পক্ষে "bad and unbecoming example." কিন্তু এই একমাত্র কারণ নয়। বোম্বাইতে প্যাটেল লক্ষ্য করেছিলেন বিদ্রোহ দমনের কি বিপুল আয়োজন করেছে সরকার। ২২শে ফেব্রুয়ারি তিনি নেহরুকে লিখছেন "The overpowering force of both naval and military personnel gathered here is so strong that they can be exterminated altogether and they have been also threatened with such a contingency."[৯৫] অরুণা আসফ আলি মনে করতেন জনসাধারণ "are not interested in the ethics of violence and non-violence." এইভাবে ব্যারিকেডেই আসবে হিন্দু-মুসলিম সম্প্রীতি। এর যোগ্য উত্তর দেন গান্ধী।[৯৫ক] এমন দায়িত্বহীন অতিরোমান্টিক উক্তি কি করে সুমিত সরকার "a tragically accurate prophecy" মনে করেন বুঝি না।[৯৬] প্যাটেল জানতেন অ্যাডমিরাল গড্‌ফ্রের হুমকি ফাঁকা আওয়াজ নয়। কাউকে শাস্তি দেওয়া হবে না এবং অভিযোগ শোনা হবে এই শর্তে প্রধান সেনাপতির সঙ্গে তিনি সমঝোতা করেন।

যাঁরা মনে করেন ব্রিটিশ মনোবল ভেঙে পড়েছিল তাঁরা স্বপ্নের স্বর্গে বাস করছেন। সব দুঃসংবাদ শোনার পর বড়লাট ১৯-এর ডায়েরিতে লিখছেন : "What a cheerful day—prospect or reality of three mutinies and two strikes! However, I got in 18 holes of golf..." ২০শেই স্থির হয় কঠোর হস্তে R. I. N. বিদ্রোহ দমন করা হবে। ২১-এর ডায়েরিতে পড়ি—"there could be no question of parley and that nothing else than unconditional surrender would be accepted ."[৯৭] এক মারাঠী ব্যাটেলিয়ান নাবিকদের ব্যারাকে ঢুকতে বাধ্য করে, গডফ্রের জাহাজ বিদ্রোহী জাহাজ বেষ্টন করে দাঁড়ায় আর বোমাবর্ষণের ভয় দেখান হয়। ২৭-এ বড়লাট ভারত সচিবকে জানান—"on the whole, the Indian army has been most commendably steady."[৯৮] শুধু বোম্বাইতে অসামরিক নিহতের সংখ্যা দাঁড়ায় ২২৮, আহতের সংখ্যা—১০৪৬।

অতএব রজনী পাম দত্তের সরলীকরণ—ভয় পেয়ে সবকার ক্যাবিনেট মিশন পাঠায়—মানতে পাবলাম না। তথ্যের দিক থেকেও আমাদের জানা উচিত মিশন পাঠানর কথা ১৭ ফেব্রুয়ারি ঘোষিত হলেও ব্রিটিশ ক্যাবিনেট সিদ্ধান্ত নেয় ২২ জানুয়ারি ও বড়লাট জানতে পারেন দুদিন পর। দ্বিতীয়ত সরকার যদি সত্যি ভয় পেত, তবে আলাপ আলোচনায তাব কোন ছাপ পড়ল না কেন ? কংগ্রেসও এই আকস্মিক উগ্রপন্থায ভয় পাযনি। সম্ভব হলে কংগ্রেস আলোচনার পথে চলেছে, অসম্ভব হলে আন্দোলনে নেমেছে। আসন্ন আলোচনার পবিপ্রেক্ষিতে এবম্বিধ অতিবাম প্রতিক্রিয়া ক্ষতিকাবক হবে বলে ভাবা ভীতিব লক্ষণ নয়, বিবেচনাব লক্ষণ। গান্ধী অরুণার যে জবাব ২৬ ফেব্রুয়ারি দেন তা সকলেব অবশ্য পাঠ্য। এখন আমবা বুঝি বামপন্থী উগ্রতার পেছনে দুটো মনস্তত্ত্ব কাজ কবছিল— (১) ১৯৪২-এ সরকারের সঙ্গে সহযোগিতাব অস্বস্তিকব স্মৃতি অপনোদন, (২) ইউরোপে ঠাণ্ডা লড়াই শুরু হওযাব ফলে স্তালিনের নীতি পরিবর্তন। অরুণার কথা আলাদা। ৪২-এব স্মৃতি তিনি ভুলতে পারছিলেন না।

ক্যাবিনেট মিশনের পটভূমিকায় ১৯৪৫-৪৬ সালের সাধাবণ নির্বাচনের ফলাফল অনেক বেশি কাজ করেছিল। কেন্দ্রে ও কোন কোন প্রদেশে লীগ অসাধাবণ সাফল্য দেখাল। কেন্দ্রীয় আইন পরিষদে লীগ সবগুলি (৩০) মুসলিম আসন দখল করে এবং মুসলিম ভোটদাতার ৮৯% এর মত ভোট পায়। কংগ্রেস জেতে ৫৭টি আসন—অমুসলিম ভোটের ৯১%-এর বেশি পেয়ে। আসাম, ইউ· পি·, বোম্বাই, সি পি, মাদ্রাজ, ওড়িশা, বিহার ও সীমান্তে কংগ্রেস জিতল। নির্বাচনের সময় বাংলায় ৯৩ ধারায় শাসন চলছিল। নাজিমুদ্দিনের মন্ত্রীসভা না থাকা লীগের পক্ষে শাপে বর হয়েছিল। লীগের পরিষদীয় দলের সঙ্গে পার্টি সংগঠনের বনিবনা ছিল না। ১৯৪৫-এ বাংলার ২৭টি জেলার মাত্র ১৮টিতে লীগ সংগঠন ছিল—তাও নমো নমো করে। আবুল হাশেমের চেষ্টার ত্রুটি ছিল না কিন্তু তাঁর ক্ষমতার কেন্দ্র বর্ধমান থেকে ঢাকার স্থানীয় রাজনীতি কি করে নিয়ন্ত্রণে আনা সম্ভব ? নিখিল ভারত কেন্দ্রীয় কমিটি অব অ্যাকশনের পর্যবেক্ষণ থেকে বোঝা যায় সংগঠন বলতে অধিকাংশ জায়গায় কিছু ছিল না। হাশেমের নিজ জেলার সহকারী সচিব হাশেমকে যাতে নির্বাচনী টিকেট না দেওয়া হয় তার জন্য পার্লামেন্টারী বোর্ডকে অনুরোধ জানান। জনৈক আসাদুল্লা লিয়াকৎকে লেখেন, সুরাবর্দি ও নাজিমুদ্দিন, "forget the supreme importance of unity and solidarity at this moment, they are out for their own supremacy." আক্রাম খাঁ তাঁর সাবাজীবনের চেষ্টায় গড়া লীগেব অবস্থা

দেখে সভাপতির পদ ত্যাগ করেন। লীগ পার্লামেন্টারী বোর্ড গঠনে দু দলের মারামারিও হয়েছিল তার খবর পাই জিন্নাকে লেখা ইস্পাহানির ১ অক্টোবর (১৯৪৫)-এর চিঠিতে।[৯৯] বোর্ডের ৯ জনের ৪ জন নাজিমুদ্দিনের, বাকী ৫ সুরাবর্দি-হাশেম অক্ষের। ইস্পাহানি ঠিকই লিখেছিলেন—এ লড়াই পরবর্তী প্রধানমন্ত্রীত্বের জন্য লড়াই। জিন্না সব শোনেন এবং যুদ্ধের উর্ধ্বে থেকে ঘোষণা করেন—একমাত্র জিগির হোক "Pakistan against Akhand Hindustan."[১০০] বাংলার অস্থায়ী লাট টোয়াইনামের কাছে নাজিমুদ্দিন সখেদে বলেছিলেন তিনি রাজনীতি ছেড়ে দেবেন। শেষে তিনি কলকাতা ছেড়ে লীগের ওয়ার্কিং কমিটিতে আশ্রয় নেন। অন্যদিকে বিরক্ত জিন্না সুরাবর্দিকে নির্বাচনের ব্যয়বাবদ একটি পয়সাও দেননি। ফজলল হক জাতীয় মুসলিম ও কৃষক প্রজা পার্টির অবশিষ্ট নিয়ে আলাদা দল গড়েন। কংগ্রেস তাঁকে সমর্থন জানায়। দলাদলির পরিণাম—হিংসা। তখন থেকেই কলকাতায় crowd বা mob রাজনীতিতে একটা বড অংশ নিতে থাকে। হকের দলকে বিশ্বাসঘাতক অপবাদ দিয়ে ক্ষান্ত হযনি লীগ। প্রায কোন সভা করতেও দেয়নি। আবুল মনসুর আহমদের মত লোকও লীগকে বিপ্লবী দল, পুরোনো কৃষক প্রজা পার্টির অগ্রগামী ইত্যাদি বিশেষণে ভূষিত করতে থাকেন। যাই হোক, এত বিবাদের পরও কেন্দ্রীয় আইন পরিষদে লীগ বাংলা থেকে ছ'টি মুসলিম আসনই জিতে নেয়। কংগ্রেস জেতে—৭, ইউরোপীয়ানরা—৩, নির্দল (কংগ্রেস পক্ষে)—১। বর্ধমান ও প্রেসিডেন্সী বিভাগের আসন জেতেন সুরাবর্দি প্রায় ৯২% ভোট পেয়ে। কেসি ভয পেয়ে যান বাংলা রাজনীতির

সারণী-১

বাংলা আইন পরিষদ
(সদস্য সংখ্যা-২৫০)

| | | |
|---|---|---|
| লীগ | — | ১১৫ |
| নির্দল | | |
| মুসলিম | — | ২ |
| মুসলিম শ্রম | — | ১ |
| কৃষক-প্রজা | — | ৫ |
| তপসিলী (সংরক্ষিত) | — | ২৪ |
| নির্দল তপসিলী | — | ৫ |
| ইউরোপীয়ান | — | ২৫ |
| | | ১৭৭ |
| কংগ্রেস | — | ৬২ |
| নির্দল হিন্দু | — | ১ |
| হিন্দু মহাসভা | — | ১ |
| খ্রীশ্চান | — | ২ |
| অ্যাংগ্লো ইন্ডিয়ান | — | ৪ |
| কম্যুনিস্ট | — | ৩ |
| | | ৭৩ |

এই সাম্প্রদায়িক পোলারাইজেশন দেখে। বাংলার আইন পরিষদে ভোটের ফল দাঁড়াল এইরূপ—[১০১]
যে সুরাবর্দির অধীনে মন্ত্রীসভা গঠিত হয় তাঁর সম্বন্ধে ওয়াভেলের মন্তব্য—"One of the most inefficient, conceited and crooked politicians of India."[১০২] বারোজ চেষ্টা করেন লীগ ও কংগ্রেস যুক্ত মন্ত্রীসভা গঠন করুক—অর্থাৎ পোলারাইজেশন যাতে না হয়। কিরণশঙ্কর রায় কোন মুসলিম নাম দেবেন না জানান কিন্তু মন্ত্রীসভায় কংগ্রেস কটা আসন পাবে তা নিয়ে গোলমাল বাধে আর হাই কমাণ্ড আবার বাগড়া দেয়।[১০৩]

**সারণী-২**

**পঞ্জাব আইন পরিষদে দলীয় অবস্থা**[১০৪]

| | | |
|---|---|---|
| লীগ | — | ৭৫ |
| কংগ্রেস | — | ৫১ |
| য়ুনিয়ানিস্ট | — | ২১ |
| শিখ | — | ২১ |
| নির্দল | — | ৭ |
| | | ১৭৫ |

পঞ্জাবেব য়ুনিয়ানিস্ট দলও বেশ মাব খেল। ৮৬টি মুসলিম আসনেব মধ্যে লীগ পেল ৭৫ (মুরেব মতে ৭৯, কেন বুঝলাম না), তবুও ১৭৫ জনেব পবিষদে তা সংখ্যাগবিষ্ঠতা অর্জন কবতে পারল না।

লীগ আকালিদেব দিকে হাত বাড়ায। আকালিবা বলে—লীগ মন্ত্রীসভা গঠন করুক।আগে-ভাগে যোগ দিলে তাদের বদনাম হবে। দৌলতানা, ইফথিকাবউদ্দিন, বশিব ও মামদোত্ খিজিরকে বিনাশর্তে মন্ত্রীসভা গঠন করতে বলেন। খিজিব তা গ্রহণ করেন। এতসব আলোচনা জিন্নাকে বাদ দিযেই হয়। জিন্না শোনামাত্রই দৌলতানার প্রস্তাব নাকচ করে দেন। তখন তাঁরা খিজিবকে লীগেব সদস্য হবার জন্য পীড়াপীড়ি করেন। খিজিব অবাজি হলে পঞ্জাবে স্থাযী সবকার গঠনের সম্ভাবনা তিরোহিত হয। দৌলতানা কিন্তু বলেছেন—জিন্নাই তাঁকে আকালিদেব বোঝাতে বলেছিলেন যে মুসলিম ভোটদাতাদেব পাকিস্তানের প্রতিশ্রুতি দেওয়া হলেও তা কাজে পবিণত করা হবে না। বলা মুশকিল—কে সত্য কথা বলছেন, কে মিথ্যা। শেষে গভর্নর খিজিবকেই ডাকেন এবং শিখ ও কংগ্রেসেব সহাযতায় খিজির এক যুক্ত সবকাব গড়েন (৫১+২১+২১+=৯৩)। আজাদ বলেছিলেন. গভর্নবের ইচ্ছা ছিল না, কিন্তু তাঁর চাপেই খিজিরকে ডাকতে হয়।[১০৪ক] সিন্ধুর রাজনীতি বাংলার মতই দুই নেতার লড়াইতে ঘুলিয়ে উঠেছিল। একদিকে প্রধানমন্ত্রী গুলাম হুসেন অন্যদিকে প্রাদেশিক লীগ সভাপতি জি এম সায়েদ। সায়েদ শেষ পর্যন্ত আলাদা লীগ সংগঠন তৈরি করেন ও কংগ্রেসের সঙ্গে যোগাযোগ করেন। ভয় পেয়ে জিন্না স্বয়ং আসেন গোলমাল মেটাতে। কিছুই ফল হয় না। খুড়ো প্রশ্ন করেন, গুলাম হোসেনের মত লোককে কি ভাবে লীগ প্রধানমন্ত্রী বলা যায়? কি উত্তর দেবেন জিন্না? তিনি গ্রামাঞ্চলের বড

জমিদার, পীর ও মুল্লাদের ওপর সিন্ধুকে ছেড়ে দেন। তারপর চলল অবাধ টাকার খেলা। জিন্না একবার বলেছিলেন, সিন্ধুর সব নেতাকে পাঁচ লাখ টাকায় কিনতে পারেন। গভর্নর ডাও (Dow) উত্তর দেন, তিনি পারেন আরো কম টাকায়। মুখ্যসচিব জানাচ্ছেন—'এক ভোট এক নোট' এই চলছে ভোটের বাজার দর। সায়েদ ছিলেন সিন্ধু জাতীয়তাবাদের প্রতীক। লীগের সর্বভারতীয় কৌশলের শিকাব হতে চাননি তিনি। কংগ্রেসেব নেতা নিচলদাস তাঁকে সমর্থন জানাচ্ছিলেন। আরেক নেতা, সিদ্ধ, প্যাটেলকে জানাচ্ছেন, মুসলিমদের মধ্যে এত দলাদলি যে হযতো কংগ্রেসই জিতে যাবে এবং তা হলে মুসলিমদের সহায়তায় "পাকিস্তানকে সিন্ধুর মাটিতে কবর দেওয় হবে।"[১০৫]

তা অবশ্য হয়নি। তবে লীগও নিবংকুশ সংখ্যাগরিষ্ঠতা পায়নি। কংগ্রেস পেল দ্বিতীয় স্থান। প্যাটেল, আজাদ, জিন্না কারুবই হাত ছিল না মন্ত্রীসভা গঠনে। তা করলেন ছোটলাট মুডি—গুলাম হুসেনকে ডেকে। মন্ত্রীরা সবাই লীগেব, পেছনে জমিদার ও মীর—তবু প্যাটেল ভেবেছিলেন মন্ত্রীসভা ফেলে দেওয়া কঠিন হবে না। তা হযতো যেত, কিন্তু সর্দার দেখেননি যে শহ্বাঞ্চলে মুসলিম ভোটেব ৭৯.৩% পেয়েছে লীগ। এটা শুভ লক্ষণ নয়।

উত্তর পশ্চিম সীমান্তে গঠিত হল জিন্নার প্রতিদ্বন্দ্বী—কংগ্রেসী মন্ত্রীসভা। এখানে আওবঙ্গজেব খাঁ ও শাদুল্লা খাঁব দ্বন্দ্ব লীগকে দুর্বল করে রেখেছিল। আবদুল কৈয়ুম খাঁ ও আবদুর রব নিস্তাব লীগেব শক্তি কিছু বাড়ালেও পাকিস্তান-এব নামে বিচ্ছিন্নতাবাদ আদৌ জোবদার হয়নি।[১০৬] জিন্না আওবঙ্গজেব খাঁর বিরোধিতা কবে কিছু আসন হাবান।[১০৭] কংগ্রেস কেন্দ্রীয পবিষদেব জন্য নির্দিষ্ট ১টি মুসলিম আসন, প্রাদেশিক আইন পরিষদের ১৯টি মুসলিম ও ১৪টি অমুসলিম আসন জেতে। মুসলিমদেব জন্য সংবক্ষিত ৩৬টি আসনের মাত্র ১৭টি জেতে লীগ। তবে একটা অমঙ্গলেব লক্ষণ দেখা দেয। শহ্বাঞ্চলে মুসলিম আসনে লীগ ভোটের ৪৫.৬% পায, কংগ্রেস—২২.২২%, গ্রামাঞ্চলে লীগ পায—৪০.৭%, কংগ্রেস—৪১.৪%। অর্থাৎ এখানে লীগের প্রভাব বাড়ছিল সন্দেহ নেই।

মোটের ওপর জিন্না ভারতীয় রাজনীতিকে দুই মেরুতে বিভক্ত করতে না পারলেও শহ্বাঞ্চলের মুসলিম ও কোনো কোনো স্থানে গ্রামাঞ্চলের মুসলিমকে 'পাকিস্তান' নামক অব্যাখ্যাত বস্তুটিব প্রতি কিছুটা আকৃষ্ট করতে পেরেছিলেন। জানুয়াবি (১৯৪৬)-তে যে পার্লামেন্টারী প্রতিনিধি দল ভারত ঘুরে যায় তাদের কাছে জিন্না বলেন, মুসলমানদের পাকিস্তান দাবি, লীগের parity-ব দাবি ও দুটো সংবিধানিক সভার দাবি মেনে না নিলে কোন সরকারে তিনি যোগ দেবেন না। নির্বাচনেব ফল দেখে কিঞ্চিৎ উৎসাহিত হলেন তিনি।

ক্যাবিনেট মিশন সম্বন্ধে সর্বাধিক প্রামাণিক গ্রন্থ—আব জে মুবেব Escape from Empire: The Attlee Government and the Indian Problem (Clarendon, 1983). তাতে পটভূমিকা স্বরূপ তিনি যুদ্ধ শেষে ব্রিটেনের নানা অসুবিধার কথা উল্লেখ কবেছেন। প্রথমত যুদ্ধেব সময় সিভিল সার্ভিসে নিযোগ বন্ধ থাকায় ঊর্ধ্বতন কর্মচারীর সংখ্যা হ্রাস পেয়েছিল। ১৯৪০-এ তা ছিল ১২০১, ১৯৪৬-এ দাঁড়ায—৯৩৯।

সারণী-৩

আই সি এস-এর সংখ্যা

| বছর | ব্রিটিশ | ভারতীয় |
|---|---|---|
| ১৯৪০ | ৫৮৭ | ৬১৪ |
| ১৯৪৬ | ৪২৯ | ৫১০ |

এদের মধ্যে ভারতীয়েব প্রায় দ্বিগুণ সংখ্যক ব্রিটিশ সিভিলিয়ান অবসর গ্রহণেব মুখে।[১০৮] কেসি বারবার বলছেন যে খাদ্য সংকটের পবিপ্রেক্ষিতে বাংলাব শাসন অসম্ভব হয়ে উঠছে। ৬৫টি উর্ধবতন পদেব মধ্যে মাত্র ১৯টি পদে থাকবে ব্রিটিশ কর্মচারী।[১০৯]

যে ভারতীয় সৈন্যবাহিনীকে প্রধানমন্ত্রী সলস্‌বেরি একদা **"English barrack on the Oriental seas"** আখ্যা দিয়েছিলেন,' এবং সম্প্রতি যা মধ্য প্রাচ্য থেকে ব্রহ্মরণাঙ্গণে অসীম বীরত্ব দেখিয়েছে তাব ব্রিটিশ অংশ প্রথম মহাযুদ্ধের পর বেশ কমে গিয়েছিল। দ্বিতীয় মহাযুদ্ধে বহু ভাবতীয়কে কমিশন দেওযাব ফলে ভাবতীয অফিসারেব সংখ্যা ১৯৩৯-এ মাত্র ১০০০ থেকে ১৯৪৫-এ বেড়ে হযেছিল ১৫,৭৪০। আই. এন. এ-র ব্যাপাবে পর তাদের আনুগত্যে চিড় ধবেছিল, সন্দেহ নেই।[১১০]

এ সময় ব্যবসাবাণিজ্যেব দিক থেকে ব্রিটেনের কাছে ভাবতেব পূর্বতন গুরুত্ব প্রায তিরোহিত। ১৯৩৮-৩৯ সালে ভারতের বস্ত্র চাহিদার মাত্র ৪% জোগাচ্ছিল ল্যাঙ্কাশিয়র। অর্থাৎ ভাবত এই শিল্পে স্বয়ম্ভবতা অর্জন করেছিল। ট্যারিফ বোর্ডেব বদান্যতায় শুধু বস্ত্রশিল্পে নয়, লৌহ ও ইস্পাত, কাগজ ও চিনি শিল্পে অনেক উন্নতি হযেছিল। অবশ্য বাজেট ঘাটতি মেটানও আমদানী শুল্ক বৃদ্ধির একটা উদ্দেশ্য ছিল। ভারতীয় শিল্পপতি ও বণিকরা ১৯৩৫-এব সংস্কার আইন বিধিবদ্ধ হওযার সময় বড়ো ভূমিকা নিযেছিলেন এবং তাঁদেবই সুবিধার্থে ১৯৩৪-এ বিজার্ভ ব্যাঙ্ক আইন পাশ হয। শুধু ভাবতীয় নয, ইংল্যাণ্ডের অনেক অভিজ্ঞ ব্যক্তিও টাকার অবমূল্যাযন (১ শিলিং ৪ পেন্স) চেয়েছিলেন। কিন্তু ম্যাকডোনাল্ড, স্নোডেন ও চেম্বাবলেন ব্রিটিশ করদাতাব স্বার্থবক্ষার্থ ভারতকে অর্থ বিষযে নিয়ন্ত্রণ ক্ষমতা দেননি। বড়লাটেব হাতে বক্ষাকবচের প্রচুব ক্ষমতা ছিল। ১৯৩৯-এর **Anglo-Indian Trade Agreement** ব্রিটিশ রপ্তানীর ওপব কিছু সুবিধাও আদায করেছিল।

তবু ব্রিটিশ উদ্যোগের পক্ষে ভারতের গুরুত্ব কমে যাযনি। কয়লা, পাট ও চা শিল্প মার খেলেও রাবাব, পেট্রোলিয়াম, বাসায়নিক দ্রব্য, প্রসাধন দ্রব্য ইত্যাদি ডানলপ, ইউনিলেভার, ইম্পিরিয়াল কেমিক্যাল প্রভৃতি বহুজাতিক সংস্থাকে ভারতের প্রতি আকৃষ্ট করে। প্রথমগুলো চলে যায় ভারতীয় শিল্পপতির হাতে। অনেক ক্ষেত্রে তারাই হয় বহুজাতিক প্রতিষ্ঠানেব সম্পূরক। অতএব পবিচালনাব ক্ষেত্রে ভাবতীয় ও ব্রিটিশ ডিরেক্টারদের সহযোগিতা লক্ষণীয় হয়ে ওঠে।[১১১] যুদ্ধেব অধিকাংশ লাভ ভারতীযদেব হাতেই যায়। যুদ্ধশেষে টাটা, বিড়লা, ডালমিয়ার শ্রীবৃদ্ধি আমরা আগেই আলোচনা করেছি। অতএব স্বার্থরক্ষার জন্য ব্রিটেনের দিকে না তাকিয়ে ব্রিটিশ শিল্পপতিবা ভারত সবকাবের দিকে তাকাতে বাধ্য হন। অর্থ দফতবের সদস্য জেমস গ্রিগ এটা পছন্দ করেননি। তিনি কেইনসের মতামতকে **"either silly or vicious"** মনে করতেন। কিন্তু ওয়াভেল শিল্পায়নের বিস্তৃত পরিকল্পনা দিয়েছিলেন। চার্চিলের কেয়ারটেকার সরকার পুরোনো বিবাগের বশে তা বাতিল করে

দেয়। তবু ক্যাবিনেট মিশনের আলোচনাকালে ব্রিটিশ বণিক ও শিল্পপতিদের চাপ অনেক কমে গিয়েছিল। তারা জানত মালয়, ব্রহ্ম, সিংহল ও পূর্বআফ্রিকায় ব্যবসা চালাতে ভারতেব ঘাঁটি দরকার। তাছাড়া প্রথম দিকে স্বাধীন ভারতের ভোগ্যপণ্য জোগাবে ব্রিটেন ছাড়া আর কে?[১]

তবে দুটো প্রশ্ন খুব জরুরী হয়ে উঠেছিল। (১) বৃহত্তর সাম্রাজিক স্বার্থে, অর্থাৎ মহাসাগরীয় অঞ্চলে প্রভুত্ব রক্ষায়, ভাবতের ক্রমবর্ধমান সামবিক ও উৎপাদন শক্তির সাহায্য প্রয়োজন। তা পাওয়া যাবে কি ভাবে? (২) যুদ্ধকালে নানা উপকরণ জুগিয়ে ভারত যে ১৩০০ মিলিয়ান পাইণ্ড স্টারলিং ব্যালান্স জমিয়েছে তা শোধ হবে কি করে?

**সারণী-৪**

**কোটি টাকার হিসাবে**
**ব্রিটেনের দেয় প্রতিরক্ষা ব্যয়**

| | |
|---|---|
| ১৯৪০ | ৫৩ |
| ১৯৪১ | ১৯৪ |
| ১৯৪২ | ৩২৫.৪৮ |
| ১৯৪৩ | ৩৭৭.৮৭ |
| ১৯৪৪ | ৪১০.৮৪ |
| ১৯৪৫ | ৩৭৪.৫৪ |
| | ১৭৩৫,৭৩ |

(সিংহ ও খেবা) ইন্ডিয়ান ইকনমি (১৯৬২), অ্যাপেনডিক্স XXXII

কেইনসের হিসাব মতে ব্রিটেনের বাৎসবিক বাজেটে ঘাটতি দাঁড়াবে ১৪০০ মিলিয়ান পাউণ্ড। কোথা থেকে আসবে ভারতকে দেয় এত অর্থ? প্রত্যক্ষ বাণিজ্যের দিক থেকে না হোক, সাম্রাজিক ও আর্থিক দিক থেকে ভারতকে হাতে রাখতে হবে অথচ তার প্রত্যাশা পূবণ কবতে হবে এই দোটানায পড়েছিল ক্যাবিনেট মিশন।[১১৩]

মিশনের সদস্য ছিলেন তিনজন (যাঁদেব ওয়াভেল ঠাট্টা কবে 'three Magi' আখ্যা দিযেছেন)—ভাবতসচিব পেথিক-লরেন্স স্বয়ং, বোর্ড অব ট্রেডেব প্রেসিডেন্ট—স্যাব স্ট্যাফোর্ড ক্রিপস্ ও অ্যাডমিবালটিব প্রথম লর্ড—এ ভি· অ্যালেকজাণ্ডাব। বোঝা যাচ্ছিল ওয়াভেলের ২৭ ডিসেম্বরেব 'Breakdown Plan' গ্রহণযোগ্য হযনি। এতে ওয়াভেল জানান, যদি পাকিস্তানের জন্য লীগ বেশি জেদ কবে তবে পঞ্জাব ও বাংলাকে ভাগ করতে হবে। এর বিরোধী ছিলেন পঞ্জাবের লাট গ্ল্যান্সি,ইউ পি-র লাট ওয়াইলি ও বাংলার লাট কেসি। গ্ল্যান্সির মতে পঞ্জাব ভাগ হবে সর্বনাশা[১১৪] ও জিন্নাকে তার 'প্রকৃত ওজন' সমঝে দেওয়া উচিত। কেসি 'পাকিস্তান'—ধারণাকে টিপে মাববাব পরামর্শ দিয়েছিলেন।[১১৫] কিন্তু ২৫ মার্চ (ক্যাবিনেট মিশন পৌঁছবার পরের দিন) যে কাউন্সিল বসে তাতে বেন্থল ও রোলাণ্ডস্ উভয়েই পাকিস্তানের পক্ষে মত দেন। সমর্থন করেন আম্বেদকব, শ্রীবাস্তব, আজিজুল হক। একমাত্র আকবর হায়দারি প্রশ্ন তোলেন—পাকিস্তান বলতে জিন্না বোঝেন কি? অসাধারণ বুদ্ধিমান হায়দারি জিন্নার জারিজুবি ভাঙতে চেয়েছিলেন।

কংগ্রেসের ক্যবিনেট মিশন সম্বন্ধে বেশি উৎসাহ ছিল না। ক্রিপস্ দৌত্যের তিক্ত স্মৃতি নেহরু ভুলতে পারেননি। যে অ্যাটলি চার্চিলেব হাত ধরে এমন চণ্ড দমননীতি প্রয়োগ করেন, কি আশা তাঁর কাছে? আজাদ অবশ্য পূর্বের মত উৎসাহ দেখিয়েছিলেন।

গণপরিষদ ও য়ুনিয়ান পেলে প্রাদেশিক অপশন মেনে নিতেও তিনি রাজি ছিলেন।[১১৬] বিড়লা প্যাটেলকে একই পরামর্শ দেন।[১১৭] প্যাটেল তা নেননি—নির্বাচন নিয়েই তিনি বেশি ব্যস্ত ছিলেন।

সি পি আই/সি এস পি-র উগ্রতা, হিন্দু মহাসভার সাম্প্রদায়িকতা, লীগের চ্যালেঞ্জ এসব সমস্যা বড় হয়ে উঠেছিল। এক হাতে কোরান অন্য হাতে হিন্দুশাস্ত্র নিয়ে লীগ পঞ্জাবের গ্রামে গ্রামে গিয়ে নির্বাচনী প্রচার চালাচ্ছিল—মনে রাখতে হবে।[১১৮]

মিশন ভারতে পদার্পণ করল ২৪ মার্চ। পেথিক-লরেন্স প্রেস প্রতিবেদনে জানালেন—স্বাধীনতা ও স্বশাসন নীতিগতভাবে স্বীকৃত হয়েছে। এখন সমস্যা—ভারতীয়রা কিভাবে সেই পূর্ণ স্বাধীন অবস্থা পাবে তার পদ্ধতি নির্ধারণ। যদিও ৪৭২ জন ব্যক্তির সঙ্গে মিশন সাক্ষাৎ করেন, তবু আসল কথাবার্তায় অনেক সময় বেসরকারী মাধ্যম ব্যবহৃত হয়। হোরেস অ্যালেকজাণ্ডার ও অ্যাগাথা হ্যারিসন ছিলেন গান্ধী ও ক্রিপস/পেথিক-লরেন্সের মধ্যস্থ। রাজকুমারী অমৃত কাউর মিস হ্যারিসনকে গান্ধীর মনোভাব জানাতেন। ১৯৪২-এ গান্ধীকে তাচ্ছিল্য করে ক্রিপস্ যে ভুল করেছিলেন তার পুনরাবৃত্তি করতে চাননি। ফলে ওয়াভেল ও অ্যালেকজাণ্ডারের (এবং অবশ্যই জিন্নার) মনে সন্দেহ জাগে যে তাঁদের না জানিয়ে কংগ্রেসের সঙ্গে ভারতসচিব ও ক্রিপস্ একটা ষড়যন্ত্র চালাচ্ছেন। আমরা দেখব মিশনের মধ্যে অন্তর্দ্বন্দ্বের অন্যতম কারণ এই সন্দেহ। একদিকে চলেন ভারতসচিব ও ক্রিপস্; অন্যদিকে, ওয়াভেল ও অ্যালেকজাণ্ডার। বলা বাহুল্য, প্রথম দল সাধারণত নেন কংগ্রেস পক্ষ, দ্বিতীয় দল—লীগের। ওযাভেল এমন কংগ্রেসবিরোধী ছিলেন যে ২৯ মার্চ মিশনকে লেখেন, কংগ্রেস আন্দোলনের ভয় দেখিয়ে তাদের অযৌক্তিক দাবি আদাযের চেষ্টা করবে। তখন, **"We have one high trump in our hand—the Big Stick. We can in the last resort make things practically impossible for India by various kinds of sanctions, of which the principal would be a blockade."** তিনি পেট্রোল, কেরোসিনের সরবরাহ বন্ধ করে দেবেন। কোনো ব্রিটিশ সম্পদ বা প্রাণ বিনষ্ট হলে স্টারলিং ব্যালান্স কেটে নেবেন। ১৯৪৬-এর মার্চের শেষে এই ছিল ওয়াভেলের প্রস্তাব।[১১৯]

॥ ৫ ॥

ক্যাবিনেট মিশন ভারত রওনা হবার আগে ব্রিটেনের প্রতিরক্ষা দফতর থেকে যত পরামর্শ এসেছিল, সবই ভারত ভাগের (অর্থাৎ স্বতন্ত্র পাকিস্তান-এর) বিরুদ্ধে। অন্য দিকে মিসেস উইণ্ট (ফ্রেডা মার্টিন) ও পেণ্ডেরেল মুন ভারতীয় পরিস্থিতি সরজমিনে বিচার করে পরামর্শ দিযেছিলেন, ভারতকে ঐক্যবদ্ধ রাখতে হলে মুসলিমদের একটা স্বতন্ত্র সার্বভৌম রাষ্ট্র দিতে হবে, যা অবশিষ্ট ভারতের সঙ্গে স্বেচ্ছায় সহযোগিতা করবে, কিন্তু পঞ্জাব ও বাংলা থেকে হিন্দু জেলাগুলিকেও আলাদা করে দিতে হবে। মুন স্পষ্টই বলেন—ঐক্যের স্বপক্ষে বিপক্ষে তর্ক চালিযে লাভ হবে না—**"it is no use crying for the moon."** পাকিস্তান দাবি না মানলে জিন্না কোন সংস্কার বিষযক সমঝোতায় আসবেন না, মানলে হয়তো বা হিন্দুস্তানের সঙ্গে সহযোগিতা করবেন। **"The concession of Pakistan in name would be the means of approximating most nearly to a united**

India in fact." ওয়াভেলের ২৭ ডিসেম্বরের 'Breakdown Plan'-এর কথা আগেই বলা হয়েছে। সেখানেও মুসলিমদের স্বাতন্ত্র্য স্বীকৃত হয়েছিল, যদি অমুসলিম জেলাগুলির স্বাতন্ত্র্য স্বীকৃত হয়। এই খণ্ডিত পাকিস্তানকে পরে 'পোকায় কাটা পাকিস্তান' বলা হয়েছে। ১৯৪৪-এর গ্রীষ্মকালে এ ধরনেব পাকিস্তানে রাজাজি ও গান্ধী সম্মত হয়েছিলেন।

কিন্তু ব্রিটিশ প্রতিরক্ষা দফতর প্রশ্ন তুললেন—ভারতের পশ্চিম ও পূর্ব সীমান্তে এই বিভক্ত, দবিদ্র ও দুর্বল পাকিস্তান হলে ব্রিটেনেব কি সুবিধা হবে? শ্রেষ্ঠ সমাধান হল ঐক্যবদ্ধ ভারতের স্বাধীনতা। তা সম্ভব না হলে খণ্ডিত পাকিস্তানই ন্যায়সঙ্গত। কিন্তু পাকিস্তান খণ্ডিত হলে ঐ অঞ্চলেব স্থায়িত্ব বক্ষার্থ ব্রিটেনের সামবিক দায়িত্ব থেকেই গেল। সাম্রাজ্য ছেড়ে দেব বললেই বর্তমান বিশ্ব-পবিস্থিতিতে তা পাবা যায় না এ কথা হাড়ে হাড়ে বুঝেছিলেন প্রধানমন্ত্রী ও প্রতিবক্ষামন্ত্রী ক্লেমেন্ট অ্যাটলি। ক্যাবিনেট মিশনকে ব্রিটেনের সেনাপতিবর্গ জানালেন, ভাবত ভাগ হোক না হোক, হিন্দুস্তান ও পাকিস্তান কমনওয়েলথে আসুক না আসুক, আসল সমস্যা—

"there should co-ordinated machinery for defence of geographical India', and that there should be a single common defence authority with whom H.M.G. could deal."[১২০]

ক্যাবিনেট মিশনকে তাই দুই পবস্পববিবোধী সমাধানের সমন্বয় খুঁজতে হল—(১) সাম্প্রদায়িক সমস্যাব সমাধান, (২) সাম্রাজ্যের (তথা প্রতিবক্ষাব) সমস্যাব সমাধান। তা আবার উভয় পক্ষই যেন অবাধ আলোচনাব ফলে মেনে নেয। প্রথমটা না হলে সুয়েজ থেকে সিঙ্গাপুর পর্যন্ত বিস্তৃত ব্রিটিশ স্বার্থ বজায় বেখে অপসবণ সম্ভব নয়।[১২১] তা ছাড়া অ্যাটলি সবকার এই নিযে পার্লামেণ্টে বিবোধী পক্ষের সমালোচনা চাইছিলেন না। তাঁরা চার্চিল, লিনলিথগোদের মনোভাব ভালই জানতেন। নির্বাচনে হাবলেও চার্চিল কি অসীম জনপ্রিয কারুব অজানা ছিল না।

উল্লিখিত কারণে ক্যাবিনেট মিশন প্রথমেই পাকিস্তান প্রস্তাবের ওপর জোর না দিযে ঐক্যেব ওপব জোব দিযেছিল। একে বলা হয Plan Union. অনেক লাটই পাকিস্তান-বিবোধী ছিলেন। গ্ল্যান্সি, ওযাইলি ও কেসিব কথা আগেই বলেছি। কেসির স্থলাভিষিক্ত বারোজ প্রস্তাব দেন—হিন্দু, মুসলিম ও বাজন্যবর্গেব জন্য তিনটি পৃথক যুক্তরাষ্ট্র, প্রত্যেকটির জন্য আলাদা সংবিধান এবং শেষে সকলেব ওপব এক Super Constituent Assembly যা প্রতিরক্ষা, যোগাযোগ ও অন্য ব্যাপারে দেখাশোনা করবে। আসামেব লাট আর্চবোল্ড ক্লো (Clow) বলেন, ব্রিটেনের শ্রেষ্ঠ অবদান—ভাবতেব সংহতি এবং "We must throw all our weight on the side of unity." ইউ-পি-ব ওয়াইলি বলেন—দেশভাগেব প্রস্তাব মেনে নিলে বাজনৈতিক সততাব অপলাপ হবে। "There was no such thing as an unqualified right of self-determination."[১২২]

মিশনের সঙ্গে কি ভাবে আলোচনা চালাতে হবে সে বিষয়ে নেহরু একটা খসড়া আগেই তৈরি করেছিলেন। প্যাটেল সে খসড়া আজাদকে পাঠিয়ে দেন।[১২৩] তদনুসারে (১) অন্তর্বর্তী কেন্দ্রীয় সরকারকে ক্যাবিনেটের মর্যাদা দিতে হবে। (২) সঙ্গে সঙ্গে বসবে গণপরিষদ যা হবে সার্বভৌম। (৩) সেই পবিষদ তৈরি হবে প্রাদেশিক বিধান সভার সদস্য থেকে। তা আপন কার্যপদ্ধতি স্থির করবে ও ভাবতের জন্য সংবিধান রচনা করবে। (৪) সংবিধানে থাকবে কেন্দ্রীয় বিষয়ের দুটি তালিকা—যাব একটি আবশ্যিক, অন্যটি ঐচ্ছিক।

(৫) তারপর পাকিস্তান প্রশ্ন নিয়ে বিচার হবে। হয় সর্বদলের সম্মতিতে না হয় বিভিন্ন এলাকার সব সম্প্রদায়ের মত নিয়ে সে ব্যাপারে সিদ্ধান্ত হবে। (৬) রাজন্যবর্গ ঐ গণপরিষদে যোগ দিতে পারেন কিন্তু তাঁদের সম্বন্ধে ব্রিটিশ প্রাধান্যসূচক অধিকার (paramountcy) কেন্দ্রীয় সরকারে বর্তাবে। নেহেরুর ধারণা ছিল—সীমান্ত, সিন্ধু, পশ্চিম পঞ্জাব ও পূর্ব বাংলায় কর্তৃত্ব পেলে মুসলমানরা সন্তুষ্ট হবে, দেশভাগ চাইবে না।

আজাদ দাবি করেছেন—এই দ্বিতীয় বা ঐচ্ছিক তালিকা তাঁরই মস্তিষ্ক-প্রসূত। তিনি চেয়েছিলেন কোনো কোনো প্রদেশ এই optional list-এর সব বা আংশিক নিয়ন্ত্রণ কেন্দ্রকে ছেড়ে দিতে পারে, কোনো কোনো প্রদেশ রেখে দিতেও পারে। আবশ্যিক তালিকায় তিনি রেখেছিলেন—প্রতিরক্ষা, বিদেশ ও যোগাযোগ দফ্তর। প্যাটেল নাকি এর সঙ্গে যোগ করতে চেয়েছিলেন—মুদ্রা ও অর্থনীতি, শিল্প ও বাণিজ্য। আজাদের আশা ছিল—মুসলিম সংখ্যাগরিষ্ঠ প্রদেশগুলি যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় সব ঐচ্ছিক বিষয়গুলি রাখতে পারলেই সন্তুষ্ট হবে। কেন্দ্রীয় ঐক্য ও প্রাদেশিক স্বনিয়ন্ত্রণের এমন সমন্বয় আর হয় না। ৩ এপ্রিল ক্যাবিনেট মিশনের সামনে এই প্রস্তাব তিনি দাখিল করেন। সঙ্গে সঙ্গে দাবি করেন প্রাদেশিক মনোয়নের ভিত্তিতে স্বাধীন অন্তর্বর্তী সরকাব যা হবে সার্বভৌম গণপরিষদেরই প্রতিফলন। সব প্রদেশ ও রাজ্য শাসনতন্ত্র রচনার জন্য একত্র হবে। যদি কোনো সুনির্দিষ্ট অঞ্চল শাসনতন্ত্র তৈরি হবার পর তার আওতায় আসতে না চায় তার ওপর জোর করা হবে না। অর্থাৎ পঞ্জাব ও বাংলার অমুসলিম অঞ্চলগুলিকে স্বনিয়ন্ত্রণের অধিকার দিতে হবে। বলা বাহুল্য, এটা প্রাদেশিক ভিত্তিতে দেশভাগের প্রস্তাব নয়।[১২৪]

সরকারী সাক্ষাৎকারেব আগে ১ এপ্রিল গান্ধী জানিয়েছিলেন—সদিচ্ছার প্রমাণস্বরূপ (১) সব বন্দীদের মুক্তি দিতে হবে, (২) লবণ কর প্রত্যাহার করে নিতে হবে, (৩) আম্বেদকরকে পদত্যাগ করতে হবে। তাঁর নিজস্ব মত বাজাজী-ফর্ম্যুলায় সীমাবদ্ধ ছিল। তিনি সম্পূর্ণ স্বাধীন অন্তর্বর্তী সবকার চেয়েছিলেন—তা জিন্না গঠন করলেও আপত্তি নেই।[১২৫] ভারত সচিবের আলাদা করে গান্ধীর সঙ্গে দেখা করায় বেশ চটেছিলেন ওয়াভেল। তিনি বুঝতে পেরেছিলেন বন্দীমুক্তির ব্যাপারে গান্ধী জয়প্রকাশের মুক্তির প্রতি ইঙ্গিত করেছেন। অন্যান্য দাবি তাঁর মনে হয়েছে "impertinent". ৩ এপ্রিল যখন এই "malevolent old politician" (গান্ধী) সরকারী ভাবে আলোচনা করতে এলেন তখন আবার উঠল লবণ করের কথা, জিন্নার সঙ্গে রাজাজী-ফর্ম্যুলা নিয়ে আলোচনা ভেঙে যাওয়ার কথা। জিন্নার সঙ্গে চিঠিপত্রে এই ফর্ম্যুলা তিনি ব্যাখ্যা করেছেন। তিনি আবাব বললেন, জিন্নাই অন্তর্বর্তী সরকার গঠন করুন।[১২৫] ওয়াভেলের মতে গান্ধী অতি ঝানু রাজনীতিক, আদৌ সাধুসন্ত নন। তিনি এ প্রস্তাব দেন, কারণ জানতেন কেন্দ্রীয় আইন সভায় হিন্দু সংখ্যাগরিষ্ঠতা নিশ্চিত।

গান্ধীর মতই জিন্নার মনোভাব আগেভাগে জানার চেষ্টা হয়েছিল। ক্রিপস্ নিজে জিন্নার সঙ্গে দেখা করেন ৩০ মার্চ। জিন্না পাকিস্তান দাবিতে অনড় ছিলেন, তবে তার সীমা কি হবে তা নিয়ে গান্ধীর সঙ্গে আলোচনা করতে বা সালিশী মানতে রাজি। ২ এপ্রিল জিন্নার 'আপনজন' ইস্পাহানি ও মাহ্‌মুদাবাদের রাজাকে নানা প্রশ্ন করেন ক্রিপস্—বিশেষ করে কেন্দ্রীয় বিষয় তালিকাভুক্ত প্রতিরক্ষা নিয়ে। ৪ এপ্রিল সরকারী সাক্ষাৎকারে জিন্না বলেন : (১) পাকিস্তানের সার্বভৌমত্ব ক্ষুণ্ণ হবে এমন কোন ব্যবস্থা তিনি মেনে নেবেন না, আর (২) পাকিস্তান বলতে তিনি বোঝেন—"a nucleus of Muslim territory surrounded by sufficient additional territory to make it

economically viable."[১২৬] প্রতিরক্ষা, বৈদেশিক সম্পর্ক ও যোগাযোগ নিয়ে সার্বভৌম হিন্দুস্তান ও সার্বভৌম পাকিস্তানের মধ্যে চুক্তি হতে পারে। তবে পাকিস্তানের সীমানা নির্ধারণে কোন অঞ্চলের লোক গণনা চলবে না। একটা উদাহরণ দিয়েছিলেন তিনি, যা আমাদের মনে রাখা উচিত। বলেছিলেন, পূর্বে পাকিস্তানের মধ্যে কলকাতা থাকতেই হবে কারণ কলকাতা বাদ দিতে বলা হল "like asking man to live without his heart." পরবর্তীকালে এই কলকাতা নিয়ে তিনি এবং (তাঁবই বকলমায় ?) সুরাবর্দি মাউন্টব্যাটেনের সঙ্গে কি ঝোলাঝুলি করবেন!

শিখদের পক্ষ থেকে তারা সিং বলেন, তাঁরা অখণ্ড ভারত চান, আব যদি ভাবতভাগই হয় তবে তাঁরা নিজেদেব জন্য চাইবেন স্বতন্ত্র বাষ্ট্র। শিখ রাষ্ট্রের অধিকাব থাকবে হিন্দুস্তান বা পাকিস্তানের সঙ্গে যুক্তরাষ্ট্র গঠন করবাব। জ্ঞানী কর্তার সিং বলেন, শিখপ্রধান অঞ্চল বলতে তিনি বোঝেন—জলন্ধর ও লাহোর বিভাগ, আম্বালা বিভাগেব হিসাব, কর্ণাল, আম্বালা ও সিমলা জেলা এবং মণ্টগোমারি ও লিয়ালপুব জেলা। ক্রিপস বলদেব সিংকে প্রশ্ন করেন, 'খালিস্তান' বলতে তিনি কি বোঝেন ? উত্তব এল—"মুলতান ও রাওলপিণ্ডি বিভাগ ছাড়া বাকি পঞ্জাব, যার সীমা হবে চন্দ্রভাগা।" কিন্তু বলদেব অখণ্ড ভাবতই চান, কারণ ভারত ভাগ হলে সীমান্ত বিপন্ন হবে।

আশ্চর্য ব্যাপার—আম্বেদকর গণপরিষদ চাননি কারণ তাতে বর্ণহিন্দুব আধিপত্য সুনিশ্চিত হবে। জগজীবন রাম, বাধানাথ দাশ ও পৃথ্বীসিং আজাদ (পুবোনো বিপ্লবী ও All India Depressed Classes League-এব প্রতিনিধি) অখণ্ড ভাবত এবং একটি গণপরিষদ চান।

হিন্দু মহাসভা তো অখণ্ড ভারত চাইবেই—তাবা তদুপরি কবে হিন্দু-মুসলিম সমতা (parity)-র বিরোধিতা। উদারপন্থী সাপ্রু ও জয়াকর বলেন, মুসলিম প্রদেশগুলিকে পূর্ণ স্বায়ত্তশাসন দিলেও শক্তিশালী কেন্দ্রের প্রয়োজন ভুললে চলবে না। বর্তমান নির্বাচনে পাকিস্তানের দাবিও প্রমাণিত হয়নি। শুধু প্রমাণিত হয়েছে যে হিন্দু ও মুসলমান ভারতের দুই প্রধান সম্প্রদায়। প্রাদেশিক সীমানাব পুনর্বিন্যাসে সাপ্রুব আপত্তি ছিল না। কম্যুনিস্টরা অধিকারী থিসিস অনুযায়ী পাকিস্তান মেনে নিতে রাজি ছিলেন।[১২৭]

আপন হাত শক্ত করতে বিভিন্ন প্রাদেশিক আইন সভার লীগ সদস্যদের সভা ডাকলেন জিন্না—১০ এপ্রিল। সুরাবর্দি প্রস্তাব আনলেন, সার্বভৌম পাকিস্তান চাই। তাতে থাকবে বাংলা, আসাম, পঞ্জাব, সীমান্ত, সিন্ধু ও বালুচিস্থান। দুটি গণপরিষদ গঠন করতে হবে ; দুটি আলাদা সংবিধান রচিত হবে ; সংখ্যালঘুদের স্বার্থরক্ষা করতে হবে। তবেই মুসলিমরা অন্তর্বর্তী সরকারে যোগ দেবার কথা ভাববে।[১২৮] বেশ বোঝা যায়—লীগ চাইছে যে কেন্দ্রীয় সরকার হবে দুটি সার্বভৌম সরকারেব agent বা নায়েব মাত্র। সুরাবর্দি জিন্নার প্রিয়পাত্র হবার জন্য উঠে পড়ে লেগেছিলেন। ৮ এপ্রিল তাঁর সঙ্গে মিশনের যে আলাপ হয় ওয়াভেল তাকে "a hymn of hate against the Hindus"আখ্যা দিয়েছেন। এ হেন ব্যক্তির সঙ্গে স্বাধীন বাংলা গড়তে চেয়েছিলেন শরৎ বসু।

১০ এপ্রিলের মধ্যে যত আলোচনা হল তাতে দেখা গেল—কংগ্রেস চাইছে কেন্দ্র নিয়ে সংবিধান রচনা শুরু হোক এবং তার আয়ত্তাধীন বিষয় থেকে কিছু ঐচ্ছিক বিষয় বাদ দেওয়া যেতে পারে। প্রধান সেনাবাহিনী থাকবে কেন্দ্রের হাতে। অর্থাৎ শক্তিশালী য়ুনিয়ন। শরৎ বসুও তা সমর্থন করেন। অন্য দিকে লীগ চাইছে—প্রথমে কেন্দ্রকে ভেঙে দুই স্বতন্ত্র ভাগ করে পরে আবার জোড়া দিতে। আর সৈন্যবাহিনীও হবে দু'ভাগ। অবস্থা

বুঝে ক্রিপস্ মিশন ও ওয়াভেলের সঙ্গে আলোচনার জন্য দুটো বিকল্প প্রস্তাব তৈরি করলেন। (ক) প্রথম প্রস্তাব তৈরি হয়েছিল আজাদের পরিকল্পনার সঙ্গে বারোজের পবামর্শ মিলিয়ে। সর্বভারতীয় য়ুনিয়নের তিনটি অংশ থাকবে . (১) হিন্দু সংখ্যাগবিষ্ঠ প্রদেশসমূহ, (২) মুসলিম সংখ্যাগরিষ্ঠ প্রদেশসমূহ ও (৩) দেশীয় বাষ্ট্রসমূহ। এরা প্রতিরক্ষা, বিদেশনীতি ও যোগাযোগেব ব্যাপাবে একত্র হবে। এই তিনটি অংশেব প্রত্যংশ (প্রদেশ)-গুলি কিছু ঐচ্ছিক বিষয়ের এক্তিযার য়ুনিয়ানকে দিতে পাবে, কিছু ঐচ্ছিক বিষয অংশগুলি (যাকে group-ও বলা যায)-কে দিতে পারে আবার সব ঐচ্ছিক বিষয নিজেবা রাখতে পারে। সংবিধান রচিত হবে দফায দফায। প্রথমে তারা তিনটি জোটে আলাদা আলাদা হযে প্রাদেশিক শাসনতন্ত্র রচনা কববে এবং তাতেই ঐচ্ছিক বিষযের ভাগাভাগি ঠিক হবে। তারপব তিন জোট সমমর্যাদায একত্র হয়ে, একটা grand Constitutional Assembly তৈরি কবে, য়ুনিযান সরকাবেব শাসনতন্ত্র বচনা করবে। ক্রিপসের মতে এতে য়ুনিয়ানে হিন্দু গরিষ্ঠতা প্রতিষ্ঠিত হবে না কারণ তিন অংশের প্রতিনিধি সংখ্যা হবে সমান। (খ) এব বিকল্প হবে পাকিস্তান ও দেশভাগ। পাকিস্তান গঠিত হবে সিন্ধু, বালুচিস্তান, সীমান্ত প্রদেশ এবং পঞ্জাব, বাংলা ও আসামের মুসলিম সংখ্যাগবিষ্ঠ এলাকা নিয়ে। এই প্রস্তাবের ভিত্তি দ্বিজাতিতত্ত্ব (two nation theory) বলে পুরো পঞ্জাব, বাংলা ও আসাম পাকিস্তানকে দেওয়া সম্ভব নয়, কলকাতা তো নয়ই। জিন্না দাবি করছেন পাকিস্তানকে 'economically viable' হতেই হবে। কিন্তু কি দ্বিজাতিতত্ত্ব, কি আত্মনিয়ন্ত্রণ নীতির সঙ্গে এ দাবি মেলে না।পাকিস্তান ও হিন্দুস্তান আলাদা হলে দেশীয বাজ্যগুলি যে কোন একটিতে যোগ দিতে পারবে বা স্বাধীন থাকবে। দুই বিভক্ত দেশেব মধ্যে প্রতিরক্ষা, বৈদেশিক নীতি ও যোগাযোগ নিযে সন্ধি হবে বিভাগের পূর্ব শর্ত। কুড়ি বছরেব জন্য তাদের এক প্রতিরক্ষা মৈত্রী স্থাপন করতে হবে।[১২৯]

ইতিমধ্যে কিছু প্রশ্ন উঠেছিল, যেমন য়ুনিযান গঠিত হলেও পনেব বছব পব তিন অংশ আলাদা হতে পাবে এমন ব্যবস্থা থাকা উচিত, আসামেব সিলেট ছাড়া অন্য কোন জেলা পাকিস্তানে পড়বে না : জিন্না যদি পুবো পাকিস্তানও পান তবু তা বহিবাগত আক্রমণ প্রতিবোধে সক্ষম হবে না, হিন্দুস্থান ও পাকিস্তান আলাদা বৈদেশিক নীতি নিলেও গোলমাল দেখা দেবে। বিলেত থেকে যে নির্দেশ নিয়ে মিশন এসেছে তার মুখ্য উদ্দেশ্য ভাবত ও মহাসাগরীয় অঞ্চলেব নিবাপত্তা। কোন প্রস্তাবেই তাকে বিঘ্নিত হতে দেওযা যায় না। তাই ১১ এপ্রিল ক্রিপসেব দুই বিকল্প প্রস্তাব ক্যাবিনেটেব বিবেচনার জন্য বিলেত পাঠিযে দেওয়া হল। ঠিক হল জিন্নাকে কংগ্রেসের সঙ্গে মিটমাট কবে নেবাব জন্য আবাব চাপ দেওযা হবে, কংগ্রেসকে বলা হবে দেশীয বাজ্যের দাযিত্ব তারা পাবে না এবং অন্তর্বর্তী সবকাব তৈরি হবে বর্তমান সংবিধান অনুযাযী। তবে গান্ধীকে খুশি কবার জন্য জযপ্রকাশ, লোহিযা ও আই এন এ কর্মীদের মুক্তি দেওযা হল।

ক্যাবিনেট জানাল—প্রথম প্রস্তাব (য়ুনিয়ান ও ঐক্য) অবশ্যই বেশি ভাল কিন্তু যদি কংগ্রেস-লীগ সমঝোতা কিছুতেই না হয় তবে অগত্যা দ্বিতীয় প্রস্তাব মেনে নিতে হবে। ১৩ এপ্রিল অ্যাটলি ব্রিটেনের সমর প্রধানদের মত পাঠালেন—"দেশভাগের চেয়ে দুর্বল সর্বভারতীয় যুক্তরাষ্ট্র ভাল কিন্তু ব্যাপক গৃহযুদ্ধের চেয়ে ভাল দেশভাগ।"[১৩০]

১৫ এপ্রিল ওয়াভেল ডায়েরিতে লিখছেন, "Congress has not abated one tittle of its 'democratic' clims as a majority, Jinnah has not conceded an acre of Pakistan."১৬ই জিন্না প্রথম প্রস্তাব প্রত্যাখ্যান করলেন।

য়ুনিয়ানের আইন পরিষদ ও শাসন পরিষদ কিছুতেই তিনি মানবেন না। বিকল্প প্রস্তাব (পাকিস্তান ও দেশভাগ) শুনে বললেন, তিনি কোন কোন এলাকা ছেড়ে দিতে রাজি তা বলবেন না, তবে কলকাতা কখনই নয়। পেথিক-লরেন্স প্রশ্ন করেন, হিন্দু-অধ্যুষিত এলাকা নিয়ে জিন্নার লাভ কি ? বাইরে হিন্দুস্তানের প্রতিকূলতার সঙ্গে ভেতরে হিন্দু শত্রুতা যুক্ত করা কি সমীচীন হবে ?[১৩১] সে দিনকার ডায়েরিতে অ্যালেকজাণ্ডার লিখেছেন, "জিন্না এক ধরনের খেলা খেলছেন—প্রথমে বিরাট এক দাবি করা, তারপর দেখা বিপক্ষ সে দাবি পূরণে কতটা এগিয়ে আসে।"[১৩২] ওয়াভেল ডায়েরিতে লিখছেন, "obviously J's (Jinnah's) intention is to drive us into an award and to hope we shall remain in India to enforce it."[১৩৩]এতৎসত্ত্বেও ১৭ এপ্রিল ক্রিপস্ জিন্নার সঙ্গে আলাদা দেখা করেন। কোন লাভ হয়নি।

১৫ এপ্রিল আজাদ কাউকে না বলে মিশনের সঙ্গে লীগের ১৪ এপ্রিল কি কথা হল ক্রিপসের কাছে জানতে চান। তারপর এক বিবৃতিতে কংগ্রেসের প্রস্তাব তুলে ধরেন। তাঁর মতে পাকিস্তান-ভাবনা এক ধরনের ভয় থেকে জন্মেছে। কেন্দ্রে হিন্দুরা সংখ্যাগরিষ্ঠ হবে বলে মুসলিম সংখ্যাগরিষ্ঠ অঞ্চলের শাসনে হিন্দুরা খবরদারি করবে—এই হল ভয়। কংগ্রেস এই ভয় দূর করতে সব প্রদেশকে পূর্ণ আত্মনিয়ন্ত্রণের অধিকার দিতে চায়। কেন্দ্রীয় বিষয়তালিকা (যা হবে ন্যূনতম)-র বাইরে সব ক্ষমতাই দেওয়া হবে প্রদেশদের। যদি কোন প্রদেশ ইচ্ছে করে তবেই সে সব ক্ষমতার কিছু কেন্দ্রকে দিতে পারে। এর ফলে কি কেন্দ্র কি প্রদেশ স্বাধীনভাবে উন্নয়নের পথে এগোতে পারবে। "The Congress formula meets the fear of the Muslim majority areas to allay which the scheme of Pakistan was formed. On the other hand, it avoids the defects of the Pakistan scheme which would bring the Muslims where they are in a minority under a purely Hindu government." এর পরও মতপার্থক্য থাকতে পারে কিন্তু তা হবে অর্থনৈতিক, সাম্প্রদায়িক নয়। তা ছাড়া নয় কোটি মুসলিমকে হিন্দুরা অবজ্ঞা করবে তা হতে পারে না। করলেও, "they are strong enough to safeguard their own destiny."

১৭ এপ্রিল আজাদের সঙ্গে মিশনের আবার দেখা হল। ওয়াভেল একটা প্রস্তাব নিয়ে আলোচনার কথা পাড়েন দেখা হওয়ার আগে। একে ত্রি-স্তর সূত্র বলা হয়েছে। (১.) লীগ যদি য়ুনিয়ান কেন্দ্র (ন্যূনতম বিষয়ের ভিত্তিতে) মেনে নেয় তবে তার অধীনে থাকবে দুটো ফেডারেশন . (ক) একটায় থাকবে—সিন্ধু, বালুচিস্তান, সীমান্ত, পঞ্জাব, সিলেট-সহ বাংলা, (খ) অন্যটায়—হিন্দু প্রদেশসমূহ। (২) য়ুনিয়ানে দুটি ফেডারেশনেরই সমান প্রতিনিধিত্ব থাকবে। ওয়াভেল বলছেন—ভারত সচিব এ প্রস্তাব নিয়ে আজাদের সঙ্গে বিস্তারিত আলোচনা করেননি। আজাদ অন্তর্বর্তী সরকারের ওপর জোর দেন। তাঁকে বলা হয় এই সরকার ১৯৩৫-এর আইনে চলবে, অর্থাৎ ক্যাবিনেট-ধর্মী হবে না। তা ছাড়া দেশীয় রাজ্যের ওপর ব্রিটিশ প্রভুত্ব (paramountcy)-ও বজায় থাকবে। ওয়াভেলের মতে পেথিক-লরেন্স উল্টো-পাল্টা কথা বলেন, এমন কি ইণ্ডিয়া কাউন্সিলের কর্তৃত্ব ছাড়তেও রাজি হননি। আজাদের মনে হওয়া স্বাভাবিক এ বিষয়ে আলোচনার দরজা খোলা। ওয়াভেলেরও মনে হয়েছিল অন্তর্বর্তী সরকারের ব্যাপারে ক্রিপস্ কংগ্রেসকে আরো বেশি ক্ষমতা দিতে চান। ১৮ এপ্রিল নেহেরু ও আজাদ ত্রি-স্তর ব্যবস্থা গ্রহণ করতে ওয়ার্কিং কমিটিকে রাজি করাতে পারলেন না।

মোটের ওপর ১৯ এপ্রিলের অবস্থা ভালো ছিল না। আজাদ ছিলেন বিভ্রান্ত কিন্তু আশাবাদী ; জিন্না য়ুনিয়ানে সম্পূর্ণ নারাজ ; অন্তর্বর্তী সরকারের ব্যাপারে মিশনের অর্ন্তদ্বন্দ্ব প্রকট। গান্ধী জিন্নার সঙ্গে কথা বলতে চান না, জিন্না আজাদের সঙ্গে কথা বলবেন না। ক্রিপসের দুই প্রস্তাবের সঙ্গে যোগ হয়েছে ওয়াভেলের ত্রি-স্তর সূত্র। কংগ্রেস তাতে আপত্তি জানায় কারণ মধ্যবর্তী স্তর য়ুনিয়ানকে দুর্বল করবে। তা ছাড়া দেশীয় রাজ্য য়ুনিয়ানের অবিচ্ছেদ্য অংশ হওয়া উচিত। তা না হলে ভারতের সংহতি বজায় থাকবে কি রূপে ? জিন্না বলেন, এ ব্যাপারে ব্রিটেনকেই রোয়েদাদ দিতে হবে। সে আবদার রাখা হয়েছিল।

সব আলোচনা, প্রস্তাব, মতবিরোধ খুঁটিয়ে দেখতে মিশন কাশ্মীর গেল। স্থির হল ২৪ এপ্রিল থেকে আবার কথাবার্তা শুরু হবে। জিন্না ও নেহরুর মধ্যে সাক্ষাৎ ঘটিয়ে সমঝোতার একটা শেষ চেষ্টা করা হবে ২৫ এপ্রিল। যদি সমঝোতা না হয় তবে ব্রিটেন একটা অ্যাওয়ার্ড দেবে। ১৮ই ক্রিপস্ তার একটা খসড়াও ছকে ফেললেন।[১৩৫] এই খসড়ায় পাকিস্তান প্রস্তাব পরিত্যক্ত হয়েছিল। লীগ নিজেই বলেছে—মুসলিম সংখ্যাগরিষ্ঠ অধ্যুষিত এলাকা 'viable' হবে না। ক্ষুদ্রতর কোন পাকিস্তানও লীগ নেবে না। কিন্তু "Every argument that can be used in favour of Pakistan can...equally be used in favour of the exclusion of these non-Muslim areas from Pakistan." উপরন্তু পাকিস্তান হলেও সাম্প্রদায়িক সমস্যার অবসান হবে না। ঐ পাকিস্তানে এত বিপুল সংখ্যক হিন্দু থাকবে ও তার বাইরে এত মুসলমান, যে সমস্যার নিরসন হবে না। তার চেয়ে ত্রি-স্তর ভাল। যেমন

সর্বভারতীয় য়ুনিয়ান

হিন্দুস্তান পাকিস্তান রাজ্য(?)

প্রদেশ (ও রাজ্য ?)

সর্বোচ্চ স্তর (য়ুনিয়ান)-এর হাতে থাকবে (১) প্রতিরক্ষা, (২) বৈদেশিক নীতি, (৩) যোগাযোগ, (৪) সংখ্যালঘু সমস্যা, (৫) অন্যান্য বিষয় যা প্রাথমিক (প্রদেশ) স্তর ও মধ্যবর্তী (হিন্দুস্তান, পাকিস্তান) স্তর ছাড়তে চাইবে। মধ্যবর্তী স্তরের হাতে রইবে সে সব বিষয়ে যা প্রাথমিক স্তর ছাড়তে রাজি হবে। আর বাদবাকী সব বিষয় থাকবে প্রাথমিক স্তরের হাতে। বলা বাহুল্য, আজাদের ১৫ই এপ্রিলের প্রস্তাব অনেকটা এইরকম ছিল। তফাত ছিল এইখানে—(১) হিন্দুস্তান ও পাকিস্তানের অভ্যন্তরীণ শান্তিরক্ষার্থ আলাদা বাহিনী থাকবে ; (২) সর্বভারতীয় সরকারে হিন্দুস্তান ও পাকিস্তানের সদস্য সংখ্যা হবে সমান ; (৩) লীগ ও কংগ্রেস পাকিস্তান ও হিন্দুস্তানের সংবিধান রচনা করবে ; (৪) পরে উভয়ে সমভাবে য়ুনিয়ান সংবিধান রচনা করবে ; (৫) সর্ব শেষে পূর্ণ সার্বভৌম এক গণপরিষদ সে সব সংবিধান অনুমোদন করবে। তার চেয়েও বিপজ্জনক ইঙ্গিত রইল জিন্না দশ পনের বছর পরে এমন য়ুনিয়ান ত্যাগ করতে পারবেন। বলা বাহুল্য, কংগ্রেস ওয়ার্কিং কমিটি ১৯ এপ্রিলই এ প্রস্তাব প্রত্যাখ্যান করল। আর জিন্না প্রথম থেকেই এর প্রতি আকৃষ্ট হলেন। পরবর্তী সব আলাপ আলোচনায় ক্রিপসের এই ত্রিস্তরীয় খসড়া হ্যামলেটের পিতার প্রেতাত্মার মত আবির্ভূত হবে বারংবার।

কাশ্মীর যাবার আগে জনৈক তরুণ লীগ নেতা (নবাব এম এ গুরমানি) এক প্রস্তাব আনলেন ক্রিপসের কাছে। শ্রীনগরে সহকর্মীদের তা দেখালেন ক্রিপস্ এবং ওয়াভেলকে তার মর্মও জানানো হল। মোটামুটি তা ক্ষুদ্র পাকিস্তান মেনে নেয়। এ নিয়ে কথা এগোয়নি, কারণ জিন্না ২৪ এপ্রিল বললেন, তা লীগ ওয়ার্কিং কমিটিকে দেখাতে হবে। তাও কংগ্রেস

গ্রহণ করলে। পরের দিন ক্রিপস জানালেন নেহরু তা পত্রপাঠ প্রত্যাখ্যান করেছেন। নেহরু বলেছেন, সংবিধান রচনার পূর্বে পাকিস্তান মেনে নেওয়া সম্ভব নয়। তাহলে মুসলিম প্রদেশগুলিকে বুঝিয়ে রাজি করবার সুযোগ পাবে না কংগ্রেস। পাঠকগণের নিশ্চয়ই মনে আছে ১৯৪৪-এ জিন্নার সঙ্গে আলোচনার সময় গান্ধী ঠিক এই কথা বলেছিলেন—আগে সংবিধান রচনা, পরে পাকিস্তান ব্যাপারে কর্তব্য নির্ধারণ। মিশন ভারতে পদার্পণ করার আগে নেহরুও তার প্রতিধ্বনি করেছিলেন। ২৫ এপ্রিল দেখা গেল কোন পক্ষই আপন কোট ছাড়তে রাজি নয়। ওয়াভেল বললেন, এবার সরকারের 'হুকম্' (award) দেবার সময় এসেছে। ঐ দিন সন্ধ্যায় জিন্না ক্রিপস্‌কে জানালেন, ক্ষুদ্র পাকিস্তান তিনি মেনে নেবেন না, তবে ত্রি-স্তর ব্যবস্থা সম্বন্ধে বিবেচনা কবতে রাজি।

গান্ধীর সঙ্গে পরামর্শ করার আগেই ২৬ এপ্রিল আজাদ নিজেব দাযিত্বে এই ব্যবস্থার প্রতি আগ্রহ দেখালেন। তিনি বললেন, **"he could get the Working Committee to agree to a single Federation which would be broken down in to two parts legislating separately for optional subjects."**[১৩৭] তিনি আরও বললেন, জিন্নাকে কংগ্রেসেব সম্মতি জানানো যেতে পারে এবং কংগ্রেস ও লীগের চারজন করে প্রতিনিধি সিমলায় এ প্রস্তাব নিয়ে আলোচনায় বসতে পারেন। জিন্না শুনে বললেন, লিখিতভাবে প্রস্তাব দিলে তিনি তাঁর ওয়ার্কিং কমিটিকে জানাবেন। আশ্চর্য ব্যাপার—আজাদ তাঁর আত্মজীবনীতে ঘটনাটা বেমালুম চেপে গিয়েছেন।

গান্ধী ইতিমধ্যে আজাদের গোপন কথাবার্তার ব্যাপাবটা জানতে পেবে খুব বিবক্ত হযেছিলেন। তাঁব প্রতিক্রিয়া সম্বন্ধে সুধীর ঘোষেব Gandhi's Emissary, প্যারেলালেব Mahatma Gandhi: The Last Phase (১ খণ্ড ১ অংশ), ওযাভেল ও অ্যালেকজাণ্ডাবের ডায়েরি উল্লেখযোগ্য।[১৩৯] তাঁকে না জানিযে, তাঁব ও ওযার্কিং কমিটির মাথার ওপর দিয়ে আজাদ কিনা পরিত্যক্ত ত্রি-স্তর ব্যবস্থাব সম্মতি জানাচ্ছেন! ভীত আজাদ সিমলায় নিমন্ত্রণের চিঠির উত্তরে তাঁব প্রস্তাব কিছু পবিবর্তন করতে চাইলেন। (১) কংগ্রেস হিন্দু ও মুসলিম জোটে ভারতের প্রদেশ ভাগ মেনে নেবে না, যুনিয়ানকে দুই অধস্তন ফেডারেশন দ্বারা দুর্বল হতেও দেবে না, যদিও কোনও কোনও প্রদেশ যদি ঐচ্ছিক বিষয কেন্দ্রকে দিতে চায সে ব্যবস্থা মেনে নেবে, (২) প্রদেশসমূহকে কোনমতেই 'সার্বভৌম' আখ্যা দেওয়া চলবে না।[১৪০] আজাদকে বলা হল—জিন্নাব কাছে নিমন্ত্রণ চলে গিয়েছে, তাই প্রস্তাব বদলানো সম্ভব নয়। কিন্তু সিমলা আলোচনাব পূর্বে কংগ্রেসকে সম্মতি দিতেও তো বলা হচ্ছে না। আজাদ তাঁর সবকারী চিঠিতে প্রদেশসমূহেব আবশ্যিক জোট বাঁধাই শুধু অগ্রাহ্য করেননি, দুটো অধস্তন ফেডাবেশনেব ধাবণাও বাতিল কবে দিলেন।[১৪১] অ্যালেকজাণ্ডার লক্ষ্য করেছেন জিন্নাও তাঁর প্রাথমিক অবস্থায অনড়।[১৪২] বডলাট মন্তব্য করেছেন, সিমলা বৈঠকের পূর্বে লীগ ও কংগ্রেসেব অবস্থান **"are still poles apart, and have both interpreted the basis quite differently."**

সিমলা বৈঠকের পূর্বে কংগ্রেসের দাবি ছিল—(১) এখুনি স্বাধীনতা দিতে হবে ও (২) গণপরিষদ হবে সার্বভৌম। আর লীগের দাবি ছিল—মুসলিম প্রদেশ নিয়ে গঠিত সার্বভৌম পাকিস্তান। তবু ক্রিপস আশা করছিলেন সিমলাব শীতে সকলে ঠাণ্ডা মাথায় বিকল্প প্রস্তাবগুলি বিবেচনা করবে। গান্ধীর যাওয়ার ইচ্ছা ছিল না। আজাদেব ব্যবহারে ব্যথিত হয়ে তিনি ক্রিপসকে লিখেছিলেন, **"You do not understand how uneasy I**

feel. Something is wrong..." তবু এসেছিলেন তিনি মিশনেব সনির্বন্ধ অনুরোধে। তাঁর ভূমিকা ছিল রঙ্গমঞ্চের বাইরে—পরামর্শদাতার। কংগ্রেস পক্ষে আলোচনা করছিলেন নেহরু, প্যাটেল, আবদুল গফ্‌ফর খান ও আজাদ; লীগ পক্ষে—জিন্না, লিয়াকৎ, ইসমাইল খান, আবদুররব নিস্তার। বৈঠক আবম্ভ হয় ৫ মে—চলে প্রায় সপ্তাহ খানেক।

প্রথমেই য়ুনিয়নের হাতে কি দফতর থাকবে তাই নিয়ে বিরোধ বাধে। আজাদ বলেন, কেন্দ্রের হাতে তহবিল আসবে কোথা থেকে? কব বসাবাব ক্ষমতা চাই। জিন্না উত্তর দেন—কেন্দ্র তো দুটি ফেডারেশনের নায়েব মাত্র, তাকে টাকা যোগাবে কর্তারা। অনেক কষ্টে য়ুনিয়ান আইন পরিষদেও তিনি রাজি হন কিন্তু দাবি কবেন এতে হিন্দুস্তান ও পাকিস্তানের সমসংখ্যক প্রতিনিধি থাকবে। ৬ মে আজাদ ভাবত সচিবকে লেখেন, এখুনি স্বাধীনতা দিতে হবে—অর্থাৎ গণপরিষদ গঠনের পূর্বে তৈরি করতে হবে স্বাধীন ভারতের সরকার। তা ছাড়া কোনো জোটের আইন ও শাসন পরিষদ থাকা বাঞ্ছনীয় নয়। য়ুনিয়ান আইন পরিষদে দুই জোটেব সমতাই বা কি করে মানা যায়?[১৪৩] নেহরু আজাদের প্রতিধ্বনি করে জিন্নাকে অনুরোধ করেন গণপবিষদে যোগ দিতে। কংগ্রেস সংখ্যালঘুদের স্বার্থ নিশ্চয়ই রক্ষা করবে। তা ছাড়া যদি কিছু প্রদেশ সর্বভারতীয় ফেডারেশনে না থাকতে চায়, জোর করে তাদের ধরে রাখা হবে না। জিন্নার উত্তর—যদি দুই জোটকে আইন ও শাসন পরিষদ দেওয়া হয় তবেই তিনি য়ুনিয়ান গ্রহণ কববেন। নেহরু বলেন জোট বাঁধা না বাঁধা তো প্রদেশের ইচ্ছা। জোর করে তো জোট চাপানো যায় না।

গণপরিষদ নিয়ে আলোচনায় নেহরুর মতে একটা সর্বভারতীয় গণপবিষদ প্রথমে য়ুনিযানের শাসনতন্ত্র রচনা করবে। জিন্না বললেন, না—প্রথমে বসবে দুই জোটের দুই গণপবিষদ। তারা রচনা করবে জোট ও জোটেব অন্তর্ভুক্ত প্রদেশসমূহের সংবিধান। পরে তাবা একত্র হয়ে য়ুনিয়ানেব সংবিধান বচনা কববে। তবে প্রথমে তারা মিলিত হয়ে কার্যপদ্ধতি ও বিচার্য তালিকা তৈরি করতে পারে। তিনি আরও বলে বসেন, য়ুনিয়ান প্রথম খেপে পাঁচ বছরের বেশি স্থায়ী হবে না। তৎক্ষণাৎ প্যাটেলের মন্তব্য—"There we have it now, what he has been after all the time."[১৪৪] অর্থাৎ জিন্না প্রসন্নমনে য়ুনিয়ান মেনে নিচ্ছেন না, অল্প কিছু দিন পরে ভেঙে বেরিয়ে যাবেন বলে কৌশল হিসেবে আপাতত মেনে নিচ্ছেন। প্যাটেলের মনে আগে থেকে যে সন্দেহ ছিল তা দৃঢ় হল। সমঝোতার পক্ষে এটা শুভ নয়।

৬ই মে সন্ধ্যায় গান্ধীব সঙ্গে মিশনের দেখা হল। গান্ধী বললেন, জোট বাঁধার পরিকল্পনা—"Worse than Pakistan."[১৪৫] হয় কংগ্রেস না হয় লীগ কারুর মত বেছে নিতে হবে—"There was no half way house." গৃহযুদ্ধের ভয়ে তিনি আদৌ বিচলিত নন। ওয়াভেলের মনে হয় প্যাটেলের সিদ্ধান্ত গ্রহণ কবেছেন তিনি—যদি সরকাব দৃঢ় থাকেন, মুসলিমরা লড়াই করবে না। ৭ই মে হোরেস অ্যালেকজাণ্ডার ও অ্যাগাথা হ্যারিসনের সঙ্গে তাঁর ৬ই মে-র আলোচনা বিষয়ে কথা হয়। গান্ধী হোরেসকে বলন—ব্রিটেনের রোয়েদাদের প্রশ্নই ওঠে না। অ্যাটলি তো সে সম্ভাবনা বাতিল করে দিয়েছেন। যে পক্ষের মত ন্যায়সঙ্গত মনে হবে তাকেই ক্ষমতা হস্তান্তর করা উচিত। প্যাটেল বলেন, মিশন বোধহয় জিন্নার সঙ্গে কোন সমঝোতায় এসেছে। মিশন বলতে চাইছে—"যদি গৃহযুদ্ধ এড়াতে চাও, আমাদের প্রস্তাব নাও!" এতো লীগকে গোলমাল বাধাতে উৎসাহ জোগাবে।[১৪৫ক]

৭ মে ক্রিপস্ প্রস্তাবের কিছু রদবদল করে আবার গান্ধীর সঙ্গে দেখা করলেন, জিন্নাব

সঙ্গে ওয়াভেল। ওয়াভেল ডায়েরিতে লিখছেন—জিন্না সন্দিগ্ধ হয়েছেন আর গান্ধী মোটেও রাজি হননি। "I am not at all persuaded that C. (Cripps) had led G. (Gandhi) up to the altar, I believe it is more likely that G. has led C. down the garden path."

পরিবর্তিত প্রস্তাবে য়ুনিয়ানকে কর বসানোর ক্ষমতা দেওয়া হয়েছিল এবং জোট, জোটেব প্রাদেশিক সংবিধান বচনা, আইন ও শাসন পরিষদ গঠন সবই may' ক্রিয়া দ্বারা জোলো করে দেওয়া হয়েছিল। তবে য়ুনিয়ান আইন ও শাসন পবিষদে হিন্দু ও মুসলিম প্রদেশের সমান প্রতিনিধিত্ব দেওয়া হয়েছিল (২৫০ কোটিব সঙ্গে ৩০ কোটির!) এবং সংবিধান দশ বছর পর পব পবিবর্তনেব আশ্বাস দেওয়া হয়েছিল জিন্নাকে। এখন পর্যন্ত জোট বাঁধা আবশ্যিক নয়, ঐচ্ছিক। গণপরিষদের ব্যাপারে বলা হয়েছিল কার্যবিধি স্থির হবার পব তা তিনটি 'সেকশানে' বিভক্ত হবে—(১) হিন্দু সংখ্যাগবিষ্ঠ, (২) মুসলিম সংখ্যাগরিষ্ঠ ও (৩) দেশীয় বাজ্যের জন্য। দুটি সাম্প্রদায়িক সেকশান আলাদা আলাদা অন্তর্ভুক্ত প্রাদেশিক সংবিধান রচনা করবে এবং 'ইচ্ছা করলে' জোটের সংবিধানও বচনা কববে। তাবপর তিন সেকশান একত্র হয়ে য়ুনিয়ানের জন্য সংবিধান রচনা করবে। তখন প্রত্যেক সাম্প্রদায়িক প্রশ্ন (issue) দুই সম্প্রদায়ের প্রত্যেকের সংখ্যাগবিষ্ঠ ভোটে নির্ধাবিত হবে। এখানে লক্ষণীয়—'সেকশান' ও 'গ্রুপ' দুই শব্দের সহাবস্থান এক অনাবশ্যক জট সৃষ্টি কবল। ক্রিপস্ বড় বেশি ওকালতি চাল চেলেছিলেন।

আশ্চর্য নয় যে ৮ মে প্যাটেল ওয়াভেলকে জানালেন—জোট ব্যাপাবটাই সংহতি নাশ করবে। তিনি নাকি এও বলেছিলেন যে হিন্দু ও মুসলমানে গৃহযুদ্ধ অনিবার্য এবং এখনই তা হয়ে যাক।[১৪৬] পরে গান্ধী ক্রিপস্‌কে লিখলেন, তাঁব সূত্রগুলি কংগ্রেস প্রতিনিধিদেব পক্ষে বাধ্যতামূলক নয়। আর হিন্দু মুসলিম সমতা তো "worse than Pakistan."[১৪৭] ৯ মে আজাদ ক্রিপস্‌কে লিখলেন—জোটবাঁধা ও সমতাব নীতি কংগ্রেস মানবে না। ক্রিপসেব ধারণা আজাদ ও নেহরু মোটামুটি রাজি হলেও ওয়ার্কিং কমিটিব অধিকাংশ বাজি হয়নি। অন্যদিকে জিন্না বললেন—য়ুনিয়ানে তিনি সম্মত কিন্তু মুসলিম সংখ্যাগরিষ্ঠ প্রদেশসমূহের জন্য আলাদা গণপরিষদ চাই। নেহরু ও জিন্নাব মধ্যে বিতর্কিত বিষয় নিযে সালিশের কথা হল কিন্তু মতৈক্য হল না।[১৪৮] জিন্না কোন কংগ্রেসী মুসলিম (যেমন আজাদ ও আবদুল গফ্‌ফর খান)-এর সঙ্গে আলোচনায় বসতে রাজি হলেন না। ১১ মে নেহরু বললেন—হিন্দু, মুসলিম ও শিখ ছাড়া অন্য কোনো ভাবতীয়কে, এমনকি আন্তর্জাতিক, সালিশী মানা যেতে পারে। অনড় জিন্না জানালেন—"...if the Congress would agree to Groups of Provinces as desired by the Muslim League, he would seriously consider a Union."[১৪৯] অতএব কংগ্রেস জোট বাঁধার ব্যাপারটা আগে না মেনে নিলে সালিশীর অর্থ হয় না। ক্রিপস্ যতই মিটমাটের চেষ্টা কবলেন, ততই উভয় পক্ষ পুরাতন অবস্থানে ফিরে যেতে চাইল। জিন্না লিখলেন—ছটি মুসলিম প্রদেশকে এক জোট ধরতেই হবে এবং কেন্দ্রকে প্রদেয় তিনটি বিষয় ছাডা সেই জোট আর সব বিষয় নিযন্ত্রণ করতে পারবে। তবে সংবিধান রচিত হবার পর এই জোট থেকে কোন প্রদেশ বেরিয়ে যেতে পারে, এতদূর তিনি যেতে রাজি আছেন।[১৫০] আজাদ লিখলেন—আগে তো গণপরিষদ সর্ব ভারতীয় সংবিধান রচনার জন্য বসুক, পরে প্রদেশবা ইচ্ছে করলে জোট বাঁধতে পারবে। এ বিষয়ে প্রদেশদের পূর্ণ স্বাধীনতা দিতে হবে। তাছাড়া আসামের তো জিন্না কথিত জোটে স্থান নেই এবং শেষ নির্বাচনের ভিত্তিতে সীমান্তও সে জোটে ভিডবে

না।[১৫১] ১২ মে উভয়ে বললেন—যতদূর যাবার তাঁরা গেছেন। এ কথার পর কথা নেই। অতএব সিমলা বৈঠকের ওপর যবনিকা পড়ল। ওয়াভেল বললেন, এবার সরকারী 'হুকম্' দেবার সময় এসেছে।

এই 'হুকম্' বা 'অ্যাওয়ার্ডে'র জন্য আগে থেকেই মিশন খসড়া তৈরি করছিল। বিলেত থেকে অনুমোদন আসার পর, ১৬ মে সে 'অ্যাওয়ার্ড' ঘোষিত হল। এর মধ্যে বি এন রাউ ও ভি পি মেনন ক্রিপস্‌কে পরামর্শ দিয়েছিলেন, বাংলা ও আসামকে নিয়ে একটা তৃতীয় জোট তৈরি হলে কেউ বলতে পারবে না ভারতকে শুধু সাম্প্রদায়িক ভিত্তিতে ভাগ করা হচ্ছে। বাংলা শুধু পশ্চিমের মুসলিম প্রদেশগুলি থেকে বহুদূর নয়, ভাষার দিক থেকেও আলাদা। (বাংলাদেশ স্বাধীনতা ঘোষণা করে এই সত্যটা পাকিস্তানকে ১৯৭১ সালে বুঝিয়ে দেয়)। দ্বিতীয়ত, 'পাকিস্তান' কথাটা কোথাও উচ্চারিত হয়নি। তৃতীয়ত, সার্বভৌম' বিশেষণটাও চেপে যাওয়া হয়েছিল। চতুর্থত, জোট (group) বাঁধাব ব্যাপারটাও ঐচ্ছিক রাখা হল। প্রদেশগুলি শুধু জোট সংবিধান বচনার জন্য সেকশানে ভাগ হবে স্থির হল। পঞ্চমত, সংবিধান রচনার প্রথম পর্যায়ে য়ুনিয়ান দিয়ে শুরু হবে স্থির হল এবং য়ুনিয়ানকে কর বসানর ক্ষমতাও দেওয়া হল। ষষ্ঠত, য়ুনিয়ান থেকে বেরিয়ে যাবার ব্যবস্থাও থাকল না। তবে দশ বছর পর পর পুরো সংবিধান খতিয়ে দেখার কথা রইল। ক্যাবিনেট সম্মতি পাঠাল—শুধু দুটি বিষয়ে সিদ্ধান্ত মুলতুবি রেখে—(১) কমনওয়েলথের সঙ্গে সম্পর্ক, (২) ব্রিটেনের সঙ্গে সন্ধি।[১৫২] ওয়াভেল এব পেছনে চার্চিলেব ভয় দেখতে পেলেন।

অন্তর্বর্তী সরকাব নিযে জিন্নার সঙ্গে কথা হযেছিল ১৩ মে। ওযাভেল বললেন—বড়লাটকে বাদ দিযে ১২ জনের সরকাব হবে—৫ জন কংগ্রেসী (১ জন তপসিলী সহ), ৫ জন লীগপন্থী, ১ জন শিখ ও ১ জন অন্য কোনও সম্প্রদাযের প্রতিনিধি নিয়ে। ওয়াভেল জানালেন সীমান্তের মত মুসলিম প্রদেশে কংগ্রেসী সরকার থাকায় কংগ্রেসকে মুসলিম সদস্য মনোনযনে বাধা দেওয়া সমীচীন হবে না। জিন্না কোনো মন্তব্য করলেন না। প্রতিবক্ষামন্ত্রী হিন্দু বা মুসলিম করলে চলবে না—বডলাটেব এই মন্তব্যের সঙ্গে একমত হলেন তিনি। তবে নিজের ভযও গোপন বাখলেন না। তাঁর ভয—কংগ্রেস চাইছে সরকার দখল করে দীর্ঘ মেয়াদী ব্যবস্থা বানচাল কবতে। য়ুনিয়ান সরকাব দখল করলেই কংগ্রেস প্রাদেশিক সরকার নিয়ন্ত্রণ করতে চাইবে। অতএব দীর্ঘমেয়াদী পবিকল্পনায সন্তুষ্ট না হলে তিনি সরকারে যোগ দিতে রাজি নন।[১৫৩] জিন্নার এই ভয়ের কথা আমাদের মনে রাখতে হবে। সরকার গঠনের ব্যাপারে ইতিমধ্যে পেথিক-লবেন্স নেহরুর সঙ্গে কথা বলেছেন এবং কংগ্রেস-লীগ সমতা ও বড়লাটের বিশেষ ক্ষমতার ব্যাপারে কংগ্রেসেব মত প্রায় স্বীকার করে বসেছেন। ওয়াভেল ১৪ই মে নেহরুকে স্পষ্ট জানিয়ে দিলেন, তা হবে না। বলা বাহুল্য, এতে কংগ্রেসের খুশি হবার কথা নয়। আমাব ব্যক্তিগত ধারণা—মিশন ও বড়লাট দুই বিপরীত দিকে টানাটানি করায় সমস্ত প্রস্তাব এক অস্বাভাবিক জটিল (clumsy) ও পরস্পরবিরোধী রূপ নেয়। পারস্পরিক সন্দেহ তাতে বাড়ে বই কমেনি।

১৬ই মে-র ঘোষণা (যাকে দীর্ঘমেয়াদী পরিকল্পনা বলা হয়)-র পূর্ণ বয়ান পাওয়া যাবে মুন-সম্পাদিত ভাইসরয়জ জার্নালের দ্বিতীয় পরিশিষ্ট (পৃঃ ৪৭১-৮০)-এ এবং ম্যানসাবগের Transfer of Power এব সপ্তম খণ্ডে (পৃঃ ৫৮২-৯১)।

প্রথমেই দেখান হল লীগ-কল্পিত পাকিস্তান পুরোটা দিলেও জনসংখ্যা বিচারে তা সাম্প্রদায়িক সমস্যা দূর করতে পারবে না।

সারণী-১

| উত্তর-পশ্চিম অঞ্চল | মুসলিম | অমুসলিম |
|---|---|---|
| পঞ্জাব | ১৬,২১৭,২৪২ | ১২,২০১,৫৭৭ |
| সীমান্ত | ২,৭৮৮,৭৯৭ | ২৪৯,২৭০ |
| সিন্ধু | ৩,২০৮,৩২৫ | ১,৩২৬,৬৮৩ |
| বালুচিস্তান | ৪৩৮,৯৩০ | ৬২,৭০১ |
| | ২২,৬৫৩,২৯৪ | ১৩,৮৪০,২৩১ |
| | ৬২.০৭% | ৩৭ ৯৩% |
| উত্তর পূর্বাঞ্চল | মুসলিম | অমুসলিম |
| বাংলা | ৩৩,০০৫,৪৩৪ | ২৭,৩০১,০৯১ |
| আসাম | ৩,৪৪২,৪৭৯ | ৬,৭৬২,২৫৪ |
| | ৩৬,৪৪৭,৯১৩ | ৩৪,০৬৩,৩৪৫ |
| | ৫১ ৬৯% | ৪৮.৩১% |

এই দুই অঞ্চলের বাইরে ব্রিটিশভারতে থাকবে প্রায় ২ কোটি মুসলমান (১৮ কোটি ৮০ লক্ষের মধ্যে)। তাছাড়া বাংলা, আসাম ও পঞ্জাবের বহু স্থানে অমুসলিম সংখ্যাগরিষ্ঠতা প্রকট। "Every argument that can be used in favour of Pakistan, can equally in our view be used in favour of the exclusion of the non-Muslim areas from Pakistan. This point would particularly affect the position of the Sikhs."

ক্ষুদ্রতর কিন্তু সার্বভৌম পাকিস্তান লীগ নিতে চাইছে না কারণ এতে (১) পঞ্জাব থেকে বাদ পড়বে সমগ্র আম্বালা ও জলন্ধর বিভাগ, (২) সিলেট ব্যতীত সমগ্র আসাম, (৩) কলকাতা সহ সমগ্র পশ্চিমবঙ্গ (কলকাতার জনসংখ্যার মাত্র ২৩.৬% মুসলিম)। ক্যাবিনেট মিশনও মনে করে বাংলা ও পঞ্জাব (যার জনগণ এক ভাষাভাষী)-এর খুব বড়ো একটা অংশের ইচ্ছা ও স্বার্থ এতে ব্যাহত হবে। পঞ্জাব ভাগে শিখ সম্প্রদায়ের ভাগ অনিবার্য এবং উভয় অংশেই বহুসংখ্যক শিখকে থাকতে হবে। সেটা ন্যায়সঙ্গত নয়।

এ ছাড়াও দেশভাগের বিরুদ্ধে অনেক শাসনতান্ত্রিক, অর্থনৈতিক ও সামরিক যুক্তি দেখান যায়। রেলওয়ে, ডাক ও তার বিভাগের কথা বাদ দিলেও প্রতিরক্ষার সংহতি

অত্যাবশ্যক। যে বৃহৎ পাকিস্তানের কথা বলা হচ্ছে তার দুই সীমান্তই ভারতের সবচেয়ে বেশি দুর্বল অঞ্চল—"for a successful defence in depth the area of Pakistan would be insufficient." আবও সমস্যা হবে দেশীয় রাজ্য নিয়ে। তারা কোন দিকে যাবে ? তদুপরি বোঝা উচিত পাকিস্তান বাষ্ট্রেব দুই অংশের মধ্যে থাকবে সাত শ' মাইলের বিবাট ব্যবধান। হিন্দুস্তানেব সহযোগিতা ছাড়া শান্তিকালে তা লঙ্ঘন করা যাবে না আব যুদ্ধেব সময় কি হবে তা ভাবাই যায় না। সব দিক দিয়ে বৃহৎ পাকিস্তান বাষ্ট্র হবে অস্বাভাবিক ও অবক্ষণীয। অথচ মুসলিমদেব বাজনৈতিক, সামাজিক এবং সাংস্কৃতিক জীবন ঐক্যবদ্ধ ভাবতে বিপন্ন হবে সে আশঙ্কা তাদেব বযেছে।

এ সব কথা ভেবে মিশন প্রস্তাব কবছে

(১) ব্রিটিশ ভাবত ও দেশীয় রাজ্য মিলে একটা 'ভাবতীয যুনিয়ান' গঠিত হবে যাব হাতে থাকবে বৈদেশিক নীতি, প্রতিরক্ষা ও যোগাযোগ এবং এ সব দফতবেব জন্য প্রয়োজনীয অর্থসংগ্রহেব অধিকাব তাব থাকবে।

(২) সেই যুনিযানেব শাসন ও আইন পবিষদ ব্রিটিশ ভাবত ও দেশীয বাজ্যেব প্রতিনিধি নিয়ে গঠিত হবে। যদি আইন পবিষদে কোনো মুখ্য সাম্প্রদাযিক ইস্যু ওঠে তবে দুই প্রধান সম্প্রদায়েব উপস্থিত প্রতিনিধিদেব অধিক সংখ্যক ভোট এবং উপস্থিত সমস্ত প্রতিনিধিদেব অধিক সংখ্যক ভোট দ্বাবা তা নির্ধাবিত হবে।

(৩) যুনিযনেব অধীন বিষয ছাড়া বাকী সব বিষয প্রদেশসমূহে বর্তাবে। বাজ্যেব ক্ষেত্রেও তাই।

(৪) প্রদেশগুলি ইচ্ছা কবলে জোট বাঁধতে পাবে। প্রতি জোটেব শাসন ও আইন পবিষদ থাকবে। প্রত্যেক জোট স্থিব কববে কোন কোন প্রাদেশিক বিষয তা যৌথভাবে গ্রহণ কবতে ইচ্ছুক।

(৫) যুনিযান ও জোটেব সংবিধানে এমন ব্যবস্থা থাকবে যাতে প্রথম দশ বছব পব এবং পরে প্রতি দশ বছরে প্রদেশসমূহ তাদেব আইন পবিষদেব সংখ্যাগবিষ্ঠ ভোটে সংবিধানেব পুনর্বিবেচনা চাইতে পাববে।

এব পর দেওযা হল সংবিধানবচনা পদ্ধতি। প্রথম প্রদেশগুলিকে তিনটি সেকশানে (Section) ভাগ কবা হবে। প্রত্যেক প্রদেশকে জনসংখ্যাব ভিত্তিতে (১০ লাখে একজন) আসন দেওযা হবে। প্রত্যেক সম্প্রদায়েব জন্য নির্দিষ্ট আসন সেই সম্প্রদাযেব আইন পবিষদেব সদস্যবা নির্বাচন কববে।

তাতে ছবিটা দাঁড়াবে এইরূপ—

## সারণী-২

সেকশান 'এ'

| প্রদেশ | সাধারণ | মুসলিম | |
|---|---|---|---|
| মাদ্রাজ | ৪৫ | ৪ | |
| বোম্বে | ১৯ | ২ | |
| ইউ· পি· | ৪৭ | ৮ | |
| বিহার | ৩১ | ৫ | |
| সি· পি | ১৬ | ১ | |
| ওড়িশা | ৯ | ০ | |
| | ১৬৭ | ২০ = | ১৮৭ |

সেকশান 'বি'

| প্রদেশ | সাধারণ | মুসলিম | শিখ |
|---|---|---|---|
| পঞ্জাব | ৮ | ১৬ | ৪ |
| উত্তর পশ্চিম সীমান্ত | ০ | ৩ | ০ |
| সিন্ধু | ১ | ৩ | ০ |
| | ৯ | ২২ | ৪=৩৫ |

সেকশান 'সি'

| প্রদেশ | সাধাবণ | মুসলিম | |
|---|---|---|---|
| বাংলা | ২৭ | ৩৩ | |
| আসাম | ৭ | ৩ | |
| | ৩৪ | ৩৬ = | ৭০ |
| | | ব্রিটিশ ভাবত = | ২৯২ |
| | | দেশীয় বাজ্য = | ৯৩ |

**সর্বমোট** = ৩৮৫

এ ছাড়াও সেকশান 'এ'-তে দিল্লী, আজমের, মাবওযাড়া ও কুর্গ থেকে একজন কবে এবং সেকশান 'বি'-তে বালুচিস্তানের একজন নেওয়া হবে।

সংবিধান রচনাব পদ্ধতি বর্ণিত হল ১৯ ধারায। ১৯ (IV) ধাবা মতে প্রথমেই তিন সেকশানেব এক সাধারণ সভায কার্যপদ্ধতি স্থিব হবে, সভাপতি নির্বাচিত হবেন, নাগবিক অধিকার, সংখ্যালঘু ইত্যাদি নিয়ে এক পবামর্শদাতা কমিটি গঠিত হবে। তাবপর প্রাদেশিক প্রতিনিধিরা এ· বি সি· তিন সেকশানে ভাগ হযে যাবেন। ১৯ (V) ধাবা মতে এই সেকশানরা অন্তর্ভুক্ত প্রদেশসমূহের সংবিধান রচনা করবে এবং স্থির কববে প্রদেশসমূহের

জন্য কোন জোট সংবিধান (group constitution) বচনা করা হবে কিনা । যদি হয়, তবে কোন কোন প্রাদেশিক বিষয় জোটের আওতায় যাবে তা নির্ধারিত হবে এ সময় । অবশেষে ১৯(VI) ধাবা মতে তিন সেকশান একত্র হয়ে যুনিযান সংবিধান বচনা কববে । ১৯ (VIII) ধারায় বলা হল কোন প্রদেশ যে জোটে পড়েছে সে জোট থেকে বেরিয়ে আসতে পারবে—তবে নতুন সংবিধানানুযায়ী প্রথম নির্বাচনেব পর । আমরা দেখব—মিশন বলবে সেকশান আবশ্যিক, জোট ঐচ্ছিক ; লীগ বলবে—জোট আবশ্যিক ; আব কংগ্রেস বলবে জোট আদৌ আবশ্যিক নয় । সেকশান, গ্রুপ এই দুই শব্দ এবং ক্রিয়া ব্যবহাবেব ইচ্ছাকৃত শিথিলতার ফলে ১৫ মে-র ঘোষণা নানা ভুল বোঝাবুঝিব সৃষ্টি করবে । মিশনের bonafides-এ আমাব সন্দেহ আছে ।

যুনিযান গণপবিষদেব সঙ্গে ব্রিটেনেরএক সন্ধি নিযে আলোচনা হবে—ক্ষমতা হস্তান্তবেব জন্য তা প্রযোজন । যতদিন সংবিধান বচনা চলবে ততদিন শাসন ভাব নেবে এক অন্তর্বর্তী সবকার । তাব ভিত্তি হবে প্রধান দলগুলিব সমর্থন । বড়লাট ছাড়া সব সদস্যই হবেন ভাবতীয । মধুব সঙ্গে হুল ছিল । ঘোষণার শেষে বলা হল—গ্রহণ না কবলে "The alternative would...be a grave danger of violence, chaos, and even civil war."

১৬ই মে ওযাভেল নেহরু ও আজাদেব সঙ্গে দেখা কবেন । আজাদ নীবব, নেহরু চিন্তিত । স্বাধীনতাব ব্যাপাবে ঘোষণায কিছু বলা হয়নি, গণপবিষদেব সার্বভৌমত্ব সম্বন্ধে সন্দেহ বযেছে, বাজাবা গণপবিষদেব প্রতিনিধি মনোনযন কববেন কি যুক্তিতে—এ সব নানা প্রশ্ন তুললেন নেহরু । ওযাভেলেব মনে হল কংগ্রেসেব ইচ্ছা অন্তর্বর্তী সবকাবকে স্বাধীনভাবে চালনা কবা । "I warned him (Nehru) again that there could be no change in the present constitution till a new one was made"[১৫৪]

১৬ থেকে ১৮ই মে পবপাব তিন দিন ক্রিপস ও পেথিক-লবেন্সেব সঙ্গে গান্ধীব দেখা হল । তাঁব ৮মে-ব মন্তব্যেব পুনবাবৃত্তি ক'বে গান্ধী বললেন—গণপবিষদ সার্বভৌম, ঘোষণায উল্লিখিত শর্ত পবিবর্তন ও বাতিল কবাব ক্ষমতা তাব আছে । ১৭ মে 'হবিজন' পত্রিকায তিনি লিখলেন—এটি কোন বোয়েদাদ নয়, সুপাবিশ মাত্র । গণপবিষদ একে বদলাতে পারে ।[১৫৫] ঐদিন এক প্রেস সাক্ষাৎকাবে পেথিক লবেন্স কিন্তু বললেন, সূত্রগুলি প্রত্যেক দলের স্বতন্ত্র সংখ্যাগবিষ্ঠ ভোটে বদলানো যাবে । এককভাবে কোনো দল ( অর্থাৎ কংগ্রেস) বদলাতে পাববে না ।[১৫৬]

১৮ই মে গান্ধী ক্রিপসকে প্রশ্ন কবেন—গণপবিষদেব প্রথম সভায কংগ্রেসপ্রতিনিধিবা কার্যপদ্ধতি নিযে, বিশেষত তিন সেকশানে ভাগ নিযে, আপত্তি তুলতে পাবে কি না ।[১৫৭] ক্রিপস বলেন, যদি প্রশ্নটা সাম্প্রদাযিক ব্যাপাব নিযে হয়, আব এ ক্ষেত্রে তা হবেই, তবে উভয সম্প্রদাযেব সম্মতিক্রমে সেকশানভাগের ব্যবস্থা পবিবর্তন কবা যেতে পাবে । ১৯ মে গান্ধী ভাবত সচিবকে জানান, যদি গণপবিষদ সেকশানেব ব্যাপাবে বদলাতে পাবেন, তবে নিশ্চয়ই সীমান্ত ও আসামেব প্রতিনিধিবা সেকশানে যোগ না দিতেও পাবেন ।[১৫৮] বেশ বোঝা যায, গান্ধী চাইছেন সীমান্তকে 'বি' সেকশান ও আসামকে 'সি' সেকশানেব বাইবে বাখতে । অ্যালেকজান্ডাব ও ওযাভেল এই সন্দেহ করেন ।[১৫৯]

গান্ধী আবও কতকগুলি প্রশ্ন তুলেছিলেন, যেমন (১) প্যারামাউন্টসি এখনই বিলুপ্ত হওযা উচিত নয় কি ? (২) গণপবিষদে বাংলাব ইউবোপীয সদস্য থাকা উচিত হবে কি ?

(৩) ব্রিটিশ সৈন্য অন্তর্বর্তীকালে ব্যবহার করা ঠিক হবে কি ? (৪) শাসন পরিষদে সমতা থাকা উচিত হবে কি ? (৫) গণপরিষদে বালুচিস্তানের প্রতিনিধি থাকবে কেন ? ওয়াভেলের মনে হয়েছিল বড়লটের ক্ষমতাব ব্যাপারে ক্রিপস্ কংগ্রেসের দিকে ঝুঁকছেন। ১৯ মে গান্ধীর চিঠি পড়ে ওয়াভেলের মনে হল তিনি প্রাদেশিক জোট বাঁধা নস্যাৎ করে দিতে চান। ঘোষণা এমনই শিথিলভাবে বচিত হয়েছে যে গান্ধী এমন ব্যাখ্যার সুযোগ নেবেনই। '... this is the result, the clever attempt of an able and unscrupulous politician to torpedo the whole plan." ওয়াভেল বলেন, এ সব ওকালতি মারপ্যাঁচে না গিয়ে মিশনের উচিত দৃঢ়তা দেখানো। গান্ধীর চিঠিতে ছিল—যদি কোনো দল ঘোষণাটি মোটামুটি গ্রহণ কবে কিন্তু জোটবাঁধার বিবোধী হয তবে তা দেশবাসীদের সামনে তা নিয়ে আন্দোলন কবতে পাবে কি না, আব যদি তা পারে, তবে সীমান্ত ও আসামের প্রতিনিধিবা সেকশানে যোগ দেওয়া থেকে বিরত থাকতে পারে কি না। ওয়াভেল এই চিঠির পাশে নিজের হাতে মন্তব্য করেন—'The answer must be a very definite and decided "No"'[১৫৯ক]

২০ মে ওয়াভেল আবাব পরামর্শ দেন—গান্ধীর সঙ্গে বিতর্কে জড়িযে না পড়ে স্পষ্ট নেতিবাচক উত্তব দিতে। এমন সময আবাব গান্ধীর এক চিঠি আসে। এতে নাকি আগের দিন ক্রিপস্ ও পেথিক-লবেন্স যা বলেছিলেন তাব অপব্যাখ্যা কবা হয, এখুনি অন্তর্বর্তী জাতীয সবকার গঠন কবতে বলা হয। গণপবিষদ পরে বসবে। আবাব গান্ধী প্যাবামাউণ্টসি উচ্ছেদ কবতে ও ব্রিটিশ সৈন্য অপসারণ করতে অনুবোধ জানান। গান্ধীব এই রুদ্রমূর্তি দেখে মিশনেব সভ্যদেব মনে কি প্রতিক্রিযা হল তাব সুন্দর বর্ণনা দিযেছেন ওযাভেল. "Cripps and S. of S. were shaken to the core, while Alexander's reactions were pure John Bull at his most patriotic and insular ...If it were not so tragic and dangerous, it would also have been amusing to see the sudden change in three men."[১৬০] অ্যালেকজাণ্ডারেব মনে হযেছিল কংগ্রেস সব কিছুব আগে সবকাব হাত কবতে চায়, তাবপব, সংবিধান বচনাব আগেই, মুসলিম ও রাজাদের ঠাণ্ডা করতে।[১৬১]

অ্যালেকজাণ্ডাব ও ওযাভেলের তীব্র প্রতিক্রিয়ায ক্রিপস্ ও পেথিক-লরেন্স উদ্বিগ্ন হলেন। যদি আলোচনা ভেস্তে যায তবে হয ভাবতবর্ষ ত্যাগ কবতে হবে (Operation Scuttle), না হয় ভারত পুনবধিকার কবতে হবে। এব কোনটাই বাঞ্ছনীয নয। গান্ধীব চিঠিব জবাবে লেখা হল—সংবিধান বচিত হবার আগে স্বাধীনতা দেওয়া সম্ভব নয এবং ততদিন রাজাদেব ওপব ব্রিটিশ প্রভুত্ব বজায় থাকবে। গান্ধীব উত্তব—তবে কি সত্যিকার স্বাধীনতা দেওযা হবে এই প্রতিশ্রুতিব কোন ভিত্তি নেই ?[১৬২]

ইতিমধ্যে আজাদ মুশকিলে পড়েছেন। আত্মজীবনীতে তিনি কিছু আত্মতৃপ্তিব সুবে বলেছেন তাঁর ১৫ এপ্রিলেব বিবৃতির সঙ্গে মিশনের ১৬ মে-র ঘোষণাব কোন মৌলিক পার্থক্য নেই। সেকশানেব ব্যবস্থাটাই যা নতুন—এতে মুসলিমদের সব আশঙ্কা দূব হওয়া উচিত। আসলে মিশনের প্যাঁচগুলো তিনি বুঝতে পারেননি। গান্ধী পেবেছিলেন বলেই এত তীব্র তাঁর প্রতিক্রিয়া। আজাদের ২০ মে-র চিঠিতে দেখি তিনি আর কংগ্রেসের মুখপাত্র নেই, বরং 'হরিজন' পত্রিকায় প্রকাশিত গান্ধীর এক বচনার প্রতিধ্বনি কবছেন মাত্র।[১৬৩] গান্ধী লিখেছিলেন—ঘোষণাটা প্রস্তাবমাত্র (award নয়), গণপবিষদ—সার্বভৌম এবং গ্রুপিং ঐচ্ছিক। ১৫ ধারায় বলা হয়েছে গ্রুপিং-এর ব্যাপারে প্রদেশেব স্বাধীনতা স্বীকৃত,

অথচ ১৯ ধারায় 'সেকশানে' তাদের প্রবেশ আবশ্যিক করা হয়েছে। এটা কি পরস্পর বিরোধী নয় ?

এই প্রশ্নের উত্তরের খসড়া করলেন ওয়াভেল, কারণ ক্রিপস্ অসুস্থ হয়ে পড়েছিলেন। বোঝা কঠিন নয়, উত্তরটা বেশ কড়া হল—"a small mouse... but one which I hope the Congress cat may find it dificult to get its claws into." এই উত্তরের শুধু একটি বাক্য আমি উদ্ধৃত করছি। ওয়াভেল আজাদকে জানাচ্ছেন—"You are aware of the reasons for the grouping of the provinces and this is an essential feature of the scheme which can only he modified by agreement between the two parties." এই কথাটা ঘুরিয়ে ফিরিয়ে, নরম করে, গান্ধীকে বলেছিলেন ভারতসচিব ও ক্রিপস্। ওয়াভেল তা স্পষ্ট করে দিলেন। এরপর গ্রুপিং যে আবশ্যিক একথা নিয়ে কোনো সন্দেহ কংগ্রেসের থাকা উচিত নয়।[১৬৪]

কংগ্রেসের সরকার গঠনে পীড়াপীড়িতে ওয়াভেল নেহরু ও আজাদের সঙ্গে দেখা করেন ২৩ মে। তিনি এক তালিকা তুলে দিলেন তাঁদের হাতে। তাঁরা জোর দিলেন কেন্দ্রীয় আইনসভার প্রতি দায়িত্ববান সরকারের ওপর আর ওয়াভেল "kept steadily stone walling."[১৬৫] সেকশান 'সি'তে বাংলার প্রতিনিধি নিয়েও গোলমাল বাড়ল। বাংলা ও আসামের প্রতিনিধি নিয়ে গঠিত সেকশান 'সি'তে মুসলিম সংখ্যা হবে ৩৬, হিন্দুদের ৩৪—প্রায় সমসংখ্যক। ইউরোপীয় সদস্যরা ঢুকলে সাম্যাবস্থা নষ্ট হবে—গান্ধী এ আশঙ্কা আগেই প্রকাশ করেছিলেন। লাট বাহাদুর ইউরোপীয়দের আপন স্বার্থে সরে থাকতে পরামর্শ দিলেন।

২৪ মে কংগ্রেস ওয়ার্কিং কমিটি এক প্রস্তাব নিলেন। তাতে বলা হল পুরো ছবিটা পাওয়া যাচ্ছে না বলে তাঁরা ঘোষণার বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত নিতে পারছেন না। তাঁরা ১৫ ধারার ভিত্তিতে আপত্তি পুনরুত্থাপন করলেন। বড়লাটের ব্যাখ্যা সত্ত্বেও, তাঁদের মতে, নির্দিষ্ট সেকশানে প্রবেশ করা কোনো প্রদেশের পক্ষে আবশ্যিক নয়। আবার তাঁরা দাবি করলেন অন্তর্বর্তী সরকার (তাঁদের ভাষায় Provisional National Government) ক্যাবিনেট-ধর্মী হবে এবং প্রকৃতপক্ষে স্বাধীন। এই সরকারের মর্যাদা, ক্ষমতা, সংগঠন এসব বিষয়ে ব্যাখ্যা না পেলে চূড়ান্ত সিদ্ধান্ত সম্ভব নয়।[১৬৬]

বোঝা গেল, দীর্ঘস্থায়ী ব্যবস্থা বিষয়ে ব্যাখ্যার অনৈক্য দেখা দেওয়ায় কংগ্রেস স্বল্পমেয়াদী ব্যবস্থার ওপর জোর দিতে চাইছে। অন্যদিকে জিন্না প্রথমটার সম্বন্ধে নিশ্চিত না হলে, দ্বিতীয়টা চিন্তা করতে রাজি নন। ২৫ মে ক্যাবিনেট মিশন এক প্রতিবেদনে গ্রুপিং সম্বন্ধে নিজ ব্যাখ্যা আবার জানালেন।

কিছুদিন আলোচনা মুলতুবি রইল। শুধু আলোচনা ভেস্তে গেলে সরকারের নীতি কি হবে তা নিয়ে চিন্তা করতে লাগলেন ওয়াভেল। মাঝে মাঝে যোগ দিতেন ভারত সচিব ও অ্যালেকজাণ্ডার। এই পরিকল্পনাকে Breakdown Plan আখ্যা দেওয়া হয়েছে মোটামুটি এর মর্ম হিন্দু প্রদেশ থেকে ব্রিটিশ শক্তির অপসারণ। এখানেই বলা ভাল, এতে ক্রিপসের কোন হাত ছিল না এবং জুনে ক্যাবিনেট তা পত্রপাঠ নাকচ করে দেয়। অর্থাৎ মে-র শেষে একমাত্র বিকল্প রইল—আলোচনা ভেস্তে গেলে ব্রিটিশ প্রভুত্ব পুনঃস্থাপন।

ইতিমধ্যে অন্তর্বর্তী সরকার সম্বন্ধে কংগ্রেসের সুর কিছু নরম হয়েছিল। ১৯৪৬ সালের নির্বাচনে পঞ্জাবে লীগের আপেক্ষিক সাফল্য দেখে ওয়াভেল সরকারে কংগ্রেস ও লীগের সমতার ওপর জোর দিচ্ছিলেন। সব মুসলিম সদস্য লীগ মনোনীত করবে তাতেও তিনি

রাজি ছিলেন, কিন্তু আপন ক্ষমতা হ্রাস করতে নয়। কংগ্রেস বাইরে সম্পূর্ণ স্বাধীন সরকারের দাবি তুললেও ভেতরে নাকি নেহরু ১৭ মে বাউকে বলেন, কংগ্রেস সরকারে যোগ দেবার পূর্বশর্তরূপে কোন কনভেনশন দাবি করবে না।[১৬৭] সিমলা বৈঠককালে নেহরু ও আজাদ এ নিয়ে কোনো কথা বলেননি। ২৫ মে আজাদ সবকারীভাবে লিখলেন, নতুন সরকারকে ডোমিনিয়ান ক্যাবিনেটের মর্যাদা দিতে হবে, আবাব ব্যক্তিগতভাবে লিখলেন, মৌখিক আশ্বাসেই ওয়ার্কিং কমিটিকে খুশি কবতে পাববেন বড়লাট।[১৬৮] এই উলটো পালটা কথার কাবণ ওয়ার্কিং কমিটিতে গান্ধী ও বামপন্থী জযপ্রকাশ নারাযণেব চাপ। ২৬-এ ওয়াভেলের Note for a talk with Pandit Nehru থেকে বোঝা যায কি কথা তাঁদের মধ্যে হয়েছে। গান্ধীদেব চাপে নেহরু কড়া মনোভাব নিযেছেন আব ওয়াভেল বলছেন, "Congress are practically asking us to hand over India to single party, a party which is deeply distrusted by all Muslims, by Rulers of States and quite a proportion of their people..." এরা মুসলিমদেব সঙ্গে সহযোগিতা করবে কিনা জানবাব আগেই আমাদের ক্ষমতা তুলে দিতে বলছে। আমবা জানি এরা দেশীয় রাজ্যের জনগণকে খেপাচ্ছে। কেন্দ্রীয আইন পবিষদেব কাছে দায়িত্ববান সরকারকে পূর্ণ ক্ষমতা দেওয়াব অর্থ সংখ্যাগরিষ্ঠ হিন্দুদেব ক্ষমতা দেওয়া। এতে মুসলিমদের ঘোর আপত্তি, এর ফলে ভারতীয় সৈন্যবাহিনী ভেঙে যাবে, দেশে দেখা দেবে নৈরাজ্য। "আমরা আপনাদের সংহত ভারতেব সুযোগ দিচ্ছি এবং আমাব মনে হয—শেষ সুযোগ· ·কিন্তু কোন দলেব কাছে ক্ষমতা হস্তান্তর কবতে বাজি নই।" একমাত্র কোযালিশন সরকারের হাতেই ক্ষমতা দেওযা যায় এবং তাব অর্থ সবকাব গঠনে মুসলিমদেব নানা সুযোগ দিতে হবে। তাছাড়া ঠিক এই সময দেশীয় প্রজা আন্দোলনে মদত দেওযা অতি নির্বুদ্ধিতার কাজ। "আমরা তো দেশীয় রাজ্যে বিশৃঙ্খল বিপ্লব চাই না।"[১৬৯]

নেহরুর সঙ্গে ওয়াভেলের কথাবার্তাব গতি কোনদিকে বুঝতে হলে মিশনেব জন্য ৩০ মে তিনি যে Appreciation of Possibilities in India, May 1946 বচনা করেছিলেন তা পড়তে হবে। তাতে পড়ি লীগ কংগ্রেসেব বামপন্থী নেতাদের ও গান্ধীকে অত্যন্ত অবিশ্বাস করছে। তাঁব আশঙ্কা মিটমাট না হলে ভযঙ্কব সাম্প্রদায়িক সংঘর্ষ ঘটতে পারে, বিশেষ করে পঞ্জাব, ইউ· পি, বিহার ও বাংলায। মনে বাখতে হবে ইউ· পি· ও বিহার 'mutiny province' এবং ১৯৪২ সালে সবচেয়ে ব্রিটিশ-বিরোধী। বাংলায় দাঙ্গা হবে কলকাতা, ঢাকার মত বড় নগরে। দ্বিতীয সম্ভাবনা গণবিদ্রোহ। হাতে যা ব্রিটিশ সৈন্য বযেছে, তাতে সে বিদ্রোহ থামাবার উপায় নেই। বিলেত থেকে সৈন্য আমদানী, সামরিক আইন জারি—এসব বিষয়ে ব্রিটেনকে নীতি নিতে হবে। অন্য দিকে বিনাশর্তে ব্রিটিশ শক্তির অপসারণ "would to my mind be disastrous and even more fatal to the traditions and morale of our people and to our position in the world than a policy of repression..." ওযাভেল তাতে সম্মত নন। দমন ও অপসরণের মধ্যবর্তী কোন নীতি নিতে হবে। সেটা হবে নিম্নরূপ

"...if we are forced into an extreme position, we should hand over the Hindu provinces...to Hindu rulers withdrawing our troops, officials and nationals in an orderly manner, and should at the same time support the Muslim provinces of India against Hindu domination and assist them to work out their own

constitution." এ নীতি কংগ্রেসকে আগেই জানিয়ে দেওয়া হবে। ভারত ভাগ·· এবং গৃহযুদ্ধকালে ব্রিটেন মুসলমানদের পক্ষ নিয়ে লড়াই করবে এমন ভয় দেখালে কংগ্রেস হয়তো লীগের সঙ্গে সমঝোতা করতে পারে।

ওয়াভেল জানতেন এর সামরিক ঝুঁকি কম নয়। ভাবতের উত্তর-পশ্চিম ও উত্তর-পূর্বে ব্রিটিশ শক্তি দুর্বল হবে। সব চেয়ে বড় কথা মুসলিম প্রদেশের হিন্দু নাগরিক নিয়ে কি করা হবে? কি হবে হিন্দু প্রদেশে ব্রিটিশ স্বার্থের? তিনি নিজেই বলছেন, ভারতে চিরকালের মত 'উত্তর আয়াল্যাণ্ড' সৃষ্টি করা সম্ভব নয়।

আর একটা সমস্যা দেখা দিতে পারে। যদি অন্তর্বর্তী সরকারে কংগ্রেসে যোগ দিতে চায় কিন্তু লীগ প্রত্যাখ্যান কবে তবে কংগ্রেসকে 'না' বলা সম্ভব হবে না। কিন্তু মুসলিম-বর্জিত সেই সরকার হবে বিপজ্জনক। এতে শুধু পঞ্জাব ও বাংলায় গোলমাল দেখা দেবে না. সমগ্র মুসলিম বিশ্বে ব্রিটেনের অবস্থা খাবাপ হবে। অবশ্য কিছু অ-লীগ মুসলমান সদস্য নিয়ে জিন্নাব ওপর চাপ সৃষ্টি করা যেতে পারে। আর একটা সমাধান—কংগ্রেসী প্রদেশ হিন্দুদেব ও মুসলিম প্রদেশ লীগকে শাসন কবতে দিয়ে কেন্দ্রে ব্রিটিশ শাসন।

মোটের ওপর ওয়াভেলের সমাধান ছিল হিন্দু ভারত থেকে মুসলিম ভাবতে ব্রিটিশ শক্তি অপসারণ। ক্ষমতা হস্তান্তরেব অব্যবহিত পূর্বে এমন দেউলিয়া ব্যবস্থার কথা মাথা-মোটা ওয়াভেলই ভাবতে পারেন। মাথা-মোটা কিন্তু দুষ্ট বুদ্ধি। তাঁর কংগ্রেস-বিদ্বেষ ও মুসলিম-প্রীতি সূর্যেব আলোর মত প্রকট।

॥ ৭ ॥

যে বড়লাটের এমন মনোভাব তিনি ব ... চ ৩০ মে উত্তর দিলেন—আমি কোন দিন কাউন্সিলকে ডোমিনিযান ক্যাবিনেটের মর্যাদা দেবাব কথা বলিনি। শুধু বলেছিলাম ডোমিনিয়ান সরকারদের প্রতি যেমন সহানুভূতি দেখান হয, তাদের সঙ্গে যেমন ঘনিষ্ঠ আলোচনা করা হয়, সেরকম করবেন ব্রিটিশ সরকার। দৈনন্দিন প্রশাসনে সর্বাধিক স্বাধীনতা দেবার প্রতিশ্রুতি দেওয়া হয়েওছে। কোনও লিখিত দলিলের চেয়ে উভয পক্ষেব সদিচ্ছা বেশি গুরুত্বপূর্ণ। "I have no doubt that, if you are prepared to trust me, we shall be able to cooperate ..." শেষে তিনি আজাদকে ৭ই জুন ওয়ার্কিং কমিটি ডেকে চূড়ান্ত সিদ্ধান্ত নিতে অনুরোধ জানালেন।[১৭১]

কিন্তু তাঁর সন্দেহ হল তাঁর পেছনে ক্রিপস্ ও পেথিক-লবেন্স নানা প্রতিশ্রুতি দিচ্ছেন। এঁরা চাইছিলেন ওয়াভেল কিছু নির্দিষ্ট কথা দিন। তাঁব ৩০ মে-র Appreciations অর্থাৎ breakdown plan নিয়ে আলোচনা হল ২ জুন। ওই দিন ওয়াভেল ব্যক্তিগত সচিবকে জানালেন, (১) বড় জোর তিনি জিন্নাকে বলতে পারেন, কংগ্রেসকে হিন্দুপ্রভুত্ব স্থাপন করতে দিতে বাজি না হলেও তাঁরা মুসলিম লীগকেও পুরো পাকিস্তান দেবেন না। (২) উত্তর-পশ্চিম সীমান্ত ও আসামকে নিজ নিজ প্রাদেশিক সংবিধান তৈরি করার অধিকার দেওয়া যেতে পারে, অন্তত তাদেব গ্রুপের বাইরে থাকতে দেওয়া যেতে পারে, তবে কেন্দ্রীয় সরকার নিয়ে সংবিধান রচনা পরে হবে। (৩) কংগ্রেসকে বাদ দিয়ে শুধু লীগ সদস্যদের নিয়ে শাসনপরিষদ গড়া যাবে না। কিন্তু তাঁর সন্দেহ—কোন পক্ষই রাজি হবে না এবং আবার সেই বিকল্প—হয় দমন, না হয় অপসরণ, দেখা দেবে। অপসরণ মানে আংশি

অপসরণ—যা বিপজ্জনক। আসলে ওয়াভেল কিংকর্তব্যবিমূঢ় এবং সব দায়িত্ব ব্রিটিশ সরকারের ওপর চাপাতে চাইছিলেন।[১৭২] এই মর্মে এক 'তার' বিলেত পাঠান হল ৩ জুন।

ওই দিন জিন্নার সঙ্গে কথা বলে তাঁর মনে হল, লীগ সরকারে যোগ দিতে পারে। আজাদকে লেখা ৩০ মে-র চিঠি জিন্নাকে দেখান হল। য়ুনিয়ান আইন পরিষদে সমতার নীতি অনুসৃত হয়নি বলে উষ্মা জানালেন তিনি। জিন্না প্রশ্ন করলেন, যদি কংগ্রেস সরকারে যোগ না দেয় কি হবে? ওয়াভেলের উত্তর—লীগ তার জন্য বঞ্চিত হবে না। জিন্না জানালেন, লীগ কাউন্সিলের সভার (৫ জুন) পূর্বে তিনি স্পষ্ট জানতে চান একা লীগকে সরকার তৈরি করতে দেওয়া হবে কি না।

ইতিমধ্যে কংগ্রেসের প্রতিক্রিয়া দেখা যাক। অসুস্থ ক্রিপসের আবেদনের এক ঠাণ্ডা জবাব দিয়ে গান্ধী, আজাদ ও প্যাটেল সহ ২৮ মে মুসৌরী চলে গিয়েছিলেন। ৯ জুনের আগে গান্ধী ফেরেননি। কিন্তু আজাদ ও নেহরুর সঙ্গে কথা বলে ওয়াভেলের মনে হয় ওয়ার্কিং কমিটির অধিকাংশ সদস্য শান্তিপূর্ণ মীমাংসা চান। দীর্ঘমেয়াদী পরিকল্পনায় বাধা এলেও অন্তর্বর্তী সরকার হয়তো করা যাবে। প্যাটেলেরও অনিচ্ছা ছিল না। তাঁর কাছে ১৬ মে-র প্রস্তাবের সবচেয়ে বড় কথা—(১) সারা ভারতের জন্য এক গণপরিষদ, (২) পাকিস্তান প্রস্তাব প্রত্যাহার, (৩) লীগের ভিটোর অবলোপ। গ্রুপিং ব্যাপারে ব্যাখ্যা নিয়ে বিরোধের মীমাংসা গণপরিষদই করবে। ভাজরানিকে প্যাটেল লিখছেন, এই পর্যায়ে এ সব কথা তোলা বুদ্ধিমানের কাজ হবে না। "If we find the proposal otherwise satisfactory and the interim arrangement is made to our satisfaction, it would be wise to accept the proposals .. But it is just likely that the whole thing may break on the question of composition of the Interim Government. This, in our opinion, is a vital matter." অর্থাৎ, আজাদ, নেহরু ও প্যাটেল অন্তর্বর্তী সরকার নিয়ে মাথা ঘামাচ্ছেন, আর গান্ধী দীর্ঘমেয়াদী পরিকল্পনা নিয়ে। ৩ জুন মনে হচ্ছে কংগ্রেস সরকারে ঢুকতে পারে।

৬ জুন লীগ ১৬ মে-র প্রস্তাব গ্রহণ করল। কিন্তু শর্তসাপেক্ষে। লীগ প্রস্তাব উদ্ধৃত করছি ·

"... in as much as the basis and the foundation of Pakistan are inherent in the mission's plan by virtue of the compulsory grouping of the six Muslim provinces in sections B and C. [it] is willing to cooperate with the constitution-making machinery proposed in the scheme outlined by the mission, in the hope that it would ultimately result in the establishment of complete sovereign Pakistan..." বলাবাহুল্য, ১৬ মে-র প্রস্তাবের শুধু সুরের সঙ্গে নয়, কথার সঙ্গেও, এর পার্থক্য স্পষ্ট। (১) ১৬ মে-র প্রস্তাব ঐক্যবদ্ধ ভারতের কথাই তুলে ধরেছিল, ভবিষ্যতের পূর্ণাঙ্গ, সার্বভৌম, পাকিস্তানের কথা নয়। (২) ১৬ মে-র ঘোষণায় গ্রুপিং আবশ্যিক এমন কোন কথা ছিল না। ব্যাখ্যাটা লীগের অনুকূলে নিয়ে গিয়ে তবে ঘোষণা করা হয়েছিল। একে পরিষ্কার মনে গ্রহণ কেউ বলবে না। আইনের দিক থেকে এ গ্রহণ অর্থহীন, এমনকি অভিসন্ধিমূলক। অথচ এই জোরে জিন্না পরে শুধু লীগকে দিয়ে সরকার গঠন করাতে চাইবেন।

লীগ কাউন্সিলে প্রতিবাদ তোলা হয়নি তা নয়। আওরঙ্গজেব খান ও আলিগড়ের অধ্যাপক হালিম প্রস্তাবের নানা ত্রুটি দেখান : যেমন, য়ুনিয়ান আইন পরিষদের ব্যবস্থা, য়ুনিয়ানের রাজস্ব বসানোর ক্ষমতা, গ্রুপ স্তরে সার্বভৌমত্বের অভাব, গ্রুপ ও প্রদেশের বাইরে বেরিয়ে যাবার ক্ষমতার অভাব। লীগ প্ল্যানিং কমিটির যুক্ত সচিব এম এল কুরেশি প্রস্তাবের অর্থনৈতিক দিকটা নিয়ে ব্যাপক প্রতিবেদন লিখেছিলেন। কুরেশি বলেছিলেন, এর চেয়ে ক্ষুদ্রতর, কিন্তু সার্বভৌম, পাকিস্তান ঢের ভাল। পঞ্জাব থেকে আম্বালা, রোতক, হিসার, গুরগাঁও, কর্নাল, লুধিয়ানা, জলন্ধর, হোসিয়ারপুর ও ফিরোজপুর এবং বাংলা থেকে বীরভূম, বাঁকুড়া, মেদিনীপুর, জলপাইগুড়ি ও দার্জিলিঙ বাদ গেলে ক্ষতি নেই। লীগের লেখক কমিটির আহ্বায়ক জামিল-উদ্‌দিন আহমদ পরামর্শ দেন, বি ও সি গ্রুপের সংবিধান রচনার পর বেঁকে দাঁড়াতে হবে যাতে লীগ-কল্পিত পাকিস্তান দাবি কংগ্রেস ও সরকাব মেনে নিতে বাধ্য হয়। গণপরিষদে বাধা সৃষ্টি করা, এমনকি বেরিয়ে যাওয়া তো হাতেই আছে। আওরঙ্গজেব খান বলেন, "দীর্ঘ মেয়াদী প্রস্তাব নিন, আবশ্যিক সেকশান মিটিং শুরু করুন, তারপর অন্তর্বর্তী সরকারে সমতা দাবি করে দ্বিজাতিতত্ত্ব প্রতিষ্ঠিত করুন।"[১৭৫]

এইসব পরামর্শ মনে রেখে ৭ জুন জিন্না বললেন, তিনি ওয়াভেলের সঙ্গে ১৩ মে-র কথা মত ৫ (মুসলিম লীগ) : ৫ (কংগ্রেস, ১ তফসিলীসহ) ১ (শিখ) . ১ (অন্যান্য) ভিত্তিতে সরকার গঠনে রাজি।[১৭৬] ৮ জুন এক চিঠিতে লিখলেন, ১৩ মে-র আলোচনা লীগেব পক্ষে অতি গুরুত্বপূর্ণ—"the turning point in League's decision." তাতে ওয়াভেল parity-র প্রতিশ্রুতি দিয়েছেন, অর্থাৎ কংগ্রেস কোন মতেই মুসলিম প্রতিনিধি মনোনযন করতে পারবে না। তিনি নিজের জন্য চান প্রতিবক্ষা দফতব, অন্য দুই অনুচবের জন্য পরিকল্পনা ও বিদেশমন্ত্রক।[১৭৭]

যদিও ওয়াভেল জানালেন ১৩ মে parity সংক্রান্ত কোন প্রতিশ্রুতি তিনি দেননি, তবু এ সব কথা ওয়ার্কিং কমিটির উষ্মায় ঘৃতাহুতি দিল। ১০ জুন আজাদ ও নেহরু বড়লাটকে জানালেন—"কংগ্রেস parity-র সম্পূর্ণ বিরোধী।"[১৭৮] এর ফলে বর্ণহিন্দুদের সংখ্যা দাঁড়াবে ৪, যা মুসলিমদেব চেয়েও কম। ভাবতের এক তৃতীয়াংশেবও কম মুসলিমবা সর্বাধিক সংখ্যাগরিষ্ঠ হিন্দুদের চেয়েও বেশি আসন পাবে—এ কেমন ন্যায়? সিমলায় তাঁরা বর্ণহিন্দু ও মুসলিম সমতা মেনেছিলেন ঠিকই কিন্তু তখন কংগ্রেস পক্ষ থেকে ৫, লীগ থেকে ৪ ও একজন অ-লীগ মুসলিম নেবার প্রস্তাব দেওয়া হয়েছিল। এখন কিনা অ-লীগ মুসলিমদের একেবারে বাদ দেওয়া হচ্ছে! জিন্নার কথা মেনে নিলে, কি অন্তর্বর্তী সবকার, কি গণপরিষদে,প্রতি প্রশ্নে বিরোধ বাধবে এবং তার সুযোগ নিয়ে জিন্না চাইবেন পাকিস্তান। সমতার দাবির তাৎপর্য বুঝতে হবে—তা দ্বিজাতিতত্ত্বেব ওপর প্রতিষ্ঠিত। কংগ্রেস তা মানতে পারে না। প্যাটেল অ্যাগাথা হ্যারিসনকে লিখলেন, "...had we known they were going to insist on parity I should not have come back to Delhi."[১৭৯] তাছাড়া ১৬ মে-র ঘোষণা স্পষ্টই 'পাকিস্তান' প্রত্যাখ্যান করলেও জিন্না দাবি করছেন জোট বাঁধার নীতির মাধ্যমে তা পরোক্ষে স্বীকৃত হয়েছে। প্যাটেল গণপবিষদে হিন্দু-মুসলিম সমতার নীতিও প্রত্যাখ্যান করলেন।

১২ জুন ওয়ার্কিং কমিটিতে যোগ দেবার আগে গান্ধী ওয়াভেলেব সঙ্গে দেখা করেন। তিনি বলেন, সর্বসম্মত তালিকা রচনা সম্ভব না হলে দুই দল একটি করে পূর্ণাঙ্গ তালিকা দেবে—তাদের মধ্যে যোগ্যতরকে নিতে হবে, কিন্তু মেশালে চলবে না—"not an amalgam"।[১৮০] ওই দিন প্যাটেলের সঙ্গেও তাঁব দেখা হয। প্যাটেল বলেন, প্রস্তাব

গ্রহণের জন্য গান্ধী চেষ্টা করেছিলেন কিন্তু ওয়ার্কিং কমিটির কেউ রাজি হননি। বড়লাট তখন বলেন, শুধু সরকারেই সমতার কথা বলেছেন তিনি, গণপরিষদ বা যুনিয়ান আইনপরিষদে নয়। প্যাটেল বলেন, জিন্না সরকারে ঢুকে সব কাজে বাগড়া দেবেন এবং ভারত ভাগের চেষ্টা চালিয়ে যাবেন। ওয়াভেল কথা দেন—তিনি তা হতে দেবেন না। প্যাটেল তা বিশ্বাস করেননি (ভবিষ্যতে তাঁর আশঙ্কাই ফলেছিল)। তবে জিন্না ও নেহরু একত্র হয়ে যদি কোনো তালিকা তৈরি করেন তিনি তা মেনে নেবেন।

ভি পি মেননের সঙ্গে পরামর্শ করে ওয়াভেলের মনে হয় ৫ · ৫ ৩ হারে সদস্য তালিকা তৈরি হওয়া উচিত এবং কংগ্রেসের ভাগে তফসিলী ফেলা উচিত হবে না। নেহরু ও জিন্নার বিকেলে আসার কথা ছিল। কিন্তু জিন্না বলে পাঠালেন সমতার নীতিতে রাজি না হলে নেহরুর সঙ্গে তিনি দেখা করবেন না। নেহরু এলেন এবং ১৫ জনের এক তালিকা পেশ করলেন—৫ কংগ্রেস (সবাই হিন্দু), ৪ (লীগ), ১ (অ-লীগ মুসলিম), ১ (অকংগ্রেসী হিন্দু), ১ কংগ্রেস (তফসিলী), ১ (ভারতীয় খ্রীশ্চান), ১ শিখ ও ১ কংগ্রেস (মহিলা)। অর্থাৎ কংগ্রেসের পক্ষে ৭ জন। বড়লাট বললেন, জিন্না কখনই তা মানবেন না।

১৩ জুন জিন্নার সঙ্গে তাঁর সাক্ষাৎকার হল। জিন্না বললেন, ৫ · ৫ : ৩ সূত্র তিনি দাবি করছেন, তবে ৩ জনের একজন তফসিলী হতে পারে। নেহরু শুনে খুব রাগারাগি করলেন কিন্তু ওয়ার্কিং কমিটিকে জানাবেন বললেন। বল্লভভাই তো জিন্নার বিরুদ্ধে প্রচণ্ড বিষোদগার করলেন (hymn of hate)। শোনা গেল ওয়ার্কিং কমিটি প্রস্তাব প্রত্যাখ্যান করেছে। গান্ধী ওয়াভেলকে লিখলেন, "You are a great soldier—a daring soldier. Dare to do the right. You must make your choice of one horse or the other...Choose the names submitted either by Congress or the League. For God's sake do not make an incompatible mixture..."[১৮২]

গান্ধী খুব রেগে গিয়েছিলেন স্টেটসম্যানে ইয়ান স্টিফেনের এক সম্পাদকীয় ('Slow Motion') পড়ে। ১২ই তিনি পেথিক-লরেন্সকে জানান—বড়লাট যেন কোয়ালিশন না করেন। "The safest, bravest and the straightest course is to invite the party to form a Government which, in the Viceroy's estimation, inspires greater confidence."[১৮৩] আর ১৩ইলেখেন ক্রিপস্‌কে, "Every day you pass here coquetting now with the Congress, now with the League and again with the Congress, wearing yourself away (This) will not do."[১৮৪]

শুধু গান্ধী নয়, ওয়ার্কিং কমিটির সবাই জিন্নার চাল বুঝতে পেরেছিলেন এবং তা বানচাল করতে বদ্ধপরিকর হয়েছিলেন। অবস্থা বুঝে মিশন ও বড়লাট সদস্য সংখ্যা ১৩ জন থেকে বাড়িয়ে ১৪ জন করলেন। হার হবে ৫ · ৫ ৪। ৪ জন সংখ্যালঘু সদস্যের একজন হবেন পার্সী। ১৪ জুন আজাদ ও নেহরু বলেন তাঁরা এ প্রস্তাব সুপারিশ করবেন কিন্তু গভীর রাত্রে আজাদের যে চিঠি এল তাতে শুধু অন্তর্বর্তী সরকার নয় ১৬ মে-র ঘোষণাও নাকচ করা হল।

অতএব মিশনের 'হুকম' দেওয়া ছাড়া উপায় রইল না। ১৬ই জুন অন্তর্বর্তী সরকার সম্বন্ধে এক ঘোষণা প্রকাশিত হল। ১৪ জন সদস্যের ৫ জন মুসলিম—সকলেই হবেন লীগ মনোনীত ; ৬ জন কংগ্রেসীর একজন হবেন তফসিলী (শরৎ বসুর স্থলে হরেকৃষ্ণ মহতাবের

নাম করা হল) ; ৩ জন সংখ্যালঘুর একজন হবেন পার্সী—এন পি ইঞ্জিনিয়ার, একজন শিখ—বলদেব সিং ও একজন—ভারতীয় খ্রীশ্চান—জন মাথাই। কংগ্রেসী তফসিলী হবেন জগজীবন রাম। কংগ্রেসী হিন্দুরা হবেন—নেহরু, প্যাটেল, রাজেন্দ্র প্রসাদ, রাজাগোপালাচারি ও হরেকৃষ্ণ মহতাব। লীগ সদস্যরা হবেন—জিন্না, লিয়াকৎ আলি খান, খাজা নাজিমুদ্দিন, নবাব ইসমাইল খান ও সর্দার আব্দুর রব নিস্তার। উভয় দলের সঙ্গে পরামর্শ করে দফ্তর বণ্টন করা হবে। যদি দুই প্রধান দল বা তাদের মধ্যে এক দল সরকার গঠনে রাজি না হয় "it is the intention of the Viceroy to proceed with the formation of an Interim Government which will be as representative as possible of those willing to accept the Statement of May 16th"; সঙ্গে সঙ্গেই প্রাদেশিক লাটদের আইনপরিষদ ডেকে গণপরিষদের জন্য নির্বাচন ব্যবস্থা জারি করতে বলা হচ্ছে।[১৮৫]

সঙ্গে সঙ্গে মৌচাকে ঢিল পড়ল। শরৎচন্দ্র বসুকে বাদ দেওয়ায় কংগ্রেস (বিশেষত গান্ধী) আপত্তি জানাল ; নিস্তার নির্বাচনে পরাজিত বলে তাঁর মনোনয়নে, আই এন এ বিচারকালে এঞ্জিনিয়ার সৈন্যবাহিনীর পক্ষে ওকালতি করেছিলেন বলে তাঁর মনোনয়নে ও কংগ্রেসের কোটা (৬) থেকে একজন মুসলিম না নেওয়ায় প্রতিবাদ জানাল। ১৭ জুন থেকে গান্ধী বলতে থাকেন অমুসলিম সদস্য মনোনয়নে জিন্নার কিছু বলার নেই, আর কংগ্রেস কাকে মনোনয়ন দেবে সে বিষয়েও বক্তব্য নেই। ১৯ জুনের ওয়ার্কিং কমিটিতে গান্ধী আজাদকে কংগ্রেস কোটা থেকে নেবার জন্য জিদ ধরেন এবং ক্রিপস আজাদকে সরে দাঁড়াতে অনুরোধ জানানো সত্ত্বেও অনমনীয় থাকেন, এমনকি প্যাটেলকেও পক্ষে আনেন।[১৮৬]

গান্ধীর প্রথম নীতিগত আপত্তি—কংগ্রেস জাতীয়তাবাদী প্রতিষ্ঠান, অতএব মুসলিম নেবে, দ্বিতীয় আপত্তি—কোয়ালিশন সরকার গঠনের কথা ছিল না।

অন্য দিকে জিন্না জানান কিছুতেই তিনি কোনো জাতীয়তাবাদী (অর্থাৎ অ-লীগী) মুসলমানকে মেনে নেবেন না।[১৮৭]

ওয়াভেল জিন্নার চিঠির যে উত্তর দিলেন (২০ জুন), তাতে দু'টি ব্যাপারে অযৌক্তিক পক্ষপাতিত্ব দেখান হল—(১) ৪ জন সংখ্যালঘু সদস্যের কোন পদ শূন্য হলে তিনি স্থানপূরণের আগে উভয় দলের পরামর্শ নেবেন। অর্থাৎ যদি কংগ্রেসী তফসিলী সদস্যের স্থান শূন্য হয় তা পূরণ করতে হলে জিন্নার সম্মতি চাই। দ্বিতীয়ত সদস্য সংখ্যার সাম্প্রদায়িক অনুপাত দুই দলের সম্মতি ছাড়া পরিবর্তন করা যাবে না। অর্থাৎ কংগ্রেস তার কোটা থেকে কোনো মুসলমান নিতে পারবে না।[১৮৮] জিন্নার উদ্দেশ্য পরিষ্কার—তিনি কংগ্রেসকে বর্ণহিন্দু প্রতিষ্ঠান বলে প্রমাণ করতে চান। এর ফলে খিড়কীর দরজা দিয়ে সমতা ফিরে আসবে। লীগের অধিকাংশ সদস্য আপত্তি জানালে কোনো সাম্প্রদায়িক ইস্যুর সমাধান করা চলবে না। জিন্না সংখ্যালঘু (যত বড়ই হোক) সম্প্রদায়ের নেতা হয়েও সরকারের ওপর ভিটো পাবেন। কি করে বড়লাট এমন চিঠি লিখলেন বোঝা শক্ত নয় প্রথম থেকেই তিনি লীগ ও জিন্নার প্রতি ঝুঁকেছেন।

এই ২০ জুনের চিঠি কিভাবে জানি খবরের কাগজে বেরিয়ে গেল। ২১ জুন তার প্রতিলিপি পাঠানো হল কংগ্রেসে। আঘাতের ওপর লবণের ছিটের মত ওয়াভেল আজাদকে সরে দাঁড়াতে অনুরোধ জানালেন।[১৮৯] (ওয়ার্কিং কমিটির অজ্ঞাতে আজাদ বড়লাটকে জানান কংগ্রেস তালিকায় মুসলিম নাম থাকবে না।[১৯০]) ক্রিপস্ ও পেথিক-লরেন্সের এ

চিঠিতে আপত্তি ছিল কিন্তু ওয়াভেলকে মদৎ দেন অ্যালেকজাণ্ডার।[১৯১]

ওয়াভেলের চিঠি এমন প্রতিক্রিয়া সৃষ্টি করল যা গান্ধী এত দিন পারেননি। ২২ জুন আজাদ ছাড়া সমস্ত ওয়ার্কিং কমিটি ১৬ জুনের প্রস্তাব প্রত্যাখ্যান করল। আবার গান্ধী ও প্যাটেলের দ্বারস্থ হলেন পেথিক-লরেন্স ২৩ জুন। প্যাটেল জানালেন, সিমলা বৈঠকের চেয়েও অবস্থা গুরুতর। ঐদিন মিশন আজাদ, নেহরু, প্যাটেল ও প্রসাদের সঙ্গে দেখা করলেন এবং বোঝাপড়ার সুবিধার্থ কংগ্রেসকে কোন মুসলমান মনোনয়ন না করতে বললেন। বিকেলে গান্ধীর নির্দেশে ওয়ার্কিং কমিটি আগেব দিনের প্রত্যাখ্যান প্রস্তাব অনুমোদন করল।

ওয়াভেলেব মতে, এই সময় ক্রিপস্ (সুধীর ঘোষেব মাধ্যমে) কংগ্রেসকে বোঝালেন ১৬ জুনের ঘোষণার শর্ত—অন্তর্বর্তী সরকারে ঢুকতে হলে ১৬ মে-ব প্রস্তাব মেনে নিতে হবে। কংগ্রেস যদি ১৬ মে-র প্রস্তাব না মেনে নেয তবে পবে সবকারে ঢুকবার পথ থাকবে না, কিন্তু লীগ অনায়াসে সরকার গঠন কবতে পাববে। মোটেব ওপব নতুন কবে বিষযটা ভাবা হবে। ২৪ জুন ক্রিপস্ বললেন, অন্তর্বর্তী সবকাব প্রত্যাখ্যান করলেও কংগ্রেস ১৬ মে-ব ঘোষণা মেনে নেবে। বডলাটেব মন্তব্য I am afraid that I would not put it past Cripps to have suggested to Congress in one of his many talks that they would put themselves in a better tactical position if they did so." পেথিক-লরেন্স নাকি ঐ দিন সকালে গান্ধী ও প্যাটেলকে বলেন—১৬ মে-ব ঘোষণা মেনে নিলে তাঁবা লীগেব চাল বানচাল কবতে পাববেন। অ্যালেকজাণ্ডার সব শুনে বললেন, কংগ্রেসেব ১৬ মে-ব ঘোষণা গ্রহণ আন্তবিক নয। শুধু কাগজে কলমে আবদ্ধ। ওয়াভেল অবশ্যই তাতে সায় দিলেন। ২৪ জুন সন্ধ্যায গান্ধী আবাব এলেন। গণপবিষদেব প্রার্থীদের নাকি এক দলিলে স্বাক্ষব কবতে বলা হচ্ছে যে তাঁরা ১৯ ধাবাব পঞ্চম উপধারা (সেকশনে প্রাদেশিক জোট বাঁধাব নীতি) মেনে নিচ্ছেন। গান্ধী এ বিষয়ে ঘোব আপত্তি তুললেন। মিশন গান্ধীকে ধোঁকা দেবার চেষ্টা করলে ওযাভেল আপত্তি জানান—কিন্তু তাঁকে নীরব থাকতে বলা হয়।[১৯২] তিনি এর প্রতিবাদে মিশনকে এক চিঠি লেখেন। তাতে তিনি প্রশ্ন তুলেছেন, মিশন তো এই নির্দেশ লাটদেব দিযেছেন, এখন অস্বীকার কবাব অর্থ কি? "It seems to me therefore that the reassurance given to Mr. Gandhi last night may subsequently lead to an accusation of 'bad faith on our part..." হয তাঁকে না জানিযে নীতি পবিবর্তন কবা হয়েছে, না হয গান্ধীকে স্তোকবাক্য বলা হচ্ছে। তা ছাড়া আজাদেব ২৫ জুনেব চিঠিতে পবিষ্কাব যে কংগ্রেস ওয়ার্কিং কমিটি ২৫ জুনেব প্রস্তাবে ১৬ মে-র ঘোষণা ১৯ (৫) উপধারাব নিজস্ব ব্যাখ্যাসহ মেনে নিচ্ছে। সেটাও কি ঠিক হচ্ছে? সেকশান গঠিত হযে গ্রুপিং নিযে সিদ্ধান্ত নেবার আগেই কি প্রদেশরা বাইবে থাকাব সিদ্ধান্ত নিতে পারে? ব্যাপারটা তো শুধু আইনগত নয়, দু পক্ষের বোঝাপড়ার ভিত্তিতে রচিত। অতএব দেশ ত্যাগ কবাব পূর্বে এ বিষয়ে মিশনের ব্যাখ্যা কি পরিষ্কার বলে দেওযা উচিত।[১৯৩] ওযাভেল মনে কবেন, "We have in fact been out-manoeuvred by the Congress." এই পবিস্থিতিতে জিন্নাকে অ-লীগ মুসলিমের ব্যাপারে রাজি করানোব প্রশ্নই ওঠে না। তাঁব মনে হয এই সুবিধা দিলে কংগ্রেস আরো সুবিধা চাইবে। আর লীগকে একা একা শাসন পরিষদ গঠন করতে দেওয়া যাবে না (কারণ কংগ্রেস ইতিমধ্যে ১৬ মে-র ঘোষণা মেনেছে)। কংগ্রেসের সঙ্গে তাদের শর্তে লীগকে সহযোগিতা করতে বলাও অসাধুতা হবে। তৃতীয় বিকল্প—এক

অস্থায়ী এবং আমলাতান্ত্রিক সরকার গঠন। অত্যন্ত দুঃখের সঙ্গে ওয়াভেল বলছেন, ভারতে শেষ কোয়ালিশন সরকার গঠনের সম্ভাবনা তিরোহিত হয়েছে।

২৫ জুন কংগ্রেসের দীর্ঘমেয়াদী ঘোষণা গ্রহণকে তিনি বলছেন—"a dishonest acceptance ; but so cleverly worded that it had to be regarded as an acceptance."[১৯৪] কিন্তু কংগ্রেস স্পষ্ট করে ১৯ ধারাব V উপধারার নিজস্ব ব্যাখ্যা সহ ঘোষণা গ্রহণ করেছিল। তাকে dishonest আখ্যা বলা যায় কি করে? আবার ওয়াভেলের পক্ষপাতিত্ব কাজ কবছিল। ২৫ জুন জিন্না তাঁর কথারই প্রতিধ্বনি তুললেন। (১) সেকশান মেনে না নেওয়ার অর্থ ১৬ মে-র ঘোষণা প্রত্যাখ্যান করা। তা হলে ১৬ জুনের ঘোষণা অনুসারে সরকারে ঢুকবাব অধিকার কংগ্রেসের নেই। (২) কংগ্রেস ১৬ জুনের ঘোষণাও প্রত্যাখ্যান কবেছে। অতএব তার অষ্টম অনুচ্ছেদ অনুযায়ী অন্তর্বর্তী সরকার শুধু লীগই গঠন কবতে পারবে।

ওয়াভেল আজাদকে জানালেন, উভয় সম্প্রদায়ে মতৈক্য ব্যতীত সেকশানের ব্যাপারে কোনো পরিবর্তন করা যাবে না।[১৯৫] কংগ্রেস উত্তব দিল—জিন্নাও কি প্রসন্ন মনে ও পূর্ণরূপে ১৬ মে-র ঘোষণা মেনে নিয়েছেন? তা হলে লীগেব প্রস্তাবে কেন বলা হয়েছে, "The attainment of the goal of a complete sovereign Pakistan still remains the unalterable goal of the Muslims in India." কেন লীগ বলছে তারা সহযোগিতা কববে "in the hope that it would ultimately result in the establishment of complete sovereign Pakistan"? তা ছাড়া সংবিধান রচনার সময় যে কোন মুহূর্তে লীগ আপন নীতি সংশোধন কবার অধিকার রেখেছে, এমন কি গণপরিষদ বর্জন কবার ভযও দেখিযেছে। এই কি ১৬ই মে-ব ঘোষণাব আন্তরিক গ্রহণ?

অ্যালেকজাণ্ডারেব ডাযেরি থেকে জানা যায জিন্নার মেজাজ ছিল খুব কড়া। তিনি মিশনের বিরুদ্ধে পক্ষপাতিত্বের অভিযোগ তোলেন, দাবি করেন কংগ্রেসকে বাদ দিযে সরকার গঠন করতে হবে। মিশনেব ওপব চাপ সৃষ্টি করতে ধুরন্ধব এই আইনজ্ঞ লীগ কাউন্সিলকে দিযে ১৬ই জুনেব ঘোষণা গ্রহণ করিয়ে নেন। উদ্দেশ্য অনুচবদের দেখানো—তাঁর প্রতি অন্যায় করা হয়েছে।

জুনের শেষে পবিস্থিতি দাঁড়াল এইরূপ। কংগ্রেস দীর্ঘমেয়াদী (১৬ মে) ব্যবস্থা মেনে নিয়েছে কিন্তু স্বল্পমেয়াদী (১৬ জুন) ব্যবস্থা প্রত্যাখ্যান করেছে আব লীগ উভয ব্যবস্থাই গ্রহণ করেছে।

২৬ জুন মিশন ঘোষণা করল—উভয় পক্ষের সম্মতিতে গণপবিষদ নির্বাচন ও সংবিধান রচনা শুরু হবে কিন্তু অন্তর্বর্তী সরকার বিষয়ে মতদ্বৈধ থাকায এক অস্থায়ী কার্যবাহী (Caretaker) সরকারের বেশি কিছু করা সম্ভব নয়। আর জে মুর যাই বলুন, মিশন অন্তরে অন্তরে জানতেন দীর্ঘমেয়াদী ব্যবস্থার ব্যাপারে সত্যকার ঐকমত্য হয়নি, যা হয়েছে তা illusion মাত্র। আর ১৬ জুনের অষ্টম অনুচ্ছেদে যাই থাকুক, জিন্না যতই চটুন,[১৯৬ক] কংগ্রেসকে বাদ দিয়ে কোন অন্তর্বর্তী সরকার গড়া যাবে না। ওয়াভেলের হাতে এক 'রুগ্ণ শিশু' (গণপরিষদ) ও 'মৃতজাত শিশু' (অন্তর্বর্তী সরকার)-র ভার দিয়ে দেশে রওনা হল মিশন ২৯ জুন।

১৯৪৬-এর মার্চ থেকে জুনেব ঘটনাবলীর সারাংশ বিশ্লেষণ করে নিজের পক্ষে ওয়াভেল যে সওয়াল তৈরি করেছেন তা অবশ্য পাঠ্য।[১৯৭] প্রধানমন্ত্রী অ্যাটলি তা পুরো মেনে নিতে

পারেননি। তাঁর এক পত্রে জানা যায়—রাজনৈতিক আলোচনা ও দর কষাকষিতে যে ধরনের অভিজ্ঞতা ও বিচক্ষণতা প্রয়োজন তা এই জাত সৈন্যাধ্যক্ষের কাছে আশা করা ভুল হয়েছিল।[১৯৮] এমনই অ্যাটলিব ভাষায় ওয়াভেল ছিলেন "a curious silent bird." গান্ধীর মত বা জিন্নার মত ঝানু এবং আইনজ্ঞ রাজনৈতিক নেতাদেব সঙ্গে পাল্লা দেবাব জন্য যে মানসিক নমনীয়তা দরকার তাঁর তা ছিল না। অন্য দিকে তাঁব ছিল আপন পদ সম্বন্ধে এক ধরনের অহমিকা। বাব বার তিনি বলতেন—"আমি শুধু নামমাত্র বড়লাট হতে চাই না।" অ্যাটলির উল্লিখিত চিঠিব জবাবে তিনি লেখেন, "সরকাব যদি সেনানীকে না করে কোনো কূটনীতিককে বড়লাট বানাতে চান, আমাব আপত্তি নেই।" অ্যাটলি তাঁব কথা শুনেছিলেন—কয়েক মাসের মধ্যেই মাউণ্টব্যাটেনকে ওযাভেলেব উত্তরাধিকারী করে।[১৯৮ক]

কিন্তু অহমিকার চেয়েও যেটা বেশি বেদনাদাযক তা হল গান্ধী সম্বন্ধে তাঁব বিদ্বেষ আব লীগের প্রতি পক্ষপাতিত্ব। ডায়েরিতে, চিঠিপত্রে, কথাবার্তায গান্ধী সম্বন্ধে যে সব বিশেষণ তিনি প্রয়োগ করেছেন তার মধ্যে বযেছে'sanctimonious', 'malignant', 'malevolent', 'double-tongued' ইত্যাদি। এর পেছনে কাজ কবছিল ১৯৪২-এর ক্রিপস্ দৌত্যকালে ও পরে 'ভাবত ছাড়ো' আন্দোলনে গান্ধীব ভূমিকা। কোনো সৈন্যাধ্যক্ষ (১৯৪২-এ ওয়াভেল C-in-C.) চান না বহিরাগত চবম বিপদের মুহূর্তে অন্তর্ঘাতি মাথাচাড়া দেয়। যদিও গান্ধী বার বাব বলেছেন জাপানীদেব আগমনে তিনি উল্লসিত নন বা তাদেব আহ্বান জানাচ্ছেন না, এমনকি, প্রয়োজনে, জাপানী অভিযান অহিংস উপাযে তিনি প্রতিরোধ করবেন, তবু ওয়াভেল কংগ্রেস কর্মীদেব হিংসাত্মক কার্যকলাপেব পরিপ্রেক্ষিতে তা স্তোকবাক্য ছাড়া কিছুই মনে করেননি। উল্লিখিত সারাংশে তিনি লিখছেন, "for G. (Gandhi) non-violence is a political weapon far more than a creed."[১৯৯] টেলিগ্রাফেব তাব কাটা, রেল লাইন উপড়ে ফেলা, থানা দখল, সৈন্য ও পুলিশ হত্যা যিনি প্রকাশ্যে নিন্দা করেননি তাঁব অহিংসার চবিত্র কি ? গান্ধীব দূত—সুধীর ঘোষ-কে তিনি বলতেন "snake in the grass." ক্রিপস্ ও পেথিক-লবেন্স গান্ধীব সঙ্গে শ্রদ্ধার সঙ্গে কথা বলছেন, বারংবার দেখা কবছেন—এসব ছিল তাঁব কাছে অসহ্য, অবিবেচনা, এমনকি লীগের প্রতি বিশ্বাসঘাতকতা। গান্ধী, তাঁব মতে, এক ধূর্ত ব্যবহারজীবী যিনি দর কষাকষিতে মনোমত মূল্য আদায কবেও আরো দাম কমাতে চান। ১৬ মে-ব ঘোষণায় ১৫ ও ১৯ ধাবার বৈপবীত্য তুলে ধবে, ১৬ জুনেব ঘোষণাব parity-রূপ অবিচারের বিরুদ্ধে ওয়ার্কিং কমিটিকে উত্তেজিত কবে গান্ধী ক্যাবিনেট মিশনের কাজ ভণ্ডুল কবে দেন। তিনিই 'real wrecker'। শুধু হিন্দুরাজ প্রতিষ্ঠাই তাঁর উদ্দেশ্য। বাজনীতির সঙ্গে প্রার্থনা মেশালেও তাঁর মধ্যে সন্তসুলভ কোন গুণ ছিল না। "He is an exceedingly shrewd, obstinate, domineering, double-tongued, single-minded politician ; and there is little true saintlines in him." ঠিক এই কথাই ত্রিশের দশকে বলে গেছেন উইলিংডন।

অন্যদিকে আজাদ—সৎ কিন্তু দুর্বল ; নেহরু— আন্তরিক, সুশিক্ষিত ও ব্যক্তিগতভাবে সাহসী কিন্তু না আছে তাঁব ভারসাম্য, না রাজনৈতিক সাহস ; তুলনায় প্যাটেলকে বলিষ্ঠ চরিত্রের নেতা বলে মনে হয়, তাঁব সঙ্গে কাজ করা যায। তিনি প্রয়োজনে গান্ধীর বিরুদ্ধে কথা বলতে পারেন, আর কেউ নয়। জিন্না কংগ্রেসীদেব তুলনায় ঢের বেশি সোজা, নিজের অবস্থান তিনি বদলান না। "শাসনতান্ত্রিক পথ নিলে খুব মূল্যবান, উগ্রপন্থা নিলে-দুর্ধর্ষ।"

তবে তিনিও দর কষাকষিতে কম যান না।"[২০০] **"I have much sympathy with Jinnah, who is straight, more positive and more sincere than most of the Congress leaders."**

ভালকথা—কিন্তু ক্রিপস্ মিশন ও ক্যাবিনেট মিশনের দৌত্যকালে ওয়াভেলের নিজের ভূমিকা কি ছিল ? ১৯৪২ সালে লিনলিথগোর সঙ্গে হাত মিলিয়ে তিনিও কি সমাধানে বাগড়া দেননি ? তিনি যদি সিমলা বৈঠককালে জিন্নাকে বাদ দিয়ে আলোচনা চালাতেন, তাহলে জিন্না কি পরে যোগ দিতে বাধ্য হতেন না ? জিন্নার অবস্থা তখন সঙ্গীন। তাঁরই ভাষায়—**"I am at the end of my tether," "I ask you not to wreck the League."**[২০১] তাঁকে এ অবস্থা থেকে তুলল কে ? ওয়াভেল ভালোভাবেই জানতেন জিন্না মুসলিমদের **'sole spokesman'** ছিলেন না। বাংলায় হক তাঁকে পাত্তা দিতেন না, নাজিমুদ্দিনের আমলে তাঁর প্রভাব বাড়লেও হাশেম ও সুরাবর্দিকে তাঁর অনুগত বলা চলে না। সীমান্ত তাঁকে প্রত্যাখ্যান করেছিল। পঞ্জাবে খিজির ভীত হলেও তাঁকে মদত যোগাচ্ছিলেন ছোটলাট, হিন্দু ও শিখরা। এই পরিস্থিতিতে কেন তিনি তুললেন অন্তর্বর্তী সরকারে বর্ণহিন্দু-মুসলিম সমতা ও পরে কংগ্রেস-লীগ সমতার প্রশ্ন ? কেন জিন্না সব মুসলমান মন্ত্রী মনোনয়ন করবেন ? জাতীয়তাবাদী মুসলিম ও পঞ্জাবের ইউনিয়ানিস্টরা কি মুসলমান নয় ? কোন অধিকারে জিন্না কংগ্রেসী কোটায় তফসিলী ঢোকাবেন এবং শেষে সেই তফসিলীর মনোনয়নে নাক গলাবেন ? বস্তুত শাসন পরিষদ গঠনের ব্যাপারে ওয়াভেল জিন্নাকে ভিটো দিতে চাইলেন। আজাদকে বারবার সরে দাঁড়াতে বলতে তাঁর দ্বিধা হল না। আজাদ অত্যন্ত ভদ্রলোক ছিলেন, অত্যন্ত শান্তিপ্রিয় ছিলেন, সত্যকার মিটমাট চেয়েছিলেন, তাই কংগ্রেস ওয়ার্কিং কমিটিকে না জানিয়ে সরে দাঁড়াতে রাজিও হয়েছিলেন। গান্ধী রুখে না দাঁড়ালে তাই হত। কিন্তু তাতে কি দ্বিজাতিতত্ত্ব পেছনের দরজা দিয়ে প্রবেশ করত না ? কোথায় থাকত সম্প্রদায় নির্বিশেষে কংগ্রেসের জাতীয়তাবাদী নেতৃত্বের দাবি ? ওয়াভেল জ্ঞানপাপী। নিজেই স্বীকার করেছেন—**"I think I was wrong to begin with the 5 : 5 : 2 formula, also not to press Jinnah more strongly about a Congress Muslim from the very start."**[২০১] জিন্না তাঁর ২০ জুনের চিঠি ফাঁস করে দেওয়ার অবশ্যম্ভাবী পরিণাম—কংগ্রেস ওয়ার্কিং কমিটির ২২ জুনের প্রস্তাব। সত্যিকার **'wrecker'** কে ?

এ কথা সত্য প্রথমে ১৬ মে-র ঘোষণা প্রত্যাখ্যান করে পরে, ক্রিপস্ ও পেথিক-লরেন্সের পরামর্শে, তা গ্রহণ করে কংগ্রেস। তা নইলে ১৬ জুনের অষ্টম অনুচ্ছেদানুযায়ী সরকারে প্রবেশ করা যেত না। কিন্তু এই গ্রহণকে ওয়াভেল **'insincere'** বলেন কি করে ? গ্রুপিং সম্বন্ধে আপন মনোভাব কি গান্ধী, কি কংগ্রেস, কোনও দিন গোপন রাখেনি। বারবার বলেছে—১৫ ধারা অনুসারে তা ঐচ্ছিক এবং গণপরিষদ বসলে প্রদেশসমূহ নিজ নিজ ইচ্ছামত চলতে পারে। ১৫ ও ১৯ ধারার অসঙ্গতি কি কংগ্রেসের অপরাধ ? হয় এটা মিশনের অনবধানতার ফল, না হয় চাল। গান্ধী ছাড়া কারুর চোখে তা ধরা পড়েনি। কিন্তু সেই ক্ষুরধার আইনজ্ঞের যুক্তি কি গালাগালি দিলেই খণ্ডন করা যায় ? ওয়াভেলই বারবার জিন্নাকে (cue) কিউ দিয়ে, সুরে সুর মিলিয়ে, বলেছেন— গ্রুপিং আবশ্যিক। এটা কি লীগের প্রতি পক্ষপাতিত্ব নয় ? তিনি কি বোঝেননি লীগ গ্রুপিংকে পাকিস্তানের প্রথম সোপানরূপে ব্যবহার করবে ? তিনি জানতেন, জিন্নাও ১৬ মে-র ঘোষণা বিনা শর্তে গ্রহণ করেননি। যে পাকিস্তান (বৃহৎ ও ক্ষুদ্র) এড়াবার জন্য মিশনের এত

আয়োজন, লীগ কি তাকেই পাকিস্তান লক্ষ্যের উপায় বলে গ্রহণ করেনি ? প্রকাশ্যে প্রচাব করেনি ?

আসলে তাঁর মাথায় breakdown plan ঘুরছে—'পাকিস্তান' অবচেতন মনে গ্রহণ করেছেন তিনি। হিন্দুভারত থেকে পশ্চাদপসরণ করে সেখানেই তিনি সাম্রাজ্যের শেষ ঘাঁটি গাড়তে চেয়েছিলেন।

অন্তর্বর্তী সরকারের ব্যাপাবে তাঁর ক্ষমতা কি হবে সে সম্বন্ধে নেহরু, প্যাটেল, আজাদ, গান্ধীর সুস্পষ্ট ব্যাখ্যার দাবি কোনদিন তিনি মেটাননি। কেন ? ১৯৪৫ সালে তো বিশ্বযুদ্ধ শেষ হয়েছিল। ভারতকে ডোমিনিয়ান ও কাউন্সিলকে ক্যাবিনেটেব মর্যাদা দিলে কি ক্ষতি হত ? আসলে ওয়াভেল তাঁব তুরুপের তাস (ভিটো) হাবাতে বাজি ছিলেন না। সন্দেহ হয়, অন্তর্বর্তী সরকার গঠন করতে আদৌ তিনি বাজি ছিলেন কিনা। অন্তত কংগ্রেসকে বাদ দিতে পারলে খুশি হতেন। ১৬ জুনেব ঘোষণার অষ্টম অনুচ্ছেদ যে জিন্নাকে খুশি করার জন্য—নিজেই তিনি তা স্বীকার কবেছেন। কিন্তু শুধু লীগকে নিয়ে সরকাব গডবাব ইচ্ছা থাকলেও সাহস ছিল না তাঁর। ক্যাবিনেট তাতে রাজিও হত না। কেয়াব টেকাবতো তাঁর অনুগত দাস হবে। ওয়াভেলেব মত দর্পিত সৈন্যাধ্যক্ষেব কাছে সেই সবচেযে ভালো সমাধান মনে হযেছিল। কিছুদিন তো এভাবে গেল। সমস্ত দৃষ্টিভঙ্গিব মধ্যে এই ad-hocism নিন্দনীয় কিন্তু তার পেছনে বযেছে তাঁব চবম ক্ষমতাপ্রিযতা। ১৯৪২-এ এই বীরপুরুষ গণবিদ্রোহ ব্যর্থ করেছেন; R.I.N. ও R.A.F বিদ্রোহ দমন কবেছেন ১৯৪৬-এ। তিনি কি কংগ্রেসের মোকাবিলা কবতে পাববেন না ?"[২০২] এ আস্ফালন করুণা জাগায। একই চিঠিতে তিনি বলছেন, "the services are tired and discouraged...the loyalty of the Police and the Indian army problemetical." তাহলে কি কবে তিনি আপন অহমিকাব অচলাযতন বক্ষা কবতেন ?

॥ ৮ ॥

কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি ও ফবোয়ার্ড ব্লকেব চাপ সত্ত্বেও জুলাই-এব প্রথম সপ্তাহে বোম্বাইতে A.I.C.C. ক্যাবিনেট মিশনেব দীর্ঘমেযাদী পবিকল্পনা গ্রহণ কবেছিল। তবু কংগ্রেসের বিরাগ ফুটে ওঠে নতুন সভাপতি জওহবলাল নেহরুব ভাষণে। ৭ই জুলাই তিনি বলেন, "We are not bound by a single thing except that we have decided to go into the Constituent Assembly,"[২০৩] গণপরিষদেব সার্বভৌমতা, কার্যপদ্ধতি ও সিদ্ধান্ত নিয়ে ব্রিটেন কোন আপত্তি তুলতে পাবে না। ১০ই জুলাই এক প্রেস সাক্ষাৎকারে তিনি বলেন, "We agreed to go into the Constituent Assembly... We agreed to certain procedures for going into it. But we are absolutely free to act." কংগ্রেস গণপবিষদে যাবে—"Completely unfettered by agreements and face to meet all situations as they arise." সেকশন 'এ' গ্রুপিং মানবে না, সীমান্ত আপত্তি জানালে গ্রুপ 'বি' ভেঙে পড়বে, আসামও সম্ভবত বাংলাব সঙ্গে জোট বাঁধবে না।[২০৩ক]

মৌলানা আজাদ তাঁর আত্মজীবনী—'ইন্ডিযা উইনস ফ্রীডম'-এ উক্ত প্রেস বিবৃতিব

কঠোর সমালোচনা করেছেন, এমনকি তিনি নিজে সভাপতি না থেকে নেহরুকে সভাপতির পদ দেবার জন্য অনুশোচনাও করেছেন। " I acted according to my best judgement but the way things have shaped since then has made me realise that this was perhaps the greatest blunder of my political life."... তাঁর প্যাটেলকে সমর্থন না কবা ভুল হয়েছে। প্যাটেল সভাপতি হলে ক্যাবিনেট মিশন পরিকল্পনা কার্যকব হত, ভারত ভাগ হত না। "He (Patel) would never have committed the mistake of Jawaharlal which gave Mr. Jinnah the opportunity of sabotaging the plan."[২০৪]

মৌলানাব কথা মেনে নিতে পারছি না। প্রথমত কংগ্রেসেব সভাপতি নির্বাচনে তাঁর কতটুকু হাত ছিল। প্যাটেল এবং কৃপালনি দাঁড়াতে চেয়েছিলেন। কিন্তু গান্ধীর হস্তক্ষেপে নেহরুব নির্বাচন স্থিব হয ও ৯ই মে কৃপালনি জানান তিনি ও প্যাটেল সরে দাঁড়িয়েছেন। দ্বিতীযত নেহরুর ভাষণ ও বিবৃতি দুর্ভাগ্যজনক হতে পারে কিন্তু একেবাবে নিজস্ব প্রতিক্রিয়া নয়। আজাদেব বিশ্লেষণে—অনিচ্ছা সত্ত্বেও জিন্না ১৬ মে-র ঘোষণা মেনে নিয়েছিলেন.। তাঁর সমালোচকরা বলছিলেন, এই যদি ঘটবে তবে স্বাধীন ঐস্লামিক রাষ্ট্র নিযে জিন্না এতদিন গলাবাজি করলেন কেন ? জিন্না বেশ অস্বস্তিবোধ কবছিলেন, এমন সময নেহরুর ভাষণ ও বিবৃতি বোমা ফাটাল। জিন্না পশ্চাদপসরণেব এমন সুযোগ হাতছাড়া করলেন না। কংগ্রেস সভাপতি কি না বলছেন—গণপবিষদেব সংখ্যাগবিষ্ঠ দল পবিকল্পনা ঢেলে সাজতে পাবে ? সংখ্যালঘুবা (মুসলমানরা) তবে হিন্দুদেব হাতেব মুঠোয় চলে যাবে ? আসলে এ ধবনেব কথা ১৬ মে-র ঘোষণা বর্জনেব সামিল এবং ১৬ জুনের ঘোষণামত বড়লাটের উচিত কংগ্রেসকে বাদ দিযে লীগ ও অন্যান্যদের নিযে সবকাব গঠন।

শুধু আজাদ নয, প্যাটেলও সমালোচনা করেছিলেন এবং অনেক কড়া ভাষায। তিনি বলেছিলেন এটা নেহরুর 'Emotional insanity'ব লক্ষণ।[২০৫] গান্ধী পর্যন্ত বলেন, "আমাদেব ঘোষণাব সীমাব মধ্যে চলতে হবে।"[২০৬] প্যাটেল, গান্ধী, আজাদ প্রত্যেকেরই মনে হযেছিল জিন্নারূপ মনসাব সামনে নেহরু অযথা ধুনোর গন্ধ দিচ্ছেন। কংগ্রেসের মনে যতই আপত্তি থাকুক, তা এই সঙ্কটময মুহূর্তে চিৎকাব করে বলা রাজনীতি নয়।

কিন্তু এটা কি সত্যি 'আবেগেব উন্মত্ততা' ? আমাব মনে হয—দীর্ঘদিনেব কংগ্রেসী ভাবনা এবং বামপন্থী সোশ্যালিস্টদেব খুশি রাখাব চেষ্টাব ফলশ্রুতি এটা। নেহরুব ওয়ার্কিং কমিটিতে অন্তত পাঁচ জন বামপন্থী ছিলেন—শরৎ বসু, রফি কিদোয়াই, কমলাদেবী চট্টোপাধ্যায়,আর এস পটবর্ধন ও মৃদুলা সাবাভাই। তাঁবা তো বোম্বাই এ আই সি সি-তে ১৬ মে-র ঘোষণাব প্রতিবাদ করেছিলেন। গান্ধীও কি বারংবার একই কথা বলেননি ? স্মবণ করুন তাঁর ৮ মে-ব মন্তব্য, ১৭ মে-র 'হবিজন' পত্রিকাব প্রবন্ধ, ১৮ মে-ব ক্রিপস্‌কে প্রশ্ন, ১৯ মে ভাবতসচিবকে লেখা চিঠি। আজাদ আগে যাই বলুন, গান্ধীব তীব্র প্রতিক্রিয়া দেখে তিনিও সুর বদলে ছিলেন। ২০ মে-র আজাদের চিঠি 'হরিজন' প্রবন্ধেব প্রতিধ্বনিমাত্র। গান্ধীই প্রথম ঘোষণাব ১৫ ও ১৯ ধারার স্ববিরোধিতা দেখান—১৫ ধারায় প্রদেশেব স্বাধীনতা স্বীকৃত, আবাব ১৯ ধারায় তাদের সেকশনে প্রবেশ আবশ্যিক। এখন যদি, লীগেব ব্যাখ্যানুসারে, সেকশন সাধারণ মেজরিটির ভিত্তিতে গ্রুপিং ব্যাপারে সিদ্ধান্ত নেয় তবে কি তা প্রাদেশিক স্বাধীনতাকে ক্ষুণ্ণ করবে না ? এই সাধাবণ সংখ্যাগরিষ্ঠতা (simple majority) দ্বারা সিদ্ধান্ত নেবার দাবি গোপনে মেনে নিয়েছেন মিশন—জিন্নাকে খুশি করার জন্য। কিন্তু কংগ্রেস তো মেনে নেয়নি।

এছাড়াও রয়েছে ২৫ জুনের ওয়ার্কিং কমিটির প্রস্তাব। বস্তুত ক্রিপস্ ও পেথিক-লরেন্স মন্ত্রণা না দিলে কংগ্রেস দীর্ঘমেয়াদী পরিকল্পনা কোনদিনই নিত না। নেওয়ার সময় কংগ্রেসেব যে সব মানসিক বাধা (mental reservations) ছিল তাও পরিষ্কাব বলা হয়েছিল। গ্রুপিং-এর আবশ্যিকতার বিষয়ে আপত্তি তাব অন্যতম। এই জন্যই ওয়াভেল ও অ্যালেকজান্ডাব কংগ্রেসেব দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণকে 'dishonest','insincere' আখ্যা দিযেছিলেন। উত্তরে কংগ্রেস জানিয়েছিল—লীগের গ্রহণও আন্তরিক নয়।[২০৭] বোম্বাই এ আই সি সি জুলাইতে ওয়ার্কিং কমিটির মতই সমর্থন করেছিল। তাহলে, সভাপতির ১০ই জুলাই-এব প্রেস বিবৃতির এত নিন্দা কবা হচ্ছে কেন? নেহরু আজাদের মন্তব্যের প্রতিবাদে অনেক পরে বলেছিলেন, ঘটনা পবম্পরাকে ঐতিহাসিক শক্তিব ক্রিয়া বলে না দেখে ব্যক্তিগত ভুলত্রুটিব ফল বলে দেখা ঠিক নয়।[২০৮]

জওহরলালের ৭ ও ১০ জুলাই-এর মাত্র দুটি বিবৃতিই কি মিশনের ব্যর্থতা ও দেশভাগের জন্য দায়ী? নিরাসক্ত ঐতিহাসিক বলবেন, কখনই তা নয়। জিন্না আগেই ঠিক করেছিলেন আবশ্যিক গ্রুপিং ও শাসনপবিষদে সব মুসলিম সদস্যের মনোনয়নেব একচেটিযা ক্ষমতা না পেলে তিনি পিছু হটবেন।[২০৯] বড়লাটেব একতবফা প্রতিশ্রুতি তাঁকে ১৬ জুনের ঘোষণা গ্রহণ করতে প্রণোদিত করে। পেথিক-লবেন্স ও ক্রিপসেব সঙ্গে গান্ধীব দেখা শোনা চলতে দেখে তাঁব মনে সন্দেহের উদ্রেক হয। ওয়াভেল উদ্বিগ্ন হন জিন্না তাঁকে বিশ্বাসঘাতক ভাববেন বলে। জিন্না অ্যাটলিকে ৬ই জুলাই (কংগ্রেস সভাপতিরূপে নেহরুব ভাষণেব একদিন আগে) লেখেন, মুসলিমদের মূল্যে কংগ্রেসেব কাছে আত্মসমর্পণ কবে সরকাব মুসলিমদের বক্তপাতের দিকে এগিযে দিচ্ছেন। মনে রাখতে হবে এই চিঠি জিন্নাব প্রত্যক্ষ সংগ্রাম (direct action)-এব হুমকির পূর্বাভাস। ৭ই ও ১০ জুলাই-এব নেহরুব শিথিল কথাবার্তা লীগেব মনে আশঙ্কা জাগাল—তবে কি তিনটি বিষযেব বাইবেও ক্ষমতা চাইবে কংগ্রেসশাসিত যুনিয়ান কেন্দ্র? আন্তঃ প্রাদেশিক কলহে নাক গলাবে? লীগেব (মুসলিম) শিল্পপতি পৃষ্ঠপোষকবা টাটা, ডালমিয়া, বিড়লাব প্রভুত্ব মেনে নেবে? ১২ জুলাই ব্রিটিশ সরকারের কাছে জিন্না আবেদন জানালেন কংগ্রেসের ১৬ মে ঘোষণা মেকি, তাব মুখোশ খুলে দেওয়া হোক। ১৮ই জুলাই পেথিক-লবেন্স ও ক্রিপস্ পার্লামেন্টে বললেন, গণপরিষদেব সদস্যবা গৃহীত শর্তেব বাইরে যেতে পাবে না। কিন্তু পেথিক-লরেন্সেব উত্তর কিছু ধোঁয়াটে রয়ে গেল। গণপবিষদের ক্ষমতা সম্বন্ধে কোন "সোজা, নির্দিষ্ট, স্পষ্ট" উত্তব দিতে নারাজ হলেন তিনি।[২১১] সন্দিগ্ধ লীগ কাউন্সিল (২৯ জুলাই) ১৬ মে ঘোষণায় তাদের সম্মতি প্রত্যাহার করল। প্রস্তাব নিল—এখুনি 'স্বাধীন সার্বভৌম পাকিস্তান বাষ্ট্রে'ব কম কিছু পেলে তারা ছাডবে না—সময় এসেছে "to resort to Direct Action to achieve Pakistan." লীগ কাউন্সিল ওযার্কিং কমিটিকে প্রত্যক্ষ সংগ্রামেব একটা ছক তৈরি করতে নির্দেশ দিল।[২১২]

তবু আমাদেব মনে বাখতে হবে জিন্না দলেব চাপেব কাছে আপন নেতৃত্বেব স্বাধীনতা পুবো বিসর্জন দিলেন না। ওযার্কিং কমিটিকে বলা হল—"to organize the Muslims for the coming struggle as and when necessary." তাছাডা প্রত্যক্ষ সংগ্রামের কোনো বিস্তৃত ব্যাখ্যা তিনি দিলেন না (পাকিস্তান-এরও দেননি)। আয়েষা জালাল মন্তব্য করেছেন, "Direct action, the 'pistol' pointed at Congress in response to its 'threat to launch mass civil disobedience' was played as a metaphor, not proposed as a fact."[২১৪] এটা তিনি করতে বাধ্য

হলেন। যদি না করতেন, তবে, সিন্ধুর মুখ্যমন্ত্রীর মতে, তিনি ক্ষমতাচ্যুত হতেন।[২১৫] এইভাবে বামপন্থীদের চাপে নেহরু ও উগ্রদক্ষিণপন্থীদের চাপে জিন্না সর্বনাশের দিকে এগিয়ে চললেন। ৩১ জুলাই জিন্না বড়লাটকে বলেছিলেন, অন্তর্বর্তী সরকারে তাঁরা আসছেন না কারণ কংগ্রেসকে অন্যায়ভাবে মদত দেওয়া হচ্ছে। ওয়াভেল অবশ্য 'প্রত্যক্ষ সংগ্রামে'র হুমকিতে ভয় পাননি, ব্রিটিশ সরকারকে চাপ দিয়ে আবশ্যিক গ্রুপিং ব্যাপারে প্রতিশ্রুতি পাবার একটা চাল বলে মনে করেছিলেন। অর্থাৎ নেহরুর ১০ জুলাই-এর চালে জিন্নার পালটা চাল।[২১৬] কিন্তু কি ব্রিটেন কি কংগ্রেস জিন্নাকে তুষ্ট করার জন্য এগিয়ে এল না। তখন ওয়াভেলের মাথায় এক বুদ্ধি এল। যদি কংগ্রেসকে সরকারে আনা যায় তবে দায়িত্ববোধ তাকে সুবুদ্ধি দিতে পারে, তারা কম্যুনিস্ট ও সোশ্যালিস্টদের বাড়াবাড়ি দমিয়ে রাখতে পারে। তাঁর কাছে খবর আসছিল প্যাটেল ও দক্ষিণপন্থীরা অন্তর্বর্তী সরকারে ঢুকতে আগ্রহী, এমনকি তাতে ঝগড়া পড়লে ওয়ার্কিং কমিটি ছেড়ে দেবেন প্যাটেল। প্যাটেলের মনে হয়েছিল, সরকার না গড়লে নৈরাজ্য ঠেকানো যাবে না।[২১৭] ওয়াভেল লিখছেন, প্যাটেল নেহরুকে প্রকাশ্য চ্যালেঞ্জ জানাচ্ছেন।[২১৮]

৬ই আগস্ট ওয়াভেল নেহরুকে সরকার গঠনের আহ্বান জানালেন। ৮ই আগস্ট তিনি জিন্নাকে পরামর্শ দিলেন কংগ্রেসের ডাক এলে সাড়া দিতে। জিন্নাকে রাজি করাতে ওয়ার্কিং কমিটি (ওয়ার্ধা) ১০ আগস্ট প্রস্তাব নিল যে সব বিতর্কিত বিষয়ে ব্যাখ্যার জন্য ফেডারেল কোর্টে আবেদন করা চলবে। গণপরিষদ সার্বভৌম এ দাবিও কিছুটা জোলো করা হল। ১৫ই আগস্ট নেহরু-জিন্না সাক্ষাৎকারে নেহরু জানালেন, উভয়পক্ষের সম্মতি বিনা গণপরিষদে কোনো সাম্প্রদায়িক প্রশ্নের সমাধান হবে না, মতানৈক্য ফেডারেল কোর্টে তোলা যাবে, আর 'প্রদেশরা চাইলে' কংগ্রেস গ্রুপিং-এও বাধা দেবে না। সরকারে লীগের জন্য পাঁচটি আসন সংরক্ষিত থাকবে, তবে কংগ্রেস তার কোটা থেকে মুসলিম মনোনয়ন করতে পারবে। এর চেয়ে বেশি সুবিধা দেওয়া কংগ্রেসের পক্ষে সম্ভব ছিল না। কিন্তু জিন্না বিচলিত হলেন না বরং আবদার ধরলেন—ছয় মাস সব ব্যবস্থা পিছিয়ে দেওয়া হোক।[২১৯] তদুপরি লীগ ১৬ই আগস্টকে 'প্রত্যক্ষ সংগ্রাম দিবস' ঘোষণা করল।

কুরুক্ষেত্রের প্রথম পর্ব অনুষ্ঠিত হল কলকাতায়। পরে তা ছড়িয়ে পড়ল নোয়াখালি ও বিহারে। বাংলায় সাম্প্রদায়িক সংঘর্ষের প্রমাণ উনিশ শতক থেকে মেলে। বিংশ শতাব্দীর গোড়ায় (১৯০৬-৭) মৈমনসিংহে এর বীভৎস প্রকাশ ঘটে বিলাতীবর্জন কেন্দ্র করে। এ বিষয়ে বিস্তৃত আলোচনা করেছেন সুরঞ্জন দাশ তাঁর Communal Riots in Bengal 1905-1947 শীর্ষক অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের গবেষণাপত্রে (১৯৮৭)। তার পূর্বে বর্তমান লেখক ও অধ্যাপক সুমিত সরকার ঢাকা বিভাগের কমিশনার ন্যাথান, ল্য মেজুরিয়ের (Le Mesurier)ও অন্যান্য সরকারী রিপোর্ট থেকে দেখিয়েছেন যে সাম্প্রদায়িকতার দুটি স্তর ছিল—একটি উচ্চবর্গীয় (elitist), অন্যটি নিম্নবর্গীয়। পূর্ববঙ্গের হিন্দু জমিদার, আমলা ও মহাজনদের শোষণ এবং অত্যাচার ওই অঞ্চলের সাম্প্রদায়িক উত্তেজনার জন্য অনেকটা দায়ী ছিল। তার সঙ্গে যোগ দিয়েছিল খাদ্যমূল্যবৃদ্ধি, মহামারীর প্রকোপ ইত্যাদি। কার্জনের বঙ্গভঙ্গের ফলে ওপরতলার হিন্দু ও মুসলিম ভদ্রলোকদের মধ্যে রাজনৈতিক ক্ষমতা নিয়ে বিরোধ নতুন এক মাত্রা যোগ করল এর সঙ্গে। মুসলিমদের অবিসংবাদী নেতা ছিলেন ঢাকার নবাব।

নামী সংবাদপত্র, পুস্তিকা ও বক্তৃতা মারফত উত্তেজনা ছড়িয়ে পড়ছিল। 'সন্ধ্যা' ও 'বন্দেমাতরম্'-এর মত কাগজ, 'নবাব সাহেবের সুবিচার' ও 'লাল ইস্তাহার' এর মত পুস্তিকা

মুল্লাদের বক্তৃতা—সরকারী দলিলে উল্লিখিত। ফুলপুর দাঙ্গার পেছনে মুল্লারা মৌলবাদী প্রেরণা জুগিয়েছিল। পক্ষে স্থানীয় নেতৃত্ব দিচ্ছিল পাটচাষে সদ্য বড়লোক মুসলিম জোতদার এবং তাদের সমর্থন করছিল মুসলিম প্রজা ও খাতক, অনেক ক্ষেত্রে বিহারী ও ইউ· পি থেকে আগত মুসলমান। হিন্দু পক্ষে ছিল জমিদারের নায়েব, বরকন্দাজ, স্বদেশী ছাত্রের দল। নেতৃত্ব অনেক ক্ষেত্রে গৌরীপুর, রামগোপালপুর, নাটোরের মত বড় জমিদারীর নায়েব এবং উকিল শ্রেণীর হাতে। হিন্দুপ্রতিমা, কাছারী, হাট, মহাজনের গদী'র ওপর হামলা দিয়ে সংঘর্ষ শুরু। ধোবা, তাঁতি, গোয়ালার মত নিম্নশ্রেণীর হিন্দুও বাদ যায়নি। হিন্দু মহিলাদের ওপর অত্যাচার-এর কথা স্বীকার করেছেন ক্লার্ক ও ল্য মেজুরিয়ের। হিন্দুদের ধারণা হয়েছিল পুলিশ এবং সরকাবের নীচু আমলা থেকে লাট—ফুলার পর্যন্ত সবাই তাদের বিরুদ্ধে। কথাটা উড়িয়ে দেবার নয়। তবে কি হিন্দু কি মুসলিম ভদ্রলোক বেশি বাড়াবাড়ি হতে দিতে রাজি ছিলেন না। তাঁরা নীচুতলার মানুষদের চাকরি ও এম এল এ পদের লড়াইতে কামানের খাদ্য হিসাবে ব্যবহার করেছিলেন। সাম্প্রদায়িক সম্প্রীতি স্থাপনের জন্য রবীন্দ্রনাথ 'ব্যাধি ও তাহার প্রতীকাব' প্রভৃতি প্রবন্ধে যে সব সদুপদেশ দিয়েছিলেন কেউ তা গ্রাহ্য কবেনি।[২২০]

পার্থ চট্টোপাধ্যায়ের মতে পূর্ববঙ্গেব (সাধারণত মুসলমান) কৃষক সমাজ পশ্চিমবঙ্গের তুলনায় অনেক বেশি অবিভক্ত (undiffrentiated) হলেও উত্তর, পূর্ব ও মধ্যবঙ্গে একটা মুসলিম জোতদার শ্রেণী গডে উঠছিল। খুলনাব উপকূলাঞ্চলেব আবাদকাবী প্রজা বেশ সম্পন্ন ছিল। নোয়াখালির মুসলিম কৃষকেবা হাওলাদাব, তালুকদাব এমনকি জমিদার বলে পরিগণিত হত। ত্রিপুরায় ব্যাপারীব কাজে টাকা কবে অনেকে মালিক পদবাচ্য হয়েছিল। দিনাজপুরে মুসলিম জোতদারবা ছিল সমাজেব মাথা। অনেকেই এদের মধ্যে চাষেব কাজও করত। অন্য দিকে ঢাকা ও ফবিদপুবে খুব কম মধ্যস্বত্বাধিকাবীব দেখা মিলত। পূর্ববঙ্গের জমিদাররা আসত মুখ্যত উচ্চবর্ণের হিন্দু (প্রায বারেন্দ্র ব্রাহ্মণ) থেকে। পাট চাষের এলাকায় মাড়োযারী মহাজন ও সাহা মহাজন গ্রাম্য দাদনেব ব্যবসায় একটা বড়ো ভূমিকা নিত। বেঙ্গল প্রভিন্সিয়াল ব্যাঙ্কিং এনকোযাবি কমিটিব ১৯২৯-৩০ রিপোর্টে দেখি জমিদার, পেশাদাব, এমনকি মধ্যবিত্ত বিধবারাও মহাজন বনে গেছেন।

এই শতকের বিশের দশকে পূর্ববাংলার হিন্দু জমিদাববা অনেকেই শহবে বসবাস করতেন। হিন্দু অধিবাসীব সংখ্যাও গ্রামাঞ্চলের তুলনায বেশি। এদের অনেকেই যুক্ত ছিল পাইকারী ও খুঁচরো ব্যবসায়ে। স্বভাবতই তাই মুসলিম শহরবাসী ও গ্রামাঞ্চলাগত মুসলিম চাষীদেব সঙ্গে এদের সংঘর্ষ লেগে যেত। দুর্গাপূজা (বিশেষত বিসর্জন) উপলক্ষে মসজিদের সামনে বাদ্যোদ্যম, সংকীর্তন, জন্মাষ্টমীর মিছিল অনেক দাঙ্গার অব্যবহিত কাবণ। অন্য দিকে কোরবানি ছাড়াও হিন্দুনারী ধর্ষণেব জন্য মুসলমানবা হিন্দুদের বিশেষ বিরাগভাজন হয়। এ সব বিষয়ে উভয়পক্ষের মধ্যে একটা কনভেনশান গডে তোলার চেষ্টা করে সরকার। মনোমালিন্য বাধত প্রথা ভাঙা হলে। হিন্দুরা জবাব দিত হরতাল ও মুসলিম গাড়োয়ান, সহিস, মিস্ত্রি, বাজনাদার ইত্যাদি বর্জন করে। এটা আবাব দরিদ্র মুসলমানদের রুজি রোজগারের সমস্যা তীব্রতর করত। আর্থিক বৈষম্যের জন্য মাৎসর্য ও হীনমন্যতাব সঙ্গে যোগ দিয়েছিল বেকারীর আশঙ্কা।

মুসলমানরা বুঝতে পারছিল যে আপন সাম্প্রদাযিক সত্তা উপলব্ধি করতে গেলে তার একটা সম্পত্তিগত ভিত্তি চাই। ফজলল হকের কৃষক প্রজা পার্টি এব্যাপাবে বড়ো ভূমিকা নিল। ১৯২৮ সালে হক বাংলা আইন পরিষদে প্রজাস্বত্ব আইনের যে সংশোধনী বিল পাশ

করালেন তাতে দখলদার রায়তী স্বত্বের ক্ষেত্র বিস্তৃত করা হল। এই স্বত্ব হস্তান্তর কালে মালিককে দিতে হবে ২০% সেলামি ও প্রথম কিনে নেবার অধিকার (right of preemption)। আইন পরিষদের মুসলিম ব্লক (এমনকি স্যার আবদার রহিম ও খাজা নাজিমুদ্দিন) অধীনস্থ রায়তের পক্ষে ও জমিদারের বিপক্ষে ভোট দেয়। স্বরাজ্যব্লকের ভোট পড়েছিল জমিদারের পক্ষে। মৈমনসিংহের মহারাজা ও চাকদিঘীর, নাড়াজোলের বা উত্তরপাড়ার জমিদার এমনটি করতে পারেন, কিন্তু চিত্তরঞ্জন দাশের তথাকথিত শিষ্যের দল (অনেক বড় আইন ব্যবসায়ী ও ব্যবসাদার) কি করে এ কাজ করলেন বলা মুশকিল। কাঁথিতে এই নিয়ে দেশবন্ধু-শিষ্য বীরেন্দ্রনাথ শাসমল ও প্রমথনাথ বন্দ্যোপাধ্যায়ের যে বিতর্ক হয়েছিল তাতে বোঝা যায় হিন্দুরা প্রজাস্বত্ব আইনের ব্যাপারে প্রচণ্ড দ্বিধাগ্রস্ত। এ সব কাণ্ড দেখে আবুল মনসুর আহমদ বলছেন, "কি মুসলিম স্বার্থ, কি প্রজাস্বার্থ কোন বিষয়ে আর কংগ্রেসের ওপর নির্ভর করা যায় না।" বাংলার হিন্দু সেদিন অজ্ঞাতে দেশভাগের পক্ষেই ভোট দিয়েছিলেন।[২২১] ১৯৩০-এ ঢাকার দাঙ্গার বৃত্তান্ত মিলবে রিপোর্ট অব দ্য ঢাকা এনকোয়ারি কমিটি ১৯৩০-এ। ১৯৩০-এর দশকে যে সব দাঙ্গা হয় তার বিবরণ পাওয়া যাবে রিচার্ড ল্যাম্বার্টের পেনসিলভেনিয়া বিশ্ববিদ্যালয়ে প্রদত্ত 'Hindu-Muslim Riots' শীর্ষক থিসিসে।

কলকাতার নেতৃত্ব (আবদার রহিম, আবদুল মোমেন, মশারফ হোসেন)-কে চ্যালেঞ্জ করে ফজলল হক পার্টির সভাপতি হলেন ১৯৩৫-এ। তখন প্রজাদের দুঃখ আরো বেড়েছে বিশ্বমান্দ্যের ফলে। আজিজুল হক The Man Behind the Plough গ্রন্থে যে পরিসংখ্যান দিচ্ছেন তাতে দেখা যাচ্ছে দখলদাবী বায়তী স্বত্ব হস্তান্তর বদলে ছিল নিম্নরূপে :[২২২]

সারণী-১

| বৎসর | হস্তান্তর সংখ্যা |
|---|---|
| ১৮৮১-৮২ | ২৫,৪৪৮ |
| ১৯১৩ | ২৫০,০০০ |
| ১৯২৩ | ৩১৪,০০০ |
| ১৯২৯ | ৮৫,৩৬১ |
| ১৯৩০ | ১৫২,৬৩৯ |
| ১৯৩১ | ১৭৬,২৪৯ |
| ১৯৩২ | ১৮৮,৭৩৭ |
| ১৯৩৩ | ১৯২,৮৯২ |
| ১৯৩৪ | ২৩৫,১৪৭ |
| ১৯৩৫ | ২৬১,২৯৭ |
| ১৯৩৭ | ২৯৫,৩৭১ |

বিনয়ভূষণ চৌধুরীর পরিসংখ্যান (রেজিস্ট্রেশন ডিপার্টমেন্টের দলিল মতে)-এ দেখা যায়[২২৩]

| সারণী-২ | | |
|---|---|---|
| বৎসর | দখলদারী স্বত্ব বিক্রয় | দখলদারী স্বত্ব বন্ধকী |
| ১৯৩০ | ১,২৯,১৮৪ | ৫,১০,৯৭৪ |
| ১৯৩১ | ১,০৫,৭০১ | ৩,৭৬,৪২২ |
| ১৯৩২ | ১,১৪,৬১৯ | ৩,৩৮,৯৪৫ |
| ১৯৩৩ | ১,২০,৪৯২ | ৩,১৩,৪৩১ |
| ১৯৩৪ | ১,৪৭,৬১৯ | ৩,৪৯,৪০০ |
| ১৯৩৫ | ১,৬০,৩৪১ | ৩,৫৭,২৯৭ |
| ১৯৩৬ | ১,৭২,৯৫৬ | ৩,৫২,৪৬৯ |
| ১৯৩৭ | ১,৬৪,৮১৯ | ৩,০২,৫২৯ |

ক্রমবর্ধমান ঋণেব চাপ যে জমি বিক্রয়ের অন্যতম কাবণ তা বুঝতে অসুবিধা হয় না। মান্দ্যের ফলে শস্যের দাম পড়ে যায়, তাই জমি আর বন্ধকযোগ্য ছিল না।[২২৪] জমি কিনছিল সাধারণত ব্যাপারী ও মহাজনেবা (অনেক ক্ষেত্রে এক)। তাবা অধিকতর খাজনায় বিক্রেতা চাষ করার অধিকার দিচ্ছিল।[২২৫] এ সব রুখতে ১৯৩২-এ বেঙ্গল মানিলেন্ডার্স বিল ও ১৯৩৫-এ বেঙ্গল অ্যাগ্রিকালচাবাল ডেটারস বিল আনা হয। বিশেষ কাজ হয়নি। হিন্দু ভদ্রলোকের প্রতিবাদ তাদেব বিরুদ্ধে জনমত নিয়ে যায।

১৯৩৮ সালে বঙ্গীয় প্রজাস্বত্ব আইন আবার সংশোধন করতে হল। ১৯২৮ সালেব সংশোধনীতে মালিকদের যে সেলামি ও প্রথম কেনাব অধিকাব দেওযা হয়েছিল তা প্রত্যাহৃত হল। সার্টিফিকেট দ্বাবা খাজনা আদায় বন্ধ করা হল। ১৯২৮-এব পূর্বে বা পবে যে সব অধীনস্থ প্রজা দখলি স্বত্ব অর্জন করেছিল তাদেব পুরো স্বত্ব দেওযা হল। অনাদাযী খাজনার ওপর সুদের হাব ১২$\frac{১}{২}$% থেকে কমিয়ে ৬$\frac{১}{৪}$% কবা হল। খাজনা বৃদ্ধির যে সব সুযোগ ১৯২৮-এ দেওয়া হয়েছিল তা দশ বছবেব জন্য মুলতুবি বাখা হল। কৃষকদের জমি ভাগ করার অধিকারও দেওয়া হল।[২২৬]

এতেও কৃষক প্রজা পার্টির অনেকের আশা পূর্ণ হয়নি। হক গ্রামে গ্রামে ঋণসালিশী বোর্ড গঠন করলেন; ১৯৪০ সালে The Agricultural Debtors (Second Amd.) Act পাশ করলেন। ওই সালেই Bengal Money-lenders Act পাশ হল এবং বন্ধকী ঋণের সুদ ৬% ও বন্ধকহীন ঋণের সুদ ৮%-এ বেঁধে দেওয়া হল। কিন্তু যুদ্ধের ফলে যে খাদ্যমূল্যবৃদ্ধি, বেকারী প্রভৃতি দেখা দিল তাই বচনা করল ১৯৪১-এর সাম্প্রদায়িক দাঙ্গার পটভূমিকা।[২২৬ক] ঢাকা, বাখরগঞ্জ, খুলনা ও চট্টগ্রামে মৃতের সংখ্যা দাঁড়াল বহু শত। নারায়ণগঞ্জের রায়পুরা ও শিবপুর থানার ভীত হিন্দুরা পালিয়ে গেল। সবসুদ্ধ ৮১ গ্রাম ও ১৫৭২৪ জন ব্যক্তি এর শিকার হয়, প্রায় ৭০০ বাড়ি পোড়ে।[২২৭] মৌলভী মুল্লাদের ভূমিকা স্পষ্ট। 'হক সাহেব কি জয়', 'নবাব সাহেব কি জয়'—ধ্বনির সঙ্গে শোনা গেল 'পাকিস্তান জিন্দাবাদ'। তবে তখনও পাকিস্তান রাজনৈতিক দাবি হিসাবে প্রতিষ্ঠিত হয়নি। মুরাপাড়ার জমিদার ও পাল-সাহা মহাজনদের শোষণ একটা বড় কারণ ছিল রায়পুরা ও শিবপুর এলাকার দাঙ্গার।

ভাগ্যের কথা, ত্রিপুরার অধিকাংশ মানুষ সুবুদ্ধি দেখায়। নোয়াখালির সাংসদরা

অসাম্প্রদায়িক পণ নিয়েছিলেন। ১৯৪১ সালেব হক যে প্রোগ্রেসিভ কোয়ালিশন দল করলেন তার অন্যতম উদ্দেশ্য ছিল হিন্দু-মুসলিম প্রীতি। কিন্তু হকের সঙ্গে হিন্দু মহাসভার শ্যামাপ্রসাদ যোগ দেওয়ায় পূর্ববঙ্গে অনুকূল প্রতিক্রিয়া সৃষ্টি হয়নি। আবুল মনসুর আহমদ বলছেন, শরৎ বসুকে তারা বিশ্বাস করলেও শ্যামাপ্রসাদকে নয়। কিন্তু শরৎ বসুকে জাপানীদের সঙ্গে ষড়যন্ত্রের অভিযোগে গ্রেফতার করা হলে শ্যামাপ্রসাদ হিন্দুদের মুখপাত্র হলেন। ১৯৪২-এর শেষে তিনি পদত্যাগ করায় কিছু মুসলমান ক্ষুব্ধ হন। হারবার্টের চাতুরীর ফলে নাজিমুদ্দিন যখন ১৯৪৩-এব এপ্রিলে মুখ্যমন্ত্রী হলেন, তখন আবার জমিদার-বিরোধী সাম্প্রদায়িক জিগির উঠল। মধ্যে ঘটে গেছে বন্যা ও ভয়াবহ দুর্ভিক্ষ। পূর্ববঙ্গে (এবং মেদিনীপুরেও) কৃষকরা আবার জমি হারাতে থাকে।[২২৭ক] সবচেয়ে দুর্গত এলাকা হল ঢাকার নারায়ণগঞ্জ, মুন্সীগঞ্জ, মানিকগঞ্জ ; ফবিদপুরের গোয়ালন্দ, ফরিদপুর, মাদারীপুর ; ত্রিপুরার ব্রাহ্মণবেড়িয়া, কুমিল্লা, চাঁদপুর ; নোয়াখালিব নোয়াখালি ও ফেনি। যাদের জমি ২ একরের কম, তারাই বেশি জমি বেচেছিল।

১৯৪৩ থেকে ১৯৪৬-এর মধ্যে কৃষক প্রজা সমিতির স্থানীয় নেতাবা লীগে ঢুকতে লাগল।[২২৮]

আবুল হাশেমও ব্যতিক্রম নন।[২২৮ক] আবুল মনসুর আহমেদ ১৯৪৫-এর ২৩ নভেম্বরেব মিল্লাত-এ লিখলেন, লীগই এখন কৃষক প্রজা আন্দোলনের অগ্রগামী দল। পাকিস্তানের রাজনৈতিক ব্যাখ্যা জোরদার হল—যেন তা শুধু মুসলিম স্বাতন্ত্র্য অর্জন নয়, মুসলিম জনসাধারণের আর্থিক আকাঙ্ক্ষারও অঙ্গীকাব। আরও দেখা গেল—যেখানে প্রত্যেক য়ুনিয়ানে লীগের শাখা, সেখানে কংগ্রেস প্রায় নিশ্চিহ্ন। লীগ সব প্রতিদ্বন্দ্বীকে 'কৌমি গদ্দর' (national traitors) আখ্যা দিতে লাগল। তারা হিন্দুদেব চর, তাদের বিশ্বাস করা যায় না। সুভাষের শিষ্য আস্রফাউদ্দিন চৌধুরী পাঁচ বছর জেলে কাটিয়ে ত্রিপুরায় পদার্পণ কবে যে দৃশ্য দেখেছিলেন তার বর্ণনা পাই 'রাজদ্রোহী' গ্রন্থে। জাতীয়তাবাদী মুসলিম ও কংগ্রেসপক্ষীয় কৃষক প্রজাদের মিটিং ভেঙে দেওয়া হতে লাগল এবং অনেক ক্ষেত্রে স্থানীয় সরকারী কর্মচারী মদত দিল।

১৯৪৫/৪৬-এ যে নির্বাচন হল তাতে একদিকে লীগ, অন্যদিকে কংগ্রেস সমর্থিত হকের অধীনস্থ 'বেঙ্গল ন্যাশনালিস্ট মুসলিম পার্লামেন্টারী পার্টি'। জামিয়াৎ থেকে মৌলানা হুসেন আহ্‌মেদ মদ্‌নিকে ত্রিপুরায় পাকিস্তানের বিরুদ্ধে, জাতীয়তাবাদের পক্ষে, বক্তৃতা দিতে ডাকা হল। মারামারি হয়ে গেল উভয় দলে। নোয়াখালি ও ত্রিপুরায় অলীগ কৃষক সমিতির নেতারা ভোটে হারলেন।[২২৯] প্রাদেশিক আইনসভাব নির্বাচনে লীগ ১২৩টি মুসলিম আসনের ১১৩টি দখল করল। হকের দল ৮৭টি আসনে লড়ে পেল মাত্র পাঁচটি (দুটিতে হক স্বয়ং)। মুসলিম লীগ পেল ২,০১৩,০০০ মুসলিম ভোট, প্রতিপক্ষ—২,৩২,১৩৪।[২৩০] কংগ্রেস সুরাবর্দির সঙ্গে কোয়ালিশন করতে রাজি না হওয়ায় বাংলা হিন্দু-মুসলিম সম্প্রদায়ে বিভক্ত হয়ে গেল।[২৩১] কি মফস্বলের কি কলকাতার সাম্প্রদায়িক বিদ্বেষ আর রোখা গেল না। জলপাইগুড়ি ও দিনাজপুরের তেভাগা আন্দোলন (১৯৩৯-৪০) ও পরবর্তীকালের (১৯৪৬-৪৭) বৃহত্তর তেভাগা আন্দোলন (উত্তরবঙ্গের সাথে ২৪ পরগনা জড়িত হয়) মুসলিম জোতদারদের মনে বেশ ভীতির সঞ্চার করে।[২৩১ক] গারো অঞ্চলে হাজং উপজাতিরাও নগদ খাজনার আন্দোলন করছিল। আন্দোলনের নেতৃত্ব দেন কম্যুনিস্ট পার্টি। কৃষকদের নেতা ছোট মুসলিম চাষী ও আধিয়াররা হলেও মাঝারি, ছোট মুসলিম জোতদার ও বড় মুসলিম চাষীদের দৃষ্টিতে কম্যুনিস্টও হিন্দু সমার্থক হয়ে

দাঁড়ায়। যদিও কম্যুনিস্ট নেতারা 'জান দেব তবু ধান দেব না' জিগির তুলেও মুসলিম বর্গাদারদের খেপাতে দ্বিধাবোধ করছিলেন, তবু অনেকের ধারণা হয় পশ্চিমবঙ্গ (অর্থাৎ হিন্দু) থেকে আলাদা হয়ে যেতে পারলে শ্রেণী স্বার্থ বাঁচবে। সুবার্বর্দি মন্ত্রিসভা আনীত বর্গাদার বিলে (Bargadars Temporary Regulation Bill, কলিকাতা গেজেট, ২২ জানুয়ারি ১৯৪৭) পশ্চিমবঙ্গের জমিদার, জোতদারদের ভয় হয়—আন্দোলনটা যেভাবে উত্তরবঙ্গ থেকে দক্ষিণ ২৪ পরগনা ও মেদিনীপুরের তমলুক/নন্দীগ্রামে ছড়িয়ে পড়ছে, দেশভাগই যোগ্য সমাধান। হিন্দু উকিল, অধ্যাপক, চাকুরে, বুদ্ধিজীবীদের অনেকেই সে কথা ভাবছিলেন।

১৯৪৬-এর কলকাতার দাঙ্গার পেছনেও একটা ইতিহাস আছে। ব্রুমফিল্ড ১৯১৮ সালের দাঙ্গার বিশ্লেষণে দেখিয়েছেন এর পেছনে ছিল পঞ্জাবী—হাবিব সা, মাদ্রাজী—কালামি ও বিহারী—ফজলুর রহমান। কলকাতার উর্দুভাষী মুসলিম ব্যবসায়ী, ছোট কারিগর, মিলশ্রমিকদের মধ্যে এদের যথেষ্ট প্রভাব ছিল। অতিবৃষ্টির ফলে শস্যহানি, বস্ত্রের অত্যাধিক মূল্য, ইনফ্লুয়েঞ্জা মহামারী একটা আতঙ্ক সৃষ্টি করেছিল। ইডিওলজির দিক থেকে কাজ করছিল খিলাফৎ আন্দোলন। দুর্গাপুজো ও বকর-ঈদের এককালীনতা এদের সুযোগ দেয়। মুসলিম প্রেস ১৯১৭ সালের বিহারের দাঙ্গার ভয়াবহ সব স্মৃতি রোমন্থন করে উত্তেজনা ছড়ায়। হাতের কাছেই লক্ষ্য ছিল—মাড়োয়ারী ব্যবসায়ী, যারা কাপড়ের দাম বাড়িয়ে রেখেছে আর গোহত্যার সব থেকে জোর প্রতিবাদ জানায়। বড়বাজার এলাকায় হিন্দু-মুসলিমরা পাশাপাশি থাকায় বিদ্বেষটা প্রবলতর হয়। আত্মরক্ষার্থ মাড়োয়ারীরা লাঠিয়াল আনলে তাতে ইন্ধন পড়ে। ইন্ডিয়ান ডেইলি নিউজ-এ মহম্মদ সম্বন্ধে অশোভন লেখা তাকে দাবানলে পরিণত করে। মাড়োয়ারী বাড়ি থেকে গুলি চললে দাঙ্গা শুরু হয়। সৈন্য নামাতে হয়। কিন্তু তার আগেই মাড়োয়ারী গদিলুঠ, অগ্নিসংযোগ, হত্যা ঘটে গেছে।

ব্রুমফিল্ডের মতে এটা সাধারণ সাম্প্রদায়িক দাঙ্গা নয়—"The organisations through which they worked were political, and they played upon political as well as communal grievances" মুসলিমরা বুঝতে পারে অন্যান্য রাজনৈতিক প্রতিবাদ ব্যর্থ হলে তারা হিংসার পথে ক্রোধ ও ক্ষোভ প্রকাশ করার শক্তি ধরে। এবং হিংসার পথ নিলেই কি সরকার কি হিন্দুরা সে দিকে দৃষ্টি দিতে বাধ্য হবে। হিংসা হবে "an effective mode of political action."[২৫২]

সন্দেহ নেই দাঙ্গা মুসলিমদের হাতে নতুন এক রাজনৈতিক তলোয়ার হল। কিন্তু এ তলোয়ারের দু দিকে ধার। দাঙ্গা বাধান কঠিন নয় কিন্তু মারমুখী জনতাকে নিয়ন্ত্রণে রাখা কঠিন। কলকাতার মত বহুজন অধ্যুষিত (ঘিঞ্জি) শহরে ছোট ছোট গলি, মহল্লায়, বস্তিতে উভয় সম্প্রদায়ের সহবাস; বিদেশী, বেকার, সমাজবিরোধী ব্যক্তির আধিক্য ও হিন্দু-মুসলিমের ধন-সম্পত্তির বৈষম্য যে কোন সময় বিস্ফোরণের কারণ হতে পারে।

এই ঘটনার পুনরাবৃত্তি ঘটল ১৯২৬ সালে। স্যার আবদার রহিম-এর কার্যকাল ১৯২৫-এ শেষ হওয়ামাত্র তিনি আপন রাজনৈতিক প্রভুত্ব কায়েম রাখার জন্য সাম্প্রদায়িক বিদ্বেষের ঘুঁটি চাললেন। লীগের আলিগড় অধিবেশনে তিনি বললেন, মুসলিম অধিকার রক্ষার জন্য সংগঠিত সংগ্রামের সময় এসেছে। হিন্দুরা ব্রিটিশ ও মুসলিম উভয়ের শত্রু। ব্রিটিশরা মুসলিম দাবি মেনে নিলে চিরদিনের জন্য মুসলিম বন্ধুত্ব পাবে। তাঁর প্রথম কাজ হল উপনির্বাচনে কাউন্সিলে ঢুকে নির্বাচনী বিধান সংশোধন, যাতে সংখ্যানুপাতে সদস্যসংখ্যা নির্ধারিত হয়। বিধান পরিষদের সভাপতি যতীন্দ্রমোহন সেনগুপ্তের আপত্তি নাকচ করে

দিলে স্বরাজ্যদল সভাকক্ষ ত্যাগ করে। রহিমের সংশোধনী পাশ হয়। এতেও খুশি না হয়ে তিনি মুসলিম সংবাদ মাধ্যমে বিদ্বেষ ছড়ান এবং মফস্বলে প্রচাবক পাঠান। এই বারুদের স্তূপে আগুন পড়ল ১৯২৬-এর ২ এপ্রিল। ওইদিন পুলিশের অনুমতি নিয়ে ও পুলিশরক্ষাকাবী সহ ব্যান্ড বাজাতে বাজাতে আর্য সমাজের এক মিছিল কর্ণওয়ালিশ স্ট্রিট ধরে হ্যারিসন রোড যেতে দীনু মিঞাঁর মসজিদের কাছ বারবার যখন আসে তখন আজান পড়া হচ্ছিল। আর্যসমাজীদের বাজনা থামাতে বলা হয় কিন্তু একজন ড্রামবাদক জেদামি করে বাজাতে থাকে। তখনই শুরু হয় মিছিলের ওপর আক্রমণ। হ্যাবিসন বোডে উভয সম্প্রদাযেব মধ্যে দাঙ্গা বাধে। বেশ কিছু মন্দির ও মসজিদ ধ্বংস হয়। তারপর দু সপ্তাহ ধবে যে দাঙ্গা চলে তাতে অন্তত ৫০ জনেব মৃত্যু হয, ৭০০ জন আহত, দোকান লুট বা অগ্নিদগ্ধ হয বহু, মন্দিব মসজিদ গুরুদ্বার কিছুই বাদ যায়নি। শেষপর্যন্ত সাঁজোয়া গাড়িসহ সৈন্য নামানো হয। সবকাবী দলিলে যথেষ্ট প্রমাণ রয়েছে যে উভয সম্প্রদায়েব উসকানি, মদৎ ও প্রচার কাজ করেছিল। ১৫ই এপ্রিল মোটামুটি শান্তি ফিরে এলেও ২৪-এ কটন স্ট্রিটে এক মাতালেব হাঙ্গামা থেকে আবাব তাণ্ডব শুরু হয়। আগেব বার বিপক্ষকে বাড়িব মধ্যে থাকতে বা ঢুকতে বাধ্য কবে আগুন লাগানর কৌশল নেওয়া হযেছিল, এবার নেওয়া হল অলিতে গলিতে চোরাগোপ্তা ছুবিকাঘাতেব কৌশল। এই প্রথম বন্দুকেব ব্যবহার হল। ব্যবসায়ীরা আত্মবক্ষার্থ পশ্চিমা গুণ্ডাদের নিয়ে আসে। অন্তত ৭০ জন নিহত হয়, ৪০০ জন আহত।[২৩৩] ৯ মে শান্তি ফিরে এলেও মাঝে মাঝে বিচ্ছিন্ন আক্রমণ চলে, এমনকি বিহারেও ছড়ায়। জুলাই মাসে মসজিদেব সামনে বাদ্যোদ্যম নিয়ে আবার দশ দিন ধবে দাঙ্গা বাধে। প্রত্যক্ষদর্শী অ্যান্ড্রুজ ববীন্দ্রনাথকে লিখছেন, "Calcutta has been like an armed garrison city...Every day came fresh news of out-rages, murders, riots, and the flood of hatred ever mounting higher."[২৩৪]

ফরওয়ার্ড পত্রিকা বুঝতে পেবেছিল এটা আবদাব বহিমেব বাজনৈতিক জুয়ার অঙ্গ। ২৯ এপ্রিল তাই দুঃখ করে লিখেছিল, "How long, the public ask, will it take to ensure the safe return of Sir Abd-ur-Rahim's thirty followers at the next elections? Is not the submerging of nationalism by communalism yet complete?" হিন্দুদেব দৃঢবিশ্বাস হয যে আবদার্ব বহিমেব যোগ্য জামাতা এইচ এস সুবাবর্দি ছিলেন নাটেব গুরু। তাঁবই কথায় কলকাতাব মুসলিম নিম্নশ্রেণী উঠত, বসত। আজকালকার ভাষায় সুবাবর্দি ছিলেন তাদের 'Godfather'.

দুঃখেব কথা, কিন্তু মনস্তত্ত্বের দিক থেকে আদৌ বিস্ময়ের নয়, যে তখন থেকেই হিন্দু সাম্প্রদায়িকতাও সশস্ত্র সংগঠনেব পথ নেয। যতীন্দ্রমোহন সুবাবর্দীকে ডেপুটি মেযব পদে থাকতে দিলে আনন্দবাজার পত্রিকার মত জাতীয়তাবাদী সংবাদপত্রও তীব্র প্রতিবাদ জানায়।[২৩৫] কৃষ্ণনগব প্রাদেশিক কনফাবেন্সে চিত্তবঞ্জনের হিন্দু-মুসলিম প্যাক্ট প্রত্যাহৃত হয়। পববর্তীকালে যতীন্দ্রমোহন এই প্রস্তাব নাকচ কবলে সমগ্র হিন্দু সংবাদ মাধ্যম তাঁব বিরুদ্ধে সোচ্চার হয়ে ওঠে। প্রতিবাদে রহিমের 'মুসলমান' আর্যসমাজ ও হিন্দু মহাসভার বিরুদ্ধে মুখর।

বস্তুত বাংলায় হিন্দু মহাসভা এইসময় থেকে গুরুত্ব পেতে থাকে। নির্বাচনী প্রচাবপত্রে রহিম লিখেছিলেন, "মুসলিমভাইরা, কাব পক্ষে তোমরা ভোট দেবে—রহিমের দাস (রহিম অর্থে আল্লা) না রামের দাস?"

হিন্দু মহাসভাকে 'রামের দাস' রূপে অবতীর্ণ হতে বাধ্য কবলেন বহিম, সুরাবর্দি ও

তাঁদের পৃষ্ঠপোষক ব্রিটিশ আমলার দল। উগ্রপন্থী হিন্দু নেতাদেব মধ্যে লাজপৎ রায মারা গেলেন ১৯২৮ সালে। ১৯৩৭ সালে মালব্য নিলেন অবসব। এঁদেব স্থান নিলেন উগ্রপন্থী ভি ডি সাভারকার, গোলওয়ালকব প্রমুখ। শ্যামাপ্রসাদকে এঁদেব দলে ফেলা ঘোরতর অন্যায় হবে। তিনিই ছিলেন শেষ উদাবপন্থী হিন্দু, ফজলল হকের সঙ্গে হাত মেলাতে যাঁর কোন দ্বিধা হয়নি, কংগ্রেসের সঙ্গে তো নয়ই।

১৯৩৯ সালে বাষ্ট্রীয স্বয়ংসেবক সঙ্ঘেব গুরু গোলওয়ালকব সঙ্ঘের মতবাদ নিয়ে এক পুস্তিকা রচনা কবেন— **We Or Our Nationhood Defined.** তাতে বলা হয় সংখ্যালঘুর দাবি মেনে নিলে হিন্দু জাতীয জীবন চূর্ণবিচূর্ণ হযে যাবে। কংগ্রেসী নেতারা নির্বোধের মত আমাদেব চিরন্তন শত্রু মুসলিমদের বুকে জড়িয়ে ধবছে আব আমাদেব অস্তিত্ব বিপন্ন করছে। তাঁর উপদেশ—"**The non-Hindu peoples in Hindusthan must either adopt the Hindu culture and language, must learn to respect and hold in reverence Hindu religion, must entertain no ideas but those of glorification of the Hindu race and culture...in one word, they must cease to be foreigners, or may stay in the country, wholly subordinated to the Hindu nation, claiming nothing, deserving no privileges—far less any preferential treatment—not even citizen's rights.**"[২৩৬]

বলা বাহুল্য, সমকালীন ফাসিস্ত Race spirit-এব প্রতিফলন এতে পড়েছে। আর্যত্ব দম্ভের অপর পিঠ সেমেটিক বিদ্বেষ। জার্মেনীতে সব কিছু অশুভ ও অন্যাযেব প্রতীক যেমন ইহুদী, ভাবতে তেমনি হল মুসলমান। 'ইসলাম বিপন্ন' জিগিবেব উত্তবে তোলা হল 'হিন্দুধর্ম বিপন্ন' জিগিব।

দুর্ভাগ্য আমাদের,জাতীয়তাবাদী মুসলিমবা যেমন জিন্নাব ক্রমবর্ধমান সাম্প্রদাযিকতার সঙ্গে লড়াই কবতে পাবেননি, তেমনি উদাবপন্থী শ্যামাপ্রসাদ ও নির্মল চ্যাটার্জীবাও পাবেননি সাভাবকাব-গোলওয়ালকবদের সঙ্গে লড়তে। বাজনৈতিক সুবিধাবাদ অনেকেব কণ্ঠরোধ করে—যেমন ফজলল হকেব। তাঁব স্ববিবোধী কথা ও আচবণ এক আত্মিক সংকটেব ইতিহাস বহন কবে। তেমনি কংগ্রেসেব সাম্প্রদাযিক বাঁটোযাবা সম্পর্কে 'না গ্রহণ না বর্জন' নীতি উদাবপন্থী হিন্দু নেতাদের দুর্বল কবেছিল। মালব্য, ভাই পরমানন্দ, বামানন্দ চ্যাটার্জী ও অ্যানি তো বিরক্ত হয়েই ছিলেন অবাজনৈতিক হিন্দুবাও প্রতিবাদে মুখর হন।[২৩৬ক] রাজেন্দ্র প্রসাদ ও প্যাটেল জিন্নাব সঙ্গে আসন বণ্টন নিযে যে চুক্তি কবতে চান—মুসলমানদেব জন্য ৫১% নির্দিষ্ট আসন ও যুক্ত নির্বাচন—তা পূর্ববঙ্গের হিন্দুদের স্বার্থবিরোধী ছিল। হিন্দু মহাসভা তা নাকচ কবে দেয।[২৩৭] পূর্ববঙ্গেব হিন্দুবা উলটে মুসলমানদেব সংরক্ষিত আসন ১১৯ থেকে কমিয়ে ১১০ ও হিন্দু আসন বাড়িযে ৯০ করতে চায়। যৌথ নির্বাচনে পশ্চিমবঙ্গের হিন্দুদেব সুবিধে হলেও পূর্ববঙ্গেব হিন্দুদেব হত না। পূর্ব ও পশ্চিমের হিন্দুদের মধ্যে এই বিভেদেব জন্য ভূগোল ও ইতিহাস দাযী। অদৃষ্টের ভূমিকা নিয়েছিল মুসলিম বসতি বিস্তারেব ও হিন্দু-ধর্মান্তবকবণেব ধাবা। বিড়লাব তীক্ষ্ণ দৃষ্টিতে তা ধরা পড়েছিল।[২৩৮] দুঃখের বিষয়, বাংলাব কংগ্রেসেব দুই উপদল একত্র হয়ে প্রতিবাদ করেও কেন্দ্রীয় কংগ্রেসকে টলাতে পারেনি। জিন্না যে নবম হবেন না জানা কথা কিন্তু শবৎ বসু যখন বাংলা কংগ্রেসের নবনির্বাচিত একসিকিউটিভ কাউন্সিলেব প্রতিবাদ নেহরুকে জানালেন,[২৩৮ক] নেহরু বাঙ্গালীর উদ্বেগ উপেক্ষা করে উত্তব দিলেন, "It seemed to me

that they were gradually converting themselves in to the Nationalist party."[২৩৮খ] বল্লভভাই ছিলেন পার্লামেন্টারী বোর্ডের কর্তা। তিনি সাম্প্রদায়িক বাঁটোয়ারা বিষয়ে কেন্দ্রীয় নীতি গ্রহণের শর্তে মনোনয়ন দেওয়া হবে জানালেন।[২৩৮গ] অগত্যা মত বদলাতে বাধ্য হল বাংলা কংগ্রেস। তবু নেহরুর কাছে আবেদন করেছিলেন শরৎ বসু। কিন্তু দক্ষিণপন্থীদের দ্বারা কোণঠাসা নেহরু সাহায্য করতে পারেননি। শরৎ বসুব মনোনীত কিছু ব্যক্তির নাম কেন্দ্র নাকচ কবলে তিনি পদত্যাগ করেন। একই ভাগ্য হল তাঁর প্রতিদ্বন্দ্বী বিধান বায়ের। ক্রুদ্ধ নেহরু তাঁকে উপদেশ দিলেন, "হয় কংগ্রেসকর্মীদের গিলবার্ট ও সালিভানেব অপেরা দেখান, না হয় শীর্ষাসন করতে বলুন।"[২৩৮ঘ] এই নির্মম রসিকতা হজম করতে পারলেন না বিধানবাবুর মত কঠিন লোক। তিনিও পদত্যাগ করলেন। ১৯৩৭-এর নির্বাচনে কংগ্রেস কি করল বোঝা শক্ত নয়। তারা মোট আসনের মাত্র ২১.৬% জিতল। ২৫০-এর মধ্যে ৫৪।

**সারণী-১**

| কেন্দ্র | কংগ্রেস |
|---|---|
| সাধারণ (৪৮) | ৪৩ |
| তপসিলী | |
| সংরক্ষিত | ৬ |
| শ্রম | ৫ |
| | ৫৪ |

ফজলুল হক কংগ্রেসের সঙ্গে মিতালি করতে চাইলেন। হাইকমাণ্ড আপত্তি জানাল।[২৩৮ঙ] বাঙালী হিন্দু এক ভগবদ্দত্ত সুযোগ হারাল আর বাংলাব ঐক্যের কফিনে আর একটি পেরেক বসল।

১৯৪৬-এর নির্বাচন অন্তে সুরাবর্দি হকের মতই সংকটে পড়লেন আর কংগ্রেসের দিকে হাত বাড়ালেন। এবার শুধু মন্ত্রী সংখ্যা নিয়ে বিরোধ হল না, জিন্নাও বাদ সাধলেন। এর অবশ্যম্ভাবী ফল—সুরাবর্দির উগ্র সাম্প্রদায়িক শিবিরে যোগদান। যিনি ১৯২৬-এ শ্বশুর মহাশয়ের রাজনৈতিক প্রতিপত্তি বাড়াবাব জন্য কলকাতায় দাঙ্গা বাধিয়েছিলেন, তিনি নব-লব্ধ পৃষ্ঠপোষক জিন্নার প্রত্যক্ষ সংগ্রামেব ডাকে সাড়া দেবেন এতে বিস্মিত হবার কিছু নেই। কলকাতার নিম্নশ্রেণীর দরিদ্র বেকার মুসলমান, পশ্চিমা মুসলমান, সমাজবিরোধী মুসলমান, সরকারী পুলিশ তো তাঁর হাতে ফ্রাঙ্কেনস্টাইনের দৈত্য। ১৯৪৬-এর ১৬ই আগস্ট সেই দৈত্য কলকাতার ওপব ছেড়ে দিলেন তিনি। তাবপর তিনি বা জিন্না কেউ তাকে নিয়ন্ত্রণ করতে পারলেন না। জিন্না বুঝতেও পারেননি ১৬ই আগস্ট তিনি রুবিকন অতিক্রম করছেন। পাকিস্তান না নিয়ে আর ফেরবার উপায় নেই।

॥ ৯ ॥

কাক ডাকে
রোদে পোড়া উদ্বিগ্ন মুখের কালো শব্দ।
বাঙলায় বিহাবে গড় মুক্তেশ্বরে
বিকলাঙ্গ লাস কাঁধে
লোক চলে গোরস্থানে
কিম্বা পোডাবাব ঘাটে।
মৃত্যু হয়তো মিতালি আনে :
ভবলীলা সাঙ্গ হলে সবাই সমান—
বিহাবের হিন্দু আব নোযাখালিব মুসলমান
নোয়াখালির হিন্দু আব বিহারেব মুসলমান।

—সমর সেন, জন্মদিনে।

**"The loss of life in Calcutta riots was far greater than at the battle of Plassey." Wavell, Vicery's Journal, 3 Nov 1946**

১৬ই আগস্ট প্রত্যূষ। মানিকতলায় মুসলিম মিছিল বেবোল। মুখে তাদেব আওযাজ—"লেকর রহেঙ্গে পাকিস্তান, লড়কে লেঙ্গে পাকিস্তান।" তাবপব শুরু হল নির্বিচাব হিন্দু আক্রমণ। কি ভাবে এই দাঙ্গা লাগল ? কে বা কাবা এব জন্য দাযী ? ঠিক কত লোক এব শিকার হয় ? কি পরিমাণ সম্পত্তি নষ্ট হয় ? সবচেযে বড়ো কথা—নোয়াখালি, বিহার, পঞ্জাব, দিল্লী—এর যে শৃঙ্খল সূত্রে ধৃত প্রতিক্রিয়া দেখা দিল তা কি অনিবার্য ছিল ? এর কিছু প্রশ্ন নিরসনের জন্য স্যার প্যাট্রিক স্পেন্সেব সভাপতিত্বে এক কমিশন বসান হয কিন্তু তাঁরা কোন রিপোর্ট দাখিল করেননি। আয়েষা জালাল ঠিকই বলেছেন " **..the killings still await their historian."**

স্পেন্স নাকি ওয়াভেলকে বলেছিলেন, "হিন্দুরাই উসকানি দিয়েছে"। উত্তর কলকাতাব মুসলমানদের প্ররোচনা ব্যতিরেকে হঠাৎ আক্রমণ কবা হয়েছে।[২৩৮] ইসপাহানি জিন্নাকে জানান, শান্তিপূর্ণ মুসলিম মিছিল আক্রমণ করা থেকে দাঙ্গাব সূত্রপাত। হিন্দুবা চেয়েছিল 'পাকিস্তান' দাবির কণ্ঠরোধ করতে।[২৩৯] ছোটলাট বাবোজ কাবণ সম্বন্ধে আলোকপাত না করেই একে **"pogrom between two rival armies of the Calcutta underworld."** বলে বর্ণনা করেছেন এবং এর ভযাবহতাকে তুলনা করেছেন সম **(Somme)**-এর যুদ্ধের সঙ্গে।[২৪০] তবে স্টেট্‌সম্যান পত্রিকা একে **"The Great Calcutta Killing"** আখ্যা দিয়ে ভুল কবেনি। পাঁচদিন যে নাবকীয কাণ্ড কলকাতার বুকে ঘটেছিল তাতে অন্তত ৫০০০ জন নিহত ও ১৫০০০ জন আহত ও লক্ষাধিক গৃহহীন হয়।[২৪১] সুরাবর্দির পুলিশ প্রথমে নিষ্ক্রিয় ছিল। বাবোজকে আট ব্যাটেলিয়ান সৈন্য ও এক স্কোয়াড্রন সাঁজোয়া গাড়ি নামিয়ে দাঙ্গা থামাতে হয।[২৪২]

আজাদের মতে লীগেরই মিছিল মানিকতলা অঞ্চলে নবহত্যা, লুটপাট ও অগ্নিসংযোগ শুরু করে এবং পুলিশ দেখা যায়নি। যদিও দমদম এরোড্রামে প্রচুব সৈন্য ছিল, শহরের

শান্তি রক্ষার্থে তাদের ডাকা হয়নি।[২৪৩] যদিও বাংলা সরকারের মুখ্য সচিব, আর. এল. ওয়াকার, ১৬ তারিখে বেঙ্গল এরিয়ার প্রধান সেনাপতিকে শেয়ালদা স্টেশনে সৈন্য মজুত করতে বলেন এবং বিভিন্ন রাস্তা খোলা রাখতে বলেন, তবু ব্রিগেডিয়ার ম্যাকিনলে (Mackinlay) সেনাদের ব্যারাকে আবদ্ধ রাখেন। বুচার (actg. Area Commander) সুরাবর্দির "completely communal attitude"কে দায়ী করেছেন। বুচার (Bucher) নেহরুকে লেখেন, "Neither then, nor afterwards, did one member of that Bengal government give one any real assistance in bringing order out of disorder."[২৪৪] ছোটলাট বারোজ স্পষ্ট অভিযোগ এনেছেন—সুবাবর্দি শুধু মুসলিম জীবন ও সম্পত্তি নিয়ে উদ্বিগ্ন ছিলেন ও লালবাজারের কন্ট্রোলরুমে বসে পুলিশ কমিশনাবের কাজে বাধা দিযেছিলেন। কারফিউ জারি করা হয় বাত্রি নটায়। মুখ্য সচিবের এক কথা—দিবারাত্রি সুরাবর্দি পুলিশ কমিশনারকে গালমন্দ করেছেন। স্যার ফ্রান্সিস টাকার স্মরণ করেছেন, "It was unbridled savagery with homicidal maniacs let loose to kill and kill and maim and burn. The underworld of Calcutta was taking charge of the city...The police were not controlling it..."[২৪৪ক]

শীলা সেন সুরাবর্দির নানা উত্তেজক বক্তৃতা ও ভারত সরকার প্রকাশিত Let Pakistan Speak for Herself-এ উদ্ধৃত লীগ সম্পাদক উসমান ও অন্যান্যের প্ররোচনামূলক রচনার উল্লেখ করেছেন।[২৪৫] ১৬ই আগস্ট ছুটির দিন বলে ঘোষণা করাটাই তো একটা প্ররোচনা। অন্যদিকে আবুল কালাম শামসুদ্দিন 'অতীত দিনেব স্মৃতি'-তে ও ইস্পাহানি Quaid-E Azam Jinnah as I Knew Him-এ হিন্দুকে দোষ দিয়েছেন। স্টেট্‌সম্যানের সম্পাদক, ইয়ান স্টিফেনস, ১৯৬৩ সালে Pakistan নামক এক পুস্তক লেখেন, তাতে স্পষ্ট বলা হয় মুসলিম আক্রমণ আশঙ্কা করে হিন্দুবা পালটা প্রস্তুতি নেয়। যেন সেটা হিন্দুদের অপরাধ। শরৎ বসু যে ওযাভেলকে ফোন করে ১৮ আগস্ট অভিযোগ করেন যে পুলিশ মুসলিমদের সাহায্য করছে সেটা যেন ভিত্তিহীন। মুসলিমরা হিন্দুদের চেয়ে অধিকতব সংখ্যায মবেছিল এটাই যেন হিন্দুদেব বিরুদ্ধে অভিযোগের অকাট্য প্রমাণ।

আসলে কে শিকার হয়েছিল এই অর্থহীন অনর্থের? ওয়াভেল ২৬ আগস্ট কলকাতা পরিদর্শন করে ও পুলিশ কমিশনার হার্ডউইকের সঙ্গে কথা বলে লিখছেন—"The victims were almost entirely goondas and people of the poorest class." বারোজ বলেছিলেন—সুরাবর্দির ওপর আর কারুর আস্থা নেই, বরং আজিজুল হকের অধীনে মন্ত্রী সভা গঠিত হোক। বড়লাট সুরাবর্দিকে তুলোধুনো করেন—তখন অবশ্য তিনি বৈষ্ণবীয় দৈন্যের অবতার।[২৪৬] তাঁর চিন্তা কি? ইউরোপীয় ভোট তো তাঁব পকেটে। প্রত্যক্ষ সংগ্রাম দিবস ডাকার সময় জিন্না বলেছিলেন, "I am not prepared to discuss ethics." বিপদ হবে বুঝেও জিন্না সামন্ততান্ত্রিক, এমনকি মধ্যবিত্ত, মুসলিমদের মাথার ওপর দিয়ে 'পথের রাজনীতি'র কাছে আবেদন জানিয়েছিলেন। ওয়াভেল মন্তব্য করছেন—"পথের অনুগামীরা (অধিকাংশই যুক্তিহীন বেকার, গুণ্ডা, ছাত্র)-ই তাঁকে থামতে দেবে না। জিন্না যতদূর যে গতিতে চলতে চেয়েছিলেন তা হয়েছিল অনেক বেশিদূর, অনেক বেশি দ্রুত।"[২৪৭]

সব জেনেও কলকাতার দাঙ্গায় তিনি ঘাবড়ে যান। তা না হলে জিন্নাকে তখুনি অন্তর্বর্তী

সরকারের ঢোকাবার জন্য তিনি চাপ দিতেন না। শুধু নেহরুর প্রবল আপত্তিতে তা সম্ভব হয়নি।[২৪৮] নেহরুর মনে কলকাতার হত্যাকাণ্ড গভীর দাগ কেটেছিল। আজাদ শুধু বাংলা সরকারকে দোষ দেননি (১৬ই আগস্ট ছুটির দিন ঘোষণা করা, গোলমাল হবে জেনেও প্রতিরোধের ব্যবস্থা না করা, ১৪৪ ধারা জারি ও সৈন্য ডাকতে অযথা বিলম্ব করা), তিনি ঠিকই ভয় করেছিলেন এর প্রতিক্রিয়া দেখা দেবে বিহারে ও উত্তরপ্রদেশে এবং মার খাবে সংখ্যালঘু মুসলিমরা। এলাহাবাদে ২৩ আগস্ট দাঙ্গা হয়েছিল এবং ৪ জন মারা যায়। ১ সেপ্টেম্বর বোম্বাইতে দাঙ্গা বাধে। ৯ই সেপ্টেম্বর পূর্ববঙ্গে প্রথম সংঘর্ষ ঘটে, ১৪ই আবার বোম্বাইতে এবং ঢাকায়, ১৫ই আমেদাবাদে, ২৩শে আবাব কলকাতা ও ঢাকায়। এ সব নোয়াখালি ট্র্যাজেডির প্রস্তাবনামাত্র।

২৭ আগস্ট নেহরু ও গান্ধীর সঙ্গে ওয়াভেলের কথা হয়। ওযাভেল চান কংগ্রেস স্পষ্ট বলুক যে নতুন সংবিধানের প্রথম নির্বাচনের পর পর্যন্ত প্রদেশদেব সেকশানে থাকতেই হবে। এ কথা না বললে তিনি গণপবিষদ আহ্বান কববেন না। গান্ধী আইনেব তর্ক তুললে বড়লাট বলেন—তিনি মিশন কি চেয়েছিলেন, ভাল করেই জানেন— "compulsory grouping was the whole crux of the plan." জিন্নার এই কাণ্ডেব পরও বড়লাটকে তাঁরই পক্ষে ওকালতি করতে দেখে গান্ধীর মাথায় রক্ত চড়ে যায়।

তিনি বলেন, যদি রক্তস্নানের প্রয়োজন হয়, তবে অহিংসা সত্ত্বেও হবে। ওযাভেল অনেককেই বলেছেন গান্ধী এত উত্তেজিত হয়েছিলেন যে টেবিল চাপড়ে বলে ওঠেন, "If India wants her blood bath she shall have it." পবেব দিনও গান্ধী নাকি তাঁকে গালমন্দ কবে চিঠি লিখেছিলেন। চিঠিটিব কিছু অংশ উদ্ধৃত করছি :

"Your language last evening was minatory. As representative of the King you cannot afford to be a military man only, nor ignore the law, much less the law of your own making...You threatened not to convene the Constituent Assembly if the formula you placed before Pandit Nehru and me was not acted upon by the Congress. If such be really the case then you should not have made the announcement you did on 12th August...The Congress cannot afford to impose its will on warring elements in India through the use of British arms. Nor can the Congress be expected to bend itself and adopt what it considers a wrong course because of the brutal exhibition recently witnessed in Bengal. Such submission would itself lead to an encouragement and repetition of such tragedies."[২৫০]

নেহরুও তীব্র প্রতিবাদ জানান। "Calcutta has been a terrible shock to you and to all of us. We shall face it of course without shouting, but we are not going to shake hands with murder or allow it to determine the country's policy."[২৫১] তবু ওয়াভেল বলেন সমস্যাটি আইনগত নয়, বাস্তব। ফেডারেল কোর্ট যদি গ্রুপিং ব্যাপারে কংগ্রেসের মত মেনেও নেয় তবু লীগ গণপরিষদে যোগ দেবে না এবং দাঙ্গা বেড়েই চলবে।[২৫২] গান্ধীর উত্তেজনা কমেনি

ঘোষের স্ত্রীকে দিয়ে লন্ডনস্থ স্বামীকে তার পাঠানর ব্যবস্থা করেন তিনি—"Gandhi says

Viceroy unnerved owing Bengal tragedy. Please tell friends he should be assisted by abler and legal mind. Otherwise repetition of tragedy a certainty."[২৫৩]

প্যাটেলও নীরব ছিলেন না। তিনি সুধীর ঘোষের মারফৎ ক্রিপস্‌কে জানাচ্ছিলেন, সুরাবর্দি প্রকাশ্যে হিংসাত্মক কর্মে ইন্ধন দিয়ে চলেছিলেন।[২৫৪]

অর্থাৎ গান্ধী, নেহরু, প্যাটেল, প্রত্যেক বুঝতে পারছিলেন কলকাতার অপকর্মের জন্য লীগের শাস্তি বিধান না করে বড়লাট কংগ্রেসকে দাঙ্গার জুজুর ভয় দেখাচ্ছেন, আইনের ভাষায় 'ব্ল্যাকমেইল' করছেন। তাঁদের ১৬ মে ঘোষণার ব্যাখ্যার মধ্যেও কোনো বিরোধ দেখা দেয়নি। পেথিক-লরেন্স ওয়াভেলকে লেখেন, এ বিষয়ে কংগ্রেস ২৫ জুন থেকে ২৮ আগস্ট এক কথাই বলে আসছে।[২৫৫] বরং বড়লাটই অন্যায় চাপ দিয়ে বলছেন, লীগকে না নিলে গণপরিষদ ডাকবেন না। অস্বীকার করা যায় না, বড়লাট লীগের চাপের কাছে নতি স্বীকার করছিলেন।

যাই হোক, তিনিও বাধ্য হলেন কংগ্রেস এবং কিছু সংখ্যালঘু প্রতিনিধি নিয়ে ২ সেপ্টেম্বর অন্তর্বর্তী সরকার গড়তে। নেহরু হলেন কাউন্সিলের সহ-সভাপতি—কার্যত প্রধানমন্ত্রী। অন্যান্য কংগ্রেসীদের মধ্যে এলেন—প্যাটেল, রাজেন্দ্র প্রসাদ, রাজাজি, শরৎ বসু, আসফ আলি ও জগজীবন রাম। গান্ধী আজাদকে যোগ দিতে বলেন কিন্তু তিনি আসফ আলিকেই ঢুকতে বলেন। পরে তিনি লেখেন—কাজটা ঠিক হয়নি। সংখ্যালঘুদের মধ্যে এলেন সৈয়দ আলি জহীর (সিয়া), স্যার সাফৎ আহমদ খান, সি এইচ ভাবা (পার্সী), জন মাথাই (ভারতীয় খ্রিশ্চান), বলদেব সিং (শিখ), ফ্রাঙ্ক অ্যান্টনি (ইঙ্গ-ভারতীয়)। একজন মুসলমানের আসন খালি রাখা হল। নেহরু ফজলল হকের নাম করেছিলেন কিন্তু ওয়াভেলের আপত্তিতে বাদ দেন।

২ সেপ্টেম্বর নতুন সরকারের সাতজন শপথ নেন। প্রায় সঙ্গে সঙ্গেই ওয়াভেল জিদ ধরেন লীগকে আনতে হবে। তার প্রথম পদক্ষেপ—লীগকে গ্রুপিং বিষয়ে আশ্বস্ত করা। ৫ সেপ্টেম্বর প্যাটেল তাঁকে বললেন, সেকশানে বসতে তাঁদের আপত্তি নেই কিন্তু প্রত্যেক প্রদেশ প্রদেশ হিসাবেই ভোট দেবে অর্থাৎ সদস্যদের simple majority নীতি চলবে না। বড়লাট বলেন—এই ব্যাখ্যা মিশনের ইচ্ছার সঙ্গে মেলে না। প্যাটেল 'সি' সেকশানে আসামকে বাংলার কবলে ফেলতে চাননি।[২৫৭] ৭ সেপ্টেম্বর বেতার বক্তৃতায় সেকশানের কার্যপদ্ধতি নিয়ে নেহরু কোনো স্পষ্ট মন্তব্য করলেন না। আসলে তিনি আসামের মুখ্যমন্ত্রী গোপীনাথ বরদলৈকে কথা দিয়ে ফেলেছেন—সি সেকশানে আসাম বসবে, কিন্তু "The province must decide both about grouping and about its own constitution." ফেডারেল কোর্টে গেলেও "in no event we are going to agree to a province like Assam being forced against its will to do anything."[২৫৮] এ ধরনের প্রতিশ্রুতি শিখদেরও দেওয়া হয়েছিল। মেননের মতে—যদি simple majority-র নীতি মানা হয় তবে 'বি' সেকশানে মুসলিম প্রভাব এমন বাড়বে যে শিখরা তা সহ্য করতে পারবে না। বস্তুত বাংলায় সাম্প্রদায়িক সংঘর্ষ যেভাবে বাড়ছিল এবং বারোজ যেভাবে সুরাবর্দির হাতের পুতুল হয়েছিলেন তাতে, অন্তত নোয়াখালির ভয়াবহ দাঙ্গার পর, আসামকে জোর করে 'সি' সেকশানে ঢোকানো চলত না।

এদিকে ওয়াভেল সিমলায় জিন্নাকে কংগ্রেসের অজ্ঞাতসারে simple majoirity-র প্রতিশ্রুতি দিয়ে বসে আছেন।[২৫৯] তিনি বলছেন—ভারত সচিব ও ক্রিপস্ একই প্রতিশ্রুতি

দিয়েছেন, শুধু কাপুরুষের মত নীরব আছেন। তিনি তা ফাঁস করে দেবেন। এজন্য যদি কংগ্রেস কেন্দ্রে ও প্রদেশে মন্ত্রীত্ব ত্যাগ করে তবুও।[২৬০] বড়লাট এখন মনে করছেন তাঁব প্রতিশ্রুতি কি ব্রিটেন কি কংগ্রেস মেনে নিতে নৈতিকভাবে বাধ্য। বড়লাট ভেবেও দেখেননি যে লীগ ঢুকলে কংগ্রেস বেরিয়েও তো যেতে পারে—আর তখন তিনি সবকাব চালাবেন কিভাবে ? তাঁর চেয়ে ভারত সচিব বেশি বুদ্ধি ধরতেন বলে এ সম্ভাবনা তাঁকে উদ্বিগ্ন করেছিল।

১৬ সেপ্টেম্বর বড়লাট ও জিন্নার সাক্ষাৎ হল। জিন্না ব্যাপার স্যাপার দেখে কিঞ্চিৎ নবম হয়েছিলেন। যদি কংগ্রেস সরকার ঠিকমত চালাতে পারে, কি হবে তাঁব পাকিস্তানের ? এত রক্তক্ষয় কি বৃথা যাবে ? তা ছাড়া, বক্তক্ষয় তো শুধু এক তবফে হচ্ছে না। নেহরুকে খুশি রাখার জন্য ওয়াভেল তাঁকে বললেন, লীগকে তিনি 'King's party' হিসেবে ঢোকাতে চাইছেন না (যা করেছিলেন ইংল্যান্ডেব হ্যানোভেরিযান বাজবংশ)। জিন্না দুটো দাবি উত্থাপন করলেন—নেহরু ও তাঁকে বদলে বদলে সহ-সভাপতি করতে হবে। আব কোন অসম্মানজনক শর্ত তোলা চলবে না। গান্ধীব সঙ্গে কথা বলে (২৬ সেপ্টেম্বব) বড়লাটের মনে হল তিনি কংগ্রেসেব আধিপত্য চাইছেন। আশ্চর্য লাগে ওযাভেলেব গান্ধী সম্পর্কে মন্তব্য পড়ে : "He would shrink from no violence and blood-letting to achieve his ends, though he would naturally prefer to do so by chicanery and a false show of mildness and friendship."[২৬১] জিন্না ঝরালেন রক্ত, আর অপবাধ হল গান্ধীব।

বেশ বোঝা যায়, গণপবিষদ ডাকা নিযে বড়লাট ও ব্রিটেনেব মন্ত্রিসভার এক মতবিবোধ চলছিল। ক্যাবিনেট কংগ্রেসের সঙ্গে বিচ্ছেদ এড়াতে চাইছিলেন এবং লীগ একগুঁযেমি কবলে গণপরিষদ ডাকাব পক্ষে ছিলেন। আপাতত তাঁবা ওযাভেলকে নিষ্পত্তিব চেষ্টা চালাতে নির্দেশ দিলেন। না হলে সব পক্ষকে বিলেতে ডাকা হবে।[২৬২] গান্ধী স্বভাবসিদ্ধ নমনীয়তা দেখালেন আবার। লীগ না এলেও সবকাব চলুক, তবে গণপরিষদ স্থগিত বাখা যেতে পারে। কাউন্সিলে মুসলিম সদস্য মনোনয়নের দাবি ছাডতে তিনি বাজি হননি। বিখ্যাত তাঁর উক্তি—"One may waive a right, one can not waive a duty." ভারতীয় মুসলমানদের এক বিপুল সংখ্যার মুখপাত্র হতে পারে লীগ, কিন্তু কংগ্রেস হিন্দু বা মুসলিম কাকে মন্ত্রী করবে সে বিষয়ে তাব বক্তব্য থাকতে পাবে না।[২৬৩] ৫ অক্টোবর জিন্নাব সঙ্গে কথায় নেহরু জিন্না বা লীগকে সমগ্র মুসলমান সম্প্রদায়েব একমাত্র মুখপাত্র মেনে নিতে অস্বীকার করেন। তবে প্রধান প্রধান সাম্প্রদায়িক সমস্যা সালিশীতে দিতে, ভবিষাতে সংখ্যালঘু মন্ত্রীদের সমগ্র ক্যাবিনেটের সম্মতিতে নিতে তিনি নাকি বাজি হযেছিলেন।[২৬৪] জিন্নার ৭ অক্টোবরের উত্তর তাঁকে বিস্মিত করে। তাতে জিন্না জানান, মন্ত্রিসভায় ঢোকবার জন্য বড়লাটকে তিনি ন'টি শর্তের কথা বলেছিলেন এবং তার কিছু শর্ত বড়লাট নাকি মেনেও নেন। অর্থাৎ গান্ধী ও ভূপালের নবাব, জিন্না ও নেহরুব দ্বিপাক্ষিক কথাবার্তার পেছনে বড়লাট জিন্নার সঙ্গে আলাদা কথা চালাচালি করছিলেন। এব একটা শর্ত ছিল মন্ত্রিসভার সহ-সভাপতিত্ব কংগ্রেস ও লীগেব মধ্যে রোটেশন। নেহরু নাকি সহ-সভাপতিত্ব ছাড়তে রাজি হননি। তবে সংসদের নেতার পদ ছাড়তে রাজি হন। অন্যদিকে কংগ্রেস চায বড়লাটের কাছে জিন্না সালিশীর জন্য যাবেন না।[২৬৫]

১৩ অক্টোবর জিন্না অন্তর্বর্তী সরকারের ঢুকতে সম্মতি প্রকাশ করলেন। কিন্তু এর সঙ্গে এক চাল চাললেন তিনি। প্রথমত নিজে তিনি এলেন না। পাঠালেন—লিয়াকৎ, নিস্তার,

চুন্দ্রিগর, গজনফর আলি খাঁ ও যোগেন্দ্র মণ্ডলকে। কংগ্রেস যেমন তার কোটা থেকে আসফ আলিকে নিয়েছে তেমনি তিনি তাঁব কোটা থেকে নিলেন এক **তপসিলীকে** (যোগেন্দ্র মণ্ডলকে)। বড়লাট বুঝতে পারলেন লড়াই করবার মনোভাব নিয়েই লীগ সরকারে ঢুকছে।[২৬৬] জিন্না ১৩ অক্টোবরের চিঠির অংশ তুলে দিচ্ছি—

"My Committee have, for various reasons, come to the conclusion that in the interest of Mussalmans and other Communities it will be fatal to leave the entire field of administration of the central government in the hands of the Congress. Besides, you may be forced to have in your interim government Muslims who do not command the respect and confidence of Muslim India which would lead to very serious consequences."

বড়লাটেব ১৫ অক্টোবরের ডায়েবি পড়লে বোঝা যায় কোয়ালিশন কতদিন চলবে সে বিষয়ে তাঁর সন্দেহ ছিল। ঐ দিনই তিনি শুনলেন পূর্ববঙ্গে ভয়াবহ দাঙ্গা বেঁধেছে। এদিকে কাকে কি দফতর দেওয়া হবে তা নিয়ে কংগ্রেসে খানিক মতদ্বৈধও হল। আজাদ স্বরাষ্ট্র দফতর লীগকে দিতে চান— কি যুক্তিতে বোঝা কঠিন। কলকাতাব দাঙ্গাব পব এবং নোয়াখালির অব্যবহিত আগে এ ধবনেব কথা বলা দায়িত্বহীন। বফি কিদোযাই-এব পবামর্শে (অবশ্যই প্যাটেলেব সম্মতিতে, কাবণ তিনি স্ববাষ্ট্র দফতব চান), লীগকে অর্থ দফতরের ভাব দেওয়া হয। বডলাট লীগকে অর্থ, বিদেশ, স্ববাষ্ট্র ও প্রতিবক্ষা দফতবেব অন্তত একটি দিতে চান। কিন্তু অর্থ ছাডা অন্য কিছু দিলে কংগ্রেস পদত্যাগ কবাব হুমকি দিলে তিনি পশ্চাদপসবণ করেন। অর্থ, বাণিজ্য, ডাক ও বিমান, স্বাস্থ্য ও পবিষদীয দফতব নিয়ে **লীগ অন্তর্বর্তী** সবকাবে ঢুকল ২৬ অক্টোবব, কিন্তু গণ-পবিষদে ঢোকাব পূর্ব শর্ত গ্রহণ না করে ও প্রত্যক্ষ সংগ্রামেব নীতি না ছেডে। ১৯ অক্টোবর পঞ্জাবে গজনফব আলিব বক্তৃতা তার প্রমাণ, ২০ কবাচীতে লিয়াকতেব। অক্টোববে অন্তত ৪টি চিঠিতে নেহরু এব প্রতিবাদ করেন। মীরাটে কংগ্রেসে (১৯৪৬) সভাপতি নেহব বলেন, লীগ-মন্ত্রীবা আসলে King's party। সরকাবী আমলাদের সঙ্গেই তাঁদেব বেশি ভাব। উত্তবে জিন্না বলেন, এই কাউন্সিলকে ক্যাবিনেট আখ্যা দেওযাই ভুল— "You cannot turn a donkey into an elephant by calling it an elephant." এই তো চাইছিলেন ওয়াভেল। ক্যাবিনেট মর্যাদা দেওয়া মানেই আপন বিশেষ ক্ষমতার সীমা স্বীকাব। তবে ২০ নভেম্বব গণপরিষদ ডেকে দিলেন তিনি। তাঁর আশা ছিল সেকশান, গ্রুপিং ইত্যাদি নিযে বিবোধ এব মধ্যে মিটে যাবে।

মেটা দূরের কথা, নোয়াখালিব ভয়াবহ ট্র্যাজেডি কংগ্রেস ও লীগ, হিন্দু ও মুসলমানেব মধ্যে যে রক্তের নদী বইয়ে দিল তাব ওপব আর সেতু গডা গেল না। ১০ অক্টোবব থেকে শুরু নোয়াখালির দাঙ্গার ওপর সর্বাপেক্ষা মূল্যবান উপাদান—প্যারেলালেব Mahatma Gandhi: The Last Phase-এব প্রথম খণ্ডের প্রথম ভাগের একদশ অধ্যায ও দ্বিতীয় ভাগের সবটাই (দ্বিতীয় সংস্কবণ, আমেদাবাদ, ১৯৬৫)। তা ছাড়া নোয়াখালি ঘুবে আচার্য কৃপালনি যে বিপোর্ট দেন তাও মূল্যবান।

বেঙ্গল প্রেস অ্যাডভাইসরী কমিটি ১৪ অক্টোবরের প্রতিবেদনে জানাল, ১০ থেকে উন্মত্ত জনতা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে গ্রামের পর গ্রাম আক্রমণ করছে, লুটপাট কবছে, হত্যা

ও অগ্নিসংযোগ চলেছে ঘটনা ঘটছে নোয়াখালি সদর ও ফেনী মহকুমার ২০০ বর্গমাইল জুড়ে। সামরিক ও সশস্ত্র পুলিশ বাহিনী পাঠানো হয়েছে। গুণ্ডারা উপদ্রুত অঞ্চল-এ কাউকে ঢুকতে বা বেরোতে দিচ্ছে না। মনে হয় এই ভযাবহ হত্যা, অগ্নিসংযোগ ও লুটপাট পূর্বপরিকল্পিত।"[২৬৮] মুখ্যমন্ত্রী সুবার্বদি এ-সব ছাড়াও ব্যাপক ধর্মান্তবকরণেব উল্লেখ কবেন কিন্তু নিজে অকুস্থলে না গিয়ে দার্জিলিং বওনা হন। ১৮ অক্টোবব স্টেটসম্যান মন্তব্য কবছে—"গভর্নর, মুখ্যমন্ত্রীব এই আচবণ বিস্ময়কব— The one remains in Darjeeling, the other has gone to join him there." ঐ পত্রিকাব ২০ ও ২৪ তারিখের খবব— মিলিটাবি, পুলিশ, কিছুই তোয়াক্কা না কবে গুণ্ডাবা টেলিগ্রাফেব তার কাটছে, পুল ভাঙছে, খাল বন্ধ কবে দিচ্ছে, বাস্তায বাধা সৃষ্টি কবছে। ১৯শে কংগ্রেস সভাপতি ও শবৎ বসু বিমান থেকে ঘটনাস্থল পবিদর্শন করেন। তখন সর্বত্র আগুন জ্বলছে। মিলিটাবি গোযেন্দা বিভাগ দিল্লিকে জানায—বাংলা বিধানসভাব প্রাক্তন সদস্য দবিয়া-শবীফেব পীব গোলাম সারোযাবেব বহুদিনেব প্রচাবেব ফলে এই দুর্ঘটনা ঘটছে। এখন তা ৫০০ বর্গমাইলে ব্যাপ্ত। বিপন্ন মানুষ বহু কষ্টে পালাচ্ছে। শুধু কলকাতায আসছে বোজ ১২০০ উদ্বাস্তু। তারা যে সব সংবাদ আনছে তা মর্মান্তিক। ২৫ তাবিখেব স্টেটসম্যান জানাচ্ছে—লুটপাটেব চেযেও ভযাবহ—ব্যাপক নাবী-ধর্ষণ, বলপূর্বক বিবাহ ও ধর্মান্তবকবণ। ২৭ তাবিখেব স্টেটসম্যান বামগঞ্জ থানাব ভদ্র পবিবাবেব এক কিশোবীব যে প্রত্যক্ষদর্শী বিববণ ছাপে তা আজও পড়া যায না। ম্যুবিয়েল লেস্টাব প্রশ্ন তোলেন, "কোথায গুণ্ডাবা পেট্রল পাচ্ছে? আব তা ছড়াবাব জন্য স্টিবাপ পাম্প? কে জোগাচ্ছে অস্ত্র?"[২৬৯]

ঠিক নোযাখালি কেন মাবণ-ঝড়েব কেন্দ্র হল তাব কিছু কাবণ আছে। এ অঞ্চলে মৌলানা, মুল্লা, দেওবন্দ ও আজমগড়ে পড়া মুসলিম শাস্ত্রজ্ঞ লোকেব সংখ্যা ছিল সর্বাধিক। তাবা যে মৌলবাদী একটা বাতাববণ সৃষ্টি কবেছিল, সন্দেহ নেই। এবা একদিন খিলাফৎ আন্দোলনেব মেরুদণ্ড ছিল, আবাব তা প্রত্যাহৃত হলে গান্ধী ও কংগ্রেস থেকে দূবে সবে গিয়েছিল। লবণ আইন অমান্যেব সময অশান্তিব সম্ভাবনা দেখা দিলে স্থানীয আমলাবা বিভাজন নীতিব আশ্রয নেয। নোযাখালিব তদানীন্তন জেলাশাসক কৃষক সমিতিগুলিকে অর্থনৈতিক আন্দোলনেব দিক থেকে সাম্প্রদাযিক বেষাবেষিব দিকে ঘুবিয়ে দিতে সক্ষম হন। মুসলিম বর্গাদাবেবা হিন্দু মালিকেব প্রাপ্য দিতে নাবাজ হয। তাদেব গোমেযাদি পশু চুবি কবে, খড়েব গাদা পোড়ায, মাঠ থেকে ধান নিজ খামাবে তোলে বা চুবি কবে এবং হিন্দুদেব হাট বর্জন কবে আপনাদেব হাট বসায। এব নেতৃত্ব দেন গোলাম সাবোযাব। ১৯৪০-৪২ সালে খবাব জন্য চাষ ভাল হযনি। তাবপব এল বন্যা। সবকাবী ডিনাযাল নীতি মানুষেব কষ্ট বাড়ায। ১৯৪২-এ চালেব দাম ছিল মণ প্রতি ছ' টাকা। ১৯৪৩-এব জুলাই মাসে তা বেড়ে হয ষাট টাকা। জনসংখ্যা বৃদ্ধি ও ঘনবসতি অবস্থা সঙ্গিনতব কবে তোলে। ভূমিহীন চাষীব সংখ্যা দ্রুত বাড়তে থাকে। যুদ্ধেব পূর্বে তা ছিল মোট জনসংখ্যাব ৩৬%, এখন হল ৬০%। এ যেন গ্রামাঞ্চলে slum conditions, শহুবে বস্তিব আবির্ভাব। অতএব যুদ্ধেব ফলে ধনী হিন্দু ব্যবসাযী ও পূর্বতন শত্রু—হিন্দু জমিদার-জোতদাবদেব বিরুদ্ধে নিম্ন শ্রেণীব দবিদ্র মুসলমানেব "পাকিস্তানেব জন্য প্রত্যক্ষ সংগ্রামেব" আহ্বানে খেপিয়ে তোলা সহজ হয। কলকাতাব দাঙ্গাব ফলে ক্ষতিগ্রস্ত মুসলিম শ্রমিক (বিশেষত ডক মজুব) দেশে ফিবে তা বাড়িযে তোলে। জর্জ লেফেভরের crowd psychology সম্বন্ধে লেখা যাঁরা পড়েছেন তাঁবা rumour বা মিথ্যা প্রচাবেব ভূমিকা

বুঝতে পারবেন।

কারণ ছিল নানাবিধ। ধর্মান্ধতা, খিলাফতী মনোভাব, অর্থনৈতিক শোষণ, কলকাতার দাঙ্গার প্রতিক্রিয়া। কিন্তু তার মূল জিগির হল রাজনৈতিক স্বাতন্ত্র আর তাকে মদত দিচ্ছিল সরকারী আমলাবৃন্দ ও লীগ নেতৃবৃন্দ। লীগের এক দল 'পাকিস্তান' নিয়ে তখন মশগুল। নোয়াখালি অঞ্চলটা যদি হিন্দু-মুক্ত (liberated) করা যায়, বাকী বাংলায় তা করা যাবে না কেন ? কলকাতার জন্য বদনাম হওয়ায় বিব্রত বোধ করতে থাকলেও বাংলা সরকার কোন দৃঢ় প্রতিষেধক ব্যবস্থা নেয়নি। এমনকি পূর্ব এলাকার প্রধান সেনাপতি, বুচার, মার্শাল ল জারি করেননি। তিনি আরও ভুল করলেন সামরিক সাহায্য দেবার প্রতিশ্রুতি দিয়ে উপদ্রুত লোকদের স্ব-গ্রামে থাকতে বলে। হয তাবা সে সাহায্য পাযনি, না হয় সাহায্য বড় দেরিতে আসে। সরকারী দোষস্খালনের চেষ্টা হয। কিন্তু তা খণ্ডন কবা যায় সিম্পসন ও রঞ্জিত গুপ্ত (আই. সি. এস)-এব ট্যুব ডাযেবি তুলে তুলে। সিম্পসনের প্রতিবেদনের একটি বাক্যই যথেষ্ট— "There is no confidence, sense of security and hope for the future as far as these people (the Hindus) think and act."

হিন্দুদের মনোবল যখন হিমাঙ্কেব ঢেব নিচে—গান্ধী অবতীর্ণ হলেন পবিত্রাতাব ভূমিকায়। অন্তর্বর্তী সবকাবে যোগ দেবাব পব শান্তি ও শৃঙ্খলা বক্ষাব দায়িত্ব কংগ্রেসের ওপর বর্তেছিল। কংগ্রেস অহিংস নীতিব ধাবক ও বাহক হলেও কলকাতা বা নোযাখালিব মত সমস্যা পুলিশ, প্রয়োজনে সৈন্য, ছাডা সমাধান করা যায় না, এ কথা প্যাটেলেব জানা ছিল। কিন্তু তাতে বাধা ছিল অনেক। প্রথমত, অন্তর্বর্তী সবকাবে কংগ্রেস ও লীগেব অন্তর্দ্বন্দ্ব ; দ্বিতীয়ত, কেন্দ্রে বড়লাটেব ও প্রদেশে ছোটলাটের সংবক্ষিত ক্ষমতা, তৃতীযত, সৈন্যবাহিনীর নিয়ন্ত্রণ ছিল ব্রিটিশ কর্তৃপক্ষেব হাতে। কংগ্রেসেব পবিস্থিতি বুঝেই গান্ধী সত্য নিয়ে শেষ পরীক্ষায নামলেন। নোয়াখালিতে যদি অহিংসা কার্যকবী না হয তবে ব্রিটিশ চলে যাবার পবও প্রকৃত স্বাধীনতা আসবে না। ভাবত যদি বৃহৎ সামবিক শক্তি হতে চায তাতে অনেক সময় লাগবে। মধ্যবর্তীকালে কি হবে ? তাছাডা সাম্প্রদাযিক দাঙ্গা দমনে ব্রিটিশ সৈন্য ব্যবহার কবলে কি ধবনের স্বাধীনতা পাব আমবা ? "During the interim period we must learn to hop unaided, if we are to walk when we are free. We must cease from now to be spoon-fed"[২৭০] হিন্দু-মুসলিমে আমরণ সংগ্রাম একটা সমাধান কিন্তু ব্রিটিশ তা হতে দেবে না। আর সত্যিকাব লডাই কবাব মত জোব বা অস্ত্র কজনেব আছে ?[২৭১] তা হলে বাকি থাকল বীরেব অহিংসা।[২৭২] সব মুসলমান লীগপন্থী নয, শত্রুও নয়। তাদেব ভালবাসা দিয়ে জয কবতে হবে। আব তাব দ্বারাই লীগেব দ্বিজাতিতত্ত্বেব মূলে কুঠাবাঘাত করতে হবে। জাতি যদি ধর্ম দ্বাবা নিরূপিত হয় তবে অ-মুসলিম এলাকায মুসলিম ও মুসলিম এলাকায অ-মুসলিমদেব কি হবে ? হিন্দু ও মুসলিম এক বাষ্ট্রেব নাগবিক হতে পাবে না—এটা অসত্য, তাই অগ্রাহ্য। পাকিস্তানেব দাবি ইসলাম বিরোধী—কারণ ইসলাম সব মানুষকে একই পবিবারভুক্ত মনে করে।[২৭৩]

দাঙ্গার পেছনে গান্ধী দেখেছিলেন ভযেব মনস্তত্ত্ব কাজ করছে। ভয থেকে আসে ঘৃণা। ভয় ও ঘৃণা একই মুদ্রাব এপিঠ ওপিঠ। কিন্তু যদি অহিংস মানুষ বলে, আমার কোন বাইরের শত্রু নেই, তা হলে ভয় চলে যাবে, সঙ্গে ঘৃণাও। ভয় যাবে ঈশ্বরে বিশ্বাস স্থাপনে, ঈশ্বরে একান্ত আত্মসমর্পণে। আত্মসমর্পণের বাইরের রূপ প্রার্থনা। প্রার্থনাব মাধ্যমেই ক্রোধ, ঘৃণা, ভয় জয় করা সম্ভব। এ যুদ্ধে অস্ত্র বাতিল।

৬ নভেম্বর, এই ধর্মবিজয়ের মনোভাব নিয়ে, সোদপুর থেকে তিনি যাত্রা করলেন নোয়াখালির উদ্দেশে। ২০ নভেম্বর থেকে শুরু হল তাঁর একক অভিযান। মুখে রবীন্দ্রনাথের মৃত্যুঞ্জয়ী সঙ্গীত—"যদি তোর ডাক শুনে কেউ না আসে তবে একলা চল রে।" বজ্রানলে যদি নিজের পাঁজর জ্বালিয়ে দিতেও হয়, তবু যাত্রা শেষ হবে না। তাঁর যাত্রার সঙ্গী, অধ্যাপক নির্মলকুমাব বসুর রচনায (ও পরে তাঁর সঙ্গে আলাপে) যা জেনেছি তা মানবাত্মার এক শ্রেষ্ঠ অ্যাডভেঞ্চাব কাহিনী। প্যারেলালেব বচনাযও তা ধবা পড়েছে। একটু তুলে দিচ্ছি—

"শতকরা শত ভাগ সততার সঙ্গে কার্ডিন্যাল নিউম্যানেব সঙ্গে আমি গাইতে পারি—'the night is darkened I am far from home, lead thou me on.' এমন অন্ধকার আগে কখনো দেখিনি। বাত্রি সুদীর্ঘ মনে হচ্ছে। 'কব অথবা মব' নীতিব পবীক্ষা হবে এখানেই। 'কব' মানে হিন্দু ও মুসলিমকে শান্তি ও সৌহার্দ্যেব সঙ্গে একত্র বাস কবতে হবে। অন্যথা, আমি সে চেষ্টায মৃত্যুববণ করব। ঈশ্ববেব ইচ্ছা পূর্ণ হোক।"

ইতিমধ্যে সুরাবর্দি সবকার শান্তি কমিটি গঠনেব প্রস্তাব আনল। প্রত্যেক উপদ্রুত এলাকায় স্থানীয় হিন্দু ও মুসলিমদেব নিয়ে গঠিত হবে এসব কমিটি। হিন্দুবা দাবি কবল গুণ্ডাদেব আগে বন্দী করতে হবে, হিন্দু পুলিশ কর্মচাবীদেব আনতে হবে, মুসলিম এস. পি.-কে সবাতে হবে। গান্ধী বললেন, সবকাবী প্রস্তাব কিছুদিন মেনে নেওযা হোক। শেষ পর্যন্ত স্থিব হল সমসংখ্যক হিন্দু-মুসলিম সভ্য নিযে গ্রাম, য়ুনিযান ও থানায শান্তি কমিটি গঠিত হবে। মুসলিম সভ্যদের মনোনীত কববে হিন্দুবা। সভাপতি হবেন এক কর্মচারী। শেষ সালিশেব ভাব জেলা শাসকের ওপব। প্রথম শান্তি কমিটি তৈবি হল কবিমগঞ্জ থানায়—২৫ নভেম্বর। হিন্দুদেব সংশয বা শঙ্কা যাযনি। হিন্দু মহাসভাব সভাপতি এন. সি. চ্যাটার্জি প্রস্তাব দেন সংখ্যালঘুদেব সংঘবদ্ধভাবে স্থানে স্থানে বাখা হোক এবং পবে শৃঙ্খলাব সঙ্গে সবিযে নেওযা হোক। গান্ধী বললেন— এতে সুবাবর্দি বাজি হবেন না আব হিন্দুদেব অসহাযবোধও যাবে না। মুসলমানবা যদি প্রস্তাবানুযাযী কাজ না করে, বীবের মত মবা ভাল। মনে বাখতে হবে—বিহাবেব মুসলমানবা অনুরূপ ব্যবস্থা চাইলে কংগ্রেস সবকাব মানবে কি? এ ধবনেব চিন্তাব পবিণাম— পাকিস্তান দাবি স্বীকাব। "If Noakhali is lost India is lost."

গান্ধীব অনুচর— আমতুস সালাম, কানু ও আভা গান্ধী, প্যাবেলাল, সুশীলা নাযাব সবাই ছডিয়ে পডলেন বিভিন্ন গ্রামে। তখনও সেখানকাব মেযেবা শাঁখা-সিঁদুব পবতে ভয পাচ্ছে, তাদের চোখে ভযার্ত পশুব দৃষ্টি, আর মুসলমানদেব মধ্যে অল্প কিছু অনুতপ্ত এবং বাকিবা সব অস্বীকাব কবছে, চাইছে গোলাম সাবোযাবেব মুক্তি। এই অবস্থায কি কবে হিন্দুদেব ভাঙা ঘববাড়ি বাসযোগ্য হল, ত্রাণ ব্যবস্থা হল, এমনকি অপবাধীবা দোষ স্বীকাব কবল তাব বর্ণনা বেখে গেছেন প্যাবেলাল।

কিন্তু শান্তি কমিটি ছিল সবকাবেব ছলনামাত্র, দেখা গেল দুষ্কৃতকাবীবা নির্বিকাব।[২৭৪] গান্ধীর অনুযোগের উত্তবে, ধৃষ্টতাব সীমা লঙ্ঘন কবে, সুবাবর্দি তাঁকে বিহাব যেতে বললেন।[২৭৫] গান্ধীজী বললেন, বিহাব ও নোযাখালি নিযে নিবপেক্ষ কমিশন বসুক।[২৭৬] মুখ্যমন্ত্রীব চেয়েও সবেশ পার্লামেন্টারী সচিব, হামিদুদ্দিন চৌধুবি। তিনি বললেন, নোয়াখালির অতিরঞ্জিত ঘটনার প্রতিবাদ না জানিয়ে বিহাবেব ঘটনার জন্য গান্ধীই দাযী। মুখ্যমন্ত্রী বড়দিনের দিন ( !) জানালেন বাংলাব কোন মন্ত্রীর উপদ্রুত অঞ্চলে যাবাব সময় নেই। আশ্চর্য হতে হয়, এই লোকেব ওপব নির্ভব কবে শবৎ বসুবা অবিভক্ত স্বাধীন বঙ্গ

নির্মাণ করতে চেয়েছিলেন।

স্বভাবতই প্যাটেল জানালেন বিহার ও নোয়াখালিতে তা হলে একই ব্যবস্থা হোক। বিহারে সব ত্রাণ ব্যবস্থাই মুসলিম লীগের হাতে ছেড়ে দেওয়া হয়েছে, প্রথম সপ্তাহের পরই শান্তি বিরাজ করছে। আর নোয়াখালিতে কোন স্থানীয় মুসলমান শান্তি স্থাপন বা ত্রাণ সাহায্যে এগিয়ে আসছে না।[২৭৭]

আসামকে কেন গান্ধী জোব করে 'সি' সেকশানে ঢোকাতে চাননি তা বোঝা যাবে যদি আমরা লক্ষ্য কবি ঠিক এই সময় মুসলিমদেব দলে দলে আসামে পাঠান হচ্ছে কৃত্রিম সংখ্যাগরিষ্ঠতা সৃষ্টিব উদ্দেশ্যে গণ্ডগোল বাধাতে। বখ্‌তিযার খিলজির বঙ্গ-বিজয় স্মবণ করে তাদেব নাম দেওযা হযেছিল—'খিলজি দস্তা'। সবকাবী জমি বেদখল কবাব জন্য আসাম সবকাব তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে বাধ্য হচ্ছিল। আর সঙ্গে সঙ্গে 'মুসলিম নিধনের' জিগিব তোলা হচ্ছিল। বিহাবের দাঙ্গাব ঘটনা এমন অতিবঞ্জিত কবা হচ্ছিল যে গান্ধী বিহারের মন্ত্রী সৈযদ মাহমুদেব কাছে আসল পবিস্থিতি কি জানতে চান। এতদিনের কংগ্রেসী মাহমুদ নীরব থাকেন। এইখানে মাহমুদ ও আজাদেব মত ব্যক্তিব তফাত। ১৯৪৭ সালের ২৭ ফেব্রুযাবি এক মজার ঘটনা ঘটল হিমচবে। 'অনুতপ্ত' (আসলে সুরাবর্দির গুণ্ডার ভয়ে ভীত) এবং লীগে পুনঃ-গৃহীত ফজলল হক আবদার ধবলেন, গান্ধীর এখুনি বিহার যাওয়া উচিত। গান্ধী পবিহাস কবে উত্তর দিলেন—দবকার হলে যাব—"But it will not be to oblige you."[২৭৮] অর্থাৎ সুবাবর্দিব সঙ্গে হকেব রাজনৈতিক লড়াই-এ তিনি মদত দেবেন না।

নোয়াখালিতে গান্ধীর অবস্থান অনেক মুসলমানের পক্ষে অস্বস্তিকব হযেছিল। স্বয়ং মাহমুদ অবশেষে লিখলেন, বিহাবেব তুলনায় নোযাখালিব ঘটনা অকিঞ্চিৎকব। নাজিমুদ্দিন ও সুরাবর্দি যে সুব মেলাবেন, তাতে আশ্চর্য কি। বহু বিহাবী 'উদ্বাস্তু' মুসলিমকে বাংলাব সীমান্তে আশ্রয় দেওযা হচ্ছিল যাতে ওখানে মুসলমানবা সংখ্যাগুরু সম্প্রদাযে পবিণত হয়। বস্তুত ব্রিটিশদের 'numbers game' মুসলমানেব মত কেউ বোঝেনি। সুরাবর্দিব গভীরতব উদ্দেশ্য ছিল ঝাড়খণ্ডেব আদিবাসীদের মধ্যে বিচ্ছিন্নতাবাদ প্রচাব (যাব কুফল আজ ভালভাবেই ফলেছে)। ছোটনাগপুব-সাঁওতাল পবগনাব আদিবাসীবা মধ্যপ্রদেশেব আদিবাসীব সঙ্গে হাত মেলাবে ও শেষে হাযদবাবাদেব সঙ্গে যোগ স্থাপন কবে হিন্দু-ভাবতে বিভেদ আনবে এমন উদ্ভট কল্পনা ছিল এই সর্বদা সিল্ক-স্যুট পরিহিত অভিজাত অক্সোনিয়ান-এর। কিন্তু বিহাবে কংগ্রেসীরা একটা ভুল কবেছিল উদ্বাস্তু শিবিবেব ভাব লীগপন্থীদের ওপব ন্যস্ত কবে। ২৯ ডিসেম্বব নেহরু সুবাবর্দিকে লিখছেন, "The impression I gathered was that the Bihar League was more interested in making political capital than helping the evacuees to find suitable accomodation etc..."লীগ এক পুস্তিকা প্রকাশ করে— তাব নাম "Divide Bihar".

মোটের ওপর সুরাবর্দি যতই বলুন স্থানীয় নেতাবা নোযাখালির গোলমাল থামিযেছে, এম. ও. কার্টারের অভিযোগ— খুন, ধর্ষণ, অভিযুক্তদের বিরুদ্ধে মামলা তুলে নেওয়ার নির্দেশ বার বার দেয় তাঁকে মন্ত্রিসভা।[২৭৯] বেল বলছেন, এ এক ধরনের 'population transfer'.[২৮০] বিহারে জোর ধাক্কা না খেলে মুসলিমদের চৈতন্য ফিবত কিনা সন্দেহ। বিহারে প্রথম হাঙ্গামা হয় ২৭ সেপ্টেম্বর। ৮ অক্টোবরের মধ্যে তা নিয়ন্ত্রিত হয়। কিন্তু ২৫ অক্টোবর তা ব্যাপক রূপ নেয় ও পাটনা, ছাপরা, ভাগলপুর প্রায় বিধ্বস্ত হয়। তবে গভর্নর

ডাও (Dow) ও কংগ্রেস মন্ত্রিসভা দৃঢ় হস্তে তা দমন করেছিলেন। এখানে নোয়াখালির প্রতিক্রিয়া হয়েছিল দ্বিতীয় পর্বে (২৫ অক্টোবরের পর) এবং ভূমি সম্পর্কিত শ্রেণীদ্বন্দ্ব ছিল না তা নয়। বিহার সম্বন্ধে নেহরুর ৬ নভেম্বরের রিপোর্ট দাঙ্গার নানা দিকে আলোকপাত করেছে।[২৮১] ডাও বলছেন, ফিরোজ খান নুন বিহারে লীগপন্থীদের নেতৃত্ব দেন।[২৮২]

ইউ. পি.-র গড মুক্তেশ্বরে দাঙ্গা ভয়াবহ রূপ নেয়। এখানে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘের হাত ছিল মনে হয়।

কলকাতা, বিহার, ইউ. পি.-তে মার খেয়ে লীগপন্থীরা প্রমাদ গুণল। বোতল থেকে তা হলে দৈত্যকে বার করা ঠিক হয়নি? কিন্তু রাস্তায় লড়াই চালানো কিঞ্চিৎ বিপজ্জনক হলেও সরকারের ভেতর তো লড়াই চালানো নিরাপদ। লিয়াকতের উক্তি স্মরণীয়—অন্তর্বর্তী সরকারের ঢোকার সিদ্ধান্ত প্রত্যক্ষ সংগ্রাম বা পাকিস্তান-বিরোধী নয়।[২৮৩] অর্থাৎ পাকিস্তান লক্ষ্য দুটি উপায়ে অর্জিত হবে—সরকারের মধ্যে থেকে, না হয় লড়াই-এর মাধ্যমে—যখন যেটিতে সুবিধে হয়। প্রথমটিতে তাঁরা বড়লাটের মদত পাবেন, ভালভাবেই জানতেন। ১ নভেম্বর ওয়াভেল পূর্ববঙ্গ সরেজমিন তদন্ত করলেন বিমানে ও স্টিমারে। বারোজ তাঁর কাছে দুঃখ করে বললেন, "আরও বারো মাসের বেশি বাংলার ভার বহন করতে আমি পারব না, কারণ তারপর বহন করার মত কিছু থাকবে না।" সব দেখে ও শুনেও বাংলার উপদ্রুত অঞ্চলের ভার নেবার জন্য প্যাটেলের অনুরোধ অগ্রাহ্য করলেন তিনি। জিন্না কিছুতেই গণপরিষদে ঢুকতে রাজি হলেন না—যদিও সেটা ছিল সরকারের ঢুকবার অন্যতম শর্ত। আসামের মুখ্যমন্ত্রীকে লেখা নেহরুর চিঠি ও গান্ধীর ৩ অক্টোবরের ভাষণ উদ্ধৃত করে জিন্না জানালেন সেকশান, গ্রুপিং প্রভৃতি ব্যাপারে নিঃসংশয় না হলে তিনি গণপরিষদের সিদ্ধান্ত নেবার জন্য লীগ কাউন্সিল ডাকবেন না। তাঁর কথাই মেনে নিয়ে ওয়াভেল পেথিক-লরেন্সের কাছে আর্জি পেশ করলেন, "সেকশানে উপস্থিত সব প্রতিনিধির প্রয়োজনে সংখ্যাধিক্যের ভোটে স্থির হবে গ্রুপ হবে কিনা; একই উপায়ে প্রাদেশিক সংবিধান রচিত হবে এবং দরকার হলে গ্রুপ-সংবিধান। এই পদ্ধতি অবলম্বিত না হলে ব্রিটেন তার আপন সিদ্ধান্তের বিরুদ্ধে যাবে।"[২৮৪] এ চিঠি ওয়াভেল লিখলেন লিয়াকতের সঙ্গে কথা বলার পর। লিয়াকত তাঁকে রীতিমত ভয় দেখিয়েছিলেন।

ভারত সচিব বুঝতে পারলেন বড়লাটের স্নায়ু ক্রমশই দুর্বল হচ্ছে। ২৬ নভেম্বর তার এল বড়লাট যেন কংগ্রেস ও লীগের দুজন করে ও একজন শিখদের প্রতিনিধি নিয়ে লন্ডন আসেন। ফয়সালা সেখানেই হবে। প্যাটেল পত্রপাঠ না বললেন।[২৮৫] কিন্তু অ্যাটলির ব্যক্তিগত অনুরোধে, অনিচ্ছা সত্ত্বেও, রাজি হলেন নেহরু। সঙ্গে গেলেন বলদেব সিং। নেহরু বলে গেলেন, মিটমাট হোক না হোক, ৯ ডিসেম্বর গণপরিষদের অধিবেশনের জন্য তাঁকে ফিরতেই হবে।

বর্তমান লেখকের মনে হয় ওয়াভেল প্রত্যক্ষ সংগ্রামের কাছে স্বেচ্ছায় নতিস্বীকার করেছিলেন। তিনি তা বন্ধ করতে পারতেন না তা নয়, জিন্না-লিয়াকৎদের তা নিয়ে ভয় দেখাতে পারতেন না তাও নয়। অন্তত তিনি তাদের অন্তর্বর্তী সরকার থেকে বের করে দেবার হুমকি দিতে পারতেন। একবার ক্ষমতায় আসার পর লীগ তা ছাড়তে চাইত না। কিন্তু ওয়াভেল নিজেই চান লীগের ব্যাখ্যা গৃহীত হোক (সেকশান, গ্রুপিং আবশ্যিক ঘোষিত হোক)। তাই সব সমস্যার আলোচনা পুনরায় শুরু হবার সুযোগ পেয়ে খুশি হলেন তিনি। তা ছাড়া বলটা বিলেতে পাঠাতে পেরে ক্রিপস-পেথিক-লরেন্সেরওপর মনের ঝালটা ঝাড়া

গেল। সঙ্গে নিলেন তাঁর বিখ্যাত 'ব্রেক ডাউন প্ল্যান'। ভাবতব্যাপী গাঢ় তমিস্রায় নোয়াখালির শ্মশানভস্মোপর একা জেগে রইলেন গান্ধী—বরাভয়পাণি শিবের মতো।

॥ ১০ ॥

Let them fight it out, friends: things have gone too far. —Browning

উনিশ শো ছেচল্লিশ-এর ৩ ডিসেম্বব অ্যাটলি, পেথিক-লরেন্স ও অ্যালেকজাণ্ডারেব সঙ্গে ওয়াভেল বর্তমান পবিস্থিতি ও দীর্ঘমেয়াদী ব্যবস্থা নিয়ে আলোচনায় বসেন। তাতে তাঁর কংগ্রেস, নেহরু ও গান্ধী-বিরোধী মনোভাব সুস্পষ্ট। তাঁর মতে কংগ্রেসেব বাম নেতারা (বিশেষত জয়প্রকাশ ও অরুণা আসফ আলি) বিপ্লবের কথা বলছেন, দক্ষিণপন্থীরা তাঁদের দিয়ে গোলমাল পাকিয়ে সবকাবকে বিপদে ফেলতে চায়, নেহরু এই দুই দলের মধ্যে "unstable link" আব গান্ধী সকলের পেছনে থেকে হিংসাব নিন্দা কবছেন কিন্তু তা বন্ধ করার ক্ষমতা তাঁর নেই।[২৮৬] লীগ 'পাকিস্তান', 'ইসলাম বিপন্ন' ইত্যাদি জিগিব তুলে তাঁব ওপর চাপ সৃষ্টি কবতে চাইছিল কিন্তু সাধাবণ মুসলমান তাতে এত খেপে গেছে যে তাদেব থামাতে পাবা যাচ্ছে না। প্রমাণ—কলকাতা ও নোয়াখালি। জিন্না তা জানতেন এবং ক্যাবিনেট মিশনেব ঘোষণা গ্রহণ করেছিলেন মন্দেব ভাল বলে। কিন্তু এখন তাঁর ধাবণা হয়েছে মিশন তাঁকে ঠকিয়েছে ('double crossed')। ওয়াভেলেব দাবি—ব্রিটিশ সবকারকেই এখন পরিষ্কাব করে খুলে বলতে হবে সেকশানের মাধ্যমে কি ভাবে গ্রুপ এবং প্রাদেশিক শাসনতন্ত্র রচিত হবে। মিশন (এবং ওয়াভেল) তাঁকে যা ব্যাখ্যা দিয়েছিলেন তাব বাইরে জিন্না কিছুই গ্রহণ কবতে বাজি নন। যদি সে ব্যাখ্যা এখন গ্রহণীয় না মনে হয তবে (১) হয়, পুনবায় ব্রিটিশ অধিকার স্থাপন করতে হবে, যা রাজনৈতিক পবিস্থিতিতে অসম্ভব, (২) না হয়, নতুন কোন সমাধান বের কবতে হবে, যা দেশভাগ, এবং কংগ্রেস তা কখনই মেনে নেবে না, (৩) না হয়, কংগ্রেস সংখ্যাগবিষ্ঠের মুখপাত্র বলে তারই হাতে আত্মসমর্পণ করতে হবে, যা অত্যন্ত অপমানজনক। ওয়াভেল একটা চতুর্থ বিকল্পেব কথা তুললেন—আমাদেব পূর্বপরিচিত Breakdown Plan. তবে তাঁব পবামর্শ—সব চেয়ে ভালো মিশনের পরিকল্পনাকে তাব আদিম ভিত্তিতে স্থাপন কবা—"to restore the Mission plan to its original basis as intended by the Mission."[২৮৭]

৪ ডিসেম্বর নেহরু বললেন, হিংসাত্মক উপায়ে লক্ষ্য অর্জন করতে চাইছে লীগ এবং অন্তর্বর্তী সরকারে কোন সহযোগিতা করছে না। কংগ্রেস কোন মতেই সেকশানে প্রাদেশিক শাসনতন্ত্র রচনায় রাজি হবে না। ভারত সচিব তাঁকে প্রশমিত করার জন্য বললেন, সেকশানের কার্যপদ্ধতি নিয়ে গণপরিষদের প্রথম সভায় আলোচনা হতে পাবে এবং মতদ্বৈধ হলে ফেডারেল কোর্ট তো আছেই। নেহরু রাজি হন। জিন্না কিন্তু এতেও প্রশমিত হলেন না। আবার তিনি কাউন্সিলের দোহাই পাড়লেন। তাঁর মতে ব্যাখ্যা নিয়ে যদি ব্রিটেন কংগ্রেসের কাছে নতি স্বীকার করে তবে লীগের নাপসন্দ সংবিধান ঠেকাবে কি করে?

অনেক গোলমালের পর ৬ ডিসেম্বর ক্যাবিনেট এক ঘোষণা করলেন তাতে লীগের ব্যাখ্যাই (অর্থাৎ সেকশানে সংখ্যাগরিষ্ঠতা দ্বারা সিদ্ধান্ত) মেনে নেওয়া হল কিন্তু ফেডারেল কোর্টে আপীলের সংস্থানও থাকল।[২৮৭ক] জিন্না অবশ্যই প্রশ্ন তুললেন, যদি ফেডারেল কোর্টের সিদ্ধান্ত সরকারের ব্যাখ্যার বিরোধী হয় তবে কি হবে? অর্থাৎ জিন্না এ ব্যাপারে

সালিশী মানতে চাননি। আর নেহরু বললেন, ৬ ডিসেম্বরের ঘোষণা ১৬ মে-ব প্রস্তাবের সংযোজন এবং কংগ্রেসকে নতুন করে ভাবতে হবে। বলদেব সিং হুঁশিযাবি দিলেন যে শিখরা উক্ত সংযোজন মানবে না।

ওয়াভেল তাঁর Breakdown Plan নিযে ঝুলোঝুলি কবছিলেন কিন্তু তার অনেক অসুবিধে ছিল। প্রধানমন্ত্রী বুঝতে পেরেছিলেন পার্লামেন্টে এ ধরনের নীতি পাশ কবানো কঠিন হবে এবং ভাবতীয় বাহিনী নিযে গোলমাল বাধবে। তিনি ওয়াভেলেব নেতৃত্ব সম্বন্ধে আগে থেকে সন্দিহান ছিলেন। লীগের প্রতি তাঁব স্পষ্ট পক্ষপাতিত্ব অজানা ছিল না কারও। ১৮ ডিসেম্বর, ওয়াভেলেব অজ্ঞাতে, অ্যাটলি মাউণ্টব্যাটেনকে বডলাট হবাব জন্য আহ্বান জানালেন।

জিন্নাব সন্দেহ অমূলক ছিল না। গণপরিষদেব অসমিযা সদস্যগণ সিদ্ধান্ত নিলেন ফেডারেল কোর্ট যাই বিধান দিক আসাম এমন কোন সেকশানে ঢুকবে না যা সংখ্যাগরিষ্ঠের ভোটে চলবে।[২৮৮] নেহক ও আজাদ কিঞ্চিৎ নবম হলেও গান্ধী বললেন, ফেডাবেল কোর্ট তো 'packed court', ওখানে আপীল কবে হবে কি? আসামকে তাব ইচ্ছাব বিরুদ্ধে কেউ বাজি করাতে পাবে না।[২৮৯] তার আগেই তিনি ইঙ্গিত দিয়েছিলেন আসাম কংগ্রেসেব বিরুদ্ধে সত্যাগ্রহ কবে গণপবিষদ ত্যাগ কবতে পাবে।[২৯০] শিখদেবও একই পবামর্শ দিলেন তিনি। প্যাটেল ক্রিপস্‌কে জানালেন আসাম সম্বন্ধে ৬ ডিসেম্ববেব ব্যাখ্যা প্রযোগ হবে বিশ্বাসঘাতকতা।[২৯১] এই পরিপ্রেক্ষিতে ওযার্কিং কমিটি ২২ ডিসেম্বব প্রস্তাব নিল যে জিন্না ফেডারেল কোর্টে যাওয়ার ব্যাপাবে বা তার সিদ্ধান্ত মেনে নেবাব ব্যাপাবে সিদ্ধান্ত না নিলে ব্রিটিশ সরকাবেব ঘোষণার কোন অর্থ নেই। তা ছাডা প্রাদেশিক স্বশাসনেব নীতি সম্পূর্ণ লঙ্ঘিত হচ্ছে। এই অবস্থায প্রশ্নটা এ আই সি সি-ব সামনে তোলা হবে ৫ জানুযারি। বিরক্ত নেহরু গান্ধীকে প্রশমিত কবাব জন্য পূর্ববঙ্গের শ্রীবামপুব ছুটলেন।[২৯২]

এ আই সি সি-ব ৬ জানুযারিব প্রস্তাবে গান্ধীব প্রভাব সুস্পষ্ট। নেহরুকে লেখা গান্ধীব ৩০ ডিসেম্বরের চিঠি তার অকাট্য প্রমাণ।[২৯৩] জয়প্রকাশেব দল ও হিন্দু মহাসভা মধ্যপন্থী নেহরুদেব জোর লড়াই দেন, তার সাক্ষ্য ভাবতসচিবকে লেখা ওযাভেলেব ৮ জানুয়ারিব চিঠি। প্রস্তাবে বলা হল—ফেডাবেল কোর্টে যাবাব ব্যাপাবটা এখন "purposeless and undesirable." ভাবতীয়দের সকলেব যথা সম্ভব অনুমোদনে সংবিধান বচনা হওয়া উচিত কিন্তু "There must be no interference whatsoever by any external authority and no compulsion of any province or part of a province by another province." ৬ ডিসেম্ববেব ঘোষণাব ফলে আসাম, বালুচিস্তান, সিন্ধু, সীমান্ত ও শিখদেব বিপদ দেখা দিয়েছে। কংগ্রেস এমন জুলুম বরদাস্ত কববে না। যদি কবা হয় তবে সংশ্লিষ্ট জনগণের যে কোন পন্থা অবলম্বন করার অধিকাব বইল। নেহরু বললেন, গণপবিষদ একটা লডাই-এব মাধ্যম। তা চালিয়ে যাওয়াই ভাল।

অন্যদিকে লীগ ওয়ার্কিং কমিটি ৩১ জানুয়াবি সিদ্ধান্ত নিল—ক্যাবিনেট মিশন ঘোষণা ব্যর্থ হয়েছে, অতএব গণপরিষদ ভেঙে দেওযা হোক। আসলে লীগ আলাদা গণপরিষদ চাইছিল।

এই পরিপ্রেক্ষিতে লীগমন্ত্রী ছাড়া বাকী মন্ত্রীবা ৫ ফেব্রুয়ারি বড়লাটকে অনুরোধ করলেন যে লীগ গণপরিষদের পূর্বশর্ত প্রত্যাখ্যান করায় লীগমন্ত্রীবা সরকারে থাকতে পারেন না। নেহরু অ্যাটলিকে জানিয়েছিলেন, হয় লীগ মন্ত্রীদের বের কবে দিতে হবে, না হয় কংগ্রেসী মন্ত্রীরা পদত্যাগ করবেন। অ্যাটলি দক্ষিণ আফ্রিকার প্রধানমন্ত্রীকে জানান—উভয় পন্থাই

বিপজ্জনক।[২৯৪] ১০ ফেব্রুয়ারি নেহরু আবার লীগমন্ত্রীদের পদত্যাগ দাবি করেন। জানুয়ারির শেষে সবকার, গণপরিষদ ইত্যাদি নিয়ে কলহের চেয়েও বড় হয়ে উঠছিল বিভিন্ন প্রদেশের আইন-শৃঙ্খলা পরিস্থিতি। ৪ ফেব্রুয়াবি ওয়াভেল অ্যাটলির চিঠি পেলেন যে তাঁকে ববখাস্ত করা হয়েছে।[২৯৫] অ্যাটলি লিখেছিলেন, যেহেতু বডলাট ও ব্রিটিশ সরকাবেব নীতি নিয়ে গভীর মতভেদ হয়েছে, ওয়াভেলেব ওপর প্রচণ্ড চাপ পডছে, তাঁব তিন বছবেব কার্যকালও শেষ হয়েছে, যেহেতু ভারতীয় সমস্যায় নতুন এক পর্ব শুরু হতে যাচ্ছে এবং পরের মাসগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেজন্য বডলাট বদলেব সময এসেছে।[২৯৬] এ চিঠি পাবার পর কংগ্রেস, লীগ, গণপরিষদ, আইনশৃঙ্খলা কোন বিষয়েই আর ওযাভেল মন দেননি।

১৯৪৭-এব জানুয়ারি মাসে লীগ পঞ্জাবের খিজির মন্ত্রীসভা ফেলে দেবার জন্য বিবাট তোড়জোড় শুরু কবল। আধা সামবিক মুসলিম ন্যাশনাল গার্ড ততদিনে ভালো ভাবেই সংগঠিত হয়েছে। তাবা প্রচুর অস্ত্রশস্ত্র সংগ্রহও কবেছে। ন্যাশনাল গার্ডদের কীর্তিকলাপ সম্বন্ধে ই জি বেভারিজেব প্রতিবেদন দ্রষ্টব্য।[২৯৭] এব প্রতিক্রিয়ায সংগঠিত হল বাষ্ট্রীয় স্বযংসেবক সঙ্ঘের বাহিনী। ২৪ জানুযাবি খিজিব সবকাব উভযকেই বেআইনী ঘোষণা করলে[২৯৮] কিছু মুসলিম নেতা তা অমান্য কবে বন্দী হল এবং কেন্দ্রীয় মন্ত্রী গজনফব আলি ও স্বয়ং জিন্নার প্রবোচনায ২৫ ও ২৬ জানুয়ারি মুসলিম জনতা লাহোবে বিশৃঙ্খলা সৃষ্টি করল। ভয পেয়ে খিজিব ২৭শে নিষেধাজ্ঞা তুলে নিলেন। তৎসত্ত্বেও মুলতান, লাহোব, গুজরাট ও জলন্ধবে সভা, হরতাল, মিছিল চলল। জেনকিনস্ জানালেন তারা পাকিস্তানেব জিগির দিচ্ছে। আসল উদ্দেশ্য খিজিবেব স্নাযুব ওপব চাপ সৃষ্টি কবে তাঁকে সবিয়ে দেওয়া।[২৯৯] ইতিমধ্যে (২০ ফেব্রুযারি) অ্যাটলি পার্লামেন্টে ঘোষণা কবেছেন যে ১৯৪৮ জুনেব মধ্যেই ব্রিটেন ভাবতীযদেব হাতে ক্ষমতা হস্তান্তব কববে। এব ফলে জিন্না মামদোতকে উৎসাহ দিতে থাকেন।[৩০০] খিজিব অপমানজনক শর্তে আপোষের চেষ্টা করেন। তিনি বেসরকারী মুসলিম গার্ড ও প্রত্যক্ষ সংগ্রামেব নীতিও মেনেছিলেন।[৩০১] কিন্তু শেষ রক্ষা হযনি। ২ মার্চ একটু আকস্মিকভাবেই খিজিব পদত্যাগ কবেন। লীগ মন্ত্রীসভা গঠন কবতে যাচ্ছে শুনে হিন্দু ও শিখদেব মধ্যে প্রবল বিক্ষোভ সৃষ্টি হয়। লাহোবে বিধানসভার বাইবে মাস্টার তাবা সিং উন্মুক্ত কৃপাণ হস্তে "বাজ করেগা খালসা" ধ্বনি দেন—যা তখনকাব শিখ মনস্তত্ত্ব প্রকট কবে। মামদোত মন্ত্রীসভা গঠনে ব্যর্থ হলে জেনকিনস্ ৯৩ ধাবার শাসন প্রবর্তন কবেন।[৩০২] মাউন্টব্যাটেন কার্যভাব নেবাব আগেই মুলতান ও বাওলপিণ্ডিতে আগুন জ্বলছিল।[৩০৩] ১৭ মার্চ জেনকিনস্ ওযাভেলকে লেখেন, "In the triangle Taxila-Marree-Gujar Khan there was a regular butchery of non-Muslems, particularly Sikhs."[৩০৪] ২০ মার্চ তিনি গজনফর আলিকে বলেন, ঘটনা পূর্বপরিকল্পিত। ২৪ মার্চ নুনকে বলেন, তা লীগেব পক্ষে লজ্জাজনক। আটক, মিয়াওযালি, গুজবাট থেকে হিন্দু ও শিখদেব অপসারণ করতে হয়। অধিকাংশ ক্ষেত্রে কর্মচাবী ও পুলিশ ছিল নীবব সাক্ষী। এ বিষযে কংগ্রেস ও গান্ধী-বিরোধী হয়েও পেণ্ডেরেল মুন মুসলমানদের সাফাই গাইতে পাবেননি।[৩০৫] বাংলা থেকে গান্ধী চলে এলেও শান্তি ফেরেনি। বারোজ ওয়াভেলকে বলেছিলেন, সুবাবর্দিব মনে ভয জেগেছে, কিন্তু তিনি "Cad and untrustworthy".

দেশের এক সীমান্তে কলকাতা ও নোয়াখালি, অন্য সীমান্তে লাহোর ও অমৃতস ইত্যাদিতে যে কাণ্ড জিন্নার ফ্রাঙ্কেনস্টাইনবা বাধিয়েছিল তার পরিপ্রেক্ষিতে দেশভাগই ভা

এ রকম ধারণা দানা বাধতে শুরু করল এখন থেকে। অর্থাৎ মাউন্টব্যাটেন আসার আগেই। ৮ মার্চ কংগ্রেস পঞ্জাব ভাগে রাজি হল। নব্য ভারতীয়রা এই নরকাগ্নির মধ্য দিয়ে আসেননি তাই তাঁদের মুখে কংগ্রেসী (তথা হিন্দু) নেতাদের বিরুদ্ধে অনেক কিছু কটু (এবং 'প্রগতিশীল') মন্তব্য শোনা যায়। ১৭ মার্চের প্রেস প্রতিবেদনে নেহরু ঠিকই বলেছিলেন, "রাজনীতি জঙ্গলের যুদ্ধ হয়ে দাঁড়িয়েছে।" বলদেব সিং অতটা বিচলিত না হয়ে বলেন, এ যুদ্ধ তো মোগল আমল থেকে চলছে, এর শেষ নেই। প্যাটেল মনে করেন—অ্যাটলির ২০ ফেব্রুয়ারির ঘোষণা এর জন্য দায়ী এবং সামরিক আইন জারি করা উচিত। লীগের ধারণা হয়েছিল ব্রিটেন প্রাদেশিক সরকারগুলির হাতে ক্ষমতা হস্তান্তর করতে প্রস্তুত, তাই আসামসহ বাংলা, পঞ্জাব ও সীমান্ত কুক্ষিগত করতে যে কোন অমানবিক পন্থা অবলম্বন করছিল। জেনকিনস প্যাটেলের সঙ্গে একমত ছিলেন। ওয়াভেল সব জেনেও পঞ্চদশ লুই-এর মত মনে মনে বলছিলেন—A près moi le deluge—আমার পর সর্বনাশ হয় তো হোক। তাঁর উচিত ছিল হয় লীগকে গণপরিষদে ঢুকতে ও গোলমাল থামাতে বাধ্য করা, না হয় অন্তর্বর্তী সরকার থেকে সরিয়ে দেওয়া। বিতাড়িত বড়লাট আপন কর্তব্য করেননি। এমনকি লিয়াকৎ আলি খান যখন বাজেট প্রস্তাব নিয়ে রাজনীতি শুরু করলেন তখন থামাবার চেষ্টাও করেননি। লিয়াকৎ ব্যবসার লাভের ওপর কর (Business Profits Tax) বসাতে চান (আয় হবে ৩০ কোটি টাকা), করপোরেশন কর বাড়াতে চান (আয় বাড়বে ৪ কোটি), সুপারট্যাক্স পুনর্বিন্যাস করতে চান (অধিক আয় হবে ২½ কোটি), এবং ডিভিডেণ্ড ট্যাক্স, ক্যাপিটাল গেইনস ট্যাক্স ইত্যাদি থেকে টাকা (৩½ কোটি) তুলতে চান। অধিকন্তু কর ফাঁকি রোধের জন্য তিনি এক উচ্চ শক্তিসম্পন্ন ট্রাইব্যুনালও গঠন করতে চান। বড়লাটের উপদেষ্টা জর্জ অ্যাবেল স্বীকার করেছেন, এ ভাবে লিয়াকৎ কংগ্রেস ও বিড়লার মত ধনী ব্যবসায়ী পৃষ্ঠপোষকদের মধ্যে বিভেদ সৃষ্টি করতে চেয়েছিলেন।

৫ মার্চ নেহরু, প্যাটেল ও ভাবা জানান তাঁরা বাজেট প্রস্তাব অনুমোদন করবেন না। ১৭ মার্চ প্যাটেল পুনরায় বলেন—এটা করা ঠিক হবে না। বড়লাটের মন্তব্য—"it has obviously got Birla and Big Business, with whom P (Patel) works closely, very much on the raw."[৩০৭] শেষে বিজনেস প্রফিটস ট্যাক্স হ্রাস করা হয়েছিল ২৫% থেকে ১৬⅔%-এ।

এই সময় সীমান্ত দখলের জন্য জিন্না লড়াই শুরু করলেন এবং তাঁকে পুরো মদৎ দিলেন ছোটলাট ওল্যাফ ক্যারো। লীগ একটা উপ-নির্বাচন জেতার পর ধাপেধাপে উত্তেজনা বাড়াল। মিছিল নিষিদ্ধ হলে 'জেল ভরো', পরে খানসাহেবের বিরুদ্ধে অভিযান। আবার পেশোয়ারে শোনা গেল 'লড়কে লেঙ্গে পাকিস্তান'।[৩০৮] বাংলা ও আসাম থেকে আমদানি হল মুসলিম ন্যাশনাল গার্ড।[৩০৯] ওয়ালি খান তাঁর Facts Are Facts The Untold Story Of India's Partition (Vikas, 1987) ও ইস্কান্দার মির্জা তাঁর আত্মজীবনীতে জিন্না কি ভাবে সীমান্তে জিহাদ চালাতে চান তার বর্ণনা দিয়েছেন। মির্জা তখন প্রতিরক্ষা দফতরে যুগ্মসচিব। ১৯৪৭-এর ফেব্রুয়ারি জিন্না তাঁকে ফোন করে ডাকলেন। বললেন, "তুমি কি আমাকে ভারতীয় মুসলমানদের নেতা বলে মানো? আমার আদেশ মানবে?" উত্তরে 'হ্যাঁ' বলা ছাড়া উপায় ছিল না। জিন্না বললেন, "চাকরি ছেড়ে উপজাতি অধ্যুষিত অঞ্চলে জেহাদের ব্যবস্থা কর।" মির্জা লিখছেন, "with the liberal expenditure of money I would be able to cause some trouble in Waziristan, Tirah and Mohmand country. I gave my estimate for the sum of

money as one crore." জিন্নাকে টাকা জোগালেন ভূপালের নবাব। কালাতের খান দিলেন মির্জাকে চাকুরি। মির্জা যখন প্রায় তৈরি, জিন্না মে মাসে ডেকে বললেন, পাকিস্তান মিলবে, ওসবের দরকার নেই।[৩০৯ক] কিন্তু দাঙ্গা বাধানো তো যায়। সব চেয়ে সহজ উপায় বিহারের দাঙ্গায় লোমহর্ষক মুসলিম নির্যাতনের গুজব রটিয়ে উপজাতীয় রোষ সৃষ্টি করা। এবার শুরু হল বোমার ব্যবহার—অবশ্যই অমুসলিমদের ওপর। এরল্যাণ্ড জ্যানসন তাঁর **India, Pakistan or Pakhtoonistan** গ্রন্থে এ সবের বর্ণনা দিয়েছেন। জ্যানসনকে আলম খান বলেছিলেন যে মানকির পীর প্রচুর টাকা ঢালছেন আর সরকারী আমলারা লীগপন্থীদের সাহায্য করছে। পুলিশ হাঙ্গামাকারীদের পিঠে লাঠি না মেরে মাটিতে মারত। জেলের কর্মচারীরা বন্দী লীগপন্থীদের ছেড়ে দিত। রাত্রে দিনে প্রতিদিন মেজর খুর্শিদ আনোয়ার গুণ্ডা নিয়ে গিয়ে আইনসভার অধিবেশন ভাঙতেন। মিছিলে থাকত ছাত্র ও পীরের মুরিদরা। মুরিদরা গুলিতে মারা গেলে খুর্শিদ জ্যানসনকে বলেন—"কাম ফতে, এবার মুসলিম রক্তপাত হয়েছে।"[৩০৯খ]

লীগের ওপর ২০ ফেব্রুয়ারির ঘোষণার প্রতিক্রিয়া এতক্ষণ আলোচনা করলাম। এখন কংগ্রেসের প্রতিক্রিয়ার দিকে নজর দেওয়া যাক। ঠিক কি কথা বলেছিলেন অ্যাটলি? কোন পরিস্থিতিতে? মনে বাখা দরকার অ্যাটলি, ক্রিপস্, পেথিক-লরেন্স কেউই ওয়াভেলের ওপর আস্থা রাখতে পারেননি। ১৯৪৬-এর জুনেই ক্রিপস্ তাঁকে সরিয়ে দেবার কথা ভেবেছিলেন। তাঁর ওপব দিয়ে ক্রিপস ও ভাবতসচিব সুধীর ঘোষের মাধ্যমে কংগ্রেসের সঙ্গে যোগাযোগ রাখতেন। এটা এমন দৃষ্টিকটু হয়েছিল যে ওযাভেল আগস্টের শেষে অ্যাটলিব কাছে নালিশ করেন। ঘোষ দাবি কবেছেন যে ডিসেম্বরেব লণ্ডন বৈঠকের সময় ক্রিপস্ মাউন্টব্যাটেনকে বডলাট কবে পাঠাবার কথাটা নেহরুর কাছে পাড়েন। হড্‌সন তা অস্বীকাব করেছেন। ঘোষের অনেক কথা বিশ্বাসযোগ্য নয় কিন্তু এটা ঠিক যে ক্রিপস্ নিজেই বড়লাট হতে চেয়েছিলেন এক সময। তা আমবা জানতে পারি ক্রিপসেরই চিঠিতে।[৩১০] অবশ্য তা হযনি। কিন্তু ডিসেম্বর মাসেই নেহরু ও জিন্নাকে কাছ থেকে দেখে অ্যাটলির মনে হয নেহরুকে খোলা হাতে খেলতে দিলে এমন সংবিধান রচিত হবে যাতে গৃহযুদ্ধ অনিবার্য হয়ে উঠবে। অন্যদিকে ওয়াভেলের **Breakdown Plan** গ্রহণ করাও সম্ভব নয়। সময় এসেছে ভারতীয নেতাদেব জোর ধাক্কা দিয়ে বোঝাবার যে দাযিত্ব নেবাব সময় এসে গেছে। অ্যাটলির ভাষায়—

**"Two things were necessary: one was to make the Indians feel their responsibility by announcing that we were clearing out within a definite period, the other was to find the man to put this through."** ১৮ ডিসেম্বর যখন তিনি মাউন্টব্যাটেনকে বড়লাট হবার জন্য আহ্বান জানালেন তখন তাঁর মনে হয়েছিল "ঘনিষ্ঠ ব্যক্তিগত আবেদন"-ই ভারতীয় পবিস্থিতিব পক্ষে প্রয়োজন। আরও বিপদ দেখা দিয়েছিল—চার্চিল-জিন্নার মধ্যে বারংবার দেখা শোনায়। কোয়ায়েদ-ই-আজম পেপার্সে দেখি চার্চিল তাঁকে 'গিলিয়াট' (Gilliatt) ছদ্মনামে চিঠি লিখতে চাইছেন।[৩৩১] জিন্না পরে বলেছেন—চার্চিল তাঁকে জানান পাকিস্তান গঠিত হলে তাঁকে কমনওয়েলথ থেকে বের করে দেওয়া হবে না। সাইমনও কম যান না। তিনি জিন্না ও লর্ডস্ সভার বহু সভ্যের মধ্যে যোগসূত্র ছিলেন।[৩১২] চার্চিল চাইছিলেন—ব্রিটিশ আওতায় দেশভাগ। ভারতীয় দলগুলি কোন সমঝোতায় আসবে না আর ওয়াভেলের পলায়ননীতি তো ব্রিটেনের পক্ষে চরম অপমান। মজার ব্যাপার, শ্রমিক

গলের বেভিন ও অ্যালেকজাণ্ডারও মনে মনে সাম্রাজ্যবাদী ছিলেন। অ্যাটলি বেভিনকে জানান, ওয়াভেলের মত পরাজিত মনোভাব সম্পন্ন লোককে দিয়ে চলবে না। ওয়াভেল প্রধানমন্ত্রীর বিরুদ্ধতা মর্মে মর্মে টের পাচ্ছিলেন।

১৯৪৭-এর জানুয়ারি মাস ধরে ক্যাবিনেট কমিটি ওয়াভেলের ক্রম-অপসরণ ও ক্রিপসের এককালীন অপসরণ—এই দুই বিকল্প নীতি নিয়ে আলোচনা চালায়। ওয়াভেলের নীতি ভারতের ঐক্য বিনষ্ট করবে এবং প্রথম থেকেই ভারতীয়দের বিরোধিতা জাগাবে। ব্রিটিশ সরকার চাইছিল ক্ষমতা হস্তান্তরের দিন ঘোষণা করতে হলেও হস্তান্তরটা যেন আলোচনা ও সমঝোতার মাধ্যমে হয়।[৩১৩] ৩১ জানুয়ারিব চিঠিতে ওয়াভেলকে কার্যত বরখাস্ত করলেন অ্যাটলি। মুর ঠিকই বলেছেন যে অ্যাটলি ও ক্রিপসেব বাস্তব রাজনীতিজ্ঞান ও ওয়াভেলের গ্রহণীয় নীতি উদ্ভাবনেব অক্ষমতাই তাঁব পতনের কারণ। উক্ত অক্ষমতার মূলে একজন সেনাপতির একগুঁয়েমি ও নমনীয়তাব অভাবই ছিল না, ছিল লীগের কার্যকলাপ সম্বন্ধে ন্যায়বিগর্হিত পক্ষপাতিত্ব।

মাউন্টব্যাটেনের আসবার খুব ইচ্ছে ছিল না। অ্যাটলি সরকাব তাঁকে দিয়ে কি নীতি কার্যকর করতে চান ভাল ভাবে বুঝে তিনি দায়িত্ব নিতে চেয়েছিলেন। ৭ জানুয়াবি তিনি দাবি করলেন হস্তান্তরের দিন আগেভাগে স্থিব কবতে হবে; তিনি যাচ্ছেন অল্পদিনের মধ্যে কাজ শেষ করতে। অ্যাটলি ১৯৪৮-এর ১ জুন-এর আগে হস্তান্তব হবে ঘোষণা কবতে বাজি হলেন। ৮ ফেব্রুযারি মাউন্টব্যাটেন পেলেন তাঁব নিয়োগপত্র ও ঘোষণাব খসড়া। ওয়াভেল ঘোষণা পিছিয়ে দিতে বলেছিলেন। বারোজ ও জেনকিনস সতর্ক কবে দেন যে ঘোষণাব ফলে সাম্প্রদায়িক সমস্যা বেড়ে যাবে।

২০ ফেব্রুয়ারি কমনস সভায় অ্যাটলি ক্যাবিনেট মিশনেব কাজ নিয়ে কিছু গৌবচন্দ্রিকা কবলেন, দুঃখ করলেন যে গণপরিষদ ভাবতীয় দলগুলিব মতভেদেব জন্য উদ্দেশ্যমত কাজ করতে পারছে না, তা ছাড়া তা পুরো প্রতিনিধিত্বমূলকও নয়। ব্রিটেন চায় ভারতীয়েরা নিজেরাই সংবিধান বচনা করুক। কিন্তু যদি ১৯৪৮-এব জুনেব মধ্যে পুরো প্রতিনিধিত্বমূলক গণপরিষদ দ্বারা সংবিধান রচিত না হয় (সোজা কথা, লীগ যদি যোগ না দেয়), তবে

"....H.M.G. will have to consider to whom the power of the Central Government in British India should be handed over, on the due date, whether as a whole to some form of Central Government for British India or in some areas to the existing Provincial Government, or in such other way as may seem most reasonable and in the best interests of the Indian people." সঙ্গে সঙ্গে ঘোষণা কবা হল ওযাভেল বিদায় নিচ্ছেন ও তাঁর স্থলাভিষিক্ত হবেন ভাইকাউন্ট মাউন্টব্যাটেন। তিনি ব্রিটিশ ভারতের ক্ষমতা হস্তান্তর কববেন। দেশীয় রাজ্যের সঙ্গে ব্রিটেনেব সম্পর্ক (paramountcy) চলবে আগেকাব মত।

সুধীর ঘোষ জানাচ্ছেন, তাঁকে নাকি ক্রিপস্ ৩ মার্চ বলেন, "তোমরা চাও আমরা কংগ্রেসের প্রতি পক্ষপাতিত্ব দেখাই এবং লীগের ওপব চাপ দিই তোমাদের তৈরি শাসনতন্ত্র মানতে। আমরা তা পারি না। আমরা নিবপেক্ষ থাকতে কৃতসঙ্কল্প।" ঘোষ জিজ্ঞাসা কবেন ব্রিটেন কি চায় কংগ্রেসের কাছে? অ্যাটলি, ক্রিপস্, ভাবতসচিব সবাই নাকি চান কংগ্রেস লীগের সংশয় ও সন্দেহ দূর করার জন্য চরম চেষ্টা নিক, পরিষ্কাব ভাবে জানাক ৬ ডিসেম্বরের ক্যাবিনেট ব্যাখ্যা তারা যে গ্রহণ করেছে বলছে তা কতদূর সত্য। ঘোষ বলেন,

এর অর্থ আসামকে বাংলার হাতে সমর্পণ। ক্রিপস্ উত্তর দেন, সেকশান 'সি'-এর বাংলাব প্রতিনিধিরা যে 'trickster' এবং আসামের ক্ষতি করবেই এমন মনে করার কি আছে ?[৩১৪]

এই পরিপ্রেক্ষিতে কংগ্রেস ওয়ার্কিং কমিটি ৮ মার্চ প্রস্তাব নিল যে গণপবিষদ লীগ বাদ দিযেই চলবে, সারা ভারতের জন্য সংবিধান রচনা করবে, তবে যদি কোন কোন অংশ তা গ্রহণে অনিচ্ছুক হয় তারা যুনিয়ান থেকে বেরিয়ে যেতে পারে। অর্থাৎ পঞ্জাব ও বাংলা ভাগ প্রয়োজনে করা হবে। আপাতত ১৯৩৫-এর শাসনতন্ত্র অল্প বদলিয়ে ডোমিনিয়ান স্ট্যাটাসের ভিত্তিতে অন্তর্বর্তী সবকারকে ক্ষমতা হস্তান্তব করা যেতে পাবে।[৩১৪ক] অন্যদিকে লীগ ব্যাখ্যা করল—অকংগ্রেসী প্রদেশগুলির হাতেই ব্রিটেনেব কেন্দ্রীয় ক্ষমতা হস্তান্তর কবা হবে। ওয়াভেল ঠিকই ধরেছিলেন দুই ব্যাখ্যা পরস্পরবিরোধী। মাউণ্টব্যাটেন ব্যক্তিগত মোহিনী মাযা খাটিয়ে কববেন কি ?[৩১৫]

হডসন বলতে চান ২০ ফেব্রুযারিব ঘোষণার কোন মূল্য নেই, মাউণ্ plenipotentiary power দেওয়া হয়েছিল। নেহরু তাঁকে প্রশ্ন করেন এ বিষয়ে একটু এড়িয়ে মাউণ্টব্যাটেন উত্তর দেন—"Suppose I have....?" আসলে তাঁকে সে চরম ক্ষমতা দেওযা হযনি। ১৩ ফেব্রুয়ারি অ্যাটলি ক্যাবিনেটকে জানান যে ঐ ঘোষণাই হবে বড়লাটের নির্দেশিকা (guide line)।[৩১৬] পরে কিছু যোগও করা হয়। (১) সরকারের ইচ্ছা ব্রিটিশ ভারত ও দেশীয রাজ্য নিযে এক অখণ্ড সবকার স্থাপিত হোক। (২) ১৯৪৭-এর ১ অক্টোববের মধ্যে মাউন্টব্যাটেন যদি বোঝেন তা সম্ভব নয তবেই ১৯৪৮-এব জুনের আগে ক্ষমতা হস্তান্তব কি ভাবে হবে জানাবেন। (৩) ভাবতীয নেতাদের তিনি বোঝাবেন সৈন্যবাহিনীর অখণ্ডতা ও প্রবহমানতা নষ্ট কবা ঠিক হবে না। (৪) তিনি ভারতকে কমনওয়েলথে রাখার চেষ্টা করবেন। যদি তা সম্ভব না হয তবে ব্রিটেন ও ভারতেব মধ্যে একটা সামরিক চুক্তি করতে হবে। ২২ মার্চ যখন তাঁব সঙ্গে ওয়াভেলের বিদায়ী সাক্ষাৎ হয, তখন মাউন্টব্যাটেন বেশ আশা নিযেই বলেছিলেন, ভাবতবর্ষকে তিনি ডোমিনিযান ভিত্তি মেনে নেওয়াতে পাববেন।[৩১৭] এই শেষ নির্দেশেব পেছনে ইজ্মে. অকিনলেক প্রভৃতির হাত ছিল। ভাবত রুশ প্রভাবাধীন হলে মধ্যপ্রাচ্যেব তৈল সম্পদ বিপন্ন হবে, ভাবত মহাসাগরীয় অঞ্চলে যোগাযোগ বিচ্ছিন্ন হবে,—এমন ভয় বারংবার উচ্চারিত হয়েছিল।[৩১৭ক] গণপরিষদ ২২ জানুয়াবি ভাবতকে স্বাধীন সার্বভৌম প্রজাতন্ত্র ঘোষণা করে গোলমাল বাধায়।

কয়েকটা কথা আমাদেব পবিষ্কাব জানা দরকার। মাউন্টব্যাটেন আসার আগেই বিশেষত ২০ ফেব্রুযাবিব ঘোষণার কাছাকাছি সময়ে কংগ্রেস দেশভাগ নিযে আলোচন করছিল। তার অব্যবহিত কারণ পঞ্জাবের হানাহানি। ওয়াভেলেব সঙ্গে ১৭ ফেব্রুয়াবির সাক্ষাৎকারে প্যাটেল বলেন, মুসলিমবা পশ্চিম পঞ্জাব, সিন্ধু, সীমান্ত (অবশ্য বাজি হলে) পূর্ববঙ্গ নিতে পাবে। ২৪ ফেব্রুয়ারি নেহরু পঞ্জাব ও বাংলা ভাগেব কথা বলেন, তবে আশা করেন এই খণ্ডিত পাকিস্তান না মেনে জিন্না বিশেষ শর্তে ভাবতীয যুনিযানে যোগ দেবেন।[৩১৮] মুখে যাই বলুন, প্যাটেল ভাবতেন, ইংরেজরাই পঞ্জাব ও বাংলা ভাগ হতে দেবে না এবং শেষ পর্যন্ত পশ্চিম পঞ্জাব ও পূর্ব বাংলা যুনিয়ানে যোগ দেবে।[৩১৯] ৯ মার্চের চিঠিতে ও ১০ মার্চের সাক্ষাৎকারে নেহরু বলেন, পঞ্জাব ও বাংলা ভাগ ছাড়া গতি নেই কংগ্রেস ওয়ার্কিং কমিটির ৮ মার্চের প্রস্তাব এ সব মতের প্রতিফলনমাত্র। নেহরু ও প্যাটেল গান্ধীকে বারবার এই কঠিন সত্য বোঝাবার চেষ্টা করেছিলেন তার প্রমাণ রয়েছে।[৩২০] কিং

গান্ধী অবশ্যই তা মেনে নেননি। তিনি ভগ্নহৃদয়ে ধীরে ধীরে নেপথ্যে সরে যাচ্ছিলেন এমন একটা ধারণা দিতে চেয়েছেন এস গোপাল।[৩২১] তা সত্য নয়। নোয়াখালি ও বিহার ছিল তাঁর জীবনে, চার্চিলের ভাষায়, 'the finest hour'। হিন্দুর হয়ে, ভাবতবর্ষের হয়ে, সমগ্র মানবজাতির হয়ে তিনি অগ্নিপরীক্ষা দিচ্ছিলেন যার কাছে রাজনৈতিক ক্ষমতা হস্তান্তরের কৌশল ও মারপ্যাঁচ অতি তুচ্ছ।

মাউন্টব্যাটেন সম্বন্ধে যে প্রভূত মিথ রচিত হয়েছে তার মূলে স্বয়ং মাউন্টব্যাটেন। বড়লাট রূপে ও তার পরে, জীবনের শেষ দিন পর্যন্ত, ক্ষমতা হস্তান্তর নিয়ে যখনই কথা উঠেছে, তখনই সচেতন ভাবে ও সুকৌশলে আপন ভূমিকা অতিবঞ্জিত কবেছেন তিনি। সন্দেহ নেই, এক লক্ষ্মীপরী যেন জন্মকালে তাঁব শিযরে উপস্থিত থেকে সব প্রার্থনীয় বব উজাড় করে দিয়েছিলেন—রূপ, বিত্ত, যশ, জয়, সৌভাগ্য। তাঁর ধাবণা ছিল সার্লমানেব রক্ত বইছে তাঁর ধমনীতে, অন্তত সম্রাজ্ঞী ভিক্টোরিযাব। বিবাহ কবেছিলেন তখনকাব অন্যতমা সুন্দরীশ্রেষ্ঠা ও ততোধিক ধনবতী, এড্‌উইনা অ্যাসলিকে। চার্চিলেব পৃষ্ঠপোষকতায তিনি হয়েছিলেন দক্ষিণ-পূর্ব এশিযার মিলিত সমর বাহিনীব সর্বাধ্যক্ষ (C. in C. SEAC)। অ্যাটলির সম্মতি না থাকলে তিনি পেতেন না বডলাটেব পদ। এই 'প্রিন্স চাবমিং'-এর জনসংযোগবিভাগের অধিকর্তা ছিলেন তিনি নিজেই। তাঁব প্রভামণ্ডলে যাঁরা বিরাজ করতেন—অ্যালান ক্যাম্বেল জনসন ও ভি পি মেনন—অতিবঞ্জনে তাঁবাও কম যান না। ডোমিনিক লাপিয়ের ও ল্যাবি কলিনসেব Freedom at Midnight এবং পবে প্রকাশিত Mountbatten and Independent India অবশ্য যে কোনো ঐতিহাসিকের সন্দেহ উদ্রেক কববে। তা মাউণ্টব্যাটেনের নির্জলা আত্মপ্রচাবেব নির্বিচাব প্রতিধ্বনি। কিন্তু তাঁর সরকাবী জীবনীলেখক ফিলিপ জিগলাব (Zeigler) ও ঐতিহাসিক এম· এন· দাশ মাউণ্টব্যাটেনের মোহিনীমাযা থেকে নিজেদেব সম্পূর্ণ মুক্ত বাখতে পারেননি। আসলে ব্রডল্যাণ্ডসে বক্ষিত তাঁব বিপুল ব্যক্তিগত চিঠিপত্রেব অবণ্যে হাবিয়ে গেছে অহমিকা ও উচ্চাকাঙ্ক্ষা, কর্মশক্তি ও প্রাণপ্রাবল্য, মাঝে মাঝে মানবিক, কিন্তু প্রায়শ নিষ্ঠুর, সর্বদা আপন ভাবমূর্তি সম্বন্ধে সচেতন—মাউন্টব্যাটেনেব আসল রূপ।

॥ ১১ ॥

শোনা যায বল্লভভাই প্যাটেল খোঁজ কবেছিলেন কেমন হবেন নতুন লাটসাহেব। বিলেতথেকে খবব আসে— "a liberal aristocrat with revolutionary leanings." শুনে প্যাটেল নাকি মন্তব্য কবেন—"He will be a toy for Jawaharlal to play with—while we arrange the revolution." আসলে প্যাটেলও বিপ্লবী ছিলেন না, মাউন্টব্যাটেনও নন এবং নেহরু ও মাউন্টব্যাটেন কে যে কার হাতে কখন এবং কতটা পুতুল হয়েছিলেন বলা কঠিন। প্যাটেল তাঁব বাইরের মনোহর 'প্লেবয়' রূপ দেখে ভেতরের কূটনৈতিক দক্ষতা ও নিষ্ঠুরতা কল্পনা করতে পারেননি। আজাদ লিখছেন, তিনিই কংগ্রেসী মন্ত্রীদের মনে কৌশলে দেশভাগের বিষবৃক্ষের বীজ বপন কবেন আর প্যাটেলই হন প্রথম শিকার।[৩২২]

বস্তুত এই পর্বের ইতিহাসদর্শন অনেকটা অন্ধের হস্তীদর্শনেব মতো। নেহরু সম্বন্ধে আপন পক্ষপাতিত্ব এস গোপাল স্বীকার কবেছেন। নেহরুর ওপর অতি সম্প্রতি এম জে

আকবর লিখেছেন Nehru : The Making of India (Viking, 1988). তিনি নেহরুর রচনা ও চিঠিপত্র সংকলনের বেশি কিছু দেখেননি। মাউন্টব্যাটেনের নাম নেহরু প্রথম করেন এ কথা তিনি বিশ্বাস করেছেন লাপিয়েরের ওপর নির্ভর করে। ভি পি মেনন ছিলেন মাউন্টব্যাটেন ও প্যাটেল উভয়েরই অন্তরঙ্গ ব্যক্তি, উভয়কেই তিনি নিজস্ব মতামত দ্বারা প্রভাবিত করার চেষ্টা করেছেন। কিন্তু তাঁব দৃষ্টিভঙ্গি নৈর্ব্যক্তিক ছিল না। অতএব তাঁর The Transfer of Power in India সাবধানে ব্যবহার করতে হবে। আয়েষা জালালের মত শক্তিমতী ঐতিহাসিকও The Sole Spokesman গ্রন্থে নানা বিরুদ্ধ সমালোচনার পর জিন্নাকে অন্তিমকালে মহনীয় করে তুলেছেন। তাঁর বক্তব্য—জিন্না দেশভাগ, সৈন্যবাহিনী ভাগ—কিছুই চাননি। আকবরও অতিসহজে এ মত খণ্ডন করেছেন। ফিলিপস ও ওয়েনবাইট দম্পতি The Partition of India. Policies and Perspectives, 1935-1947 (1979) মাঝে মাঝে সত্যসন্ধানী আলোকপাত কবলেও বহুক্ষেত্রে অপ্রাসঙ্গিক, এমনকি ভুলপথেও নিয়ে যাও। পেণ্ডেবেল মুন Transfer of Power Series এব অন্যতম সম্পাদক হলেও ওযাভেলের সময়কাব ঘটনাবলীব পর্যবেক্ষক ও বিশ্লেষকরূপে আমরা তাঁব পক্ষপাতিত্ব লক্ষ্য করেছি। তাঁব Divide and Quit গ্রন্থে বহু প্রমাণ মিলবে। হোযাইট হল থেকে শেষ ঘটনাবলী দেখেছেন শেষ ভারতসচিব লর্ড লিস্টোয়েল তাঁর Indo-British Review VII, 3 and 4 (1979) -এব প্রবন্ধদ্বয়ে। প্রধানত ক্রিপস ও অ্যাটলিব কাগজপত্রেব ভিত্তিতে লেখা আব জে মুবেব Escape from Empire বহু তথ্যেব আকর, কিছুটা জটিল অরণ্যে দিশেহারা। যাঁরা দেশভাগ সম্পর্কিত রচনাব একটা তালিকা চান তাঁবা বি আব নন্দা সম্পাদিত Essays in Modern Indian History (1980)-তে অশোক মজুমদাবেব 'Writings on the Transfer of Power, 1945-47' প্রবন্ধটি পড়তে পারেন।

প্রাথমিক উপাদান হিসাবে এখনও আমাদেব ম্যানসাবগ, লাম্বি ও মুন সম্পাদিত ট্রানসফার অব পাওযার গ্রন্থমালার ওপব নির্ভর করতে হবে। তা ছাড়াও আমি মাউন্টব্যাটেনের কাগজপত্র ব্যবহাব কবব। অন্যান্য দেশীয় সূত্রকে তো মূল্য দিতেই হবে।

মাউন্টব্যাটেন কার্যভাব গ্রহণ করলেন ২৪ মার্চ। আব তাবপব পায়েব তলায় ঘাস গজাতে দিলেন না। প্রাযই তিনি বলতেন, তিনি "a one man Cabinet Mission." লিনলিথগো বা ওযাভেলের মত প্রত্যেক কথায তাঁকে ইন্ডিয়া অফিসের দিকে তাকিয়ে থাকতে হয় না। জিগলার জানাচ্ছেন—তাঁর এক অন্তরঙ্গ পরিষদবর্গ ছিল। তাতে ছিলেন ইজ্‌মে, মিভিল, অ্যাবেল, স্কট, ক্রিস্টি, ক্রাম। কোন হিন্দু বা মুসলিম নয়। মাঝেমধ্যে ভি. পি. মেননকে ডাকা হত কংগ্রেসেব. বিশেষত প্যাটেলের, মতামত জানবাব জন্য। যেন হ্যামলেটকে দিয়ে রোজেনক্রানজ্, গিলডেনস্টার্ন ও কবরখনকদের হ্যামলেট অভিনীত হচ্ছে।

প্রথমেই তাঁর ও তাঁর প্রধান সহকাবীর তৎকালীন মনস্তত্ত্ব বুঝে নিলে পরবর্তী ইতিহাস বোঝা সহজ হবে। আরও জানা দবকার, এই ইজ্‌মে ছিলেন জবরদস্ত দমননীতির প্রতীক উইলিংডনের সহকারী (১৯৩১-৩৩) ও উইনস্টন চার্চিলের চিফ অব স্টাফ (১৯৪০-৪৫)। স্যার এরিক মিভিল (Mieville) ছিলেন উইলিংডনের ব্যক্তিগত সচিব (১৯৩১-৩৬)। স্যার জর্জ অ্যাবেল ছিলেন ওয়াভেলের ব্যক্তিগত সচিব, ক্রিস্টি লিনলিথগোর সহকারী ব্যক্তিগত সচিব, স্কট অ্যাবেলের সহকারী। অর্থাৎ সব উপদেষ্টাই উইলিংডন, লিনলিথগো ও ওয়াভেলের কংগ্রেস বিরোধী নীতির সঙ্গে জড়িত ছিলেন।

মাউন্টব্যাটেন ও ইজমে বুঝতে পারেন সারা ভারতে গৃহযুদ্ধের পূর্বেকার অবস্থা। হয়তো বা তা শুরুই হয়ে গেছে। আইন ও শৃঙ্খলা ভেঙে পড়েছে এবং তা রক্ষা করার মত সামরিক বা অসামরিক শক্তি নেই। ক্রিপস্‌কে বড়লাট লিখছেন—

"We are sitting on a volcano which only an announcement of how we decide the transfer of power can prevent from eruption."[৩২৩] ইজমে লিখছেন, ১৯৪৮-এর জুনকে বড় শীঘ্র মনে করা হচ্ছিল, ভারতে এসে মনে হচ্ছে বড দেরি হয়ে যাবে। "The few British officials that was still in service were at the end of their tether...British arms were represented by little more than token forces." অর্ন্তবর্তী সরকাব প্রত্যেক সমস্যাকে সাম্প্রদায়িক দৃষ্টিকোণ থেকে দেখছে। এ ধবনের সবকাব নিয়ে পনের মাস শাসন চালানো যাবে না। প্রদেশে প্রদেশে "murders and brutalities of the most bestial character had become commonplace." "আমবা এমন এক জাহাজে আছি যা প্রচুর দাহ্য, অত্যন্ত বিস্ফোবক এবং বিধ্বংসী উপাদানে ভর্তি। জাহাজে আবার আগুন লেগেছে। যদিও তা বারুদের ঘরে পৌঁছায়নি তবু অতি সত্বব আমাদের তা নেবাতে হবে, অন্তত নিযন্ত্রণে আনতে হবে। তারপর যত শীঘ্র সম্ভব পৌঁছতে হবে বন্দরে।" সময়ের সমস্যাটা এতো বড়ো যে এক্ষুনি কোনো পরিকল্পনা নেওযা দরকার। "অবিভক্ত ভারত অবশ্যই সব থেকে ভালো সমাধান কিন্তু একই বকম পবিষ্কারভাবে বোঝা যাচ্ছে তা বর্তমান অবস্থায় সম্পূর্ণ অসম্ভব।"[৩২৪] এঁদের ভয়ার্ত মনোভাবেব চমৎকাব বর্ণনা পাই লেনার্ড মসলের The Last Days of the British Raj গ্রন্থে ও অ্যালান ক্যাম্বেল জনসনেব Mission with Mountbatten গ্রন্থে। মসলে লিখছেন, "What they (Mountbatten and his advisers) were doing was not so much handing India her freedom but washing their hands of her..."[৩২৫] একবার এরকম মনোভাব এলে বিচাব, বিবেচনা, বিবেকের বালাই থাকে না। ১৯৪৮-এব জুন পর্যন্ত অপেক্ষা করলে কি হত বলা যায না। কিন্তু মাউন্টব্যাটেন তখনই স্থির করেন, তাব যত আগে (পারলে ১৯৪৭-এর মধ্যেই) তল্পি-তল্পা গোটাতে পাবলে ভাল হয়।

প্রদেশে প্রদেশে যে নারকীয় ঘটনাবলী ঘটছিল তাব নেতৃত্ব দিচ্ছিল হিন্দু, মুসলিম ও শিখদের বেসরকাবী সশস্ত্র বাহিনী। ১৯৪৬-এব শেষে বাষ্ট্রীয় স্বযংসেবক সঙ্ঘ, মুসলিম ন্যাশনাল গার্ড ও শিরোমণি আকালি দলের প্রত্যেকের প্রায় লক্ষাধিক সদস্য ছাডাও ভাবত ছাড়ো আন্দোলনের সময়কার বিপ্লবীরাও ছিলেন, ছিল ফরওয়ার্ড ব্লক, ছিল খাকসার।[৩২৬] স্কট কম্যুনিস্ট পার্টিকে বাদ দিয়েছেন। ১৯৪৫-এব পব থেকে, বিশেষত ১৯৪৬ ও ১৯৪৭-এর প্রথমে, জানভ লাইন (Zhdanov line) গৃহীত হওয়াব ফলে তাদের সাম্রাজ্যবাদবিরোধী কার্যকলাপ বাডছিল। ভারতের পার্টি সভ্যসংখ্যা ১৯৪৬ জুলাইতে দাঁড়ায় ৫০,০০০। তাদের আহ্বানে লক্ষ শ্রমিক ও কৃষক সাড়া দিত। ডাক, তার, ধাঙ্গড় ধর্মঘট বা তেভাগা আন্দোলনের মত আন্দোলন, কেবল জোতদাব শ্রেণীর ভয় বা ক্রোধ উৎপাদন করে না, আইন ও শৃঙ্খলার সমস্যাও হয়ে দাঁড়ায়। তারা সাধারণ ধর্মঘট ডাকলে সারা দেশে কাজের চাকা অন্তত কিছু দিনের জন্য বন্ধ হয়ে যেত। অতএব বড়লাটের তারাও ছিল মাথা ব্যথার কারণ। সবচেয়ে মাথা ব্যথা ছিল গান্ধীকে নিয়ে। ক্রিপস্‌ ও ক্যাবিনেট মিশনের দৌত্য ব্যর্থ করেছেন তিনি। তাঁকে সযত্নে পরিহার করতেই হবে।

কার্যভার গ্রহণ করার দিন থেকে ৬ মে পর্যন্ত মাউন্টব্যাটেন ১৩৩টি সাক্ষাৎকার করেন। এর মধ্যে সর্বাধিক গুরুত্বপূর্ণ হল গান্ধী, নেহরু, প্যাটেল, জিন্না, লিয়াকৎ আলি ও প্রধান বাজন্যবর্গের সঙ্গে সাক্ষাৎকার। এখন থেকে ভারতীয় বাজনীতিতে কৃষ্ণ মেননেব আবির্ভাব ঘটে। তিনি ও ভি পি মেনন বড়লাট এবং কংগ্রেসের মধ্যে যোগসূত্র রক্ষা কবতেন। শাসন পরিষদের সংখ্যালঘু প্রতিনিধিরা অন্যান্যদেব সঙ্গে যোগসূত্র বাখতেন।

মাউন্টব্যাটেনেব সঙ্গে কথাবার্তায নেহরুব ও প্যাটেল তাঁদেব পূর্ব অভিমত ও ৮ মার্চের ওয়ার্কিং কমিটির প্রস্তাব অনুযায়ী চলতেন। অর্থাৎ ১৯৩৫-এব আইন অনুযায়ী নেহরুর নেতৃত্বাধীন অন্তর্বর্তী সবকারের হাতে ডোমিনিয়ান সমতুল ক্ষমতা হস্তান্তরিত করতে হবে, কংগ্রেস একাই গণপরিষদে সংবিধান বচনা চালিযে যাবে, প্রযোজন হলে কোন কোন প্রদেশ ভাগ হতে পাবে এবং বিভিন্ন বিচ্ছেদকামী এলাকা আলাদা হযে যেতে পাবে।[৩২৭] প্যাটেল আসাম, পঞ্জাব ও সীমান্ত প্রদেশে লীগকৃত দাঙ্গা হাঙ্গামাব তীব্র প্রতিবাদ জানান ও কেন্দ্রীয় লীগমন্ত্রীদেব ববখাস্ত কবতে বলেন।[৩২৮]

তাঁব ধাবণা ছিল খণ্ডিত পাকিস্তান লীগ সদস্যরা মেনে নেবে না। তিনি জানতেন না যে ১৯৪৬-এব মে মাসেই লীগ প্ল্যানিং কমিটি তা সমর্থন কবেছিল। তাবও আগে বেঙ্গল প্রভিন্সিযাল মুসলিম লীগের একটা সংখ্যালঘু দল বর্ধমান বিভাগ ছেড়ে দিতে বাজি হয়েছিল, যদিও সংখ্যাগুরু দল কোন অংশ ছাডতে চাযনি এবং উভয দলই আসাম ও বিহাবেব পূর্ণিযা চায।[৩২৯]

১ এপ্রিল গান্ধী দেশভাগে প্রবল আপত্তি তুললেন। তিনি বললেন, জিন্না ও লীগ সদস্যগণকে কেন্দ্রীয মন্ত্রীসভা গঠন কবতে বলা হোক। মাউন্টব্যাটেন প্রশ্ন কবেন--"কিন্তু এ প্রস্তাব কিভাবে নেবেন জিন্না ? গান্ধীব উত্তব—"যদি তাঁকে জানান—আমি এ প্রস্তাব কবেছি, জিন্না বলবেন--'কৌশলী গান্ধী'।"

"আমাব ধাবণা," বডলাট বললেন, "জিন্না ঠিক কথাই বলবেন।" গান্ধী উত্তব দেন—"না, আমাব প্রস্তাব আগাগোডা আন্তবিক।"[৩৩০] তবে তাঁব শর্ত ছিল পাকিস্তান পেতে হলে জিন্নাকে যুক্তিব কাছে আবেদন কবতে হবে, অস্ত্র দ্বাবা নয।[৩৩১] ৫ এপ্রিল ইজ্‌মেকে গান্ধী যে চিঠি লেখেন তাতে কিছু শর্ত ছিল— (১) মন্ত্রীসভা জিন্না গঠন করুন—মন্ত্রীরা সবাই মুসলিম হতেও পাবেন। (২) যদি এই মন্ত্রীসভা ভাবতীয জনগণেব স্বার্থে কাজ কবে, কংগ্রেস তাকে পূর্ণ সমর্থন জানাবে। (৩) কোনটা ভাবতীযদেব স্বার্থে বা স্বার্থবিবোধী তাব একমাত্র বিচারক হবেন ব্যক্তিগতভাবে মাউন্টব্যাটেন। (৪) লীগকে শান্তিরক্ষাব জন্য কাজ কবার প্রতিশ্রুতি দিতে হবে। (৫) ন্যাশনাল গার্ড বা অন্য কোন বেসরকাবী বাহিনী বাখা চলবে না। (৬) এই পবিপ্রেক্ষিতে জিন্না পাকিস্তানেব দাবি পেশ কবতে পাবেন, এবং (৭) জিন্না এ সব শর্ত মানতে অবাজি হলে কংগ্রেসকে মন্ত্রীসভা গঠন কবতে দিতে হবে।[৩৩২] কিছু নতুন কথা নয। ক্যাবিনেট মিশনেব সামনেও তিনি এই অসমসাহসিক (কিছুটা অবাস্তব) প্রস্তাব বেখেছিলেন। অ্যালান ক্যাম্বেল জনসন লিখছেন, বড়লাটের উপদেষ্টারা তাঁকে গান্ধীর এই আপাত সরল ফাঁদে পড়তে না বলেন।[৩৩৩] ৫ এপ্রিল ভি পি মেনন এরিক মিভিলকে এক নোট পাঠান তার শেষ বাক্যটি তুলে দিলাম—"We must, while keeping Gandhi in good humour, play for time." ৭ এপ্রিল জিন্নার কাছে কথাটা তোলা হয়। সঙ্গে সঙ্গে প্রত্যাখ্যান করেন তিনি। কাবণ এতে দাযিত্ব বয়েছে, কর্তৃত্ব নেই। আজাদ ও সীমান্ত গান্ধী ছাড়া নেহরু, প্যাটেল ও ওয়ার্কিং কমিটির অন্য সদস্যরা গান্ধীর এই সুমহৎ (না চতুর ?) আদর্শবাদ গ্রহণ কবতে

রাজি ছিলেন না। মহাত্মাকে প্রায় কেউ সমর্থন না করায় তিনি দুঃখ করে লেখেন, "তবুও সি এফ অ্যানড্রুজের স্থান আমি নিতে চাই। তিনি নিজের ছাড়া আর.কারুর প্রতিনিধিত্ব করতেন না।"[৩৩৪] তিনি জানিয়ে দেন কথাবার্তার মধ্যে তিনি আর থাকবেন না। এম এন দাশের মতে, তিনি এরপর বিহারের দাঙ্গাবিধ্বস্ত এলাকায় চলে যান। বস্তুত নানা চাপ দিয়ে তাঁকে মাউন্টব্যাটেন দিল্লী থেকে সরিয়ে দেন।[৩৩৫] আবার শুরু হল তাঁর 'Via Dolorosa', খ্রীস্টের মত একক তীর্থযাত্রা—মনুষ্যকৃত পাপের প্রায়শ্চিত্ত করার জন্য।

মাউন্টব্যাটেন ও তাঁর পরিজনরা ভেবেছিলেন 'নগ্ন বাস্তবের' চেহারাটা জিন্নার সামনে তুলে ধরলে তিনি পিছিয়ে যাবেন। ৩১ মার্চ স্থির হয় তাঁকে বাংলা ও পঞ্জাব ভাগ করার ভয় দেখান হবে, দ্বিতীয়ত হিন্দুস্থান ও রাশিয়ার মিলিত আক্রমণের ভয়। ৮ ও ৯ এপ্রিল পঞ্জাব ও বাংলা ভাগের কথা উঠেছিল। জিন্না যখন বললেন, "You must carry out a surgical operation", তখন ইজমে বললেন, তবে তো পঞ্জাব ও বাংলা ভাগ করতে হয়। জিন্না ইজ্‌মেকে বলেছিলেন, "দোহাই, আমাকে পোকায় কাটা (moth-eaten) পাকিস্তান দেবেন না।" বাঙালী ও পাঞ্জাবীদের ভাষা ও আচারব্যবহারগত ঐক্যের ওপর তিনি জোর দিলে বড়লাট শুষ্ক পরিহাসের সুরে বলেছিলেন, "তা হলে তো ভারতীয় জাতীয়তার দাবি সর্বাগ্রে। এক বিরাট উপমহাদেশ শান্তিতে বাস করতে পারত, বিশ্বে এক বিরাট ভূমিকা নিতে পারত, আপনি তা ভাগ করতে চাইছেন আর সে জন্য এই দেশ দ্বিতীয় শ্রেণীর শক্তিতে পরিণত হবে।" ১০ এপ্রিল আবার তিনি জিন্নাকে বোঝান পাকিস্তান চাইলে তাঁকে খণ্ডিত পাকিস্তানই নিতে হবে। অর্থাৎ, সিন্ধু, পঞ্জাব ও বাংলার অর্ধাংশ, 'সম্ভবত' সীমান্ত প্রদেশ নিয়ে তাঁকে খুশি থাকতে হবে। জিন্না বারবার আবেদন করেন—"বাংলা ও পঞ্জাব ভাগ করবেন না, আমাকে viable পাকিস্তান দিন।" বড়লাট মন্তব্য করছেন, "মনে হয় বুড়োকে (জিন্নাকে) আমি পাগল করে দিয়েছি।"[৩৩৬] আদৌ নয়। জিন্না পাল্টা চাল চাললেন—তা হলে আসামকেও ভাগ করা হোক। ১১ তারিখে নেহরু আসাম ভাগে রাজি হলেন। তিনি জানতেন সিলেট ছাড়া আসামের কোন জেলাই পাকিস্তানে যেতে রাজি হবে না।[৩৩৭] ঐদিন স্টাফ মিটিং-এ বড়লাট বললেন, "জিন্না কোন পাল্টা যুক্তি দেখান না। শোনেন বলেও মনে হয় না। বুঝিতে পারি না কি করে সম্ভব হল এমন সম্পূর্ণ দায়িত্বজ্ঞানহীন মানুষের এত বড় ক্ষমতার অধিকারী হওয়া।"[৩৩৮] তাঁর জীবনীকার জিগলার বলছেন, ৫ এপ্রিল প্রথম সাক্ষাতেই জিন্নাকে দেখে বড়লাট মন্তব্য করেছিলেন—"My God, he was cold।[৩৩৯] ক্রমশ এই শৈত্য বেড়ে গেছিল। ১৭ এপ্রিল জিন্না বলে বসলেন, "I do not care how little you give me as long as you give it to me completely."[৩৪০] জিন্নাকে বড়লাট 'psychopathic case' ভাবলেন, কিন্তু বুঝলেন দেশভাগ ছাড়া উপায় নেই।

৮ এপ্রিল নেহরু তাঁকে কিছু ইঙ্গিত দেন যার ভিত্তিতে হস্তান্তর পরিকল্পনার খসড়া রচনা শুরু হয়। নেহরু বলেন, কোনো বিশেষ এলাকায় যদি এক সম্প্রদায়ের সংখ্যাগরিষ্ঠতা থাকে, তবে তাদের ওপর জোর করে সংবিধান চাপানো ঠিক হবে না। প্রদেশ বা প্রদেশের অংশরাই ঠিক করবে তারা হিন্দুস্তান বা পাকিস্তান জোটে যোগ দেবে। কিন্তু ১৯৪৮-এর জুন পর্যন্ত একটা শক্তিশালী কেন্দ্র থাকতেই হবে। ১০ এপ্রিল বড়লাট স্টাফ মিটিং-এ প্রস্তাব দিলেন, বাংলা ও পঞ্জাব বিধানসভার মুসলিম ও অমুসলিম জেলার সদস্যরা আলাদা মিলিত হয়ে যদি প্রত্যেক সভার উভয় সেকশান দেশভাগের পক্ষে রায় দেয় তবে বাংলা ও

পঞ্জাব ভাগ হবে। সিলেট মুসলিমবঙ্গে যোগ দিতে পারে। সীমান্তে মনোভাব জানবার জন্য নতুন করে নির্বাচন হবে। এই পরিকল্পনা অ্যাটলির স্বনিয়ন্ত্রণ নীতির ভিত্তিতে তৈরি হচ্ছে। অর্থাৎ দেশ ভাগের দায়িত্ব বর্তাবে ভারতবাসীদের ওপব। এর নাম দেওয়া হল 'প্ল্যান বাল্কান'।[৩৪১] মুর বলছেন, নেহরু যে শক্তিশালী কেন্দ্র চেয়েছিলেন বড়লাট সে কথা চেপে যান। নেহরুর ধারণা ছিল বিচ্ছেদকামী প্রদেশ বা তার অংশ য়ুনিয়ানেব সঙ্গে বিশেষ যোগ রাখবে। মাউন্টব্যাটেন আবার তাঁর মনের কথা নেহরুকে পুরো জানাননি। সেটা হল—ভাগাভাগির পর ভারতীয় নেতারা কমনওয়েলথে থাকতে চাইবেন। নেহরু তা ঠিক চাননি।[৩৪২] এই নিয়ে দুজনের মধ্যে পরে ভুল বোঝাবুঝি হবে।

১৫ ও ১৬ এপ্রিল লাটদেব সভায় মাউন্টব্যাটেন এই খসড়া পবিকল্পনা পেশ কবেন। পঞ্জাবের লাট জেনকিনস্ পঞ্জাব ভাগের তীব্র বিরোধিতা করেছিলেন। তিনি বলেন, জেলাগুলির মধ্যে মুসলিম, শিখ, হিন্দু সম্প্রদায় তো সমভাবে ছড়ানো নয়। তাছাড়া শহরগুলির অধিবাসী ও নিকটবর্তী অঞ্চলের অধিবাসী অনেক ক্ষেত্রে ভিন্ন সম্প্রদায়েব। অতএব দেশভাগ হলেই যে সংখ্যালঘু সমস্যাব সমাধান হবে তা নয়। প্রায় প্রত্যেক তহশিল ও জেলায় অসন্তুষ্ট সংখ্যালঘু থেকে যাবে। বাবোজ অসুস্থ বলে আসেননি কিন্তু তাঁর প্রতিনিধি জে এফ টাইসন বলেন, বারোজ বাংলা ভাগেব বিবোধী।

বাংলা ভাগেব বিরোধিতা শুধু বাবোজই কবেননি। বিলেতের সামরিক কর্তাবাও কবেছিলেন। পবে আমবা তা নিয়ে আলোচনা কবব। বাবোজ বাংলাকে অখণ্ড বাখাব জন্য কিরণশঙ্কর রাযকে সুবাবর্দিব সঙ্গে যৌথমন্ত্রীসভা গঠনে আহ্বান জানান। কিন্তু কেন্দ্রীয় কংগ্রেসের আপত্তিতে ও হিন্দু মহাসভাব চাপে বাংলাব কংগ্রেস তা কবতে সাহস পেল না। বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি ৪ এপ্রিল প্রস্তাব নিল অখণ্ড বাংলাব হাতে ক্ষমতা হস্তান্তব করা স্থির হলে যে সব জেলা ভারতীয় য়ুনিয়ানে থাকতে চায় তাবা থাকতে পাববে। ৪ থেকে ৬ এপ্রিল বঙ্গীয় হিন্দু মহাসভা কনফারেন্স একই সিদ্ধান্ত নেয়। শ্যামাপ্রসাদ বলেন "I can conceive of no other solution of the communal problem in Bengal than to divide the province..." বাবোজ লিখছেন, শবৎ বসুর ফবোয়ার্ড ব্লক ও কম্যুনিস্টবা দেশ ভাগেব বিবোধী কিন্তু সংখ্যাগুরু হিন্দু জনমত তাদেব কথা শুনতে রাজি নয়।[৩৪৩] হিন্দুরা আশা করেছিল তাবা পুবো প্রেসিডেন্সী ও বর্ধমান বিভাগ, কলকাতা জলপাইগুড়ি ও দার্জিলিং জেলা, এবং মালদা, দিনাজপুর, ফবিদপুর ও ববিশালেব কিয়দংশ পাবে। পশ্চিমবাংলাব মোট জনসংখ্যা হবে ২$\frac{১}{২}$ কোটি, মুসলমানেবা তাব মধ্যে ৮০ লক্ষ। মোটামুটি প্রত্যেক বঙ্গে সংখ্যালঘুব সংখ্যা হবে ৩০%-এব মত। অমৃতবাজাব পত্রিকা এব জনমত যাচাই কবে।তাতে ৯৮.৩% হিন্দু দেশ ভাগ চেয়েছিল।[৩৪৪]

এই পবিপ্রেক্ষিতে যুক্তবঙ্গেব কথা ওঠে। শীলা সেনেব মতে স্বাধীন যুক্ত বঙ্গেব প্রথম প্রস্তাব আসে আবুল হাশেম ও শবৎ বসুব কাছ থেকে। তাব আগেই শবৎ বসুকে কেন্দ্রীয় সরকাব ছাড়তে হয়েছিল। এ আই সি সি লন্ডন ঘোষণা (৬ ডিসেম্বর) গ্রহণ কবলে তিনি ওয়ার্কিং কমিটিব সদস্যপদও ত্যাগ করেন। ১৯৪৭-এর জানুযারি থেকে বাংলাকে এব সোস্যালিস্ট বিপাবলিক হিসাবে গঠন করতে চান তিনি। ১৫ ফেব্রুযারি এক প্রতিবেদনে তিনি দেশভাগে আপত্তি জানান। আক্রাম খাঁবাও খুশি হননি। ফলে সুবাবর্দিব যুক্তবঙ্গের চাল চালানোব ক্ষেত্র প্রস্তুত হয়েছিল। তিনি যুক্তবঙ্গের প্রথম আবেদন জানালেন ৮ এপ্রিল ১৯৪৭-এব ২৬ এপ্রিল মাউন্টব্যাটেনের সঙ্গে সাক্ষাৎকারে স্বাধীন ও অবিভক্ত বাংলার এমন এক স্বর্ণচিত্র তিনি দেখালেন যে ঝানু বড়লাটও বিহ্বল হলেন। সুরাবর্দি লোক

দেখালেন—এই যুক্তবঙ্গ কমনওয়েলথে থাকবে। সমগ্র পূর্বাঞ্চলে কলকাতা হবে ব্রিটিশ ধনতন্ত্রের পাদপীঠ। ব্রিটিশ কর্মচারীরাই বাংলা শাসন করবে।[৩৪৫] তিনি জানালেন, জিন্নাকে রাজি করাতে পারবেন। ঐদিনই জিন্নাকে এ বিষয়ে জিজ্ঞাসা করায় তিনি বললেন, কলকাতা তাঁদের চাই। "What is the use of Bengal without Calcutta? They had much better remain united and independent; I am sure that they would be on friendly terms with us."[৩৪৭] দ্বিতীয় বাক্যের শেষ অংশটি অতি গুরুত্বপূর্ণ। আমার সন্দেহ নেই যে সুরাবর্দি জিন্নাকে বোঝান ভাগাভাগি হলে হিন্দুরা কখনই কলকাতা ছাড়বে না। তাই আপাতত যুক্তবঙ্গ হোক। পরে পাকিস্তানে যোগ দিতে কতক্ষণ? এই প্রসঙ্গে মনে রাখতে হবে ২৭ এপ্রিল দিল্লী প্রেস কনফারেন্সে সুরাবর্দিকে প্রশ্ন করা হয় স্বাধীন বাংলা পাকিস্তানে যোগ দেবে কিনা? সুরাবর্দি এর উত্তর দেননি। অমলেন্দু দে সুরাবর্দির প্রত্যেকটি বিবৃতিকে বেদবাক্যের মর্যাদা দিয়েছেন দেখে বিস্মিত হয়েছি।[৩৪৭] ভেতরে ভেতরে বড়লাট ও তাঁর পারিষদদের সঙ্গে তিনি কি আলোচনা করেছিলেন আরো দেখাব।

২৮ এপ্রিল কলকাতা ফিরে সুরাবর্দি, আবুল হাশেম, শরৎ বসুর কথা হল। তার ফলে প্রাদেশিক মুসলিম লীগ ৬ জন নেতাকে হিন্দু নেতাদের সঙ্গে বসে বাংলার ভাবী সংবিধান তৈরি করার নির্দেশ দিল।[৩৪৮] গান্ধী সোদপুরে এলে তাঁর সঙ্গে প্রথম কথা বললেন শরৎ বসু (৯ মে)। পরে আবুল হাশেম (১০ মে), সুরাবর্দি ও ফজলুর রহমান (১১ মে)। ১১ মে সুরাবর্দিরা কিরণশঙ্কর রায়ের সঙ্গে মিলিত হলেন, পরের দিন শরৎ বসু। সোদপুরে প্রার্থনা সভায় গান্ধী বলেন, যদি বাংলা ভাগ হয় তবে তার জন্য মুসলমানরা, বিশেষত ক্ষমতাসীন মুসলিম সরকার, দায়ী হবে। "If he were the Prime Minister of Bengal, he would plead with his Hindu brethren to forget the past. He would tell them he was as much a Bengali as they were. Difference in religion could not part the two." যদি সুরাবর্দির হৃদয়ে বাংলা ও বাঙালী, হিন্দু ও মুসলমানের জন্য সত্যিকার প্রেম থাকে তবে পাষাণও গলবে।[৩৪৯] হিন্দুদের মনে ভয় ও সংশয় দেখা দিয়েছে তাই এই ভাগাভাগির জ্বর (fever of partition)[৩৫০]।

সুরাবর্দি হিন্দুদের অনেক আশ্বাস দিলেন, লোভ দেখালেন মানভূম, সিংভূম, পূর্ণিয়া ও সুর্মা উপত্যকা নিয়ে এক বৃহৎ বঙ্গ তিনি গড়বেন যার মত সমৃদ্ধ রাষ্ট্র বেশি থাকবে না। ১২ মে শরৎ বসুর বাড়িতে একটা প্রস্তাবও গৃহীত হয়.

(১) সার্বভৌম অখণ্ড বঙ্গ হবে সমাজবাদী সাধারণতন্ত্র।

(২) এর সংবিধান রচিত হলে যুক্ত নির্বাচন ও বয়স্ক ভোটাধিকারের ভিত্তিতে নির্বাচন হবে।

(৩) নব নির্বাচিত আইন সভা অবশিষ্ট ভারতের সঙ্গে সম্পর্ক স্থির করবে।

(৪) লীগ মন্ত্রীসভা ভেঙে দিয়ে প্রতিনিধিমূলক অন্তর্বর্তী সরকার গঠিত হবে।

(৫) নতুন সংবিধান রচনা পর্যন্ত মুসলিম ও হিন্দু (তপসিলীসহ)-কে ৫০ ৫০ হারে চাকুরি দেওয়া হবে।

(৬) ৩০ বা ৩২ সদস্যের গণপরিষদ গঠিত হবে।[৩৫১]

২০ মে এই মর্মে স্বাধীন বঙ্গভূমি গঠনের দলিল রচিত হয়। স্বাক্ষর করেন শরৎ বসু ও আবুল হাশেম। ১২ মে-র প্রস্তাব কিঞ্চিৎ মার্জিত ও পরিবর্ধিত হয়েছিল। নতুনের মধ্যে দেখি মুখ্যমন্ত্রী হবেন মুসলিম, স্বরাষ্ট্রমন্ত্রী হিন্দু। আর বাকীরা সমহারে মুসলিম ও হিন্দু

(তপসিলীসহ)। শরৎ বসু গান্ধীকে পত্রে একথা জানিয়ে তার সমর্থন চাইলেন ২৩ মে। পরের দিন গান্ধী জানালেন তিনি ওয়ার্কিং কমিটির সঙ্গে আলোচনা করবেন।

কিন্তু তিনি বেশিদূর এগোতে পারেননি। বাধা ছিল অনেক। প্রথম বাধা উঠল লীগের ভেতর থেকে। আক্রাম খাঁব নেতৃত্বাধীন প্রভাবশালী সংখ্যাগবিষ্ঠ অংশ বাংলাকে পাকিস্তানের অন্তর্ভুক্ত বাখতে বদ্ধপরিকব ছিলেন। এভাবে অখণ্ড স্বাধীনবঙ্গ মেনে নিলে স্বাধীন সীমান্ত প্রদেশের দাবিও মানতে হবে। ৩০ এপ্রিল জিন্না লাহোর প্রস্তাব ব্যাখ্যা করে বলেন—পঞ্জাব ও বাংলা অবিভক্ত অবস্থায় পাকিস্তানেই থাকবে। তাঁব বাঙালী অনুগামীরা বলতে থাকেন সুরাবর্দি, হাশেম ও ফজলুব বহমানেব চেষ্টা নিতান্ত ব্যক্তিগত। আক্রাম খাঁব ৫ মে-র বিবৃতি এ প্রসঙ্গে উল্লেখ্য :"I strongly deprecate the suggestion that in order tocounteract the partition move Bengal should dissociate herself from the other Pakistan areas. Such a policy will be suicidal. One of its immediate consquences will be that Muslim Assam, which depends and relies on us, will be completely let down and ruined politically." ১৪ মে-ব আব এক বিবৃতিতে তিনি জানালেন এব ফলে শুধু সাড়ে তিন কোটি মুসলমানকে বর্ণহিন্দুদেব হাতে সমর্পণ কবা হবে, তপসিলী হিন্দুদেরও দাসত্ব . স্থায়ী করবে।[৩৫২] যোগেন্দ্র নাথ মণ্ডল সক্রিযভাবে লীগের সমর্থন কবেছিলেন।[৩৫৩] ১৮ মে জিন্না আক্রাম খাঁ, নুরুল আমিন, হবিবুল্লা বাহাবদেব বলেন, তিনি আদৌ সুবাবর্দিদেব হিন্দু নেতাদেব সঙ্গে স্বতন্ত্র বাংলা নিয়ে আলোচনা চালাতে অনুমতি দেননি।[৩৫৪] আবুল হাশেমেব প্রতিবাদ (১৭ মে) কোন কাজ দেযনি।

দ্বিতীয় বাধা এসেছিল কিছু হিন্দু নেতাদেব কাছ থেকে। বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি ও হিন্দু মহাসভা এ বিষযে একযোগে কাজ কবেছিল এবং ২৬ এপ্রিল কিবণশঙ্কব বায, শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায় ও বিধানচন্দ্র বায দিল্লীতে মিলিত হযে ওযার্কিং কমিটির সদস্যদেব বঙ্গভঙ্গ সমর্থন করতে অনুরোধ জানাতে মনস্থ কবেন।[৩৫৫] ৪ মে থেকে হিন্দু মহাসভা বাংলাবিভাগেব আন্দোলনকে এক ব্যাপক রূপ দেয। ইন্ডিয়ান চেম্বাব অব কমার্সের এক সভায (৩০ এপ্রিল) এন. আব.সবকাব যে প্রস্তাব আনেন তা সুবাবর্দিব দীর্ঘ সমালোচনা। কলকাতাসহ হিন্দুপ্রধান অঞ্চল নিযে আলাদা প্রদেশ গঠন কবাব সিদ্ধান্ত গৃহীত হয এবং তা বাস্তবাযিত কবতে বি. এম. বিড়লা, বি. এল. জালান, বদ্রিদাস গোযেঙ্কা ও বাঙালী শিল্পপতিদেব এক কমিটি কবা হয।[৩৫৬] ২৯ এপ্রিল বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি বাংলা বিভাগের দাবিতে এক প্রস্তাব নেয ও বড়লাট নেহরু, প্যাটেল প্রভৃতিব কাছে তা পাঠায। ১ মে সভাপতি সুবেন্দ্রমোহন ঘোষ বিবৃতি দেন—"An undivided Bengal in a divided India is an impossibility. Let Mr. Suhrawardy repudiate the two nation theory and abandon communalism, and he will be able to prevent the partition of Bengal." ঘোষের আশা ছিল এই "temporary partition" পবে নাকচ হযে যাবে।

শুধু রাজনৈতিক নেতাবা নন বাঙালী বুদ্ধিজীবীদের অগ্রণী—যদুনাথ সবকার, বমেশচন্দ্র মজুমদাব, মেঘনাদ সাহা, শিশিবকুমার মিত্র ও সুনীতিকুমাব চট্টোপাধ্যায ৭ মে ভারত সচিবের কাছে এক তার বার্তায় সাম্প্রদায়িক সুবাবর্দি-মন্ত্রীসভাব প্রতি অনাস্থা জানিয়ে পৃথক প্রদেশ চেয়েছিলেন। শ্যামাপ্রসাদ আবার চেয়েছিলেন দুই বাংলাব জন্য দুই অন্তর্বর্তী সরকার।[৩৫৭] তপসিলীদেব এক সংগঠন (বেঙ্গল প্রভিন্সিয়াল ডিপ্রেসড ক্লাসেস লীগ)

এঁদের সঙ্গে যোগ দেন। ১৩ মে কলকাতা কবপোরেশন বিভাগ সমর্থন কবে।

আসল ঝগড়াটা কলকাতা নিয়ে। নির্বোধ বারোজ মাউন্টব্যাটেনকে বলেন কলকাতাকে 'মুক্তনগবী' ঘোষণা কবা হোক। বড়লাট ২৮ এপ্রিল উত্তর দেন, "I do not like the idea of a free city. It goes against all the principles on which the rest of the plan is based...and I do not see how we can enforce it. Besides which it is not for me to make Pakistan into a sensible scheme." তার চেয়ে স্বাধীন ও যুক্তবঙ্গ শ্রেয। কিন্তু সুবাবর্দি কি সে ব্যবস্থা করতে পাববেন ?[৩৫৮] এই শ্লেষ না বুঝে বাবোজ আবদাব ধবেন তবে কলকাতাকে দুই বাংলাব হাতে দেওয়া হোক। না দিলে তো পূর্ববঙ্গ এক 'rural slum'-এ পবিণত হবে।

কিন্তু ততদিনে কেন্দ্রীয কংগ্রেসেব, বিশেষত প্যাটেল (ও নেহকব), বিবোধিতা সম্বন্ধে বডলাট সচেতন হযেছেন। প্যাটেলেব ক্রোধেব কাবণ ছিল— (১) লীগেব নানা বেনামী ইস্তাহার (যাতে স্বাধীন বঙ্গের নামকরণ কবা হযেছিল আজাদ পাকিস্তান), (২) সুবাবর্দিব হুমকি যে বাংলা ভাগ হলে আগুন জ্বলবে। দ্বিতীয বিষয়ে কে. সি. নিয়োগী প্যাটেলেব দৃষ্টি আকর্ষণ কবেছিলেন ও তাঁব সক্রিয প্রতিবন্ধকতা আশা কবেছিলেন।[৩৫৯] সর্দাব উত্তব দেন, বাংলা বিভাগ আন্দোলন জোবদাব হচ্ছে দেখে সুবাবর্দি বিমর্ষ হযে পডেছেন। "I am afraid this cry (of Suhrawardy) of a sovereign independent Bengal is a trap in which even Kiran Shankar may fall with Sarat Babu. The only way to save the Hindus of Bengal is to insist on partition of Bengal and to listen to nothing else. That is the only way to bring the Muslim League in Bengal to its senses." তবে সুবাবর্দি যে সব ভয দেখাচ্ছেন তাব বিকদ্ধে সতর্কতা অবলম্বন কবা হবে।[৩৬০] শ্যামাপ্রসাদ নালিশ করেন, সুরাবর্দির সঙ্গে সমঝোতাব চেষ্টা কবে অনেক ক্ষতি কবছেন শবৎ বসু। যদি ক্যাবিনেট মিশন পবিকল্পনা অনুসাবে একটা দুর্বল কেন্দ্রও হয় তবু আমবা কোন নিবাপত্তা বোধ কবব না। "We demand the creation of two provinces out of the present boundaries of Bengal—Pakistan or no Pakistan."[৩৬১] ১৭ মে-ব উত্তবে প্যাটেল জানান—"ভয পাবেন না। You can depend on us to deal with the situation effectively and befittingly."[৩৬২] ২২ মে শবৎ বসুকে প্যাটেল অনুবোধ জানান সর্বভাবতীয বাজনীতি, এমন কি প্রাদেশিক বাজনীতিব ক্ষেত্রে, তিনি যেন কংগ্রেস থেকে নিজেকে বিচ্ছিন্ন না কবেন। ২৭ মে-ব উত্তরে শবৎবাবু লেখেন, "সব বাঙালী হিন্দুই দেশভাগ চাইছে না। পূর্ববঙ্গেব অধিকাংশ হিন্দু এব বিবোধী। পশ্চিমবঙ্গে কংগ্রেস হিন্দু মহাসভাকে মদৎ দেবার জন্যই দেশভাগেব জন্য এত আগ্রহ। অবশ্য গত আগস্ট থেকে সাম্প্রদাযিক বিদ্বেষও প্রভূত বেড়েছে। দেশ ভাগেব দাবি কম বেশি মধ্যবিত্তদেব মধ্যে সীমাবদ্ধ। যখন লোকে বুঝবে দেশ ভাগ হলে বাংলাব এক তৃতীয়াংশ অঞ্চল ও অর্ধাংশ হিন্দু তারা পাবে তখন আন্দোলন দুর্বল হযে পডবে। আর যদি আপনারা মিলিত প্রতিরোধ চান তবে মিলিত ভারতের জন্য দাঁড়াতে হয। Future generations will, I am afraid, condemn us for conceding division of India and supporting partition of Bengal and the Panjab."[৩৬৩] ২০ মে-ব দলিল প্রকাশিত হবার পর দিনই সর্দার কিরণশঙ্করকে সাবধান কবে দেন, "Individual expression of men's views must fit into that policy (official

Congress policy), and there should not be any discordant note. As a disciplined Congressman, I am sure you will appreciate this advice."[৩৬৪]

বডলাট চেষ্টা করেছিলেন কিবণশঙ্করকে বুঝিযে সুরাবর্দিব পবিকল্পনা নিতে।[৩৬৫] কিন্তু রকমসকম দেখে কিবণশঙ্করবা পিছিযে গেলেন। ১৫ মে সুবাবর্দি বডলাটেব ব্যক্তিগত সচিবকে হতাশার সুবে লিখছেন, "The Hindus want to browbeat me to accept a Socialist Republic, I reject this as indeed I must, Mr Sarat Bose walks out, and Mr. Kiran Sankar Ray is too weak to fight the Hindus on the score of partition."[৩৬৬] এই চিঠি খুব গুরুত্বপূর্ণ। বেশ বোঝা যায় শরৎ বসু চাইছেন সমাজবাদী সাধাবণতন্ত্র, আব সুরাবর্দি তা চান না। ২০ মে যে দলিল রচিত হল সত্যি কি তার পেছনে কোন মতৈক্য ছিল ? এক দিকে আবুল হাশেম চেয়েছিলেন ইঙ্গ-মার্কিন ধনতান্ত্রিক শোষণ ঠেকাতে, আর সুরাবর্দি বডলাটেব পাবিষদ শোন (Shone)-কে বলছেন, "বিদেশী মূলধন দিযে আমি সোনার বাংলা গড়তে চাই। মার্কিন মূলধন তো দরজাব গোড়ায। অখণ্ড বাংলা পেলে আমি তা রূপোব থালায কবে ইংবেজদের উপহাব দেব।" কোনটা সত্য ? আসলে ঐতিহাসিক হিসেবে সিদ্ধান্তে আসতেই হবে সুবাবর্দি, শরৎ বসু, হাশেম সবাই স্বাধীন যুক্ত বাংলা চাইছেন ভিন্ন ভিন্ন উদ্দেশ্যে। আব সে উদ্দেশ্যের সঙ্গে কি কেন্দ্রীয় কংগ্রেস কি কেন্দ্রীয় লীগ একমত নয। কম্যুনিস্ট পার্টিব বক্তব্য এই প্রসঙ্গে প্রণিধানযোগ্য। অধিকাবী আগে যাই বলুন, ভবানী সেন কতকগুলি শর্তে কংগ্রেস ও লীগেব ঐক্য চেযেছিলেন—তা হল (১) সার্বজনীন ভোট, (২) যুক্ত নির্বাচন প্রথা, (৩) জমিদাবি প্রথাব অবসান, (৪) বিদেশী মূলধন জাতীযকবণ, (৫) ভারতেব সঙ্গে বাংলাব ভবিষ্যৎ সম্পর্ক স্থির কবার জন্য গণভোট, (৬) ব্রিটিশ সাম্রাজ্যবাদেব বিরুদ্ধে সংযুক্ত ফ্রন্ট এবং (৭) সম্মিলিত মন্ত্রীসভা।[৩৬৭] এখানে লক্ষণীয, কম্যুনিস্ট পার্টি ভাবতীয য়ুনিয়ানের সঙ্গে সংযুক্তিব ব্যাপাবটা গণভোটে দিতে চাইছেন—তা লীগেব ইচ্ছা নয়। আব আবুল হাশেম স্বাধীন বাংলাকে দিয়ে যে মূলধন নিযন্ত্রণ কবতে চেয়েছেন তার ৮৬% ইঙ্গ-আমেরিকান—যাদের হাতে অসামান্য শক্তিশালী সামবিক যন্ত্র বয়েছে। সার্বভৌম বাংলা গড়তে গেলে আগে চাই বাংলা থেকে সেই মূলধন ও ব্রিটিশ ফৌজ অপসাবণ। সে দাবি তো ওঠানো হযনি। তৃতীযত, মুসলিম লীগ ধর্মেব ভিত্তিতে ভাবত ভাগ চাইছে অথচ ধর্মেরই ভিত্তিতে বঙ্গ ভাগ চায না। এই বা কি রকম পবস্পব বিরোধী কথা ? আমবা একটু আগেই দেখেছি সুরাবর্দি ইঙ্গ-আমেবিকান মূলধন বহিষ্কার দূরেব কথা তাব জন্য দরজা আরো উন্মুক্ত করতে চেয়েছিলেন। আসলে প্যাটেল এই আন্দোলনকে একটা ফাঁদ (trap)মনে করে খুব ভুল করেননি। এই ফাঁদের দুটো ফাঁস ছিল— (১) লোভ—হিন্দুদের সমহারে মন্ত্রিত্ব দেওয়া হবে, চাকরি দেওয়া হবে, ইত্যাদি, (২) ভয—না দিলে কলকাতা ধ্বংস কবে ফেলা হবে। সুরাবর্দিব অন্য কাবণও থাকতে পারে। দেশভাগেব একেবারে মুখোমুখি হযে তাঁর চৈতন্য হযেছিল পাকিস্তান জিগির তুলে, হিন্দুদের মেরে কি লাভ হল তাঁর ?

এপ্রিলের শেষে নেহরু কে. পি. এস. মেননকে লিখছেন, যে সব প্রদেশ বা প্রদেশের অংশ থাকতে চায় না তাদের জোর কবে ধবে রাখা যায় না। ভাগেব পরও প্রতিরক্ষার মত কিছু বিষয় কিন্তু যুগ্ম দৃষ্টিতে দেখতে হবে এবং হয়তো এভাবে জোড়া লাগবে দেশ। "I have no doubt whatever that sooner or later India will have to

**function as a unified country. Perhaps the best way to reach that stage is to go through some kind of a partition now."**[৩৬৮] পাহাড়ের চূড়ায় সূর্যোদয় দেখতে গেলে তো অন্ধকারাচ্ছন্ন উপত্যাকা অতিক্রম করতেই হয়। ২৪ এপ্রিল গণপরিষদের সভায় রাজেন্দ্র প্রসাদ এর প্রতিধ্বনি করেন। সন্দেহ নেই যে মাউন্টব্যাটেনের ওপর অগাধ বিশ্বাসে নেহরু ক্ষমতা হস্তান্তরের খুঁটিনাটি এমন কি, অনেক সময় মূলনীতির প্রতি সজাগ দৃষ্টি রাখছিলেন না। তা না হলে মাউন্টব্যাটেন কি 'প্ল্যান বাল্কান' রচনা করতে পারতেন ? এতটা মদৎ দিতে পারতেন সুরাবর্দি ও তাঁর পৃষ্ঠপোষক বারোজকে ? অগ্রাহ্য করতে পারতেন পঞ্জাবের দ্রুত অবনত পরিস্থিতি ?

হিন্দু ও মুসলিম ছাড়া পঞ্জাবে এক শক্তিশালী তৃতীয় পক্ষ ছিল—শিখ। দ্বিতীয়ত, সেখানকার সমস্যা আরও জটিল হয়েছিল ৯৩ ধারার শাসন চলার ফলে। সর্বোপরি সেখানে গান্ধীর মত শান্তির অতন্দ্র প্রহরী কেউ যাননি। পঞ্জাব হল পাকিস্তান পরিকল্পনার প্রাণভ্রমর। অথচ কি মুসলিম জনসংখ্যার গুরুত্বে, কি মুসলিম বসতির ভৌগোলিক সংস্থানে, লীগের দাবি খুব জোরালো ছিল না।

| মোট জনসংখ্যা (লক্ষ) | মুসলিম (লক্ষ) | অমুসলিম (লক্ষ) |
|---|---|---|
| ২৮৪ | ১৬২ | ১২২ |

জনসংখ্যার এক পঞ্চমাংশ শিখ জাতি (প্রায় ৫৭ লক্ষ) ব্রিটিশ দাক্ষিণ্যের ফলে পশ্চিম পঞ্জাবের সেচ-সেবিত অঞ্চলে প্রভূত ভূ-সম্পত্তির মালিক হতে পেরেছিল। পূর্ব পঞ্জাবে তো বটেই। কিন্তু তাদের বসতি ছিল বিক্ষিপ্ত। কোনো জেলায়ই তারা সংখ্যাগুরু ছিল না। অথচ কি প্রাক-ব্রিটিশ ইতিহাসের প্রেরণায়, কি ধর্মোন্মাদনায়, তারা পঞ্জাবকেই মাতৃভূমি মনে করত। তাদের কানে সর্বদাই বাজত—'রাজ করেগা খালসা।' হিন্দুরা থাকত প্রধানত ব্যবসা-বাণিজ্য, শিক্ষা ও রাজনীতি নিয়ে। পূর্ব পঞ্জাবে তারাই ছিল সংখ্যাধিক। অতবড় প্রদেশ স্বল্প সংখ্যাগরিষ্ঠতার দাবিতে মুসলমানরা নিয়ে নেবে এটা কি শিখ কি হিন্দু মানতে রাজি ছিল না। তবে কি ব্যর্থ হল গুরু গোবিন্দর খালসা ও রণজিৎ সিংহের শৌর্য ? গুরু অর্জুন ও তেগবাহাদুরের আত্মত্যাগ ? সর্দার অজিত সিং ও লাজপত রায়, গদর থেকে ভগৎ সিং, কেন তবে স্বাধীনতার জন্য শহীদ হলেন ?

পঞ্জাব ভাগে শিখদের বিপদই হবে বেশি। মূলতান ও রাওলপিণ্ডিতে প্রচুর মুসলমান বাস করলেও (২০ লক্ষ অমুসলিম, ৯০ লক্ষ মুসলিম) শিখদের সম্পত্তির পরিমাণ প্রভূত। লাহোরে মুসলিম সংখ্যা ৪০ লক্ষ কিন্তু হিন্দু ও শিখের সংখ্যা—৩০ লক্ষ। আর এই বিভাগেই রয়েছে শিখ-প্রধান অমৃতসর ও শিখ তীর্থরাজ—স্বর্ণমন্দির। এখানকার অর্থনৈতিক সম্পদও আবার অমুসলিমদের হাতে। আমাদের বুঝতে হবে—হিন্দু ও শিখদের ধন সম্পত্তি মুসলিমদের লোভ (অতএব ক্রোধ)-এর বস্তু হয়েছিল। এ জন্যই একদিকে লীগ লুটপাটের ভয় দেখিয়ে, অন্যদিকে হিন্দু মহাসভা ও আকালি দল প্রাণ ভয় দেখিয়ে, অন্য সম্প্রদায়ের লোকদের তাড়াতে চেষ্টা করেছিল। জলন্ধর ও আম্বালায় অমুসলিমের সংখ্যা ৭০ লক্ষ, মুসলিমের ৩০ লক্ষ। এদের কোনটাতেই মুসলিমরা সংখ্যাগরিষ্ঠ নয়।

এসব কারণেই ছোটলাট জেনকিনস পঞ্জাব ভাগের (তথা পাকিস্তানের) ঘোর বিরোধী ছিলেন। মাস্টার তারা সিং তো দেশভাগ রোখবার জন্য জান কবুল করেছিলেন। বলদেব সিং ভাগ স্বীকার করতে প্রস্তুত হলেও পশ্চিম পঞ্জাবের ক্যানাল কলোনিতে শিখ সমস্যার সমাধান কি হবে বলতে পারেননি। মাঝখান থেকে প্রতিদিন আইন ও শৃঙ্খলা একটু একটু

করে ভেঙে পড়ছিল। পুলিশ ও উর্ধ্বতন ব্রিটিশ আমলারা ছিল নিষ্ক্রিয়। একজন বলেছিলেন, "আমাদের কি—আমরা তো চলেই যাব।" জেনকিনস বুঝেছিলেন দেশভাগের অনিবার্য পরিণাম—গৃহযুদ্ধ। যুক্ত পঞ্জাবেব জন্য (যেমন যুক্ত বঙ্গেব জন্য) বিশেষ সংবিধান রচনা করতে গেলে পাকিস্তান গঠন সম্ভব নয়। আবার জোর করে ভাগ করতে চাই প্রচণ্ড সামরিক শক্তি—যা নেই। হিন্দু নেতা—ঠাকুরদাস ভার্গব, হংসরাজ ও চমনলাল এবং শিখ পন্থিক পার্টি উভযেই পঞ্জাব ভেঙে দুটো প্রদেশ করতে চান এবং শিরোমণি আকালি দল (১৪ এপ্রিল) তা সমর্থন কবেন। তাই কংগ্রেস পঞ্জাব ভাগেব দাবিব ওপব জোর দেয়। ১৮ এপ্রিল শিখ নেতাবা বডলাটকে জানান কোন মতেই তাঁবা মুসলিম কর্তৃত্ব মানবেন না। ২১ এপ্রিল এব প্রতিধ্বনি শুনি পঞ্জাব অ্যাসেম্বলিব কংগ্রেস পার্টিব ভীমসেন সাচাব ও পন্থিক পার্টিব স্বর্ণ সিং-এব কণ্ঠে।

কিন্তু তাব আগে তো পঞ্জাবে শান্তি ফিবিযে আনতে হবে। প্রতিবক্ষামন্ত্রী জানালেন—তিন সম্প্রদাযেব প্রায দশ লক্ষ সৈন্য সম্প্রতি অসামবিক জীবনে ফিবে গেছে। প্রধান সেনাপতি অকিনলেক জানালেন, সাম্প্রদাযিক কলহ ভাবতীয সৈন্যবাহিনীকে স্পর্শ করল বলে। গৃহযুদ্ধেব সম্ভাবনা সন্নিকটে।[৩৬৯] ২৮ এপ্রিল জেনকিনস মামদোতের নবাবকে বলে দিলেন, উক্ত অবস্থায হিন্দু মুসলিম কোন মন্ত্রীসভাই পঞ্জাব শাসন কবতে পাববে না। তাছাড়া মামদোতেব সংখ্যাগবিষ্ঠতা দু একজনেব অধিক ছিলও না।[৩৭০] লীগ বাগে ফুঁসতে লাগল, আবও গোলমাল লাগাল।

এই সময হিন্দু ও শিখবা চাইছিলেন তিনটে স্বতন্ত্র প্রদেশ কবা হোক (১) মন্টগোমাবি জেলা বাদে বাওলপিণ্ডি ও মুলতান বিভাগ। এটা যাবে মুসলিমদেব ভাগে। (২) জলন্ধব ও আম্বালা বিভাগ। এটা পড়বে অমুসলিমদেব ভাগে। আব (৩) মন্টগোমাবি নিযে লাহোর বিভাগ যা আপাতত তিন সম্প্রদাযেব শাসনাধীন থাকবে এবং পবে পশ্চিম ও পূর্ব পঞ্জাবেব মধ্যে বিধিবদ্ধ সীমানা কমিশন দ্বাবা বিভক্ত হবে। সুরাবর্দিব ভূমিকা নিলেন খিজিব হাযাৎ খান। অবিভক্ত পঞ্জাব—পঞ্জাবীদেব জন্য। কিন্তু কি খিজিব কি গজনফব আলিব সন্দেহ ছিল জনমত এ ধবনেব আদর্শবাদী আবেদনে সাড়া দেবে কি না। আবাব বড়লাট এই অসম্ভব আবদাবে সাড়া দিলেন (যেমন দিযেছিলেন সুবাবর্দিকে)। কংগ্রেস এতে কখনও রাজি হত না (যেমন বাংলার ক্ষেত্রে)। সাহবেদেব অনেকে আবাব শিখদেব জন্য আলাদা মাতৃভূমি চেযেছিলেন। কিন্তু ভাবতসচিব অঙ্ক কষে দেখিয়ে দিলেন, ১ কোটি ৮০ লক্ষেব মধ্যে শিখবা মাত্র ৪০ লাখ—তাঁব ভাষায "major minorityও নয"। তাছাড়া কোন জেলায শিখবা সংখ্যাগরিষ্ঠও নয়। কোন গণতান্ত্রিক নীতিতে তাদেব জন্য আলাদা বাষ্ট্র হবে?[৩৭১]

উত্তব-পশ্চিম সীমান্তেব ব্যাপাবে ভাগাভাগিব প্রশ্ন ওঠে না। কিন্তু কংগ্রেসেব মতে পাঠানবা অখণ্ড ভাবত ও কংগ্রেসের পক্ষে অর্থাৎ পাকিস্তানেব বিবোধী। লীগেব দ্বিজাতিতত্ত্ব ও পাকিস্তান দাবিব পবিপ্রেক্ষিতে সীমান্ত পাকিস্তানে যেতে বাধ্য। শেষ নির্বাচনে ৩০টি আসন জিতেছিল কংগ্রেস, ১৭টিতে লীগ, ২ জন ছিল অলীগ মুসলিম, ১ জন আকালি শিখ। কিন্তু খান সাহেবেব সবকাব বাইবে থেকে সুদৃঢ ভিত্তিতে প্রতিষ্ঠিত মনে হলেও জিন্নাব প্রত্যক্ষ সংগ্রাম থেকে আত্মবক্ষা করতে পাবল না। তাঁর বিপক্ষে দাঁড়ালেন স্বযং ছোটলাট ওলাফ ক্যারো। তিনি বললেন, নতুন নির্বাচন হোক। লীগপন্থীরা পাঠানদের বোঝাল তাদেব ভাগ্য ভৌগোলিক কাবণে পাকিস্তানেব সঙ্গে জড়িত, হিন্দুস্তানেব সঙ্গে নয়।

৪ এপ্রিল আবদুল গফ্‌ফর খাঁকে নিযে গান্ধী বড়লাটেব সঙ্গে দেখা কবলেন ও বাদশা খাঁ

স্পষ্ট ভাষায় ক্যারো ও উপজাতি বিষয়ক কর্মচারীদের পক্ষপাতিত্বের নিন্দা করলেন।[৩৭২] বড়লাটের জেরার ফলে সীমান্তের মুখ্য সচিব, দ্য লাফার্ক, ক্যারোর কংগ্রেস বিদ্বেষেব কথা স্বীকার করলেন।[৩৭৩] তিনি নাকি বলেছিলেন—নতুন নির্বাচন হলে আবার কংগ্রেস ক্ষমতায় ফিরে আসবে। আব ক্যারোকে গভর্নব রাখা ব্রিটিশ মর্যাদাহানিকব।[৩৭৪]

বড়লাট কিন্তু ভাবলেন সীমান্ত বাদ পডলে জিন্না কোনো পরিকল্পনায় বাজি হবেন না। তিনি খান সাহেব ও নেহরুব সঙ্গে কথা বলে ঠিক কবলেন বন্দী লীগ প্রতিবাদীদেব ছেড়ে দেওয়া হবে ও সভা সমিতিব ওপব নিষেধাজ্ঞা তুলে নেওয়া হবে। কিন্তু পঞ্জাবের মত এখানেও নবম নীতিব উল্টো ফল হল। গণ্ডগোল বাডল, ট্রেনেব ওপব হামলা শুরু হল। অহিংস খুদা-ই-খিদমদগাব এমন পবিস্থিতিব জন্য প্রস্তুত ছিল না। এম এন দাশ বলেছেন, বড়লাট জিন্নাব সঙ্গে এক গোপন ষডযন্ত্রে নামলেন। তিনি সীমান্ত পবিদর্শনে যাবেন, লীগ গোলমাল সামযিক ভাবে বন্ধ বাখবে। জিন্না ঘোষণা কবলেন, "বডলাট নিশ্চযই ন্যাযানুগ ব্যবস্থা নেবেন।" প্যাটেল বললেন, কংগ্রেস মন্ত্রী সভাব পতন ঘটানোব জন্য আবদুব বব নিস্তাব ও ফিবোজ খান নুন যা করছেন তাতে ন্যাযেব প্রশ্ন ওঠে কি কবে? তিনি নিজে স্বরাষ্ট্রমন্ত্রী রূপে কংগ্রেসেব আচবণেব জন্য দাযী থাকবেন। "কিন্তু লীগ যদি প্রত্যক্ষ সংগ্রামের জিগিব না তুলে নেয তবে সর্বনাশ ঘটবে।"[৩৭৫]

এপ্রিলেব শেষে মাসুদ মালিক গুলাব খান জিন্নাকে লিখছেন "দক্ষিণ ওযাজিবিস্তান এজেন্সিব সব মাসুদেব পক্ষ থেকে, যখনই মুসলিম লীগ হাইকমাণ্ড চাইবে, আমি সশস্ত্র সাহায্য দেবাব প্রতিশ্রুতি দিচ্ছি। পাকিস্তান জিন্দাবাদ।" ওযালি খান জিজ্ঞাসা কবছেন—ব্রিটিশ পলিটিক্যাল এজেন্টেব নজব এডিযে জনৈক মালিক কি ভাবে এক ভারতীয় নেতাকে এমন চিঠি লেখে? আব আইপিব ফকিব খুদা-ই-খিদমদগাব আন্দোলনের নেতা ইযাকুব খানকে পত্র লিখলে তাঁকে প্রাণভয দেখান হয? এ সব ঘটনা ক্যাবোর নাকেব সামনে ঘটছিল। তিনি নেহরুব সীমান্ত পবিদর্শনেব বিরোধিতা করেছিলেন, অথচ মানকিশবীফের পীব যখন খাইবাব, মোহমন্দ, মালাকান্দ ভ্রমণ কবে হিন্দু ও নেহরুব বিরুদ্ধে বিষোদ্গাব কবছিলেন, তিনি বাধা দেননি। এবল্যাণ্ড জ্যানসন থেকে এবকম বহু নিদর্শন তুলে দেওযা যায মালিক গুলাব খান ও ব্রিটিশ পলিটিক্যাল অফিসাবদেব মধ্যে ষডযন্ত্রেব।[৩৭৬]

যাই হোক বড়লাট তো (জিন্নাব সঙ্গে ব্যবস্থা মত?) পেশোযাব গেলেন ২৮ এপ্রিল। লীগ প্রায হাজার পঞ্চাশ লোক জোগাড কবে পাকিস্তানেব জিগিব তুলল। বডলাট সেই জনতাব সামনে নাটকীয ভাবে দর্শন দিলেন। আকাশ বাতাস কম্পিত কবে ধ্বনি উঠল—'মাউন্টব্যাটেন জিন্দাবাদ'। বডলাটেব অহং-এ এব চেযে বড়ো সুডসুডি আব কি হতে পাবে? বডলাট পাঠানদেব মনোগত (অর্থাৎ পাকিস্তানে যোগ দেবাব) ইচ্ছা বুঝে ফেললেন। কংগ্রেসের উচিত ছিল সমান্তবাল জমাযেতেব ব্যবস্থা কবা। কিন্তু দাঙ্গাব আশঙ্কায খানসাহেব ঝুঁকি নিলেন না। তবে ক্যাবো-বিবোধী ধ্বনি উঠেছিল। বডলাট তাব প্রতিবাদ করেছিলেন নেহরুকে লেখা ৬ মে-ব চিঠিতে!!

খানসাহেব বড়লাটেব বকমসকম দেখে প্রস্তাব কবলেন—সীমান্তকে স্বাধীন পাখতুনিস্তান ঘোষণা কবা হোক। লীগ ধনী সর্দারদেব মুখপাত্র, গবীব পাঠানদেব কি হবে? বডলাট বললেন, "সময নেই, তা না হলে জনমত যাচাই কবতাম plebiscite নিতাম।" সবাই বুঝে নিল পরিকল্পনায সীমান্তেব প্লেবিসিট নেওযা হবে। নেহরুব মতে এ ধবনেব কোনো প্রতিশ্রুতি দিযেছেন বড়লাট। নেহরু ক্যাবোব পদত্যাগ দাবি তুলে এটা ঠেকাতে চান![৩৭৭]

১ মে ইজমের হাতে যে খসড়া পরিকল্পনা বিলেত পাঠান হয় তাতে জনমত যাচাইয়ের ব্যবস্থা ছিল—শুধু হিন্দুস্তান না পাকিস্তান কোন দিকে সীমান্ত যাবে সেই ইস্যুতে। কংগ্রেস দাবি করে যে তারা স্বাধীন থাকতে পারে কিনা তাও যাচাই কবা হোক। বড়লাট নাকচ করে দিলেন। নেহরু নির্বাচন ও জনমত যাচাই দুটোই স্থগিত রাখতে বললেন। উলটে বড়লাট ভারতসচিবকে বিশেষ অনুরোধ জানালেন যাতে দুটোই হয়।[৩৭৮] যাঁরা সীমান্তের প্রতি অন্যায়ের জন্য শুধু কংগ্রেসের ওপর দোষারোপ করেন তাঁবা এ ঘটনাগুলো মনে রাখবেন।

॥ ১২ ॥

পযলা মে-ব মধ্যে মাউন্টব্যাটেনেব ক্ষমতা হস্তান্তব পবিকল্পনা চূড়ান্ত রূপ পেল। আগেই দেখিযেছি মার্চেব শেষে ও এপ্রিলের প্রথম দু সপ্তাহ বিভিন্ন রাজনৈতিক নেতাদের সঙ্গে আলোচনাব ফলে তিনি ও তাঁব পারিষদবর্গ বুঝতে পেবেছিলেন, ক্যাবিনেট মিশনের প্ল্যানে ফিবে যাওয়া সম্ভব নয়। জিন্না 'পাকিস্তান' দাবি তো ত্যাগ কববেনই না, ববং পঞ্জাব ও বাংলা ভাগের ঘোব বিবোধী[৩৭৮ক] এবং কংগ্রেস মোটামুটি ৮ মার্চেব সিদ্ধান্ত (পঞ্জাব ভাগ ও বাংলা ভাগ) অনুসাবে চলছে। ৮ এপ্রিল পণ্ডিতজী বলেছিলেন—(১) গণপবিষদ য়ুনিয়ানের জন্য সংবিধান রচনা কবতে থাকবে এবং ততদিন শক্তিশালী কেন্দ্র রাখতে হবে। (২) সংবিধান বচনাব পবই প্রদেশ বা প্রদেশাংশেব স্বাযত্তশাসন নীতিব ভিত্তিতে স্বতন্ত্র হবাব অধিকার বযেছে, আগে নয। (৩) অন্তর্বর্তী সরকাবকে এখুনি ডোমিনিয়ানেব মর্যাদা দেওযা উচিত। তাঁর ধাবণা ছিল বাংলা ও পঞ্জাব ছাড়া কোন প্রদেশ বিভক্ত হবে না এবং পূর্ববঙ্গ, সিন্ধু, পশ্চিম পঞ্জাব—সবাই য়ুনিযানের সঙ্গে বিশেষ ব্যবস্থা মাবফৎ যোগ রাখবে। রাজেন্দ্র প্রসাদের দৃষ্টিভঙ্গি অনুরূপ ছিল। যদিও আজাদ বলেছেন, অর্থমন্ত্রী লিযাকৎ আলিব ব্যবহারে উত্যক্ত হয়ে, মাউন্টব্যাটেন আসাব পূর্বেই, প্যাটেল "শতকবা পঞ্চাশ ভাগ দেশভাগের দিকে চলেছিলেন," এমনকি তাঁকেই 'founder of Indian partition' বলা উচিত, তবু এ মন্তব্য মানা যায না। পঞ্জাবে (বিশেষত রাওলপিণ্ডিতে) প্রচণ্ড মাবামারি, গণপবিষদে লীগেব যোগদানে অসম্মতি এবং জিন্নাব কথাবার্তা তাঁকে বিচলিত করেছিল। লিয়াকতের অনুমোদন ছাড়া চাপবাশী নিযোগ কবতে পারছেন না বলে ক্রুদ্ধ হননি সর্দার, বাংলা ও পঞ্জাবে ক্রমবর্ধমান অশান্তি দমনে কি লীগ মন্ত্রী কি ওযাভেল কোন চেষ্টা করছিলেন না বলে ক্ষিপ্ত হয়েছিলেন আপন অসহাযতায।[৩৭৮খ] মাউন্টব্যাটেনের হাতে যে প্ল্যান (Plan Balkan) রচিত হয ও ১৫ এপ্রিল লাটদেব সভায অনুমোদিত হয[৩৭৯] তা ছিল সম্পূর্ণ অন্যরূপ। তাতে সংবিধান রচনাব পূর্বেই প্রদেশসমূহেব স্বাতন্ত্র্য ও তাদেব হাতে ক্ষমতা হস্তান্তরের কথা ছিল। মেনন বলছেন, দলীয নেতাদের সম্মতি ব্যতীত এবং শক্তিশালী কেন্দ্রেব হাতে ছাড়া অন্যভাবে ক্ষমতা হস্তান্তরিত হলে নৈবাজ্য অবশ্যম্ভাবী। "In a divided India this could best be to two central Governments on the basis—a point on which I laid particular stress—of dominion status."[৩৭৯ক] ১৯৪৬-এব ডিসেম্বরে এই পবিকল্পনা তিনি প্যাটেলকে শুনিয়েছিলেন এবং তাঁর সম্মতি পেযেছিলেন।[৩৭৯খ] কিন্তু কি মাউন্টব্যাটেনেব পারিষদবর্গ কি ইণ্ডিয়া অফিস তাতে সাড়া দেয়নি।[৩৭৯গ] মাউন্টব্যাটেনেব প্ল্যানকে মেনন "particularly abhorrent" আখ্যা দেন।

১, ২ ও ৪ মে ওয়ার্কিং কমিটি বসল। গান্ধীও উপস্থিত ছিলেন। প্রস্তাবে লীগের 'পাশবিক ও সন্ত্রাসবাদী ক্রিয়াকলাপ'-এর এবং সরকারের (বিশেষত সীমান্ত সরকারের) লীগ-তোষণ নীতির প্রতিবাদ জানানো হয়। গান্ধী ৪ মে বড়লাটের সঙ্গে দেখা করে দেশভাগের বিরোধিতা করেন এবং তাঁর (গান্ধীর) ১, ২ ও ৩ এপ্রিলের প্রস্তাব পুনরায় পাড়েন। আমরা স্মরণ করতে পারি যে ১ এপ্রিল তিনি বলেছিলেন .

Mr. Jinnah should forthwith be invited to form the central Interim Government with members of the Muslim League...Any difficulty experienced through Congress having a majority in the Assembly to be overcome by their able advocacy of the measures they wished to introduce.[৩৭৯৪]

২ এপ্রিল তিনি প্রস্তাব আরও বিশদ করেন। এবার তিনি বলেন, জিন্না ইচ্ছা করলে কংগ্রেসের সঙ্গে কোয়ালিশনও করতে পারেন। আসল কথা এমন মন্ত্রীসভা গঠন যা অ্যাসেম্বলির সর্বাধিক সমর্থন পাবে।আবদুর রব নিস্তার ও গজনফরের চেয়ে লীগের কি ভালো লোক নেই? এই প্রস্তাবের শর্ত অবশ্য, মাউন্টব্যাটেনের ভাষায়, "I might have as many months as possible as Viceroy and President of the Cabinet, and by retaining the right of veto, continue to exercise complete control in the interest of fair play." এতে জিন্নার সরকার প্রথম কয়েক মাস কোন অন্যায় কাজ করতে পারবে না—"straight and narrow path" অনুসরণ করতে বাধ্য হবে। জিন্না যদি অনিচ্ছা প্রকাশ করেন তবে কংগ্রেসকে ক্ষমতা হস্তান্তর করা হোক। কংগ্রেস সব দল থেকে (লীগ থেকে তো বটেই) মন্ত্রী নেবে। এর জন্য কংগ্রেসের সম্মতি আদায় করতে গান্ধী তাঁর যথাসাধ্য করতে প্রতিশ্রুতি দেন। এমন কি সমস্ত দেশজুড়ে জনমত সংগ্রহ করতেও। বড়লাট বলেন, এর চেয়ে বোধহয় ক্যাবিনেট মিশন প্ল্যান ভালো। গান্ধী বলেন, কিন্তু তা পরিবর্তন করা চাই।[৩৭৯৫] ৩ এপ্রিল গান্ধী বলেন, তিনি যে সব নেতার সঙ্গে কথা বলেছেন —তাঁরা সমর্থন করেন, তবে নেহরুর সঙ্গে কথা হয়নি। তিনি স্বীকার করেন লীগ যদি একেবারেই বেঁকে দাঁড়ায় তবে দেশভাগ করতে হবে। তবে দেশব্যাপী হাঙ্গামা রুখতে যথাশীঘ্র একটা ব্যবস্থা চাই। তিনি আবার বলেন, যাই হোক, বড়লাট যেন জুন ১৯৪৮ পর্যন্ত থেকে যান, in order to act as an umpire and exercise a guiding hand during the early stages of self Government.[৩৭৯৬] ৩ এপ্রিলের সাক্ষাৎকারে তিনি ওলাফ ক্যারোর পক্ষপাতিত্বের বিরুদ্ধে আপত্তি জানান। সীমান্ত গান্ধী অভিযোগ আনেন, ক্যারো নানা ভাবে খান সাহেবের মন্ত্রীসভা ফেলতে চাইছেন। ৪ এপ্রিল গান্ধী অভিযোগ আনেন সিন্ধুর লাট মুডির বিরুদ্ধে। সীমান্ত গান্ধী এ দিন জিন্নার হাতে ক্ষমতা সমর্পণ সমর্থন করেছিলেন।[৩৭৯৭]

গান্ধীর প্রস্তাব ইজমেকে জানানো হয়। তিনি জানান ভি পি মেননকে। কিন্তু গান্ধী ১১ এপ্রিল বড়লাটকে জানান যে কংগ্রেসের অধিকাংশ নেতা সম্মতি দেননি এবং তিনি তাঁর প্রস্তাব প্রত্যাহার করছেন। আজাদের মতে সব চেয়ে জোর আপত্তি করেন নেহরু ও প্যাটেল। ১২ এপ্রিলের সাক্ষাৎকারে বড়লাট দুঃখ প্রকাশ করে বলেন—এখনও কি ক্যাবিনেট মিশনের প্রস্তাব নেওয়া যায় না? গান্ধী বলেন—বিতর্কিত বিষয়ে কোর্টে আবেদন সাপেক্ষে মেনে নেওয়া যেতে পারে। কংগ্রেস আদালতের মত মেনে নেবে। বড়লাট অবশ্য ৬ ডিসেম্বর (১৯৪৬)-এর ব্যাখ্যা আঁকড়ে থাকেন।[৩৭৯৮]

এরপর গান্ধীব সঙ্গে দেখা হল ৪মে। মাউন্টব্যাটেন ইজ্মের হাতে যে প্রস্তাব পাঠিয়েছেন তার সংক্ষিপ্ত বর্ণনা দিলে, গান্ধী বলেন, তিনি এতে সম্মতি দিতে পাবেন না। এতে তো ভাবতীয়দেব কোন হাত নেই। বস্তুত তাদেব ওপর দেশ ভাগ চাপিয়ে দেওয়া হচ্ছে। আবাব তিনি এপ্রিলেব কথায ফিরে গেলেন। মাউন্টব্যাটেনের ভাষায—"he finally invited me to turn over power either to the Muslim League or, if they would not take it, to Congress for the whole of India, and give them immediate dominion status and then remain as Governor General for 13 months and then leave them to their own devices." বড়লাট বললেন, এতে গৃহযুদ্ধ ও রক্তস্নান অনিবার্য। গান্ধীব উত্তব—"Not if Mr. Jinnah means what he has signed with me." তিনি ১২ এপ্রিলের যৌথ বিবৃতির উল্লেখ করেছিলেন যাতে সব সম্প্রদায়কে হিংসা ও বিশৃঙ্খলাব পথ কথায, লেখায় ও কাজে পরিত্যাগ কবাব আবেদন জানান হযেছিল। বডলাট বললেন, কিন্তু জিন্না সই করেছেন এই আশায় যে তিনি একটা ন্যাযসঙ্গত সমাধান দেবেন। "In any case, I pointed out that H.M.G. would never allow me to hand over a colossal minority like the Muslims into the power of the Congress and I much regretted therefore that his plan was not acceptable."[৩৭৯ঞ] গান্ধীব প্রস্তাবেব ওপব যবনিকা টেনে দিল জিন্নাব ৬ মে-ব প্রতিবেদন—"He (Gandhi) thinks division is not inevitable, whereas, in my opinion, not only is Pakistan inevitable but this is the only practical solution of India's political problem."[৩৭৯ট] গান্ধী ঐদিন নিজে জিন্নাব বাড়ি গিয়ে শেষ মিটমাটের চেষ্টা করেন। এটা কংগ্রেসেব অনেক নেতা পছন্দ করেননি।

নানা দলিল পডে মনে হয বডলাট ইজমেব হাতে যে খসডা ২ মে বিলেতে পাঠান, তা নেহরুকে পুবো দেখান হয়নি। হডসন অবশ্য বলেছেন. ৩০ এপ্রিল মিভিল নেহরু ও জিন্নাকে ঐ খসডা দেখান।[৩৮০] কিন্তু সবটাই কি দেখান হয? নেহরুব ১ মে-ব চিঠি প্রমাণ করে যে তাঁকে বা তাঁব কোন সহকর্মীকে সবটা দেখান হযনি। তিনি শুধু 'broad outlines' দেখেছেন মাত্র।

পবে তিনি আবাব একথা বলেন।[৩৮১] এইচ এম প্যাটেল বলেছেন, নেহরুকে শুধু "the haziest sketch of what was in the wind" দেওযা হয।[৩৮২] এই নিযে প্রচণ্ড গোলমাল হবে।

কমনওয়েলথে থাকা নিয়েও মনান্তর হযেছিল। বডলাটেব ধাবণা ছিল দেশভাগেব পরিপ্রেক্ষিতে ভারতবর্ষীয় নেতারা কমনওযেলথে থাকতে চাইবেন। একজন ব্রিটিশ রাজপ্রতিনিধি সৈন্যবাহিনীব কর্তৃত্ব নিযে থাকবেন।[৩৮৩] ১৯৪৮-এর জুনে বাহিনী ভাগ হবে। কিন্তু তারপর উভয় দেশের মধ্যে সংহতি বক্ষা কবা প্রযোজন হবে। কংগ্রেস কিন্তু ১৯৪৮-এর জুনের পর কি হবে বিবেচনা করেনি। আগে থেকে কমনওয়েলথ প্রশ্ন নিয়ে সিদ্ধান্তে আসার ইচ্ছা তাদের ছিল না। নেহরু ববং কমনওযেলথ ছাড়াব ইঙ্গিতই দেন। মাউন্টব্যাটেনের চাল ছিল নির্বেদ থাকাব ভান করা। ৮ এপ্রিল বলদেব সিংকে তিনি বলেছিলেন, এ ব্যাপারে কোন মাথাব্যথা ব্রিটেনেব নেই। নেহরু বলদেবকে বলেছিলেন, প্রতিরক্ষা বিষযে স্বনির্ভর হওয়া বাঞ্ছনীয় আর ইংরেজদের বিশ্বব্যাপী স্বার্থেব জালে জড়িয়ে

না পড়াই শ্রেয়। বড়লাট বলদেবকে সংখ্যালঘু প্রতিনিধি সদস্যদের দলে আনতে বলেন। কিন্তু নেহরু জানান, এ বিষয়ে জেদ করার বিপদ রয়েছে। জনমত এর বিরুদ্ধে। তখন মাউন্টব্যাটেন আর এক চাল দেন। তিনি ইঙ্গিত দেন—জিন্না কমনওয়েলথে যোগ দেবার জন্য আগ্রহী। রাজাজীকে নেহরু বলেন, ইংরেজ সৈন্যাধ্যক্ষরা যদি চলে যান, "এক রাত্রির ঘুম নষ্ট না করেও আমি তা মেনে নেব।" ব্যাপার স্যাপার দেখে বড়লাট ওড়িশার লাট চন্দুলাল ত্রিবেদীর শরণ নিলেন। তাঁকে বোঝাতে বললেন, "কমনওয়েলথে থাকলে ভারতেরই লাভ, না থাকলে আমাদের ক্ষতি নেই।" আর ভারত সদস্যপদের আবেদন করলেই যে ব্রিটিশ ক্যাবিনেট তা গ্রহণ করবে তাতেও সন্দেহ রয়েছে। তবে কিনা তাঁর ও সম্রাট ষষ্ঠ জর্জের ভারতের প্রতি একটা ভালবাসা আছে, তিনি বলে কয়ে ক্যাবিনেটকে রাজি করাতে পারেন।[৩৮৪] এতেও সাড়া না পেয়ে মাউন্টব্যাটেন ধরে বসলেন কৃষ্ণ মেননকে। ১৭ এপ্রিল মেননকে তিনি বললেন, ভারত কমনওয়েলথের সদস্য হলে ব্রিটিশ অফিসাররা থেকে যাবেন, অন্যথা তাঁরা থাকতে পারেন না। মেনন নাকি বলেন, "তবে তো সংবিধানে ভারতকে 'স্বাধীন সার্বভৌম, সাধারণতন্ত্র' ঘোষণা করা বড় ভুল হয়ে গেছে।" বড়লাট বুদ্ধি দেন—"তাতে কি ? পাঁচ বছরের জন্য ঘোষণা কার্যকর করবেন না।" বড়লাট আরও বলেন, "আমি তাঁকে বললাম, কংগ্রেস যদি সত্যি কোন পদক্ষেপ নিতে চায় তাকেই প্রথম এগিয়ে আসতে হবে।" এতক্ষণ মাউন্টব্যাটেন ধূর্ত চাল দিচ্ছিলেন। এবার মিথ্যা করে বললেন, তাঁর ওপর কড়া নির্দেশ আছে ভারতকে কমনওয়েলথে ঢোকানর জন্য কোন চেষ্টা না করতে।[৩৮৫] আবার ভয়ও দেখালেন, "ভারত যদি এখনই পদক্ষেপ না নেয় তবে পড়ে থাকবে এক পচা সৈন্য বাহিনী।" কৃষ্ণ মেনন বললেন, যদি ১৯৪৮-এর জুনের ঢের আগে ব্রিটেন ভারতকে ডোমিনিয়ান স্ট্যাটাস দিয়ে দেয় লোকে পরে এ নিয়ে মাথা ঘামাবে না। অবশ্য ভারতীয়দের হাতে সৈন্যবাহিনীর নিয়ন্ত্রণ দিতে হবে। ২২ এপ্রিল (বশম্বদ) কৃষ্ণ মেননের সঙ্গে বড়লাটের পুনরায় আলোচনা হল। তিনি বললেন, পাকিস্তান যদি একা কমনওয়েলথের সদস্য হয় তবে তার সৈন্যবাহিনী হিন্দুস্তানের চেয়ে ঢের বেশি শক্তিশালী হবে। কথাচীতে তো কমনওয়েলথের বিরাট নৌঘাঁটি আছেই। ১ মে তিনি নিজে আমলাদের কাছে স্বীকার করেছেন যে ইচ্ছা করেই পাকিস্তানের বিপদকে তিনি বাড়িয়ে বলছিলেন (using it as a lever)।[৩৮৬] মেনন ভয় পেয়ে বলেন, দুটো ডোমিনিয়ান হোক আর মাউন্টব্যাটেন হন উভয়ের বড়লাট। বড়লাট ভি পি মেনন, ভাবা, আইনজ্ঞ মংকটন (Monckton) প্রভৃতি অনেককে কংগ্রেসকে রাজি করানর কাজে লাগান। মংকটন ভয় করছিলেন—নেহরু বলে বসবেন, "ডোমিনিয়ান স্ট্যাটাস ভারতীয় নাকে দুর্গন্ধ লাগবে।" তাই তিনি ভারতীয় সার্বভৌম সাধারণতন্ত্রের সঙ্গে কমনওয়েলথের সদস্য পদের একটা আইনগত সমন্বয়ের জন্য ইজমের মাধ্যমে ক্রিপস, (অ্যাটর্নী জেনারেল) শক্রশ (Shawcross) ইত্যাদির সঙ্গে আলোচনা করেছিলেন। শক্রশই ৯ মে ক্রিপস্‌কে জানান—Crown ও 'সম্রাট' সমার্থক বলে কংগ্রেস আনুগত্যের শপথ নিতে চাইছে না। ক্রাউনকে 'কমনওয়েলথের প্রধান' (Head of the Commonwealth) বললেই ল্যাঠা চুকে যায়।

২ মে যে পরিকল্পনা নিয়ে ইজ্‌মে বিলেত যান তাতে কংগ্রেসের মতের সঙ্গে কয়েকটা অমিল ছিল। (১) কংগ্রেসের মতে প্রাদেশিক আত্মনিয়ন্ত্রণের সময় আসবে সংবিধান রচিত হবার পর, আগে নয়, অথচ প্ল্যান বাল্কানে প্রদেশদের আগেই তা করতে দেওয়া হবে। (২) কংগ্রেস চেয়েছিল বর্তমান কেন্দ্রীয় সরকারের হাতে এখনি ডোমিনিয়ান ভিত্তিতে ক্ষমতা

হস্তান্তর করা হোক। ভি পি মেনন চেয়েছিলেন বড় জোর দুটি ডোমিনিয়ানের হাতে ক্ষমতা হস্তান্তর। কৃষ্ণ মেনন পরামর্শ দেন সিমলায় নেহরুকে নিমন্ত্রণ করে নিয়ে গিয়ে কমনওয়েলথের ব্যাপারটা ফয়শালা করা হোক। প্ল্যান বাল্কান সম্বন্ধে জিন্নার ৩০ এপ্রিলের প্রতিক্রিয়া বড়লাটকে ভাবিয়ে তুলেছিল। জিন্না বাংলা-পঞ্জাব ভাগের তীব্র প্রতিবাদ করেন। কংগ্রেসের সুরও বেশ চড়া ছিল। বড়লাটের সঙ্গে ৪ মে-র আলোচনাব কথা বলেছি। গান্ধী প্রায় 'ভারত ছাড়ো' আন্দোলনের মেজাজে ছিলেন। ৫ মে গান্ধী-নেহরু আলোচনার পর ৬ ও ৭ মে ওয়ার্কিং কমিটির এমার্জেন্সি অধিবেশন বসে। গান্ধী ৮ মে পাটনা রওনা হলেন। ট্রেনে বসে মাউন্টব্যাটেনকে লিখলেন, "If it (partition) has to come, let it come after the British withdrawal, as a result of understanding between the parties or of an armed conflict which to Quaid-e-Azam is taboo" রাজাদের ব্যাপারে লিখলেন, "the intransmissibility of paramountcy is a vicious doctrine, if it means that they can be Sovereign and a menace for independent India."[৩৮৬ক] এই পরিস্থিতিতে নেহরুকে হাত করা প্রয়োজন হয়ে পড়ল।

৮ মে বড়লাটের আমন্ত্রণে নেহরু ইন্দিরা ও কৃষ্ণ মেনন সহ সিমলা এলেন। তিনিও বললেন এখনি (১৯৪৭-এর জুনে) কেন্দ্রীয় সরকারের হাতে যদি ক্ষমতা হস্তান্তর করা হয়, তাঁর আপত্তি নেই। শুধু যে ভারতীয়রা এখনি ক্ষমতা পেতে চায় তা নয়, উন্নয়নমূলক কাজে আর দেরি করা চলে না। কিন্তু ভারতভাগের ব্যাপারটা অত সোজা নয়। বিশেষত সংবিধান রচনার আগে কোন কোন প্রদেশের য়ুনিয়ান ত্যাগ ও সীমান্তে রেফারেণ্ডাম তো গ্রহণীয় নয়। প্রদেশ ভাগ তো হবে সকলের শেষে।[৩৮৬খ]

সিমলায় নেহরুর সঙ্গে ভি পি মেননের প্ল্যান নিয়ে কথা হল। এ নিয়ে মেনন আগেই প্যাটেলের সঙ্গে কথা বলেছিলেন, ওয়াভেলের আমলে বিলেতকেও জানান হয়েছিল। কিন্তু প্যাটেল খানিকটা রাজি হলেও বিলেতের মত মেলেনি। মেনন এতসব কথা নেহরুকে জানাননি।[৩৮৭] শুনে নেহরু রাজি হলেন না, বিরোধিতাও করলেন না। ১০ মে বড়লাট এক সভা ডাকলেন, তাতে নেহরু, মিভিল ও মেনন উপস্থিত ছিলেন। আবার মেনন প্ল্যান নিয়ে আলোচনা হল। মেনন জানালেন—(১) দুটো ডোমিনিয়ানের হাতে ক্ষমতা হস্তান্তর হবে। (২) দুই গণপরিষদ যখন নিজ নিজ সংবিধান রচনা করবে তখন তাদের অন্তর্বর্তী সংবিধানের ভিত্তি হবে ১৯৩৫-এর শাসন সংস্কার—কিছু বদলে। বর্তমান আইনসভা বিলুপ্ত হবে। তার স্থান নেবে দুই গণপরিষদ। বড়লাট দুই উত্তরাধিকারী সরকার ও রাজাদের মধ্যে যোগসূত্র থাকবেন। বড়লাট বললেন, ভারতীয় য়ুনিয়ানের কাছে ক্ষমতা দেওয়া সহজ কিন্তু পাকিস্তানে তো কোন সরকার নেই।

ঠিক ঐদিন বিলেত থেকে পৌঁছল ক্যাবিনেট কর্তৃক অনুমোদিত (পরিবর্তিত) প্ল্যান বাল্কান। এরপর যা ঘটল তাকে "রীতিমত নাটক" বলা চলে। মাউন্টব্যাটেনের কেমন একটা সন্দেহ ('absolute hunch') হল যে প্ল্যানটা কি ঠিক আছে। তিনি স্থির করলেন প্রচারিত হবার আগে নেহরুকে দেখিয়ে নেওয়া ভাল। সেই রাত্রেই তিনি নেহরুকে তা দেখতে দিলেন। মধ্যরাত্রে কৃষ্ণ মেননকে জাগিয়ে তুললেন বিহ্বল নেহরু। মেনন পরে বড়লাটকে জানিয়েছিলেন—"He (Nehru) was almost beside himself and said that this plan was very far from what he had expected and was quite unacceptable."[৩৮৮] ভোর চারটে পর্যন্ত কৃষ্ণ মেননের সঙ্গে প্রস্তাবের চুলচেরা

বিশ্লেষণের পর তার ভয়াবহতা প্রতিপন্ন হল। ১১ মে সকালে এল নেহ্‌রুর কড়া উত্তর—মাউন্টব্যাটনের ভাষায় Nehru bombshell.তাতে ছিল ·

"The whole approach was completely different from what ours had been and the picture of India that emerged frightened me. In fact much that we had done so far was undermined and the Cabinet Mission's scheme and subsequent developments were set aside, and an entirely new picture presented—a picture of fragmentation and conflict and disorder, and unhappily also, of a worsening of relations between India and Britain."[৩৮৯] অ্যাটলি সরকার দু-একটি প্রদেশের অংশ বিশেষকে আলাদা করার কথা ভাবছেন না, সারা দেশটাকে টুকরো টুকরো করতে চাইছেন। প্রদেশ কিনা হবে ক্ষমতার প্রথম উত্তরাধিকারী। আর তারাই মিলিত হয়ে গড়বে য়ুনিয়ান। তবে আর গণপরিষদ কি করবে ? এতে কি লীগের প্রস্তাবই মেনে নেওয়া হবে না ? সীমান্ত ভাবতে যোগ দিতে চায়, তাকে সেকথা পুনর্বিবেচনা করতে হবে ? রাজারা স্বাধীন হয়ে যাবে ? দেশ তাহলে আলস্টার (Ulster)-এ ছেয়ে যাবে।[৩৮৯ক]

নেহরুর তীব্র প্রতিক্রিয়ার কাহিনী অনেক বইতে পাওয়া যায়—তার মধ্যে কয়েকটি গুরুত্বপূর্ণ। যেমন, মাউন্টব্যাটেনের (তৃতীয়) জওহরলাল নেহরু স্মৃতি বক্তৃতা, জিগলারের মাউন্টব্যাটেন জীবনী, ইজমের মেময়ার্স, মুরের এসকেপ ফ্রম এম্পায়ার ও মন্মথনাথ দাশ-এর Partition and Independence of India। হডসন, ক্যাম্বেল জনসন-রা তো আছেনই। অধ্যাপক টিঙ্কার-এর একটি প্রবন্ধও উল্লেখযোগ্য। অধিকাংশই মাউন্টব্যাটেনের দিকে টেনে কথা বলেছেন—যেন নেহরুর উষ্মার কারণ 'প্ল্যান বাল্কান' নয়, ক্যাবিনেট কর্তৃক তার পরিবর্তন। মাউন্টব্যাটেন নিজে এমনই ইঙ্গিত দিয়েছেন কন্যাকে লেখা চিঠিতে।[৩৯০] ইজমে[৩৯১], হডসন[৩৯২], জনসন[৩৯৩] অবশ্যই কর্তার পক্ষে। অধ্যাপক টিঙ্কার বলছেন, অখণ্ড ভারতপ্রীতি ও কঠোর বাস্তব পরিস্থিতির মধ্যে দোটানায় পড়েছিলেন নেহরু এবং বাস্তব মেনে নিলে আপন বিপ্লবী ভাবমূর্তি নষ্ট হবে বলে ফেটে পড়েছিলেন[৩৯৪]।

আমি এ সব সাফাই মানতে রাজি নই। প্রথমত মাউন্টব্যাটেন নেহরুকে সব প্ল্যানটা দেখাননি, এ কথা আগেই বলেছি। না দেখিয়ে ধরে নিয়েছিলেন যে নেহরুর সম্মতি পাওয়া গেছে। কোথাও একটা দোষী বিবেক কাজ করছিল, না হলে এমন hunch তাঁর হল কেন ? মুর লিখছেন, ১ মে মাউন্টব্যাটেন কিছু গুরুত্বপূর্ণ পরিবর্তন করেছিলেন। কি সেই পরিবর্তন ? আমাদের মনে রাখা দরকার তাঁর সঙ্গে বারোজের সাক্ষাৎকার হয় ঐদিন। এই সাক্ষাৎকারের বিবরণ[৩৯৫] ও বারোজকে লেখা বড়লাটের ২ মে-র চিঠি[৩৯৬] পড়লে জানা যাবে কি পরিবর্তন করা হয়েছিল। নেহরু আগেই বলে দিয়েছিলেন স্বতন্ত্র বাংলা তাঁর চান না, কারণ তা পাকিস্তানে যাবেই অথচ অনুমোদিত প্ল্যানে এমন ব্যবস্থা ছিল যাতে বাংলা স্বাধীন ও স্বতন্ত্র ডোমিনিয়ান হতে পারে।[৩৯৭]এটা নেহরুর রাগের অন্যতম কারণ।দ্বিতীয়ত অ্যাটলির নির্দেশে এমন এক পদ্ধতির কথা ছিল যাতে (১) ভারতের বিভিন্ন অংশের সংবিধান বর্তমান গণপরিষদের সঙ্গে মিলিত ভাবে অথবা (২) অন্যান্য অংশের সঙ্গে যৌথ ভাবে অথবা (৩) সম্পূর্ণ স্বতন্ত্র ভাবে রচিত হবে। এই তিনটি বিকল্প দেশীয় রাজ্য সম্বন্ধেও প্রযুক্ত হতে পারে।[৩৯৮] মাউন্টব্যাটেনও তাদের এতটা স্বাধীনতা দিতে রাজি ছিলেন না। কিন্তু ভারত-সচিব লিস্টওয়েল-এর ১০ মে-র চিঠিতে পরিষ্কার তিনি সকলকেই স্বাধীন ভাবে আপন ভবিষ্যৎ নির্ধারণ করার ক্ষমতা দিতে চান।[৩৯৯] এতদিন নেহরু ভেবেছিলেন

বড় জোর দুটো ডোমিনিয়ানের হাতে ক্ষমতা হস্তান্তব করা হবে। ১০ মে সকালেই ভি পি মেননের এরকম প্ল্যান নিয়ে আলোচনা হয়েছে। এখন রাত্রে দেখলেন—এ কি কাণ্ড ! ভারতকে সতীদেহের মত খণ্ডবিখণ্ড করা হচ্ছে ! পুরো বাল্কানাইজেশন ! স্বাধীন বাংলা, স্বাধীন পাখতুনিস্তান, স্বাধীন ভূপাল, ত্রিবাঙ্কুর, হায়দ্রাবাদ এসব দাবির পরিপ্রেক্ষিতে ভাবতীয় য়ুনিয়ানের অস্তিত্ব বিলুপ্ত হবে কি ? মোটের ওপর মার্চ থেকে মে পর্যন্ত কংগ্রেস যা বলেছে এটা তার বিরোধী।

এর জন্য এক দিকে দায়ী নেহরুর অবিবেচক অতিবিশ্বাস—যাকে 'মাউন্টব্যাটেন চার্ম'ও বলা হয়েছে (দুষ্টজন বলবে 'লেডি মাউন্টব্যাটেন চার্ম')। অন্য দিকে মাউন্টব্যাটেনেব অধৈর্য এবং পরিষ্কাব চিন্তাশক্তির অভাব। ইজমে স্বীকাব কবেছেন—"Clarity of thought and writing is not his strong suit."তারওপেছনে বয়েছে সুরাবর্দিব পৌনঃপুনিক তদ্বির এবং শেষে বাবোজেব আবেদন। সন্দেহ নেই, মাউন্টব্যাটেনেব অভিসন্ধি ছিল, বাংলাকে ব্রিটিশ (এবং মার্কিন) ধনতন্ত্রেব শেষ ঘাটিতে পবিণত কবা। তৃতীয় এক কারণ দেখিয়েছেন ওযাই কৃষ্ণন। মাউন্টব্যাটেনের শয়তানী উদ্দেশ্য ছিল, চাপ দিযে ভাবতকে কমনওয়েলথে যোগ দিতে বাজি কবান। প্ল্যান পড়ে নেহরু এমনি বিহ্বল ও বিভ্রান্ত হযে পড়বেন যে মন্দের ভাল বলে কমনওয়েলথে ঢুকে পড়বেন।[৪০০] কৃষ্ণনেব ব্যাখ্যা কিঞ্চিৎ বেশি দূবাগত বলে বিশ্বাস কবা কঠিন। কিন্তু অন্য দুটি ব্যাখ্যা সঙ্গত।

মাউন্টব্যাটেন যুদ্ধকালে অনেক জাঁতাকলে পড়েছেন। কোনোদিন তাঁব ধৈর্যচ্যুতি ঘটেনি। ঠকে গেলে বা ভুল কবলেও প্রশান্তি ফিবে পেতে তাঁব বেশি দেবি হযনি। তিনি বরং নেহরুকে প্ল্যানটা আগে দেখানব জন্য নিজেকেই অভিনন্দন জানালেন। বুদ্ধি দেবাব জন্য ভি পি মেনন তো সর্বদা প্রস্তুত। তিনি বোঝালেন—তাঁব প্ল্যানে ফিবে যাওযা ছাড়া কোনো উপায নেই। ১১ মে নেহরুব প্রতিক্রিযা আলোচনা কবাব জন্য স্টাফ মিটিং বসল।

১১ এবং ১৪ মে-ব মধ্যে ভাবতভাগ ও ক্ষমতা হস্তান্তবের চূড়ান্ত রূপবেখা তৈবি হচ্ছিল তার প্রমাণ পাই বাধাকৃষ্ণনকে লেখা নেহরুব এক চিঠিতে—"We have to face very hard realities now and the time for vague resolutions is passed. Definite choices have to be made and the choice is often a very difficult one."[৪০১] ১৪ মে-ব এই চিঠিতে আমবা শুনি নেহরুব cri de couer (অন্তরেব আর্তনাদ)। এবাব ভি পি মেনন হাল ধবলেন।

১২ মে-ব স্টাফ মিটিং-এ বড়লাট জানালেন নেহরু কি চান—মোটামুটি লীগকে আশ্বাস ও রক্ষাকবচ সহ অন্তর্বর্তী সরকাবের কাছে ক্ষমতা হস্তান্তর। মিভিল ইজ্‌মেকে এ ব্যাপারে অবহিত করলেন।[৪০২] ঐ দিনই বড়লাট ঠিক করেন বাংলা বা কোন প্রদেশকে স্বাধীনতা দেওযা হবে না। ইজ্‌মে হতবুদ্ধি। তিনি জানতে চাইলেন—দেশভাগেব আগে ক্ষমতা হস্তান্তব কি ভাবে সম্ভব ?[৪০৩]

তখন মেননকে একটা খসড়া তৈরি কবতে বলা হল যাতে নেহরু, প্যাটেলেব আশা মেটে অথচ ইজ্‌মের বিবেক তৃপ্ত হয়।[৪০৪] ১৩ মে-ব মেননেব প্ল্যানে এব নাম দেওয়া হল 'প্ল্যান পার্টিশান'। দুটো ডোমিনিয়ানেব হাতে ক্ষমতা হস্তান্তবেব কথা ছিল। 'প্ল্যান বাল্কানে'ব ভিত্তি ছিল চূড়ান্ত আত্মনিযন্ত্রণনীতি। এখন তা বদলে দেওয়া হল। বড়লাটেব ভাষায,

"The issues...are limited to joining existing Constituent Assembly or joining together in a new Constituent Assembly. I have omitted choice to provinces for standing out

independently...I do not like the idea of H. M. G. giving them that choice."[৪০৫] সীমান্ত ব্যতীত অন্য কংগ্রেস প্রদেশদের বর্তমান গণপরিষদে যোগ দেওয়া আবশ্যিক। সীমান্তে জনমত নেওয়া হবে তা কোন ডোমিনিয়ানে যোগ দেবে। বাংলার প্রধানমন্ত্রীকে বলা হবে—প্রাদেশিক স্বাধীনতার স্থান নেই তবে যদি বাংলার প্রাদেশিক আইন পরিষদ স্বতন্ত্র থাকবাব জন্য প্রস্তাব নেয় তিনি ভেবে দেখবেন। দেশীয় বাজাদের ব্যাপারে নেহরুর আপত্তি অমূলক নয়। কোন কোন বাজ্য তো বর্তমান গণপষিদে যোগ দিয়েইছে। অন্যান্যদের স্বাধীনতা দেওয়া হবে বর্তমান বা অন্য যে গণপরিষদ তৈরি হবে তাতে যোগ দেবাব।[৪০৬] পাঠক লক্ষ্য করবেন লাট সাহেব এখনও বাংলাকে স্বাধীন ও সার্বভৌম দেখতে চাইছেন।

॥ ১৩ ॥

ক্যাবিনেটেব ইন্ডিযা কমিটি বসল ১৪ মে। স্থির হল বড়লাটকে ডেকে পাঠান হবে। তাঁর সঙ্গে আলোচনা না কবে নতুন পবিকল্পনা গ্রহণ কবা হবে না। মাউন্টব্যাটেনেব নির্দেশে মেনন ১৬ মে একটা Heads of Agreement-এব খসড়া কবে ফেলেছিলেন। তাতে ছিল— (১) যদি ভাবতের জন্য একটি কেন্দ্রীয কর্তৃত্ব হবে স্থিব হয় তবে বর্তমান গণপবিযদকে ডোমিনিযান ভিত্তিতে ক্ষমতা হস্তান্তব কবা হবে। (২) যদি ভাবতের জন্য দুটি সার্বভৌম বাষ্ট্র হবে স্থিব হয়, প্রত্যেকের কেন্দ্রীয সরকাব ডোমিনিযান ভিত্তিতে এবং তাদেব গণপবিষদেব প্রতি দাযিত্ববান হযে ক্ষমতা নেবে। (৩) যাই হোক না কেন, ক্ষমতা হস্তান্তর হবে ১৯৩৫-এব শাসনসংস্কাব আইনের কিছু অদলবদল করে। (৪) উভয় ডোমিনিয়ানেব গভর্নব জেনাবেল হবেন একজন এবং বর্তমান গভর্নব জেনাবেলকে পুনবায নিযোগ কবা হবে। (৫) দেশ ভাগ স্থির হলে ভাগবেখা নির্ধাবণের জন্য এক কমিশন গঠিত হবে। (৬) উভয কেন্দ্রীয সরকাব স্থিব কববে স্ব স্ব অধীনস্থ গভর্নবদের। (৭) দেশ ভাগ স্থিব হলে ভাবতীয সৈন্যবাহিনীও ভাগ কবা হবে। নিযোগেব আঞ্চলিক ভিত্তিতে বাহিনীর বেজিমেন্ট ভাগ হবে। যেখানে সেগুলি মিশ্রিত, তাদেব পৃথকীকবণ ও নিযোগেব ব্যবস্থা কবতে ফিল্ড মার্শাল অকিনলেক ও দুই ডোমিনিযানেব চীফস অব স্টাফ নিযে একটি কমিটি গঠিত হবে। তাব ওপবে থাকবে দুই ডোমিনিযানেব প্রতিরক্ষা মন্ত্রী সহ গভর্নর জেনাবেল নিয়ে গঠিত কাউন্সিল। সৈন্যভাগ নিষ্পন্ন হলে উক্ত কাউন্সিলেব বিলুপ্তি ঘটবে।

মাউন্টব্যাটেনেব সঙ্গে ক্যাবিনেট কমিটিব কথা চলল ১৯ মে থেকে ২৮ মে। মূল নীতি হল—পাকিস্তান জিন্নাকে দেওযা হবে ভারতেব পক্ষে যতটা সম্ভব ঐক্য বজায বেখে। সেই নীতির ভিত্তিতে ভাবতেব স্বাধীনতা ও ভাবত ভাগ বিষয়ে আইন বচিত হবে ১৯৪৭ শেষ হবার আগেই। মাউন্টব্যাটেন জানালেন কংগ্রেসেব কাছ থেকে আশ্বাস পাওয়া গেছে যে একবার ডোমিনিযান স্বীকৃতি পেলে কমনওয়েলথ ছাড়াব ইচ্ছা তাব নেই। কংগ্রেস মাউন্টব্যাটেনকে উভয ডোমিনিযানেব গভর্নর জেনাবেল রূপে চায় কিন্তু জিন্না তাঁব মত জানাননি। জিন্না কি কববেন বোঝা যাচ্ছে না। এদিকে জিন্নাব সম্মতিব ওপর কংগ্রেসেব সম্মতি নির্ভব করছে। ২২ মে অ্যাটলি জানালেন যে বিবোধী দলনেতাবা দেশ ভাগের প্রস্তাব অনুমোদন করবে। চার্চিলের মত শর্তযুক্ত ছিল—ভাবতকে কমনওযেলথে থাকতেই হবে। ভাবত সচিব লিস্টওয়েল কিছু গাঁই গুঁই কবেন ক্রিপস প্রস্তাব, ক্যাবিনেট মিশন প্রস্তাব

ত্যাগ করে দুই ডোমিনিয়ানের ভিত্তিতে ক্ষমতা হস্তান্তরে। তাঁর মনে হয় নেহরুই জিতলেন। বর্তমান গণপরিষদকে প্রাধান্য দেওয়া হল এবং দ্বিতীয় গণপরিষদ হবে দলছুটদের নিয়ে গঠিত। কিন্তু অ্যাটলি অত্যন্ত বাস্তববাদী রাজনীতিক ছিলেন। এসব চুলচেরা আলোচনা নিরর্থক মনে করেছিলেন তিনি। ২২ মে-র মিটিং-এ স্থির হল জিন্না যদি পঞ্জাব ও বাংলা ভাগে অরাজি হন কি করা হবে। তিনি আবার ইতিমধ্যে দুই পাকিস্তানের যোগসূত্ররূপে এক 'করিডর' চেয়ে বসেছেন। পুরো পঞ্জাব পাবার জন্য দাঙ্গার মাত্রা বাড়ান হয়েছে সেখানে। স্বয়ং জেনকিনসের মতে লীগ জোর করে পঞ্জাব কব্জা করতে চায়।[৪০৭] পাকিস্তান বাড়াবাড়ি করলে বিচ্ছিন্ন হয়ে পড়বে ভয় দেখান হবে স্থির হল। আরও ঠিক হল দেশীয় রাজ্যদের বলা হবে গভর্নর জেনাবেলদের মাধ্যমে ব্রিটেনের সঙ্গে তাদের সম্বন্ধ স্থির করতে হবে। ২৮ মে বাংলার ভাগ্য নির্ধারিত হল। বারোজ চান স্বতন্ত্র স্বাধীন বঙ্গ, মাউন্টব্যাটেন দ্বিধান্বিত। কিন্তু তিনিও শেষ পর্যন্ত বোঝেন নিখিল ভারত ও কমনওয়েলথ রাজনৈতিক পরিপ্রেক্ষিতে অবিভক্ত স্বাধীন বঙ্গ সম্ভব নয়। শরৎ বসু-সুরাবর্দি প্রস্তাব বানচাল হয়ে গেল নেহরুর ২৭ মে-র প্রেস সাক্ষাৎকারে। তিনি জানালেন— "We can agree to Bengal remaining united only if it remains in the Union."-এর পর কিছু কবতে বড়লাটের সাহস হল না। ক্যাবিনেট কমিটি বুঝলেন—পূর্ববঙ্গ একা চলতে পারবে না ("clearly not a viable Unit") এবং দুটো ডোমিনিয়ানের একটার সঙ্গে তাকে যোগ দিতেই হবে। এর দাম দিতে হল নেহরুকে। উত্তর-পশ্চিম সীমান্তের জন্য স্বাতন্ত্র্য চেয়ে তিনি উত্তব পেলেন—"হবে না।" বিলেত থেকে ফিরে ক্যাবিনেটের সম্মতিপ্রাপ্ত প্ল্যান[৪০৮] সাতজন ভারতীয় নেতার সামনে ধরলেন মাউন্টব্যাটেন। দিনটা ১৯৪৭-এর ২ জুন। এই সাতজন হলেন—নেহরু, প্যাটেল, কৃপালনি, জিন্না, লিয়াকৎ, নিস্তাব ও বলদেব সিং। ইজ্‌মে লিখছেন, নাৎসী ইওরোপ অভিযানের দিন (D-Day) যেমন অনুভূতি হয়েছিল, ২ জুন তেমনই অনুভূতি হয়েছিল তাঁর।

ঘটনার পারম্পর্যেব দিকে আর একবার তাকানো যাক।

(১) ১৯৪৭-এর ২০ ফেব্রুয়ারি অ্যাটলি ঘোষণা কবলেন• যদি কোন পূর্ণ প্রতিনিধিত্বমূলক (অর্থাৎ লীগ সহ) গণপরিষদ ১৯৪৮-এর জুনের আগে সংবিধান রচনা কবতে অসমর্থ হয তবে ব্রিটিশ সরকাব স্থির করবে সমস্ত ক্ষমতা কোন কেন্দ্রীয় সরকারের হাতে না খণ্ড খণ্ড ভাবে বর্তমান প্রাদেশিক সবকাবের হাতে হস্তান্তর কববে।

(২) ক্ষমতা হস্তান্তরেব নির্দিষ্ট দিন ঘোষণা ছাড়া তা কার্যকর করার জন্য নূতন বডলাট মনোনীত হলেন লর্ড মাউন্টব্যাটেন। তিনি ডোমিনিক লাপিয়েরকে যাই বলুন ঘোষণার খসডা রচনায় তাব কোন হাত ছিল না—শুধু দিনের ব্যাপার ছাড়া। '১৯৪৮-এব মাঝামাঝিব' জাযগায় তিনি '১৯৪৮-এর ১ জুন' এই পরিবর্তনটুকুর জন্য দাযী।[৪০৯]

(৩) এর মধ্যে সুধীর ঘোষ ভি পি মেননেব এক স্মারকলিপি পেথিক-লরেন্সের হাতে দেন। তার মর্ম—১৯৪৮-এর জুনেব মধ্যে দলগুলির মতৈক্য হবে না, অতএব ১৯৩৫-এর সংস্কার পরিবর্তন করে ভারতকে ডোমিনিয়ান ঘোষণা করা হোক।[৪১০] এতে মুসলিম লীগের দাবি উপেক্ষিত হওয়ায় ইন্ডিয়া অফিস আপত্তি জানায়। উক্ত স্মারকলিপিটি কংগ্রেস ওয়ার্কিং কমিটির ৬-৮ মার্চের আলোচনা ও প্রস্তাবানুযায়ী রচিত হয়েছিল। ইন্ডিয়া অফিস তবু ১৯৩৫-এর শাসনসংস্কারের প্রয়োজনীয় অদলবদল নিয়ে আলোচনা করে এবং নতুন ভারতসচিব লিস্টওয়েলের মতে একাধিক ডোমিনিয়ানের হাতে ক্ষমতা হস্তান্তরের প্রস্তাব

দেয়। মাউন্টব্যাটেনকে বলা হয় ভারতকে কমনওয়েলথে রাখতেই হবে। নেতাদের সঙ্গে আলোচনা করে মাউন্টব্যাটেনকে ১ অক্টোবর ১৯৪৭-এর মধ্যে প্রতিবেদন পাঠাতে বলা হয়।

(৪) ভয়াবহ সাম্প্রদায়িক সংঘর্ষের মুখে পড়ে বড়লাট ও ইজমে আসন্ন গৃহযুদ্ধ এড়াতে দ্রুত ক্ষমতা হস্তান্তরের কথা ভাবেন। নেহরু জানান কমনওয়েলথে থাকা সম্ভব নাও হতে পারে। মনে রাখতে হবে ২২ জানুয়ারি গণপরিষদ ঘোষণা করেছিল ভারতের লক্ষ্য—স্বাধীন সার্বভৌম সাধারণতন্ত্র।

(৫) বড়লাট শীঘ্রই বুঝতে পারেন ক্যাবিনেট মিশনের 'প্ল্যান য়ুনিযান' কার্যকর কবা যাবে না। তাঁর প্রথম ধারণা হয় ভারতকে অন্তত তিন (হয়তো অধিক) ডোমিনিয়ানে ভাগ কবতে হবে। তবে প্রতিরক্ষা, বৈদেশিক সম্পর্ক, অর্থ, খাদ্য, সংযোগ ইত্যাদির জন্য এক কেন্দ্রীয় সরকার প্রয়োজন।[৪১১]

(৬) কিন্তু ডোমিনিয়ান হলে বড়লাটের ক্ষমতা চলে যাবে বলে ৮ এপ্রিল ইজমে যে প্ল্যান তৈরি করতে শুরু কবেন তাতে ডোমিনিয়ানেব কথা ছিল না। এই প্ল্যানে দেশভাগের নীতি স্বীকৃত হয—প্রাদেশিক এবং পঞ্জাব, বাংলা ও আসামে প্রদেশের বিশেষ অংশের স্বনিয়ন্ত্রণাধিকারের ভিত্তিতে। ৫-১০ এপ্রিল জিন্নার সঙ্গে বিভিন্ন সাক্ষাৎকারে তাঁকে ঐক্যেব ব্যাপারে রাজি করান যায়নি। অন্যদিকে নেহরু ৮ এপ্রিল বলেন— "it would not be right to impose any form of constitutional conditions on any community that had a majority in any specific area." প্রদেশ ও প্রদেশাংশের অধিকাব থাকবে হিন্দুস্তান বা পাকিস্তান জোটে যোগ দেবাব, এমন কি স্বাধীন থাকার। কিন্তু মনে বাখতে হবে নেহরু ১৯৪৮-এর জুন অবধি শক্তিশালী কেন্দ্রেব ওপর জোর দিয়েছিলেন। এইজন্যই অন্তর্বর্তী সরকাবকে এখনি ডোমিনিয়ান স্ট্যাটাস দেবাব দাবি উঠেছিল। অর্থাৎ নেহরুর আশা ছিল যদি দেশের কোন কোন অংশ বেবিয়েও যায় তার আয়োজন কববে এক কেন্দ্রীয় ডোমিনিয়ান। ১০ এপ্রিলেব স্টাফ মিটিং-এ 'পাকিস্তান' কথাটা তোলা হয়নি। মাউন্টব্যাটেন বলেন, ভাগেব দাযিত্ব ভাবতীযদেব ওপব বর্তালে ভাল হয। তাহলে ব্রিটেনকে দোষ দেওযা চলবে না। ভি পি মেননের কাছে ১১ এপ্রিল আদ্‌রাটা পাঠিযে দেওযা হয—যাতে তিনি এর পূর্ণাঙ্গ রূপ দেন।[৪১২] লক্ষ্য বাখতে হবে নেহরু যে শেষ পর্যন্ত এক শক্তিশালী কেন্দ্র চান তা বড়লাট উল্লেখ কবেননি। ১৪ এপ্রিলেব মধ্যে মেননের সাহায্যে অ্যাবেল, মিভিল ও ইজমে একটা প্ল্যান তৈরি করেন, যাকে 'প্ল্যান বাল্কান' আখ্যা দেওয়া হয়েছে।[৪১৩] ১৫ এপ্রিল ছোটলাটরা এই প্ল্যান অনুমোদন করেন। মাউন্টব্যাটেন স্বীকার করেন যে এতে ভারত বাল্কানেব মত খণ্ড খণ্ড হয়ে যেতে পারে, যাতে কংগ্রেস চিবকালই আপত্তি জানিয়েছে।[৪১৪] আর সত্যসত্যই ১০ মে-র রাত্রে নেহরু সিমলায় তাই করেছিলেন। "প্ল্যান বাল্কান"-এ কমনওযেলথেব কথাও ছিল না। শুধু বড়লাট আশা কবেছিলেন ভাবতীয় নেতারা বড়লাটকে বিশেষ ক্ষমতা সহ থেকে যেতে বলবেন সৈন্যবাহিনী নিয়ন্ত্রণেব জন্য। ১৯৪৮-এব জুনের মধ্যে সৈন্যভাগ সম্ভব হবে না এবং তার পরেও প্রতিরক্ষা ব্যাপারে সংহতি সাধনেব প্রয়োজন হবে এই ছিল তাঁর আশার ভিত্তি। ৮ এপ্রিল নেহরু কিন্তু স্পষ্টই বলে দেন কিছু কিছু প্রদেশ বেবিয়ে গেলেও বাকী ভারতের ক্ষমতা পাবে এক শক্তিশালী কেন্দ্র এবং জুনেব পব তা কমনওয়েলথ ত্যাগ করবে। অর্থাৎ কি ক্ষমতা হস্তান্তরের পদ্ধতি কি কমনওযেলথে থাকার ব্যাপাবে নেহরু ও বড়লাটের মধ্যে একটা বড় ভুল বোঝাবুঝি (কম্যুনিকেশন গ্যাপ) ছিল। যার বহিঃপ্রকাশ

নেহরুর ১০/১১ মে-র বিস্ফোরণ ('নেহরু বোমা')।[৪১৫]

(৭) বলদেব সিং, চান্দুলাল ত্রিবেদী ও কৃষ্ণ মেননের মাধ্যমে কংগ্রেসকে কমনওয়েলথের সদস্য থাকবার জন্য চাপ দেওয়া হয়। এ জন্য ২২ এপ্রিলের স্টাফ মিটিং-এ হয় সমগ্রভাবে না হয় ভাগে ভাগে ভারতকে ডোমিনিয়ান স্ট্যাটাস দেবার তাগিদ নিয়ে আলোচনা হয়। বড়লাট বলেন, ভারত ও পাকিস্তানের এক প্রতিরক্ষা পর্ষদের সভাপতি থাকতে পারেন তিনি, অবশ্যই ব্রিটিশ বাহিনীর পূর্ণ নিয়ন্ত্রণ সহ। স্টাফকে বলা হয় ১৯৪৮-এর জানুয়ারির মধ্যে প্ল্যান বাল্কান কার্যকর করার বন্দোবস্ত করতে।[৪১৬] ক্রিস্টি যে প্ল্যান করেন তার ভিত্তি নাকি ছিল ভি পি মেননের প্ল্যান। এটা ঠিক প্ল্যান বাল্কানের বিকল্প নয়, বরং তার করোলারী। এর মূল নীতি ছিল বহু উত্তরাধিকাবীর হাতে ক্ষমতা হস্তান্তর নয়—দুই উত্তরাধিকাবীর হাতে ক্ষমতা হস্তান্তর। প্রথমে হবে দেশ ভাগ, পরে ডোমিনিয়ান স্ট্যাটাস দান।

(৮) মাউন্টব্যাটেন বোঝেন ১৯৪৮ জুন-এব কয়েক মাস আগেই দুই ডোমিনিযানের হাতে ক্ষমতা দেওযা সম্ভব। কংগ্রেস যদি এ ফাঁদে না পড়ে, তবে বলা চলবে—"তোমরাই তো অন্তর্বর্তী সবকারের জন্য ডোমিনিযান স্ট্যাটাস চেয়েছিলে, তাই দেওয়া হচ্ছে।"[৪১৭] মেননের প্ল্যান আপাতত ধামাচাপা দিয়ে রাখা হয়। ইজমে ২ মে 'প্ল্যান বাল্কান' নিয়ে বিলেত যান। কৃষ্ণ মেননের পরামর্শে বড়লাট নেহরুকে বুঝিযে সুঝিয়ে রাজি করানোর জন্য সিমলায় আমন্ত্রণ জানান। তাছাড়াও বড়লাট সংখ্যালঘু প্রতিনিধিদেব দিযে কংগ্রেসকে ভয দেখাচ্ছিলেন—"পাকিস্তান তো কমনওয়েলথে থাকতে রাজি এবং এর ফলে ব্রিটিশ আমলা, সৈন্যাধ্যক্ষ, সৈন্য, সমর সম্ভার পেয়ে যাবে। কংগ্রেসেবও অবশ্য তাই কবা উচিত।" বড়লাট নিজেই এ কথা ১ মে স্টাফেব সামনে স্বীকার করেন।[৪১৮] এতে প্যাটেল রাজি—এমন ভাব দেখান ভি পি মেনন। তা সত্য নয়। কংগ্রেসেব মার্চ প্রস্তাবে স্পষ্টই পরপব কি হবে বলা হয়েছিল—(১) অন্তর্বর্তী সরকারের হাতে এখুনি ডোমিনিযান ক্ষমতা দান, (২) শাসনতন্ত্র প্রণযন, (৩) শেষে যারা বাজি হবে না তাদেব চলে যাবার অনুমতি দান এবং (৪) উত্তরাধিকারী রূপে ক্ষমতাগ্রহণ। মেননেব প্রস্তাবে তা ছিল না—ছিল প্রথমে দেশভাগ, পরে ডোমিনিযান স্ট্যাটাস দান।

(৯) এব পব হয় নেহরু-মংকটন আলাপ। অ্যাটর্নি জেনাবেল শক্রসের পবামর্শ পাওয়া যায় যে রিপাবলিক হলেও ভাবত কমনওয়েলথে থাকতে পারবে রাজাকে 'কমনওয়েলথের প্রধান' রূপে স্বীকাব করে নিযে।

(১০) ইতিমধ্যে প্ল্যান বাল্কানে জিন্না ঘোর প্রতিবাদ জানিযেছেন। কংগ্রেসও কিছু মত বদলেছে। জিন্না পঞ্জাব ও বাংলা ভাগ অর্থাৎ "a truncated or mutilated, moth-eaten Pakistan" নেবেন না।[৪১৯] পুবো ছটা প্রদেশ (অসম সহ) তাঁর চাই। জিন্নার ক্ষুবধাব বুদ্ধি বুঝেছিল একবার যখন পাকিস্তান নীতি মেনে নেওয়া হয়েছে, পাকিস্তানকে ডোমিনিয়ান পদ দেওয়া হবে বলা হয়েছে, জোরে ঘা মারলে ছটা প্রদেশই মিলবে। কিন্তু এই দম্ভ কংগ্রেসকে চেতিয়ে দিল। সে তার অবস্থান পরিষ্কার করে জানিয়ে দিল। নেহরুকে প্ল্যানটা ভালো করে দেখান হয়নি। তিনি ধরেই নিয়েছিলেন বড়ো জোর দুটো উত্তরাধিকারীর হাতে ক্ষমতা হস্তান্তর করা হবে। তিনি শুধু সীমান্তে নতুন নির্বাচন বা বালুচিস্তানে সীমিত প্রতিনিধিত্ব নিয়ে আপত্তি জানিয়েছিলেন। ওয়ার্কিং কমিটি ১ মে যে প্রস্তাব নেয তাতেও আত্মনিয়ন্ত্রণের নীতির ভিত্তিতে দেশভাগ স্বীকৃত হয়েছিল কিন্তু পঞ্জাব ও বাংলা ভাগও চাওয়া হয়েছিল। অবশ্যই তাতে লীগের "brutal and terroistic

methods"-এ আপত্তি জানানো হয় এবং সীমান্তে নতুন নির্বাচন প্রত্যাখ্যান কবা হয়।

'প্ল্যান বাল্কানে'র খসড়া ও কংগ্রেসেব প্রতিক্রিয়া হিন্দুস্থান টাইমস্ পত্রিকায় প্রকাশিত হলে বড়লাট মনে করেন তাঁকে ব্ল্যাকমেইল কবা হচ্ছে। তিনি নেহরু ও কৃপালনিব কাছে আপত্তি জানান। সীমান্তেব বেফাবেন্ডামে নেহরু বাজি হন যদি লীগ আইন অমান্য তুলে নেয়। জিন্না প্রায় রাজি হন কিন্তু গভর্নর ওলাফ ক্যাবোব পদত্যাগেব দাবি তাঁকে ক্ষেপিয়ে দেয়। ৪ মে গান্ধী ও মাউন্টব্যাটেনের সাক্ষাৎকাব হয। গান্ধী দেশভাগে আপত্তি জানান এবং বলেন, হয় কংগ্রেস বা লীগকে ক্ষমতা দেওয়া হোক এবং মাউন্টব্যাটেন জুন অবধি বড়লাট থাকুন। কযেকবার ওয়ার্কিং কমিটির জরুবী অধিবেশন বসে এবং ৭ তাবিখে সবাই দাবি করেন সমগ্র ভারতকে এখুনি ডোমিনিয়ান ঘোষণা কবা হোক। গণপবিষদ শাসনতন্ত্র বচনা করুক। যারা তাতে আপত্তি জানাবে অন্তর্বর্তী সবকাব তাদেব আলাদা কবে দিক। ততদিন সংখ্যালঘুদেব বিশেষ বক্ষাকবচ দেওয়া হবে। এই প্রস্তাব নিযে নেহরু সিমলা যান।

(১১) ৮ মে সিমলায় আলোচনা শুরু হয। নেহরু যে প্রস্তাব দেন তা নিম্নরূপ—

(ক) ১৯৪৭-এব জুনে কেন্দ্রীয় সবকাবকে ক্ষমতা হস্তান্তব কবা হোক,

(খ) সবকাব হয গণপবিষদ না হয কেন্দ্রীয আইনসভাব কাছে দায়ী থাকবে,

(গ) এখুনি পাকিস্তান কবা হবে এমন কথা শোনা হবে না,

(ঘ) ক্যাবিনেট মিশন প্ল্যানমত প্রদেশদেব জোট বাঁধাব অধিকাব দেওযা হোক,

(ঙ) জোট বাঁধাই পরে যুনিযান থেকে স্বতন্ত্র হবাব অধিকারে পবিণত হবে কিন্তু তা সংবিধান বচিত হবাব আগে নয। আশা কবা যায তিন মাসের মধ্যে সংবিধান রচিত হয়ে যাবে।

(চ) এই সময প্রদেশ ভাগেব কথা উঠবে, আগে নয।[৪২০]

ভি পি মেনন বললেন, এব ফলে প্রদেশ ভাগ ও যুনিযানেব বহির্ভূত এলাকায় প্রশাসন সংগঠনের কাজ বড বিলম্বিত হবে। নেহরু বলেন, যদি অন্তর্বর্তী সবকাবকে ক্ষমতা হস্তান্তব করতে দেওয়া হয তবে বাস্তবেব সম্মুখীন হয়ে মুসলিমরা যুনিযানে থেকে যেতেও পারে। মাউন্টব্যাটেন বললেন—বর্তমান গণপরিষদে যে সব প্রদেশ যোগ দিয়েছে তাদের 'ভারতীয় যুনিয়ান' বলা যাবে আব যাবা দেবে না তাদেব বলা হবে 'Contracting out of India". কিন্তু যতক্ষণ না দ্বিতীয় দল আলাদা হচ্ছে ব্রিটেন তো ভাবতীয় যুনিয়ানেব হাতে ক্ষমতা দেবে না। তাছাড়া এখুনি ক্ষমতা চাইলে সীমান্তে গণভোট নিতে হবে। সেই রাত্রে নেহরু ও মেননের মধ্যে আলোচনা মত একটা প্ল্যান তৈবি হল। মেননেব মতে নেহরু বলেন, যদি যুক্ত ডোমিনিয়ান নিতান্ত সম্ভব না হয, তবে হিন্দুস্তান গণপরিষদ নির্বাচিত হিন্দুস্তান শাসন পরিষদের হাতে ও অন্যান্য অংশ যে গণপবিষদ স্থাপন কববে তৎ নির্বাচিত অন্য শাসন পরিষদেব হাতে ক্ষমতা দেওযা হোক। অর্থাৎ dual authorities—দুই পরিষদের বেশি ভাগীদাব না হয়। উভয়ের গভর্নর জেনারেল এক হবেন এবং যৌথ বিষয় বিবেচনা করবে একটা যুক্ত কাউন্সিল।[৪২১] যদি পঞ্জাব পূর্ণ বা খণ্ডরূপে ভারতীয় যুনিয়ানে থাকতে না চায় তবে, সীমান্ত সবকারের সম্মতি নিযে ও স্বযং বডলাটের হেফাজতে, সীমান্তে গণভোট হতে পারে।

অর্থাৎ ক্ষমতা হস্তান্তরেব আগে নেহরু দেশভাগ চাননি। তাই ঠিক হল ১০ ও ১১ মে তিনি ও বড়লাট আরো কথা বলবেন ও প্যাটেলের সম্মতি নেবেন। ৯ মে প্যাটেলের বিবৃতি ডোমিনিয়ান স্ট্যাটাসের ভিত্তিতে ক্ষমতা হস্তান্তর চেয়েছিল। মেননের প্ল্যান না জেনেও কেন নেহরু ও প্যাটেল সেদিকে ঝুঁকেছিলেন বোঝা কঠিন নয়। লীগের প্রত্যক্ষ সংগ্রাম

নীতির ভয়ঙ্কর পরিণাম তাঁদের অসহ্য লাগছিল। পঞ্জাবের য়ুনিয়ানিস্ট মন্ত্রীসভার পতন ও সীমান্তের কংগ্রেস মন্ত্রিসভার বিরুদ্ধে জেহাদ বিচলিত করেছিল তাঁদের। তাঁদের (এমনকি গান্ধীরও) মনে হয়েছিল এখনি যদি স্থায়ী কোন কেন্দ্রীয় সরকারের হাতে ক্ষমতা হস্তান্তর করা না হয় তবে জাতীয় সংহতি বিপন্ন হবে। ১৯৩৫-এর আইন অনুসারে দ্রুত হস্তান্তর এবং বড়লাট নিজে থেকে দেশীয় রাজন্যবর্গ, আদিবাসী, সৈন্যবাহিনীর সমস্যা সমাধান করবেন—এটাই মনে হয়েছিল শ্রেয় · দেশীয় রাজাদেব ওপর বড়লাটের প্রভাব নেহরুর কাছে গুরুত্বপূর্ণ মনে হয়।[৪২২]

(১২) ১০ মে-র সভায় ভি পি মেনন তাঁর নিজস্ব প্ল্যান—ভারতীয় ও পাকিস্তান ভিত্তিক ক্ষমতা হস্তান্তর-এর কথা পাড়লেন। নেহরু আবাব জোর দিলেন সংবিধান রচনার প্রাক্কালে দেশ ভাগ করা ঠিক হবে না। মাউন্টব্যাটেন বললেন—তা সম্ভব নয়। যদি বিখণ্ডিত পাকিস্তান এখনি দেওয়া হয় তবে গোলমাল বন্ধ হবে, হয়তো পাকিস্তান একদিন ফিরেও আসবে। বড়লাট জানালেন, ক্যাবিনেট 'প্ল্যান বাল্কান' বদলাতে সম্মত হয়েছে। সেই সন্ধ্যায় বিলেত থেকে কিঞ্চিৎ পরিবর্তিত 'প্ল্যান বাল্কান' এল এবং মাউন্টব্যাটেন তাঁর আকস্মিক 'hunch' বশত তা নেহরুকে দেখালেন।[৪২৩] 'নেহরু বোমা' ফাটল। এ প্ল্যান শুধু কংগ্রেসের এক ডোমিনিয়ানের হাতে ক্ষমতা হস্তান্তরের বিবোধী নয়, দুই ডোমিনিয়ানেব হাতে ক্ষমতা হস্তান্তরেরও বিবোধী। ৩০ এপ্রিলের প্ল্যান-এর থেকে ১০ মে-র প্ল্যান আলাদা ; কংগ্রেসের মার্চ প্রস্তাব, নেহরুর ৮ মে-র প্রস্তাব, গান্ধীব ৮ মে-র চিঠি ও প্যাটেলের ৯ মে-র প্রতিবেদন—সব কিছুরই বিরোধী। সব চেয়ে বড় পরিবর্তনেব জন্য মাউন্টব্যাটেন দায়ী। তিনি সংযুক্ত, সার্বভৌম বঙ্গেব কথা ঢুকিযে দিয়েছিলেন। নেহরু ৩০ এপ্রিল দেখেছেন—বাংলার এম এল এ-রা প্রথমে ঐক্য বা ভাগের ওপন ভোট দেবেন, এবং পবে, ঐক্য স্থির হলে, স্বাতন্ত্র্য বা হিন্দুস্তান বা পাকিস্তানেব সঙ্গে যোগ দেবাব ওপব ভোট দেবেন। মাউন্টব্যাটেন সুরাবর্দি – বারোজ-দের কথা শুনে এমন বদল আনলেন যাতে ঐক্য স্থির হলে এম এল এ-রা প্রথমে স্বাতন্ত্র্য বা হিন্দুস্তান বা পাকিস্তানের ওপব ভোট দেবেন, ঐক্য বা ভাগের ওপর ভোট আনবেন পরে। নেহরুব ধারণা ছিল বাংলাকে আলাদা রাষ্ট্র কবলে তা পাকিস্তানে যোগ দেবেই।[৪২৪] তা ছাড়াও, অ্যাটলিব নির্দেশে, ক্ষমতা হস্তান্তরের পদ্ধতিও বদলে দেওয়া হয়। এর ফলে সমস্ত প্রদেশকে নতুন করে আত্মনিয়ন্ত্রণেব অধিকাব দেওয়া হল। যারা গণপরিষদে এতদিন যোগ দিয়েছে, তাদেরও।[৪২৫] রাজন্যদেব তো বটেই। তাবা ইচ্ছে করলে যে কোন গণপরিষদে যোগ দেবে, অথবা একক বা যুক্তভাবে স্বাধীন থাকবে। এ যেন স্বাধীনতা ও স্বাতন্ত্র্যের হরির লুট।[৪২৬]

(১৩) ১১ মে রাত্রে নেহরুব সঙ্গে বড়লাটের কথা হল এবং তিনি প্রস্তাব দিলেন যে এখুনি ক্ষমতা হস্তান্তর করলে লীগকে যত রক্ষাকবচ দেওয়া সম্ভব তিনি দেবেন। ১২ মে মিভিল একথা বিলেতে ইজ্‌মেকে জানালেন। ইজ্‌মেব স্পষ্ট উত্তর দেশভাগের আগে অন্তর্বর্তী সরকারের হাতে ক্ষমতা দেওয়া সম্ভব নয়। বিশেষ করে তিনি প্যাটেলের ৯ মে-র বিবৃতিতে আপত্তি জানান।

১২ মে নেহরুর চাহিদা মনে রেখে ও টেলিফোনে প্যাটেলের সঙ্গে পরামর্শ করে মেনন এক প্ল্যান রচনা করলেন যা প্ল্যান বাল্কান ও তাঁর নিজস্ব প্ল্যানের সমাহার। মুরের ভাষায়, **"It might truly be called the Mountbatten-Nehru deal for two Dominions, or, more conveniently, Plan Partition."**[৪২৮] মাউন্টব্যাটেন বলছেন—**"The issues... are limited to joining existing Constituent**

**Assembly or joining together in a new Constituent Assembly. I have omitted choice to Provinces of standing out independently..I do not now like the idea of HMG giving them that choice."**[৪২৯] যে সব **কংগ্রেস প্রদেশ বর্তমান গণপরিষদে যোগ দিয়েছে তাদেব সামনে সীমান্ত ছাড়া কারুর বিকল্প নেই। সীমান্তে হিন্দুস্তান ও পাকিস্তানে যোগ দেবার জন্য গণভোট নেওয়া হবে। বাংলার মুখ্যমন্ত্রীকে বলা হবে স্বাধীন বঙ্গ সম্ভব নয় তবে বাংলা আইনপবিষদ যদি স্বাধীনতার জন্য প্রস্তাব নেয়, তিনি তা বিবেচনা করবেন (treat it on its merits)। দেশীয় রাজন্যবর্গকে একটু পথ দেখাতে হবে। তাদেব কেউ কেউ বর্তমান গণপবিষদে যোগ দিয়েছে। বাকীদের দুই গণপবিষদের একটা বেছে নিতে হবে।**

(১৪) এর জট ছাড়াতে ক্যাবিনেট কমিটি বড়লাটকে ডেকে পাঠাল এবং ১৯ থেকে ২৮ মে চূড়ান্ত পরিকল্পনা বচিত হল। ২৯ মে মাউন্টব্যাটেন বিলেত থেকে বাবোজকে জানালেন—স্বাধীন ও সার্বভৌম বঙ্গদেশ কংগ্রেস মেনে নেবে না এবং ক্যাবিনেট তার যৌক্তিকতা স্বীকাব করে। নেহরু আগেই তাঁর মনোভাব কিবণশঙ্কর রায়কে জানিয়ে দিয়েছেন ও ২৭ মে-র প্রেস বিবৃতিতে প্রকাশ করেছেন।

(১৫) জিন্না তখনও রাজি হননি। কিন্তু চার্চিল তাঁকে সাবধান করে দিয়ে বলেন, এ প্রস্তাব না গ্রহণ করলে পাকিস্তানের ভাল হবে না।[৪৩১] সব চেয়ে বড়ো পৃষ্ঠপোষক সরে দাঁড়ানোর ফলে জিন্নার রাজি না হয়ে উপায় ছিল না। তবুও জনসমক্ষে আপন ভাবমূর্তি অক্ষুণ্ণ রাখার জন্য কোন লিখিত সম্মতি দেননি তিনি।

ব্রিটিশ সরকারের ৩ জুনের যে ঘোষণা সব দল গ্রহণ করল তা পাওয়া যাবে ভি পি মেননের 'দ্য ট্রান্সফার অব পাওয়ার ইন ইন্ডিয়া' গ্রন্থে।[৪৩২] এতে দ্বিতীয় এক গণপরিষদ গঠনের ব্যবস্থা ছিল ও পঞ্জাব-বাংলা ভাগেব পদ্ধতি বর্ণিত হয়েছিল।

বাংলা পঞ্জাবের বর্তমান আইন পবিষদ ইউরোপীয় সদস্য বাদ দিযে দু ভাগে আলাদা হয়ে যাবে—এক ভাগে থাকবে মুসলিম সংখ্যাগবিষ্ঠ জেলাব প্রতিনিধিরা, অন্যভাগে বাকী জেলাব প্রতিনিধিরা। প্রত্যেক ভাগের প্রতিনিধিরা যদি ঐক্যের পক্ষে মত দেয় তবে প্রথম স্থির করবে কোন গণপরিষদে যোগ দেবে। তখন অবশ্য সবাই একত্র হযে ভোট দেবে। যদি প্রত্যেক ভাগের প্রতিনিধিরা দেশভাগ স্থির করে তবে তাদেব প্রত্যেকে কে কোন গণপরিষদে যোগ দেবে স্থির কববে। ভোট সব সময় হবে সাধারণ সংখ্যাগরিষ্ঠতার ভিত্তিতে। দেশ ভাগ স্থির হলে এক সীমানা কমিশন গঠন কবা হবে। কমিশন স্থিব কববে সংলগ্ন (Contiguous) সংখ্যাগবিষ্ঠ মুসলিম অঞ্চল ও সংলগ্ন সংখ্যাগবিষ্ঠ অমুসলিম অঞ্চল। সীমান্তের সমস্যা জটিল, কারণ তার কিছু প্রতিনিধি বর্তমানে গণপরিষদে যোগ দিয়েছে। কিন্তু সমগ্র বা আংশিকভাবে পঞ্জাব যদি বর্তমান গণপরিষদে যোগ না দেয় তবে সীমান্তের ব্যাপার পুনর্বিবেচনা করতে হবে। তখন প্রাদেশিক সরকারের সঙ্গে পরামর্শ করে, বড়লাটের অধীনে জনমত যাচাই করতে হবে। বাংলা ভাগ স্থির হলে সিলেটেও একই পন্থা নেওয়া হবে। সিলেট পূর্ববঙ্গের সঙ্গে যোগ চাইলে সীমানা কমিশন বসবে। বাংলা ও পঞ্জাব ভাগ হলে গণপরিষদে তাদের প্রতিনিধি পুনরায় নির্বাচন করতে হবে নিম্নহারে :—

সারণী-১

| প্রদেশ | সাধারণ | মুসলিম | শিখ | মোট |
|---|---|---|---|---|
| সিলেট | ১ | ২ | × | ৩ |
| পশ্চিমবঙ্গ | ১৫ | ৪ | × | ১৯ |
| পূর্ববঙ্গ | ১২ | ২৯ | × | ৪১ |
| পশ্চিম পঞ্জাব | ৩ | ১২ | ২ | ১৭ |
| পূর্ব পঞ্জাব | ৬ | ৪ | ২ | ১২ |

উত্তবাধিকাবী বাষ্ট্র উত্তব-পশ্চিম সীমান্ত প্রদেশেব আদিবাসীদেব সঙ্গে চুক্তি কববে। দেশীয় রাজ্যের ব্যাপাবে ক্যাবিনেট মিশনেব ১২ মে-ব প্রস্তাব বহাল রইল।

১৯৪৮-এর জুনের পূর্বেই ক্ষমতা হস্তান্তব কবা হবে। এক বা দুই উত্তবাধিকাবীর হাতে ডোমিনিয়ানের ভিত্তিতে তা কবা হবে। বর্তমান গণপবিষদ কমনওয়েলথে থাক বা না থাক তা বাধা হবে না। উত্তরাধিকাবীদেব হাতে প্রতিবক্ষা, অর্থ, যোগাযোগ সমেত সব ক্ষমতাই বিভক্ত হবে। হস্তান্তর সংক্রান্ত ব্যাপারে তাবাই ব্রিটেনেব সঙ্গে চুক্তি করবে।

দৃশ্যপট দিল্লীতে সবিযে আনলে দেখব ২৬ মে পর্যন্ত গান্ধী সব দেশপ্রেমিকদেব দেশভাগ এড়াবাব জন্য অনুবোধ কবে চলেছেন। এ সময়কাব 'হবিজন' পত্রিকা ও প্রার্থনান্তিক সভায তাঁব ভাষণগুলি ধবে বেখেছে তাঁব অসহায আর্ত স্বব। ২৫ মে তিনি 'হরিজনে' লিখছেন— "If Pakistan is wrong, partition of Bengal and the Panjab will not make it right. Two wrongs will not make one right."[৪৩৩] আব প্রার্থনা সভায় বলছেন—সব পক্ষই দোষী। বিহাবে নোযাখালিব প্রতিশোধেব চেযে কিছু বেশি কবা হয়েছে। আব প্রতিক্রিয়া হযেছে ডেবা ইসমাইল খানে। কিন্তু লন্ডনের দিকে সমাধানেব জন্য তাকিযে কি লাভ? মাউন্টব্যাটেন সেখান থেকে কি আনবেন? মুসলিমবা হয়তো সেদিকে তাকিযে বযেছে। তাই কি কববে হিন্দু ও শিখবা? অন্যান্য ভারতীয়দেব কি হবে?[৪৩৪] পবেব দিনেব ভাষণে তিনি বলছেন— "The British cannot give us our freedom. They can only get off our backs...It is not for the British Government to change the map of India. All it has to do is to withdraw from India, if possible in an orderly manner, may be even in chaos, but withdraw in any case on or before the date it has itself fixed."[৪৩৫] গান্ধীজি ফিবে যেতে চাইলেন ক্যাবিনেট মিশনের ১৬ মে-র প্রস্তাবে। ২৭ মে তাঁব সঙ্গে জয়প্রকাশ নাবাযণ ও কিছু সমাজতন্ত্রীর সাক্ষাৎ হল। তিনি বললেন, দেশ ভাগও সহ্য হবে কিন্তু ইংবেজ কর্তৃক নয়। এখনও তাঁর বিশ্বাস ছিল মাউন্টব্যাটেন তাঁর কথা শুনবেন। আব সমাজতন্ত্রী ও সাম্যবাদীদের সমাধান—সাধাবণ ধর্মঘট—মেনে নিতে রাজি ছিলেন না তিনি। "Before the people take to the path of destruction (class war) see that they are given constructive life-giving training" তবে তিনি অর্থনৈতিক অসাম্যের কথা অস্বীকার কবেননি। "There can be no Ramarajya in the present state of inequitous inequalities in which a few roll in riches and the masses do not get enough to eat." কিন্তু সমাজতন্ত্রীবা

অহিংসার পথে বৈষম্য দূর করতে চায় না। আর তাঁর আশামত যদি রাজা, জমিদার, ধনিকরা জনগণের অছি হিসাবে কাজ করতে না চায়, "Force of circumstances will compel the reform unless they court utter destruction." যদি জনগণ অসহযোগ করে রাজা, জমিদার, ধনিক করবে কি? গান্ধীর সমাধান ছিল—পঞ্চায়েৎ রাজ।[৪৩৬]

অর্থাৎ রাজনীতির ব্যাপারে—ভারতীয় সমস্যা ভারতীয় দ্বারা সমাধান ও অর্থনীতির ব্যাপারে পঞ্চায়েতী রাজ—এই ছিল গান্ধীর বক্তব্য। দুটোকে মেলাতে হবে, তবে প্রথমটার প্রাগাধিকার। আবার এও জানতেন এসব—অর্থাৎ পঞ্চায়েতী রাজ, স্বনির্ভর গ্রাম সমাজ, হিন্দু-মুসলিম সম্প্রীতি—তাঁর অলীক স্বপ্ন। হিন্দুদের দায়িত্ব বেশি। যদি সব মুসলিম উন্মাদ হয়ে যায়, এক জন হিন্দুও যেন তাদের অনুসরণ না করে। আর শিখরা যেন বোঝে তলোয়ারের দিন শেষ হয়েছে। "This is the age of the atom bomb."[৪৩৭] তখন থেকেই হিন্দু মৌলবাদীরা তাঁকে প্রার্থনা সভায় কোরান পাঠ না করতে বলছিল ও ভয় দেখাচ্ছিল। আর ২৮ মে, অদ্ভুত দূরদৃষ্টির সঙ্গে, তিনি বলেছিলেন, "আমি যদি রামনাম বলতে বলতে মারাও যাই, কি ক্ষতি তাতে?" তবু উদ্যত অস্ত্র পাকিস্তানপন্থীদের তিনি বলবেন—"They cannot have Pakistan at the point of the sword. They must first cut me to pieces before they vivisect the country...if theirs is a true Pakistan, it would have to be the entire Hindustan." অন্তর্বর্তী সরকারকে প্রশ্ন করেন তিনি, ভারতে কি হিন্দু, মুসলিম, শিখ ছাড়া সম্প্রদায় নেই? পার্সী ও খ্রীস্টানরা কোথায় গেল? জওহরলাল, সর্দার, রাজেন্দ্র প্রসাদ একমাত্র কংগ্রেস নেতা নন। সবাই কংগ্রেস সমর্থক এবং তাদের সোচ্চার হতে হবে।[৪৩৮] কিন্তু তিনি জানেন, কেউ তাঁর কথা শুনবে না। নেতারা নয়, সাধারণ মানুষও নয়। নেতাদের সম্বন্ধে বলেন, "The prospect of power has demoralized us." আর জনসাধারণ তো প্রতিশোধের জন্য উন্মাদ, যা 'sheer negation of humanity.' হিন্দু মুসলিম নির্বিশেষে পশুতে পরিণত হয়েছে। মৃত্যুভয় ও প্রতিশোধস্পৃহা তার জন্য দায়ী। ব্রিটেনের কাছে তাঁর দাবি—১৬ মে-র প্রস্তাব মানতেই হবে। "The government of free Indians formed under the constitution worked out by the Constituent Assembly can do anything afterwards—keep India one or divide it into two or more parts" মাউন্টব্যাটেনের কাছে মে-র শেষ পর্যন্ত তিনি ন্যায়বিচার প্রত্যাশা করছিলেন, জিন্নার কাছে আবেদন করছিলেন এক সঙ্গে ভারত ঘুরে সর্বনাশা ভ্রাতৃঘাত বন্ধ করতে।

২ জুনের নাটকীয় ঘটনার বিবরণ দিয়েছেন অ্যালান ক্যাম্বেল জনসন— Mission With Mountbatten গ্রন্থে।[৪৩৯] আগের রাতে মাকে লিখছেন তিনি—নেহরু ও প্যাটেল দেশভাগ মেনে নিচ্ছেন এই আশায় যে জিন্নাকে পাকিস্তান দেবার পর তাঁর 'nuisance value' চলে যাবে। নেহরু বলছিলেন, "এ যেন মাথা কেটে আমরা মাথাব্যথা ভাল করব।" জনসন অতটা আশাবাদী ছিলেন না। জিন্নার দাবি বাড়ছিল, আর গান্ধী তখনও পেছন থেকে লড়াই করে যাচ্ছিলেন।

এল ২ জুন—সোমবার। সব নেতারা একে একে জমায়েত হলেন। জিন্না এলেন সব শেষে। কৃপালনি কংগ্রেসের সভাপতিরূপে যোগ দিচ্ছেন তাই জিন্না নিয়ে এলেন নিস্তারকে। একবার ক্যাবিনেট মিশনের প্রস্তাবের কথা তুলে (বোধ হয় গান্ধীর উদ্দেশেই),

জিন্নার আপত্তি শুনে, বড়লাট দেশভাগের সমস্যা প্রসঙ্গে চলে গেলেন। কংগ্রেস দেশভাগ চায় না, কিন্তু, হলে, প্রদেশভাগও চায়। জিন্না প্রথমটা চান, দ্বিতীয়টা নয়। শিখদের সম্বন্ধে তাঁর সহানুভূতি উল্লেখ করে—তিনি বলেন, কলকাতাকে স্বাধীন বন্দর করা চলবে না। ডোমিনিয়ান সমাধান সমর্থন করলেন তিনি। ব্রিটেন স্বার্থরক্ষার জন্য তা চাপাচ্ছে না, স্বাধীনোত্তর উপমহাদেশকে সাহায্য করার জন্যই চাইছে। তারপর তিনি সবাইকে একটা করে প্ল্যান দিলেন এবং বললেন—ভারতীয় নেতাদের পূর্ণ সম্মতি তিনি চাইছেন না—"He was merely asking them to accept the plan in a peaceful spirit." নেহরু বললেন, এ প্রস্তাবে কংগ্রেসের পূর্ণ সমর্থন নেই কিন্তু নেহরু মন্দের ভাল বলে মেনে নেবেন— ("On balance they accepted it.") নিস্তার বললেন, প্ল্যান গ্রহণ মানেই তা কার্যে পরিণত করার সম্মতি। জিন্না বললেন, তাঁকে ও লীগ ওয়ার্কিং কমিটিকে মুসলিম জনসাধারণের মত নিতে হবে। বড়লাট চেপে ধরায় তিনি বললেন, তিনি প্ল্যান ভেস্তে দিতে চান না, মুসলিমদের রাজি করাতেই চান। তিনি তাঁর যথাসাধ্য করবেন। বড়লাট অনুরোধ জানালেন যেন মধ্যরাতের আগেই কংগ্রেস, লীগ ও শিখরা তাঁদের প্রতিক্রিয়া জানান। কৃপালনি ও বলদেব সিং লিখিতভাবে জানাবার প্রতিশ্রুতি দিলেন, জিন্না মৌখিকভাবে জানাবার। পরের দিন বেতার ঘোষণায় সব নেতাকে রাজি করালেন বড়লাট। তাঁকে প্রশ্ন করা হয়—"কত দিন আপনি গভর্নর জেনারেল থাকবেন?" চকিত বড়লাট উত্তর দেন, "মনে হয় ১৫ আগস্টের মধ্যে ক্ষমতা হস্তান্তর সম্ভব।" লন্ডনের সঙ্গে পরামর্শ না করেই তিনি দিন ঘোষণা করলেন।[৪৩৯ক] জনসনের মন্তব্য— "Never Mountbatten's genius for informal chairmanship and exposition more signally displayed...Not even Mr. Jinnah's formality and stuffiness could resist Mountbatten's urgent will to succeed."

কংগ্রেস ওয়ার্কিং কমিটি বসল। গান্ধী বললেন, "যদিও তিনি ভারত ভাগ ব্যাপারে কমিটির সিদ্ধান্তের সঙ্গে একমত নন তবু পূর্ব গৃহীত প্রস্তাব কার্যকর করার পথে বাধা হয়ে দাঁড়ায় এমন কোন পদক্ষেপ তিনি নিতে চান না।" বড়লাটের প্রস্তাবের ২০ ধারায় ভারতের অংশগুলির কমনওয়েলথে থাকবার বা না থাকবার অধিকার বর্ণিত হয়েছে, গান্ধী তার পরিষ্কার ব্যাখ্যা চান। তিনি চান যে অংশ বাইরে যাচ্ছে তার সম্বন্ধে কোন আলাদা ব্যবস্থা না নেওয়া হয়। তাছাড়া তিনি লীগের কাছ থেকে স্পষ্ট প্রতিশ্রুতি চান যে এই হল চূড়ান্ত নিষ্পত্তি এবং দাবি বাড়ানো চলবে না।[৪৪০] নেহরু বড়লাটকে ২ জুন জানিয়ে দিলেন কমিটির মতামত। কমিটির মতে দেশ ভাগের কথা চিন্তা করাই দুঃখবহ এবং সকলের পক্ষে তা হবে ক্ষতিকর। শেষ সিদ্ধান্ত নেবে এ আই সি সি অথবা কংগ্রেসের পূর্ণ অধিবেশন। কালহানি তথা ব্যাপক অশান্তি ও হিংসা এড়াতে কমিটি বড়লাটের প্রস্তাবগুলি আগেই আলোচনা করেছে এবং তা নেহরু তাঁর ১ মে-র চিঠিতে জানিয়েও দিয়েছেন। কংগ্রেস ক্যাবিনেট মিশনের ১৬ মে-র প্রতিবেদন ও তার ৬ ডিসেম্বরের ব্যাখ্যা মেনে নিয়েছে। তদনুসারে গণপরিষদ কাজ করছে গত ছ মাস ধরে। কংগ্রেস এখনও সে প্রতিবেদন মেনে চলতে চায়। "In view, however, of subsequent events and the situation to-day, we are willing to accept as a variation of that plan the proposals now being made." ওয়ার্কিং কমিটি বড়লাটের প্রস্তাব গ্রহণ করতে সম্মত হয়েছে এবং এ আই সি সি-র কাছে তা সুপারিশ করবে। "We do so in the earnest hope that this will mean a settlement." দেশের রাজনৈতিক,

অর্থনৈতিক এবং সাম্প্রদায়িক পরিস্থিতি বুঝে শান্তিপূর্ণ সমাধানই শ্রেষ্ঠ মনে হয়েছে। হিংসার পথে এ সমস্যা সমাধান হবে না এবং সে পথের কাছে নতি স্বীকারও অনুচিত। গান্ধীর বক্তব্যের প্রতিধ্বনি করে নেহরু বললেন, আর কোনো দাবি উত্থাপন করা চলবে না। তাঁরা সবাই ভারতের সংহতি চান কিন্তু তা বলপ্রয়োগ দ্বারা নয়, বন্ধুত্ব ও সহযোগিতার পথে। বিশেষ সতর্কতা অবলম্বন না করলে পঞ্জাবে শিখদেব স্বার্থহানি ঘটতে পাবে। এ ব্যাপারে সীমানা কমিশনকে জনসংখ্যা ছাড়া আরো অনেক কথা ভাবতে হবে। শিখরা পঞ্জাবের এক বিস্তীর্ণ অংশের উন্নয়ন সাধন করেছে। খালসেবিত অঞ্চলে তাদেরই শ্রম মরুতে ফলিয়েছে সোনা। বর্তমানে যা সীমানা হোক সীমানা কমিশনকে এ সব কথা বিবেচনা করতে হবে। বর্তমানে যে 'notional division' বা আনুমানিক সীমানাব কথা বলা হচ্ছে তা যদি প্রশাসন বা অন্য ব্যাপারে প্রয়োগ করা হয তবে চূড়ান্ত সীমানাও ক্ষতিগ্রস্ত হবে। "We would, therefore, urge you not to apply that notional division for any administrative purpose during the interim period." সীমান্তে জনমত যাচাইয়েব কথা উল্লিখতি হয়েছে। তাতে যেন সীমান্ত স্বতন্ত্র থাকতে চায কিনা এবং অবশিষ্ট ভাবতেব সঙ্গে সম্পর্ক বাখতে চায় কিনা সে মতও যাচাই কবা হয়। আবার গান্ধীব প্রতিধ্বনি কবে নেহরু বললেন, কমনওয়েলথে যোগদানের ব্যাপাবে প্রত্যেক গণপরিষদেব সিদ্ধান্ত নেবাব কথা উল্লিখিত হযেছে। "It seems to us extremely undesirable and likely to lead to friction if the relations of Britain with the Indian union and the seceding parts of it are on differential basis. We should, therefore, like to make it clear that we cannot be consenting parties to any such development অর্থাৎ ভাবত কমনওয়েলথ ছাড়লে পাকিস্তানকে তাব সদস্য বাখা হবে এমন ব্যবস্থা মেনে নেওযা হবে না।[৪৪১]

বড়লাটেব সব চেয়ে ভয ছিল গান্ধীকে। তিনি যে কোন মুহূর্তে সব কিছু ভেস্তে দিতে পাবতেন। তাই ২ জুন মহাত্মাব সঙ্গে সাক্ষাৎকাব কালে বড়লাট উদ্বিগ্ন বোধ কবছিলেন। দেখা হয় বেলা ১২-৩০মিঃ-এ-ওয়ার্কিং কমিটিব অধিবেশনেব আগে। গান্ধী সব প্রশ্নেব উত্তর কাগজে লিখে জানাচ্ছিলেন। একটা কথা উদ্ধৃত কবছি "Have I said one word against you during my speeches? If you admit that I have not, your warning is superfluous. There are one or two things I must talk about but not to-day. But if we meet each other again I shall speak."[৪৪২] আবার দেখা হয়— ৪ জুন প্রার্থনা সভাব আগে। পরে সেকথা বলব। ২ জুনই বিকেলের স্টাফ মিটিং-এ 'The Administrative Consequences of Partition' উপস্থাপিত হয়। রাত্রে দেখা করেন জিন্না। আবাব তিনি বলেন, লীগ কাউন্সিলের অধিবেশনের পূর্বে তিনি কোন প্রস্তাব গ্রহণ কবতে পারেন না। বড়লাট উত্তর দেন— এই কৌশলের জন্যই তো কংগ্রেস জিন্নাকে বিশ্বাস করেন না। জিন্নার চিবাচরিত কৌশল ছিল কংগ্রেস ওয়ার্কিং কমিটি কি বলে দেখে তবে ইতিকর্তব্য নির্ধারণ করা। বড়লাট বলেন, নেহরু, কৃপালনি এবং প্যাটেল বিশেষ ভাবে সতর্ক করে দিয়েছেন যে লীগ সঙ্গে সঙ্গে গ্রহণ না করলে তাঁরা প্রস্তাব প্রত্যাখ্যান করবেন। তাছাড়া একমাত্র চূড়ান্ত বোঝাপড়া রূপেই গ্রহণ করবে কংগ্রেস। পরে কোনো ফাঁকড়া তোলা যাবে না। জিন্না কোনো কথাতেই বিচলিত হলেন না। বললেন—লীগ কাউন্সিলের অধিবেশনেব পূর্বে সিদ্ধান্ত

নেওয়া তাঁর পক্ষে শাসনতন্ত্র বিরোধী হবে। কাউন্সিল ডাকতেও কদিন সময় লাগবে। অর্থাৎ চূড়ান্ত সিদ্ধান্ত তিনি পিছিয়ে দিতে চাইছিলেন, আরও কিছু সুবিধা আদায় করা যায় কিনা বুঝতে। বড়লাট বলেন, "তবে তো আগামীকাল (৩ জুন) কংগ্রেস দল ও শিখরা শেষ সম্মতি দেবে না, নৈরাজ্য দেখা দেবে এবং আপনি হয়তো চিরতরে পাকিস্তান হারাবেন।"

বড়লাটের সাবধানবাণীর উত্তরে জিন্না বললেন, "যা হয় হবে।" বড়লাট কিছু উষ্ণ কণ্ঠে বললেন, "মিঃ জিন্না, এই আপোস রচনা করতে যে কাজ করতে হয়েছে, আপনাকে তা ভেস্তে দিতে দেওয়া হবে না। আপনি যদি লীগের হয়ে কথা না বলতে চান, আমিই বলব। আমি ঝুঁকি নিয়ে বলব, আপনার সম্মতি নিয়েই কথা বলছি। আপনার কাউন্সিল সমর্থন না জানালে আমাকে দোষ দিতে পারেন। আমার একটাই শর্ত, কাল সকালের সভায় আমি বলব "Mr. Jinnah has given me assurances which I have accepted and which satisfy me." আপনি কিছুতেই আপত্তি জানাবেন না এবং যখন আপনার দিকে তাকাব, "You will nod your head in acquiescence." জিন্না অগত্যা রাজি হলেন। শেষবারের মত বড়লাট জানতে চাইলেন, অ্যাটলি কি এই মর্মে ঘোষণা করতে পারেন ? ক্লিষ্ট উত্তর এল—হাঁ। জিন্না চলে যাবার পরই কংগ্রেস সভাপতির উত্তর এল যা নেহরুর ঐ দিনের চিঠি (পূঃ উঃ)-র পুনরুক্তি। তখুনি ভি পি মেননকে ডেকে বলা হল প্যাটেলকে বোঝাতে যে কংগ্রেস কমনওয়েলথ ছাড়লে পাকিস্তানকে তার থেকে তাড়ানো হবে এমন দাবি শুধু অযৌক্তিক নয়, স্ট্যাটুট্ অব ওয়েস্টমিনস্টার বিরোধী। বড়লাট নেহরুকে একই কথা বললেন পরের দিন। সীমান্তে হিন্দুস্তান, পাকিস্তান কিংবা পাখতুনিস্তানের যে কোন একটাতে যোগ দেবার প্রশ্নে গণভোট হোক দাবি করছিলেন নেহরু। বড়লাট বললেন, স্বাতন্ত্র্যের ব্যাপারে নেহরু নিজেই আপত্তি জানিয়েছেন। অতএব ঠিক হল এই দুই প্রশ্ন তিনি ৩ জুনের মিটিং-এ তুলবেন না।[৪৪৩]

৩ জুনের ঘটনা জনসনের গ্রন্থে পাওয়া যাবে, মসলেরও।[৪৪৪] ঐদিন আকস্মিকভাবে মাউন্টব্যাটেন ঘোষণা করলেন ১৫ আগস্ট ক্ষমতা হস্তান্তর করা হবে। তিনি লন্ডন, এমনকি, পারিষদদেরও জানাননি। মে-র মাঝামাঝি জিন্নাকে নাকি বলেছেন, ১ অক্টোবরের আগে নয়। নেতাদের সঙ্গে আলাপের কথা ঠিক নয়, অন্তত প্রমাণ নেই। ৩ জুনই ভারত সচিবকে লেখা চিঠিতে দিনটা উল্লিখিত হয়েছে।[৪৪৬] দিন ঘোষণার চেয়ে বড়ো আঘাত এল জন ক্রিস্টি রচিত The Administrative Consequences of Pakistan থেকে। এত অল্প সময়ের মধ্যে এত ব্যাপক সমস্যার সমাধান করতে হবে তার খসড়া দেখে, মসলের ভাষায়, "They all suddenly looked like goldfish out of water."

৩ জুন সন্ধ্যা। বেতার তরঙ্গে প্রথম ভাষণ দিলেন বড়লাট। তারপর নেহরুর হাহাকার মিশ্রিত আত্মস্তুতি— "We are little men serving great causes,...It is with no joy in my heart that I commend these proposals though I have no doubt in my mind that it is the best course." জিন্না শুষ্ক কণ্ঠে বললেন, "আমাদের ভাবতে হবে বড়লাটের প্রস্তাব আপোস না মীমাংসা কি ভাবে নোব " তার পর কিছু না বলেই তিনি ধ্বনি দিলেন— "পাকিস্তান জিন্দাবাদ।" খণ্ডিত হলেও তাঁর এত দিনের উচ্চাকাঙ্ক্ষা আজ পূর্ণ।

সেদিনের বেতার ভাষণ ইউরিপিদেসের 'অ্যালসেস্টিস'-নাটকের শেষ কোরাস স্মরণে আনে—

Many are the forms of what is unknown.
Much that the gods achieve is surprise.
What we look for does not come to pass;
God finds a way for that none foresaw.
(transl. Richmond Lattimore)

॥ ১৪ ॥

১লা জুনের ভোর বাত্রে গান্ধীব ঘুম ভেঙে গেল সময়েব আগে। শুযে শুযে তিনি নিম্নস্ববে মানুকে যা বললেন তাব বেদনা আজও হৃদয়কে স্পর্শ করে। "সর্দাব ও জওহবলাল মনে কবে আমাব পবিস্থিতি বুঝতে ভুল হচ্ছে দেশ ভাগ হলে শান্তি নাকি ফিরবে ওবা মনে করে বযোবৃদ্ধিব সঙ্গে সঙ্গে ভীমবতি ধবছে আমাব। কিন্তু আমি স্পষ্ট দেখতে পাচ্ছি সমস্যা সমাধানে আমরা ভুল ভাবে এগুচ্ছি। We may not feel the full effect immediately, but I can see clearly that the future of independence gained at this price is going to be dark." বাদশা খাঁব দুঃখ তিনি সইতে পাবছিলেন না। "আমি হযতো ততদিন বাঁচবো না। তবু ভাবী প্রজন্ম জানুক এই বৃদ্ধ কি যন্ত্রণা সযেছে। Let not the coming generations curse Gandhi for being a party to India's vivisection."[৪৪৭]

তিনি এমন স্বাধীনতা মানতে পাবছিলেন না। ৪ জুন বডলাটেব সঙ্গে সাক্ষাৎকাব কালে প্রস্তাবের বিশ ধাবায বর্ণিত উত্তবাধিকাবী বাষ্ট্রগুলিব কমনওযেলথে থাকাব স্বাধীনতা নিয়ে প্রশ্ন তোলেন তিনি। তাঁব মতে এ ব্যাপারে ব্রিটেন ও দুই উত্তবাধিকাবীব মধ্যে ত্রিপাক্ষিক বা উভয় উত্তরাধিকাবীব প্রত্যেকেব সঙ্গে ব্রিটেনেব দ্বিপাক্ষিক চুক্তি হওযা উচিত। বডলাটকে তখন তিনি বলেছিলেন, "তুমি ও তোমাব যাদু (you and your magic tricks) এই অসম্ভব সম্ভব করেছে।"[৪৪৮] বডলাট প্রশংসার্থে নিযেছেন। ব্যঙ্গ হলে বিস্মিত হবো না। তবে ঐ দিনের প্রার্থনা সভায তিনি বড়লাটকে কোন দোষাবোপ করেননি। পাকিস্তানেব দাবি তিনি সমর্থন কবেন না। পাকিস্তান হলেও পবস্পবেব মধ্যে জন হস্তান্তব, আন্তর্দেশিক চলাচল ইত্যাদি নিযে বোঝাপড়া কবতেই হবে। কংগ্রেস (ও নেহরু) নীতিগত ভাবে দেশভাগ মানে না। কিন্তু অবস্থা বিবেচনা কবে মেনে নিয়েছে। হিন্দু ও শিখবা বলছে তারা মুসলিম দেশে থাকবে না। তিনি কংগ্রেসকে ১৬ মে-র প্রস্তাব নিতে বলেছিলেন। তা হয়নি। যা ঘটেছে তাব চারা নেই। সবাই দাযী। অতএব দোষী খোঁজাব চেষ্টা কবে লাভ কি? তবু যদি সকলে চায এখনও ভরাডুবি বাঁচাতে পাবে।

৬ জুন কৃষ্ণ মেনন বডলাটকে জানান, গান্ধী এখনও আবেগে আপ্লুত। প্রার্থনা সভায় ঘোষণার বিরোধিতা করে বসবেন, এমন ভয় রয়েছে। চতুব মাউন্টব্যাটেন তখনি দেখা করলেন। তাঁরই জবানিতে— "He (Gandhi) was indeed in a very upset mood and began by saying how unhappy he was." বডলাট বোঝালেন, অন্য পথ ছিল না। আর একে 'মাউন্টব্যাটেন প্ল্যান' না বলে, 'গান্ধী প্ল্যান' বলাই বেশি সঙ্গত। (১) গান্ধীই তাঁকে বলেছিলেন ক্যাবিনেট মিশনের প্রস্তাবে সকলের সম্মতি আদায় করতে, কিন্তু জোর করতে বলেছিলেন কি? (২) গান্ধী বলেছিলেন ভাবতীয়রাই নিজেদের

ভাগ্য স্থির করবে। এর মানে কি এই নয় যে গান্ধী প্রদেশদের আপন ভাগ্যনির্ধারণ করার ক্ষমতা দানের ভাবনা বড়লাটের মাথায় ঢোকান ? (৩) গান্ধী কি বলেননি যত দ্রুত সম্ভব এবং ১৯৪৭ শেষ হবার আগেই ব্রিটিশদের ভাবত ছাড়তে হবে ? (৪) আগে গান্ধী ডোমিনিয়ান স্ট্যাটাস বিরোধী ছিলেন না—এখন কেন হচ্ছেন ?"[৪৪৯]

ঐদিন ইজমের সঙ্গেও গান্ধীর কথা হয়। তাতেও বড়লাট উদ্বিগ্ন হন। গান্ধী চান বড়লাট জিন্নাকে বলুন, "এখন তো আপনি পাকিস্তান পেয়েছেন, দয়া করে সীমান্তে যান ও তার অধিবাসীদের বোঝান পাকিস্তান কত ভাল জিনিষ।" তা হলে গণভোটের প্রয়োজন হবে না। গণভোট ব্যাপক হিংসা ও হানাহানি ডেকে আনবে। গফ্ফর খানও এই নিয়ে চিন্তিত। হিংসা এড়াতে তিনি যতদূর সম্ভব যাবেন, এমনকি খান সাহেবকে পদত্যাগ করতেও বলবেন। আর জিন্না শুধু সীমান্ত নয়, পশ্চিমবঙ্গ ও পূর্ব পঞ্জাবকেও পাকিস্তানের সুবিধা কি বোঝাতে পারেন।[৪৫০] জওহরলালকে লেখা ৭ জুনেব চিঠি ও বড়লাটকে লেখা ১০/১১ জুনের চিঠিতে সীমান্ত সম্বন্ধে নানা সংশয় পরিস্ফুট। নেহরুকে তিনি লিখছেন, "জিন্না সীমান্তে না গেলে মন্ত্রিসভা পদত্যাগ করবে—গণভোট হলে হিংসা অনিবার্য। অমৃত কাউর তাঁকে বলছেন, নেহরু এমন কথা ভাবেন না। নেহরু এখনি গণভোট চান, মনে করেন তাব জন্য রক্তপাত হবে না। ববং গান্ধীব কথা শুনলেই হবে। I do not share this view. I had told the Badshah that ıf I do not carry you with me, I shall retire at least from the Frontier consultation and let you guide him. যতবার তাঁদের দেখা হচ্ছে ততবাবই মনে হচ্ছে তাঁদের মধ্যকাব ব্যবধান বেড়ে যাচ্ছে।"[৪৫২]

ব্যবধান বাডছিল সে বিষযে সন্দেহ নেই। নেহরু গণভোটের জন্য জেদ বজায় রাখলেন।

৮ জুন নেহরু এক প্রতিবেদন পাঠালেন যাতে সীমান্তে গণভোটেব ব্যাপারে বিস্তৃত ব্যাখ্যা ছিল। "The present position is that the British Government and the Viceroy are definitely committed to this referendum. Some of us are also more or less committed...Any change in the plan...may even lead to conflict on a big scale. We may, therefore, take it as a settled fact, that a referendum will take place."স্বাতন্ত্র্যেব ওপব ভোট নেওয়াও চলবে না। বড়লাটের পক্ষে তা গ্রহণ কবা সম্ভব নয, এবং তাতে ভোটাররাও বিভ্রান্ত হতে পারে। উপরন্তু সীমান্ত কংগ্রেসের এই গণভোট বর্জন করা ঠিক হবে না—তাতে লীগের আন্দোলনের কাছে নতি স্বীকার কবা হবে। অন্তত তাদেব বলার সুবিধে হবে যে অধিকাংশ লোকই কংগ্রেস মন্ত্রিসভা চায়নি। আব গণভোট বিরুদ্ধে গেলে নির্বাচন তো করতেই হবে। অতএব গণতান্ত্রিক মতে লড়াই করে হারাও শ্রেয়, লড়াই না-করা পরিণামের সম্বন্ধে ভয়ই প্রমাণ করে। তাতে কংগ্রেসের ক্ষতি। নেহরুর ধাবণা ছিল—জেতবার সম্ভাবনা ভালই। শেষে তিনি বললেন, বডলাট লীগকে এমন কথা দিয়েছেন, যে গণভোট না হলে হয়তো তাঁকে পদত্যাগ করতে হবে।[৪৫২]

গান্ধী এ নোট পাঠিয়ে দিলেন গফ্ফর খাঁকে। লিখলেন— তাঁর সঙ্গে নেহরুর মতদ্বৈধের ফলেই এই নোট। আর নেহরুকে লিখলেন, "The more I contemplate the differences in outlook and opinion between the W.C. and me I feel that my presence is unnecessary even if it is not detrimental to the

cause we all have at heart."[৪৫৩] পাকিস্তান ব্যাপারটা কি ভাল করে বুঝিযে তবে গণভোট করাতে চাইছিলেন গান্ধী। তা না করলে সীমান্তের অধিবাসীদের প্রতি অন্যায় করা হবে। অন্যদিকে নেহরু ঝামেলা বাড়াতে চাইছিলেন না, বডলাটকে বিব্রত কবতে চাইছিলেন না। বড়লাটকে ১০/১১ জুন লেখা গান্ধীব চিঠিতে পড়ি—তবু তিনি চান গণভোটের আগে জিন্না পাঠানদের পাকিস্তান কি বুঝিয়ে বলুন। পাঠানদের জানবার অধিকার আছে কোথায তারা বেশি সুখী ও সুবক্ষিত হবে।

বাংলাভাগ নিয়েও তাঁব কাছে বহু ক্রুদ্ধ চিঠিপত্র আসতে থাকে। তাব উল্লেখ পাই প্রার্থনান্তিক ভাষণে। বাংলা ভাগ হোক কেউ চায় না। কিন্তু কি কবে তা এক থাকবে যদি বাঙালীরা তা না চায়? "I therefore tell the Bengalis that if Bengal is to be divided it will be through their own decision and if Bengal is to remain united it will also be through them." ভাগ যদি হয়ও তবু কেন হিন্দুরা পূর্ববঙ্গ ত্যাগ করবে বা শিখরা ক্যাম্বেলপুব বা মুসলমানবা হিন্দুস্তান? তিনি শুধু বলতে পারেন—অভীঃ। কংগ্রেস বলছে—দেশভাগ ছাডা গতি নেই; জিন্না বলছেন, ভারতভাগ না কবে তিনি থামবেন না। "I say that nobody can cut me into pieces. Therefore nobody can cut India into pieces." জিন্না বলছেন, সংখ্যালঘুদেব প্রতি কোন অত্যাচাব কবা হবে না, তাদেব বিরুদ্ধে কোন পক্ষপাত দেখান হবে না—সবাই সমান ন্যায পাবে। কিন্তু কেন তিনি পাঠানদেব বুঝিযে বলছেন না যে খুদাই খিদমদগার, খান ভ্রাতৃদ্বয, হিন্দু, শিখ সবাই সুব্যবস্থা পাবে? "I shall only say that Mr. Jinnah carries a great responsibility...he has to reassure those who are in Pakistan and those whom he wants to be in Pakistan."[৪৫৪] সুরাবর্দিব ক্রুদ্ধ চিঠির উত্তরে তিনি লেখেন, তাঁব মতই দেশভাগের বিরোধী তিনি, কিন্তু তা নাকচ করার ক্ষমতা তো সুবাবর্দিব হাতে—যদি সব মুসলিমবা তাঁব পেছনে থাকে আর হিন্দুদের তিনি জয করতে পাবেন ("stoop to conquer the Hindus")[৪৫৫] অর্থাৎ পাকিস্তান হতে পাবে, বঙ্গও অবিভক্ত থাকতে পাবে কিন্তু সংখ্যালঘুদের বোঝানো এখন জিন্না-সুবাবর্দিদেব দাযিত্ব। ম্যাপে ভাগ হতে পারে কিন্তু হৃদয়ে যদি ভাগ না হয়, তবে দুঃখ কি? আব আমরা যদি সত্যি ন্যাযসঙ্গত মানবিক ব্যবহাব দেখাতে পারি, ভাঙা দেশ জোড়া লাগতে কতক্ষণ? চিরদিনের ভগবদ্বিশ্বাসী ভেবেছিলেন, এ একরকমের পরীক্ষা—"He (God) wants to test us both to see what Pakistan will do and how generous India can be." এ পরীক্ষায আমাদের উত্তীর্ণ হতেই হবে।

হায়! জিন্না সীমান্তে যেতে রাজি হলেন,—পাঠানহৃদয় জয় কবতে নয়, প্রচার করতে, এবং শর্ত ছিল কংগ্রেস যেন কোনমতেই না বাধা দেয। ভাবী পাকিস্তান থেকে নানা দুঃসংবাদ আসতে লাগল। ১৪ জুন, এই পশ্চাৎপটে, বসল এ. আই. সি সি-ব ঐতিহাসিক অধিবেশন। এখন তার একটা বড দল নেতাদের সিদ্ধান্তেব তীব্র প্রতিবাদ কবছে। মহাত্মাব উভয় সংকট। কি ভাবে, আপন বিচাব ও বিবেকেব আপত্তি ও নানা প্রতিশ্রুতিব পরিপ্রেক্ষিতে, ওয়ার্কিং কমিটির সিদ্ধান্ত অনুমোদন কববেন তিনি? আবাব কি ভাবেই বা, নেহরু-প্যাটেলের বিরোধিতা করে, দলের সংহতি বক্ষা করবেন? প্রথমটা তিনি বেছে নিলেন। ক্ষমতা হস্তান্তর দশমাস এগিয়ে এনে মাউন্টব্যাটেন তাঁর সামনে কোন বিকল্প রাখেন নি। ওয়ার্কিং কমিটির বিরুদ্ধে গেলে (১) নেতৃবর্গের পদত্যাগ কি সংকট ডেকে

আনত না ? (২) তাতে কি হিংসাত্মক কার্যকলাপ বৃদ্ধি পেয়ে গৃহযুদ্ধ শুরু হত না ? (৩) পাল্টা আন্দোলন চালাতে গেলে কি রকম সমর্থন পেতেন তিনি ? বাংলা,পঞ্জাব ও সীমান্তে গৃহযুদ্ধ তো চলছিলই, তার প্রতিক্রিয়া দেখা দিত অন্য প্রদেশে। তাব সুযোগ নিত রাজন্যবর্গ। আব লীগ কাউন্সিলেব ১০ জুনের প্রস্তাব পডলে মনে হয় লীগ জিন্নাকে আবো দাবি তোলবার ক্ষমতা দিয়েছে।

এ. আই. সি. সি. ওয়ার্কিং কমিটির বিরুদ্ধে গেলে তখনি লীগ জিন্নাকে দিয়ে গোলমাল পাকাত। ক্যাবিনেট মিশনেব ক্ষেত্রে নেহরুব এক অসতর্ক উক্তিকে কি কাজে জিন্না লাগিয়েছিলেন তা তখনও সবাইকাব মনে আছে। যা পাওযা গেছে যথেষ্ট খাবাপ, তা আরও খারাপ হবে। কম্যুনিস্টদের মতিগতিও তিনি বুঝতে পাবছিলেন না। এতদিন পাকিস্তান দাবি সমর্থন করে হঠাৎ বলছে দেশভাগ ও ডোমিনিযান স্ট্যাটাস ব্রিটেনকে ভাবত শোষণের অধিকতর সুযোগ দেবে।[৪৫৬]

এ. আই. সি. সি. অধিবেশন বসল ১৪ জুন। গোবিন্দবল্লভ পন্থ ওয়ার্কিং কমিটি গৃহীত দেশভাগের প্রস্তাব উত্থাপন কবলেন। বললেন, আব কোনও উপাযে যুনিযানেব ঐক্য ও শক্তিশালী কেন্দ্র রাখা যেত না। না গেলে অর্থনৈতিক উন্নযনেব পথও রুদ্ধ হযে যেত। ক্যাবিনেট মিশনেব পবিকল্পনাব চেয়ে এ মীমাংসা শ্রেয। তাতে কেন্দ্র হত দুর্বল এবং গ্রুপিং নিয়ে বাদবিসংবাদেব ফলে কোনও গঠনমূলক কাজ কবা সম্ভব হত না। আজাদ লিখছেন, এই হীন 'আত্মসমর্পণ' নীতিব তিনি তীব্র প্রতিবাদ কবেছিলেন। বস্তুত তাঁব 'আত্মজীবনী' পড়লে মনে হবে গান্ধীজি সর্দাব প্যাটেলেব পাল্লায পডে ২ এপ্রিল থেকে মাউন্টব্যাটেনের দিকে ঝোঁকেন।[৪৫৭] এবং সর্দাবের বক্তব্যই প্রকাশ কবেছেন পন্থ। আজাদ তো আগেই সকলের কাছে, বিশেষত মাউন্টব্যাটেনেব কাছে, ক্যাবিনেট মিশন প্রস্তাবেব ওকালতি করতে করতে ক্লান্ত হয়েছিলেন। তিনি গান্ধীজিকে পাটনা যাবাব আগে বলেছিলেন—ব্যাপাবটা বেশ কিছুদিন পিছিযে দিলে হয়তো ভালো সমাধান বেরুবে। গান্ধী বিশেষ উৎসাহ দেখাননি। মাউন্টব্যাটেনেব কাছেও একই আবেদন তিনি করেন ১৪ মে, তাঁব বিলেত বওনা হওয়াব আগে। মাউন্টব্যাটেন বলেছিলেন, ক্যাবিনেটকে সব জানাবেন। আজাদ শঙ্কাপ্রকাশ করেছিলেন—দেশভাগ ব্যতিরেকে যেমন মাবামাবি চলছে, একবাব তা বাস্তবে পবিণত হলে রক্তপাতেব সীমা থাকবে না। তখন নাকি বডলাট তাঁকে আশ্বস্ত কবেন "I am a soldier, not a civilian. Once partition is accepted in principle, I shall issue orders to see that there are no communal disturbances anywhere in the country. .I shall order the Army and the Air Force to act and use tanks and aeroplanes to suppress anybody who wants to create trouble."[৪৫৮]

যাই হোক, আজাদ পন্থ প্রস্তাবের প্রতিবাদ কবলেন কিন্তু বিকল্প দেখাতে পাবলেন না। "Partition was a tragedy for India and the only thing that could be said in its favour was that we had done our best to avoid division but we have failed. Now there was no alternative and if we wanted freedom here and now, we must submit to the demand for dividing India. We must not however forget that the nation is one and its cultural life is and will remain one." 'ভাগ হযেছে মানচিত্রে,মানুষবে হৃদয়ে নয়'—এ তো গান্ধীর কথাবই প্রতিধ্বনি। অর্থাৎ তিনিও আশা করছিলেন ভাগ হবে

স্বল্পস্থায়ী।

সমর্থনে নেহরু বলেন, এ প্রস্তাব লীগের কাছে নতি স্বীকার নয়। বহুদিন ধরে কংগ্রেস বলছে কোনও অঞ্চলকে তার ইচ্ছার বিরুদ্ধে জোর করে য়ুনিয়ানে ধরে রাখা হবে না। প্রশাসন নিয়ন্ত্রণ করছে ব্রিটিশ সরকার, লীগ মন্ত্রীরা সব ব্যবস্থা ভেঙে ফেলছে, দেশ চলেছে মাৎস্যন্যায়ের দিকে। এখন দেশভাগ মেনে না নিলে এমন ব্যবস্থা ব্রিটেন চাপিয়ে দেবে যা সাম্প্রদায়িক হাঙ্গামার পৌনঃপুনিক বিস্ফোরণ ঘটিয়ে জাতীয় প্রগতির পথ চিরতরে বন্ধ করে দেবে। প্যাটেল বলেন—অন্তর্বর্তী সরকারের তিক্ত অভিজ্ঞতার ফলে তাঁর দৃঢ় ধারণা ক্যাবিনেট মিশন প্ল্যান বাতিল হয়ে ভালই হয়েছে। এখন কংগ্রেসের হাতে দেশের ৭৫ থেকে ৮০% এসেছে। আগেকার প্ল্যানে সব টুকরো হয়ে যেত, যা পাওয়া গেছে তার উন্নয়ন তো সম্ভবই হত না। গান্ধীর এ মিটিং-এ আসার ইচ্ছা ছিল না, কৃপালনির বিশেষ অনুরোধে আর নেহরুর প্রতি অকৃত্রিম স্নেহবশত তিনি যোগ দেন।[৪৫৯] তিনি বললেন, ওয়ার্কিং কমিটি যা গ্রহণ করেছে তা এ. আই. সি. সি প্রত্যাখ্যান করতে পারে, কিন্তু পরিবর্তন করতে পারে না। সিদ্ধান্ত ওয়ার্কিং কমিটি একা নেয়নি—কংগ্রেস, লীগ ও ব্রিটিশ সরকারের ত্রিপাক্ষিক সিদ্ধান্ত এটা। পুরোপুরি প্রস্তাব সমর্থন না করলেও ওয়ার্কিং কমিটির হাত রয়েছে এতে। তা প্রত্যাখ্যান করা চরম দায়িত্বজ্ঞানহীনতার পরিচায়ক হবে। "If you are sure that your rejecting the scheme will not lead to further breach of the peace and further disorders you can do so." কংগ্রেসের সংগঠন পদ্ধতি অনুযায়ী এ. আই. সি. সি ওয়ার্কিং কমিটিকে সরিয়ে দিয়ে আপন হাতে ক্ষমতা নিতে পারে। কিন্তু তা প্রয়োগ করতে পারবে কি? "If you had it I would also be with you and if I felt strong enough myself I would alone, take up the flag of revolt. But to-day I do not see the conditions for doing so" অর্থাৎ যদি এ. আই সি. সি.-র বিদ্রোহ করার ইচ্ছা ও শক্তি থাকত, এমন কি গান্ধীর একার সে শক্তি থাকত, তিনি বিদ্রোহ করতেন। দুর্ভাগ্য, উভয়ের কারুর তা দেখা যাচ্ছে না। যদি আজ কংগ্রেসী মন্ত্রীরা পদত্যাগ করেন সরকার চালাবে কে? "Shall I become a Nehru or a Sardar or a Rajendra Prasad?" যদি তাঁকেও ক্ষমতা দেওয়া হয়, কি করবেন তিনি? এই দুঃসময়ে নীরবে অসহনীয় দুঃখ সহ্য করতে হবে। আর প্রচণ্ড মন্দের মধ্য থেকে যেটুকু ভাল তা ছেঁকে নিতে হবে। সমস্ত পৃথিবী তাকিয়ে রয়েছে। যদি ভারতের হিন্দুরা প্রকৃত উদারতা দেখাতে পারে, তবে পৃথিবী তাদের বাহবা দেবে। যদি না পারে, তবে তো জিন্নার বক্তব্যই প্রমাণিত হবে—যে হিন্দু-মুসলমান দুই আলাদা জাতি, যে হিন্দুরা চিরদিন হিন্দু থাকবে, মুসলিমরা মুসলিম, কোনও দিন তারা মিলবে না, তাদের ঈশ্বর আলাদা। যদি বর্তমান সভায় উপস্থিত হিন্দুরা মনে করে ভারত তাদের দেশ, এবং সেখানে হিন্দুরা উচ্চতর স্তরের সুবিধা ভোগ করবে, তবে তো ওয়ার্কিং কমিটির সিদ্ধান্ত ভুল হয়নি, সকলেই তো মনে মনে তা চেয়েছিল।[৪৬০]

এ. আই. সি. সি. প্রস্তাবে তাঁর আশাহীন আশা প্রকাশ পেল "The AICC earnestly trusts that when the present passions have subsided, India's problems will be viewed in their proper perspective and the false doctrine of two nations in India will be discredited and discarded by all."

তবু আপত্তি উঠেছিল জাতীয়তাবাদী মুসলিম ও ভাবী পাকিস্তানের সংখ্যালঘু হিন্দু

প্রতিনিধিদের কাছ থেকে। পুরুষোত্তম দাস ট্যাণ্ডন ছিলেন সবচেয়ে উচ্চকণ্ঠ হিন্দু প্রতিবাদী। ট্যাণ্ডন বলেন, এ সিদ্ধান্ত দুর্বলতা ও হতাশার প্রকাশ। এতে পাকিস্তানের হিন্দু ও ভারতের মুসলিম—কারুর ভাল হবে না। কংগ্রেস সভাপতি কৃপালনির ভাষণ হৃদয়-বিদারক। ভয়ের অপবাদ মেনে নিয়ে তিনি বললেন, "কিন্তু সে ভয় জীবনহানি বা বিধবার ক্রন্দন বা অনাথের আর্তনাদ বা ব্যাপক গৃহদাহ লুঠপাটের ভয় নয়। ভয় এই যে যদি এভাবে আমরা চলি, পরস্পরের অন্যায়ের বদলা নিই, অহোরাত্র গঞ্জনার ওতোর চাপান চলে, তবে ক্রমশ আমরা নরখাদক কি তার চেয়েও ভয়াবহ পর্যায়ে পৌঁছব। প্রত্যেক নতুন সাম্প্রদায়িক সংঘর্ষে পূর্বেকার সংঘর্ষের সর্বাধিক ঘৃণ্য কাজ স্বাভাবিক হয়ে দাঁড়াবে। মনুষ্যত্বের এই সার্বিক অবমূল্যায়ন কি আমাদের অভিপ্রেত?" আজো এ প্রশ্নের উত্তর দেওয়া কঠিন। যাঁরা সেদিনের রক্তপিচ্ছিল পথে চলেননি, আত্মাব সেই ঘনান্ধকারে দিন কাটাননি, তাঁরা সহজে কংগ্রেসকে, গান্ধীকে, অভিযুক্ত করতে পারেন। কিন্তু সেটাই ইতিহাস হবে না। ১৫ জুন পন্থ প্রস্তাবের ওপর ভোট হল—পক্ষে পড়ল ১৫৭ ভোট, বিপক্ষে ২৯। ৩২ জন থাকলেন নিরপেক্ষ। বর্তমান লেখকের জিজ্ঞাস্য, যাঁরা গান্ধীকে বিদ্রোহের নেতারূপে দেখতে না পেয়ে তাঁকে অপবাদ দেন, তাঁবা কি বলতে চান, এই ২৯ জনকে নিয়ে তিনি বিদ্রোহ সফল করতে পারতেন? ৩২ জন নিবপেক্ষকে যোগ দিলেও তো ৬১ জনের বেশি সমর্থক তাঁব জুটত না।

১৫ জুন প্রার্থনান্তিক সভায় তিনি যেন নিজেকেই প্রশ্ন কবেন, "যদি আমাব মনে হয় ভারত ভ্রান্ত পথ অনুসরণ কবছে, তা হলে কেন আমি ভ্রান্ত লোকদের সহযোগিতা করছি? কেন আমি নিজের পথে এই বিশ্বাস নিয়ে চলছি না যে একদিন সহকর্মীবা আমাব পথেই ফিরে আসবে?" যেন নিজেকেই উত্তর দেন তিনি "আমাব বিশ্বাস ও ধর্ম আগেব মতই রয়েছে। দুর্বল হয়নি তা। হয়তো আমাব উপাযে কোন ভুল ছিল।" পবেব দিন যখন ট্যাণ্ডন বললেন, সকলেব অস্ত্র নিয়ে চলাফেবা করা উচিত, তিনি বলেন, "একদিন ছিল যখন গান্ধীর কথা সবাই শুনত, কারণ গান্ধী ইংবেজদেব সঙ্গে যুদ্ধ কবার পথ বাতলে দিতে পেরেছিলেন। সে পথ অহিংসাব। আজ বলছে সবাই, গান্ধী পথ দেখাতে পারছেন না—অস্ত্র হাতে নিতে হবে আত্মরক্ষার জন্য। তা হলে বলতে হয় গত ত্রিশ বছবের অহিংস আন্দোলন বৃথা হয়েছে। কিন্তু আমাদের অহিংসা ছিল ক্লীবেব অহিংসা। বীরের অহিংসার বাণী যদি হিন্দুবা শোনে তা হলে সব অস্ত্র সমুদ্রে ফেলে দেবে। যদি প্রতিহিংসার পথ নেওয়া হয় ইসলামেব সঙ্গে হিন্দুধর্মও বিনষ্ট হবে।"

একহাতে তিনি হিন্দুদেব প্রতিশোধস্পৃহা প্রশমন কবছিলেন অন্য হাতে সীমান্তে গণভোট নিয়ে লড়াই। ১৭ জুন বডলাটেব সঙ্গে সাক্ষাৎকারে আবার তিনি জিন্নাকে সীমান্তে যেতে অনুবোধ করেছিলেন। বড়লাট তখনি জিন্নাকে ডেকে আনেন। গান্ধী গফফ্‌ব খানেব উপস্থিতিও চান। পরের দিন তিনি জিন্নাব সঙ্গে দেখা কবেন। বাদশা খানবা চাইছিলেন গণভোট বন্ধ কবতে। কিছুকাল পাঠানদের স্বাধীন থাকতে দেওয়া হোক। ভারত বা পাকিস্তানে যোগদানেব সিদ্ধান্ত পবে নিলে ভাল হয়। না হলে প্রচণ্ড বক্তপাত অনিবার্য। গান্ধীর সমাধান ছিল—ভারত ও পাকিস্তান যদি অন্তর্ভুক্ত প্রদেশদেব পূর্ণ স্বায়ত্ত্বশাসনাধিকার দেয় তবে গণভোট নেবার প্রয়োজন হবে না। যদি গণভোট নিতেই হয় তবে পাখতুনিস্তানকেও তৃতীয় বিকল্প বাখা হোক। জিন্না অবশ্যই বাজি হন না।

সীমান্ত কংগ্রেসের আপত্তিব দুটো কাবণ (১) পঞ্জাব থেকে বহু লীগপন্থী সীমান্তে ঢুকে পড়েছে, (২) অমুসলিম শরণার্থীদের ভোট দেবার অধিকার দেওয়া হচ্ছে না। ওলাফ

ক্যারোর উপস্থিতিও একটা আপত্তির কারণ। গান্ধীর সঙ্গে বড়লাটের আবার মতদ্বৈধ হয়।[৪৬১] বড়লাট বলেন,'fair play'র চেয়েও 'sheer expediency-র জন্য গণভোট নিতে হবে। কংগ্রেস যদি সহায়তা না করে জিন্না বিশ্বকে জানাবেন যে ৩ জুনের ঘোষণা কংগ্রেস আন্তরিকভাবে মেনে নেয়নি। **"He had told Gandhi that it would be foolish of Congress to give Jinnah any excuse for not being ready to take over power on 15th August."**[৪৬২] শেষ পর্যন্ত বড়লাট ক্যারোকে সরিয়ে নেন ও লকহার্টের সামরিক শাসন প্রবর্তন করেন। তবু সীমান্ত কংগ্রেস গণভোট বর্জন করে। বড়লাট কংগ্রেসের প্রচারে আপত্তি জানালে গান্ধী ৫ জুলাই বাদশা খাঁকে লেখেন, ভোটের সময় **"There should be no fuss, no procession, no disobedience of any orders from authority."** অর্থাৎ অন্যের ভোটদানে বাধা দেওয়া চলবে না।[৪৬৩]

ওয়ালি খান বলছেন ভোটে প্রচণ্ড রিগিং হয়।[৪৬৪]

ভোটের ফলাফল নিম্নরূপ

| | |
|---|---|
| মোট ভোটদাতা | ৫,৭২,৭৯৯ |
| গৃহীত ভোট | ২,৯২,১১৮ |
| পাকিস্তানের পক্ষে | ২,৮৯,২৪৪ |
| ভারতের পক্ষে | ২,৮৭৪ |

আমার ধারণা সীমান্ত কংগ্রেসের গণভোটে অংশ গ্রহণ করা উচিত ছিল। এত প্রচার, ভীতিপ্রদর্শন, রিগিং সত্ত্বেও পাকিস্তানী দল মোট ভোটের ৫০.৫%-এর বেশি পায়নি। ইংরেজদের কারসাজি ভোলাও ঠিক হবে না। গণভোট নেওয়া হয় মাত্র ৬টি জেলায় ও সীমান্ত সংলগ্ন ৬টি এজেন্সি অঞ্চলে। সোয়াট, দির, চিত্রল ও ছাম্ব এলাকা বাদ পড়ে। ওল্যাফ ক্যারোকেও শেষ মুহূর্তে সরান হয়েছিল। জিন্না তখনি বড়লাটকে বলেন খানসাহেবের মন্ত্রীসভা বরখাস্ত করতে। বড়লাট অতদূর যাননি। ওয়ালি খান স্বীকার করেছেন, তাঁদের এক চাল চালা উচিত ছিল। তাঁরা যদি সীমান্ত আইন পরিষদে পাখতুনিস্তান প্রস্তাব পাশ করে ভারতীয় গণপরিষদে যোগদানের জন্য আবেদন জানাতেন এবং ভারত তা গ্রহণ করত তাহলে অভিনব পরিস্থিতি সৃষ্টি হত।

সীমান্ত ও পঞ্জাব থেকে শরণার্থীর দল আসতে শুরু করেছিল। কিন্তু তার চেয়েও তখন বড়ো সমস্যা—দেশীয় রাজ্য। ১৯৪৭-এর ২ মার্চ কংগ্রেস রাজাদেরগণপরিষদেআনার জন্য আপোস করেছিলেন—রাজাদের অর্ধেক সদস্য মনোনয়নের অধিকার দিয়ে। জয়প্রকাশ আপত্তি করেন। ২ মে ইজমে যে প্ল্যান নিয়ে যান তাতে ছিল প্যারামাউন্টসির অবসানের পর সব ক্ষমতা রাজ্যে ফিরে যাবে এবং তারা উভয় উত্তরাধিকারীর সঙ্গে ইচ্ছামত চুক্তি করবে। ২৪ মে ব্রিটিশ ক্যাবিনেট স্থির করে ক্রাউনের সঙ্গে রাজাদের সম্পর্ক চলবে দুই রাষ্ট্রের গভর্নর জেনারেলের মাধ্যমে। ৪ জুনের সাংবাদিক সম্মেলনে বড়লাট শুধু একটি ইঙ্গিত দিয়েছিলেন—তারা কমনওয়েলথের সদস্য হতে পারবে না। কিন্তু ঐদিনই ভোপালের নবাব জানান তিনি স্বাধীন থাকতে চান। অন্যরাও যদি তাই চায়? ইচ্ছামত ভারত বা পাকিস্তানে যোগ দেয়? গান্ধী ৪ এপ্রিল বলেছেন, দেশীয় রাজ্য ইংরেজদের সৃষ্টি। অতএব তারা চলে গেলে প্যারামাউন্টসি বর্তাবে কেন্দ্রীয় সরকারে। আমরা দেখেছি ১০ মে বাল্কানাইজেশনের সম্ভাবনা নেহরুকে কিরূপ উত্তেজিত করেছিল। ২৪ মে-র

ক্যাবিনেট সিদ্ধান্তে ও ৩ জুনের ঘোষণায দেশীয় রাজ্য সম্বন্ধে ব্যাপারটা পরিষ্কার না হওয়ায় কংগ্রেসের উদ্বেগ বেড়েছিল। নেহরু ও গান্ধী বিশেষ চিন্তিত হয়েছিলেন কাশ্মীরের মহাবাজা হরি সিং-এর আচরণে। আগের বছর নেহরু কাশ্মীর গেলে তাঁকে বন্দী করা হয। কাশ্মীব প্রজা পরিষদের নেতা, শেখ আবদুল্লা তো এখনও কারারুদ্ধ। অন্যদিকে ভোপাল স্বাধীন হবে বলছে। হায়দ্রাবাদের নিজাম তার জন্য তৈরি হচ্ছেন। ১৩ জুন শোনা গেল ত্রিবাঙ্কুরেব দেওয়ান (বামস্বামী আয়ার) প্রজা পবিষদের সভা নিষিদ্ধ করে দিয়েছেন এবং স্বাধীনতা অপছন্দ হলে প্রজাদেব দেশ ত্যাগ কবতে বলেছেন। ১৪ জুন গান্ধী দেওয়ানেব তার পেলেন যে ত্রিবাঙ্কুর স্বাধীন হবে।[৪৬৫] উত্তেজিত গান্ধী বললেন, "বাজাবা ব্রিটিশদের দাস ছিল। এখন যখন ব্রিটিশ বাজত্বেব অবসান ঘটছে, জনসাধাবণেব হাতে ক্ষমতা আসছে, কোন রাজা যদি বলে সে চিবদিন স্বাধীন ছিল ও ভবিষ্যতে থাকবে—তবে সেটা অত্যন্ত ভুল হবে, অশোভন হবে।"[৪৬৬] বাজাবা থাকবে প্রজাব সেবকরূপে। আব তাদেব উচিত এখনি গণপরিষদে নির্বাচিত প্রতিনিধি পাঠানো। ১৫ জুন এ আই সি সি প্রস্তাব নিল—"The AICC cannot admit the right of any State ın India to declare its independence to live in isolation from the rest of India."

এর আগেই ৯ জুন নেহরুপলিটিক্যাল ডিপার্টমেন্ট তুলে দিতে চেয়েছিলেন। ১০ জুন নেহরু, প্যাটেল, কৃপালনিব সঙ্গে বডলাটেব কথা হয। বডলাট বলেন, নতুন প্ল্যান তো ক্যাবিনেট মিশন প্ল্যান থেকে আলাদা, এতে কেন্দ্র শক্তিশালী হচ্ছে—সেজন্য বাজাবা ভয পাচ্ছেন। প্যাটেল বলেন, বাজাদেব সম্মতিক্রমেই কেন্দ্র শক্তিশালী হতে পাবে। বাজ্যে কোন গণতান্ত্রিক সবকাব স্থাপিত হযনি এই মন্তব্যে বডলাট আপত্তি কবলে, নেহরু তীব্র ভাষায বলেন, "প্রজাদেব অনুমতি না নিযে গণপবিষদে যোগ দেবাব বা না দেবাব ক্ষমতা বাজাদেব নেই। যে সব বাজা আমাদেব বিরোধিতা কববে, তাদেব বিরুদ্ধে বিদ্রোহ হলে, আমি উৎসাহ দেব।"[৪৬৭] নেহরুব ধাবণা ছিল ভাবত সবকাবেব বাজনৈতিক দফতব ও বডলাটেব বাজনৈতিক উপদেষ্টা, কবফিল্ড, বাজাদেব নানা কথা বোঝাচ্ছেন। তিনি তাঁব (Corfield-এর) বিরুদ্ধে বিচাববিভাগীয তদন্ত দাবি কবলেন। অন্যদিকে কবফিল্ডেব সমর্থনে এগিযে এলেন জিন্না। তাঁব মতে বাজাবা যে কোন গণপবিষদে যোগ দিতে পাবেন, না-ও পাবেন। তিনি জানতেন অধিকাংশ বাজাই ভাবত সংলগ্ন এবং তাবা স্বাধীনতা ঘোষণা কবলে ভাবত বিপদে পডবে। হাযদ্রাবাদ ও ভোপাল স্বাধীন থাকলে তাবাই হবে পাকিস্তানেব Trojan horse. ভি পি মেননেব মতে কবফিল্ড ভোপালকে উসকাচ্ছিলেন।

বডলাট বোঝেন কংগ্রেস এ ব্যাপাবে অনমনীয থাকবে। তাই তিনি নেহরুব দাবি অনুযাযী বাজনৈতিক দফতব তুলে দিযে তাব স্থানে বাজ্য দফতব স্থাপন কবলেন। প্যাটেল এই দফতবের মন্ত্রী হলে বডলাট খুশি হন। আবও খুশি হন ভি পি মেনন তাঁব সচিব হলে।[৪৬৮] বডলাট অবশ্য তাব আগেই নিজামেব পবামর্শদাতা (মংকটন) ও ভোপালের পবামর্শদাতা (জাফরুল্লা খান)-এব সঙ্গে আলোচনা কবে নিযেছিলেন। তিনি সদ্য ফিবে এসেছেন কাশ্মীর থেকে। আসল আলোচনাব সময় পেট ব্যথা বলে হবি সিং শুযে থাকলেন, দেখা করলেন না।

অল্পবিস্তব ৫৬২টি দেশীয বাজ্য ভাবতীয় য়ুনিযানেব অন্তর্ভুক্ত করার কৃতিত্ব প্রধানত সর্দার প্যাটেলেব। এ নিযে ভি পি মেননের The Integration of the Princely States গ্রন্থটি আত্মস্তুতিতে পূর্ণ হলেও প্রামাণ্য। লেনার্ড মসলের The Last Days of the British Rajও পড়া উচিত। সবশেষ আলোচনা করেছেন জে ম্যানর, The

Demise of the Princely Order প্রবন্ধে।[৪৬৮ক] মেননেব পবামর্শে, খুঁটিনাটিতে জড়িযে না পড়ে, প্যাটেল বাজাদেব তিনটি বিষযে—প্রতিবক্ষা, বৈদেশিক সম্পর্ক ও যোগাযোগ—য়ুনিয়ানে যোগ দিতে আহ্বান জানান।[৪৬৯] তিনি বাজাদেব ভালো কবে বুঝিযে দেন যে প্রজাবিদ্রোহ শুরু হলে ভাবত সরকাবেব ওপব নির্ভব কবা ছাড়া তাদেব গত্যন্তব নেই। প্যাবামাউন্টসি অবসানেব সঙ্গে সঙ্গে তাদেব নানা সুবিধে (privilege) চলে যাবে। আরও কৌশলে মেনন বড়লাটকে বাজি কবান ভাবতেব হযে বাজাদেব সঙ্গে আলোচনা চালাতে। ক্যাম্বেল জনসন লিখছেন, "As with his diplomacy prior to June 3 plan, he (Viceroy) took a calculated risk and is personally sponsoring the Instrument of Accesion and undertaking to get all the Princes into this particular bag, while V.P. (Menon) sold the project to the Congress. He embarked with the assurance of Patel's decisive support." ব্যাপাবটা কবফিল্ডেব আদৌ পছন্দ হযনি।

২৫ জুলাই বাজাদের সঙ্গে বড়লাটেব সভা হল এবং তাতে তিনি সবটুকু মোহিনী মায়া প্রয়োগ করলেন। ১৬ জুলাই লর্ডস সভায় বক্তৃতায ভাবত সচিব লিস্টোযেল রাজাদের বলেছিলেন, তারা যে কোন ডোমিনিযানে যোগ দিতে পাবে বা আলাদা থাকতে পাবে। পেছনে ছিল হোবেব চাপ। মাউন্টব্যাটেন কিন্তু বাজাদেব বোঝালেন যে কংগ্রেস এখন যে প্রস্তাব দিচ্ছে আব তা দেবে না। যদি তাঁরা গ্রহণ কবেন তবে খেতাব, সম্মান, সুবিধা সবই বজায় থাকবে। তিনটি বিষযে ছাড়া কোন বিষযে শাসনাধিকাব ছাড়তে হবে না। কোন আর্থিক দাযিত্বও চাপানো হবে না।[৪৭০]

একে একে বাজাবা যোগ দিলেন। দিল না শুধু কাশ্মীর, হাযদ্রাবাদ, ত্রিবাঙ্কুব, মহীশূব, ভোপাল, যোধপুব, জুনাগড় প্রভৃতি কিছু বড় বাজ্য। ত্রিবাঙ্কুবেব দেওযানকে মেনন বললেন, "যোগ তো দিচ্ছেন না, যদি আপনাব বাজ্যেব কম্যুনিস্টবা বিদ্রোহ কবে ?" রামস্বামী আযাব এক অজ্ঞাত আততাযী দ্বাবা ছুবিকাহত হযে ব্যাপাবটাব গুরুত্ব বুঝলেন। সই কবল ত্রিবাঙ্কুব। যোধপুর আগে জিন্নাব সঙ্গে দহবম মহরম কবছিলেন। তাঁকে যেভাবে মেনন ভারতে আনেন তা রোমাঞ্চকর। বড়লাট সাম্প্রদাযিক সংঘর্ষের ভয দেখালে মহাবাজা বলেন, "জিন্না আমাকে সাদা চেক দিযেছেন, আপনি কি দেবেন ?" মেনন বলেন, "আমিও দেব। কিন্তু ওটার মতই তাতে মিথ্যে প্রতিশ্রুতি থাকবে।" বড়লাট চলে গেলে হঠাৎ মহাবাজা বিভলভাব তাক কবলেন মেননেব দিকে। মেনন বললেন, "এব দ্বাবা বেশি পাবাব আশা করবেন না, ছেলেমানুষী থিয়েটাবী ঢং ছাড়ুন।" বড়লাট শুনে বললেন, "পরিহাসের সময নয। সই দেবাব কি হল ?" এবপব অনেক মজাব ঘটনা ঘটল কিন্তু অবশেষে মিলল যোধপুরেব সই।[৪৭১] সব দেখে ভোপালেব নবাব ভদ্র ভাবেই যোগদান করেন। জুনাগড়েব প্রায ৯০% প্রজা হিন্দু। তাব অবস্থান পাকিস্তান থেকে ২৪০ মাইল দূরে। অথচ তিনি পাকিস্তানে যোগ দিতে চাইলেন, শুধু বিকৃতমস্তিষ্ক বলে। স্বাধীনতার পরও মাউন্টব্যাটেন নিজামেব সঙ্গে আলোচনা চালাচ্ছিলেন। করফিল্ডেব অনুগামীদের পরামর্শে, ব্রিটিশ বন্ধুদের সাহায্য প্রত্যাশা কবে সই দেননি নিজাম। জিন্না বড়লাটকে ভয় দেখিয়েছিলেন যে চাপ দিলে ভারতেব প্রতিটি মুসলমান বিদ্রোহ কববে।[৪৭২] মংকটন নিজামকে নানা ছুট আইনেব কৌশল দেখাচ্ছিলেন।[৪৭৩] তিনি মেনন-প্যাটেলেব চাপকে হিটলারের চাপের সঙ্গে তুলনাও করেছেন। শেষে দু মাসের জন্য আলোচনা পেছনো হয। তাতেও কাজ হয়নি। মাউন্টব্যাটেন দেশে রওনা হবার দুদিন পবে নিজাম বলেন, তিনি

মাউন্টব্যাটেন প্ল্যান নিতে রাজি।

হরি সিং-এর সঙ্গে দেখা না হওয়ায় কাশ্মীরের ব্যাপারে ব্যর্থ হয়ে ফিরেছিলেন বড়লাট। এর ফল বিষময় হয়েছিল এবং আজও তা আমরা ভোগ করছি। ১৯৪৭-এর অক্টোবরের শেষে উত্যক্ত জিন্না পাঠান উপজাতিদের কাশ্মীরের ওপর লেলিয়ে দেন। মহারাজার ভারতের কাছে আবেদন ব্যতীত উপায় ছিল না। মাউন্টব্যাটেন মনে করতেন কাশ্মীরের পাকিস্তানে যোগদান করা উচিত (যেমন হায়দ্রাবাদ ভারতে)। না হয় ভাগাভাগি হওয়া উচিত। ভারতে থাকবে জম্মুর হিন্দুরা, পাকিস্তানে যাবে কাশ্মীর উপত্যকার মুসলিমরা। মুশকিল হল নেহরুকে নিয়ে। সমস্ত কাশ্মীরি আবেগ দিয়ে তিনি কাশ্মীরকে ভারতে রাখতে চেয়েছিলেন। তাঁর বন্ধু শেখ আবদুল্লা জেলে, দেশময় বিভ্রান্তি, মহারাজার মতিগতি ভাল নয়। নেহরু চাইলেন কাশ্মীর যেতে। প্যাটেল জানতেন এর পরিণতি হবে কাশ্মীরের জেলে। তাই চেষ্টা করলেন নেহরুকে বাধা দিতে। বড়লাটের রিপোর্টে পাচ্ছি—"নেহরু ভেঙে পড়লেন, কেঁদে ফেললেন, বললেন— Kashmir meant more to him at the moment than anywhere else."[৪৭৪] এরপরই বড়লাট ঠিক করলেন নিজে যাবেন। প্যাটেল বলেন, মহারাজ যদি পাকিস্তানে যোগ দেন তিনি আপত্তি করবেন না।[৪৭৫] মহারাজ তো আসলে পাকিস্তানেও যোগ দিতে চাননি। তাই এড়িয়ে যান পেটের ব্যথা হচ্ছে বলে।[৪৭৬] মন্দের ভাল—স্বাধীনতার পূর্বে তিনি কোন ডোমিনিয়ানে যোগ দেননি। যদি মাউন্টব্যাটেন জানতেন অক্টোবরে কি ঘটবে হয়তো বেশি জোর প্রয়োগ করতেন। যাই হোক, হডসনের একথা সত্য যে "Against all the probabilities the overwhelming majority of States had joined the new dominions and the constitutional chaos and insurrectionary violence that might have followed the total lapse of paramountcy had been averted."[৪৭৭] চৌধুরী মহম্মদ আলি বড়লাটকে দোষ দিয়েছেন এতগুলি মেষকে কসাইখানায় নিয়ে যাবার জন্য। কিন্তু রাজা ষষ্ঠ জর্জ অনেক বেশি সাধারণ বুদ্ধি ধরতেন। ১৩ আগস্ট তিনি মন্তব্য করেছিলেন, "আমি খুশি হয়েছি যে (প্রায়) সব রাজ্য দুটোর একটা ডোমিনিয়ানে যোগ দিয়েছে। They could never have stood alone in the world"[৪৭৮] প্রায় সব—তিন রাজ্য ছাড়া। জুনাগড, হায়দ্রাবাদ ও কাশ্মীর। ১৯৪৭-এর ১ নভেম্বরে ভারতীয় সৈন্য জুনাগড়ে প্রবেশ করল। ১৯৪৮-এর ১৩ সেপ্টেম্বর হায়দ্রাবাদে। ১৯৪৭ অক্টোবরের শেষে পাঠান উপজাতির আক্রমণের ভীত হরি সিং ভারতে যোগদান করলেন।[৪৭৯] প্রথম দুটো রাজ্য নিয়ে বেশি কিছু গোলমাল হল না। শেষেরটা আজও উপমহাদেশের শান্তি বিঘ্নিত করছে।

রাজপথে ছিন্ন শব, ভগ্নদ্বার প্রাসাদে-কুটিরে
নির্জন বীভৎস শান্তি। দলভ্রষ্ট আহত অশ্বের
চকিত খুবেব শব্দ, মুমূর্ষুব আর্তকণ্ঠ, ফেব
ভৌতিক স্বব্ধতা। শূন্য মসজিদেব গম্বুজে খিলানে
বাত্রিব নিঃসঙ্গ ছায়া নামে। প্রাণ-যমুনাব তীবে
মৃত্যুব উৎসব সাঙ্গ, বিহঙ্গ-হৃদয় ছিন্নপাখা।
নগরে গ্রামে ও গঞ্জে মসজিদে মন্দিবে সর্বখানে
দুবন্ত তাতাব দস্যু তৈমুবেব পদচিহ্ন আঁকা।
(নীবেন্দ্রনাথ চক্রবর্তী, তৈমুব)

সন্ধ্যায় স্বাধীনতাব দীপ জ্বালাবাব জন্য সকালের সলতে পাকানো চলছিল। একদিকে পার্লামেণ্টে পেশ কবার জন্য বচিত হচ্ছিল 'ভাবতের স্বাধীনতা বিল', অন্যদিকে বাংলা ও পঞ্জাব ভাগ, সিলেট ও সীমান্তে গণভোট, প্রশাসনিক ও সৈন্যবাহিনী ভাগেব আয়োজন।

২০ জুন বাংলাব প্রাদেশিক আইনসভা ১২৬-৯০ ভোটে স্থিব কবল নতুন গণপবিষদে যোগ দেবে। তাবপব অমুসলিম এলাকাব সদস্যবা মিলিত হযে ৫৮-২১ ভোটে দেশভাগ এবং বর্তমান গণপবিষদে যোগদানেব সিদ্ধান্ত নিলেন। তেমনি মুসলিম এলাকাব সদস্যগণ ১০৬-৩৫ ভোটে দেশভাগেব বিরুদ্ধে এবং নতুন গণপবিষদে যোগদানেব সিদ্ধান্ত নিলেন। জুলাই মাসে সিলেটের জনমত যাচাই হল এবং ২,৩৯,৬১৯-১,৮৪,০৪১ ভোটে তা পূর্ব পাকিস্তানে যোগ দিতে চাইল। পঞ্জাবেব আইন পবিষদ ৯১-৭৭ ভোটে নতুন গণপবিষদে যোগদান স্থিব কবে। পরে মুসলিম এলাকাব সদস্যগণ ৬৯-২৭ ভোটে দেশভাগের বিরোধিতা করেন ও অমুসলিম এলাকাব সদস্যগণ ৫০-২২ ভোটে দেশভাগেব পক্ষে ও বর্তমান গণপবিষদে যোগদানেব সিদ্ধান্ত নেন। সিন্ধুব আইন পবিষদ ৩০-২০ ভোটে নতুন গণপবিষদে যোগ দিতে চায। বালুচিস্তানেব সাহী জিবগা ও কোযেটা মিউনিসিপ্যালিটিব সদস্যগণ তাই চান। সীমান্তে কি হল আগেই দেখেছি। মোটেব ওপব পূর্ববঙ্গ, সিলেট, পশ্চিম পঞ্জাব, সিন্ধু, বেলুচিস্তান ও সীমান্ত পাকিস্তানেব পক্ষে গেল।

অ্যাটলি ৪ জুলাই ভাবতীয় স্বাধীনতা বিল কমন্স সভায় পেশ কবলেন। দুই ডোমিনিয়ানেব একটির নাম হল ইণ্ডিযা, অন্যটিব পাকিস্তান। লর্ডস সভায় যখন উক্ত বিল এল তখন লর্ড স্যামুযেল ম্যাকবেথ থেকে আবৃত্তি কবলেন—

Nothing in his life became
him like the leaving of it...

আব ভারতবর্ষে সর্দাব বল্লভভাই যেন প্রতিধ্বনি তুললেন, "it is one of the greatest acts done in history by any power." ১৮ জুলাই বাজা ষষ্ঠ জর্জেব স্বাক্ষর করার সঙ্গে সঙ্গে বিল আইনে পরিণত হল। পবেব দিন ভাবত ও পাকিস্তানেব দুই অস্থায়ী সরকারও ঘোষিত হল। নেহরু মাউণ্টব্যাটেনকে গভর্নর জেনারেল হিসাবে থেকে যাবার অনুরোধ করেছিলেন আগেই। বড়লাট খুব আশা কবেছিলেন জিন্নাও অনুরূপ অনুরোধ জানাবেন। ব্রিটিশ সরকারও তাই। ক্যাম্বেল জনসন স্বীকার করেছেন,

"Farthest from our thoughts was what has in fact happened—Jinnah's self-selection..." এক গভর্নর জেনারেল ও যুক্ত প্রতিরক্ষা পরিষদ হলে ক্ষমতা হস্তান্তর, রাজন্যদের যোগদান, বাহিনী ভাগ, সম্পদ ভাগ—অনেক ব্যাপারে সুবিধা হত। কিন্তু মুসলমানদের ভয় ছিল যে বৃহত্তর প্রতিবেশীর কথা বেশি শুনবেন এক বড়লাট। প্রথমাবধি জিন্নার ধারণা ছিল বড়লাটকে পকেটে পুরেছেন পণ্ডিত নেহরু। আর জিন্নার অহংবোধও এতে তৃপ্ত হত না। ২৩ জুন কথাটা জিন্নার কাছে পাড়া হয়। উত্তর আসে ২ জুলাই যে জিন্না নিজে পাকিস্তানের গভর্নর জেনারেল হবেন। এরপরও বড়লাটের স্টাফ মিটিং-এ আলোচনা হয়েছিল কি ভাবে তিনি দুই ডোমিনিয়নের গভর্নর জেনারেল থাকতে পারেন অথচ জিন্নার অহমিকা তৃপ্ত হয়। ভোপালের নবাবকে পাঠান হয় দূতরূপে। ৫ জুলাই লিয়াকতের উত্তর সকল প্রশ্নের ওপর যবনিকা টেনে দেয়। আবার স্টাফ মিটিং বসে। কিন্তু ইজ্‌মে বলেন, মাউন্টব্যাটেন যদি ভারতের উপহার প্রত্যাখ্যান করেন—"The one stable element in India, namely the Indian army, will disintegrate. Riot and appalling bloodshed would result." তাছাড়া এর ফলে নতুন ডোমিনিয়নদের সম্প্রীতি ক্ষুণ্ণ হবে, ভারতের শান্তি বিঘ্নিত হবে, রাজন্যবর্গের সঙ্গে সুসম্পর্ক স্থাপনে বাধা আসবে, বিলেতে টোরী প্রতিপক্ষ সোচ্চার হবে। প্যাট্রিসিয়াকে লেখা চিঠি বড়লাটের দ্বিধার নিদর্শন।[৪৮০] ৭ জুলাই প্রস্তাব নিয়ে বিলেত যান ইজ্‌মে এবং স্বয়ং চার্চিল মাউন্টব্যাটেনকে ভারতের গভর্নর জেনারেল রূপে থেকে যেতে বলেন।[৪৮১]

অন্তর্বর্তীকালে লীগ মন্ত্রীদের দফতর প্রত্যাহার করে নিয়ে কংগ্রেসের মন্ত্রীদের হাতে দেওয়া হল এবং পাকিস্তান সংক্রান্ত অনুরূপ মন্ত্রক গেল লীগ মন্ত্রীদের হাতে। যেগুলিতে উভয়ের স্বার্থজড়িত তা যৌথভাবে নির্ধারিত হতে লাগল মাউন্টব্যাটেনের সভাপতিত্বে। আমলাদের মধ্যে ভাগ হল। বিভক্ত বাংলা ও পঞ্জাবেও তাই। তদারকির জন্য একটা পার্টিশন কাউন্সিল গঠিত হল। তাতে কংগ্রেসের পক্ষে রইলেন প্যাটেল ও রাজেন্দ্র প্রসাদ (অন্যথায় রাজাজি), লীগের পক্ষে জিন্না ও লিয়াকৎ (অন্যথায় নিস্তার)। উক্ত কাউন্সিল এইচ এম প্যাটেল ও চৌধুরী মোহম্মদ আলিকে নিয়ে গঠিত এক স্টীয়ারিং কমিটির মাধ্যমে কাজ করত। মতবিরোধ এড়াতে এক সালিশী ট্রাইব্যুনাল গঠিত হল—যার সভাপতি হলেন ভারতের প্রাক্তন প্রধান বিচারপতি প্যাট্রিক স্পেন্স, সদস্য— উভয় দেশের এক একজন।

ভারত ও পাকিস্তান ১৫ আগস্টের পূর্বেই সৈন্যবাহিনীর বিভাজন চাইল। প্রথম প্রশ্ন—ভাগ হবে কোন ভিত্তিতে—সাম্প্রদায়িক না ভৌগোলিক? মোটামুটি প্রথমটাই গৃহীত হল। যুগ্ম প্রতিরক্ষা কাউন্সিলের সভাপতি—মাউন্টব্যাটেনের নির্দেশে, প্রধান সেনাপতি—অকিনলেকের তত্ত্বাবধানে, তার কাজ চলতে থাকে। প্রধানত প্যাটেলের বিরোধিতার ফলে বছরের শেষে অকিনলেককে বিদায় নিতে হয়। ১৯৪৮-এর ১ এপ্রিল পর্যন্ত সৈন্যভাগ চলেছিল। ব্রিটিশ সৈন্য অপসারণ শুরু হয় ১৯৪৭-এর ১৭ আগস্ট, সমাপ্ত হয় ১৯৪৮-এর ২৮ ফেব্রুয়ারি। অধিকাংশ অসামরিক ব্রিটিশ কর্মচারী ভারতে কাজ চালিয়ে যেতে অরাজি হন। আজাদ বলছেন—বাহিনী বিভাজন তখুনি না হলে স্বাধীনতা-পরবর্তী সাম্প্রদায়িক সংঘর্ষ অনেকাংশে রোখা যেত। কিন্তু রাজেন্দ্র প্রসাদের মত অহিংসাপন্থী নেতাও ভাগ চাইছিলেন। তবে সাম্প্রদায়িক-ভিত্তিতে ভাগ করা হয়তো ঠিক হয়নি। কয়েক ক্ষেত্রে সীমান্ত-সংঘর্ষে সৈন্যরা অংশ নেয়। অধিকাংশ ক্ষেত্রে নিরপেক্ষ থাকে। আজাদ চেয়েছিলেন সম্প্রদায় নির্বিশেষে যে যে প্রদেশে চাকুরি করত, সে-প্রদেশ যে-ডোমিনিয়নে

পড়েছে সেই ডোমিনিয়ানে চাকুরি করতে থাকুক। কিন্তু কার্যত তা হয়নি। হিন্দু ও শিখদের ভারতে ও মুসলিমদের পাকিস্তানে স্থায়ী বা অস্থায়ী চাকুবি নেবার বিকল্প (option) দেওয়া হয়। যারা অস্থাযী চাকুবি নিয়েছিল তাদেব মতপবিবর্তনেব সুযোগও দেওয়া হয়েছিল। কিন্তু লীগ রীতিমত ভয় দেখিয়ে বড বড মুসলিম আমলাদেব পাকিস্তান পছন্দ করতে বাধ্য করে।[৪৮২]

পূর্ব ও পশ্চিমে ভারত-পাকিস্তানেব সীমানা নির্ধাবণের জন্য স্যাব সিবিল ব্যাডক্লিফেব সভাপতিত্বে দুটি সীমানা কমিশন গঠিত হযেছিল। তিনি বক্ষণশীল বলে কংগ্রেস প্রথমে আপত্তি জানিযেছিল। কিন্তু যুদ্ধের সময তথ্যমন্ত্রকেব মুখ্য আধিকাবিকরূপে তাঁর প্রশাসনিক দক্ষতায মুগ্ধ বডলাট তাঁকে সমর্থন কবেন। ৮ জুলাই তিনি ভাবতে আসেন ও এক অতি কঠিন ও অপ্রিয কাজ শুরু কবেন। তাঁকে যে সময দেওযা হযেছিল তাতে সুবিচারেব আশা কবা ছিল বাতুলতা।

জিগলার দাবি কবছেন—বডলাট তাঁকে কোনও রূপে প্রভাবিত কবাব চেষ্টা করেননি। ৯ আগস্ট নেহরু নাকি বডলাটকে পঞ্জাবেব সেচ ব্যবস্থাব এক রূপরেখা পাঠিযে র‍্যাডক্লিফকে দিতে বলেন। মাউন্টব্যাটেনেব উত্তব— ".. it is most important that I should not do anything to prejudice the independence of the Boundary Commission, and that, therefore, it would be wrong for me even to forward any memorandum, especially at this stage."[৪৮৩] দুদিন পর লিয়াকৎ আলি গুরুদাসপুব পূর্ব পঞ্জাবকে দেওযা হযেছে গুজব শুনে প্রবল প্রতিবাদ জানান। ইজ্‌মে জানিযেছেন এসব কথা বডলাটেব বিবেচ্য নয।

সীমানা নিযে বিতর্কেব ঝড উঠেছিল। এতো পবস্পববিবোধী তথ্য উপস্থাপিত হয ও কমিশনেব সদস্যদেব নিজেদের মধ্যেও বিসম্বাদ দেখা দেয যে ব্যাডক্লিফকে শেষ পর্যন্ত কাজীব বিচার কবতে হযেছিল।[৪৮৫ক] এ যেন কুশলী শল্যবিদেব অস্ত্রোপচাব নয, নির্বিবেক কশাই-এব কাজ। কোন পক্ষই সন্তুষ্ট হবে না বলে পঞ্জাবেব ছোটলাট জেনকিনস্ পঞ্জাব ভাগ চাননি।[৪৮৪] তিনি দেখেছিলেন পুলিশ, এমনকি সৈন্যবাহিনীও, সাম্প্রদাযিকতাব শিকাব হচ্ছে।[৪৮৫] তিনি জানতেন কোন পক্ষই লাহোব ছাডতে চাইবে না। ১০ জুলাই বডলাটকে তিনি লেখেন, "জ্ঞানী কর্তাব সিং-এব সঙ্গে এইমাত্র কথা হল। জ্ঞানী শিখদেব মতলব খোলাখুলি বললেন। তিনি আমার মত সমথন কবেন যে বাউণ্ডাবী কমিশনেব বায পছন্দ না হলে শিখরা গোলমাল কববেই৷" এই সঙ্গে জেনকিনস এক গোপন বিপোর্ট পাঠালেন—"জ্ঞানী বলছেন, 'পঞ্জাবে খুব ব্যাপক জনবিনিময (transfer of population) প্রযোজন। ইংবেজবা কি এ জন্য প্রস্তুত আছে? জ্ঞানীব সন্দেহ—নেই। কিন্তু শিখ সংহতি ক্ষুণ্ণ হলে যুদ্ধ অনিবার্য। ব্রিটিশবা এতদিন সংখ্যালঘু স্বার্থবক্ষা করবে বলে এসেছে। আসলে কি হয়েছে? বর্তমান পবিস্থিতি তো ব্রিটিশদেব বিশ্বাসঘাতকতার প্রমাণ।' আমি (জেনকিনস্) বললাম, 'বর্তমান অবস্থাব জন্য শিখবা নিজেবাই দাযী। জ্ঞানী নিজে দেশভাগ স্বীকাব করেছেন আব বলদেব সিং প্ল্যানে সম্মতি দিযেছেন।' জ্ঞানী বললেন, 'তাঁরা ভাবেননি জনসংখ্যার ভিত্তিতে দেশভাগ হচ্ছে। শিখ সম্পত্তি, জলসেচ ব্যবস্থা, নানকানা সাহেব—এ সবেব কি হবে?' জ্ঞানী ভয় দেখাচ্ছেন—শিখরা কর্মচাবী হত্যা, বেল ও ক্যানালে নাশকতা ইত্যাদিতে নামবে। জেনকিনস বলেন, 'এটা নির্বোধের কাজ হবে।' জ্ঞানীর উত্তর—'ব্রিটেন আক্রান্ত হলে তাঁব মনোভাব কি অনুরূপ হত না?' There would be tears and bloodshed here if the boundary problem was

not suitably solved. The Giani was matter of fact and quiet throughout our conversation but wept when he made his final appeal."[৪৮৬]

১৩ জুলাই তিনি আবার লেখেন, শিখরা ভয় পাচ্ছে পশ্চিম পঞ্জাবে গণহত্যা হবে, আর পূর্ব পঞ্জাবে হিন্দুরা তাদের টিপে মারবে।

যাঁরা লেঃ জেঃ স্যার ফ্রান্সিস টাকারের While Memory Serves পড়বেন তারা দেখবেন ১৯৪৫/৪৬-এই (অর্থাৎ দেশভাগের সিদ্ধান্ত নেবার আগেই) সৈন্যবাহিনীকে ভাগ করার এবং শান্তিরক্ষার্থ এক কেন্দ্রীয় নিরপেক্ষ বাহিনী (C. R. P. F.-এর মত) গঠনের পরামর্শ দেন তিনি। অথচ সর্বাধিনায়ক অকিনলেক তা করেননি। ১৯৪৭-এর জুলাই মাসের পূর্বে Armed Forces Raconstruction Committee-র বিচার্য বিষয় ঠিক হয়নি। তখন আব ক্ষমতা হস্তান্তরের ছ সপ্তাহও বাকী নেই। ২২ জুলাই পার্টিশন কাউন্সিল আইন ও শৃঙ্খলারক্ষায়, বিশেষত সংখ্যালঘু স্বার্থবক্ষায়, দৃঢ়প্রতিজ্ঞা ঘোষণা করা সত্ত্বেও এবং সকলকে সীমানা কমিশনের রোয়েদাদ শান্তিতে মেনে নিতে অনুরোধ জানালেও, সংঘর্ষেব আশঙ্কা ছিল। তাই ১ আগস্ট মেজব জেনারেল রীসের (Rees) অধীনে সীমান্তরক্ষীবাহিনী গঠিত হয়। বড়লাট ভেবেছিলেন ৫০,০০০ সৈন্য ও ব্রিটিশ-অধ্যক্ষ (রীস) অবস্থার সামাল দিতে পারবে। তাঁর মত এতদিনেব অভিজ্ঞ সেনাপতিব এত বড ভুল মার্জনা কবা যায না। জনসন ও মেনন পার্টিশান কাউন্সিলেব ঘোষণাকে 'Charter of Liberties for all communities' আখ্যা দিলেও, যত ক্ষমতা হস্তান্তরের দিন এগিয়ে এল, ততই পশ্চিম সীমান্তে সংঘর্ষ বাড়তে লাগল। জেনকিনসেব আশঙ্কা ফলল অক্ষবে অক্ষবে।

এই ক্রমবর্ধমান উন্মত্ততার পবিবেশে এক ক্ষীণ কিন্তু দৃঢ় কণ্ঠ বেজে উঠল সকলকে শেষ বারের মত সচেতন করতে, প্রকৃতিস্থ কবতে। তা মহাত্মাব। তিনি জিন্নাকে প্রশ্ন করছিলেন, কেন সিন্ধিরা পালিয়ে আসছে সিন্ধু থেকে তাঁর প্রতিশ্রুতি সত্ত্বেও? প্রশ্ন করছিলেন ইউ· পি· ও বিহাবকে—কেন মুসলিমরা চলে যেতে চাইছে? কেন সবাই মিলে তাকিয়ে রযেছে সৈন্যবাহিনীর দিকে? "He (Jinnah) wants to show to the world what Islam is. Let us see whether he makes of himself a master or a servant. If even a single Sindhi flees, then the responsibility for it will rest on the Governor General of Pakistan. He will have to be just to all, like Abubaker or Omar or Ali." কেন ভয় পাচ্ছে জাতীযতাবাদী মুসলিমরা—ভাবছে তাদের Quisling বা বিশ্বাসঘাতক মনে কবা হবে পাকিস্তানে? এ কি রকম স্বাধীনতা? আসফ আলিকে (১৪ জুলাই-এর পর) তিনি লিখছেন, "Freedom has come but it leaves me cold. So far as I can see, I am a back number." "আমাদের পথ বাহ্যত অহিংস ছিল কিন্তু হৃদয় ছিল সহিংস। কোথায আমরা যাচ্ছি ঈশ্বরই জানেন।"

২১ জুলাই লিখছেন কিশোরলাল মশরুওয়ালাকে—"হতাশাই বল, দুঃখই বল, একই কথা। কি করে অহিংসা এই হিংসাকে দমন করবে? এই অশান্তির মধ্যে যেতে যেতে আমার প্রতীতি হয়েছে, যদিও গত ত্রিশ বছরের সংগ্রামকে অহিংস বলা চলে, তা অহিংসার ওপর দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত ছিল না। যদি তা অহিংস মনে না কবতাম আমার উদ্যম এত ব্যয় করতাম না।" "That is why God made me blind and allowed me to be used...Isn't it all wrong training? How can one have the right

training now, i.e. in true non-violence, after having had 30 years of wrong training ?" তাঁর মনের অবস্থা অনুমেয়।

আরো তিনি পীড়িত হচ্ছিলেন মতলববাজ কংগ্রেসীদের পদের জন্য, প্রভাবের জন্য কাড়াকাড়ি দেখে। ১৯ জুলাই-এর প্রার্থনা সভায় না বলে পাবলেন না—"It is something very dirty." যদি মুষ্টিমেয় একটা দল কংগ্রেস সভ্য হত তো বোঝা যেত, কিন্তু কংগ্রেসের সভ্য তো কোটি কোটি। তাবা সবাই যদি এক সঙ্গে ওপরে উঠতে চায়—"The Congress rule will be killed." সম্ভব হলে কেঁদে তিনি অন্তবযন্ত্রণাব লাঘব করতেন। কিন্তু "I have been a rebel all my life. How can a rebel cry ?" এ যেন যীশু খ্রিস্টের 'Agony in the garden'। মানবপুত্রের মত নিদারুণ দুঃখে তিনি বলছেন পিতাকে—

এ পানপাত্র নিদারুণ বিষে ভবা
দূরে ফেলে দাও, দূবে ফেলে দাও ত্বরা।

সিলেট থেকে খবব এল, গণভোটের সময জাতীয়তাবাদী মুসলিমদের হত্যা করা হয়েছে। কবাচি থেকে খবব এল—হিন্দুদেব গৃহচ্যুত করা হচ্ছে। এই সময় কৃষ্ণদাস সংখ্যালঘু হস্তান্তরেব কথা তোলেন। গান্ধী বলেন, যদিও তা সুকঠিন, তবু ভেবে দেখবার মত। জিন্না বারবার অমুসলিমদেব আশ্বাস দিচ্ছেন, তাঁকে বিশ্বাস করতে চাইছিলেন গান্ধী। একবার মনে হল উভয রাষ্ট্রেব মধ্যে এই নিযে গ্যাবাণ্টি-বিনিময করলে হয। পাকিস্তানেব হিন্দুবা যদি আশ্রয চায তবে তাদেব গ্রহণ করতে প্রস্তুত হচ্ছিলেন তিনি। তাদেব যে সব সম্পত্তি ফেলে আসতে হবেপাকিস্তানেরসবকাবকে তাব বাজাব মূল্য দিতে হবে। "It will be the duty of the Government of Pakistan to pay the price of such land and houses to the owners." যে সব সমালোচক ভাবেন গান্ধী পাকিস্তানভুক্ত হিন্দুদেব কথা চিন্তা করেননি তাঁদেব মত বদলাতে হবে।

কিন্তু দিল্লীর বিষাক্ত বাতাসে তিনি নিঃশ্বাস নিতে পাবছিলেন না। দিল্লী ছেড়ে প্রথমে কাশ্মীব (পঞ্জাবেব পথে), পরে বিহাব, শেষে নোয়াখালি যাবাব জন্য তৈবি হচ্ছিলেন। আশ্রম জীবনের কথা আব ভাবছিলেন না তিনি। হবিপ্রসাদ দেশাইকে লিখছেন, "For me Sabarmati is far off, Noakhali is near." 'হরিজন' পত্রিকা বন্ধ কবে দেবেন ভাবছিলেন। প্রাযই মনে হচ্ছিল, কংগ্রেসকেও তুলে দেওযা উচিত। স্বাধীনতা সংগ্রামের জন্য যে প্রতিষ্ঠানেব জন্ম, তার কাজ শেষ হযেছে। যদি তা থাকেও তাকে নিতে হবে নবজন্ম। কংগ্রেসীদের বাজনীতি ছেড়ে গঠনমূলক কর্মে নামা উচিত। তাঁব একটি উক্তি আজকের প্রত্যেক কংগ্রেস কর্মীব অনুধ্যান হওযাব যোগ্য—"without the backing of constructive work and penetrating the villages, their legislators would prctically be idle and the voters would be exposed to the machinations of vote-catchers." তিনি বুঝেছিলেন এই সংঘাতদীর্ণ সমাজে শান্তিবাদীর স্থান নেই। তবু তাঁকে সমাজেই থাকতে হবে, শান্তির জন্য কাজ করে যেতে হবে। 'করেঙ্গে ইয়া মরেঙ্গে' নতুন এক ব্যঞ্জনা নিচ্ছিল।

১৪ আগস্ট মধ্যরাত্রে ভারত স্বাধীন হল। গণপবিষদে তাঁর বিখ্যাত ভাষণে নেহরু বললেন, "বহুদিন আগে আমরা অদৃষ্টের সঙ্গে অভিসাবের শপথ নিয়েছিলাম। এখন তা রক্ষা করার সময় এসেছে···হয়তো তা পুরোপুবি বক্ষা কবা যাবে না, কিন্তু অনেকখানি

যাবে। ঠিক মধ্যরাত্রির ঘন্টা যখন বাজবে, যখন সারা পৃথিবী নিদ্রামগ্ন, তখন ভারত জেগে উঠবে স্বাধীন জীবনেব মর্যাদায়। ইতিহাসে এক এক দুর্লভ মুহূর্ত আসে যখন পুরাতন বাস ছেড়ে আমরা নূতনের মধ্যে বেরিয়ে আসি, যখন একটা যুগান্ত হয়, যখন বহুদিনের অবদমিত জাতির আত্মা বাঙ্ময় হয়ে ওঠে।" কথা ছিল—স্বাধীনতা ঘোষণা ও মাউন্টব্যাটেনকে প্রথম বড়লাট হবার অনুরোধমূলক প্রস্তাব গৃহীত হলে গণপরিষদের সভাপতি—রাজেন্দ্র প্রসাদ ও প্রধানমন্ত্রী নেহরু বড়লাটের প্রাসাদে গিয়ে তাঁকে কার্যভার গ্রহণের অনুরোধ জানাবেন। সে রাত্রির বর্ণনা পাওয়া যাবে ক্যাম্বেল জনসনের রোজনামচায়। রাজেন্দ্র প্রসাদ নাকি সাংবাদিক, ফোটোগ্রাফারের প্রচণ্ড ভিড়-এ তাঁর বক্তব্য ভুলে গিয়েছিলেন। নেহরুকে কথা জোগাতে হয়েছিল। স্থির ধীব বড়লাট ধন্যবাদসহ সম্মতি জানালে নেহরু তাঁর হাতে তুলে দিলেন মন্ত্রকের বর্ণনাসহ মন্ত্রিসভার তালিকা। সকলে চলে গেলে বড়লাট খুলে দেখেন—খাম খালি, তালিকা নেই। নেহরু আবেগের জোয়ারে ভেসে তা ঢোকাতে ভুলে গেছেন।

এমনই যখন নেহরুব মনেব অবস্থা, পবেব দিন কি উৎসাহ উদ্দীপনা দেখা দেবে তার কথা না বলাই ভাল। ক্যাম্বেল জনসনের ডায়েরি তো আছেই, সেদিনেব প্রতি সংবাদপত্রেব প্রথম পৃষ্ঠায রয়েছে তার ওজস্বী বর্ণনা। মাউন্টব্যাটেনেব বক্তৃতায নেহরু ও প্যাটেলের ভূমিকার উচ্চ প্রশংসা ছিল, কিন্তু যখন তিনি গান্ধীর প্রতি শ্রদ্ধা নিবেদন কবছিলেন, প্রচণ্ড হর্ষধ্বনিতে সভাকক্ষ ফেটে পড়ল।

ইণ্ডিয়া গেটে স্বাধীন ভারতের পতাকা উত্তোলন করে নেহরু বললেন, "আজ আমাদের প্রথম চিন্তা যাচ্ছে এই স্বাধীনতার স্থপতিব দিকে, জাতির জনকেব দিকে..." কি করছিলেন সেদিন তিনি? করাচি ও নিউদিল্লী যা পাবাব সবটা না হলেও খানিকটা পেযে আনন্দ করছে। কি পেলেন জাতিব জনক? বেলেঘাটাব পোড়োবাড়িতে সাবা জীবনের আশা-আকাঙ্ক্ষাব ভস্মস্তূপের পানে তিনি তাকিযে ছিলেন শূন্যদৃষ্টিতে—যেন শরশয্যায পিতামহ ভীষ্ম নিজেব ভুলভ্রান্তির কথা ভাবছিলেন।

কোনোদিন তুমি বওনি রাজ্যভার
হৃদয় রেখেছ শুচি
কৌটিল্যের মদান্ধ সম্ভাব
নিঃশেষ করে দেয়নি তোমাব করুণা, স্বচ্ছরুচি
প্রজ্ঞা তোমার সিংহাসনের কুহকে অন্ধকার
হয়নি একটিবাব।

তবু পিতামহ তবু পিতামহ কেন
দশটি দিনের দশবছরের দুঃস্বপ্নের কাবা
গড়ে দিলে তুমি সাবা
ভারতের প্রাণে সে কোন ন্যায়ের বলে
কোন আধিয়ার ছলে
মুদ্রিত বামপানির আড়ালে পেয়ে গেল—ঐ তারা
পক্ষপাত এ হেন
দাক্ষিণ্যের সর্পিল কৌশলে?

শরশয্যায় নক্ষত্রেব গানে
বিভীষণ বুঝি দেয আরো হাতছানি ?
কিম্বা হয়তো মরাগঙ্গাব জলে মদ্যপ পঙ্কলে
বিষাক্ত মাটি ধুয়ে দেবে বানে চবম আত্মদানে ?
এ কোন দ্বন্দ্বে স্বেচ্ছামৃত্যু জানি ।

(বিষ্ণু দে, যুযুৎসুব খেদ, অন্বিষ্ট)

কোনওদিন রাজ্যভাব তিনি নেননি । কৌটিল্যেব বাজনীতি আশ্রয় কবেননি—তার স্থানে বসাতে চেয়েছেন চিবন্তন ধর্মনীতিকে । হিন্দু মুসলমান তাঁব কাছে পাণ্ডব ও কৌবব—এক কুরুবংশের সন্তান, এক অখণ্ড ভাবতেব উত্তবাধিকাবী । মুসলিমদেব অন্যায দাবি, হিন্দু-তপসিলী-হরিজনেব কৃত্রিম বিভেদ, উভয সম্প্রদাযেব সন্দেহ, ঘৃণা, হিংসা, ধৃতরাষ্ট্র-ব্রিটেনেব অন্ধ মুসলিমপ্রীতি, দবিদ্র, মূর্খ ভাবতবাসীর সহস্র সমস্যা অবহেলা করে ক্ষুদ্র বৃহৎ ক্ষমতাব লডাই তাঁকে প্রথমে বিব্রত কবেছিল, পবে ব্যথিত কবেছিল, শেষে বৈরাগী করেছিল। ১৫ আগস্ট অনশনেব মাধ্যমে স্বেচ্ছামৃত্যুব পথ তিনি বেছে নিয়েছিলেন । ১৯৪৮-এব ৩০ জানুযাবি গড্‌সেব গুলি তা বাস্তবায়িত কবে মাত্র ।

সেদিন হিন্দু মুসলমানেব যে সম্প্রীতি আমরা লক্ষ্য কবেছি তা অকল্পনীয । তাবপব ঘটল দু-একটা বিক্ষিপ্ত ছুরিকাঘাত । মহাত্মা অনশন শুরু করলেন । সোমবাব কবলেন—সমস্ত সম্প্রদায়েব নেতা, দলে দলে হিন্দু মুসলমান, এমন অভূতপূর্ব সাডা দিল যে বৃহস্পতিবাবেই তিনি অনশন ভঙ্গ কবলেন । মাউন্টব্যাটেনেব ভাষায সেদিন বাংলায তিনি ছিলেন 'একক সীমান্তরক্ষী' । অন্যদিকে ২৭ আগস্ট খবব এল পঞ্জাবেব এক কোটি মানুষ দিশাহাবাব মত বেরিযে পড়েছে নিবাপত্তার' খোঁজে । এই গণ-হিস্টিবিযার সামনে প্রশাসন, পুলিশ, সৈন্য (তাও স্বল্প) কি করবে ? ৩০ আগস্ট লাহোবে বসল যুক্ত প্রতিবক্ষা কাউন্সিল । জিন্নার উপস্থিতিতে ঠিক হল রীসেব সীমান্তরক্ষী বাহিনীও ভেঙে দেওয়া হবে । দিল্লীব দিকে, লাহোরের দিকে, দুই বিপবীত মুখে, ধেয়ে চলল লাখ লাখ উদ্বাস্তুর প্রবাহ । সেদিন বাংলায় গান্ধী ছিলেন— তাই এমন সর্বনাশ ঘটেনি । **"In the Punjab we have 55,000 soldiers and large scale rioting on our hands. In Bengal our forces consist of one man, and there is no rioting . May I be allowed to pay my tribute to the oneman Boundary Force?"**[৪৮ক]

এখানে ১৬ আগস্ট প্রকাশিত র‍্যাডক্লিফ বোযেদাদের কথা সেরে নেওযা যাক । বাংলায় মেদিনীপুর, বাঁকুড়া, হুগলি, হাওডা, বর্ধমান নিযে গোলমাল ছিল না । এগুলি প্রায় সম্পূর্ণ হিন্দু এলাকা। অন্যদিকে ঢাকা, নোযাখালি, চট্টগ্রাম, ফবিদপুব, ববিশাল, বাজশাহী, মৈমনসিং, পাবনা ও বগুড়া নিয়েও গোলমাল ছিল না, কাবণ সেগুলি প্রায সম্পূর্ণ মুসলিম অঞ্চল । কিন্তু কি হবে দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীযা ও খুলনাব ? কলকাতা সহ অন্য জেলাগুলি নিয়ে মতদ্বৈধ হয় তীব্র । পঞ্জাবে হয লাহোব, মুলতান, জলন্ধব বিভাগ ও আম্বালার কিয়দংশ নিয়ে। কংগ্রেস বাংলাব ৫৯% এলাকা ও ৪৬% অধিবাসী দাবি করেছিল। র‍্যাডক্লিফের রায়ে পশ্চিমবঙ্গে এল ৩৬% এলাকা ও ৩৫% অধিবাসী । মুসলমানদের ১৬% পড়ে পশ্চিমবঙ্গে আর হিন্দুদের ৪২% পড়ে পূর্ববঙ্গে । খুলনা ও পার্বত্য চট্টগ্রাম পূর্ববঙ্গকে দেওয়ায় প্রতিবাদ ওঠে । তাছাড়া দার্জিলিং-এর সঙ্গে কি ভাবে বাকী

পশ্চিমবঙ্গ যোগাযোগ রাখবে ? মুসলমানরা বলল কলকাতা তাদের দিতে হবে। অন্তত ভাগ করতে হবে। তাছাড়া মুর্শিদাবাদ ও নদীয়ার কিয়দংশ নিয়ে আপত্তি তোলে। পঞ্জাবে কংগ্রেস চেয়েছিল চন্দ্রভাগার পূর্বতীরভুক্ত ভূখণ্ড। শিখরা তদুপরি চেয়েছিল মণ্টগোমারি, লিয়ালপুরের কয়েকটি জেলা ও মুলতান বিভাগের কিছু মহকুমা। র‍্যাডক্লিফের রোয়েদাদে পূর্ব পঞ্জাব পায় সমগ্র পঞ্জাবের ৩৮% এলাকা ও জনসংখ্যার ৪৫% ভাগ। পুরো জলন্ধব ও আম্বালা বিভাগ, লাহোরের অমৃতসর জেলা, গুরুদাসপুর ও লাহোরের কয়েকটি তহশিল—সবসুদ্ধ প্রায় তেরটি জেলা। বিপাশা, শতদ্রু ও ইরাবতীব উচ্চাংশের জল নিয়ন্ত্রণ আসে পূর্ব পঞ্জাবের হাতে। লক্ষণীয় যে পশ্চিম পঞ্জাবে পড়ে ৬২% ভূভাগ ও ৫৫% অধিবাসী এবং অধিকাংশ উন্নতমানের গমের জমি। শিখরা লাহোরের বাকী অংশ এবং শেখপুরা, লিয়ালপুর ও মণ্টগোমারি (ক্যানাল কলোনি) হারিয়ে দারুণ বিক্ষুব্ধ হয়। অন্যদিকে লীগ বলে ৩রা জুন ঘোষিত আনুমানিক (notional) সীমানাকেই প্রকৃত সীমানা ধরতে হবে। গুরুদাসপুর তারা ছাডবে না। ব্যাডক্লিফ তাদের নাকি গুরুদাসপুব দিয়েছিলেন কিন্তু কংগ্রেসের চাপে বড়লাট তা প্রত্যাহার করেন। এ সংবাদ অসত্য কিন্তু রটনা উত্তেজনা বাড়ায়।

যত ক্ষমতা হস্তান্তরেব দিন এগিয়ে এল ততই পশ্চিম সীমান্তে সংঘর্ষ বাড়ল, আগেই বলেছি। এ জন্য মাস্টার তারা সিং কিছুটা দায়ী। স্বর্ণমন্দির থেকে তিনি সমানে উত্তেজিত করছিলেন শিখদের। ৫ আগস্ট পার্টিশান কাউন্সিলের অধিবেশনের পব গোয়েন্দ বিভাগের রিপোর্ট দেখালেন বড়লাট। তাতে প্রমাণ পাওয়া যাচ্ছে জিন্না-হত্যার ষডযন্ত্র সহ ব্যাপক নাশকতার আয়োজন চলছিল। জিন্না ও লিয়াকৎ তারা সিং ও সহযোগীদেব গ্রেফতাব চাইলেন।[৪৮৭] কিন্তু প্যাটেল বারণ কবলেন। ঠিকই করেছিলেন, তাতে উত্তেজনা নিযন্ত্রণের বাইরে চলে যেত। পূর্ব ও পশ্চিম পঞ্জাবের ভাবী গর্ভনব ত্রিবেদী ও মুডি প্যাটেলকেই সমর্থন করেন। র‍্যাডক্লিফ ঘোষণা দিতে দেরি কবছিলেন। তাঁর দোষ নেই। ৮ জুলাই থেকে ১৫ আগস্টের আগে সময কতটুকু ? তবু জনসনেব লেখায় পড়ি বডলাট বারংবার তাগাদা দিচ্ছেন। ততদিন অসহিষ্ণু হয়ে উঠেছে সংখ্যাগুরুর দল। জিগিব উঠেছে সংখ্যালঘুদের পঞ্জাব থেকে তাড়াও।

জিন্নাকে এ জন্য প্রত্যক্ষত দায়ী করা চলে না। নিযন্ত্রণ তাঁব হাতে ছিল না। ৬ই জুলাই যে সব মুসলমান ভারতে থেকে যাবে তাদের উদ্দেশে জিন্না বললেন, "সংখ্যালঘুবা যে রাষ্ট্রের অধিবাসী তার প্রতি অনুগত হবেন।" ১৩ জুলাই সাংবাদিক সম্মেলনে পাকিস্তানেব সংখ্যালঘুদের তিনি আশ্বাস দিলেন—তাদের ধর্ম, বিশ্বাস, জীবন, সম্পত্তি এবং সংস্কৃতি সুরক্ষিত হবে। সব বিষয়ে তারা হবে পাকিস্তানেব নাগবিক।[৪৮৮] দ্বিজাতিতত্ত্বের কথা ভুলে গিয়ে পঞ্জাব ও সিন্ধুর পার্শ্ববর্তী হিন্দু রাজ্যগুলিকে তিনি পাকিস্তানে যোগ দিতে বলেছিলেন। পাতিয়ালার শিখ বাজা বলেন জিন্না শিখ সমর্থন চান।[৪৮৯] বাববার শিখদেব আশ্বাস দেওয়া হয় যে তাদের স্বার্থ পুরোপুরি নিরাপদ এবং তাদের দাবি উদাবভাবে বিচাব করা হবে।[৪৯০]। শিখদের কাছ থেকে তেমন প্রতিক্রিয়া আসেনি বটে তবু তারা সিং ও পশ্চিম পঞ্জাবেব অমুসলিমদের দেশে থেকে যেতে বলেছিলেন। নেহরুর অসাম্প্রদায়িকতা সুবিদিত, যদিও প্যাটেলের প্রশ্নাতীত নয়। কিন্তু অসাধারণ বাস্তববুদ্ধিসম্পন্ন এই নেতা বিহারে বা পঞ্জাবে সাম্প্রদায়িকতায় ইন্ধন জুগিয়েছেন তার প্রমাণ মেলেনি। গান্ধী তো বারবার বলেছেন ভীরুর মত পলায়নের চেয়ে ধর্মের জন্য প্রাণত্যাগ শ্রেয়ঃ। তবু ঘটল ভয়াবহ হিংসা, প্রতিহিংসা, বাস্তুহারার বিপরীতমুখী স্রোত—খালিকুজ্জমানও যাকে



Government House.
~~The Viceroy's House~~
New Delhi

26th August, 1947.

My dear Gandhiji,

In the Punjab we have 55 thousand soldiers and large scale rioting on our hands. In Bengal our forces consist of one man, and there is no rioting.

As a serving officer, as well as an administrator, may I be allowed to pay my tribute to the One Man Boundary Force, not forgetting his Second in Command, Mr Suhrawardy.

You should have heard the enthusiastic applause which greeted the mention of your name in the Constituent Assembly on the 15th of August when all of us were thinking so much of you.

Edwina has gone off today on a courageous mission to the Punjab with Rajkumari Amrit Kaur, to see what they can do to help relieve the suffering and distress among the refugees.

Yours very sincerely,

Mountbatten of Burma

Mr Gandhi.

বলেছেন, 'the blackest period in Indian history.' হেক্টর বলিথো সাফাই গেয়েছেন, জিন্না "অসহায়, কথার দীর্ঘ লড়াই-এ পবিশ্রান্ত, বোগেব সন্তর্পণ আক্রমণে অতিশয কৃশ—নিদাকণ যন্ত্রণা নিবাবণে অসমর্থ।"[৪৯১] কিন্তু প্যাটেলও কি জানতেন কোনদিকে রোযেদাদ ঝুঁকছে ? ম্যাউন্টব্যাটেনও তা জানতেন না। জানলেও সৈন্যবাহিনী প্যাটেলের হাতে ছিল না।

১২ আগস্ট খবব বেবোল পার্বত্য চট্টগ্রাম পাকিস্তানে পড়েছে। পবেব দিন প্যাটেল লিখলেন—"Monstrous...a blatant breach of the terms of reference " মাউণ্টব্যাটেন ব্যাডক্লিফকে তাঁব বোযেদাদ ক্ষমতা হস্তান্তব পর্যন্ত পিছিযে দিতে বললেন। তিনি ১৩ আগস্ট বোযেদাদ বডলাটেব হাতে তুলে দেন। ১৬ আগস্ট তা নেতাদেব সামনে ঘোষিত হয। কিন্তু এই বিলম্বেব জন্য বটনা হল বাজা। বটনাব ফলে ভয ও ক্রোধ—আবাব তাব পবিণাম নাবকীয হযে দাঁডাল। ১৪ আগস্ট লাহোব এযাবপোর্টে অকিনলেকেব সঙ্গে যখন জেন্কিনস ও বীস কথা বলছেন, তখন লাহোব বেলস্টেশনে শিখযাত্রীদের ওপব হামলা হচ্ছে। ১৫ই অমৃতসবেব বাজাবে মুসলিম মহিলাবা গণধর্ষিত হল বা নিহত হল। লাহোবেব গুরুদ্বাবে যে সব শিখ আশ্রয নিযেছিল তাদেব পুডিযে মাবা হল। ব্যাডক্লিফেব বোযেদাদেব পব আব সামলান গেল না। তা ছডিযে পডলো শেখুপুবা, শিয়ালকোট, গুজবানওযালায। শেখুপুবাব গণহত্যাব প্রতিশোধ নিল অমৃতসবেব শিখ জাঠা।

জেনাবেল বীসেব মতে শিখবাই প্রথম আক্রমণ কবে। কিন্তু কে প্রথম ছুবিকা হানে তাব চেযে বডো কথা গোলমাল থামবাব মত সৈন্য তাঁব হাতে ছিল না।[৪৯২] শুরু হল দেশত্যাগেব হিডিক। নাবোযাল থেকে ডেবা বাবা নানক, লাহোব থেকে অমৃতসর, কাসুর থেকে ফিবোজপুব, মণ্টগোমাবি থেকে ফাজিলকা। কেউ যে এব জন্য আগে থেকে তৈবি ছিল তা নয। কোনও বকমে প্রাণ নিযে, অনেক সময পবিজন ও সর্বস্ব হাবিযে, তাবা পালাল। স্বাধীনতাব পব কোন স্বর্গবাজ্য নেমে আসবে এ স্বপ্ন ছিল না তাদেব চোখে—ছিল মা, বোন, স্ত্রী, সম্পত্তি, পেছনে পডে থাকা আবাল্য পবিচিত গাম, শহব হাবানোব জ্বালা। কিছু শোক ধবেছেন ভীষ্ম সাহানি—'তমস' গ্রন্থে। প্রাণ যাবাব চেযেও বড শোক হযেছিল ইকবাল সিং-এব যখন জোব কবে তাকে গোমাংস খাইযে কলমা পডান হল। আব যখন ধর্ষণকাবীদেব হাত এডাতে জনবীব কাউবেব সঙ্গে কুযোয ঝাঁপিযে পডল শিখ মেযেবা।

হিন্দু-শিখ উদ্বাস্তুব স্রোত বযে চলল পূবে। তাব আগে চলল নৃশংস নির্যাতনেব পল্লবিত গুজব। অতএব বদলা নেওযা শুরু হল পূর্ব পঞ্জাবে, পাতিযালায, মীবাটে, সাহাবানপুরে, ভবতপুবে, আলোযাবে, শেষে দিল্লীতে। দিল্লীব বিববণ দিযেছেন মেনন।[৪৯৩] পাল্টা উদ্বাস্তু স্রোত চলল পশ্চিম সীমান্ত পানে। বোঝা গেল মানুষ ও পশুব ভেদসীমা কত ক্ষীণ। উদ্বাস্তু-বোঝাই যানবাহন, ট্রেন, বৃদ্ধ, নাবী, শিশু, কিছুই বাদ বইল না। মনুষ্যত্বেব চিতা-ভস্ম সীমান্তকে ঘনান্ধকাবে আবৃত কবল।

মনুষ্যত্ব যে সব সময়ই পবাজিত হয়েছিল তা নয। স্মবণ করুন 'তমসে'ব সেই দৃশ্য যেখানে হবনাম সিং ও তাব স্ত্রী বাটোকে আশ্রয দিযেছে বৃদ্ধা বাজো, যাব স্বামী এশান ও ছেলে মজান বেবিয়েছে শিখদেব দোকান লুটতে, মাথা কাটতে। বাধা দিচ্ছে পুত্রবধূ আক্রান। কিন্তু আশ্রযপ্রার্থীকে ত্যাগ করল না বাজো শুধু বন্দুকটা নিয়ে নিল। স্বামী হবনামের পোশাক বোঝাই সিন্দুক লুট কবে আনল·কিন্তু সেও মাবতে পাবল না পডশীকে। সবিযে দিল পাশেব আস্তাবলে। পুত্রবধূ, স্বামী আসামাত্রই সব ফাঁস কবে দিল। রমজানেব

দল ভেঙে ফেলল আস্তাবলেব দরজা। এগিযে এল হরনাম—মাথা পেতে দিল উদ্যত খড়্গেব সামনে। কিন্তু বমজানও তো মাবতে পারল না। গভীব বাত্রে শিখদম্পতিকে বিপদের সীমানা পার করে দিল রাজো—অন্ধকাবে তাব আবছামূর্তি যেন বিলীযমান মনুষ্যত্বের প্রতীক।

কিন্তু তবু গ্রন্থ শেষে মুন্সীবাম বলছে—"From now on no Hındu will live in Muslim mohallas and no Muslim in Hindu mohallas Pakistan or no Pakistan, it ıs very clear that each community ıs goıng to lıve in watertight mohallas." মহল্লা আলাদা হয়ে গেছে মনে। শেখ নূব ইলাহী মুসলিম মৌলবাদীদের নেতা। লালা লক্ষ্মী নাবাযণ হিন্দুদেব। তারা পবস্পবকে জডিয়ে ধবল, ঠাট্টা করল। কিন্তু স্বার্থ তাদেব এক করলেও স্মৃতি কি তাদেব আলাদা কবে দিল না?

॥ ১৬ ॥

মহাজন্মেব লগ্ন এল কিন্তু অমাবাত্রিব সব দুর্গতোবণ ভেঙে পডল না। ১৪/১৫ আগস্ট কলকাতাব হিন্দু-মুসলিম মহামিলনেব দৃশ্য দেখে কে ভাবতে পেরেছিল ৩১ আগস্ট আবাব বিক্ষিপ্ত আক্রমণ প্রত্যাক্রমণ শুরু হবে এবং জনৈক আহত হিন্দুকে নিযে একদল উত্তেজিত হিন্দু বেলিযাঘাটাব বাডিতে গভীব বাত্রে গান্ধীব ওপব চডাও হবে? গান্ধী জোডহস্তে তাদেব নিক্ষিপ্ত ইট, পাথব, লাঠিব আঘাতেব সামনে দাঁডালেন। পুলিশ কোনওবকমে জনতা হটাল। ১ সেপ্টেম্বব থেকে গান্ধীব পঞ্চদশ অনশন আবম্ভ হল। শান্তি, না হয মৃত্যু।

৪ সেপ্টেম্ববেব মধ্যে গান্ধী 'মিব্যাকল' দেখালেন কলকাতায।[৪৯৪] তথাকথিত গুণ্ডাদেব অস্ত্র সমর্পণ না দেখলে বিশ্বাস হবে না। কিন্তু ৫ই ভি পি মেননেব জরুবী আহ্বানে সিমলা থেকে দিল্লী পৌঁছে বডলাট দেখেন তিনি দুঃসংবাদ নিযে বসে আছেন। নেহরু ও প্যাটেল এলেন পরপব। পঞ্জাবেব অবস্থা আযত্তেব বাইবে চলে গেছে। দিল্লীও বিপন্ন। মাউণ্টব্যাটেন হাল না ধবলে উপায নেই।[৪৯৫] ৬ সেপ্টেম্বব এমার্জেন্সি কমিটি সেই সিদ্ধান্ত নিল।

বিপদেব আপতিক কাবণ ২৯ আগস্ট যুক্তপ্রতিবক্ষা কাউন্সিল, জিন্নাব চাপে, বীসের বাউণ্ডাবি ফোর্স ভেঙে দিতে বাধ্য হযেছিল। জেফ্রিব মতে সৈন্যদের বেশ কিছু পক্ষ নিযেছিল।[৪৯৫ক] ফলে বাঁধভাঙা বন্যাব মত জনস্রোত দুই সীমান্ত ছাপিযে বইছিল এবং পূর্বগামী স্রোতের প্রচণ্ড আঘাত লেগেছিল দিল্লীতে। পুবানা কিল্লায, জুম্মা মসজিদে আশ্রয নিয়েছিল হাজাব হাজাব মুসলিম শবণার্থী। বাকীবা নিজ নিজ মহল্লায অবরুদ্ধ। অন্যদিকে আসছে পশ্চিম পঞ্জাবেব হিন্দু ও শিখ উদ্বাস্তু। চোখে তাদেব উন্মত্ত জিঘাংসাব আগুন। শোনা যাচ্ছে ৮ লাখ লোক ভারতেব পথে রওনা হযেছে। দাঙ্গা, লুটপাট, অগ্নিদাহ চলছে নযা সরকারের চোখের সামনে। ৪ সেপ্টেম্বব নেহরু ইজ্‌মেকে লিখছেন—"People have lost their reason completely and are behaving worse than brutes." অসাম্প্রদাযিক, আবেগপ্রবণ নেহরুব কাছে দিল্লী সেদিন দান্তেব নবক। বাববার তিনি ঝাঁপিযে পডছিলেন দাঙ্গাবাজ, লুঠেরাব মধ্যে—মাঝে মাঝে প্রাণসংশয করে। প্রথমে

বিহ্বল হলেও পরে তিনি এটা চ্যালেঞ্জ হিসাবে নিয়েছিলেন তার প্রমাণ পাওয়া যাবে। সেপ্টেম্বরে শ্রীপ্রকাশকে বলেছিলেন, এ তো বহিঃশত্রুর সঙ্গে লড়াই নয়, নিজের সঙ্গে লড়াই। জিততেই হবে। যদি ধর্মনিরপেক্ষতার মূল শুকিয়ে যায়, তবে পাতা বা ফুল ধরবে কি করে? এ-সব কথা তাঁকে তর্ক করে বোঝাতে হচ্ছিল প্যাটেল ও রাজেন্দ্র প্রসাদের মত দীর্ঘদিনেব গান্ধীশিষ্যদের।

১১ সেপ্টেম্বরের মধ্যে দিল্লীব অবস্থার কিছু উন্নতি হল। জনসনেব ভাষায, "It (the Emergency Committee) has requisitioned civilian transport, dispatched to provinces and states ready to receive them tens of thousands of non–Muslim refugees who had come to Delhi, arranged for special trains for Moslems to go to Pakistan, provided guards, called for volunteer constables, arranged for saving and harvesting of crops from deserted lands..."[৪৯৬]

৬ লক্ষ মৃত, ১ কোটি ৪০ লক্ষ গৃহচ্যুত, অন্তত এক লক্ষ নাবী অপহৃত, অথচ বডলাটের পরিজনবা বলছেন, "ভাবতকে স্বাধীনতা দেওযায যা লাভ হল, তার তুলনায এই ত্যাগ খুব বেশি নয।"[৪৯৭] জি ডি খোসলাব মতে মৃতেব সংখ্যা ৪ থেকে ৫ লক্ষ,[৪৯৮] ইযান স্টিফেন্সেব মতে—৫ লক্ষ,[৪৯৯] ত্রিবেদীব মতে—২ লক্ষ ২৫ হাজাবেব মত,[৫০০] পেণ্ডেবেল মুনেব মতে—দু লাখেব বেশি নয।[৫০১] ইণ্ডিযা হাউসেব এক বক্তৃতায বডলাট বলছেন—"Only a hundred thousand people had died..." শুনে ইজমে স্ত্রীকে লিখেছেন, "It seems to me immaterial whether one hundred thousand or a million (তাই জুডিথ ব্রাউনেব শেষ গণনা) have actually died or whether only 3% of the country is in turmoil. The essential facts are that there is human misery on a colossal scale all around, one and millions are bereaved, destitute, homeless, hungry, thirsty worst of all desperately anxious and almost hopeless about their future."[৫০২] ইজমেব মত কঠিনহৃদয, বহুযুদ্ধেব পোড়খাওযা সেনাপতি যা সহ্য কবতে পাবেননি—তা হল সংখ্যাতত্ত্বেব কাবসাজি দ্বাবা মানবদেহ ও আত্মাব চবম অপমানকে লঘু কবা।

এই ভযঙ্কব কাণ্ডেব জন্য কে বা কাবা দাযী? আব ক্ষমতা হস্তান্তবেব জন্য দেশভাগ কি অনিবার্য ছিল? বাববার এই প্রশ্ন উঠেছে, উঠবে। এখন তো এসব প্রশ্নেব সঙ্গে নানা বাজনৈতিক দলেব শুধু নির্বাচনী লাভক্ষতিব উদ্দেশ্য নয, অস্তিত্বও জডিত হয়ে পডছে। আমবা যতটা সম্ভব নির্মোহভাবে আলোচনা করব।

প্রথমেই উঠবে স্বাধীনতাব প্রাক্কালেব ও অব্যবহিত পবেব নৃশংস ঘটনাবলীব দাযিত্বের কথা। মাউন্টব্যাটেন বলছেন, এমন দলবদ্ধ অভিনিষ্ক্রমণেব (mass exodus) সম্ভাবনা তাঁব মাথায় আসেনি। ৪ জুন প্রেস কনফাবেন্সে সাংবাদিকবা কিন্তু প্রশ্নটা তুলেছিলেন। উত্তবে বড়লাট বলেন, এমন দলবদ্ধ অভিনিষ্ক্রমণেব কথা তিনি ভাবছেন না—"because of the physical difficulty involved."[৫০৩] তবে স্বাভাবিকভাবেই কিছু লোক সীমান্ত অতিক্রম করবে, অথবা সীমিতভাবে সবকাব কিছু জনহস্তান্তব কবতে পারে। কলিনস্ ও লাপিযেবকে পরে তিনি বলেছিলেন, "We foresaw people on the boundaries making small adjustments. It never occured to us that

**people in Lahore would try to go across or viceversa. That no one foresaw."[৫০৪]**

জনহস্তান্তরের কথা ১৫ আগস্টের আগে আবার উঠেছিল। বড়লাট বলছেন, নেহরু ও জিন্না তাতে আমল দেননি। কিন্তু এ মন্তব্য তিনি করছেন স্মৃতি থেকে—কোন সরকারী রেকর্ডের ভিত্তিতে নয়। নেহরু ও জিন্নার প্রতিক্রিয়া ছিল একই—"আমাদের দুই রাষ্ট্রের সংখ্যালঘু-স্বার্থরক্ষার শক্তি আছে। আমাদের ভিত্তিও তাই।" জিন্না নেহরুর মতই এ বিষয়ে দৃঢ়সংকল্প ছিলেন।[৫০৫] ভি পি মেনন আরও একটু এগিয়ে লিখছেন . **"But could there be any question of an exchange of population between two sides which had agreed and publicly announced that they would retain their respective minorities? Indeed, the Congress was definitely against any exchange of population."[৫০৬]**

নেহরুদের কথা পরে বিবেচনা করা যাবে। মাউন্টব্যাটনের মত সমরাভিজ্ঞ ব্যক্তির দূরদৃষ্টির অভাব অমার্জনীয়। ১৯৪৫ সালে জার্মেনীতে কি হয়েছিল তিনি কি জানতেন না? সন্দেহ নেই, সেখানে সীমান্ত এত দীর্ঘ ছিল না, গণ অভিনিক্রমণের ভিত্তিও ছিল না জাতিবৈর। পূর্ব জার্মেনীর কম্যুনিস্ট শাসনে যারা বাস করতে চায়নি তারাই চলে এসেছে পশ্চিম জার্মেনীতে। ভারতের সমস্যা ছিল জটিলতর। শুধু পঞ্জাবসীমান্তই প্রায় ২০০ মাইল লম্বা। তারপর একদিক থেকে যাচ্ছে মুসলমান, অন্য দিক থেকে আসছে হিন্দু ও শিখ। আবার শিখ ও মুসলমানের বৈরিতার পেছনে শুধু ধর্মীয় মতপার্থক্য নেই, রয়েছে কয়েক শত বছরের ক্ষমতার লড়াইয়ের ঐতিহ্য। কোরান ও গ্রন্থসাহেবের চেয়েও কারুর কারুর কাছে ভাল গমের বা সেচসেবিত ক্ষেত বেশি গুরুত্বপূর্ণ ছিল। সমগ্র পঞ্জাবে শিখরা যে ভাবে ছড়িয়েছিল, তাতে সমস্যা আরও ঘনীভূত হয়। র‍্যাডক্লিফের কাছে বৈজ্ঞানিক বিভাজন আশা করাই অন্যায়—বিশেষত ৮ জুলাই থেকে ১৩ আগস্টের মধ্যে (ওই দিন তিনি বড়লাটকে রোয়েদাদ দেন)। রীস ভাল সৈন্যাধ্যক্ষ হতে পারেন, কিন্তু মাত্র ৫৫,০০০ সৈন্য নিয়ে তিনি কি করে সামাল দেবেন? তাদের মধ্যেও অনেকে যেখানে সাম্প্রদায়িকতা রোগে আক্রান্ত? অনেক আমলা যেখানে নির্লজ্জের মত উসকানি দিচ্ছে? আবার জিন্নার চাপে সেই বাউন্ডারী ফোর্সও ২৯ আগস্ট ভেঙে দেওয়া হল। কেন বড়লাট মানলেন সে কথা?

আমার ধারণা আসল ভুল হয়েছে ক্ষমতা হস্তান্তর এক বছর এগিয়ে আনাতে। ভারতে পদার্পণ করে যে পরিস্থিতি তিনি ও ইজমে দেখেছিলেন আগেই তার বর্ণনা দিয়েছি। তাঁদের মনে হয়েছিল অবস্থা এমনই অগ্নিগর্ভ যে দ্রুততর ক্ষমতা হস্তান্তর ছাড়া তা সামাল দেওয়া যাবে না। কংগ্রেস চাপ দিচ্ছিল তখনই অন্তর্বর্তী সরকারকে ডোমিনিয়ান স্বীকার করা হোক, অথচ অ্যাটলির ২০ ডিসেম্বরের ঘোষণা ও জিন্নার সংকল্প তার বিরোধী। জিন্না শুধু সংকল্প জানিয়েই সন্তুষ্ট ছিলেন না, তাঁর ন্যাশনাল গার্ড ও জেহাদী অনুচররা পঞ্জাবে ও সীমান্তে প্রত্যক্ষ সংগ্রামের মাধ্যমে তার প্রমাণও দিচ্ছিল। পঞ্জাবের লাট ইভান জেনকিনসের পত্র থেকে তা আমি দেখিয়েছি। 'প্ল্যান বালকান' অনুসরণ করতে গিয়ে আরো সংকট বাড়ালেন মাউন্টব্যাটন। শেষ পর্যন্ত ভি পি মেনন-রচিত 'প্ল্যান পার্টিশনে' উভয় পক্ষকে রাজি করাতে ও ক্যাবিনেটের সম্মতি নিতে আরো দেরি হল। তার মূলমর্ম ছিল ১৯৪৭-এর মাঝামাঝি ক্ষমতা হস্তান্তর। কিন্তু দুই ডোমিনিয়ানের কাছে। আর তার জন্য চাই সঠিক সীমানা নির্ধারণ। তার সময় কই?

এখানেই উচিত ছিল তাঁর কংগ্রেসকে বুঝিয়ে বলা যে, সীমানা নির্ধারণে সময় লাগবে।

হিন্দু, মুসলিম, শিখ সবাইকে বুঝিয়ে তবে দেশভাগ করা সম্ভব। যদি না বোঝে, তবে জনহস্তান্তরের ব্যবস্থা করতে হবে। অতএব ১৯৪৮-এর জুন পর্যন্ত কিছু করা যাবে না। ততদিন, ভাল না লাগলেও, ব্রিটিশ কর্তৃত্ব ওপর ওপর মানতে হবে। তিনি কি তা করেছিলেন ? না। এর কারণ কি রয়্যাল নেভিতে ফিরবার জন্য অত্যন্ত উদগ্রীব ছিলেন তিনি ? অর্থাৎ তাঁর উচ্চাকাঙ্ক্ষাও কাজ করছিল ? সেই উচ্চাকাঙ্ক্ষার যূপে যদি লক্ষ লক্ষ ভারতীয় বলি হয়, কি যায় আসে ? জিগলার এ ধরনের সিদ্ধান্ত মানতে রাজি নন।[৫০৭] দেরি হলেও বড়লাটের ভবিষ্যৎ উন্নতি নাকি ব্যাহত হত না। কিন্তু এটাই যদি সত্য হয়, তবে তো আরো সাবধানে সীমানা নির্ধারণ, প্রয়োজনে জনহস্তান্তর—এসব ব্যবস্থা করা উচিত ছিল। যিনি S.E.A.C.-এর সর্বাধ্যক্ষ রূপে লক্ষ লক্ষ সৈন্য, শত শত যুদ্ধজাহাজ ও প্লেন ভারত মহাসাগর থেকে প্রশান্ত মহাসাগর এবং ভারতসীমান্ত থেকে মালয় পর্যন্ত অবলীলাক্রমে সরিয়েছিলেন, তাঁর পক্ষে কয়েক লক্ষ জনহস্তান্তর কি একেবারে অসম্ভব ছিল ? হয়তো কিছু বিশৃঙ্খলা ও বিক্ষিপ্ত দাঙ্গা এড়ানো যেত না কিন্তু গণহত্যা ও গণধর্ষণের মত নারকীয় ঘটনা এড়ান যেত। তাঁর পক্ষের যুক্তি—তাঁর মোকাবেলা করার শক্তি অবসিত হয়ে আসছিল, সৈন্যবাহিনীর ব্রিটিশ অংশ কমে গিয়েছিল, আমলা ও পুলিশের একটা বড় দল সাম্প্রদায়িকতা-বিষে জর্জরিত হয়েছিল, ইত্যাদি। দেশভাগের নীতি একবার নির্ধারিত হয়ে যাবার পর সাম্প্রদায়িকতা বাড়তই। বরং ক্ষমতা হস্তান্তরে আরো দেরি হলে, আরো বাড়ত। যেখানে ২ লাখ লোক মারা গেছে, সেখানে মারা যেত ২০ লাখ বা ২ কোটি।[৫০৮] ইজ্‌মে ক্ষমতার দ্রুত হস্তান্তরে মাউন্টব্যাটেনের সঙ্গে একমত ছিলেন।[৫০৯] মাউন্টব্যাটেনের শত্রু, কনরাড করফিল্ডও এতে সায় দিয়েছেন। মুনের ধারণা: "...by lack of decision and dilly-dallying it might easily have been made far worse than it actually was. The vigour and speed with which Lord Mountbatten acted had atleast the merit of confining it to the Punjab."[৫১০] এমনকি মাউন্টব্যাটেনের উত্তরাধিকারী, কংগ্রেস নেতা রাজাগোপালাচারি লিখেছেন, "If the Viceroy had not transferred power when he did, there could well have been no power to.. transfer."[৫১১]

কিন্তু এরকম ওতর-চাপান নিরর্থক। কে বলতে পারে কি হলে কি হত ? মানুষের উত্তেজনা বাড়ে আবার প্রশমিতও হয়। গান্ধী যদি নোয়াখালি, বিহার, কলকাতায় (বিশেষত ১৪/১৫ আগস্ট ও ১-৪ সেপ্টেম্বর) তাঁর 'মিরাক্যল' দেখাতে পারেন, তবে সময় পেলে, তিনি কেন তা পারতেন না পঞ্জাবে ? তিনি ব্যস্ত ছিলেন পূর্ব সীমান্তে, কিন্তু নেহরু কেন যাননি পঞ্জাবে ? নেহরু না হয় ব্যস্ত ছিলেন প্রশাসনে—কি করছিলেন কংগ্রেসের অন্য নেতারা ? গান্ধীর অন্যান্য শিষ্যেরা ? বড়লাট কি জিন্নাকে অনুরূপ ব্যবস্থা অবলম্বনে চাপ দিতে পারতেন না ? প্রয়োজনে তিনি কি ব্রিটিশ সৈন্য আমদানি করতে পারতেন না ? আরো উড়োজাহাজ ? 'তমস' যাঁরা পড়বেন, দেখবেন—একটি উড়োজাহাজ গ্রামের ওপর দিয়ে উড়ে গেলে মানুষের মনে কি সাহস ফিরে আসে। ব্রিগেডিয়ার ব্রিসটো বলছেন, দেশভাগ একবছর পেছোলে পঞ্জাবে এ ঘটনা ঘটত না। ভারতীয় সেনাবাহিনীর অধ্যক্ষ লকহার্টের মন্তব্য—স্বাধীনতা দিবসের আগে সৈন্যদের স্ব-স্ব দেশে ঠিকমত স্থাপিত করলে এমন ব্যাপক ট্রাজেডি ঘটত না। আমি কিছুতেই মাউন্টব্যাটেনকে দায়মুক্ত করতে পারছি না। আর জনহস্তান্তর অনেক বেশি শৃঙ্খলার সঙ্গে করা যেত না—মানতে রাজি নই। অবশ্য যদি তার জন্য বড়লাট, কংগ্রেস ও লীগের মানসিক প্রস্তুতি থাকত।

সেই মানসিক প্রস্তুতি ছিল না। কংগ্রেস ক্ষমতা পাবার আগ্রহে ও 'দ্বিজাতিতত্ত্বের ভিত্তিতে দেশভাগ হচ্ছে না'—এই আওয়াজের আড়ালে একটা ভযঙ্কব সম্ভাবনাকে জোর করে ভুলতে চাইছিল। ইতিহাস কোন আত্মপ্রতারণা প্রশ্রয দেয় না। সুধীন্দ্রনাথ দত্তের ভাষায়—"অন্ধ হলে কি প্রলয বন্ধ থাকে ?" কংগ্রেস/লীগ যে-মুহূর্তে দেশভাগের প্রস্তাব মেনে নিল এবং মোটামুটি একটা সীমা (notional line of division) ঠিক হল, সেই মুহূর্তে উভয সীমান্তপারের সংখ্যালঘুদেব বুঝিযে বলা উচিত ছিল—হয তাদেব প্রাণ ও সম্পত্তির জন্য রাষ্ট্রীয় গ্যাবাণ্টি আদায কবা হবে, না হয তাদের সুশৃঙ্খলভাবে ভারত বা পাকিস্তানে নিযে যাওযা হবে। ৪ জুনই বডলাট নেহরু ও জিন্নাব কাছ থেকে সে গ্যাবাণ্টি দাবি করতে পাবতেন। তাবপবই, সে গ্যাবাণ্টি অবহেলিত হলে, কি হবে সে বিষযে সিদ্ধান্ত নেওয়া উচিত ছিল—অর্থাৎ সংখ্যালঘুদেব যানবাহনের সুব্যবস্থা ও তাদেব সম্পত্তি বাবদ ক্ষতিপূরণেব দায় ভাগ। দুই ডোমিনিযানেব মধ্যে টেবিল, চেযাব, লাইব্রেবীব বই, টাইপবাইটার ভাগ হতে স্বচক্ষে দেখেছি। তা হল, আব এত গুরুত্বপূর্ণ ব্যাপারটা হল না ?

আব একটা সম্ভাবনা ছিল। বডলাটকে মহাত্মা বলতে পাবতেন—"দেশভাগ এডাতে আপনাকে আমি লীগেব হাতে সব ক্ষমতা দিযে আম্পাযাব হিসাবে থেকে যেতে অনুবোধ করেছিলাম। আপনি সে পথে গেলেন না। এখন আপনি যা তা করে দেশভাগ করে, সংখ্যালঘুব কোন ব্যবস্থা না কবে, এক বছব আগেই ক্ষমতা দিতে চাইছেন। তা আমি মানব না। আমি আমৃত্যু অনশন শুরু করলাম। হয আপনি ১৯৪৮-এব জুন পর্যন্ত থেকে সব কিছু শৃঙ্খলাব সঙ্গে সম্পন্ন করবেন, না হয আমাব মৃত্যু হবে।" গান্ধী তাও কবলেন না। জনহস্তান্তরেব কথা তিনি ভাবছিলেন তাব প্রমাণ পাওযা যায় কিন্তু তাঁর সমাধান ছিল—ব্রিটিশদের অবিলম্বে দেশত্যাগ ও হিন্দু-মুসলিম, যে যেখানে আছে, সেখানে, অহিংস পথ অবলম্বন কবে বীবের মত থাকা। ব্রিটেনেব দেশত্যাগের সঙ্গে সঙ্গেই যেন মন্ত্রবলে হিন্দু-মুসলিম-শিখ মিলন সম্পন্ন হত। যেন জিন্নাব প্রতিশ্রুতি বিশ্বাসযোগ্য! আব 'বীরের মত থাক, তোমবা অহিংস থাকলে বিপক্ষ হিংসাব আশ্রয নেবে না', বললেই যেন তা সত্য হয়। অতিরিক্ত আদর্শবাদীদেব এ ধরনেব 'অবসেসন' থাকে। এও তাই। স্বাধীনতার প্রাক্কালে বহু প্রার্থনান্তিক ভাষণে গান্ধী বলছিলেন, কংগ্রেস এতদিন অহিংস সংগ্রাম করেনি, নিষ্ক্রিয় প্রতিবোধ কবেছে। সে শিক্ষা কি তাঁব এত দিনে হল ? ১৯৪২-এব আন্দোলন তো মাত্র পাঁচ বছব আগেকাব ব্যাপাব। তাঁর হিংসা (যতই সবকাবেব 'সিংহসুলভ হিংসার' প্রতিক্রিয়া হোক)-ব স্মৃতি মুছে গেল ? আব যেখানে বাতাবরণ হিংসায় সম্পূর্ণ কলুষিত, সেখানে একপক্ষেব অহিংসা তো নিশ্চেষ্ট মৃত্যুবরণ। নিজেই তিনি কাপুরুষতাব চেয়ে হিংসাশ্রযী প্রতিরোধকে মহত্তব বলেছেন। কে বলে দেবে কখন কোনটা ঠিক? গান্ধীর কাছে শান্তি ও অহিংসা সবচেযে বড় মূল্য (value)। মানুষের প্রাণ তাব কাছে তুচ্ছ। তিনি নিজে তা বিসর্জন দিতে প্রস্তুত বার বার দেখিয়েওছেন। কিন্তু মনুষ্যত্বের কতখানি উত্তরণ ঘটলে তা সম্ভব হয় ? প্রাণ ভয়ে ভীত, স্ত্রীকন্যার ইজ্জতের জন্য ভীত, সম্পত্তিব জন্য উদ্বিগ্ন, বহু পুরুষেব বাস্তু ভিটার জন্য ব্যাকুল মানুষের কাছে তিনি এত বড আশা কবেন কি করে ? সে শিক্ষা এতদিন ধরে তিনি বা তাঁর মন্ত্রশিষ্যরা তাদের দিতে পাবেননি, সে কি তাদের দোষ ? গীতায় তাঁর মত দখল আমাব নেই, তবু সেখানেও দেখি এই উচ্চস্তর "অনেক জন্ম সংসিদ্ধ"—বহু জন্মের বহু সাধনার ফল। তিনি ১৯২০ থেকে ১৯৪৭—এই ২৮ বছরে—এত কোটি লোককে এত বড়ো শিক্ষা দিতে পারেন ? আর তাঁব সাক্ষাৎ শিষ্যরা—প্রফুল্ল ঘোষ, সুরেশ ব্যানার্জীরা যাঁদের অন্যতম—কেন তাঁরা পূর্ববঙ্গ ত্যাগ

করলেন ? সাধুবাদ দিতে হবে সতীন সেনের মত কিছু পুরোন বিপ্লবীকে, যাঁরা ভীত মানুষকে অভয় দেবার জন্য থেকে গেলেন। গান্ধীর বলা উচিত ছিল হয় সুশৃঙ্খল দেশভাগ—না হয় আমৃত্যু অনশন।ব্রিটিশ কর্মচারী ও সৈনিকদের,ধনিক ও বণিকদের স্বার্থরক্ষার যদি সুব্যবস্থা হয়, তবে হিন্দু, মুসলিম, শিখদের জন্যও ব্যবস্থা করে যেতে হবে। স্বাধীনতা পেছোয় তো পেছোক। ১৯২৯-এ পূর্ণ স্বরাজের শপথ নিয়ে ১৯৪৭-এ যদি ডোমিনিয়ান স্ট্যাটাস পেতে হয়, তবে সত্যিকারের স্বাধীনতা জন্য না হয় আর কিছু দেরি হল। আর অনশনে যদি তিনি মৃত্যুবরণ করতেন তা কি কয়েক মাস পরে নাথুরাম গড্‌সের গুলিতে মৃত্যুর চেয়ে মহত্তর অর্থবহ হত না ? আমার ধারণা—তিনি বেঁকে দাঁড়ালে অ্যাটলি সরকারের টনক নড়ত, মাউন্টব্যাটেন কর্মসূচি বদলাতে বাধ্য হতেন।

সাধারণ রাজনৈতিক বিচারে নেহরু ও প্যাটেল ভেবেছিলেন, এত বৃহৎ সংখ্যক মুসলিম ভারতে রয়ে যাবে যে তাদের নিরাপত্তার স্বার্থে পাকিস্তান সংখ্যালঘুদের গায়ে হাত দেবে না। তাঁদের বোঝা উচিত ছিল স্বজাতীয় সংখ্যালঘুদের জন্য জিন্নার বিন্দুমাত্র মাথাব্যথা ছিল না। তাঁদের তিনি লেভারের মত ব্যবহার করতে চেয়েছিলেন। তাদের প্রতি সামান্য অত্যাচার হলেই তিনি ভারতবিরোধী প্রচারে নামবার সুবর্ণসুযোগ পাবেন। আর পাকিস্তানের হিন্দু-শিখ তো 'হস্টেজ'। মাঝে মাঝে তাদের ভয় দেখিয়ে বিতাড়ন করা ও তাদের সম্পত্তি স্বল্প বা বিনামূল্যে অধিগ্রহণ করার কৌশল নেয় লীগ নেতৃবৃন্দ। তারা জানত গান্ধী ও নেহরু এ কৌশল কোনও দিন নেবেন না।

কংগ্রেসের কি কোন পালটা কৌশল ছিল ? মুসলিমদের অভেদ্যবর্ম ছিলেন স্বয়ং গান্ধী। ১-৪ সেপ্টেম্বর কলকাতায় কি ঘটেছিল বলেছি। দিল্লীতে গান্ধীর অনশন (১২ জানুয়ারি ১৯৪৮) এর কথাও সুবিদিত। সেই অনশন ভঙ্গের শর্ত ছিল— যে সব মুসলমান দিল্লী ছেড়ে গেছে তাদের ফিরিয়ে এনে তাদেরই পরিত্যক্ত ঘরবাড়িতে পুনর্বাসন করাতে হবে। আজাদের মত সহানুভূতিশীল ব্যক্তিও বলছেন, এ দাবি অপূরণীয় ও অবাস্তব। তা হলে ওই সব স্থানে আশ্রয়প্রাপ্ত হিন্দু ও শিখ উদ্বাস্তুদের তাড়াতে হয়। বহু সাধ্যসাধনার পর আজাদের চেষ্টায় এবং ছটি শর্তে তিনি অনশন ভঙ্গ করেছিলেন—যার অন্যতম ছিল ভাঙা দরগা সারিয়ে দিতে হবে এবং তার কাছাকাছি যে সব মুসলিম বসবাস করত তাদের সেখানেই পুনর্বাসন দিতে হবে, মুসলিম উদ্বাস্তুবাহী ট্রেনের ওপর আক্রমণ করা চলবে না, এমন হৃদয়ের পরিবর্তন চাই যাতে একজন মুসলমানও ভারত ত্যাগ না করে।[৫১২]

এই প্রসঙ্গে গান্ধী ও প্যাটেলের মতপার্থক্য, যা প্রায় মনোমালিন্যে পরিণত হতে বসেছিল, তার বিশদ বিবরণ দিয়েছেন মৌলানা। দিল্লীর ডেপুটি পুলিশ কমিশনার রণধাওয়া ছিলেন মুসলিমদের বিশ্বাসভাজন। কিন্তু পঞ্জাবে শিখদের প্রতি অত্যাচার তাঁকেও সাম্প্রদায়িক করে তোলে। রণধাওয়ার বিরুদ্ধে মুসলিমদের অভিযোগ প্যাটেল শোনেননি। নেহরু চেয়েছিলেন দিল্লীতে কিছু অঞ্চল মুসলিমদের জন্য সংরক্ষিত হোক, আর মুসলিম শরণার্থীর ভার নিক মুসলিমরা। প্যাটেল তাতে আপত্তি জানান। গান্ধী অবস্থার অবনতি দেখে প্যাটেলকে ডেকে পাঠান। কিন্তু প্যাটেল বলেন—সব ঘটনা বাড়িয়ে বলা হচ্ছে, মুসলিমদের ভয়ের কারণ নেই। গান্ধী বলেন—এদের রক্ষা করতে পারছেন না বলে তিনি অপমানিত এবং অসহায় বোধ করছেন। নেহরু বলেন—পরিস্থিতি অসহনীয় এবং তাঁর বিবেক তাঁকে পীড়িত করছে। প্যাটেল নাকি উত্তর দেন—নেহরুর অভিযোগ সম্পূর্ণ ভিত্তিহীন।হয়তো কিছু বিক্ষিপ্ত ঘটনা ঘটছে কিন্তু সরকার মুসলিম-প্রাণ ও সম্পত্তিরক্ষা করতে সদা তৎপর। প্যাটেল পক্ষপাতিত্ব ঢাকতে প্রমাণ করার চেষ্টা করেন যে মুসলিমরা

প্রচুর অস্ত্রশস্ত্র সংগ্রহ করেছিল এবং হিন্দু ও শিখরা প্রথমে আক্রমণ না করলে তারাই নিশ্চিহ্ন হয়ে যেত। কাবোলবাগ ও সবজিমণ্ডী থেকে সংগৃহীত অস্ত্র দেখে আজাদরা অবাক—তাতে ছিল কয়েক ডজন মর্চেপড়া রান্নার ছুরি, কিছু লোহার রেলিং ও জলের পাইপ !! মাউন্টব্যাটেন নাকি হেসেই ফেলেছিলেন। ইতিমধ্যে পুরানা কিল্লার মুসলিম আশ্রয়প্রার্থীদের অবস্থা আরও খারাপ হয়েছে। সহ্য করতে না পেরে গান্ধী অনশনের সংকল্প নিলেন। "It hurt Gandhiji deeply that Patel should now be following a policy which was quite contrary to everything for which Gandhiji stood." অনশনের প্রথম দিন সন্ধ্যায় প্যাটেল অনশনের প্রতিবাদ করে বললেন, "এতো আমারই বিরুদ্ধে যাবে, যেন আমিই মুসলিমদের হত্যার জন্য দায়ী।" গান্ধী শান্তকণ্ঠে বললেন, "আমি চীনে নেই, এখন দিল্লীতে আছি। আমি চোখ কানও হারাইনি। তুমি যদি বল মুসলিমদের অভিযোগের কারণ নেই, তাহলে তুমি আমাকে বিশ্বাস করাতে পারবে না।····আমার আশা অনশন দ্বারা হিন্দু-শিখ ভাইদের চোখ খোলাবো।" সর্দার নাকি খুব বিরক্ত হলেন এবং গান্ধীর সঙ্গে কর্কশভাবে কথা বলতে লাগলেন। জওহরলাল ও আজাদ তাঁর আচরণে মর্মাহত হলেন এবং নীরব থাকতে পারলেন না। আজাদ বললেন, "বল্লভভাই, আপনি হয়তো বুঝতে পারছেন না, কিন্তু আমরা অনুভব করছি, গান্ধীজির প্রতি আপনার ব্যবহার কতটা অপমানজনক এবং আপনি তাঁকে কতটা আঘাত দিচ্ছেন।" সর্দার চলে যাবার জন্য উঠে দাঁড়ালেন। আজাদ অনুরোধ করলেন, "এখন দিল্লীর বাইরে যাবেন না।" প্যাটেল নাকি উচ্চৈঃস্বরে বললেন, "আমার থেকে কি লাভ ? গান্ধীজি তো আমার কথা শুনবেন না। তিনি সারা বিশ্বের সামনে হিন্দুদের নামে কালিমা লেপন করতে চান। এই যদি তাঁর মনের ভাব হয়, তাঁকে আমার দরকার নেই। আমি বোম্বাই যাবই।" আজাদ অবাক হয়ে ভাবলেন, যে প্যাটেল গান্ধীর হাতে তৈরি তিনি কিভাবে এ সুরে কথা বললেন ?[৫১৩]

আজাদ এর অনেকখানি অংশ প্রথম সংস্করণে প্রকাশ করেননি। যদি সত্যও হয়, তবে এটাকে অত্যন্ত গুরুত্ব না দিয়ে প্যাটেলের উত্তেজনার প্রমাণ হিসেবে নিলে ক্ষতি কি ? মনে রাখতে হবে স্বরাষ্ট্রমন্ত্রীরূপে তাঁর কাছে পঞ্জাবী মুসলিমদের অত্যাচারের যে খবর আসছিল তা আজাদের জানার কথা নয়। শান্তিরক্ষার দায়িত্বের ওপর গান্ধীজির প্রাণের দায়িত্ব চাপলে প্যাটেলের উত্তেজনা বেড়ে যাওয়া আশ্চর্য নয়। ক্যাম্বেল জনসনের ডায়েরিতে শিখদের কৃপাণ নিয়ে ঘোরবার অধিকার নিয়ে নেহরু ও প্যাটেলের বিরোধের উল্লেখ পাচ্ছি। প্রথমে প্যাটেল তা নিষিদ্ধ করেন কিন্তু শান্তি ফিরে এলে, আবার তা ফিরিয়ে দেওয়ার জন্য রাজি হন। রাজেন্দ্র প্রসাদের সঙ্গেও নেহরুর মতান্তর হয়। ভারতীয়দের সভ্য মানুষের মত আচরণ করতে বিভিন্ন বক্তৃতায় উদ্বুদ্ধ করছিলেন নেহরু। রাজেন্দ্র প্রসাদ তাতে আপত্তি জানিয়ে বলেন—বিশ্বজনমত এতে ভারতের বিরুদ্ধে যাবে।[৫-২ক]

যাই হোক, হতে পারে বাস্তববাদী প্যাটেল দিল্লীর মুসলিম 'ঝি'দের মেরে পঞ্জাবের মুসলিম 'বৌ'দের শিক্ষা দিতে চেয়েছিলেন। তিনি ইহুদীদের মত 'চোখের বদলে চোখ, দাঁতের বদলে দাঁত'-এর নীতি কোনও দিন নেননি। কিন্তু এটাও তো কোন দীর্ঘস্থায়ী কৌশল হতে পারে না। বড়লাটের কাছে জনহস্তান্তরের কথা তিনি তুলেছিলেন ১৩ জানুয়ারি। কিন্তু কেন এগোননি বুঝতে পারি না। তিনি কি ভেবেছিলেন দেশভাগ সাময়িক ? ব্রিটিশ সৈন্য চলে গেলে লড়াই করে ঢাকা ও করাচী নিয়ে নেবেন—যেমন নিলেন জুনাগড় ও হায়দ্রাবাদ ? যদি তা ভেবে থাকেন, মহা ভুল তিনি করেছিলেন। মধ্যপ্রাচ্য থেকে মালয়

পর্যন্ত বিস্তৃত মুসলিম সম্প্রদায় ছিল ঠাণ্ডা লড়াই-এর অন্যতম হাতিয়ার। কেন্দ্র ছিল পাকিস্তান। তাকে সাহায্য করতে ব্রিটিশতো বটেই, আমেরিকাও এগিয়ে আসবে—এটা তাঁর বোঝা উচিত ছিল। কাশ্মীরে ঠেকে শেখার আগেই। নেহরুরও কোন কৌশল ছিল না। তাঁর মত ধর্মনিরপেক্ষ ব্যক্তির কাছে এমন হানাহানি মধ্যযুগীয় বর্ববতাব সমতুল্য, অতএব সর্বশক্তি প্রয়োগে বিনাশযোগ্য, মনে হযেছিল। দিল্লীর দাঙ্গা (তার আগে বিহাবে) থামাতে কযেকবার প্রাণ সংশয় করেছিলেন তিনি। কিন্তু তিনিও ভেবেছিলেন পাকিস্তানেব অর্থনীতি এত দুর্বল যে শীঘ্রই তা ভেঙে পড়বে এবং সে ভারতেব সঙ্গে যোগ দেবে। কারিয়াপ্পাকে তিনি লিখেছিলেন, **"Ultimately there will be a united and strong India. We have often to go through the valley of the shadow before we reach the sun-lit mountain tops."** যদি পাকিস্তানেব অর্থনৈতিক দৌর্বল্যেব ওপব তিনি নির্ভব কবে থাকেন, তবে ভুল করেছিলেন। পাকিস্তানেব ভৌগোলিক ও সামরিক গুরুত্বের জন্য কোটি কোটি ডলার ও পাউণ্ড ঋণরূপে বা দানরূপে বর্ষিত হবে—এটা তাঁব বোঝা উচিত ছিল। কাশ্মীব প্রসঙ্গ রাষ্ট্রপুঞ্জে ওঠাব পর এ-বিষযে কোন সন্দেহেব অবকাশ ছিল না। গান্ধীব কথা আগেই বলেছি। জনহস্তান্তব কবাব অর্থ দ্বিজাতিতত্ত্বেব ভিত্তিতে দেশভাগ হচ্ছে স্বীকাব কবে নেওযা। তা তিনি করতে পাবেন না। তাঁব বিশ্বাস ছিল—মনুষ্যত্বের জয় হবেই। মনের মধ্যে ভাগ না হলে ম্যাপে ভাগ হলেই বা কি? আব বাকি জীবনটা শান্তিব দূত হয়ে তিনি পাকিস্তানে কাটাবেন স্থিব করেছিলেন। তিনি পাকিস্তানে থাকলে সেখানকার সংখ্যালঘুবা নিশ্চিন্ত হবে। ভাবত থেকে নেহরু সংখ্যালঘুদেব স্বার্থবক্ষা করবেন। তবে আর জনহস্তান্তবেব মত জটিল ব্যাপারে জড়িযে পড়া কেন? ইংবেজবা দেশত্যাগ করলে এ সব সমস্যাব গুরুত্ব থাকবে না, এই ছিল তাঁব দৃঢ় ধাবণা।

যাই হোক, জনহস্তান্তবেব কথা নিযে কেউই বেশি এগোননি। এর বিষময ফল ফলেছে প্রথমে পশ্চিমে, পবে পূর্বে। প্রাদেশিক মুখ্যমন্ত্রীদেব কাছে লেখা নেহরুব চিঠিপত্রেব প্রথম দুই খণ্ডে তার বহুল প্রমাণ মিলবে।

এবার আসছি প্রথম প্রশ্নে—দেশভাগ কি অনিবার্য ছিল? কোনও বকমে তা প্রতিহত কবা যেত না? শুধু বামপন্থীদেব নয অনেকেবই ধাবণা—কবা যেত। যদি সমস্ত সাম্রাজ্যবাদবিবোধী শক্তি সংহত কবে কংগ্রেস (অর্থাৎ গান্ধী) এক ব্যাপক গণ-আন্দোলন শুরু কবতেন ১৯৪৬ সালে। ১৯২২-এব বাবদোলি প্রস্তাবের পর রজনী পাম দত্ত কংগ্রেসকে 'বিশ্বাসঘাতক' আখ্যা দিযেছিলেন। আজ দেশভাগের চল্লিশ বছব পর অধ্যাপক হীবেন মুখার্জী (এবং আবো অনেকে) ১৯৪৬ সালে কংগ্রেসের নিষ্ক্রিযতাকে প্রায সেই আখ্যাই দিচ্ছেন।[৫১৪] তাঁদের মতে, ১৯৪৫-৪৬ সালে দেশেব পরিস্থিতি এ ধবনেব বৈপ্লবিক সংগ্রামেব অনুকূল ছিল। কিন্তু কৃষক-মজুব শ্রেণীর নানা ন্যায্য দাবি মেটাতে অসম্মত বুর্জোযা জাতীযতাবাদী কংগ্রেস সাম্রাজ্যবাদের সঙ্গে দীর্ঘ আলোচনায় জড়িয়ে পড়ে অযথা কালক্ষেপ করে ও শেষে তাব চক্রান্তেব শিকাব হয়, দেশভাগেব বিনিময়ে রাষ্ট্রীয় ক্ষমতা লাভ কবে। স্বাধীনতাব পরেও বহু বৎসর বামপন্থীদেব আওয়াজ শোনা যেত—"এ আজাদী ঝুটা হ্যায।"

এসব অভিযোগ কি সত্য ? সত্য হলেও কতটা সত্য ? তার পূর্বে কয়েকটা কথা মনে রাখতে হবে। (১) ১৯৪২-এব ভারতব্যাপী কুইট-ইন্ডিয়া আন্দোলন বামপন্থীবা পরিহার করেছিল তাত্ত্বিক কারণে। ব্রিটেন কি সাম্রাজ্যবাদী ছিল না ? সংগ্রামেব অনুকূল পবিস্থিতি কি ছিল না ? ছিল, কিন্তু সাম্যবাদী বিপ্লবেব পিতৃভূমি বাশিযাব ওপর ফাসিস্ত বাহিনীর আক্রমণেব ও বাশিয়া-ব্রিটেনের মৈত্রীব পবিপ্রেক্ষিতে সংগ্রামটা বৈপ্লবিক হত না। বরং প্রতি-বৈপ্লবিক হত। বলা বাহুল্য, কংগ্রেস ভিন্নমত পোষণ করত এবং তারপব থেকে কংগ্রেস , বিশেষত কংগ্রেস সোশালিস্ট পার্টি ও কম্যুনিস্ট পার্টির মধ্যে কোন মনের বা মতেব মিল দেখা দেযনি। সেই মরণপণ সংগ্রামে যে কম্যুনিস্ট পার্টি কংগ্রসেব পাশে না দাঁড়িয়ে ব্রিটেনের সমরাযোজনে সাহায্য করাব ডাক দিযেছিল, তার কি নৈতিক অধিকাব বয়েছে ১৯৪৫-৪৬ সালে কংগ্রেসকে সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনে নেতৃত্ব দিতে ডাক দেবার ? যদি চৌবিচৌরাব পব রজনী পাম দত্ত কংগ্রেসকে বিশ্বাসঘাতক মনে কবতে পারেন, তবে ১৯৪২-এব পর কংগ্রেসী নেতাবাও কম্যুনিস্টদেব বিশ্বাসঘাতক মনে কবতে পাবেন। ১৯৪২-এর আন্দোলনেব কঠোর সমালোচক হলেও আমি এ মনস্তত্ত্ব অস্বীকাব কবতে পাবি না। আসলে ঠাণ্ডা লড়াইযেব পবিস্থিতিতে স্তালিন পুনবায সাম্রাজ্যবাদ-বিবোধী লাইন নিযেছিলেন এবং ভারতীয কম্যুনিস্ট পার্টি তা অনুসরণ করছিল। 'Zhdanov line'-এর নানা তাত্ত্বিক সমর্থন আমবা শুনেছি কিন্তু দেশবাসীব অধিকাংশ তাতে অভিভূত হত না। তাকে এক কৌশল (এবং সুবিধাবাদী কৌশল) বলে ধবে নিত।

(২) যখন কংগ্রেস প্রচণ্ডভাবে 'পাকিস্তান' নীতিব বিরোধিতা কবছিল, গান্ধী ক্রিপস্-প্রস্তাবে উল্লিখিত 'provincial option'-এব মধ্যে পাকিস্তানের গন্ধ পেয়ে তা প্রত্যাখ্যান কবার সংকল্প নিযেছিলেন, ঠিক সেই সময অধিকারী-থিসিসে 'পাকিস্তান'কে সমর্থন জানান হয়েছিল। ১৯৪৬ পর্যন্ত জাতীযতা প্রশ্নের স্তালিনীয সমাধান আঁকড়ে ধবে থেকে, সহসা তাবই অনিবার্য পবিণাম—দেশভাগ—অস্বীকাব কবলে চলবে কেন ? অধিকাবী-থিসিস কংগ্রেস ও কম্যুনিস্ট পার্টিব মধ্যে ব্যবধান বাড়িযে দিয়েছিল, এ বিষযে কোন সন্দেহ নেই।

(৩) ১৯৪৫-৪৬ সালে দেশেব পবিস্থিতি কতটা বিপ্লবেব অনুকূল ছিল ? সংঘটিত হলেও কি তা সফল হত ? অধ্যাপক হীবেন মুখার্জী লিখছেন, "From November 1945 to July 1946, especially, was a period of time when one could feel the truth of Karl Marx's observation;'sometimes twenty years are but as one day and then there come days that are the concentrated essence of twenty years.' This truth the Congress leaders chose to froget." গান্ধীব 'ideological fixation' তিনি ক্ষমা করতে পারেন কিন্তু আজাদ ও নেহরুকে কদাপি নয। সে সব দিনেব গৌববোজ্জ্বল সংগ্রামকে কংগ্রেস সভাপতি আজাদ 'incidents' বলে তুচ্ছ কবেছেন, তাব জন্য বিরাগ প্রকাশ কবেছেন, 'গুণ্ডা'দের বিরুদ্ধে শৃঙ্খলা রক্ষা কবতে কংগ্রেসীদেব আহ্বান জানিযেছেন,সমস্ত হরতাল, ধর্মঘটেব প্রতিবাদ করেছেন। এমন কথা বলতে শোনা গেছে যে "ইংবেজরা দেশ ছেড়ে চলে যাচ্ছে, আমাদেব কাজ তাদের তল্পিতল্পা গুছিয়ে দেওযা।" মুখার্জী একে

'tomfoolery' আখ্যা দিয়ে বলছেন—হিন্দু-মুসলমানকে ঐক্যবদ্ধ করার এমন সুযোগ আর দেখা দেয়নি। অহিংসা ও উপায় ও লক্ষ্যের পরস্পর-নির্ভরতা প্রভৃতি কিছু "পবিত্রতার ভাণ" বর্জন করলে **"there could then have taken place a luminous upsurge to cleanse our body politic of communal poison and foreign subjection"**। অরুণা আসফ আলির ভাষায় ব্যারিকেডেই সম্পন্ন হত হিন্দু-মুসলিমের চিরমিলন । উলটে ১৯৪৫-এব ডিসেম্বরে সব কম্যুনিস্টদের এ আই সি সি থেকে বহিষ্কৃত করা হয়েছিল। এমনকি বোম্বাই-এ অবস্থিত পার্টির প্রধান অফিসে ১৯৪৬-এব ২৩ জানুয়ারি হামলা চালনা হয়েছিল। প্রতিক্রিয়া আর কাকে বলে ?

সুমিত সবকারেব মতে দেশেব বিদ্রোহী মনোভাবের প্রথম বড়ো প্রমাণ—আই এন এ প্রশ্নে ২১-২৩ নভেম্বব (১৯৪৫)-এব গণবিস্ফোবণ। তারপর থেকে মাঝে মাঝে তা দেখা গেছে। তাব সঙ্গে নাকি ফবাসী বিপ্লবের 'journee'ব তুলনা করা চলে। প্যাটেল পুলিশের সঙ্গে এ ধবনেব মাবামারি পছন্দ কবেননি। ওয়ার্কিং কমিটি (৭-১১ ডিসেম্বর) অহিংসার পক্ষে মুখর হয়েছিল। ক্যাবিনেট সাব কমিটি এই অবস্থায় প্রথমে পার্লামেন্টারী ডেলিগেশন ও পরে ক্যাবিনেট মিশন পাঠানব সিদ্ধান্ত নেয়। ওয়াভেলেব 'ব্রেকডাউন প্ল্যান'ও সাক্ষ্য দেয যে তিনি গণআন্দোলনকে ভয পাচ্ছিলেন। দ্বিতীয সংকট দেখা দেয ফেব্রুয়ারি (১৯৪৬)-তে। প্রথম (নভেম্বব) সংকটেব মত দ্বিতীয় সংকটেও কম্যুনিস্ট ছাত্র সংগঠন বড়ো ভূমিকা নিযেছিল। আব ফেব্রুয়াবিতে (রসিদ আলিব ৭ বছব জেলেব প্রতিবাদে) তো লীগ ছাত্র সংস্থাই ধর্মঘটেব ডাক দিয়েছিল। এব ফলে ছাত্র ও শ্রমিক, হিন্দু ও মুসলিম, কংগ্রেস, লীগ ও কম্যুনিস্ট এমন এক সম্প্রীতি ও সহযোগিতা দেখিয়েছিল যাকে, ঠিকমত নেতৃত্ব দিলে, সুদূব প্রসাবী সম্ভাবনা দেখা দিত। ইতিমধ্যে দেশব্যাপী বেল ও ডাক-তাব কর্মী, পবে সবকারী কর্মী, ধর্মঘটেব হুমকি দিচ্ছিল। গৌতম চট্টোপাধ্যায একে **'The Almost Revolution'** আখ্যা দিয়েছেন। আজাদ অথচ এ সব ধর্মঘটকে 'বর্তমান যুগে অচল' বললেন—কারণ ইংবেজবা তো 'কেয়ারটেকাব' মাত্র। তৃতীয় এবং সবচেয়ে বড়ো সংকট হল বাজকীয নৌবহরে বিদ্রোহ (১২-২৩ ফেব্রুয়াবি ১৯৪৬)। আবেগেব বশে ডঃ সবকার একে ১৯০৫-এব কৃষ্ণসাগব নৌবাহিনীব বিদ্রোহেব সঙ্গে তুলনা কবেছেন, এমনকি আইজেনস্টাইনেব বিখ্যাত ছবি—'ব্যাটলশিপ পোটেমকিন'-এব উল্লেখও করেছেন। ধর্মঘট যুদ্ধে পরিণত হল। আবার দেখা গেল হিন্দু ও মুসলিম, ছাত্র-শ্রমিকের সহযোগিতা। সি পি আই-এর সাধারণ ধর্মঘটকে সমর্থন জানালেন অরুণা আসফ আলি। কিন্তু আবাব দেখা দিল প্রতিক্রিয়া কংগ্রেস শিবিবে, প্যাটেলেব ও লীগ শিবিবে, চুন্দ্রিগড়েব মূর্তিতে। বোম্বাই-এব (২২ ফেব্রুয়াবি) শ্রমিক ছাত্র মোর্চা হটাতে দুই ব্যাটেলিযান সৈন্য লেগেছিল। সবকাবী হিসাব মত ২২৮ জনের মৃত্যু ও ১০৪৬ জন আহত হয়েছিল। প্যাটেল ও জিন্না একযোগে বিদ্রোহীদেব আত্মসমর্পণ করতে বলেন ও বৈপ্লবিক সম্ভাবনা অঙ্কুবে বিনষ্ট হয়। ডঃ সবকাবেব মতে রয়্যাল ইন্ডিয়ান নেভির বিদ্রোহীদের ঐতিহাসিক ভূমিকা আই এন এ বন্দীদের ভূমিকাব চেয়েও বড়ো।[৫১৬] আব হীবেন মুখার্জীব মতে—**"it was this that forced from the British Government steps intended to modify and then overcome it."** এর অব্যবহিত ফল—ক্যাবিনেট মিশন।

অনেকটা একই ধবনেব বিশ্লেষণ কবেছেন সবোজ মুখোপাধ্যায়। তিনি শুধু যোগ কবেছেন ১৯৪৬ সালেব প্রথমে নির্বাচন উপলক্ষে বিভিন্ন কম্যুনিস্ট অফিস ও কর্মীদের ওপর কংগ্রেসী হামলাব কথা।[৫১৭] কম্যুনিস্ট নির্বাচনী ইস্তাহারে ছিল অখণ্ড বাংলার দাবি,

ছিল ব্যাপকতর ভিত্তিতে গণপরিষদ গঠনের আহ্বান। এ আই সি সি-তে কে এম আশ্রাফের এই মর্মের সংশোধনী প্রস্তাব বাতিল হলে কম্যুনিস্টরা কংগ্রেস ত্যাগ করে। সরোজবাবুও নভেম্বর (১৯৪৫) ও ফেব্রুয়ারি (১৯৪৬)-এর গৌরবময় দিনগুলির কথা স্মরণ করেছেন।[৫১৮]

এই প্রসঙ্গে বেশি কিছু না বলে সদ্যপ্রকাশিত বিপান চন্দ্র ও অন্যান্য রচিত India's Struggle for Independence 1857-1947 (Viking, 1988) থেকে উদ্ধার করছি কিছু মন্তব্য। তার আগেই বলা ভাল বিপান চন্দ্রও একজন বামপন্থী ঐতিহাসিক। উক্ত ঘটনাবলী বর্ণনা করে তিনি (বা তাঁরা) লিখছেন—"The Congress lauded the spirit of the people and condemned the repression by the Government. It did not officially support these struggles as it felt their tactics and timing were wrong" তিনি (বা তাঁরা) আরও লিখছেন—"Communists joined hands with Congressmen in advising the people of Calcutta in November 1945 and February 1946 to return to their homes. Communist and Congress peace vans did the rounds of Karachi during the RIN revolt." জনগণের উত্থানের ভয় পেয়ে কংগ্রেস আলোচনার পথ নেয়নি। ২২ সেপ্টেম্বর এ আই সি সি যে নীতি নেয় তাতে প্রথমে আলোচনার পথে যত দূর অগ্রসর হওয়া যায় ততদূর যাবার প্রস্তাব গৃহীত হয়েছিল—তা চিরাচরিত কংগ্রেসী সংগ্রামের কৌশল বলে। "...the card of negotiation was to be played first, that of mass movement was to be held in reserve."[৫১৮ক] এই প্রসঙ্গে হরিজন (৩ মার্চ ১৯৪৬)-এ প্রকাশিত গান্ধীজির মন্তব্য আমি আগেই উদ্ধৃত করেছি। অরুণার উদ্দেশে তিনি বলেছিলেন, "Fighters do not always live at the barricade..what would be lost by waiting? Let the official delegation prove for the last time that British declarations are unreliable. But the nation too has to play the game. If it does, the barricade must be left aside, atleast for the time being." গণআন্দোলন চিরতরে পরিহার করেননি তিনি, শুধু অবস্থা বুঝে আলোচনার পথ পরখ করতে চাইছিলেন, এই কথা মনে রেখে বিষয়টা বিচার করতে হবে। তাছাড়া বিপ্লবের জন্য বাস্তব অবস্থা অনুকূল ছিল কিনা তা সরকার, মুখার্জী, চ্যাটার্জীদের বিশ্লেষণ কশ বিশ্ববীক্ষার আলোকে নির্ধারিত হয়েছে। ১৯৪২-এ মনে হয়েছে তা অনুকূল নয়, ১৯৪৬-এ মনে হয়েছে অনুকূল। এই বাস্তব অবস্থা বিশ্লেষণ কোন সময়ই 'অবজেকটিভ' ছিল না, তার মধ্যে 'সাবজেকটিভ' বা মন্ময়ত্বের ছাপ পরিষ্কার।

বস্তুত একথা নাম্বুদ্রিপাদও স্বীকার করেছেন; তিনি বলছেন—কম্যুনিস্ট নীতির ভিত্তি ছিল বিশ্ব রাজনীতিতে বিভিন্ন শক্তির বিন্যাস বিষয়ে প্রলেতারীয় আন্তর্জাতিক বিচার। ভারতের মুক্তি সংগ্রাম আলাদা নয়, তা ফাসিজিমের বিরুদ্ধে বিশ্বব্যাপী সংগ্রামের অঙ্গ। অন্যদিকে কংগ্রেস তাকে দেখেছিল একপক্ষে ব্রিটেন অন্যপক্ষে লীগের সঙ্গে আলোচনাপ্রসূত সমঝোতার দৃষ্টিতে। বিরোধটা বেধেছিল দৃষ্টিভঙ্গির মৌল পার্থক্যের জন্য এবং কম্যুনিস্টদের দৃষ্টিভঙ্গি ভ্রান্ত ছিল।

"Apart from the general question of people's war and the attitude to the Quit India struggle, our isolation from the

anti-imperialist masses was stengthened by our stand on the Muslim League's demand for the formation of a separate Muslim majority state (Pakistan)."[৫১৯]

আবার, "In trying to chart a course of action independent of and opposed to the courageous politics of bargaining for a peaceful transfer of power from the British rulers of the national leaders, we tended to equate the bourgeois nationalist Congress with the separatist communal Muslim League." বুর্জোয়া জাতীযতাবাদী কংগ্রেস ও বিভেদকামী মুসলিম লীগকে সমীকরণ কবা কম্যুনিস্টদের গর্হিত ভুল হয়েছিল।[৫২০] অধিকাবী থিসিসের পেছনে যে বিচার কাজ করছিল তা হল দেশভাগের জন্য লীগের দাবি ও কংগ্রেসের বিরোধিতা একইরূপ ন্যায্য। সি. পি. আই ভুলে গিয়েছিল প্রথমাবধি সাম্রাজ্যবাদ লীগকে সমর্থন কবছে। ১৯২০-২২-এ খিলাফৎ আন্দোলন ও স্বরাজ আন্দোলনের সহযোগিতা রিডিং নষ্ট করেন লীগেব একদল নেতাকে হাত করে। ১৯২৮ সালে আরুইন একই খেলা খেলেন। তাতে পূর্ণাহুতি দেন লিনলিথগো ও ওয়াভেল। কংগ্রেস হযতো সাম্রাজ্যবাদের চালে হেবে গেছে কিন্তু শেষ পর্যন্ত দেশভাগের বিরোধিতা করে গেছে।

কম্যুনিস্টদের ভুলটা হল কেন? নাম্বুদ্রিপাদ বলছেন, "The essence of the mistake committed by the party was that, as opposed to the Marxist-Leninst stand that the question of nationalities should be dealt with not abstractly but as part of the class political question (Indian freedom struggle in this case), the C.P.I failed to take due account of the real class and national situation in the country. Equating the League demand for the division of India with the Congress opposition to it, meant putting on par an avowedly pro-imperialist section of the bourgeoisie with its oppositional, though compromising, rival in the same class—a stand which is clearly impermissible for Marxists-Leninists." ১৯৪৮-এ দ্বিতীয় পার্টি কংগ্রেসেএ নীতি সংশোধন কবতে হয়েছিল। তার আগেই কম্যুনিস্টরা লীগেব মধ্যে, এমনকি কেরলে, বিভিন্ন জাত ও সাম্প্রদায়িক দলের মধ্যে, প্রগতিশীলদেব খুঁজতে বেরিয়েছিল। ১৯৪৬ সালের নির্বাচনে তার ছাপ পড়েনি। কিছু শ্রমিক কেন্দ্রে জয়লাভ করলেও (যেমন জ্যোতি বসু) সাধারণ আসন তারা একটিও পায়নি। তার কারণ, নাম্বুদ্রিপাদের মতে, ধর্মনিরপেক্ষ, গণতান্ত্রিক আদর্শে দীক্ষিত, বুর্জোয়া জাতীয়তাবাদী কংগ্রেস ও ধর্মান্ধ লীগকে সমাসন দান। এতে জনসাধারণ খুশি হয়নি। পার্টির গণভিত্তি দৃঢ়তর হযেছিল তার সামাজিক-অর্থনৈতিক কর্মসূচিব জন্য। কংগ্রেস ও লীগ উভয়পক্ষই স্ব-স্ব এলাকায নির্বাচন জিতে সমঝোতার নীতি নেয়। উভযেই নৌ-বিদ্রোহেব বিবোধিতা করেছিল কারণ একদা তারাই হবে দেশের কর্তা; অথচ বিদ্রোহীদের (এবং আই. এন. এ. বন্দীদের) একেবারে ত্যাগও করতে পারছিল না। ব্রিটেন মালয় ও ব্রহ্মে পর্যুদস্ত হবার পর ভারতে আর একবাব হাব মানতে প্রস্তুত ছিল না। তাই সমঝোতা ছাড়া তাদেরও পথ ছিল না। কংগ্রেসের নীতিব একমাত্র সোচ্চার প্রতিবাদ এসেছিল গান্ধীর কাছ

থেকে।

মাউন্টব্যাটেন প্ল্যান নিয়ে সি. পি. আই-এর মধ্যে মতভেদ ভুললেও চলবে না। একদল নেতা বলেন, প্ল্যানকে মোটামুটি স্বাগত জানান উচিত এবং স্বাধীনতা খণ্ডিত হলেও তাকে জনগণেব অস্ত্ররূপে ব্যবহার কবা উচিত। আর একদল বলেন— "The plan was a cunning manoeuvre of the British to retain India as their colony in fact, while formally transferring power." ছ' মাস ধবে বিতর্ক চলাব পর, শেষ মতই জেতে এবং কলকাতায় দ্বিতীয় পার্টি কংগ্রেসে গৃহীত হয। ফলে জেনারেল সেক্রেটারী পি. সি. যোশী বিদায় নেন।[৫২১]

শেষে, পরিবেশ যদি এতই অনুকূল ছিল, সি. পি. আই নেতৃত্ব না নিযে কেন বাববার গান্ধীজিব কাছে নেতৃত্ব ভিক্ষা করছিল এবং না পেয়ে তাঁকে ও কংগ্রেসকে বিশ্বাসঘাতক বলে আত্মতুষ্টি লাভ করছিল ? সেই পুবাতন ফ্যালাসি। দেশ প্রস্তুত, জনগণ বিপ্লবের জন্য তৈরি, কিন্তু কংগ্রেসী নেতারা পিছুপা। কম্যুনিস্টবা কি কবতে পাবে ?

শ্রীপান্নালাল দাশগুপ্তও তাঁব গান্ধী-গবেষণা গ্রন্থে সি. পি. আই-সহ বামপন্থীদের এই অদ্ভুত আবদাবেব সুন্দর বিশ্লেষণ করেছেন। তিনি অবশ্য বিশ্বাস কবেন যে ১৯৪৫-৪৬-এ "একটা বিবাট বিদ্রোহ ও বিপ্লবেব পটভূমিকা তৈবি হযে উঠেছিল।" "কিন্তু যাঁরা গান্ধীবিরোধী বামপন্থী, তাঁবাও অর্থাৎ সোশ্যালিস্ট, কমিউনিস্ট, ফবোযার্ড ব্লক, আই. এন. এ থেকে অবসরপ্রাপ্ত জেনাবেল ও নেতাবা, চবমপন্থী অন্যান্য বামপন্থী দল—তাঁবাও কিছু কবেননি, সেই দুর্বাব স্রোতে সর্বস্ব পণ করে ঝাঁপিযে পড়েননি, কোন নেতৃত্ব দেননি, তাঁরাও গান্ধীজিব কাছেই নেতৃত্ব ভিক্ষা কবে ক্ষান্ত বয়েছেন। কাজেই তাঁদেব হাতে কোন বিকল্প ছিল না। তাঁবাও বিপ্লবেব ঝুঁকি নেযনি বা বিপ্লবেব ডাক দেযনি, এ কথা অস্বীকাব করাব কারো সাধ্য নেই : গান্ধীজিকে বিশ্বাসঘাতক বলা, অথবা গান্ধীজিব কর্তব্য বাৎলে দেওযা ছাড়া আর যেন তাঁদেব কোন দাযিত্ব ছিল না।"[৫২২] তিনি আবও বলেছেন, "নেতৃত্ব থাকবে অহিংস গান্ধীর হাতে, আর জনতা হবে সশস্ত্র বিপ্লবী, এমন চমৎকাব যোগাযোগেব স্বপ্ন যারা দেখেন, তাদেব কি বলা যায ?"

দেশ ও জনগণ প্রস্তুত—একথার সবল অর্থ, তাদেব বৈপ্লবিক চেতনা জাগ্রত হয়েছে, সংগঠন তৈরি, নিজস্ব নেতৃত্ব ছাড়াও সর্বোচ্চ স্তবে বযেছেন লেনিন বা মাও-এব মত তত্ত্ব ও প্রয়োগে সমান নিপুণ নেতা, সুশিক্ষিত সৈন্যবাহিনীব একটা বড দল, তাদেব সংগঠন/চালনা করার জন্য ট্রটস্কি বা চু তে-ব মত অধিনাযক। কাব দিকে তাকান হচ্ছে ? একজন সাতাত্তব বৎসবেব অসুস্থ বৃদ্ধ—যিনি গোলাবারুদে বিশ্বাস তো কবেনই না, সামান্য হিংসাব প্রকাশে যিনি বাবংবার আন্দোলন প্রত্যাহার কবেছেন।

কিন্তু আব একটা প্রশ্ন তুলেছেন শ্রীদাশগুপ্ত। "সেই গুমরে ওঠা বিদ্রোহী ভাবতেব পটভূমিকাকে কি এক সর্বব্যাপী শেষ অহিংস সংগ্রামেব ও গণসংগ্রামেব লডাইতে পবিণত কবা যেত না ?" একদিকে বিপ্লববাদীবা অহিংস বিপ্লবেব দাযিত্ব নেবেন না, অন্যদিকে গান্ধীও 'a non-violent substitute for a revolution' দেবেন না। ফলে সাম্প্রদাযিক শক্তি সুযোগ পেল। সাম্রাজ্যবাদীবা তা ব্যবহাব করল। ক্ষমতা হস্তান্তবেব সঙ্গে দেশভাগও হল।[৫২৩]

গান্ধী কেন বিকল্প বিপ্লব করেননি তার কিছু জবাব আছে। প্রথমত পান্নালাল দাশগুপ্ত (এবং অন্যান্যরা) ভেবে দেখেননি যে ১৯৪৫-৪৬ সালে অনুকূল পরিস্থিতি ছিল এটা তাঁদেব perception হতে পারে, কিন্তু গান্ধীব নাও হতে পাবে। ১৯৩৯-৪০-এ এই প্রশ্নে গান্ধীজি

ও সুভাষবাবুর মতবিরোধ হয় ।১৯৪৫-৪৬-এ সাম্প্রদায়িক পরিস্থিতি এমন ভয়াবহ হয়েছিল যে গান্ধীর পক্ষে কোন ঝুঁকি নেওয়া সম্ভব ছিল না । দ্বিতীযত ১৯৪২-৪৩-এ দীর্ঘ বিদ্রোহে শক্তি অপচয করে ১৯৪৫-৪৬-এ গণ আন্দোলন কবাব মত শক্তি ছিল না কংগ্রেসের । অনেকের বিশ্লেষণে 'কুইট ইন্ডিয়া' সঠিক পদক্ষেপ । আমাব মতে নয়, তা আগেই দেখিয়েছি । কিন্তু তা ব্যর্থ হযেছিল বলে এ মন্তব্য আমি করছি না । একে তো ব্যর্থতা বা সাফল্য কোন আন্দোলনের প্রাসঙ্গিকতাব মাপকাঠি নয় বরং ব্যর্থতাই বহুক্ষেত্রে সাফল্যের সোপান হযেছে । বাবংবাব ধাক্কা দিয়েই দবজা খুলতে হয । আর কর্তৃপক্ষেব ওপব তা কোন চাপ সৃষ্টি করতে পারেনি তাও নয় । আমার বক্তব্য—শক্তি সঞ্চয় ও সংগঠন মজবুত করতে সময় লাগে, বিশেষত সবকারী 'সিংহসুলভ হিংসা' যেখানে দ্বিতীয় ও তৃতীয় সারির নেতাদেব জেলে পুরে এবং স্থানীয় নেতাদের অনেককে হত্যা কবে আন্দোলনের মেরুদণ্ড ভেঙে দিয়েছিল । বাশিযায় ১৯০৫ সালেব বিপ্লব ব্যর্থ হবাব পব এক যুগ লেগেছিল আব একটা বিপ্লবের আযোজন কবতে । তাও প্রথম মহাযুদ্ধে জারতন্ত্রেব শোচনীয় অক্ষমতা, রুশবাহিনীব ক্রমিক পবাজয় এবং রুশ আর্থিক সংকট লেনিনকে অনেকখানি সাহায্য কবেছিল । বলশেভিক দলেব প্রস্তুতিব সঙ্গে প্রতিপক্ষের ক্লৈব্য ও অপদার্থতা মিলেছিল বলে ১৯১৭ সালের বিপ্লব সফল হয ।

এখানে কি তাই দেখছি ? অনেকে ১৯৪৫-৪৬ সালেব ভাবতবর্ষে ব্রিটিশদের দুর্বলতাব কথা বড়ো করে দেখেন । বলা হয—বন্দী আই এন. এ, বিদ্রোহী নৌ সেনা, কৃষক মজুব ছাত্র ধর্মঘট—কোন সমস্যাই তা সামাল দিতে পাবছিল না । যেন ১৯১৭-ব জারতন্ত্র ও ১৯৪৬-এব ব্রিটিশ রাজ সমতুল । মাঝে মাঝে ওযাভেলেব মুখে বা কর্তৃপক্ষেব কণ্ঠে এক ধবনেব উক্তি শোনা গেছে যা পশ্চাদ্‌পব সাম্রাজ্যেব অসহাযতা দ্যোতিত কবে । কিন্তু বাস্তব অবস্থাটা কি এতখানি খারাপ ছিল ? ১৯৪২ সালেব মত ভযাবহ ? তখন যদি বিদ্রোহ দমন সম্ভব হয়ে থাকে, ১৯৪৬-এই বা হত না কেন ? ১৯৪৫-এর নির্বাচনে অ্যাটলিব বদলে চার্চিল জিতলে আমরা হতাশাব্যঞ্জক কথা শুনতেই পেতাম না । পারমাণবিক শক্তিব মাহাত্ম্য তিনি জানতেন, তাবই ওপব নির্ভব কবে ফুলটন (Fulton)-এ বাশিযার বিরুদ্ধে জেহাদ ঘোষণা কবেছিলেন তিনি । ট্রুম্যানেব সাহায্য তিনি পেতেন না মনে করাব কাবণ নেই । মনে বাখতে হবে স্বল্পকালেব জন্য হলেও ভিযেতনামে ফরাসী ও ইন্দোনেশিযায় ডাচ শক্তি পুনঃপ্রতিষ্ঠিত হয । কংগ্রেস জানত অ্যাটলি সবকাব—তাদেব শেষ সুযোগ । সেই ১৯৩৮ সাল থেকে নেহরু, ক্রিপস্, অ্যাটলির বোঝাপড়া এবং তাব পরিণতিতে, নেহরুব অনুরোধে, মাউন্টব্যাটেনেব নিযোগ । মাউন্টব্যাটেনের 'প্ল্যান বালকান' নেহরুব চাপেই পবিত্যক্ত হয । নেহরুব চাপেই অখণ্ড বঙ্গেব অস্বাভাবিক দাবি পবিত্যক্ত হয় । নেহরুর কথা শুনেই অ্যাটলি সবকাব দেশীয রাজ্যগুলিকে যে কোন একটা ডোমিনিযানে যোগ দিতে বলে । চার্চিল থাকলে এব কোনটাই হত না । 'প্ল্যান বালকান' গৃহীত হত । ভাবত দু'টুকরো নয—শত শত টুকবো হযে যেত । তখন শুধু লীগের সঙ্গে লড়াই কবলে চলত না, বড়ো বড়ো দেশীয় রাজ্যগুলির সঙ্গেও লড়াই করতে হত । এক কাশ্মীর সমস্যা আজো মিটল না, তখন কি নৈরাজ্য দেখা দিত ভাবা যায না । নেহরু ও প্যাটেল শ্রান্ত, ক্লান্ত, বিদ্রোহবিমুখ, ক্ষমতা অধিগ্রহণে উৎসুক—এসব কথা বলা সহজ, কিন্তু ধীর স্থির মস্তিষ্কে তাঁবা ভেবেছিলেন 'প্ল্যান পার্টিশান' মন্দেব ভাল । (১) তাতে পঞ্জাব ও বাংলার অর্ধেক পাওয়া যাবে, (২) সীমান্ত হাত ছাড়া হলেও সিলেট বাদে আসাম পাওযা যাবে, (৩) প্রায় সব প্রধান দেশীয় রাজ্য ভারত ডোমিনিযানে আসবে, (৪) বাদ পড়বে

অত্যন্ত মুসলিমপ্রধান সিন্ধু, বালুচিস্তান, পশ্চিম পঞ্জাব, পূর্ববঙ্গ, সিলেট, সম্ভবত সীমান্ত। এটা জিন্নার বৃহত্তর পাকিস্তান নয়। সত্যই month-eaten Pakistan. এব দুটো অংশেব মধ্যে দুস্তর ব্যবধান। ভাবত যে কোন মুহূর্তে যোগসূত্র ছিন্ন কবতে পাববে। এব আর্থিক দুর্বলতা সকলেব জানা। এর দুই অংশেব ভাষা ও সংস্কৃতিগত প্রভেদ দুস্তর (যা প্রমাণ হল ১৯৭১-এর যুদ্ধে)। সর্বোপবি পশ্চিম পাকিস্তানেও সিন্ধু জাতীয়তাবাদ ও পঞ্জাবী আগ্রাসনবাদেব লড়াই অনিবার্য। সীমান্ত যুক্ত হতে পাবে কিন্তু নিয়ে আসবে পাখতুনিস্তানেব দাবি। অতএব নেহরু-প্যাটেলদেব মতে, এমন পাকিস্তান বেশিদিন টিকবে না। শুধু ধর্মীয় ঐক্যের দোহাই দিয়ে এর আন্তঃবাজ্য ও অন্তর্দ্বন্দ্ব কতদিন চাপা পড়বে? আশা কবতে ক্ষতি কি, ব্রিটিশরা বিদায় নিলে, আবাব সর্বভাবতীয় ঐক্য ফিবে আসবে?

এব বিকল্প—যুদ্ধ একই সঙ্গে, লীগেব সঙ্গে, বাজাদেব সঙ্গে, হযতো বা ব্রিটেনেব সঙ্গে। যুদ্ধ শুধু কলকাতা, ঢাকা, নোয়াখালি, বিহাব, লাহোব, অমৃতসবে নয়, দেশেব সর্বত্র—গাঁয়ে, গঞ্জে, শহবেব অলিগলিতে। হিন্দু ও মুসলমানে, শিখ ও মুসলমানে। তাব পরিণতি কি হত ভাবা যায না। ঠাণ্ডা লড়াই-এব পবিপ্রেক্ষিতে ভাবতে রুশ-মার্কিন অবতবণও অসম্ভব ছিল না। আব তা না হলেও, কি হত অর্থনৈতিক পবিকল্পনাব? এই নিদারুণ দাবিদ্র্য মোচনেব? স্বাধীনতা বা স্ববাজ-এব অর্থ যদি শুধু বিদেশী মন্ত্রী ও আমলাব হাত থেকে ভাবতীয মন্ত্রী ও আমলাব হাতে ক্ষমতাব হস্তান্তব হয, বিদেশী শিল্পপতিব হাত থেকে দেশী শিল্পপতিব হাতে শোষণেব যন্ত্র হস্তান্তব, তা হলে তো শত বৎসবেব লক্ষ শহীদের আত্মদান সম্পূর্ণ ব্যর্থ হয়ে যেত। নেহরু ও প্যাটেলেব কাছে কাজটা ছিল 'Salvage operation' ঘর সম্পূর্ণ পুড়ে যাবাব আগে যতটুকু পাব বাঁচাও।

গান্ধীজীব কাছে (নেহরুব কাছেও) এ সব বাস্তব প্রশ্ন ছাড়াও মানবতাব অবমাননা অসহ্য হয়ে উঠেছিল। মানুষ যদি পশু হযে যায তবে কাব জন্য স্বাধীনতা? ববীন্দ্রনাথ 'সভ্যতার সংকট'-এ বলেছিলেন, "সভ্য শাসনেব চালনায় ভাবতবর্ষের সকলের চেয়ে যে দুর্গতি আজ মাথা তুলে উঠেছে সে কেবল অন্ন বস্ত্র শিক্ষা এবং আবোগ্যেব শোকাবহ অভাব মাত্র নয়, সে হচ্ছে ভাবতবাসীব মধ্যে অতিনৃশংস আত্মবিচ্ছেদ, যাব কোন তুলনা দেখতে পাইনি ভারতবর্ষেব বাইবে মুসলমান স্বাযত্তশাসন চালিত দেশে। কিন্তু এই দুর্গতিব রূপ যে প্রত্যহই ক্রমশ উৎকট হয়ে উঠছে, সে যদি ভাবত শাসনযন্ত্রেব ঊর্ধ্বস্তরেব কোনো-এক গোপন কেন্দ্রে প্রশ্রয়ের দ্বাবা পোষিত না হত তা হলে কখনোই ভাবত ইতিহাসেব এত বড়ো অপমানকব অসভ্য পবিণাম ঘটতে পাবত না।" ভাগ্যচক্রেব পবিবর্তনে ইংবেজ ভাবত ছাড়তে চাইছে ১৯৪৮-এর জুনে, এমন কি তাবও আগে। কিন্তু কোন ভাবতবর্ষ সে ছাড়ছে? "কী লক্ষ্মীছাড়া দীনতাব আবর্জনাকে। একাধিক শতাব্দীব শাসনধাবা যখন শুষ্ক হয়ে যাবে তখন এ কি বিস্তীর্ণ পঙ্কশয্যা দুর্বিষহ নিষ্ফলতাকে বহন কবতে থাকবে।" "ইতিহাসেব এই অকিঞ্চিৎকব উচ্ছিষ্ট সভ্যতাভিমানেব পবিকীর্ণ ধ্বংসস্তূপেব" দিকে তাকিয়ে গান্ধী ও নেহরু, ববীন্দ্রনাথেব মতই বলছিলেন—"কিন্তু মানুষেব প্রতি বিশ্বাস হাবানো পাপ, সে বিশ্বাস শেষ পর্যন্ত বক্ষা কবব।" নিত্য মনুষ্যত্বেব প্রতিকাবহীন পবাভব দেখা অপরাধ। তা এড়াবার জন্য দেশভাগেব প্রচণ্ড মূল্য দিতে হবে।

গান্ধী শুভবুদ্ধিব জয় আশা কবেছিলেন, তাব জন্য পাকিস্তানে বসবাস কবাব সংকল্পও নিয়েছিলেন—কিন্তু গণ আন্দোলনের নয়। সে কি শুধু নেহরু, প্যাটেলের ও কংগ্রেসেব প্রতি ভালবাসার জন্য? কুরুক্ষেত্রেব পবিণামের আশঙ্কায বিহ্বল অর্জুনেব মত আকস্মিক ক্লৈব্যে? না কি তিনি বুঝেছিলেন তাঁর পিছনে কেউ নেই? তিনি নিঃসঙ্গ—নিঃসীম

নিঃসঙ্গ ? নাকি সে সংগ্রাম আর অহিংস থাকত না ? প্যারেলালের কথা যদি মানতে হয় তবে সেই কল্পিত সংগ্রামে কংগ্রেস রাজি ছিল না। ওয়ার্কিং কমিটিতে তাঁর সঙ্গে ছিলেন শুধু গফ্ফর খাঁ আর ১৪/১৫ জুনের এ· আই. সি. সি-তে দেশভাগেব ~পক্ষে (অর্থাৎ তাঁর বিপক্ষে) বেশি ভোটই পড়েছিল।হয়তো তখন জয়প্রকাশ নারায়ণ তাঁব পেছনে দাঁড়াতেন। হয়তো সি. পি. আই„ আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক, পুরোনো বিপ্লবীবা। কিন্তু অহিংস আন্দোলন তাঁদের কৌশল মাত্র হত। গান্ধী যদি স্বরাজের চেয়েও কোনো কিছুকে বেশি মূল্য দিয়ে থাকেন তা হল সত্য ও অহিংসা। আন্দোলন আবম্ভ হযে যেত, যে হিংসা ঠেকাবার জন্য আন্দোলন তার চেয়েও বড়ো হিংসা শুরু হত। তিনি নামে মাত্র নেতা, সামলাবাব ক্ষমতা নেই। গান্ধী এর মধ্যে যাননি, সম্ভাব্য কোনো সাফল্যেব জন্য সার সত্যকে ·বিসর্জন দেননি। একাই পথ চলতে চেয়েছিলেন। গলগথার পথ। তাব শেষে মৃত্যু। কিন্তু পুনরুত্থানও। সেই মহৎ মৃত্যু দেশকে প্রচণ্ড আঘাত দিয়ে মনুষ্যত্ব সম্বন্ধে সচেতন কবে দিয়েছিল। ঐক্য তিনি দিতে পাবেননি কিন্তু ধর্মনিরপেক্ষতাব মহান্ ধর্ম প্রতিষ্ঠা কবে গেছেন।

ব্রিটেনেব সঙ্গে বারংবাব আলোচনায জডিয়ে পডে ও জিন্নাকে অযথা বাডিয়ে কংগ্রেস ভুল কবেছিল, গান্ধী কবেছিলেন—একথা অনেকেই বলে থাকেন। কিন্তু সত্যাগ্রহেব প্রথম শর্ত—সত্যাগ্রহী আলোচনার পথে যতদূব যাওযা সম্ভব যাবেন, বিপক্ষেব হৃদয জয কবতে না পাবলে তবে সত্যাগ্রহে নামবেন। ব্রিটেনেব সম্পর্কে গান্ধী এই নীতি চিবদিন অনুসবণ করেছেন। ১৯২১ সালে বিডিং-এব সঙ্গে, ১৯২৯-৩১ সাল আরুইনেব সঙ্গে, ১৯৩৯ থেকে বাববাব লিনলিথগো ও ওয়াভেলেব সঙ্গে আলোচনায বসেছিলেন তিনি। তা ছাডা বযেছে দ্বিতীয গোলটেবিল বৈঠকে ম্যাকডোনাল্ড ও হোবেব সঙ্গে, ১৯৪২ সালে ক্রিপসেব সঙ্গে, ১৯৪৬ সালে ক্যাবিনেট মিশনেব সঙ্গে, একেবাবে শেষে মাউন্টব্যাটেনেব সঙ্গে—আলোচনা। মৌখিক আলাপ ছাডাও পত্র বিনিময কম হযনি। সব সময়ই তিনি নিজের উদ্দেশ্য পবিষ্কাব কবে বুঝিযে দিযেছেন, বিপক্ষেব উদ্দেশ্য বুঝবাব চেষ্টা কবেছেন, তার মধ্যে ফাঁক বা ফাঁকি থাকলে ধবেও দিযেছেন। এই একটা ব্যাপাবে তিনি সাধুসন্তেব মত নালায়েক ছিলেন না—ইংবেজদেব মধ্যেও নামকবা আইনজ্ঞ বিডিং ও ক্রিপসকে কোণঠাসা কবেছিলেন তিনি। ১৯৩৫-এব আইন গভর্নবদেব বিশেষ ক্ষমতা যে কি মাবাত্মক হতে পারে তিনিই ধবেছিলেন। ক্রিপসেব provincial option -এব মধ্যে অন্তর্নিহিত পাকিস্তানেব সম্ভাবনা এবং ক্যাবিনেট মিশনেব ১৯ ধাবাব বিভিন্ন উপধাবাব মধ্যে যে বিসঙ্গতি বযেছে তাঁব চোখ এড়াযনি। কিন্তু তিনি শুধু একজন বিচক্ষণ উকিলেব ভূমিকায নিজেকে আবদ্ধ রাখেননি, বিবেকেব মূর্তি ধবে ইংবেজকে আপন প্রতিশ্রুতি বাখতে বলছিলেন। হৃদয় জয তিনি করতে পাবেননি ঠিকই, কিন্তু ইংবেজকে সত্যেব ক্ষুবধাব দুর্গম পথে বেঁধে বাখতে চেযেছেন তিনি। আব এইভাবে একটু একটু কবে কংগ্রেসেব দাবি মানিযেছেন। যখন তা পাবেননি, তখন গণ আন্দোলনেব পথে যেতেও তিনি দ্বিধা করেননি। এ. আই. সি. সি. (২৫ সেপ্টেম্বব ১৯৪৫) এক প্রস্তাব নেয—তাতে এই দ্বৈত নীতি সুন্দব ফুটে উঠেছে—

"The method of negotiation andconciliation which is keynote of peaceful policy can never be abandoned by the Congress, no matter how grave may be the provocation, any more can that of noncooperation, complete or modified. Hence the guiding maxim

of the Congress must remain negotiation and settlement when possible and noncooperation and direct action when necessary."

১৯২৪-এ স্বরাজ দলের সঙ্গে সংঘর্ষের ফলে গান্ধী বুঝেছিলেন, এলিটের একটা বড় অংশ প্রাতিষ্ঠানিক রাজনীতি করতে চায়। আইন পরিষদের মধ্য থেকেও ঔপনিবেশিকতাবাদের সঙ্গে লড়াই চালান যায় এবং নির্বাচন যে গণসমর্থন সংগ্রহের একটা সুবর্ণ সুযোগ এ শিক্ষা দিয়ে গিয়েছিলেন দেশবন্ধু। নেহরুর মত কাউন্সিল বিরোধীও ১৯৩৭ সালের নির্বাচনে নেমেছিলেন দুটি উদ্দেশ্যে— (১) গণসংযোগ, (২) প্রতিক্রিয়াশীলদের আইনসভা দখল করতে না দেওয়া। গান্ধী আর একটু এগিয়ে ভেবেছিলেন—কংগ্রেস যদি ক্ষমতা পায়, যত সীমিতই হোক, তা দিয়ে দেশের লোকের কিছু উপকার তো করতে পারবে। তবে গণ আন্দোলনের প্রয়োজন হলে পরিষদীয় রাজনীতি ও মন্ত্রিত্বের মোহ ত্যাগ করতে কংগ্রেস দ্বিধা করত না।

কিন্তু গণ আন্দোলন যখন ইচ্ছা শুরু বা শেষ করা যায় না। ১৯৩৪ সালে নবীম্যানকে গান্ধী বলেছিলেন, "a leadership should not put on undue strain on the energy (of the nation)." তেমনি নৌ সৈন্য বিদ্রোহের সময় বলেছিলেন অরুণাকে—"People cannot continue at the barricades." গণদেবতার মর্জি বুঝে চলতে হয়। কখনো তার উদ্দীপনায় বাঁধভাঙা জোয়ার আসে, কখনো পড়ে ভাটার টান। এই টান বেশি হলে প্রতিবিপ্লব দেখা দেয়, যেমন দিয়েছিল ফ্রান্সে। স্বাধীনতা সংগ্রাম তো একটা আন্দোলনেই সম্পূর্ণ হয় না—পর্ব থেকে পর্বে তার উত্তরণ। মধ্যে জনগণকে দম নিতে দিতে হবে। তাদের ঘরদোর গুছিয়ে নেবার সময় না দিলে পরবর্তী সংগ্রামে যোগ দিতে তারা দ্বিধা করবে। সে সময় তাদের সাহায্য করতে গঠনমূলক কার্যসূচি প্রয়োজন। খাদি,জাতীয় শিক্ষা, হিন্দু-মসলিম ঐক্য, বিদেশী বস্ত্র ও মাদক বর্জন, অস্পৃশ্যতা মোচন, হরিজন উন্নয়ন—প্রাতিষ্ঠানিক রাজনীতি ও গণ আন্দোলনের পরিপূরক।

এইখানে গান্ধীর রাজনীতি বুর্জোয়া রাজনীতি থেকে আলাদা। বস্তুত কি সপ্তদশ শতাব্দীর ইংরেজ বিপ্লব,কি অষ্টাদশ শতাব্দীর ফরাসী বিপ্লব, কি ইতালি ও জার্মেনীর জাতীয় আন্দোলনে এ ধরনের গঠনমূলক কর্মসূচির কোন প্রমাণ পাই না। স্বনির্ভর গ্রামসমাজ, স্বাবলম্বী কৃষক মজুরই তো সমান্তরাল সরকারের ভিত্তি। তা ছাড়াও এর আর একটা দিক ছিল। গঠনমূলক কাজ শ্রেণী ও জাতপাতের সংগ্রামের প্রবণতা রোধ করে অথচ শুধু পরিষদীয় রাজনীতিতে শ্রেণী, জাতপাত, সম্প্রদায়ের অন্তর্দ্বন্দ্ব মাথাচাড়া দেবেই। আজ তার ভয়াবহ প্রমাণ দিকে দিকে। একদিকে গঠনমূলক কাজ অন্যদিকে গণ আন্দোলন—এই দুই দিক দিয়ে বিচ্ছিন্নতাবাদকে রুখতে চেয়েছিলেন গান্ধীজী। প্রবণতাটাকে অস্বীকার করেননি তিনি, বাস্তব শোষণ বা অত্যাচারকেও নয়। অছিতত্ত্ব ও হরিজন আন্দোলন প্রভৃতির মাধ্যমে তাকে সীমাবদ্ধ রাখতে চেয়েছিলেন। প্রাগাধিকার দেননি—কারণ তাতে সাম্রাজ্যবাদের সঙ্গে আসল লড়াই দুর্বল হয়ে পড়ত। তাঁর আবেদন ছিল—দেশের সামগ্রিক স্বার্থে সব প্রতিদ্বন্দ্বী শ্রেণী বা জাতকে কিছু স্বার্থ বিসর্জন দিয়ে একটা মোটামুটি সমঝোতায় আসতেই হবে। ঔপনিবেশিক পরিস্থিতিতে এ নীতি পলায়নী মনোবৃত্তি প্রসূত নয়, আদর্শবাদ প্রসূতও নয়—কঠিন বাস্তববুদ্ধিপ্রসূত।

এ ভাবে দেখলে ১৯৪৭-এর ক্ষমতা হস্তান্তরকে শ্রান্ত নেতৃত্বের আত্মসমর্পণ মনে করা চলে না। ভারতীয় সংগ্রামের ধারা এই পরিণতির দিকেই চলেছিল। গ্রামসচি (Gramsci) যাকে war of position বলেছেন—এটাই তার অন্তিম পর্ব। ব্রিটিশ শক্তি বুঝল যে তারা

এই war of position-এ হেরে গেছে, পশ্চাদপসরণই শ্রেয়।

বামশক্তি যথেষ্ট জোরদার হয়নি, তাই সমাজতান্ত্রিক ভাবনা প্রতিষ্ঠা করতে পারেনি। কিন্তু তাদের দানকে উপেক্ষা করা চলে না। ১৯২০ ও ১৯৩০-এর দশকে, নেহরু, সুভাষ বসু ও জয়প্রকাশকে কেন্দ্র করে কংগ্রেস এবং কংগ্রেসের বাইবে কম্যুনিস্টরা সে চেষ্টা করেছিলেন। বস্তুত ১৯২৮ থেকে ১৯৩৩-এব পাঁচ বছর বাদ দিলে কম্যুনিস্টরা কংগ্রেসের ছত্রছায়ায় কাজ করতেন। ১৯৪৫-এর শেষে তাঁরা কংগ্রেস ত্যাগ করেন। নেহরু, সুভাষ,জয়প্রকাশ, অনুশীলন, যুগান্তব, বি ভি প্রভৃতি বিপ্লবী দল, কম্যুনিস্ট—সবাইকার চেষ্টা ছিল কংগ্রেসী নীতিকে একটা বামপন্থী মাত্রা দান—তাকে ধীবে ধীবে সোশ্যালিজমেব দিকে নিয়ে যাওয়া। দক্ষিণপন্থীদেব প্রবল প্রতিকূলতা সত্ত্বেও তাঁরা গান্ধীকে মোটামুটি কেন্দ্রবিন্দুতে রাখতে পেবেছিলেন। গান্ধীর নিজস্ব অর্থনৈতিক পবিকল্পনা মার্ক্সবাদী না হলেও দক্ষিণপন্থী ছিল না। তাঁর বামবাজ্য সামন্ততান্ত্রিক অত্যাচাব বা ধনতান্ত্রিক শোষণ প্রশ্রয় দিত না। তদুপরি পড়েছিল বামপন্থী চাপ—প্রধানত নেহরুব মাধ্যমে। বামপন্থী হিংসার প্রশ্রয় দিতে পাবে এই আশঙ্কা ছিল বলে গান্ধী তাদেব পথ পুবো মেনে নিতে পারেননি, ১৯৪৭-এব আগস্ট মাসেও জয়প্রকাশজীব সঙ্গে সাক্ষাৎকারে তাব প্রমাণ পাওয়া যায়। কিন্তু টাটা বিড়লাকেও তিনি আমল দেননি। লুই ফিসাবেব সঙ্গে তাঁব কথোপকথনে দেখিয়েছি ক্ষতিপূরণ ছাড়া জমিদাবী উচ্ছেদেও তাঁব অনীহা আগেকার মত প্রবল ছিল না।

১৯৪৭ পর্যন্ত কংগ্রেস কোন দল ছিল না, ছিল নানা দলেব প্ল্যাটফর্ম। ১৯০৭ সালে সুরাটেব তিক্ত অভিজ্ঞতাব পব কোনো বড়ো ধবনেব নবম ও চবমপন্থী বিভেদ দেখা দেযনি। কংগ্রেসকে বলা যেতে পাবে জাতীযতাব মূলস্রোত। কিন্তু যে সব শাখানদী তাব জলরাশিকে স্ফীততব ও প্রবলতব কবেছিল, তাদেব ভুললে ইতিহাসেব অপলাপ হবে। বিপ্লবীদেব কার্যকলাপ গান্ধীবাদী ও কম্যুনিস্ট উভয় পক্ষ দ্বাবা নিন্দিত হলেও তাদেব বিশিষ্ট দান অনস্বীকার্য। সব বিপ্লবী নেতাই 'ঘরে বাইরে'র সন্দীপেব মত লোভী, বা 'চাব অধ্যায'-এব অতীনেব মত স্বধর্মচ্যুত কবি ছিলেন না। একেবাবে প্রথমপর্বেব আবেগপ্রবণ আত্মদানেব মোহ কাটিযে উঠে নবেন্দ্রনাথ ভট্টাচার্য, যতীন মুখার্জি, যাদুগোপাল মুখার্জি, বিপিনবিহাবী গাঙ্গুলী, সূর্য সেন, হেম ঘোষ, ভগৎ সিং ও ত্রৈলোক্য মহাবাজবাএকটা নতুন সমাজ গড়াব কথা ভাবতে থাকেন। সুভাষচন্দ্র বসুকে এঁবা অনেকেই অকৃত্রিম ও অকুণ্ঠ সাহায্য কবেছিলেন বলেই এত দ্রুত তিনি কংগ্রেসেব উচ্চতম নেতৃত্বে স্থান পেযেছিলেন। ১৯৪২-এব আন্দোলনে এঁদেব অনেকেই সক্রিয ভূমিকা নিযেছিলেন। গোযেন্দা দফতব এঁদেব কখনো ভোলেনি। কংগ্রেসেব সঙ্গে এঁদেব সম্পর্ক সব সময় মধুব ছিল না, গান্ধীব সঙ্গে চলত হিংসা-অহিংসাব দর্শন নিযে তুমুল বিতর্ক। কিন্তু গান্ধীব মনেও এঁদেব প্রতি স্নেহ ছিল। এঁদেব মৃত্যুঞ্জযী বীর্যকে কখনো তিনি অবজ্ঞা করেননি বলে বাববাব এঁদেব বন্দীত্ব মোচনেব জন্য সবকাবকে চাপ দিযেছেন। ওযার্ধা ও আন্দামানেব মানসিক দূবত্ব অনেক কিন্তু তাঁবা সহযোদ্ধা ছিলেন, সব সময প্রতিদ্বন্দ্বী নয়। এঁদের অধিকাংশই স্বদেশী আন্দোলনেব আর্যামি অতিক্রম কবেছিলেন। কি গান্ধীবাদী, কি পববর্তী বিপ্লবী, কি সাম্যবাদী—কেউ গণসংগঠনকালে ধর্মেব বা জাতপাতেব দোহাই দেননি, এটা আমাদেব অভিশপ্ত বর্তমানে ভুললে চলবে না। গান্ধী ও কেন্দ্রীয কংগ্রেসেব প্রতি বাঙালীদেব একটা অভিমান ছিল, সেটা ভিত্তিহীনও নয়, তবু তাঁবা বাংলাকে কোনদিন ভারতেব ওপব স্থান দেননি। সবচেযে বড়ো গান্ধী-বিবোধী বাঙালী সুভাষচন্দ্র, গান্ধীকে 'জাতিব জনক' আখ্যা দিয়েছিলেন, বাহিনীব নাম দিযেছিলেন ইন্ডিযান ন্যাশানাল আর্মি, আব 'বন্দেমাতরম' বড়ো

বেশি বাঙালী সাংস্কৃতিক বৈশিষ্ট্য দ্যোতক বলে তিনি বেছে নেন 'জয় হিন্দ'। জাতীয় সংগ্রামে বিচ্ছিন্নতাবাদেব স্থান ছিল না।

নারীমুক্তি, হরিজন উন্নযন, অস্পৃশ্যতা মোচন, আদিবাসী পরিসেবা—কংগ্রেস ছিল বিভিন্ন সামাজিক আন্দোলনের সঙ্গে জড়িত। এখানে চবমপন্থীদেব ওপব জয় হয়েছিল নরমপন্থীর-তিলকেব ওপর রানাডেব। কংগ্রেসই "মূর্খ ভাবতবাসী, দবিদ্র ভাবতবাসী, চণ্ডাল ভারতবাসীর" প্রতি বিবেকানন্দেব উদাত্ত আহ্বান বহন করেছিল, নাবীকে নবকেব দ্বার বা স্বর্গের দেবী না বলে তাকে সংগ্রামেব সঙ্গী কবে নিযেছিল।

বামপন্থীরা অনেকে ভুলে যান হরিজন আন্দোলন শ্রেণীসংগ্রামেবই একটা পদ্ধতি। বস্তুত হরিজন কাবা? হবিজনরা হচ্ছে আমাদেব দেশেব সবচেযে শোষিত ও নিপীড়িত শ্রেণী—subalternদের সর্বনিম্ন ধাপ। আমাদেব দেশে মার্ক্স-কথিত প্রোলেতাবিযাতের সংখ্যা নগণ্য কিন্তু জনমজুব, ক্ষেতমজুর, প্রান্তিক চাষীদেব সংখ্যা ঢেব বেশি। আব এবাই নীচু জাতেব লোক—গান্ধীব হবিজন। লেনিন বলেছিলেন, "Only the 'economists' of sad memory believed that worker's party slogans are advanced only for the workers. These slogans are advanced for the whole working population, for the whole people" এদেব সামাজিক মুক্তি (মন্দিরে প্রবেশ যাব অন্যতম) আন্দোলনে বযেছে অর্থনৈতিক আন্দোলনেব প্রতিশ্রুতি। গান্ধীজি যদি এদের মর্ম কোথাও না স্পর্শ কবতে পাবতেন তবে হবিজনবা সবাই তফসিলী শ্রেণীব ফেডাবেশনেব অন্তর্ভুক্ত হযে যেত—জাতীয সংগ্রাম থেকে লীগেব মত দূরে সবে যেত। 'ম্যয ভাঙ্গী হুঁ' এই কথাব মধ্যে তাবা একটা বিবাট আশাব বাণী শুনেছিল। সে আশা পূর্ণ হয়নি। তা গান্ধীব দোষ নয।

সংগ্রামেব একটা স্তরে পুঁজিপতিদেব মধ্যে যাবা সাম্রাজ্যবিবোধী তাদেব সামযিক সাহায্য তিনি নিযেছিলেন একথা সত্য, কিন্তু অনুচিত হযনি। অন্তত চীনে মাও তা নিযেছিলেন। তা ছাড়া এই সহযোগিতা নিযে কিছু প্রশ্ন উঠেছে। প্রথমত ভাবতীয বুর্জোযাব প্রকৃতি নিয়ে বাদানুবাদ বযেছে। বিপান চন্দ্রবা মনে কবেন ভাবতীয ধনিকবা প্রগতিশীল ও সাম্রাজ্য-বিরোধী ছিলেন, মার্ক্সীয ভাষায 'national bourgeoisie'. গান্ধীবাদী কংগ্রেসেব সঙ্গে তাব যোগ সদর্থক।[৫২৪] আব একদল মনে কবেন এবা 'Compradore' বা ঔপনিবেশিক ধনতন্ত্রেব সহযোগী নয, তবে নানা সীমাবদ্ধতাব জন্য এবা জাতীয় মুক্তি সংগ্রামেব ওপব সীমিত hegemony প্রতিষ্ঠা কবতে পেরেছিল। এবা গ্রামসচি থেকে 'নিষ্ক্রিয বিপ্লব' (passive revolution)-এব ভাবনা ধাব কবেছেন। অর্থাৎ ভাবতীয় মুক্তি সংগ্রামে কি জনগণ কি বুর্জোযাশ্রেণী কেউই স্ব স্ব অন্তর্নিহিত দুর্বলতাব জন্য সংগ্রামকে একটা স্থিব, নির্দিষ্ট পথে নিযে যেতে পারেনি। বুর্জোযাবা পাবেনি নেওযাতে ধনতন্ত্রেব পথ, জনগণ পাবেনি নেওযাতে সমাজতন্ত্রেব পথ।[৫২৫] ক্লদ মার্কোভিৎস এই মতে আপত্তি জানিযে বলছেন, ১৯৪৭ সালেব পূর্বে ভাবতে বুর্জোযা দল বা নিদানেব অস্তিত্ব থাকলেও ঠিক বুর্জোয়াশ্রেণী ছিল বলা চলে না। তাদেব স্বার্থে আঘাত লাগলে অনেক ক্ষেত্রে তাবা একযোগে কাজ কবত, যেমন বামদলগুলিব বিরুদ্ধে, কিন্তু কখনও তাবা দূবপ্রসাবী কোন সদর্থক লক্ষ্য নির্ধাবণ কবতে পাবেনি।[৫২৬] আব একটা আপত্তি তিনি তুলেছেন—ইতালীর ইতিহাসেব পবিপ্রেক্ষিতে গ্রামসচিব ভাবনা গড়ে উঠেছিল, তা কতটা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে প্রয়োগযোগ্য? ভাবতেব পশ্চিমী মনোভাবাপন্ন নেতাবা অর্থনীতিকে কোনদিন স্বতন্ত্র ও স্বনির্ভব (autonomous) মনে কবেননি। ভাবতীয

নেতারা রাজনীতিকে অর্থনীতির ওপর অগ্রাধিকার দিয়েছিলেন, স্বাধীন ভারতে কি ধরনের অর্থনৈতিক ব্যবস্থা চালু হবে তা নিয়ে অধিক মাথা কেউই ঘামাননি। বিদেশী শাসনের জগদ্দল নেমে গেলে ভারতীয় অর্থনীতি কোনও না কোন রূপে চাঙ্গা হয়ে উঠবে। একমাত্র নেহরু এ ধরনের চিন্তার শরিক ছিলেন না। আর গান্ধীর চিন্তা ছিল সব থেকে আলাদা।

॥ ১৮ ॥

ভারতীয় বুর্জোয়াবা এঁদেব সঙ্গে সমঝোতা কবে চলায় কোন অসুবিধা বোধ করেনি। বরং মার্কোভিৎসেব ভাষায়—পববর্তীকালে, "They benefited by the political leaders' general ignorance of economic problems that allowed the capitalists to easily bend the emerging 'socialistic' structure to their own advantage". কিন্তু তিনি এও স্বীকাব কবছেন, "At the same time, however, they had to accept that power was a kind of superior entity situated beyond them and that ultimately imposed its choices on them."

কংগ্রেস (ও অন্যান্য দল) যখন থেকে তাদেব কাছে নির্বাচন বা অন্যান্য ব্যয বাবদ চাঁদা আদায় কবতে লাগল, তখন তাদেব শক্তি ও প্রভাব অনেকটা বাড়ল। অনেক ক্ষেত্রে তাদেব ব্যবসা, বাণিজ্য, শিল্প সম্বন্ধে বিশেষ জ্ঞানও কাজে লাগাতে চাইল সবকাব। বেইলিব ধাবণা সরকাব ও বণিক ধনিক শ্রেণীব যে সম্পর্ক অষ্টাদশ শতকে লক্ষ্য কবা যায তা উনবিংশ ও বিংশ শতাব্দীতেও প্রবহমান লক্ষ্য কবা যায। আমাব ব্যক্তিগত ধাবণা—বামপন্থী ঐতিহাসিকদেব ধনিক-শ্রেণী বুর্জোয়া পার্টি মডেল (paradigm) ও বেইলিদেব বণিক-শাসক শ্রেণীব মডেল—দুটোই আংশিক ভাবে গ্রহণযোগ্য। কংগ্রেসকে ঠিক শ্রেণীহীন সংগঠন বলা চলে না, আবাব জোগলেকাব, নিম্বকাব (১৯২৭)-এব মত "of benefit only to an insignificant section of the people, the big capitalists and their allies, the intellectual andprofessional upper classes..." বলা চলে না। ১৯৩১-এ কম্যুনিস্ট ইন্টারন্যাশানাল লিখছে—"কংগ্রেস জনসাধাবণকে ধোঁকা দিচ্ছে, নিজেদেব জাতীয, শ্রেণীহীন (national, non-class) প্রতিষ্ঠান বলতে চাইছে, শ্রমিকদেব জাতীয় বুর্জোযাদেব তাঁবেদার করতে চাইছে।" এ কথা সত্য নয। আসলে বুঝতে হবে জনগণ কি ভাবে কংগ্রেসকে দেখছে। তাবা প্রায় শেষ মুহূর্ত পর্যন্ত তাকে বন্ধু হিসেবেই দেখেছে। নেহরু আশা করেছিলেন ঘটনাচক্র ও জনসাধাবণেব বাবংবাব কংগ্রেস আন্দোলনে যোগদান তাকে একটা 'র‍্যাডিক্যাল ইডিওলজি' দেবে।

কৃষক আন্দোলনের সঙ্গে কংগ্রেসেব সম্পর্ক নিযে নানা আলোচনা চলছে। ১৯২০-২২ ও ১৯৩০-৩২-এর আন্দোলনের পরও গুজরাটেব এবং ইউ. পি.-র কোন কোন অঞ্চলের বাইরে কৃষক সমাজের সঙ্গে কংগ্রেসের যোগাযোগ ছিল সীমিত, কোথাও বেশি, কোথাও কম।[৫২৭] কিন্তু বছর দুই তিন পর গোয়েন্দা বিভাগই বলছে গান্ধীর গ্রাম (কুটীর) শিল্প ও হরিজন আন্দোলন অবস্থার অনেক উন্নতি করে ফেলেছে।[৫২৮] তবু জওহরলাল তাঁর লখনৌ ভাষণে সন্তুষ্টি দেখাননি এবং তৃণমূল থেকে কংগ্রেস আন্দোলন গড়ে তুলতে

জনগণের মধ্যে কংগ্রেসীদের কাজ করতে আহ্বান জানাচ্ছেন। কিন্তু বাধাটা শুধু কংগ্রেসী নেতাদের দিক থেকেই আসেনি। ডেভিড হার্ডিম্যান দেখিয়েছেন কৃষক নেতাবাই অনেক ক্ষেত্রে আন্দোলনকে•তৃণমূলে নামতে দেয়নি। রণজিৎ গুহ বলছেন, "the initiative which originated from the domain of subaltern politics were not, on their part, powerful enough to develop the nationalist movement into a fullfledged struggle for national liberation on their own."[৫২৯] সবকাব, এমন কি উইলিংডনেব মত জাঁদবেল বডলাটও, কৃষক সম্প্রদায়কে খুশি রাখতে চাইছিলেন যাতে তাবা কংগ্রেসেব দলে চলে না যায়। ইউ. পি.-ব লাট হ্যালেটের ৫ মে ১৯৩৬-এব নোট ও সপার্ষদ বডলাটেব 'Appreciation', ক্রেইক সব ছোটলাটদেব পাঠিযে দেন। তাতে জেলা ম্যাজিস্ট্রেটদেব প্রতি নির্দেশ ছিল বাব বাব জেলা ঘুবে চাষী প্রজাদেব দুঃখ দুর্দশা অভিযোগেব খবব নিতে এবং যা টাকা আছে তা উন্নয়নের জন্য ব্যয় করতে।[৫৩০] কংগ্রেস ও বাজেব মধ্যে চাষী ও কৃষকদেব আনুগত্য নিযে লড়াই জমে উঠেছিল ১৯৩৬-এর পর। কিন্তু কংগ্রেসেব যে অংশ লডাই দিচ্ছিল (কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি) তাদেব সঙ্গে দক্ষিণপন্থীদের লডাই তাকে দুর্বল কবে।[৫৩১] মোটেব ওপর কংগ্রেস যে গণসংযোগ আন্দোলন শুরু কবে তাব পেছনে নেহরু ও সমাজতন্ত্রীদেব চাপ ছিল। এর সভাপতি ছিলেন জয়বামদাস দৌলতবাম, যিনি কংগ্রেসকে শ্রেণী সংগ্রামের ওপরে বাখতে চেযেছিলেন, কিন্তু অন্যতম সভ্য ছিলেন জযপ্রকাশ নাবাযণ। এব কাজ খুব একটা হয়নি। কিন্তু ১৯৩৭-এর নির্বাচনে কৃষকবা দেখিযে দিয়েছিল তারা কাব পক্ষে। কংগ্রেস গণ-বিক্ষোবণ চাযনি, চেযেছিল গণ-সমর্থন। তা পেযেছিল তাবা। মরিস-জোনস্ লিখছেন[৫৩২], এই নির্বাচনেব ফলাফল কংগ্রেসকে আশ্বস্ত করে যে তাব গণ-বিপ্লব কবার প্রযোজন নেই—নির্বাচনী বাজনীতি জোবদাব কবলেই চলবে। তবে গান্ধীব অছিতত্ত্বে বিশ্বাস শিথিল হচ্ছিল সন্দেহ নেই। বাউন্ড টেবল কনফাবেন্সেই তিনি বলেছিলেন, সববকমের দৃঢমূল কিন্তু অসামাজিক স্বার্থ প্রযোজনে অধিগ্রহণ করতে হবে। যদি সহজে না হয় অহিংস সত্যাগ্রহ কবতে হবে জমিদাবদেব বিরুদ্ধে। ভাবত ছাডো আন্দোলনেব আগে লুই ফিসাবকে তিনি বলেছিলেন, জমিদাবরা নিজেবা যদি না সবে যায তবে তাদেব পালাতে হবে। একেবারে শেষে তাঁকে প্রশ্ন করা হয,

"Is trusteeship then a substitute for the abolition of individual ownership? "No", said Gandhiji, "it is the means for the attainment of that goal. More, it anticipates the goal,"[৫৩৩]

১৯৪৫ সালের ইউ-পি. নির্বাচনে নেহরু বাবংবাব জমিদারী প্রথা বিলোপেব প্রতিশ্রুতি দিচ্ছিলেন। তবে অনেক জমিদাব তা ভোট পাবার জন্য ভুযো প্রতিশ্রুতি ভেবেছিল। নবাব স্যার মহম্মদ ইউসুফ, মুবাশিব হুসেন কিদওয়াই, মহেশ্বর দযাল শেঠ বার বার সাফাই গাইছিলেন যে জমিদারী আর সামন্ততান্ত্রিক নেই। অন্যরা অর্থ বা অন্য সাহায্য করে কংগ্রেসকে তুষ্ট বাখার চেষ্টায রত ছিল। এদেব নেতা ছিলেন বামনগবেব রাজা রায় গোবিন্দচন্দ্র ও গুরু নারায়ণ।[৫৩৪]

কংগ্রেস প্রায় সকল স্বার্থ ও মতকে আপন জাতীয়তাবাদী ছত্রতলে আনতে সক্ষম হলেও মুসলিমদের ব্যাপারে ব্যর্থ হয়েছিল এবং হয়েছিল বলেই দেশ ভাগ অনিবার্য হয়ে উঠেছিল। ১৯০৯-এর 'স্বতন্ত্র ভোটদান প্রথা' অশ্বত্থের বীজেব মত ভারতীয় ঐক্যের সৌধতলে গুপ্ত থেকে ধীরে ধীরে বেড়ে তাকে চৌচির কবে দেয। লক্ষ্ণৌ-এব কংগ্রেস-লীগ

চুক্তি ছিল হিন্দু ও মুসলিম এলিটদের চুক্তি। তাছাড়া তাতে ইউ· পি·-র মুসলমানদের সুবিধে হলেও অন্য প্রদেশের মুসলমানরা সবাই খুশি হয়নি। বিশেষত বাংলা ও পঞ্জাবের। গান্ধীজি স্বরাজ আন্দোলনের সঙ্গে খিলাফৎ আন্দোলনকে যুক্ত করে সাময়িক ঐক্য সাধন করলেও পবে তাব পশ্চাদপুচ্ছ তাড়নে হিন্দু-মুসলিম বিরোধ বেড়েছিল বই কমেনি। ১৯২৩-২৭ কতবার যে সাম্প্রদাযিক সংঘর্ষ বেধেছে তার সীমা নেই। বার বার সর্বদলীয় সম্মেলন করেও তার কিনারা হযনি। মতিলাল নেহরু বিপোর্টে সাম্প্রদায়িক সমস্যাব যে সমাধান ছিল তা মুসলিমবা মেনে নেয়নি। এখানে মাদ্রাজ কংগ্রেসে গৃহীত পঞ্জাব ও বাংলার আইন পরিষদে মুসলিম সংখ্যাগবিষ্ঠেব জন্য সংরক্ষণ নীতি পরিত্যাগ করা ঠিক হয়নি। গান্ধীর এতে সায ছিল না। কিন্তু মতিলাল, সাপ্রু, মালব্য প্রভৃতি হিন্দু নেতাদের চাপের কাছে নতি স্বীকার করেন। জিন্না বাধ্য হন সাফি, ফজল-ই-হোসেন প্রভৃতি লীগ নেতাদেব সঙ্গে যোগ দিতে—কিন্তু তিনিও মন থেকে সমাধানটা মানতে পারেননি। গান্ধী যদি রুখে দাঁড়াতেন কি হত বলা যায় না। কিন্তু সাম্প্রদাযিক সমস্যার সমাধানে হৃদযেব পরিবর্তনের ওপব বেশি জোব দিযে তিনি বাস্তব বুদ্ধিব পবিচয দেননি। গোল টেবিল বৈঠকে তিনি মুসলিমদেব দাবি মেটাবার জন্য অনেক দূব যেতে চেয়েছিলেন কিন্তু একদিকে জাতীয়তাবাদী মুসলিমদেব চাপ অন্য দিকে স্যামুয়েল হোব প্রমুখ রক্ষণশীলদেব প্রলোভনেব মুখে মুসলিম হৃদয তিনি জয় কবতে পাবেননি। নেহরুব মতে জাতপাত ধর্ম ভাষা নির্বিশেষে সমস্ত ভাবতীয়কে স্বাধীনতা সংগ্রামে সামিল কবতে পাবলে ওসব মধ্যযুগীয় মৌলবাদেব গুরুত্ব কমে যাবে। গান্ধীজিব মত গভীব ভগবদ্বিশ্বাস তাঁর কোন দিন ছিল না, ববং পাশ্চাত্য বিজ্ঞান, দর্শন ও মার্ক্সসবাদেব প্রভাবে যেটুকু মনেব গোপন কোণে লুকিয়ে ছিল তাও অবলুপ্ত হতে চলেছিল। বাজনীতিব সঙ্গে ধর্মকে জড়ালে বিষম আপদ দেখা দিতে পারে তার প্রমাণ ইউরোপেব ইতিহাসে পড়েছিলেন, ভারতেব ইতিহাসে দেখেছিলেন। তাই তাঁব দৃষ্টিভঙ্গি ছিল ধর্মনিরপেক্ষ। লীগ, মহাসভা প্রভৃতি প্রতিষ্ঠানকে তিনি সামন্ততন্ত্রেরই একটা বিভূতি বলে ভেবেছিলেন। তাঁব ১৯৩৬-এর সভাপতির ভাষণে এই দৃষ্টিভঙ্গি দ্ব্যর্থহীন ভাষায প্রকাশ পেয়েছিল। সাম্প্রদাযিক দাবি, তাঁব মতে, জনগণ বা নিম্ন মধ্যবিত্ত শ্রেণী থেকে ওঠেনি। এসব নবাব, তালুকদার, উচ্চবিত্ত শ্রেণীব স্বাথ বক্ষার্থে অস্ত্রেব মত ব্যবহৃত হচ্ছে। হিন্দু ও মুসলিম সাম্প্রদায়িক নেতাবা আসলে বাজনীতির দিক থেকে প্রতিক্রিয়াশীল, সাম্রাজ্যবাদের সহযোগী। জিন্নাও যে এদেব পছন্দ কবতেন তা নয়। কিন্তু গান্ধী-নেতৃত্বের বিকল্প রচনার জন্য তাঁব একটা শক্তিশালী মুসলিম প্রতিষ্ঠান প্রযোজন হল। উভয়ের মধ্যে বাধা হযে দাঁড়াল দেশেব সর্বত্র ছড়ানো জাতীযতাবাদী মুসলিমরা। একদিকে জিন্না চাইলেন মুসলিমদের একত্র করতে, অন্য দিকে নেহরু জাতীয়তাবাদী মুসলিম সংখ্যা বাড়াতে চাইলেন, জনসংযোগ নীতি দ্বারা। ১৯৩৬-৩৭-এব নির্বাচন এতে ইন্ধন জোগাল। জিন্না বললেন, **"There is a third party in this country and this is Muslim India"**, তাদের ব্যাপারে কংগ্রেস যেন কথা না বলে। নেহরু বললেন, **"Communialism raised to the $n^{th}$ power."**

ইউ· পি., বিহার, বাংলা ও পঞ্জাবে কংগ্রেসের গণসংযোগ আন্দোলন কিছু ফল দেখাল। তবে গ্রামাঞ্চলে নয়। শহরের বৃত্তিভোগী, উচ্চ শিক্ষিত, এবং প্রায়শ মার্ক্সবাদী, এক দল মুসলিম নেতা ছিলেন অগ্রণী। এঁদের মধ্যে ছাত্র, শিক্ষক, লেখক ও সাংবাদিক ছিলেন বেশি। প্রাক্তন খিলাফতী ও আনসারির মত প্রথম প্রজন্মেব জাতীয়তাবাদীদের সঙ্গে পার্থক্য ছিল এদের। কে. এম. আশ্রফ, জেড. এ. আহ্‌মদ, ফরিদুল হক আনসারি, হায়াতুল্লা

আনসারি, আনসার হারবানি, হুসেন জহীর ও সাজ্জাদ জহীর, লেখক আজ্‌মি, খাজা আহ্‌মদ আব্বাস, আলি সর্দার জাফরির নাম করতে হয়। এদেব সহযোগিতা কবে দেওবন্দের উলেমাব-দল ও জমিয়াৎ-উল-উলামা। জমিয়াতেব সভাপতি হুসেন আহ্‌মদ মদ্‌নির নাম উল্লেখযোগ্য। 'মুতাহিদা কৌমিয়াৎ আওব ইসলাম' গ্রন্থে ইনি ইকবালেব সঙ্গে বিতর্কে নামেন। দার-উল-উলুম (দেওবন্দ) ও মদনিব সঙ্গে তর্ক যুদ্ধে নামেন যাঁরা, তাঁদের মধ্যে আক্রমণের লক্ষ্য ছিল কংগ্রেসী ধর্মনিরপেক্ষতা ও ভারতে গণতান্ত্রিক ব্যবস্থা। মাওদুদি বাববার এদেব মার্ক্সবাদী প্রবণতাকে কটাক্ষ করেন।[৫৩৫] জিন্না ও লীগ এই আন্দোলনকে মুসলিম সম্প্রদায়েব পক্ষে বিভেদকামী বলে আক্রমণ কবেছিলেন। পীবপুব বিপোর্টে তাব বহুল উল্লেখ রয়েছে।[৫৩৬] স্বীকাব কবতে হবে কংগ্রেসেব জনসংযোগ নীতির ফলে অন্তত লক্ষাধিক মুসলিম কংগ্রেসেব প্রাথমিক সদস্য হযেছিল। সব চেয়ে বেশি হয বিহাবে, পঞ্জাব ও তামিলনাড়ুতে। ইউ-পি., বাংলা ও সীমান্তে তো হযই।[৫৩৭] তবু ১৯৩৮-এ আশ্রফ বলছেন, "no substantial effort was made to come in direct contact with the Muslim masses in large numbers."[৫৩৮]

১৯৩৭ সালে হিন্দু-মুসলিম বা কংগ্রেস-লীগেব মতে ব্যবধান দুস্তব ছিল না। অথচ ঠিক দশ বছব পবে তাই ঘটল। মন্ত্রিত্ব নিযে জড়িযে পড়ে প্রাদেশিক কংগ্রেস নেতাবা এদিকে মন দেননি, আব কেন্দ্রীয় নেতাবা সাম্প্রদাযিকতাব চেযেও সুভাষচন্দ্রের বিদ্রোহকে বেশি গুরুত্ব দিযেছিলেন। শুধু বাংলাব ক্ষেত্রে তিনটি ভুলেব উল্লেখ কবছি। ১৯২৩ সালে চিত্তবঞ্জন যে হিন্দু-মুসলিম প্যাক্টেব ফলে একটা বড়ো সংখ্যক মুসলমানকে পক্ষে এনেছিলেন, কেন্দ্রীয কংগ্রেস তা গ্রহণ কবেনি। দ্বিতীযত ১৯৩৭ সালে বাংলা কংগ্রেসকে ফজলল হকের সঙ্গে কোযালিশন গঠন কবতে না দেওযায তিনি লীগে ভেড়েন। তৃতীযত সুরাবর্দি ও কিবণশঙ্কবের মিলনেব আশাও অনেকাংশে কেন্দ্রীয় অনীহাব জন্য বিফল হয়েছিল। ইউ. পি.-ব টেনান্সি বিল নিযে হিন্দু ও মুসলিম ভূম্যাধিকাবীদেব সমঝোতা হয়। কিন্তু কংগ্রেস সবকাব কৃষকের স্বার্থবক্ষা কবতে গিযে মুসলিম তালুকদাবদেব জিন্নাব দলে ঠেলে দেন। এটা অবশ্য ভুল নয। এ ছাড়া ইউ. পি. কংগ্রেসের কোন উপায ছিল না—এবং মুসলিম চাষী প্রজাবা অখুশি হয়নি। ১৯৪৩ সালেব এপ্রিলে জমিযৎ যে সর্বভারতীয মুসলিম মজলিস আহ্বান কবে তা পাকিস্তান দাবিব প্রতিবাদ কবেছিল। সভাপতি, সিন্ধুর মুখ্যমন্ত্রী আল্লা বক্স, বলেন, "ধর্মেব ভিত্তিতে ভাবতীয মুসলিমদেব আলাদা জাতি মনে কবা ইসলাম বিবোধী।" অনেকে জানেন না যে তিবিশেব দশকে আলিগড আর আগের মত বিচ্ছিন্নতাবাদী ছিল না। এই প্রসঙ্গে শেবওয়ানি, খলিকুজ্জমান, শোযাইব কুবেসি ও এ. এম. খাজাব নাম উল্লেখযোগ্য।[৫৩৯] কিন্তু মন্ত্রিসভা গঠন নিযে খুশি না হযে খলিকুজ্জমান জিন্নাব দলে ভিড়লেন। ১৯৩৯-এব মধ্যে কংগ্রেসেব মুসলিম গণসংযোগ অভিযানে ভাটা পড়ল। আসলে কথা হল বেশি, কাজ হল কম। ফলে মুসলিম ধনীবা হল ভীত, মুসলিম জনগণও পক্ষে এল না। যাঁবা দক্ষিণপন্থী এবং নেহরুব সমাজতন্ত্রী আবেদনে বিরক্ত হয়েছিলেন তাঁরা মনে কবলেন এটা নেহরুব ব্যক্তিগত প্রচাব অভিযান। এটা বাড়তে দিলে তাঁদেব প্রভাব কমে যাবে। গোবিন্দবল্লভ পন্থও আপত্তি জানালেন। কি হবে গণসংযোগে, তিনি দুজন মুসলিম মন্ত্রী, তিনজন মুসলিম পার্লামেন্টাবী সেক্রেটাবী নিয়েছেন যেখানে? স্বয়ং কৃপালনি ইউ. পি. কংগ্রেস কমিটিকে গণসংযোগ কমিটিগুলি ভেঙে দিতে নির্দেশ দিলেন। মোরারজি বললেন, গুজবাটে এ ধবনের কাজ কবাব মত মুসলিম পাওয়া যাচ্ছে না। কংগ্রেসের জাতীয় সংহতির বাণী মুসলিম জনসাধারণের কানে পৌঁছল না,

তাদের জমিজমা বেকারীর সমস্যাও কর্তৃপক্ষের কানে পৌঁছল না। পারস্পরিক দ্বন্দ্বই বাড়ল, ব্যবধান ক্রমে দুস্তর হল। বোম্বাই-এর ইউসুফ মেহেরালি কংগ্রেস কমিটির কাজে হতাশ হলেন, কলকাতার মুসলিম নেতারা বাংলা প্রাদেশিক কংগ্রেসের অনীহাব কথা নেহরুকে জানালেন। ইউ. পি.-তে প্রাদেশিক ও জেলা কংগ্রেস কমিটিতে মুসলিমদের ঢুকতে দেওয়া হল না। শেষে বুন্দেলখণ্ড ও অমৃতসর উপ-নির্বাচনে দক্ষিণপন্থীরা বহু দিনেব পুরাতন কংগ্রেসী শেরওয়ানি ও কিচলুকে হারিয়ে দিল। ১৯৩৮ সালে (১১-১৬ ডিসেম্বর) ওয়ার্কিং কমিটি প্রস্তাব নেয় যে হিন্দু মহাসভা ও মুসলিম লীগ সাম্প্রদায়িক প্রতিষ্ঠান বলে কংগ্রেস কমিটিসমূহের নির্বাচিত সদস্যরা মহাসভা ও লীগের কমিটিতে থাকতে পারবেন না। দুঃখের বিষয়, বাংলা কংগ্রেসের আশ্রফউদ্দিন চৌধুবীব প্রতিবাদ সত্ত্বেও কৃপালনি এমন ব্যাখ্যা দিলেন যাতে ঐ সব সাম্প্রদাযিক দলেব প্রাথমিক সদস্য কংগ্রেসেব কর্মকর্তা হতে পারে।[৫৪০] আশ্রফ বহু দুঃখ কবে পরে বলেছিলেন, লীগ হঠাৎ এত বড হযে উঠল কাবণ কংগ্রেস মুসলিম-গণসংযোগ ছেড়ে মন্ত্রীত্ব নিয়ে মেতে উঠল।[৫৪১]

কিন্তু নীচের থেকে হিন্দু-মুসলিম সংহতির ভিত না গাঁথলে ওপরের সৌধ কি করে গডা হবে? কংগ্রেস ১৯১৬ সালে ভেবেছিল ওপরেব তলার হিন্দু ও ওপরেব তলার মুসলমানদের মধ্যে চুক্তি হলেই সাম্প্রদায়িক সমস্যার নিরসন হবে। সেটা ভুল হয়েছিল। গান্ধী খিলাফৎ আন্দোলন সমর্থন করে নীচু তলার মুসলিমদের সঙ্গে একটা যোগ স্থাপন করতে চেয়েছিলেন। তাও সফল হয়নি। বরং উলেমা, মৌলভিদের বাজনীতির পাদপ্রদীপের সামনে নিয়ে এসে তা পববর্তী মৌলবাদকে জোরদাব করে। চিত্তরঞ্জনের সমাধান নেওযা হয়নি। ১৯৩৭ সাল থেকে হিন্দু-মুসলিম সম্প্রীতির যে চেষ্টা চলে তা ১৯১৬ সালের ভুলেব পুনবাবৃত্তি। যেন শুধু জিন্নাকে পক্ষে আনতে পারলেই সমস্যার সমাধান হবে। ১৯৩৭ থেকে ১৯৪২, ১৯৪৪ থেকে ১৯৪৭ কত বার যে কংগ্রেস নেতাবা জিন্নার সঙ্গে আলোচনায বসেছেন তা গোনা যায না। গান্ধী তো বটেই, নেহরু, সুভাষ, রাজেন্দ্র প্রসাদ যিনি যখন সভাপতি, তখনই একবাব করে জিন্নাব দ্বারস্থ হন। রাজাগোপালাচারি ও ভুলাভাই দেশাই ভাল কবতে গিয়ে অনেক জটিলতার ও ভুল বোঝাবুঝিব সৃষ্টি কবেছিলেন। প্রত্যেকবাব জিন্না দ্বিজাতিতত্ত্বেব ওপব জোর দিয়েছেন, কংগ্রেসকে দিযে মানিযে নিতে চেযেছেন তা হিন্দু সংগঠন, এবং জিন্নাই সকল মুসলমানেব মুখপাত্র। ১৯৪৪ সালে জিন্নাব সঙ্গে আলোচনায গান্ধী যেদিন শর্ত সাপেক্ষে মুসলিম অঞ্চলেব আত্মনিয়ন্ত্রণের অধিকাব মেনে নিলেন সেদিন থেকে একটু একটু করে কংগ্রেস পাকিস্তানের দিকে এগোল। পাকিস্তানের পুবো ব্যাখ্যা না দিযে জিন্না দাবি বাডিয়ে গেলেন। তাঁকে প্রচণ্ড সমর্থন জানালেন ওযাভেল ও ব্রিটিশ বক্ষণশীল দল। ক্যাবিনেট মিশন গ্রুপিংকে আবশ্যিক ঘোষণা কবে ও ক্যাবিনেট (৬ ডিসেম্বব ১৯৪৬) তা সমর্থন কবে পবোক্ষ পাকিস্তান দাবি মেনে নিল। প্রথমাবধি গান্ধী আবশ্যিক গ্রুপিং-এব তীব্র প্রতিবাদ জানাচ্ছিলেন যেমন তিনি জানিয়েছিলেন ক্রিপস্ প্রস্তাবেব provincial option-এ। ১৯৪৭ সালের মার্চে পঞ্জাব (এবং বাংলা) ভাগেব কথা মেনে নিল ওয়ার্কিং কমিটি। মাউন্টব্যাটেনের সঙ্গে আলোচনায় গান্ধী ও গফফর খাঁ ছাড়া সবাই দেশভাগ মেনে নিলেন। তিনিও এ. আই. সি. সি.-তে কংগ্রেস সংহতির দোহাই দিযে ও দেশব্যাপী হিংসা দমনের স্বার্থে দেশভাগ মেনে নিতে বললেন।

এ হিংসার জন্য জিন্নাকে মূলত দাযী কবতেই হয়। মুসলিম সংখ্যাগবিষ্ঠ প্রদেশগুলি জিন্নাকে সমর্থন কবছিল কারণ তাবা কংগ্রেস কর্তৃত্বাধীন, শক্তিশালী কেন্দ্রের বিবোধী ছিল।

কংগ্রেসের আবশ্যিক গ্রুপিং বিরোধিতা ও নেহরুর কিছু উক্তি তাদের মনে ভয় জাগাল যে গণপরিষদ তাদের স্থানীয় কর্তৃত্বের অবসান ঘটাবে। লীগের উদীয়মান বণিক ও শিল্পপতিরা টাটা-বিড়লার আধিপত্য মানতে রাজি ছিল না। তাই জিন্নার ওপব চাপ পড়ল কিছুতেই অন্তর্বর্তী সরকারে parity-র দাবি থেকে এক চুলও সবা চলবে না। জিন্না চিরদিনই তুরুপের তাসটা খেলতে চেয়েছেন, শেষ সিদ্ধান্ত নিতে চেয়েছেন। তাঁব সে স্বাধীনতা ক্রমশ সীমিত হয়ে আসছিল। তবু তিনি যে প্রত্যক্ষ সংগ্রামেব ডাক দিয়েছিলেন তা নিঃশর্ত ছিল না। আয়েষা জালাল লীগ কাউন্সিলের (২৯ জুলাই ১৯৪৬) প্রস্তাব বিশ্লেষণ কবে দেখাতে চেষ্টা করেছেন যে "Direct action, the 'pistol' pointed at Congress in response to its threat to launch civil disobedience,was played as a metaphor not proposed as a fact." কিন্তু আগুন নিয়ে খেলছিলেন তিনি। ১৯৪৬-এর ১৫ আগস্ট জিন্নাকে নেহরু এত দূবও বলেছিলেন যে গণপবিষদে উভয় পক্ষের সম্মতি ব্যতীত কোন মুখ্য সাম্প্রদায়িক প্রশ্ন তোলা হবে না, সব ফেডারেল কোর্টে পাঠানো হবে, এবং কংগ্রেস, প্রদেশেব সম্মতি সাপেক্ষে, গ্রুপিং মানতে প্রস্তুত। এই দাক্ষিণ্যেব হাত জিন্না গ্রহণ করলেন না। কারণ পাকিস্তান গঠনে ও তাব সর্বময কর্তৃত্ব পেতে তিনি তখন বদ্ধপরিকর। ঠিক তার পবেব দিন প্রত্যক্ষ সংগ্রাম শুরু হল কলকাতাব হত্যালীলা দিয়ে। সেই হিংসা ক্রিয়া-প্রতিক্রিয়ার শৃঙ্খল ক্রমে সাবা দেশে বক্তবীজেব মত ছড়িযে পড়ল। অতএব দাযিত্ব তাঁকে নিতে হবে। হিন্দু মহাসভা, আকালি প্রভৃতি সাম্প্রদাযিক প্রতিষ্ঠান প্রতিহিংসাব মাধ্যমে হিংসাব অগ্নিতে ঘৃতাহুতি জোগাল। তাবাও দাযিত্ব এড়াতে পাবে না। কবিগুরুব কথায়,

ওরে ভাই, কাব নিন্দা করো তুমি। মাথা কব নত।
এ আমাব এ তোমাব পাপ।

# টীকা

১। জওহরলাল নেহরু, ডিসকভারি অব ইণ্ডিয়া, পৃঃ উঃ, পৃঃ ৪৮৭
২। তদেব, পৃঃ ৪৭৫
৩। লিনলিথগোকে গান্ধী, ১৪ আগস্ট ১৯৪২, গান্ধীজিজ করেসপণ্ডেস উইথ দ্য গভর্মেন্ট, ১৯৪২-৪৪ (আহমেদাবাদ, ১৯৪৫), পৃঃ ১৫-৫৫
৪। ঐ, ৩১ ডিসেম্বর ১৯৪২, তদেব
৫। গান্ধীকে লিনলিথগো, ১৩ জানুয়ারি ১৯৪৩, তদেব
৬। লিনলিথগোকে গান্ধী, ১৯ জানুয়ারি ১৯৪৩, তদেব
৭। গান্ধীকে লিনলিথগো, ২৫ জানুয়ারি ১৯৪৩, তদেব
৮। লিনলিথগোকে গান্ধী, ২৯ জানুয়ারি ১৯৪৩, তদেব
৯। গান্ধীকে লিনলিথগো, ৫ ফেব্রুয়ারি ১৯৪৩, তদেব
১০। লিনলিথগোকে গান্ধী, ৭ ফেব্রুয়ারি ১৯৪৩, তদেব
১১। এমেরিকে লিনলিথগো, ১ অক্টোবর ১৯৪৩, ম্যানসারগ (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, পৃঃ ৩৪৯-৫০।
১২। Directive to the Viceroy Designate by P M & Minister of Defence, War Cabinet Papers তদেব, ডক্যুমেন্ট নং ১৭২
১৩। পেণ্ডেরেল মুন (সং), দ্য ভাইসরয়জ জার্নাল (লণ্ডন, ১৯৭৩), পৃঃ ১-২৬
১৪। ব্রডল্যাণ্ডসে রক্ষিত মাউন্টব্যাটেনের ব্যক্তিগত কাগজপত্র K 261
১৫। লিও এমেরির ডায়েরি, ৩১ মে ১৯৪৩
১৬। ফিলিপ জিগলার, মাউন্টব্যাটেন, দ্য অফিসিয়াল বায়োগ্রাফি (লণ্ডন, ১৯৮৫), পৃঃ ২১৫ ও পরবর্তী
১৭। এমেরিকে ওয়াভেল, ৮ জানুয়ারি ১৯৪৪, ম্যানসারগ (সং), ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, ডক্যুমেন্ট ৩১০। রাজাগোপালাচারি, ভুলাভাই দেশাই, সাপ্রু ও জয়াকর প্রমুখ ৩৫ জন নামকরা ভারতীয় নেতা গান্ধীমুক্তি সমর্থনে এক বিবৃতি দেন ৯ মার্চ, ১৯৪৩। কৃষ্ণমাচারি, যোশী, আহমদ কাজমি প্রভৃতি আইনপরিষদের সদস্য মাঝে মাঝেই বন্দীমুক্তির প্রস্তাব তুলেছিলেন। শেষ প্রস্তাব তোলেন নবলরাই ৮ ফেব্রুয়ারি ১৯৪৪। কৃষ্ণমাচারি সমর্থনে বলেন, "Don't keep these men in prison in the name of war effort, because your war effort means nothing really. You are not fighting the war properly and we have a right to ask that you cannot go on keeping these people in prison indefinitely You have to release them " পরের দিন আহমদ কাজমি ভারত প্রতিরক্ষা আইন বিষয়ে এক মুলতুবি প্রস্তাব তোলেন। তাঁর মতে এর দ্বারা আদালতের অধিকার খর্ব করা হচ্ছে। জাফর আলি খাঁ, এমনকি লিয়াকৎ আলি খাঁ, সমর্থন করলে কাজমির প্রস্তাব ৪৩—৪২ ভোটে গৃহীত হয়। বহুদিন পরে সরকার হেরে গেলে ওয়াভেল বুঝতে পারেন হাওয়া কোনদিকে বইছে। লেজিসলেটিভ অ্যাসেম্বলি ডিবেটস, ১ খণ্ড, ১৯৪৪, পৃঃ ১০৮-১০, ১১৫-১৮, ১৭৯।
১৮। গভর্মেন্ট অব ইণ্ডিয়া হোম টু সেক্রেটারী অব স্টেট, ১৯ ফেব্রুয়ারি, ১৯৪৪, ম্যানসারগ (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, ডক্যুমেন্ট নং ৩৯২।
১৯। এমেরিকে ওয়াভেল, ১৬ এপ্রিল ১৯৪৪, তদেব, পৃঃ ৮৮৩-৯৩
২০। যুদ্ধের বর্ণনা নেওয়া হল লেঃ কর্নেল ই বাওয়ার (Bauer) লিখিত The History of World War II মোনাকোতে প্রকাশিত (১৯৬৬) ইতিহাসের ১৯৮৪ সংস্করণ থেকে। লেখক এ ডি বাওয়ার একজন সুইস ঐতিহাসিক। তিনি সুইস বাহিনীর একজন অধিনায়ক ছাড়াও ন্যু চ্যাটেল বিশ্ববিদ্যালয়ের ইতিহাসের অধ্যাপক ছিলেন। শেষতম সংস্করণ মার্কিন ও ব্রিটিশ বিশেষজ্ঞরা পরিবর্ধিত করেছেন নূতন তথ্যের আলোকে। দ্বিতীয় মহাযুদ্ধের এমন ভালো ও অপক্ষপাতী ইতিহাস আমি দেখিনি। তবে ফিল্ড মার্শাল স্যর উইলিয়াম স্লিমের Defeat into Victory আজও অবশ্য-পাঠ্য।
২১। তোসিকাজু কাসে, এক্লিপ্স অব দ্য রাইজিং সান, পৃঃ ৯২
২২। ওয়াভেলকে গান্ধী, ১৭ জুন, ১৯৪৪, মহাত্মা গান্ধী করেসপণ্ডেন্স উইথ দ্য গভর্মেন্ট ১৯৪৪-৪৭ (নবজীবন, ১৯৫৯), পৃঃ ৩। এই পত্রাবলী ও ১৯৪২-৪৪ সালে জেল থেকে লিখিত পত্রাবলী সংকলন করেছিলেন গান্ধীর ব্যক্তিগত সচিব প্যারেলাল।
২৩। ঐ, ২৭ জুলাই, ১৯৪৪, তদেব, পৃঃ ৬
২৪। গান্ধীকে ওয়াভেল, ১৫ আগস্ট ১৯৪৪, তদেব, পৃঃ ৮। ওয়াভেল যে খসড়া করেছিলেন তা অনেক নরম। মুন, দ্য ভাইসরয়জ জার্নাল, পৃঃ ৮৪-৮৫। ক্যাবিনেট তা কাটছাট করে অনেক কড়া করে দেয়।
২৫। প্যারেলাল, মহাত্মা গান্ধী দ্য লাস্ট ফেজ, ১ খণ্ড, পৃঃ ৩৫
২৬। গান্ধী-সাপ্রুর পত্রালাপ, গান্ধী স্মারক নিধি ৭৫৭০। এ বিষয়ে আর. জে. মুরের ব্যাখ্যা বিভ্রান্তিকর। মুর, এসকেপ ফ্রম এম্পায়ার, পৃঃ ৫৬
২৭। মুন, দ্য ভাইসরয়জ জার্নাল, পৃঃ, ৩০ সেপ্টেম্বর ১৯৪৪, পৃঃ ৯১

